(ii) What are the terms of reference of the said task force?

**Shri Buddhadeb Bhattacharjee :**

(a) No.

(b) (i) Question does not arise.

(ii) Question does not arise.

[11-50 – 12-00 Noon]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গত ২৩শে জানুয়ারি সকাল ৯টা নাগাদ কসবা বাজারের উপর গুরুপদ বাগচী রাজনৈতিক দলের কর্মী তিনি খুন হলেন। পৌনে ১০টা থেকে ৩টে পর্যন্ত রাজনৈতিক দলের পতাকা নিয়ে কসবা থানা ভাঙচুড় হল, পুলিশ কর্মীদের আক্রমণ করা হল, থানায় আগুন লাগানো হল। সরকার এই ঘটনার তদন্ত করে থানায় কি ক্ষয়ক্ষতি হয়েছে, কারা এটা করল, কত জন পুলিশ কর্মী আহত হলেন বা কি কারণে এই ঘটনা ঘটলো, এই ঘটনা পুনরায় না ঘটার জন্য কোন ব্যবস্থা বা পদক্ষেপ নেওয়া যায় কিনা? এ ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য জানে ঘটনাটা খুব বিপদজনক, টাস্কফোর্স করা হয় নি, তবে যেটা করা হয়েছে স্টেট সি. আই. ডি., কলকাতা ডি. ডি. এঁদের দুজনকে এক সঙ্গে কাজ করতে বলা হয়েছিল, সমস্তটা সুপারভিশন করেন সাউথ বেঙ্গল আই. জি.। ৩টি কেস হয়েছিল। আপনি সঠিক বলেছেন কসবা থানায় যে ভেণ্ডালিজম হয়েছিল তার জন্য ৪৮ জনের বিরুদ্ধে মামলা করা হয়েছে, মামলা চলছে। কসবার চাউলপট্টি মার্কেটে যে আগুন লাগানো হয়েছিল, সেখানে কেস শুরু হয়েছে, কেসের ধরণ বলছি না। সেখানে ৪৬ জনকে ধরা হয়েছে, তাদের বিরুদ্ধে মামলা চলছে। গুরুপদ বাগচী মার্ডার কেসে ১২ জন আসামীর মধ্যে ১১ জনকে গ্রেপ্তার করা হয়েছে, ১ জন অ্যাবস্কণ্ডিং। ৯ই জুন প্রত্যেকের বিরুদ্ধে চার্জশীট হয়েছে, প্রত্যেকে পুলিশ হেফাজতে আছেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** কত জনকে গ্রেপ্তার করেছেন, কি কি ধরা হয়েছে, এটা হল একটা দিক। কিন্তু আজকে একজন মানুষ বাজারে সকাল বেলায় খুন হয়েছে, তার জন্য রাজনৈতিক দলের পতাকা নিয়ে থানা আক্রমন করল, থানা জ্বালিয়ে দিল। এই ধরণের ঘটনা কারা করল এবং এটাকে বন্ধ করার জন্য প্রশাসনিক স্তরে কি ব্যবস্থা নিয়েছেন? স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবেই নয়, রাজ্যের উপ-মুখ্যমন্ত্রী হিসাবে। এই ধরনের ঘটনা যদি ঘটে যে

কোথাও খুন হয় এবং তার জন্য জনতা আসে থানা আক্রমন করে, আগুন জ্বালিয়ে দেবে এই ধরনের যে বাতাবরণ সৃষ্টি হয়েছে এটাকে বন্ধ করার জন্য কি পদক্ষেপ আপনি গ্রহন করেছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** প্রাশাসনিক পদক্ষেপ হিসাবে যে দল করেছে সেই দলের বিরুদ্ধে আমি ব্যবস্থা নিয়েছি এবং থানা ভাঙচুরের জন্য ৪৮ জনের বিরুদ্ধে মামলা করা হয়েছে। থানা ভাঙচুর এবং আগুন লাগানোর ব্যাপারে আমি তখনও নিন্দা করেছি এখন এখানে আমি আবার নিন্দা করছি। মূল ঘটনার ক্ষেত্রে পুলিশের সাফল্য ১২ জনের মধ্যে ১১ জন এবং তার মধ্যে মূল নায়ককে গ্রেপ্তার করেছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আপনি গর্বিত যে আপনি গ্রেপ্তার করেছেন সম্ভাব্য আততায়ীদের। কিন্তু ৪ ঘন্টা ধরে থানায় লুঠপাট হল, পুলিশ একতলা থেকে দোতলায় চলে গেল যদিও এটা বেঙ্গল পুলিশের এক্তিয়ারে কিন্তু অ্যাজ গুড অ্যাজ কলকাতা পুলিশের অ্যাকসেস সেখানে আছে তারা সেখানে রক্ষা করবার কোন ব্যবস্থা নিলেন না। সেখানে পুলিশের পদস্থ অফিসার থেকে শুরু করে এস. পি., ডি. আই. জি. গেছেন, সেখানে কয়েক জন পুলিশ কর্মী তারা এই ঘটনা ঘটালো। তাদের বিরুদ্ধে আপনি শাস্তির ব্যবস্থা করেছেন কি? তাদের জন্য প্রশাসনিক তদন্ত এ ক্ষেত্রে করেছেন কি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ঘটনা শুরু হওয়ার সঙ্গে সঙ্গে পুলিশ কসবা থানায় মোকাবিলা করতে পারে নি। সিনিয়র অফিসাররা পৌছানোর পর তখনই হস্তক্ষেপ করে এবং সেই দিনই গ্রেপ্তার করা হয়েছে যারা থানা আক্রমণ করে এবং আগুন লাগিয়েছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** চার ঘন্টা ধরে লুঠ-পাট হল, ভাঙ্গচুর হল থানার ব্যর্থতায়। এবং শুধু থানা নয়, কলকাতার উপরের একটা থানায়। কিন্তু এটা হেড কোর্য়াটার বা রাইটার্স বিল্ডিং জানতে পারল না। যে পুলিশ কর্মচারিদের গাফিলতির জন্য চার ঘন্টা ধরে লুঠ-পাট হল, ভাঙ্গচুর হল, সরকারি প্রপার্টি রক্ষা হল না তাদের বিরুদ্ধে আপনি কি প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করেছেন? আইডেন্টিফাই করেছেন কাদের দায়িত্ব ছিল? না করলে কি করে করবেন ভাবছেন? বিষয়টা ৬ মাস অতিক্রম করে ৭ মাসে পড়ল। যাদের গাফিলতির জন্য সরকারি সম্পত্তি লুঠ-পাট হল, ভাঙ্গচুর হল তাদের বিরুদ্ধে প্রশাসনিক স্তরে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আইডেন্টিফাই করা হয়েছে যারা অপরাধ করেছে। আপনি বলছেন, পুলিশের ফেলিওরে ঐ লাগাতার ভাঙ্গচুর, লুঠ-পাট হয়েছে। বিষয়টা তা নয়। প্রাথমিক ধাক্কা ওরা সামলাতে পারেনি। আর, লাগাতার ৪ ঘন্টা ধরে ভাঙ্গচুর, লুঠ-পাট হয়নি। সিনিয়র অফিসাররা ওখানে পৌছাতে সময় নিয়েছেন। কিন্তু পৌছবার সঙ্গে সঙ্গে

বন্ধ হয়েছে এবং গ্রেপ্তার তখনই শুরু হয়েছে। ওঁরা রাইটার্স বিল্ডিঙে জানতে চেয়েছিলেন, আমি বলেছি, সোজাসুজি গ্রেপ্তার করুন। সেই দিন রাত্রেই গ্রেপ্তার হয়, পরের দিনও হয়। আপনি বলছেন, নির্বিচারে হয়েছে, পুলিশ শুয়ে ছিল, পুলিশের অপদার্থতার জন্য হয়েছে। না, তা হয়নি। এটা খুনের ঘটনা শুধু নয়, তার থেকে আরো বেশি কিছু। অনেক কিছু ছিল, কিন্তু যারা করেছিল ভয়ঙ্কর কাজ করেছিল।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আপনি একই উত্তর বার বার দিচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে পুলিশে যারা দায়িত্বে ছিলেন তাদের বিরুদ্ধে আপনি কোন প্রশাসনিক ব্যবস্থা নিয়েছেন কিনা? যাদের ব্যর্থতার জন্য সরকারি সম্পত্তি ভাঙ্গচুর হয়েছে, আপনি সমাজ বিরোধীদের গ্রেপ্তার করেছেন, তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন, সব ঠিক আছে। কিন্তু যে পুলিশ কর্মচারিরা এর জন্য দায়ি তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** কোন পুলিশ কর্মচারিকে ঐ ঘটনার জন্য শাস্তি দিইনি। মূল কাজগুলো গুরুত্বপূর্ণ ছিল। যে, থানা ভাঙ্গচুর করেছে, খুন করেছে, বাজার পুড়িয়েছে। সেই বিষয়গুলো গুরুত্বপূর্ণ। আমি এখনও পর্যন্ত কোন পুলিশ অফিসারকে শাস্তি দিইনি।

**শ্রী ইউনুস সরকার ঃ** গত ২৩-শে জানুয়ারীর ঘটনায় যাদের অ্যারেস্ট করা হয়েছে এবং ইতিমধ্যে ১২ জনের মধ্যে ১১ জনেক অ্যারেস্ট করা হয়েছে, একজনকে করা যায়নি, এই ধরনের ঘটনা জেলার অনেক জায়গায় হয়েছে। আসামীদের সবাই অ্যারেস্ট হয়নি। যে আসামীগুলোকে কংগ্রেস-তৃণমূল প্রশ্রয় দিচ্ছে, ধরতে বাধা দিচ্ছে, তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন। বিশেষ করে ঐ ১২ জন কাদের প্রশ্রয়ে রয়েছে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ঐ ১১ জন অপরাধী বলে, খুনই করে মনে করি এবং তাদের মধ্যে দু-একজন রাজনৈতিক আশ্রয়ে রয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, ঘটনার দুটো পার্ট রয়েছে। গুরুপদ বাগচীকে হত্যা করা এবং সেই অপরাধে তারক হালদারকে গ্রেপ্তার করা। মেইন একিউসড কোন পলিটিক্যাল নয় এন্টি-সোস্যাল। এটা একটা পার্ট। এবং তার কাজে বাধা দেবার জন্য গুলি করে হত্যা করা হয়। কিন্তু পঙ্কজবাবু যেটা বলছেন, যে, থানা ভাঙ্গচুর, যানবাহনের উপর আক্রমণ, বাজার পুড়িয়ে দেওয়া হয়েছে তার জন্য আপনি বললেন দুটো স্বতন্ত্র কেস করা হয়েছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি, যারা ঐ কাজ করেছিল তারা সি. পি. এম.-এর কর্মী এবং তাদের স্থানীয় নেতা খুন হয়েছে। তার প্রতিবাদ করতে গিয়ে বাজারে আগুন, এবং যানবাহনের উপর আক্রমণ করে। এবং অভিআসলি তাদের বিরুদ্ধে কেস দেওয়া হয়েছে সাচ অ্যাণ্ড সাচ অ্যণ্ড আদার্স বলে। এবং কতগুলো লোককে মূল একিউসড করেছেন এই কেসে? আর, যাদের

বিরুদ্ধে কেস করা হয়েছে সবাই এরেষ্ট হয়েছে কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আপনি দুটো কথাই বলে গিয়েছেন, আমি বলতে চাইনি নামটা। ঐ ১১ জনের মধ্যে তারক হালদার তৃণমূলের লোক। আপনি বলেছেন, থানা—ভাঙ্গচুর এবং লুঠ-পাট যারা করেছে তারা সি. পি. এম.-এর কর্মী। তাদের নাম আমি করছি না। কিন্তু তাদের প্রত্যেককে গ্রেপ্তার করা হয়েছে। এবং তাদের বিরুদ্ধে যে মামলা আছে তাতে তারা বেল-আউট হয়ে যাবে। থানা ভেণ্ডালিজম, ইত্যাদি যেগুলো আছে তা বেলাবেল। আমি খবর নিয়েও নিতে পারি। এবং লেটেষ্ট খবর হচ্ছে, একজন বেল পেয়ে গেছে। কিন্তু এর চেয়ে গুরুতর ঘটনা হচ্ছে গুরুপদ বাগচীর খুনের ঘটনা। এবং গুরুপদবাবু খুনের আসামীদের পরিচয়ও আমাদের কাছে আছে।

## Starred Question

## (To which Written Answers were laid on the Table)

### অনাথ-আবাস

***৩৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬১) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ও শ্রী ভক্তরাম পান ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে সরকার পরিচালিত অনাথ, দুঃস্থ ও ভবঘুরে আবাসের সংখ্যা ক'টি এবং সেগুলির অবস্থান কোথায়; এবং

(খ) বর্তমানে উক্ত আবাসগুলিতে মোট আবাসিকের সংখ্যা কত?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৮ টি। আবাসগুলির তালিকা সংযোজিত করা হল।

(খ) ৩৮১৭ জন

### অঙ্গনওয়ারি-কর্মী

***৩৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪২) **শ্রী শীতলকুমার সরদার ঃ** সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অঙ্গনওয়ারী-কর্মীদের কি ধরনের কাজ করতে হয়; এবং

(খ) এদের বেতনহার কীরূপ?

**সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অঙ্গনওয়াড়ী কর্মীদের নিম্নলিখিত কাজগুলি করতে হয় ঃ-

(১) প্রসূতি মা, গর্ভবতী মহিলা এবং ০-৬ বছর বয়স্ক শিশুদের পরিপূরক পুষ্টি প্রদান করা।

(২) প্রসূতি মা, গর্ভবতী মহিলা এবং ০-৬ বছর বয়স্ক শিশুদের স্বাস্থ্য পরীক্ষা করা এবং প্রয়োজনে তাদের নিকটবর্তী চিকিৎসা কেন্দ্রে পাঠানো।

(৩) প্রসূতি মা এবং ০-৬ বছর বয়স্ক শিশুদের প্রতিষেধক টীকা দান।

(৪) ৩-৬ বছর বয়স্ক শিশুদের প্রথা বহির্ভূত প্রাক-প্রাথমিক শিক্ষা দান।

(৫) ১৫ থেকে ৪৫ বছর বয়স্ক মহিলাদের বিশেষ করে গর্ভবতী মহিলা এবং প্রসূতি মায়েদের, স্বাস্থ্য ও পুষ্টি বিষয়ে শিক্ষা দান।

এছাড়া শিক্ষা, স্বাস্থ্য, খাদ্য জনগননা প্রভৃতি বিভাগের নানা প্রকল্পের কাজেও অঙ্গনওয়াড়ী কর্মীরা অংশগ্রহন করেন।

(খ) মাধ্যমিক অনুত্তীর্ণা অঙ্গনওয়াড়ী কর্মীরা মাসে ৪৩৮+২০০=৬৩৮ টাকা এবং মাধ্যমিক উত্তীর্না অঙ্গনওয়াড়ী কর্মীরা মাসে ৫০০+২০০=৭০০ টাকা সাম্মানিক ভাতা পান।

### দুগ্ধনগরী স্থাপন

***৩৫১।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৭৮) **শ্রী ভক্তরাম পান ও শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলী জেলার চণ্ডীতলা থানা এলাকায় কোন দুগ্ধনগরী স্থাপনের পরিকল্পনা সরকার গ্রহণ করেছে কি না; এবং

(খ) করে থাকলে, উক্ত বিষয়ে সরকার কর্তৃক গৃহীত পরিকল্পনার রূপরেখা কি?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রসঙ্গ ওঠে না।

## কয়েদীদের সৃজনমূলক শিল্পসৃষ্টি

***৩৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *২১০৭) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কারাগারগুলিতে কয়েদীদের সৃজনমূলক শিল্পসৃষ্টিতে কি ধরনের প্রশিক্ষণ দেওয়া হয়ে থাকে?

**কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১) বয়নশিল্পের কাজ, (২) সূচীশিল্পের কাজ, (৩) কারুশিল্পের কাজ, (৪) বেতের জিনিসপত্র তৈরি করা, (৫) ফিনাইল তৈরি করা, (৬) ছাতা তৈরি করা, (৭) ঘানিতে সর্ষের তেল তৈরি করা, (৮) অ্যালুমিনিয়াম বাসনপত্র তৈরি করা, (৯) কাসার থালার কাজ, (১০) গম পেযাই-এর কাজ, (১১) দরর্জির কাজ, (১২) জালবোনার কাজ, (১৩) অঙ্কন শিল্প ও (১৪) মৃৎশিল্পের কাজ।

## ব্যাঙ্ক ডাকাতি

***৩৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭) **শ্রী সুধীর ভট্টাচার্য্য ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৮ এবং ১৯৯৯ সালে রাজ্যে ক'টি ব্যাঙ্ক ডাকাতির ঘটনা ঘটেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক)

| সাল | মোট |
|---|---|
| ১৯৯৮ | ৩ |
| ১৯৯৯ | ১৬ |

## নাবার্ডের সহায়তায় নলকূপ প্রোথন

***৩৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮২) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ও শ্রী ভক্তরাম পান ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে 'নাবার্ড'-এর আর্থিক ঋণে রাজ্যে কতগুলি গভীর নলকূপ প্রোথন করা হয়েছে; এবং

(খ) উক্ত ক্ষেত্রে ঋণ ও সরকারি অনুদানের অনুপাত কত?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯১ টি।

(খ) ৩ ভাগ ঋণ এবং ১ ভাগ সরকারের অংশ।

**গ্রামীণ সাংবাদিকদের প্রশিক্ষণ**

***৩৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৫) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গণমাধ্যম কেন্দ্রের ব্যবস্থাপনায় বিগত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) গ্রামীণ ও ক্ষুদ্র সাংবাদিকদের প্রশিক্ষণ কর্মশিবির কতবার সংঘটিত হয়েছে; এবং

(খ) উক্ত প্রশিক্ষণশিবিরে কতজন অংশগ্রহণ করেছিলেন?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত আর্থিক বৎসরে (১৯৯৯-২০০০), গণমাধ্যম কেন্দ্রের উদ্যোগে, চব্বিশপরগণা (উত্তর ও দক্ষিণ), হাওড়া হুগলী ও নদীয়া জেলার সাংবাদিকদের জন্য একবার প্রশিক্ষণ শিবিরের আয়োজন করা হয়েছিল।

(খ) পাঁচটি জেলার মোট ৫০-জন সাংবাদিক অংশগ্রহণ করেছিলেন।

[12-00 – 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first one is from Shri Pankaj Banerjee on the subject of reported murder of one Tajijul Khan, a student of calss VII at Dashpur, Midnapore on 10.07.2000. The second one is from Shri Ashok Kumar Deb on the subject of reported violence at Keashpur and Sabang in Midnapur district and the last one is from Shri Sougata Roy on the subject of reported horse trading over the election of Chairman of Bidhannagar Municipality.

An adjournment motion on the subject similar to the second motion was admitted and discussed in the House on 26.06.2000. The second motion is thus out of order and I reject it.

The subject matter of the third motion is not primarily the concern of the State Government. The third motion is also thus out of order and I also reject it.

The subject matter of the first motion relates to day-to-day administration of the Government and does not call for adjournment of the business of the House. The member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the first motion.

The Member may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly now adjourn its business to discuss a definite matter of urgent public importance and recent occurrence, namely :-

Tajijul Khan, a student of class VII of Keshpur was brutally kiled by CPI(M) protected holligans in presence of police on 10th July, 2000 at Keshpur. This is the consecutive fifth murder in last 4 days which has caused hundreds of families outrooted from their huts. Most of them are from poorest of the poor tribal families who have lost all their properties. State Government is inactive. Local police is indulging the CPI(M) protected anti-socials.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received six notices of Calling Attention on the following subjects, namely :

| **Subject** | **Name** |
|---|---|
| i) Reported difference in Reports on pathological test of an officer of | |

| | | | |
|---|---|---|---|
| | E.C.L. suffering from cancer in Burdwan from three different laboratories. | : | Shri Sudhir Bhattacharjee |
| (ii) | Reported lease of Labhpur station to private contractor by the Rail Authority | : | Shri Tapan Hore |
| (iii) | Alleged frequent power cut and low voltage in power supply in the districts | : | Shri Pankaj Banerjee |
| (iv) | Reported murder at Keshpur, Purulia and Berhampore | : | Shri Nirmal Das |
| (v) | Reported devastating fire at E.C.L. Coal Mine | : | Shri Ashoke Kumar Deb |
| (vi) | Reported recycling of disposable syringes at Calcutta Medical College. | : | Shri Saugata Roy |

I have selected the notice of Shri Ashoke Kumar Deb on the subject of 'Reported devastating fire at E.C.L. Coal Mine.

The Minister-in-Charge may please make a statement today. if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 20th July.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in Charge of Home (Police) Department to make a statement on the subject of reported lynching of five docoits at Joynagar and Raidighi, South 24-Parganas on 1.7.2000.

(Attention called by Shri Sudhir Bhattacharjee, Shri Ashoke Kumar Deb and Shri Saugata Roy seperately on the 3rd July, 2000.)

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

দক্ষিন চব্বিশ পরগনার জয়নগর, রায়দিঘি অঞ্চলে গনপ্রহরজনিত মৃত্যুর ঘটনা সম্পর্কে বিধায়ক শ্রী সুধীর ভট্টাচার্য্য বিধায়ক শ্রী অশোক দেব এবং বিধায়ক শ্রী সৌগত রায় মহাশয়গন কর্তৃক আনীত দৃষ্টি আকর্যনী প্রস্তাবের উপর আমার বিবৃতি দিচ্ছি ঃ-

এই ঘটনাগুলো দুটো আলাদা দিনে আলাদা আলাদা জায়গায় সংগঠিত হয়েছে।

রায়দিঘি বাজারে জনৈক নিমাই হালদারের উপর আক্রমনের প্রতিবাদ জানাতে বিগত ২৪.৬.২০০০ তারিখে রায়দিঘি বাজারের ব্যবসায়ী সমিতি কাছারী মোড়ে একটি সভার আয়োজন করে। সভার শেযে উপস্থিত লোকজনেরা যখন যার যার গ্রামে ফিরে যাচ্ছিলেন তখন মহিযগোট গ্রামে কিছু দুষ্কৃতিকারি তাদের গালিগালাজ করে এবং তাঁদের দিকে বোমা ছোঁড়ে। এই উস্কানিমূলক ব্যবহারে উত্তেজিত জনতা দুস্কৃতিকারিদের, নিমাই হালদারের আক্রমনকারি সন্দেহে, তাড়া করে এবং ওদের গণপিটুনী দেয়। এই ঘটনায় ৭ জন দুষ্কৃতিকারি মারা যায়। মৃত সাত জনের নাম (১) তপন নাইয়া পিতা অধীর নাইয়া, বয়স—৩০, (২) আলতাফ লস্কর পিতা মৃত মীরজান লস্কর, বয়স—৩০, (৩) দিলীপ দাস পিতা ভাস্কর দাস, বয়স—২০, (৪) আব্দুল সেখ পিতা নবী সেখ, বয়স—২৬, (৫) রউফ আলি পিতা হারমত আলি, বয়স—২৫, (৬) আরজেদ আলি পিতা আমির আলি, বয়স—৩০ এবং (৭) ফৈজুদ্দিন মোল্লা পিতা সোলেমান, বয়স—১৯।

এই ঘটনায় বর্ণিত সাতজন মৃত ব্যক্তিদের মধ্যে প্রথম তিনজনের বিরুদ্ধে, রায়দিঘি থানায় অপরাধী হিসাবে অভিযোগ ছিল। কিন্তু অপর চারজনের বিরুদ্ধে কোন অভিযোগ ছিল না। যদিও অনুসন্ধানে প্রকাশ পায় যে তারা অপর তিনজন মৃত অপরাধীর ঘনিষ্ট ছিল।

এই ঘটনায় ভারতীয় দণ্ডবিধির ১৪৩/৩০৪ ধারামতে ২৪.০৬.২০০০ তারিখে রায়দিঘি থানার ৪৬ নং কেস রুজু করা হয়। এ পর্যন্ত এই কেসে ২১ (একুশ) জনকে গ্রেপ্তার করা হয়েছে। এবং ময়রা মহলে একটি পুলিশ ক্যাম্প স্থাপন করা হয়েছে। ধৃত ব্যক্তিরা হল—(১) শ্যামল মণ্ডল, (২) শ্যামল চক্রবর্ত্তী, (৩) তপন পুরকায়েত, (৪) রইচ আলি সর্দার (৫) রশিদ সর্দার (৬) আমুল আলি বৈদ্য (৭) হাসেম সর্দার (৮) রফিক সর্দার (৯) আসরাফ মিস্ত্রি, (১০) আজেদ বাড়ি মোল্লা (১১) সৈফুল্লা বৈদ্য (১২) আয়ুব আলি বৈদ্য (১৩) আলাউদ্দিন বৈদ্য, (১৪) নুর আলম মোল্লা (১৫) দিলীপ বৈদ্য (১৬) সত্য রঞ্জন মণ্ডল (১৭) মেহেতাব মোল্লা (১৮) সোমনাথ দে (১৯) রাজু দত্ত (২০) তিনকড়ি ঘোষ এবং (২১) বাসুদেব ভাণ্ডারী।

বিগত ১লা জুলাই ২০০০ তারিখে ভোর সাড়ে পাঁচটা নাগাদ জয়নগর থানা অন্তর্গত সীমানা গ্রামের এবং নিকটবর্তী গ্রামগুলির বাসিন্দারা ২ (দুই) ব্যক্তিকে ডাকাত সন্দেহে আটক করেন। তাদের সীমানা বাজারে একটি ঘরে আটক করে রাখা হয়। এই ঘটনার খবর পেয়ে পুলিশ ঐ স্থানে পৌছলে উত্তেজিত জনতা পুলিশকে জানায় যে সীমানা গ্রাম থেকে প্রায় পাঁচ কি.মি. দূরে ৫নং মনিরতট গ্রামের মান্নান সর্দারের বাড়িতে ঐ আটক দুই ব্যক্তির সহযোগীরা একত্রিত হয়েছে। তাঁরা পুলিশকে ঐ স্থানে যেতে অনুরোধ করেন। পুলিশদল ৫নং মনিরতট গ্রামে রওনা হওয়ার আগে জয়নগর থানার ও. সি. কে ঘটনার বিবরন জানিয়ে আরও পুলিশ পাঠানোর জন্য অনুরোধ করে। ও. সি., জয়নগর, অতিরিক্ত বাহিনী নিয়ে সীমানা গ্রামের উদ্দেশ্যে রওনা হন।

কিছু সময় পরে, সীমানা গ্রামে যে ঘরে দুই ব্যক্তি আটক ছিল. সে ঘরে ৫/৬ জন অপরিচিত ব্যক্তি দেশী বন্দুক নিয়ে ঢুকে ঐ দুই ব্যক্তিকে গুলি করে। জয়নগর থানার ও. সি. তখন সীমান গ্রামের কাছে চলে এসেছিলেন। তিনি গুলির শব্দ শুনে ঐ দুষ্কৃতকারীদের তাড়া করেন। তিনি এক ব্যক্তিকে ২ (দুই)টি পাইপগান এবং ৫ (পাঁচটি) গুলি সহ গ্রেপ্তার করেন। ঘরে আটক ২ (দুই) ব্যক্তির একজন মিরারফ লস্কর পিতা জনাব লস্কর, বয়স—২৮ ঘটনাস্থলেই মারা যায়, অপর ব্যক্তিকে চিকিৎসার জন্য হাসপাতালে পাঠানো হয়। বর্তমানে সে কলিকাতার এম. আর. বাঙুর হাসপাতালে চিকিৎসাধীন আছেন। মিরারফের নাম থানায় অপরাধী হিসাবে নথিভুক্ত আছে।

ইতিমধ্যে পুলিশ দল ৫নং মনিরতট গ্রামে পৌছে দেখতে পায় সে ঐ স্থানে প্রচুর লোক সমবেত হয়েছে। পুলিশ দেখে তারা মান্নান সর্দারের বাড়ির দিকে এগিয়ে যায়। ইতিমধ্যে ঐ বাড়ি থেকে কিছু লোক বের হয়ে এসে পালিয়ে যাওয়ার চেষ্টা করে। তাদের মধ্যে কেউ কেউ দেশী বন্দুক থেকে গুলি ছোড়ে। পুলিশ তাদের তাড়া করে এবং ১ (এক) ব্যক্তিকে ১ (একটি দেশী বন্দুক ও পাঁচ (৫)টি গুলি সহ গ্রেপ্তার করে।

তদন্তে প্রকাশ যে, ৫নং মনিরতট গ্রামের মান্নান সর্দারের বাড়ি থেকে যারা পালানোর চেষ্টা করছিল তাদের কয়েকজন, মনি নন্দী পার হয়ে পালাবার পথে নলপুকুর গ্রামে ঢোকে, গ্রামবাসীরা এদের দুষ্কৃতকারি ভেবে গণপিটুনি দেয় এবং ফলস্বরূপ ৪ (চার) ব্যক্তি মারা যায়। মৃত ব্যক্তিদের পরিচয়—(১) নিধিরাম নস্কর পিতা সন্তোষ নস্কর, বয়স—৩০, (২) আব্দুল গনি মোল্লা পিতা মুবারক মোল্লা, বয়স—২০/২১ (৩) সাহাজান ঘরামি পিতা ঁসাদিক ঘরামি, বয়স—২১, (৪) নুর আলম দর্জি পিতা ঁনৌসাদ, বয়স—২০।

এই ঘঠনায় ভারতীয় দণ্ডবিধির ১৪৮/১৪৯/৩৫৩/৩০৭ ধারা এবং অস্ত্র আইনের ২৫/২৭ ধারা অনুযায়ী ০১.০৭.২০০০ তারিখে জয়নগর থানায় ৬৭ নং কেস এবং

ভারতীয় দণ্ডবিধির ১৪৮/১৪৯/৩২৬/৩০৭/৩০২ ধারা এবং অস্ত্র আইনের ২৫/২৭ ধারা অনুযায়ী ০১.০৭.২০০০ তারিখে জয়নগর থানার ৬৮ নং কেস, মোট দুইটি কেস রুজু করা হয়। এই সূত্রে কুড়ি (২০) ব্যক্তিকে গ্রেপ্তার করা হয় এবং ৩ (তিন)টি দেশী বন্দুক ও ১০ (দশ)টি গুলি উদ্ধার করা হয়।

গ্রেপ্তার হওয়া ব্যক্তিদের পরিচয়—(১) সইদুল্লা সেখ (২) মহঃ নাসির লস্কর (৩) মহঃ গোলাম লস্কর (৪) রহিম বক্স (৫) জিয়উদ্দিন লস্কর (৬) জয়নাল লস্কর (৭) সালেম ঢালি (৮) ওয়াহেদ আলি মোল্লা (৯) আব্দুল ওহেদ মোল্লা (১০) আব্দুল্লা গায়েন (১১) আব্দুল আলিম মোল্লা (১২) আব্দুল হালিম মোল্লা (১৩) সামাদ আলি লস্কর (১৪) নুর হোসেন সেখ (১৫) রউফ আলি গায়েন (১৬) সাজেদ সেখ (১৭) আহমেদ গায়েন (১৮) মোফেজ নাইয়া, (১৯) আলম বাড়ি সর্দার এবং (২০) আব্দুল রফিক লস্কর।

এই ঘটনাগুলির বিশ্লেষন করে দেখা যায় যে ২৪.৬.২০০০ তারিখে রায়দিঘির ঘটনার অন্তরালে সম্ভবতঃ নির্দিষ্ট প্ররোচনা ছিল। গনপিটুনীতে নিহত ব্যক্তিরা নিজেরা অপরাধী অথবা অপরাধীদের ঘনিষ্ঠ ছিল। তাদের দুষ্কর্মের প্রতি গ্রামবাসীদের প্রতিবাদের বিরুদ্ধে তারা ভীতি প্রদর্শন করছিল এবং সেই কারনে গ্রামবাসীরা উত্তেজিত হয়ে তাদের গনপিটুনী দেয়। কিন্তু ০১.০৭.২০০০ তারিখের ঘটনাগুলির পিছনে এক ধরনের চক্রান্ত ও পূর্ব্ব পরিকল্পনার আভাস পাওয়া যায়। কারণ নলপুকুর গ্রামের পলায়মান কিছু ব্যক্তিদের ডাকাত বলে চিহ্নিত করে গ্রামবাসীদের খেপিয়ে তোলা হয় এবং গ্রামবাসীদের গনপিটুনীতে ঐ ৪ ব্যক্তির মৃত্যু হয়।

সবকটি ঘটনারাই তদন্ত চলছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ২৫শে জুন ৭ জন মারা গেছে। আবার দেখা যাচ্ছে, কয়েকদিন বাদে ২ জুলাই আরও ৫ জন মারা গেছে। তাহলে এই কয়েক দিনের মধ্যেই মারা গেছে ১২ জন। পুলিশ প্রশাসন এতই নীরব ছিলেন যে ৭ দিনের মধ্যে আরও একটি ঘটনা ঘটল। এটাই প্রমাণিত হয় যে তারা পুলিশকে কাজে লাগিয়েছে অথবা পুলিশকে জানিয়েও কোনও লাভ হয়নি, পুলিশ কাজ করার চেষ্টা করেনি। আমি জানতে চাইছি, যদি এই রকম ঘটনা ঘটে দিনের পর দিন তাহলে প্রশাসনের উপর মানুষের আস্থা থাকবে না। থানায় ডায়েরি করলেও বা গেলেও গুরুত্ব থাকবে না। আমি আপনার মতামত এই ব্যাপারে জানতে চাইছি?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** হ্যাঁ, এটা ঠিকই। তবে দিনগুলি সংশোধন করে নিন। একটা ঘটনা ২৪ তারিখে ঘটেছে আর একটি ঘটনা ১লা তারিখে ঘটেছে এবং অল্প

কয়েক দিনের মধ্যেই। ৭ জন মারা গেল গণ-পিটুনিতে আর ৪ জন মারা গেল একই জেলায়, দূরত্ব বেশি নয়। আমি স্টেটমেন্টে বলেছি, প্রথম ঘটনায় ২১ জনকে গ্রেপ্তার করা হয়েছে আর দ্বিতীয় ঘটনায় ২০ জনকে গ্রেপ্তার করা হয়েছে। আমি যতদূর রিপোর্ট পেয়েছি, সঠিক ব্যক্তিদেরই গ্রেপ্তার করা হয়েছে। তবে খুন, গণ-পিটুনিতে মারা গেছে এটাও যেমন ঘটনা, তেমনি গ্রেপ্তার করা হয়েছে এটাও ঘটনা। সমস্ত পরিস্থিতিটা বিচার করলে দেখা যাবে খুব ভাল নয়, এটা মানতে বাধ্য আমি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** দক্ষিণ ২৪-পরগণার রায়দিঘিতে ২৪শে জুন ৭ জন এবং মনিরতটে জয়নগরে ৫ জন। দুর্ভাগ্যের বিষয়, ৩টি কিশোরকে পিটিয়ে হত্যা করা হল। আপনার কাছে আমার প্রশ্ন, পশ্চিমবাংলায় যেখানে যা ঘটছে ডাকাত সন্দেহে পিটিয়ে মারছে। তাহলে মানুষ কি পুলিশের উপর আস্থা হারিয়েছে.যে পুলিশের অপদার্থতার জন্যই এই জিনিসগুলি ঘটছে এবং এরা কোন রাজনৈতিক দলের?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** এর সঙ্গে রাজনীতির কোনও সম্পর্ক নেই। তবে পুলিশ খানিকটা ব্যর্থ মানতেই হবে। কিন্তু পুলিশ ব্যর্থ এটা দায়ী করলেই হবে না, কেন হিংসা জন্মাচ্ছে, কেন মানুষ খুন করে ফেলছে সেটা পুলিশের অ্যাঙ্গল থেকে বিচার করলেই হবে না। আর্থ-সামাজিক কারণ আছে, জটিলতা আছে, এটা আমি আগেও বলেছি।

সেটা আমি আগেও বলেছি, আবার বলছি, এই খুন করা না করা, গণ-পিটুনি, শুধু পুলিশের উপর নির্ভর করে না, শুধু আইন শৃঙ্খলার দৃষ্টিকোণ থেকে দেখলে হবে না, এই রোগ সমাজের অনেক গভীরে।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী ঠিকই বলেছেন যে একটা ঘটনা ঘটেছে রায়দীঘিতে ২৪ তারিখে, তাতে ৭ জনকে পিটিয়ে খুন এবং আর একটি ঘটনা ঘটেছে ১লা জুলাই, জয়নগর পি.এস.-এ, তাতে ৫ জনকে পিটিয়ে খুন করা হয়েছে। কিন্তু স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় কেন এটা এড়িয়ে যাচ্ছেন আমি জানি না যে, জয়নগরের ঘটনাটা পুরোপুরি রাজনৈতিক ঘটনা—সেখানে সি.পি.এম. বনাম এস.ইউ.সি.আই.-এর ক্লাসের জের। ঐ যে গ্রামটা মনিরতট, ওটা আগে এস.ইউ.সি.আই.-এর দখলে ছিল, গত পঞ্চায়েতের নির্বাচনে থেকে ওটা সি.পি.এম. তাদের দখলে নিয়েছে। তারপর ওখানে ৮ বিঘা জমি নিয়ে ডিসপিউট চলছিল। তারপর সেই জমিতে চাষ করার জন্য সি.পি.এম.-এর লোকেরা মিয়ারফ লস্কর নামে একজন কুখ্যাত ডাকাতকে কুলতলি থেকে ওখানে নিয়ে আসে। সেই মিয়ারফ লস্কর যখন পালাচ্ছে তখন এস.ইউ.সি.-র লোকরা তাকে পিটিয়ে মারে। কিন্তু যেটা দুঃখের ব্যাপার সেটা হচ্ছে, এস.ইউ.সি.-র লোকরা তারপর

গ্রামের মধ্যে ঢুকে তিনজন ইনোসেন্ট বাচ্ছা ছেলেকে পিটিয়ে মারে। তারা সব ১৬/১৮ বছরের বাচ্ছা ছেলে। বুদ্ধদেব বাবু তাদের নামগুলিও বলেছেন—আব্দুল গণি মোল্লা, সাজাহান ঘরামি, নুর আলম মোল্লা। বুদ্ধদেব বাবু বলছেন এদের সব ২০/২১ বছর করে বয়স কিন্তু সংবাদপত্র লিখছে এদের ১৬/১৮ বছর বয়স। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি দুটি প্রশ্ন রাখতে চাইছি, এই গণ পিটুনির ঘটনা এটা পুলিশের উপর মানুষের বিশ্বাসের অভাবের সূচক কিনা এবং দু নং, এই যে জয়নগর, কুলতলি এলাকাতে সি.পি.এম. বনাম এস.ইউ.সি.-র সংঘর্ষ চলছে এলাকা দখলের জন্য—এবারে অবশ্য সি.পি.এম.-এর লোকরাই মারা গিয়েছেন এস.ইউ.সি.-র হাতে তা বন্ধ করতে ঐ এলাকায় বিশেষ ব্যবস্থা গ্রহণ করছেন কিনা?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্য বললেন যে এটা রাজনৈতিক ব্যাপার এস.ইউ.সি.আই. এবং সি.পি.আই.(এম)-এর। এস.ইউ.সি.-এর সঙ্গে সি.পি.আই.(এম) দলের খানিকটা ওখানে কিছু এলাকায় সমস্যা আছে। কিন্তু নির্দিষ্ট এই ঘটনার ক্ষেত্রে আমার কাছে সে রকম রিপোর্ট নেই। সেইজন্য আমি এ ক্ষেত্রে এস.ইউ.সি.আই. বা সি.পি.আই.(এম)-কে জড়ায়নি। আর একটি প্রশ্ন যা করেছেন তার উত্তরে বলি, পুলিশের ব্যর্থতাটা একমাত্র সূচক নয়। আপনাদের আমি আবার বলছি, পুলিশের ব্যর্থতাটা নিশ্চয় একটা কারণ, আমি এটা মানতে বাধ্য। কিন্তু যথেষ্ট পরিমাণে পুলিশ নেই, ট্রেন্ড পুলিশ নেই, গ্রামের যে জনসংখ্যা সেই তুলনায় পুলিশ নেই—এগুলিও হচ্ছে আমাদের একটা সমস্যা। কিন্তু এই ধরনের গণ-পিটুনির ক্ষেত্রে—২০/২১ বছরের বয়সের ছেলেদের পিটিয়ে মারা—এই ঘটনার সমাধান শুধু পুলিশ দিয়ে হবে না। এর সমাধানের পেছনে আরও অনেক গভীর সামাজিক সমস্যা রয়েছে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged forcible conversion of Muslims to Hindus by Viswa Hindu Parishad in Calcutta.

**(Attention called by Shri Prabhanjan Kumar Mondal on the 6th July, 2000.)**

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

কলকাতায় ইসলাম ধর্ম থেকে জোর করে হিন্দু ধর্মে ধর্মান্তর প্রসঙ্গে শ্রী প্রভঞ্জন মন্ডল কর্তৃক দেয় নোটিশের পরিপ্রেক্ষিতে নিম্নলিখিত বক্তব্য পেশ করছি।

দক্ষিণ ২৪ পরগণা জেলার মগরাহাট থানার মোল্লাচক গ্রামের বাসিন্দা আব্দুল মান্নাফ জমাদার-কে তার শ্যালক তাওয়াকাল আলি মুন্সি ভল কাজের লোভ দেখিয়ে হিন্দু ধর্ম গ্রহণ করতে প্ররোচিত করে। তাওয়াকাল জমাদার ও তার পরিবারের সদস্যদের কোনও কাগজেও সহি করিয়ে নেয়, যার বিষয়বস্তু একমাত্র সেই জানে। ২।৭।২০০০ তারিখে, তাওয়াকাল জমাদার, তার স্ত্রী ও চার ছেলে মেয়েকে ৪২ নং শংকর ঘোষ লেন, কলকাতা-৬ এ বঙ্গীয় আর্য প্রতিনিধি সভার অফিসে আনে। সেখানে হিন্দু ধর্মানুযায়ী কিছু ক্রিয়া-কলাপ অনুষ্ঠিত হয় ও তাদেরকে হিন্দু ধর্মে ধর্মান্তরিত করা হয়। সেই দিনই জমাদার তার পরিবারের সদস্যদের নিয়ে নিজের গ্রামে ফিরে যায়।

৫।৭।২০০০ তারিখে আব্দুল মান্নাফ জমাদার ও তার স্ত্রী কাজী সইদুল্লাহও অন্যান্যের সঙ্গে মগরাহাট থানায় আসে ও লিখিত অভিযোগ দায়ের করে। কাজী সইদুল্লাহ জামাত-ই-উলেমা হিন্দের স্থানীয় শাখার সম্পাদক হিসাবে পরিচিত। তার অভিযোগ ছিল যে তার শ্যালক তাওয়াকাল আলি মুন্সি ওরফে বাবু ওরফে কেশব ভাল কাজের লোভ দেখিয়ে তাকে ও পরিবারের সদস্যদের কলকাতায় নিয়ে যায়। সেখানে তাদেরকে আর্য সমাজ মন্দিরে নিয়ে যাওয়া হয় এবং কিছু ধর্মীয় অনুষ্ঠান সেরে তাদের নাম বদল করা হয়। প্রাথমিক তদন্তের পর সেই দিনই মগরাহাট থানায় তাওয়াকালের বিরুদ্ধে ভারতীয় দন্ডবিধির ২৯৫ক/১২০খ ধারায় ৩৬ নং কেস রুজু করা হয়।

পরবর্তী অনুসন্ধানের সময় এবং অভিযোগকারী ও তার পরিবারের সদস্যদের জিজ্ঞাসাবাদ করে জানা যায় যে, জমাদার কলকাতায় মজুরের কাজ করত ও ভাল কাজের খোঁজে ছিল। তার শ্যালক ও তার সহযোগিরা জমাদারের দারিদ্র্য ও অশিক্ষার সুযোগ নেয়। এটা অবশ্য ঠিক যে সে স্বেচ্ছায় তার পরিবারের লোকজনদের কলকাতায় নিয়ে গিয়েছিল।

জানা গেছে যে, বিশ্ব হিন্দু পরিষদের সদস্য জগদীশ প্রসাদ শুক্লা তাদের পুর্নধর্মান্তরকরণ কর্মসূচি অনুযায়ী তাওয়াকালের সহযোগিতায় ও জমাদারকে পঞ্চাশ হাজার টাকার আর্থিক সাহায্যের প্রলোভন দেখিয়ে এই ধর্মান্তরকরণকে সম্ভব করে। আরও জানা গেছে যে ধর্মান্তরকরণের পর ঐ টাকার মধ্যে জমাদারকে দশ হাজার টাকা দেওয়া হয়েছে।

অভিযোগ উল্লেখ করা একমাত্র আসামী তাওয়াকাল আলি মুন্সি এখন পালিয়ে বেড়াচ্ছে। খবর পাওয়া গেছে যে আব্দুল মান্নাফ জমাদার জামাত-ই-উলেমা হিন্দের

কোনও কর্মকর্তার কাছে কলকাতাতেই আছে।

## LAYING OF REPORT

**Audit Reports on the Accounts of West Bengal Human Rights Commission for the year 1995-96 and 1996-97.**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Audit Reports on the accounts of the West Bengal Human Rights Commission for the years 1995-96 and 1996-97.

**Report of the Deb Commission of Inquiry on the incident of Communal Disturbances at Kashimbazar and at Nashipur in the District of Murshidabad on the 24th June, 1988.**

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to lay the Report of the Deb Commission of Inquiry on the incident of Communal Disturbances at Kashimbazar and at Nashipur in the District of Murshidabad on 24th June, 1988, along with the Memorandum of Action taken there on.

**76th and 77th Annual Reports of the Westinghouse Saxby Farmer Limited for the years 1997-98 and 1998-99.**

**Shri Mrinal Banerjee :** Sir, I beg to lay the 76th and 77th Annual Reports of the Westinghouse Saxby Farmer Limited for the years 1997-98 and 1998-99.

**Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1997-98.**

**Shri Bansa Gopal Chaudhury :** Sir, I beg to lay the Annual Accounts and Audit Report of the West Bengal Industrial Infrastructure Development Corporation for the year 1997-98.

## MENTION CASES

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা

গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ফলতা বিধানসভায় দেবীপুর গ্রাম পঞ্চায়েতে দিঘির পাড় থেকে মুচিশা রোডে দীর্ঘকাল এস.ডি./১/বি বাস বন্ধ আছে। যার ফলে ঐ রোডের যাত্রী সাধারণের বিশেষ অসুবিধা হচ্ছে। ফতেপুর থেকে মুচিশা রোডে বাঘরা পর্যন্ত ট্রেকার যায়। যাত্রী সাধারণ যে ভাবে ট্রেকারে ঝুলতে ঝুলতে যায় যে কোনও সময়ে বিরাট দুর্ঘটনা ঘটে যেতে পারে। সাতগাছিয়া, ফলতা, ডায়মন্ডহারবার বিধানসভার মানুষদের বজবজ, কলকাতা, ডায়মন্ডহারবার, ফতেপুর প্রভৃতি জায়গায় যোগাযোগ করতে অসুবিধা হচ্ছে। তাই, পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে দাবি যাতে এস.ডি./১/বি বাসটি যাতে চলে, তা নাহলে একটা বিকল্প ব্যবস্থার দাবি জানিয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি বিধায়ক হিসাবে।

**শ্রী নর্মদা চন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কুশমুন্ডি বিধানসভা কেন্দ্রের মঙ্গলপুর আদিবাসী জুনিয়র হাই স্কুলটি দীর্ঘদিন ধরে রয়েছে। এই স্কুলটি যে এলাকায় রয়েছে সেটা আদিবাসী তফসিলি সম্প্রদায়ভুক্ত। এই স্কুলটিকে মাধ্যমিকে উন্নিত করার জন্য দীর্ঘদিন ধরে শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু দুভার্গ্যের বিষয়এই আদিবাসী জুনিয়র হাই স্কুলটি আজ পর্যন্ত মাধ্যমিকে উন্নিত করা সম্ভব হলনা। এবং আমাদের জেলায় ইতিমধ্যে কিছু স্কুল মাধ্যমিকে উন্নিত করেছেন, কিন্তু ঐ স্কুলটির সমস্ত রকম পরিবেশ থাকা সত্ত্বেও তার প্রতি অবিচার করা হয়েছে। তাই মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমার দাবি, আদিবাসী সম্প্রদায়ের স্বার্থে অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী. সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে সভা শুরুর প্রথমেই কেশপুরের ঘটনা নিয়ে দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আজকে দুঃখের বিষয়, এখন বিধানসভা চলছে, এই বিধানসভা চলবার সময় পুলিশের গুলিতে একটি ছাত্র নিহত হয়েছে। আমরা এও দেখছি, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে একটি দল আসবেন এবং তারা কেশপুর পরিদর্শন করবেন। এ অবস্থায় যদি আপনার পক্ষে সম্ভব না হয় তাহলে, যখন বিধানসভা চলছে, সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধিদের নিয়ে একটি পরিষদীয় কমিটি করে দিন যাতে ঐ পরিষদীয় কমিটির অধীনে কেশপুর পরিদর্শন করে তারা হাউসে রিপোর্ট পেশ করতে পারেন। কেন্দ্রীয় দল আসবার আগেই যাতে রাজ্য পরিষদীয় দল সেখানে পরিদর্শন করে তাদের রিপোর্ট বিধানসভায় পেশ করতে পারেন তার জন্য সর্বদলীয় কমিটি গঠন করে তাদের কেশপুরে পাঠিয়ে দিন।

**শ্রী রমেশ রায় ঃ** (অনুপস্থিত।)

**শ্রী বাচ্চামোহন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ময়নাগুড়িতে গোদাগঞ্জ নামক একটি আদিবাসী অধ্যুষিত এলাকায় স্থানীয় বাসিন্দাদের উদ্যোগে একটি স্কুল দীর্ঘদিন যাবৎ পরিচালিত হয়ে আসছে। আমাদের জেলাতে কয়েকটি নতুন স্কুল স্থাপিত হচ্ছে বলে জানা গেছে, কিন্তু দুঃখের বিষয় হল, ঐ প্রয়োজনীয় স্থানে অবস্থিত স্কুলটি অনুমোদন পাচ্ছে না। এখান থেকে ১০ কিলোমিটার এলাকায় কোনও নিম্ন মাধ্যমিক বা উচ্চ মাধ্যমিক বিদ্যালয় নেই। তারজন্য মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন, তিনি যেন বিষয়টার প্রতি নজর দিয়ে গোদাগঞ্জ স্কুলটিকে মজুরি প্রদান করেন।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকার অন্তর্গত কুটুরিয়া অঞ্চলে ভাগীরথীর যে স্লুইস গেটটি রয়েছে সেটা নদীর জলকে মাঠে ঢোকা ঠেকাবার জন্য রয়েছে। কিন্তু স্লুইস গেটটি দীর্ঘদিন অচল হয়ে রয়েছে যার ফলে নদীর জল মাঠে ঢুকে পড়ছে। এরফলে প্রায় হাজার বিঘা জমি চাষের অযোগ্য হয়ে পড়ে থাকে, কারণ সেখানে জল স্ট্যাগনেন্ট হয়ে যায়। তারজন্য কুটুরিয়ার ভাগীরথীর বাঁধের স্লুইস গেটটি অবিলম্বে মেরামত করা হোক।

**শ্রী মহামুদ্দিন ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র উত্তর দিনাজপুরের চোপড়ায় ৩১ নং জাতীয় সড়কে রামগঞ্জ ভায়া কালিগঞ্জ রাস্তাটিতে যানবাহন চলাচল বন্ধ হয়ে গেছে। অনুরূপ ভাবে চোপড়া হতে ২১ নং জাতীয় সড়কে ভায়া খনিয়া-দাসপাড়া রাস্তায় একটি পুল অর্ধ-সমাপ্ত হয়ে পড়ে রয়েছে।

কিন্তু পূর্ত দপ্তরের লক্ষ্য নেই যে কি ভাবে মানুষ যাতায়াত করে। পারাপার করতে খুবই অসুবিধা হচ্ছে। এই জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই অর্ধ-সমাপ্ত কাজ সমাপ্ত করা হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর আগেও এই বিধানসভায় বলেছি যে আমাদের রাজ্যের মন্ত্রীসভার মাননীয় মুখ্যমন্ত্রী সহ যে কোনও মন্ত্রীর কাছে জনসাধারণের অসুবিধা নিয়ে আমরা যে চিঠি লিখি সেই চিঠির উত্তর আজ পর্যন্ত কোনও মন্ত্রীর কাছ থেকে পাইনি। বারে বারে বিভিন্ন গুরুত্বপূর্ণ বিষয়ে জনসাধারণের অভাব অভিযোগগুলি নজরে আনবার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দপ্তরে লিখিত আবেদন জানাই সেই ব্যাপারে সমাধানের দাবি রেখে। আজ পর্যন্ত একটা চিঠির উত্তর কোনও মন্ত্রী দেন না।

মুখ্যমন্ত্রীকে চিঠি লিখলে তার জবাব পাওয়া যায় না। এমন কি তাঁর দপ্তরে যে টাকা গরিব মানুষের চিকিৎসার জন্য ব্যবহার করার কথা, চিফ মিনিস্টার রিলিফ ফান্ড, সেখানে আবেদন করেছিলাম, অন্তত ৫০টি আবেদন পাঠিয়েছিলাম, একটা ক্ষেত্রেও অনুমোদন গরিব মানুষকে দেওয়া হয় নি। আমরা জনপ্রতিনিধি, জনসাধারণের কাছে আমরা প্রতিশ্রুতিবদ্ধ তাদের অভাব অভিযোগ দেখব। তাদের জন্য পাঠানো চিঠি না দেখলে তাদের প্রতি কর্তব্যে অবহেলা করা হবে বলে আমি মনে করি। আগামী দিনে অন্তত চিঠি দিয়ে জানিয়ে দেবেন যে সেই ব্যাপারে কি হত না হল তাহলে আমরা লোককে জানিয়ে দিতে পারি।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর দিনাজপুরে ব্রিক ফিল্ড ওনার্সরা সরকারের নির্দেশের বিরুদ্ধে সুপ্রিম কোর্টে কেস করেছিল। সেই কেসে ওনার্সরা হেরে যায়, বামফ্রন্ট সরকার জয়লাভ করে। এই কেসে জেতার পর ভূমি রাজস্ব দপ্তর থেকে এই ইঁট ভাটার মালিকদের নির্দেশ দেওয়া হয় ১০ তারিখে রয়েলটি জমা দিতে হবে। সেই ১০ তারিখে ইঁট ভাটার মালিকরা উত্তর-দিনাজপুরের জেলা দপ্তরে গিয়ে পৌঁছায় টাকা জমা দেবার জন্য। কিন্তু সেই সময় ভূমি রাজস্ব দপ্তরের কোনও আধিকারিক উপস্থিত ছিলেন না। না থাকার ফলে তাদের চেক ক্লিয়ারেন্স হল না, টাকা জমা দিতে পারল না। এই যে টাকা জমা দিতে পারল না তার জন্য সরকারের ক্ষতি হল। যে আধিকারিকের জন্য এই ক্ষতি হল, তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত এবং গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকার অধীন বাবলা অঞ্চলে অন্ধখোল গ্রাম থেকে সাহেবডাঙ্গা গ্রাম পর্যন্ত ৬ কি.মি. একটা রাস্তা আছে। এই রাস্তাটি এই এলাকার ৭টি গ্রামে একমাত্র যোগাযোগকারী রাস্তা। ২৫ বছর আগে ১৯৭৪ সালে এই রাস্তার সংস্কারের কাজ হয়, তখন মাটি থেকে ইঁটের রাস্তা হয়েছিল। তারপর থেকে আজ পর্যন্ত সেই রাস্তার সংস্কার হচ্ছে না। যার ফলে এলাকার মানুষ চরম দুরবস্থার মধ্যে আছে। সেখানকার মানুষ এই রাস্তা দিয়ে চিকিৎসা কেন্দ্রে যেতে পারছে না। আমার আবেদন অবিলম্বে এই রাস্তার সংস্কারের কাজে হাত দেওয়া হোক। এটা জনস্বার্থে করা উচিত বলে আমি মনে করি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকার্ষণ করছি। আমাদের এলাকায় বিদ্যুতের ভয়াবহ সঙ্কট চলছে। বিশেষ করে আমার নির্বাচনী এলাকা জলঙ্গী রানীনগরে এবং অন্যান্য ব্লকে

বিদ্যুতের অবস্থা খুবই খারাপ, বিদ্যুৎ নেই বললেই চলে এবং যেটুকু থাকে তাও লো ভোল্টেজ। তার জন্য জলঙ্গীতে একটা সাব স্টেশন করার কথা হয়েছিল, সেই প্রস্তাব এখনও কার্যকর হয়নি। অবিলম্বে সেই প্রস্তাব কার্যকর করে বিদ্যুৎ সঙ্কট মোচনের আবেদন জানাচ্ছি।

**শ্রী শীতলকুমার সর্দ্দার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আমার কেন্দ্রে ফিসারিও কনভারশন অ্যালানা নামে একটা ফুড প্রসেসিং কারখানা তৈরি হয়েছে।

সেই কারখানাতে বলা হয়েছিল যে গরু কাটা হবে না। আমরা শুনতে পাচ্ছি, সেখানে গরু যেমন কাটা হচ্ছে, তার সাথে মহিষও কাটা হচ্ছে। এর ফলে সেখানে এত দুর্গন্ধ ছড়াচ্ছে যে, সেখানকার মানুষ থাকতে পারছে না, তারা ঘর-বাড়ি ছেড়ে চলে যাচ্ছে। তারা যখন খাবার খাচ্ছে তখন বমি হয়ে যাচ্ছে। ঐ কোম্পানি কোনও পলিউশন সার্টিফিকেট নেয় নি। শুধু তাই নয়, যে অঞ্চলে ফ্যাক্টরিটি তৈরি হয়েছে, অনুমোদনের জন্য অঞ্চল থেকে কোনও সার্টিফিকেট পর্যন্ত নেয় নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে পলিউশন কন্ট্রোল বোর্ডকে জানানো হয় তারা যাতে কোনও সার্টিফিকেট ইস্যু না করে।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রদ্ধেয় নেতা প্রয়াত বিনয় চৌধুরি মহাশয় মরনোত্তর দেহদান করে এক অসাধারণ নজির রেখেছেন। তিনি যতদিন বেঁচে ছিলেন, তিনি একজন সাচ্চা কমিউনিস্ট ছিলেন। মারা যাওয়ার পর তিনি তাঁর দেহদান করে গেছেন। কিন্তু মরনোত্তর দেহদানের ক্ষেত্রে যে সামাজিক অ্যাওয়ারনেস, এ সম্পর্কে সচেতনতা বাড়ানোর জন্য স্বাস্থ্য দপ্তর থেকে উদ্যোগ নেওয়া দরকার। বহু মানুষ সংস্কার মুক্ত হয়ে দেহদান করতে চান। কিন্তু কিভাবে মরনোত্তর দেহদান করবে সেই ব্যাপারে তাঁদের কোনও ধ্যান ধারণা নেই। কোনও প্রচার নেই, কোনও বিজ্ঞাপন নেই। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন জানাই, মরনোত্তর দেহদানের জন্য প্রচার রাখা হোক এবং বিজ্ঞাপন দেওয়া হোক যাতে করে মানুষের মনে সামাজিক সচেতনতা বৃদ্ধি পায়।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয়ই আজকের কাগজে দেখেছেন যে তিন জায়গায় ব্লাড পরীক্ষার রিপোর্ট তিন রকম হয়েছে। একজন ভদ্রলোক, তিনি ই.সি.এল.-এ চাকুরি করেন, তিন জায়গায় ব্লাড পরীক্ষা করে তিনি তিন রকমের রিপোর্ট পেয়েছেন।

তিনটি প্যাথলজিক্যাল সেন্টারে তিন রকমের রিপোর্ট হয়েছে। এরফলে প্যাথলজিক্যাল সেন্টারগুলোর ওপরে মানুষের আস্থা কমে যাচ্ছে। শুধু তাই নয়, বর্তমানে আপনাদের সরকার এর কি রকম অবস্থা দাঁড়িয়েছে—মানুষ অনেক কষ্ট করে পয়সা নষ্ট করে ব্লাড পরীক্ষা করছে, তিন জায়গায় তিন রকমের রিপোর্ট হচ্ছে। এতে মানুষ হয়ত কোনও রকমে বেঁচে থাকছে, না হয় মারা যাচ্ছে। সেজন্য আমি দাবি করছি, অবিলম্বে সেন্টারগুলোকে পরীক্ষা করা দরকার। আমরা যে প্যাথলজিক্যাল সেন্টারগুলোর রিপোর্টের ওপরে নির্ভর করি, তারা সঠিক ভাবে কাজ করছে না। অবিলম্বে ঐসব সেন্টারগুলো যাতে বন্ধ হয়, তারজন্য আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মালবাজারে ১৯৯৬ সালে মাননীয় মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের একটি ডিপোর শিলান্যাস করেন এবং একটি রকেট বাস নর্থ বেঙ্গল থেকে কলকাতা এবং কলকাতা থেকে নর্থ বেঙ্গল যাবে তাকে বোতাম টিপে চালু করেন। কথা ছিল ঐ ডিপো থেকে দুটি বাস যাবে, একটি কলকাতায় যাবে এবং অপরটি কলকাতা থেকে নর্থ বেঙ্গলে আসবে। ঐ ডিপোটি নির্মাণের জন্য ৫ লক্ষ টাকা দিয়েছে স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন এবং ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে এম.পি. কোটা থেকে। কথা ছিল একটি বাস মালবাজার থেকে নর্থ বেঙ্গল মেডিক্যাল কলেজে যাবে। একটি বাস পাথরজোলা থেকে উথলাবাড়ি হায়ার সেকেন্ডারি স্কুল এবং হিন্দি স্কুলের ছাত্রদের নিয়ে শিলিগুড়িতে যাবে এবং অপর একটি বাস যাবে গাজলডোবা থেকে জলপাইগুড়ি পর্যন্ত। এই বাসের একটিও চলছে না। আর কোনও রকেট বাসও মালবাজারে নেই। রকেট বাস চলছে অসমের কোকরাঝাড়ে। আমি এই ব্যাপারে মাননীয় পরিবহন মন্ত্রী শ্রী সুভাষ চক্রবর্তীকে চিঠি দিয়ে জানিয়েছি। এই ব্যাপারে আমি কোচবিহারে এম.ডি.-কে চিঠি দিয়ে জানিয়েছি এবং বর্তমান চেয়ারম্যান শ্রী সুধীর প্রামাণিককেও চিঠি দিয়ে জানিয়েছি। আমি অবিলম্বে ঐ ডিপো থেকে বাস দুটি চালু করার জন্য আবেদন জানাচ্ছি।

**Shrimati Shanta Chhetri :** Mr. Deputy Speaker, I would like to draw the attention of the Hon'ble Education Minister for Secondary that the formation of Regional School Service Commission for D.G.H.C. area, independent outside the control of the Education Department. D.G.H.C. has given rise to let of confusion and problems instead of solving the problem of appointments of teaching staff.

The independent existence of SSC is diluting the functioning of Education Department, DGHC. Hence it is suggested that DGHC area

be free from the operation of SSC and empowered the education department, DGHC, to look after the appointment of teachers in the secondary and higher secondary schools considering the fact that education is one of the transferred subjects under Section 24 of the DGHC act.

Thank you.

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মধ্যশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা বিধানসভা কেন্দ্রের মধ্যে খড়গপুর লোক্যাল থানার দুটি অংশ আছে। খড়গপুর লোক্যাল থানার অন্তর্গত খুটিয়া বকুলপুর হাই স্কুল আছে। ওই হাই স্কুলটি ১৯৯৮ সাল থেকে অচল অবস্থা চলছে। ওখানে স্বেচ্ছাচারী সম্পাদক নিজের প্রভাব স্থাপন করে একটি অসৎ উদ্দেশ্য নিয়ে ২৬ বছর ধরে যিনি প্রধান শিক্ষক হিসাবে কাজ করে আসছেন তাঁকে বরখাস্ত করেছেন। ওই বরখাস্তের প্রতিবাদে শিক্ষক এবং অশিক্ষক কর্মীরা ওই স্কুলের আন্দোলন করেছেন। সেখানে ডি.আই. এবং মধ্যশিক্ষা পর্ষদ সকলের নির্দেশ তিনি অগ্রাহ্য করেছেন। ওই স্কুলে অবিলম্বে প্রশাসনিক দিক থেকে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা একান্ত দরকার।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কলকাতা আসার পথে ফলতা কেন্দ্রে বঙ্গনগরে একটি লোক্যাল দূরপাল্লার বাসে ডাকাতি হয়ে গেল। যার ফলে একটা যানজটের সৃষ্টি হয়েছিল ডাকাতির এই ঘটনা দীর্ঘদিন ধরেই চলছে। আজকে পুলিশ যদি এর সুব্যবস্থা করতে পারত তাহলে এই ধরনের ঘটনা প্রায়ই ঘটত না। বরং পুলিশের যোগসাজসে ট্রেকার চালিয়ে হেভি লোড নিয়ে ট্রেকার চলছে। ফলে গতকাল ট্রেকারের সঙ্গে ৭৪ নং বাসের সংঘর্ষ হয়েছে এবং ২ জন মারা গেছে, আর ৪ জন আহত হয়েছে। অবিলম্বে এটা কন্ট্রোল করা হোক। অবিলম্বে পুলিশ মন্ত্রীর এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা নিন এই দাবি এই সভাতে রাখছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের নরঘাট বিধানসভা কেন্দ্রের চন্ডীপুরে গোখুরী প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটির খুব উদ্বেগজনক অবস্থা। ওখানে চিকিৎসকদের বাইরে বসে চিকিৎসা করতে হচ্ছে। যে কোনও মুহূর্তে স্বাস্থ্য কেন্দ্রটি ভেঙ্গে পড়তে পারে। প্রায় ওখানে বিষধর সাপ আনাচে-কানাচে ঘোরাফেরা করছে। এই অবস্থার মধ্যে হাসপাতালটি চলছে। এই ব্যাপারে সি এম ও এইচ-কে বারেবারে বলা সত্ত্বেও কিছু হয় নি। মাননীয়

স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন রাখছি যাতে অবিলম্বে ওই স্বাস্থ্য কেন্দ্রটির সংস্কারের ব্যবস্থা করা হয়।

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বহুবার এই মেনশনে সেই বিষয়ে উত্থাপন করেছি, বহুবার তাঁকে বলেছি, মন্ত্রীকে চিঠিও লিখেছি, দেখাও করেছি কিন্তু আজ অবধি কোনও সুরাহা হয় নি। আবার বিষয়টি মন্ত্রীর গোচরে আনছি। হুগলি জেলার চন্দননগর শহরে তেলিঘাট থেকে বিনোদতলা ঘাট এবং ভদ্রেশ্বর শহর থেকে তেলেনিপাড়া—ফেরিঘাট সংলগ্ন এলাকায় নদী ভাঙ্গন দেখা দিয়েছে এবং যে কোনও সময়ে ওই জায়গা জলমগ্ন হয়ে যেতে পারে। মাননীয় মন্ত্রী অবিলম্বে যুদ্ধকালীন জরুরি ভিত্তিতে যাতে ওখানে গঙ্গার ভাঙ্গন রোধ করা যায় তার ব্যবস্থা করেন তার জন্য তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী শক্তি রাণা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় গোপীবল্লভপুরে অনাবৃষ্টির ফলে চারা গাছ এবং আমন ধানের চারা শুকিয়ে যাচ্ছে। এরফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসে আছে।

এছাড়া—বেশির ভাগ—ঐ সমস্ত এলাকায় তফসিলি জাতি ও উপজাতির লোক, যাদের ক্ষেতমজুর প্রধান জীবিকা, তাদের কোনও কাজ নেই, তাই আমার বক্তব্য আমার দাবি, জরুরি ভিত্তিতে যাতে ঐ সমস্ত এলাকায় কিছুটা সেচের ব্যবস্থা যদি করা যায় তাহলে ঐ এলাকায় আমন ধানকে বাঁচান যাবে। ক্ষেতমজুররাও কিছুটা কাজ পাবে। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আপনি কাগজে দেখেছেন, কাগজে বেরিয়েছে, কেন্দ্রীয় সরকার ১৬টি রাষ্ট্রায়ত্ব শিল্পতে ডিজ-ইনভেস্টমেন্ট করার জন্য গ্লোবাল কনসালটেন্ট নিয়োগ করেছেন। এই ১৬টি রাষ্ট্রায়ত্ব শিল্পের মধ্যে ইন্ডিয়ান এয়ারলাইন্স আছে, আই.পি.সি.এল. আছে, আই.টি.ডি.সি. আছে, অশোকা গ্রুপ অফ হোটেল আছে, ম্যাড্রাস ফার্টিলাইজার আছে এবং এমন কি পশ্চিমবঙ্গের হিন্দুস্থান কেবলস আছে, এই সংস্থাগুলির মধ্যে অনেকগুলি সংস্থা লাভজনক আছে। ইন্দো পেট্রো কেমিক্যালস লিমিটেড তারা আম্বানির পেট্রো কেমিক্যালস এর সঙ্গে লড়াই করছিল। আজকে দেশের মানুষের টাকায় গড়ে ওঠা এই রাষ্ট্রায়ত্ব শিল্পগুলিতে বে-পরোয়া ভাবে বিলগ্নিকরণের মাধ্যমে বিদেশি পুঁজিপতিদের কাছে বিক্রি করে দেওয়া হবে। আমি দেশপ্রাণ মানুষ হিসাবে মনে করি,

এর বিরুদ্ধে প্রতিবাদ করা দরকার। ১৬টা কোম্পানি গ্লোবাল কনসালটেন্ট বিদেশি মালিকের কাছে বিক্রি করে দেওয়ার প্রতিবাদ করা উচিত। ডিজ-ইনভেস্টমেন্ট এর দ্বারা ১০ হাজার কোটি টাকার শেয়ার তোলার নাম করে ওরা সমস্ত বিক্রি করে দেবে, দেশীয় পুঁজি বিদেশিদের কাছে চলে যাবে, আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়ার রবীন্দ্র ভবনের প্রায় ২৭ বছর বয়স হয়ে গেল। এর অবস্থা খুব শোচনীয় হয়ে গেছে। যে কোনও মুহূর্তে এটা ভেঙ্গে যেতে পারে। স্যার, আমি আপনার মাধ্যমে বুদ্ধদেব বাবুকে অনুরোধ করব, রবীন্দ্র ভবন যেটি উলুবেড়িয়াতে আছে, যেখানে বিশ্ব কবির জন্মদিন মৃত্যুদিন আনুষ্ঠানিক ভাবে পালন করা হয়, সেই রবীন্দ্র ভবনের অবস্থা ভীষণ কঠিন। আমরা সেখানে অনুষ্ঠান করি, মানুষের গালাগাল খেতে হয়। উলুবেড়িয়ার ঐতিহ্য যা, সেই ব্যাপারে আমি আপনার মাধ্যমে তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর কাছে অনুরোধ করব যাতে রবীন্দ্র ভবনটি ঠিক করে উলুবেড়িয়ার মানুষকে আনন্দ দিতে পারেন তার ব্যবস্থা করবেন।

**শ্রী দিলীপ দাস ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার সৌভাগ্য মাননীয় পুলিশ মন্ত্রী এখানে সভায় আছেন। উত্তর দিনাজপুর জেলায় গোয়ালপুর ব্লকে কিছুদিন আগে আত্তিক মহম্মদ নামে একজন যুবক তাকে সি.পি.এম. দুষ্কৃতকারীরা খুন করে, তাকে খুন করার পরে আজও অবধি আত্তিক মহম্মদ এর খুনের মামলায় আসামী সেখানে গ্রেপ্তার হল না। অবিলম্বে আসামীকে গ্রেপ্তার করার দাবি জানাচ্ছি। গোয়ালপুর থানার ও.সি. এক লক্ষ টাকা ঘুষ খেল আর কোনও এক জেলা পরিষদের সদস্য ৫০ হাজার টাকা খেল, একটা কেস হল না। তাই আমি পুলিশের দুর্নীতির বিরুদ্ধে পুলিশ মন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে ঐ থানার ও.সি. (***)-কে চাকরি থেকে বরখাস্ত করতে হবে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বাদ যাবে।

**শ্রী দিলীপ দাস ঃ** বাদল সরকার নামে একজন সূর্যপুরের গ্রাম পঞ্চায়েতের সদস্য, চাকুলে থানার অন্তর্গত, ঐ গ্রাম পঞ্চায়েতের সদস্যকে পুলিশ কিডন্যাপের কেসে গ্রেপ্তার করে। সে ৭ দিন জেল হাজতে ছিল। যে কিডন্যাপ হয়েছিল, সে ২ দিন পরে ফিরে এসে বলে, আমাকে কেউ কিডন্যাপ করে নি, আমি আত্মীয়ের বাড়িতে গিয়েছিলাম। তাহলে এই বাদল সরকারকে কেন গ্রেপ্তার করা হল, আমি দোষী পুলিশ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার দাবি জানাচ্ছি।

Note : *** [Expunged as ordered by the chair]

**শ্রী সুভাষ মন্ডল :** স্যার, একটি বিষয়ের প্রতি আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার কৃষকরা একটা মারাত্মক অবস্থার মধ্যে পড়েছে, বিশেষ করে তারা যে ধান উৎপাদন করছে তা সারি সারি ভাবে মড়াই বাঁধা আছে। কৃষকরা সেই ধানের দাম পাচ্ছে না, সেই ধান বিক্রি হচ্ছে না। এর ফলে পশ্চিমবাংলার অর্থনীতি আগামী দিনে বিপদের মুখে পড়বে। কেন্দ্রীয় সরকার ধানের দাম যা নির্ধারণ করেন তার চেয়েও কম দামে ধান বিক্রি হচ্ছে।. এই দিকে বিদেশ থেকে লক্ষ লক্ষ মেট্রিক টন চাল আমদানি করা হচ্ছে। বিষয়টির গুরুত্ব বিবেচনা করে রাজ্য সরকারকে বলব, যাতে এখুনি এই বিষয়টা কেন্দ্রীয় সরকারের দৃষ্টি গোচরে আনা হয় এবং ধানের ন্যায্য দাম কৃষকরা যাতে পায় তার ব্যবস্থা করা হোক।

**Shri Narbahadur Chhetri :** I would like to draw the attention of the Hon'ble Jail Minister. There were vacancies of 11 Group C and D post in Darjeeling Jail. Local unemployed youth were aspiring to get these posts. All of a sudden 11 persons from South Bengal came to join the same Group C and D posts in June last week. This news spread in the town and soon the Hill Employees Association appeared on the scene and they did not allow the 11 persons to join their posts and still they are not being able to join their posts. I demand that the Hon'ble Jail Minister should call back their cadres to the South Bengal and appoint local boys in these posts.

**শ্রী সরেশ আঁকুড়া :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁকসা বিধানসভায় অন্তর্গত ভরতপুরে একটি হাসপাতাল আছে, কিন্তু সেখানে কোন ডাক্তার নেই। কন্ট্রাক্ট চুক্তিতে সেখানে একজন মহিলা ডাক্তার ছিল, কিন্তু সে কন্ট্রাক্ট শেষে সেখান থেকে চলে গেছে। সেখানে ডাক্তার না থাকার ফলে গরিব মানুষ এবং সাধারণ মানুষরা চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। অতি সত্ত্বর সেখানে ডাক্তার দেওয়ার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলজা দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যে বিষয়টি নিয়ে আজকে হাউসে কিছুক্ষণ আগেও আলোচনা করা হয়েছে সেই বিষয়েই আমি বলতে চাই। কেশপুরে আজিজুল খাঁন নামে সপ্তম শ্রেণীর একজন ছাত্রের মৃত্যু হয়েছে রাজনৈতিক সংঘর্ষের ফলে। এটা একটা নিরবিচ্ছিন্ন ঘটনা। রাজনৈতিক সংঘর্ষে সেখানে প্রতিদিন লোক মারা যাচ্ছে, স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি এখন বিধানসভা চলছে, এখান থেকে একটি সর্বদলীয় সংসদীয় টীম কেশপুরে

পাঠানো হোক তারা সেখানকার অবস্থা সরেজমিনে দেখে এর সমাধানের পথ আমরা বাতালাতে চাই। আমাদের এই প্রস্তাব একটা ছাত্র মারা গেছে বলে নয়, কয়েক মাস ধরে সেখানে নিরবিচ্ছিন্ন রাজনৈতিক সংঘর্ষ চলছে। অবিলম্বে সেখানে সর্বদলীয় সংসদীয় টীম পাঠানোর ব্যবস্থা করা হোক।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। টি. এম. সি.-র গুণ্ডারা সদর কোতয়ালী থানার প্রায় ৩০০ ঘরবাড়ি পুড়িয়ে দিয়েছে। সবংয়ে ২৫ জনকে অপহরণ করে এবং দেড়শ বাড়ি পুড়িয়ে দিয়েছে। বৃদ্ধা গঙ্গা মণ্ডলকে পর্যন্ত টেনে হিঁচড়ে আগুন লাগায়। ইতিমধ্যে টি. এম. সি. বর্গাচাষী প্রায় ৪২৩ জনকে কেশপুর থেকে উচ্ছেদ করেছে। সবং, সদর কোতয়ালি এবং কেশপুরে টি. এম. সি.-বি. জে. পি. জোট নারকীয় হত্যাকাণ্ড চালাচ্ছে, বহু ঘরবাড়ি পুড়িয়ে মানুষকে আশ্রয়হীন করেছে। এখন বর্ষাকাল, সেইসব আশ্রয়হীন মানুষ যাতে ত্রিপল এবং অন্যান্য জিনিস পায় তার ব্যবস্থা করা হোক। টি. এম. সি. মেদিনীপুর জেলায় সন্ত্রাস সৃষ্টি করেছে। সেখানে বেআইনি অস্ত্র-শস্ত্র উদ্ধারের সাথে সাথে উপদ্রুত এলাকায় লাইসেন্সপ্রাপ্ত বন্দুকও সিস করার আবেদন জানাচ্ছি।

**শ্রী রামপ্রবেশ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. ডব্লু. ডি. মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মানিকচক থানার অন্তর্গত ভূতনির চলে ৭০ হাজার মানুষ বসবাস করে। সেখানে পি. ডব্লু. ডি.-র কোন পাকা রাস্তা নেই। সেখানে কালীতলা ঘাট থেকে উত্তর চণ্ডীপুর হাইস্কুল, ইউ. বি. আই., পুলিশ ফাঁড়ি, গোবর্ধটোলা, হাটখোলা থেকে নন্দীটোলা প্রায় ১৫ কিলোমিটার কাঁচা রাস্তা আছে, সেই রাস্তাটা পি. ডব্লু. ডি.-র আণ্ডারে নিয়ে পাকা রাস্তা করে দেওয়ার জন্য আবেদন রাখছি মাননীয় মন্ত্রীর কাছে।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। বাগদা বিধানসভা কেন্দ্রে ৮৫ থেকে ৯৫ পারসেন্ট এস. সি., এস. টি., ও. বি. সি. সম্প্রদায়ের লোক বসবাস করে। সেখানে আনুপাতিক হারে জুনিয়ার হাই স্কুল, হাই স্কুল, হায়ার সেকেণ্ডারি স্কুল নেই। সেখানে ঐসব স্কুল এবং একটি কলেজ স্থাপনের জন্য মাননীয় মন্ত্রীদের কাছে আবেদন রাখছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া খরা প্রবণ এলাকা আপনি জানেন। সেখানে যে বীজ ফেলা হয়েছিল, সেইগুলো সব নষ্ট হয়ে গেছে। পুরুলিয়ার যাতে আবার উন্নত মিনিকিট দেওয়া হয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী রমেশ রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দহগ্রাম—বাংলাদেশভুক্ত ছিটমহল, সেখানে বাঁধ না থাকার ফলে তিস্তার জল মেখলিগঞ্জের কুচলিবাড়িতে ঢুকে যাচ্ছে। ফলে কুচলিবাড়ি গ্রাম পঞ্চায়েত বিপন্ন হবে, সেখানকার ৫০ হাজার মানুষ ক্ষতিগ্রস্থ হবে। অবিলম্বে সেখানে কার্যকরি ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় তিনটি থানা আছে—বজবজ, মহেশতলা, নদাখালি। দেখা যচ্ছে যে সংখ্যায় পুলিশ সেখানে থাকার কথা, তার চেয়ে অনেক কম পুলিশ আছে। স্বাভাবিক ভাবেই প্রশাসনের কাজে অনেক গাফিলতি হয়। বিরাট ইণ্ডাষ্ট্রিয়াল এলাকা, প্রায়ই গণ্ডগোল লেগে থাকে। সেখানে পুলিশ কম আছে। সেখানে পুলিশ দিলে গণ্ডগোল কম হবে। নাটাখালি থানার অন্তর্ভুক্ত বিড়লাপুর এ একজন মারা গেছেন এবং ১ বছরের মধ্যে ৭ জন মারা গেছে। যদি পুলিশের সংখ্যা ঠিক থাকত, তাহলে এই ঘটনা ঘটত না। তাই আমার অনুরোধ পুলিশমন্ত্রীর কাছে যে, যদি এই সব থানাগুলিতে পুলিশ দেওয়ার ব্যবস্থা করেন তাহলে খুব ভাল হয়।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে একটা বিষয় উত্থাপন করতে চাইছি যে, আমাদের ৪ নাম্বার ওয়ার্ডের নির্বাচিত কাউন্সিলার দিলীপ ব্যানার্জির বাড়ি হচ্ছে ২৪ নম্বর সুভাষ লেনে। গত ররিবার দিন তৃণমূলের একজন নেতা, যে দক্ষিণ দমদম পুরসভার কাউন্সিলার এবং আরও একজন কাউন্সিলার, ১২ ঘন্টা ধরে সকাল ৮টা থেকে রাত্রি ৮টা পর্যন্ত তারা তার বাড়ির সামনে মাইক লাগিয়ে চিৎকার চ্যাঁচামেচি করেছে। ওখানে অন্যান্য অনেক মানুষ অসুস্থও ছিলেন। তাদেরও খুব অসুবিধা হয়েছে। স্যার, তারা ১৪১টা ওয়ার্ডের ভোটারের হিসাব ধরে তাদের প্রাপ্য ভোট জেনে নিয়ে, তারা অনেককে প্রলোভন দেখিয়েছে এই কলকাতা পুরসভার নির্বাচনে। তারা আজকে আদি তৃণমূলকেও বঞ্চিত করেছে। স্যার, আজকে তারা এই ঘটনা করছে। আমি আপনার মাধ্যমে তাই এই ব্যাপারটাকে উত্থাপন করছি এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, যারা এই কাজে লিপ্ত, তাদের বিরুদ্ধে যেন কঠোর শাস্তির ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** আমি স্যার, আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি স্যার, কিছুদিন আগে ২৮.৪ তারিখে কোচবিহার টু শিলিগুড়ি এই রুটটা প্রাইভেট অপারেটারদের হাতে দিয়ে দেওয়া হয়েছে। এখানে এন. বি. এস. টি. সির বাস চলত।

তাই আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যে, ওই এন. বি. এস. টি. সি.-র বাস যেটা আছে, তাতে ২০-২৫ লক্ষ টাকা লস চলছে। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে, ফার্দার যাতে লস না হয়, তার জন্য প্রাইভেট অপারেটারদের রুট পারমিট দেওয়া বন্ধ করা হোক—যাতে আবার এই এন. বি. এস. টি. সির বাসগুলি চলতে পারে।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, কথা সাহিত্যিক তারা শঙ্কর এর জন্মস্থান লাভপুরে সম্প্রতি পরশুদিন সেখানে রেলওয়ে স্টেশানে রেলওয়ে কর্তৃপক্ষের সমস্ত অফিসার কিছু ঠিকাদারকে নিয়ে গিয়ে ওখানকার কর্মচারীদের তুলে নিয়ে গিয়ে ওখানে ঠিকাদারের হাতে তুলে দেবার পরিকল্পনা করছেন। আপনি জানেন স্যার, কাটোয়া এবং আমোদপুর যে ট্রেন রুট আছে তার মাঝখানেই এই লাভপুর স্টেশান অবস্থিত। সেখানে ইতিমধ্যেই ৬ জোড়া ট্রেন প্রথ্যাহার করে নেওয়া হয়েছে এবং সেখানে তৃণমূরে কিছু লোক যারা ট্রেনের স্লিপার খুলে নিয়ে যাচ্ছে। কেউ বাধা দিতে পারছে না। রেলের যে গ্যাং ম্যান আছে, তারা বাধা দিলে তাদের বলা হচ্ছে যে, তাদের চাকরি খেয়ে নেবে। স্যার, এইভাবে বেসরকারিকরণ করে দিয়ে দিচ্ছে। (এই সময় মাইক অফ হয়ে যায়)

[1-00 – 1-10 p.m.]

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, তৃণমূল কংগ্রেসের প্রচারে যারা আছে, যারা মূল্যবোধের রাজনীতি করছে এবং মিডিয়া এটা তুলে ধরছে। আমার তাদের কাছে সংক্ষেপে কতগুলো প্রশ্ন—মিডিয়া প্রচার করবে এগুলো মূল্যবোধের রাজনীতি কিনা—সুব্রত মুখার্জি বলছেন আজকে আজকাল পত্রিকায় মমতা বললে বিধায়ক পদ ছাড়ব, এটা মমতা বললে। এটা কোন মূল্যবোধের রাজনীতি। পাশকুঁড়াতে বহু বুথ দখল করে নির্বাচনে জয়যুক্ত হওয়া, এটা কোন মূল্যবোধের রাজনীতি? কলকাতা করপোরেশন নির্বাচনের আগে সেলুলার ফোন নিয়ে বলছেন ৫টা বন্ধ কারখানা কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছে বন্ধ করে দেবার। তিনি বলছেন ইট ইজ কেপ্ট ইন অ্যাবেন্স। অর্থাৎ প্রধানমন্ত্রী বলছেন এটা স্থগিত থাকছে। এটা কোন মূল্যবোধের রাজনীতি? বেদীভবনে দিদি গুলিবিদ্ধ হয়েছে গাড়ি ভাঙচুর, অগ্নিসংযোগ করেছে বিভিন্ন জায়গায় এটা কোন মূল্যবোধের রাজনীতি। পঞ্চায়েত নির্বাচনের পরে ৯৮ সালে চম্পলা সরদারকে নিয়ে যে নক্কারজনক ঘটনা ঘটিয়েছে তা কোন মূল্যবোধের রাজনীতি? ইষ্ট জর্জিয়ার ডক্টরেট বলে নিজেকে জাহির করা, মিথ্যা কথা বলা, এই যাদের চেহারা তারা কি মূল্যবোধের রাজনীতি করে। ৭২ সালে জয়প্রকাশ নারায়ণের গাড়ির উপর উঠে নাচা সেটা মূল্যবোধের রাজনীতি কিনা। যে দল গোটা পশ্চিমবাংলাকে ধ্বংস করার চেষ্টা করছে সেটা মূল্যবোধের রাজনীতি কিনা?

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্যার, আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার মেদিনীপুর নরঘাটের নন্দীগ্রাম তিন নম্বর ব্লকের চণ্ডীপুর কাঁথি সেচ একজিকিউটিভের অধীনে। এ সিভিল এস. ডি. ও তমলুকের আমাদের সমস্ত ডিপার্টমেন্টের কাজের সাথে তমলুক যুক্ত। তাই সেচের কাজ তমলুক একজিকিউটিভের অধীনে আসে তার জন্য দাবি করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ ১১ জুলাই পার্লামেন্টে বর্ষাকালীন অধিবেশনে ইলেক্ট্রিসিটি বিল দু হাজার সাল পেশ করছেন। অর্থাৎ এই বিলের মাধ্যমে বিদ্যুতকে বেসরকারিকরণ করা হয়েছে এবং বিদেশিদের হাতে তুলে দেওয়ার জন্য এই বিল আনা হয়েছে। এর বিরুদ্ধে সমগ্র উত্তর পূর্বাঞ্চলে ধরণা, বিক্ষোভ সমাবেশ ঘটছে। আপনারা জানেন যে অন্ধ্রপ্রদেশে এইরকম ৯টা বামপন্থী দল তারা যৌথভাবে আন্দোলন চালিয়ে যাচ্ছে। পুলিশ নির্বিচারে লাঠি চালিয়ে অবিচার করছে। কলকাতাতেও আজকে রাণী রাসমণি রোডে এই বেসরকারি করণের প্রতিবাদে এবং বিদেশিদের হাতে তুলে দেওয়ার জন্য ধরণা এবং বিক্ষোভ সমাবেশ হবে। আমরা কয়েকদিন আগেই জেনেছি যে উড়িষ্যা সুপার সাইক্লোনের সময়ে একটা আমেরিকার কোম্পানি কাজ করতে অস্বীকার করে। যেভাবে কেন্দ্রীয় সরকার বেসরকারিকরণ করছে এবং বিদেশিদের হাতে তুলে দিচ্ছে তাতে সমস্ত মানুষ ঐক্যবদ্ধভাবে এর প্রতিবাদ করা দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে হিন্দুস্থান টাইমস পত্রিকায় একটা খবর বেরিয়েছে এখানে দেখা যাচ্ছে যে ক্যালকাটা মেডিক্যাল কলেজে যে ডিসপোজেবল সিরিঞ্জগুলো ফেলে দেওয়া হয় সেই সিরিঞ্জ গুলো সেখান থেকে তুলে নিয়ে আবার সেগুলোকে রিসাইক্ল করা হচ্ছে। এটা ঘটেছে মেডিক্যাল কলেজের যে মূল বিল্ডিং তার পিছনে। রাজ্যসরকারের যে সলিড ওয়েস্ট, হাসপাতাল ওয়েস্ট সেটা তার সঠিক ভাবে ডিসপোজাল হওয়া উচিত কিন্তু এই ব্যাপারটা দেখা হচ্ছে না। স্যার, অল ইণ্ডিয়া ইনষ্টিটিউট অব হাইজিন অ্যাণ্ড পাবলিক হেলথ তারা বলছে যে থারটি পারসেন্ট অব অল ডিসপোজেবল সিরিঞ্জস আর রিসাইক্লড। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলতে চাই যে এই ব্যাপারে দৃষ্টি দিন। মেডিক্যাল কলেজের গারবেজ হীপ থেকে নিয়ে গিয়ে বিক্রি হয়ে যাচ্ছে আবার ফিট হয়ে চলে আসছে। এতে তো মানুষের বড় ক্ষতি হয়ে যাবে। স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি উনি যেন এনকোয়ারি করেন এবং অবিলম্বে ব্যবস্থা নেন।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে ৪টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। সেখানকার মোট জন সংখ্যা প্রায় দেড় লক্ষ। এই দেড় লক্ষ মানুষ এই

৪ টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উপর নির্ভরশীল। সেখানে ডাক্তার নেই। সেখানে যাতে অবিলম্বে ডাক্তার পাঠানোর ব্যবস্থা হয় তার জন্য আবেদন জানাচ্ছি। এটা এলাকার মানুষের দীর্ঘ দিনের দাবি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সীমান্তবর্তী এলাকায় চর এলাকায় বিভিন্ন গ্রাম আছে, পদ্মার নদী জল সরার ফলে সেগুলি মূল ভূ-খণ্ডের থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। সেখানে চোর-ডাকাতদের আক্রমন বেড়েছে। সেখানে রাজ্যপুলিশ এবং বি. এস. এফের টহলদারির ব্যবস্থা আছে। কিন্তু সেখানে বি. এস. এফের কোন ইন্টারেস্ট নেই যেহেতু ওখান দিয়ে গরু পাড়াপাড় বন্ধ হয়ে গেছে। ওখানে নিরাপত্তাহীন অবস্থা চলছে। ওখানে নিরাপত্তা দেওয়ার জন্য অবিলম্বে ব্যবস্থা করা দরকার। বি. এস. এফের সাথে আলোচনা করে ভগবানগোলা, রানীনগর, জলঙ্গীর চরে টহলদারীর ব্যবস্থা করা হোক।

**হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের উত্তর দিনাজপুর জেলায় ওয়েস্ট দিনাজপুর খাদি উন্নয়ণ সমিতির পক্ষ থেকে ঘানিতে তেল তৈরির প্রকল্পের এষ্টিমেট কংগ্রেস পরিচালিত রায়গঞ্জ পঞ্চায়েত সমিতিকে প্রস্তাব দিয়েছিল রেকমেণ্ডেশনের জন্য। কিন্তু কেবলমাত্র রাজনৈতিক দৃষ্টিকোন থেকে বিচার করে সেই প্রস্তাব খারিজ করে দিয়েছি। আমাদের সরকারের পিছিয়ে পড়া জেলাগুলিতে শিল্প স্থাপনের যে নীতি তাকে বানচাল করার চেষ্টা হচ্ছে।

**শ্রী নির্মলচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজ বিশ্ব জনসংখ্যা দিবস। আমাদের রাজ্যে যে পরিমান ভূমির সুযোগ-সুবিধা তার থেকে বেশি জন সংখ্যার বিস্ফোরণ ঘটছে। স্বাস্থ্য, শিক্ষা ইত্যাদি পরিষেবা পৌঁছে দেওয়ার জন্য রাজ্য সরকারের যে প্রচেষ্টা সেটা যাতে বাস্তবায়িত হয় তার জন্য বিশেষ ভাবে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ করছি। আমাদের জলপাইগুড়ি জেলাতে আরও হায়ার-সেকেণ্ডারি স্কুল হওয়ার দরকার। আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি যেমন ভাবে স্বাস্থ্য পরিষেবা বিঘ্নিত হচ্ছে যার ফলে মানুষ প্রয়োজনীয় স্বাস্থ্য পরিষেবা পাচ্ছে না, সেই জন্য জন সংখ্যার কথা মনে রেখে প্রত্যন্ত এলাকাগুলির জন্য শিক্ষা এবং স্বাস্থ্য পরিষেবা যাতে সঠিক ভাবেই পৌঁছে দেওয়া যায় তার জন্য অনুরোধ করছি। ময়নাতে দীর্ঘ দিন ধরে আন্দোলনের পরে বিপ্লবী ননী ভট্টাচার্য স্মৃতি মহাবিদ্যালয় স্থাপনের ব্যাপারে শিক্ষা দপ্তর থেকে বলা সত্ত্বেও ইন্সপেকশন করছে না, এটা দুর্ভাগ্যজনক। সেখানে যাতে অবিলম্বে শিক্ষার পরিষেবা মানুষ পায় তার জন্য

আবেদন করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ দিন ধরে যে নিয়ম চলে আসছিল যে রেশন কার্ডে কেউ যদি ৬ সপ্তাহ পর্যন্ত রেশন না তোলে তাহলেও সেটা বহাল থাকত। কিন্তু সম্প্রতি খাদ্য দপ্তর থেকে একটা জি. ও. বেরিয়েছে এবং সেটা খাদ্য দপ্তরের সব অফিসে অফিসে পৌছে দেওয়া হয়েছে। এখানে বলা হচ্ছে যে এখন ৬ সপ্তাহের জায়গায় ৪ সপ্তাহ পর্যন্ত রেশন না নিলে রেশন কার্ড বাতিল বলে গন্য হবে। তাই মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি অতীতে যে নিয়ম ছিল, যে সময়সীমা ছিল ৬ সপ্তাহ সেটাই বজায় রাখার জন্য অনুরোধ করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। এই বিধানসভাতে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী শ্যামাপ্রসাদ মুখার্জি সম্পর্কে, তাঁর বিরল ব্যক্তিত্ব সর্ম্পকে বলেছেন। কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে বি. জে. পি. নেতারা নানা ভাবে শ্যামাপ্রসাদ মুখার্জি সমগ্র বাঙ্গালীর ভাবাবেগের সঙ্গে জড়িত একথা অনস্বীকার্য। সুভাষচন্দ্র বোস, জ্যোতি বোস এবং শ্যামাপ্রসাদ মুখার্জি বাঙ্গালীর আশা-আকাঙ্খার প্রতীক হয়ে দাঁড়িয়েছে। মাননীয় বুদ্ধদেববাবু তাঁর বিরল ব্যক্তিত্ব সম্পর্কে বলেছেন। কিন্তু তা সত্ত্বেও জনমানসে বিভ্রান্তি ছড়ানোর জন্য প্রচার চালানো হচ্ছে এবং বাঙ্গালীর আবেগকে কাজে লাগিয়ে বামফ্রন্ট বিরোধী ষড়যন্ত্র করা হচ্ছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এখানে উপস্থিত আছেন, উনি যদি এই গুরুত্বপূর্ণ বিষয়ে কিছু বলেন, বিবৃতি দেন তাহলে ভাল হয়।

[1-10 – 2-00 p.m.(Including Adjournment)]

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুলিশ কেশপুরে ছাত্রের উপর গুলি চালিয়েছে। লক-আপেও আসামিকে পিটিয়ে মারতে দেখা যাচ্ছে। কিন্তু আজকে আনন্দবাজার পত্রিকায় একটা অভিনব খবর বেরিয়েছে। দেখা যাচ্ছে, মুর্শিদাবাদ জেলার সুতি থানায় ইমামবাজার গ্রামে পুলিশ দুষ্কৃতিকারী ধরতে গেলে নিরীহ মানুষ পুলিশ দেখে পালায়। তাদের মধ্যে ইনামূল মোহালদারকে পুলিশ ধরে লাঠি দিয়ে পিটিয়ে পদ্মার জলে ফেলে দেয়। সে প্রাণ বাঁচাতে নৌকায় উঠতে গেলে তাকে আবার মেরে ডুবিয়ে দেওয়া হয়। তার ডেডবডি এখনও পাওয়া যায়নি। স্যার, আমার দাবি উক্ত ঘটনার তদন্ত করে সুধারঞ্জন সরকার নামে পুলিশ অফিসারকে যথাযোগ্য শাস্তি দেওয়া হোক।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইউনিসেফের তরফ থেকে ইণ্ডিয়ান

ইনস্টিটিউট অফ ম্যানেজমেন্টকে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষার হাল-হকিকৎ সম্পর্কে জানাবার জন্য একটা সম্পূর্ণ তদন্ত করে রিপোর্ট দিতে বলা হয়েছিল। সম্প্রতি সেই আই. আই. এম তার রিপোর্ট প্রকাশ করেছে। তাতে দেখা যাচ্ছে, পশ্চিমবাংলার ৫১,৮০০-টার মধ্যে প্রায় ১১ হাজার স্কুলের নিজস্ব বাড়ি নেই। ভাড়া বাড়ি বা চেয়ে-চিন্তে স্কুল চলছে। আর, এর চেয়েও আতঙ্কের বিষয় হচ্ছে, ১২ হাজার স্কুলে একজন করে শিক্ষক আছেন। চারটে শ্রেণী, ওয়ান, টু, থ্রি ও ফোর থাকলেও একজন করে শিক্ষক আছেন। পশ্চিমবাংলায় মন্ত্রী সভায় ৫ জন শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন। পশ্চিমবঙ্গ সরকার ঢক্কানিনাদ করে বলছেন, শিক্ষায় প্রগতি এনেছেন। কিন্তু এই রিপোর্টে আমরা আতঙ্ক বোধ করছি। কারণ, পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষার যে হাল তাদের অনুসন্ধানের মাধ্যমে বেরিয়েছে সেটা উদ্বেগের। এটা রাজনৈতিক দলের সদস্য হিসাবে নয়, পশ্চিমবাংলার মানুষ হিসাবে উদ্বিগ্ন। আমি সরকারের কাছে, শিক্ষা দপ্তরের কাছে বলছি, প্রাথমিক শিক্ষার হাল ফেরাতে না পারলে, বুনিয়াদি শিল্পে কি করে পশ্চিমবাংলা আগামীদিনে পথ দেখাবে? তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের কাছে যথাযথ ব্যবস্থা নেবার দাবি করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আমরা আবার দুটোর সময় মিলিত হব।

**(At this stage the House was adjourned till 2.00 p.m.)**

[2-00 – 2-10 p.m.(After Adjournment)]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 69, 72, 82

(The Budget speeches on Demand No. 69, 72 & 82 were moved on 28th March, 2000.)

**Mr. Deputy Speaker :** There are 28 cut motions on Demand No. 69 and 4 cut motions on Demand No. 82. there is no cut motion on Demand No. 72. All the cut motions are in order and taken as moved.

### Demand No. 69

Shri Saugata Roy 1-2
Shri Nirmal Ghosh 3-4

Shri Pankaj Banerjee 5
Shri Ajoy De 6
Shri Sanjay Kumar Bakshi 7-8
Shri tarak Bandyopadhyay 9-10
Shri Ashok Kumar Deb 11
Shri Sudhir Bhattacharjee 12-15
Shri Pulak Chandra Das 16-17
Shri Badal Bhattacharjee 18-24
Shri Ashoke Mukherjee 25
Shri Mahbubul Haque 26
Shri Md. Sohrab 27
Shri Kamal Mukherjee 28

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Demand No. 82**

Shri Tarak Bandyopadhyay 1
Shri Pulak Chandra Das 2
Shri Ashok Kumar Deb 3
Shri Sanjoy Bakshi 4

Sir, I beg to move that the amount of the Demand be reduced to Rs. 100/-

**Discussions held together**

শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী বর্তমান বছরের জন্য ৬৯ নং মেজর হেডে ১,৩৮৮ কোটি ১ লক্ষ ৬৫ হাজার টাকার অনুমোদন চেয়ে আজকে যে প্রস্তাব পেশ করেছেন, আমি সেই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করছি এবং বিরোধী দল আনীত কাট মোশন গুলিকে আমি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গ নামক রাজ্যটা এগিয়ে যাচ্ছে, না পিছিয়ে যাচ্ছে? ১৯৯৬ সালে যখন এই সরকার ক্ষমতায় এসেছিল তখন ৬৯ নং হেডে বরাদ্দ ছিল ১,১৭২ কোটি টাকা। আমি মাননীয় মন্ত্রীকে বলব যে আমি যে সংখ্যা গুলি বলছি সেগুলি একটু লিখে নিন, আপনার জবাবী ভাষণের সময় আপনাকে উত্তর দিতে হবে। তারপর ১৯৯৭ সালে বরাদ্দ ছিল ১,২৭৮ কোটি টাকা। ১৯৯৮ সালে বরাদ্দ ছিল ১,৫১৪ কোটি টাকা। ১৯৯৯ সালে ১,৯২৮ কোটি টাকা। আর এটা ২০০০ সাল, বরাদ্দ কত, না ১,৩৮৮ কোটি টাকা। অথচ তাঁর বাজেট ভাষণে মাননীয় মন্ত্রী বলেছেন,

We have made sincere efforts during the current year to ensure

stability in generation of electricity and distribution to the consumers of different categories in the State. Emphasis has been given on implementation of new power projects, strengthening of transmission and distribution system and rural electrification .....

ভাষণে বলছেন,—পশ্চিম বাংলাকে আলোকিত করছি। ভাষণে বলছেন,—বিদ্যুতের অগ্রগতি হচ্ছে। ঢক্কা-নিনাদ করে বলছেন, আমাদের রাজ্যে বিদ্যুৎ সারপ্লাস। আর বিদ্যুতের ক্ষেত্রে বাজেট বরাদ্দের ব্যাপারে কি দেখছি? বিগত কয়েক বছরের বরাদ্দের ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি ক্রমাগত এগিয়ে যেতে যেতে হঠাৎ থমকে গিয়ে এবারে মাননীয় মন্ত্রী মহাশয় ৫০০ কোটি টাকার কম বাজেট নিয়ে এলেন। অথচ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলছেন,—উন্নয়নের দিকে যাত্রা করছি। উন্নয়নের মাপকাঠিটা কিসের ওপর নির্ভর করছে, তা কি মাননীয় মন্ত্রী মহাশয় একটু বলবেন? গোটা ভারতবর্ষের পাওয়ার সেক্টর যখন এগিয়ে যাচ্ছে তখন আমাদের রাজ্য পিছিয়ে যাচ্ছে। উন্নয়ন তাহলে কোথায় গিয়ে দাঁড়াচ্ছে? স্ট্যাটিসটিক্যাল পকেট বুক অব ইণ্ডিয়া—১৯৯৯, একদম কারেন্ট—সেখানে দেখছি ইলেক্ট্রিসিটি ইনস্টলড জেনারেশন ক্যাপাসিটি অব স্টেটস; অন্ধ্রপ্রদেশ ১৯৯০-৯১ সালে ছিল ৪০৩০ কে এম ডাব্লু সেটা বেড়ে ১৯৯৮-৯৯ সালে দাঁড়িয়েছে ৬২০৬ কে এম ডাব্লু। আর পশ্চিম বাংলার ১৯৯০-৯১ সালে আমাদের ছিল ৩০৭২ কে এম ডাব্লু, ১৯৯৮-৯৯ সালে বেড়ে হয়েছে ৩৮৭৪ কে এম ডাব্লু। অর্থাৎ যে সময়ে অন্ধ্রের ২০০০ কে এম ডাব্লু বাড়ল, সেই একই সময় আমাদের মাত্র ৮০০ কে এম ডাব্লু বাড়ল। তারপর দেখুন, গুজরাটে ১৯৯০-৯১ সালে ছিল ৪৩৩৫ কে এম ডাব্লু, ১৯৯৮-৯৯ সালে তা বেড়ে হল ৬৫১৯ কে এম ডাব্লু। কর্ণাটকে ছিল ২৪৭০, তারা করেছে ৩৪৫২। মহারাষ্ট্রে ছিল ৭৬২৫, তারা করেছে ১০,৫৪৬। আমাদের পশ্চিমবাংলার প্রোলিটারিয়েট সরকার, বাংলার মানুষকে আলোয় উদ্ভাসিত করবে, গ্রামে গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবে, শিল্পে বন্যা আনবেন, ডেসটিনেশন ওয়েস্টবেঙ্গল সেমিনার হবে, সেখানে উদ্যোগপতিদের ডাকবেন, যখন পশ্চিমবাংলার বেশিরভাগ শিল্প কারখানা বন্ধ হয়ে আছে, যখন ইণ্ডাস্ট্রিয়াল কনজামশন কমে গেছে, ডোমেস্টিক সাপ্লাই করছেন তখনই নাভিশ্বাস উঠে গেছে। আপনি জেলা-শহরগুলিতে গিয়ে দেখবেন—বেশি দূর যেতে হবে না—কলকাতা থেকে ২০ কিলোমিটার সুবার্বে চলে যান, দেখবেন, দিনের ভিতর ৪ থেকে ৬ ঘন্টা বিদ্যুৎ নেই। আবার যখন বিদ্যুৎ এল তখন এত লোভোল্টেজে জ্বলে যে মনে হয় ১০০ ওয়াটের বাল্ব ১০ ওয়াটে জ্বলছে। এরফলে ছোট-খাট ইণ্ডাস্ট্রিগুলি লাটে উঠে গেছে, ৬২ হাজার কারখানা উঠে গেছে। শুধুমাত্র মালিকদের অপদার্থতা কিম্বা শ্রমিক আন্দোলনের কারণে নয়, বিদ্যুতের এই চরম নৈরাজ্যের ফলে, অপদার্থতার ফলে আজকে পশ্চিমবাংলার শিল্পে এই নৈরাজ্য দেখা গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এরা সমস্ত ব্যাপারই ধান

ভানতে শিবের গীত গান যে কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না। সেন্ট্রাল অ্যালোকেশন এবং ডিসবার্সমেন্ট অল ইণ্ডিয়া ফিগার আপনার মাধ্যমে দিই। স্টেট-ওয়াইজ ডিসবার্সমেন্ট যেটা অল ইণ্ডিয়ার স্ট্যাটিসটিকাল রিপোর্ট, পাওয়ার ডিপার্টমেন্ট, গভর্নমেন্ট অফ ইণ্ডিয়া দিয়েছে সেটা থেকে পড়ছি। অরুণাচল প্রদেশকে কেন্দ্রীয় সরকার ৯৯৫ কোটি টাকা অনুদান দিল ১৯৯৮-৯৯ সালে। ওরা খরচ করল, ১১৯৯ কোটি টাকা। গুজরাটকে দিল ৩৬৬০ কোটি টাকা, ওরা খরচ করেছে ৪২০৫ কোটি টাকা। কর্ণাটককে দিল ৪৭০০ কোটি টাকা, তারা খরচ করেছে ৮৫২০ কোটি টাকা। রাজস্থানকে দিল ২১৫০ কোটি টাকা, তারা খরচ করেছে ৩২১৯ কোটি টাকা। আর পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছিল ২৩৪০ কোটি টাকা, তারা খরচ করল ৪২৩ কোটি টাকা। অদ্ভুত উন্নতি এই পশ্চিমবাংলায়। আপনাদের এই ২২ বছরের রাজত্বে পশ্চিমবাংলার গম গম করে উন্নতি হচ্ছে। গোটা পশ্চিমবাংলা পৃথিবীর মানচিত্র থেকে মুখে গেছে। ডঃ সেন বাজেট দিয়েছিলেন ৫০০ কোটি টাকার আর আপনি পিছন দিকে হাঁটলেন। ভাষণে খালি বলা হচ্ছে জেনারেশন বাড়ছে, ডিস্ট্রিবিউশন বাড়ছে, গ্রামে বৈদ্যুতিকরণ হচ্ছে এবং এরজন্য একজন বিধায়ককে চেয়ারম্যান করে অফিস-গাড়ি সব দিয়ে দিয়েছেন। পশ্চিমবাংলার গ্রামে কতটুকু বিদ্যুৎ পৌছে দিতে পেরেছেন তার তুলনামূলক হিসাব আমি দিচ্ছি। নাম্বার অফ টাউনস অ্যাণ্ড ভিলেজেস ইলেক্ট্রিফায়েড ইন ইণ্ডিয়া অ্যাজ পার ১৯৯৫ সেনসাস অ্যাজ অন ৩১.৩.১৯৯৫, কি অবস্থা? গুজরাটে ১৮,১৬৪টি গ্রামের মধ্যে বৈদ্যুতিকরণ করা হয়েছে ১৭,১৯২টি গ্রামে অর্থাৎ বিদ্যুৎ পৌছে গেছে। লক্ষ্যমাত্রা ১০০ পারসেন্ট। অন্ধ্রপ্রদেশ—২৭,৩৭৯টি গ্রাম আছে, তারমধ্যে ২৭,৩৭৯টি গ্রামেই বিদ্যুৎ পৌছে গেছে। ১০০ পারসেন্ট। হিমাচল প্রদেশে ১৬,৮০৭টি গ্রাম আছে, তার মধ্যে ১৬,৮০৭টি গ্রামেই বিদ্যুৎ পৌছে গেছে। সেই জায়গায় পশ্চিমবাংলায় ৩৮ হাজার ৩৬টি গ্রাম আছে। তার মধ্যে ২৯,১১৬টি গ্রামে বিদ্যুৎ পৌছে গেছে ১৯৯৫ সালে। এখন ৩১,২০৯টি গ্রামে বিদ্যুৎ পৌছে গেছে। এখানে সাগরপতি চিৎকার করে উঠলেন, কিন্তু আমি ১৯৯৫ সালটা শেষ করেছি আর ২০০০ সালটাও শেষ করেছি। সুতরাং উন্নতি কোথায়? পশ্চিমবাংলার গ্রামের বৈদ্যুতিকরণ আজকে কোথায় নিয়ে গেছেন? আজকে আপনি যে কোন মৌজায় যাবেন, আপনি গিয়ে দেখবেন, মৌজাগুলিকে ইলেক্ট্রিফায়েড ঘোষনা করে দিয়েছে ডিপার্টমেন্ট, কিন্তু সেইসব মৌজায় বিদ্যুৎ নেই, কিছু খুঁটি দাঁড়িয়ে আছে গ্রামের মানুষকে উপহাস করার জন্য। আজকে গ্রামের কনজিউমাররা, আধা-শহরের কনজিউমাররা এবং মারাজিনাল কনজিউমাররা দরখাস্ত করে বসে আছে পাওয়ার ডিপার্টমেন্টের কাছে বিদ্যুৎ নেবার জন্য, কিন্তু বিদ্যুৎ দপ্তর বলছে, বিদ্যুৎ দেওয়া যাবে না। আর এখানে ঢক্কা নিনাদ উঠছে বিদ্যুৎ সারপ্লাস হয়ে গেছে, বিদ্যুৎ নাকি রাস্তা-ঘাটে, পথে গড়াগড়ি খাচ্ছে, আর একদিকে ইনস্টল্ড জেনারেশন ক্যাপাসিটি দেখলাম। গ্রামে বৈদুতিকরণের ক্ষেত্রে যে চরম নৈরাজ্য আজকে পশ্চিমবাংলাকে

গ্রাস করেছে তার প্রকৃত উদাহরণ, আজকে মেদিনীপুর জেলায় যদি যান তাহলে দেখবেন এখানে শতকরা ৩৫টি গ্রামে বিদ্যুৎ পৌছায়নি। মেদিনীপুরের যে কোন গ্রামে যান, শহর থেকে একটু দূরে, সেখানে এই সরকার বিদ্যুৎ পৌছাতে পারেননি।

[2-10 – 2-20 p.m.]

২০ বছর ধরে ঢক্কানিনাদ করা হল, আর যখনই আমরা বলি কেন হচ্ছে না তখনই বলা হয় কেন্দ্র দিচ্ছে না। কেন্দ্রীয় সরকার ২ হাজার ৩৪০ কোটি টাকা দিলে যদি রাজ্যসরকার মাত্র ৪২৩ কোটি টাকা খরচ করতে পারে তাহলে আমার মনে হয় কেন্দ্রীয় সরকারের গোটা ব্যাপারটাই পুনর্বিবেচনা করা উচিত। যে টাকা কেন্দ্রীয় সরকার স্যাংসান করলেন সেই অনুমোদিত গ্রান্টের শতকরা ২৫ পারসেন্টও যারা খরচ করতে পারে না তাদের কোন ভাষায় সমালোচনা করা উচিত তা আমার জানা নেই। অবশ্য যে ভাষাতেই সমালোচনা করি না কেন আখেরে ক্ষতিটা হচ্ছে রাজ্যের। এই রাজ্যের একজন নাগরিক হিসাবে আমি তাই এরজন্য উৎকণ্ঠিত, চিন্তিত, দুশ্চিন্তাগ্রস্ত। এর থেকেই বোঝা যাচ্ছে যে আমাদের এই রাজ্যটা অন্যান্য রাজ্যের তুলনায় কোথায় তলিয়ে যাচ্ছে। স্যার, মধ্যপ্রদেশকে দেওয়া হয়েছিল ১০ হাজার ৫৬০ কোটি টাকা, তারা খরচ করেছে ১৩ হাজার ৩৬২ কোটি টাকা। পাঞ্জাবকে দেওয়া হয়েছিল ২ হাজার ১৫০ কোটি টাকা, তারা খরচ করেছে ৩ হাজার ২১৯ কোটি টাকা। রাজস্থানকে দেওয়া হয়েছিল ৭ হাজার ৪ শো কোটি টাকা, তারা খরচ করেছে ৯ হাজার দুশো কোটি টাকা। তাহলে শিল্প গুজরাট, মহারাষ্ট্র, অন্ধ্র, পাঞ্জাব, কর্নাটকে হবে না, পশ্চিমবাংলায় হবে? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখন রাজ্যে নেই, তিনি নাকি উদ্যোগপতি ধরতে বেরিয়েছেন। আসলে এসব কিছু নয়। তিনি গিয়েছেন নাতনির বিয়েতে। তিনি একজন ব্রিটিশ নাতজামাই ধরে আনতে পেরেছেন, একজন বিদেশী নাতজামাই ধরে আনতে পেরেছেন কিন্তু কোন শিল্পপতিকে ধরে আনতে পারেন নি। আজকে শিল্পপতিরা পশ্চিমবঙ্গ থেকে মুখ ফিরিয়ে নিচ্ছে। সমালোচনা আমরা সবাই কতে পারি কিন্তু আখেরে লোকসান হচ্ছেন রাজ্যের। শিল্প যদি এখানে না বাড়ে, শিল্পে লগ্নী যদি এখানে না আসে, শিল্পের উৎপাদনের ক্ষেত্রটা যদি এখানে প্রসারিত না হয়, কলকারখানার সংখ্যা না বাড়ে, চাকরির ক্ষেত্রটা এবং সংখ্যাটা যদি না বাড়ে তাহলে পশ্চিমবঙ্গে এখন বেকারের তালিকায় নাম আছে যেখানে ৭০ লক্ষের আগামী বিধানসভা অধিবেশনের সময় সেটা এক কোটি ছুঁয়ে যাবে। এতে কাদের ক্ষতি হচ্ছে? এতে ক্ষতি হচ্ছে সাধারণ মানুষের। মন্ত্রীদের পরিবারে তো বেকারের ছোঁয়া লাগছে না। মুখ্যমন্ত্রীর পরিবারে কি কেউ বেকার আছে? স্বরাষ্ট্রমন্ত্রীর ঘরে কি কেউ বেকার আছে? ঐ মন্ত্রীদের ঘরে কি দেখাতে পারবেন কেউ বেকার আছে? মন্ত্রীদের ছেলেরা বেকারীর খাতায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাচ্ছে না, তারা

শিল্পপতিদের খাতায় নিজেদের নাম লিখিয়ে ফেলেছে। কারুর বাবা, কাকা মন্ত্রী হলেই সেই পরিবারের পরবর্তী জেনারেশন আর আন্দোলনে যাচ্ছে না। বাংলার মানুষকে ওরা বলছেন তোমরা লাল পতাকা নিয়ে আদোলন কর আর পশ্চিমবঙ্গে ওরা লালবাতি জ্বালিয়ে দিয়েছেন। ওদের বাড়ির পরবর্তী প্রজন্মের হাতে ওরা আর লাল পতাকাটা তুলে দিচ্ছেন না। জ্যোতিবাবু তার পরের প্রজন্মের হাতে লাল পতাকা তুলে দেন নি। সেখানে তিনি তার পরের প্রজন্মকে পরিচয় করিয়ে দিচ্ছেন রতন টাটার সঙ্গে, বিড়লা পরিবারের সদস্যদের সঙ্গে, ম্যাল্টি ন্যাশানালের কর্নধারদের সঙ্গে। তিনি বলছেন, বাবা চন্দন, এই হচ্ছে তোমার উপরে পৌঁছবার চাবিকাঠি, তুমি ওখানে পৌঁছবার চেষ্টা কর। ঐ রতন টাটার সঙ্গে ঘনিষ্টতা কর, ওদের পরিবারের সদস্য হবার চেষ্টা কর। বিড়লা পরিবারের ঐ আদিত্য বিড়লার সঙ্গে পরিচয় কর, তাকে চেন, জানো। ওর আজকে ২০ হাজার কোটি টাকার সম্পত্তি, তুমি চেষ্টা করলে কেন দু হাজার কোটি টাকার সম্পত্তি করতে পারবে না? স্যার, এইভাবে ওরা গোটা পশ্চিমবঙ্গটাকে চরম নৈরাজ্যের দিকে ঠেলে দিয়েছেন। পরিকল্পনা মাফিক ওরা এখানে উন্নয়নের ক্ষেত্রটাকে সঙ্কুচিত করছেন। এই তো পশ্চিমবঙ্গে বিদ্যুতের ক্ষেত্রে যে প্রসার হওয়ার কথা ছিল এবং উচিত ছিল তা হয়নি। ওরা পশ্চিমবঙ্গবাসীর সাথে রসিকতা করছেন। এইভাবে ওরা অন্যায় এবং বেনিয়ম করে ভবিষ্যৎ প্রজন্মের সঙ্গে যে বিশ্বাসঘাতকতা করছেন এবং বর্তমান প্রজন্মের সাথে বেইমানি করছেন তার বিরুদ্ধে আমাদের কথা বলতেই হবে এবং তারজন্য এই বাজেটের আমি বিরোধিতা করছি। এর পর আমি আপনাদের কাছে আর একটা হিসাব দিতে চাই যে অল ইণ্ডিয়াতে আমরা কোথায় দাঁড়িয়ে আছি। ইলেক্ট্রিসিটি-ইনস্টলড ক্যাপ্যাসিটি, জেনারেশন অ্যাণ্ড কনজামসান, আপনি দেখুন, মহারাষ্ট্রে পার ক্যাপিটা কনজামসানে crore K.W./Hour. যেখানে ৫০০.৪ সেখানে পশ্চিমবঙ্গে আমরা আছি ১৭৫.১। আমরা কেমন পশ্চিমবঙ্গকে এগিয়ে দিচ্ছি দেখুন। মহারাষ্ট্রে ৫০০.৪ আর আমরা পড়ে আছি ১৭৫এ। আমরা ১৭৫ পড়ে আছি পশ্চিমবঙ্গ থেকে উড়িষ্যা এগিয়ে ছিলনা। ১৯৭৮ সালের উড়িষ্যা দেখুন, আর আজকের উড়িষ্যা দেখুন। ১৯৭৮ সালের পশ্চিমবঙ্গ দেখুন, আর আজকের পশ্চিমবঙ্গ দেখুন। আজকে তারা উন্নয়ণে প্রতিজ্ঞবদ্ধ। উড়িষ্যায় পার ক্যাপিটা কনজামশন ৩৩২.৬। আর আমাদের এখানে পার ক্যাপটা কনজামশন হচ্ছে ১৭৫.০১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাঞ্জাবের কথা যদি আনি তাহলে লজ্জা পাবার কথা। একটা কথা আছে যে, যার এক কান কাটা সে লুকিয়ে চলাফেরা করে, আর যার দুই কান কাটা সে সবার সামনে দিয়ে চলাফেরা করে। আপনাদের অবস্থাও সেই রকম হয়েছে। আপনাদের কোন লজ্জা নেই। পাঞ্জাবে পার ক্যাপিটা কনজামশন হচ্ছে ৭৫৯.৪, সেখানে পশ্চিমবঙ্গে পার ক্যাপিটা কনজামশন হচ্ছে ১৭৫.০১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি স্ট্যাটিসটিক দিয়ে একটার পর একটা বলতে গেলে অনেক সময় লেগে যাবে।

আমি সেজন্য ন্যাশান্যাল স্ট্যাটিসটিক দিয়ে এই হাউসকে বোঝাবার চেষ্টা করছি, এই সরকারের কর্ণগোচরে আনার চেষ্টা করছি। পশ্চিম বাংলার প্রতি অবহেলা করা হয়েছে। পশ্চিমবাংলা বিদ্যুতের ক্ষেত্রে আপনারা চরম নৈরাজ্য এনে দিয়েছেন। পশ্চিমবঙ্গ পিছনের দিকে পড়ে আছে। এটা কোন তর্কের বিষয় নয়, বা ছোট জিনিসকে বড় করে দেখানো বা বড় জিনিসকে ছোট করে দেখানো নয়। সংখ্যা তথ্য সামনে রেখে একথা বলছি। অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের যেখানে প্রচেষ্টা থাকবে এগিয়ে যাবার, সেখানে আমরা কমপিটিশনে নামে পিছনের দিকে এগিয়ে যাচ্ছি। আজকে পশ্চিমবঙ্গ এমন একটা অবস্থায় এসেছে যে আমরা ক্রমাগত পিছিয়ে যাচ্ছি। সরকারি গাড়ি বা মিনি বাসে উঠলে কন্ট্রাক্টর বলে, দাদা, একটু পিছনের দিকে এগিয়ে যান, হেল্পাররা বলে পিছনের দিকে এগিয়ে যান। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের অবস্থাও সেই রকম হয়েছে। পশ্চিমবঙ্গ সরকার আজকে পিছনের দিকে এগিয়ে চলেছেন, পিছনের দিকে এগিয়ে যাবার কমপিটিশানে ভিক্ট্রি ষ্ট্যাণ্ড হয়ে দাঁড়িয়েছে। আজকে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে ইউনিসেফ তাদের বলেছিল যে, তোমরা আমাদের জানাও যে পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষার অগ্রগতি কি অবস্থায় আছে। ৫ হাজার ৯৮১টি প্রাথমিক স্কুলে। আজকে ১২ হাজার স্কুলে একজন শিক্ষক অর্থাৎ ওয়ান টীচার স্কুল। এক, দুই, তিন, চার ক্লাসে মাত্র একজন শিক্ষক। বিদ্যুৎ কোন বিচ্ছিন্ন ব্যাপার নয়। এটা উন্নয়নের পরিকাঠামো। কিন্তু সেই পরিকাঠামো কোথায়া আছে? শিক্ষা যেটা ভবিষ্যৎ নাগরিকদের মেরুদণ্ড তৈরি করার পীঠস্থান, যেখানে ৪ জন শিক্ষক থাকা উচিত, কিন্তু তা হচ্ছে না। আজকে মন্ত্রী মহাশয় বিবৃতিতে বলেছেন যে আমাদের অনেক অসুবিধা আছে। তার মধ্যে একটা হচ্ছে যে, আমরা কনজিউমারদের কাছ থেকে ঠিক মত টাকা আদায় করতে পারছিনা, সি. ই. এস. সি'র থেকে আমাদের পাওনা আদায় করতে পারছিনা। কি করে পারবেন? মাননীয় মন্ত্রী মহাশয় জবাবী ভাষণে বলবেন যে, সি. ই. এস. সি'র কাছে রাজ্য সরকারের বিদ্যুৎ বাবদে কত কোটি টাকা পাওনা? শুধু তাই নয়, ডব্লিউ. বি. এস. ই. বি'র কাছে রাজ্য সরকারের কত কোটি টাকা পাওনা আছে তার একটা হিসাব দেবেন। আজকে সি. ই. এস. সি'র কয়েক কোটি টাকা পাওনা সত্বেও আদায় করা যাচ্ছে না।

[2-20 – 2-30 p.m.]

আমি বলি, মাননীয় ডঃ শঙ্কর সেন কোথায়? কেন তিনি মন্ত্রীত্ব ছেড়ে গেলেন? যে কোন মন্ত্রী পদত্যাগ করলে বিধানসভায় ষ্টেটমেন্ট করেন। ডঃ শঙ্কর সেন ৪ঠা অক্টোবর ১৯৯৯ তারিখে মন্ত্রীসভা থেকে পদত্যাগ করলেন। ঐ ৪ঠা অক্টোবর তিনি তাঁর বিধানসভার পদ থেকেও পদত্যাগ করেছেন। কিন্তু এখন পার্টি এবং বিধানসভার পরিচালকবৃন্দের সঙ্গে আলোচনা করে ঐ রেজিগনেশন অ্যাকসেপ্ট করা হয়নি। আমি

তাঁর কাছে পাড়ার একটি ছেলেকে তার মার্কশীট অ্যাটাষ্ট করবার জন্য পাঠিয়েছিলাম, কারণ সৌভাগ্যক্রমে ব্যক্তিগত জীবনে তিনি আমার শিক্ষক। আমি তাঁকে পরীক্ষা করবার জন্য ছেলেটিকে মার্কশীট অ্যাটাষ্ট করাতে পাঠিয়েছিলাম। তিনি ছেলেটিকে বলেছেন, আমি আর এম. এল. এ. নই, আমি সার্টিফিকেট অ্যাটাষ্ট করতে পারছি না। তিনি নিজে বলেছেন যে, তিনি আর এম. এল. এ. নন, কিন্তু পশ্চিমবঙ্গ বিধানসভায় তিনি সদস্য আছেন কিনা সেটা এরা বলছেন না। তিনি হেলাফেলা করবার মত মানুষ নন; তিনি পণ্ডিত মানুষ, গুণী মানুষ বিদগ্ধ মানুষ। কাজেই তিনি যদি এম. এল. এ. থাকতেন নিশ্চয়ই ছেলেটির মার্কশীট অ্যাটাষ্ট করে দিতেন, কিন্তু তিনি বলেছেন যে, তিনি আর বিধানসভার সদস্য নন। তারজন্য, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট মাননীয় মন্ত্রী এখানে পেশ করেছেন আমি সেই বাজেটের তীব্র বিরোধিতা করছি। এই বিরোধিতা শুধু এই জন্য নয় যে বিরোধিতা করতে হবে বলেই করছি। আজকে সর্বভারতীয় প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গের দীনহীন ক্লান্ত-শ্রান্ত দেহটা নিষ্পেশিত হয়ে যাচ্ছে, তার খাদ্যের যোগান বন্ধ হয়ে যাচ্ছে, হার্ট-বিট দুর্বল হয়ে যাচ্ছে; এই রাজ্য একধাপে ৫০০ কোটি টাকা ডিফিসিট করা সত্ত্বেও মানুষকে খোঁকা দেওয়া হয়েছে। তাই পশ্চিমবঙ্গের সামগ্রিক উন্নয়ণকে নামিয়ে আনবার নায়ক মৃণাল ব্যানার্জি আজকে বিদ্যুৎ দপ্তর দেখছেন। তিনি একটি দপ্তরের দায়িত্ব সেক্রেটারীর হাতে দিয়েছেন, কারণ তিনি সেটা দেখবার সময় পাচ্ছেন না। আজকে বিদ্যৎ দপ্তরে এসে তিনি তার হাল এমন করে দিয়েছেন যার ফলে সেন্ট্রাল পাওয়ার জেনারেটিং অর্গানাইজেশনগুলি বলছেন, টাকা দাও, তা না হলে বিদ্যুৎ বন্ধ করে দেব। এই দপ্তর বিদ্যুত নিয়ে টাকা দিচ্ছে না। টাকা-পয়সা ধার করব, কিন্তু শোধ করব না, এটা হয়? আজকে এই সরকার পশ্চিমবঙ্গকে দেনার দায়ে ডুবিয়ে দেবার চেষ্টা করছে। এই সরকারের এটাই শেষ বাজেট, কারণ সরকারে· ৃরিবর্তন ঘটবে ২০০১ সালে এখন তখন আপনাদের এদিকের বেঞ্চে চলে আসতে হবে। আজকে আপনারা পশ্চিমবঙ্গের সার্বিক সর্বনাষ করে দিয়েছেন। পশ্চিমবঙ্গের রন্ধ্রে রন্ধ্রে অপদার্থতা, পিছিয়ে পড়া তার তীব্র বিরোধিত' ং্ব, অ্যাদের কাট মোশনগুলোকে সমর্থন করে এই বাজেটের বিরোধিতা করছি।

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী ৬৯নং দাবিতে যে ১৩৮৮,০১,৬৫,০০০ টাকার ব্যয়-বরাদ্দের দাবি যা উপস্থাপন করেছেন আমি আন্তরিকভাবে তা সমর্থন করছি এবং বিরোধীদলের সদস্য-বন্ধুদের আনা কাট মোশনগুলির বিরোধিতা করে আমার সংক্ষিপ্ত বক্তব্য পেশ করছি।

আমি প্রথমে বলি, আমার আগে বিরোধীদলের এক সদস্য বন্ধু, তিনি কেন এই দপ্তরের বাজেটের বিরোধিতা করলেন যুক্তিতে তা বুঝতে পারলাম না। তাহলে তো এই

বিরেধিতা অত্যন্ত ধ্বংসাত্মক। এই ধরণের ধ্বংসাত্মক সমালোচনা কাজের পরিবেশ নষ্ট করে দেয়। বিদ্যুৎ দপ্তরে যেটুকু, সাফল্য অর্জিত হয়েছে এই রাজ্যে তাতে এই ধরণের ধ্বংসাত্মক সমালোচনা এই পরিবেশের ক্ষতি করবে এবং এই কাজের সঙ্গে যারা যুক্ত যে সমস্ত কর্মীরা আছেন তাদের মধ্যে হতাশার সৃষ্টি করবে। আমি যে কথা বলতে চাই, উনি বক্তব্য রাখতে গিয়ে সরকার পক্ষের সদস্যদের নাক কাটা কান কাটা বলে গেছেন। আয়ারাম গয়ারাম এর সৃষ্টি কর্ত্তা হলেন আশু ঘোষ। তিনি যদি বেঁচে থাকতেন তাহলে তাঁর সর্ব্বচ্য সৃষ্টি হত মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি। গলায় দড়িও জোটে নি, উনি আবার মুল্যবোধের রাজনীতি শুরু করেছেন। উনি আবার বলছেন নাক-কান কাটা! আমাদের রাজ্যের বিদ্যুতের চাহিদা এবং আগামী দিনের প্রয়োজনীয়তা স্মরণ রেখে বামফ্রন্ট সরকার বিদ্যুতের ক্ষেত্রে যে গুরুত্ব দান করেছেন তার জন্যই এই অভিনব উন্নতি অর্জন করা গেছে। এই কথা মেনে নিয়ে মাননীয় বিরোধি দলের সদস্য তাঁর বক্তব্য উপস্থাপিত করলেন না। সম্ভবত তাঁর মনে নেই কোন অবস্থা থেকে বামফ্রন্ট সরকার এই রাজ্যে বিদ্যুতের উন্নয়নের কাজ শুরু করেছে। এখানে বিদ্যুতের অবস্থা কোন জায়গায় ছিল তাঁর মনে নেই। আজকে আসাম বিহার উত্তরপ্রদেশ বাদ নেই খোদ দিল্লিতে কি অবস্থা? সাহারা, হিন্দু পত্রিকা, হিন্দুস্থান হিন্দি পত্রিকা, সেখানে কি অবস্থা কথা উল্লেখ করেছে? বলছে না হ্যায় পানি, না হ্যায় বিজলী, ও হ্যায় রাজধানী। আমি আমার চিকিৎসার জন্য ৩ মাস দিল্লিতে বঙ্গভবনে ছিলাম। সেখানে ৩০০ টাকা দিয়ে বাজারী ফ্যান কিনে আনতে হয়েছিল, এয়ারকণ্ডিশন চালানোর জন্য বিদ্যুৎ নেই। জুন মাসের প্রথমে আমি এখানে এসেছি। দিল্লিতে মানুষ নালিতে নেমে খাবার জল খাচ্ছে, কারণ বিদ্যুৎ না থাকার ফলে পাম্প চলছে না, ফলে পানীয় জ নেই। এই হচ্ছে দিল্লীর অবস্থা। আসাম, বিহার সব জায়গায় বিদ্যুতের এই অবস্থা। আমাদের বিদ্যুৎ বাড়তি হয় নি, আমরা আসাম বিহার উড়িয্যাকে বিদ্যুৎ দিই নি? আমাদের এখানে বিদ্যুৎ পাড়তি হয় নি? উনি ওই অসত্য তথ্য কোথা থেকে পেলেন জানিনা, তথ্যের উৎস উনি জানালেন না, কোথা থেকে উদ্ধৃতি দিলেন আমরা জানতে পারলাম না। মনে করিয়ে দিই, আপনাদের লজ্জা করে না সেই দিন আপনাদের শেষ দিন ১৯৭৭ সালে এই রাজ্যে বিদ্যুতের অবস্থা কোন জায়গায় ছিল, কেন অবস্থায় ছিল। সরকারি ক্ষেত্রে সর্ব্বমোট ধারণ ক্ষমতা, ইন্সটল্ড ক্যাপাসিটি যাকে বলে তা হল ৯৪৬ মেগাওয়াট। এই ক্ষেত্রে উৎপাদন হয়েছে ৩০৪৬ মেগা ইউনিট সর্ব্বসাকুল্যে। ট্রান্সমিশন লাইন সেই দিন পর্যন্ত ছিল ৩৪১২৮ সারকিট কিলোমিটার, আর ডিস্ট্রিবিউশন লাইন করেছিলেন ২২৬৩৭ সারকিট কিলোমটার, গ্রাহকের সংখ্যা, টোটাল সি. ই. এস. সি মিলিয়ে ৮ লক্ষ ৮৭ হাজার। গ্রামীন বৈদ্যুতিকরণ, পশ্চিমবাংলায় ৩৮ হাজার গ্রাম আছে তার মধ্যে ১০৯৬৮টি গ্রামে বিদুৎ দিয়েছেন। তাও আবার গ্রামে একটা খুঁটি পুঁতে বৈদ্যুতিকরণ হয়ে গেছে ওই গ্রামে

এই টেষ্ট নোটের দাবি করেছিলেন। তাও আবার নারকেল দড়িতে নিকেল মাখিয়ে খুঁটিতে ঠাঙিয়ে দিয়েছিলেন। আর সেই বিদ্যুৎ মন্ত্রীর নাম হল এ. বি. এ. গনিখান চৌধুরী। তখন বিদ্যুতের হাল এমন জায়গায় পৌছেছিল যে ১৯৭৬-৭৭ সালে আপনারা ১৫টি ক্ষেত্রে বিদ্যুৎ কার্টেল করে ছিলেন, হাসপাতাল, ইউনিভারসিটি, সুতাকল, চটকল এই রকম সমস্ত জায়গায় বিদ্যুৎ কার্টেল করার কথা বলেছিলেন। বিজয় সিং নাহার, কালি ঘোষ বিদ্যুৎ মন্ত্রীর পদত্যাগ দাবি করেছিলেন, আপনাদের দলের নেতারাই বিদ্যুৎ মন্ত্রীর পদত্যাগ দাবি করে ছিলেন। বিদ্যুতের এই অবস্থা হয়েছিল আপনাদের আমলে। ১৯৭৬-৭৭ সালে বিদ্যুতের বরাদ্দ কত ছিল? বিদ্যুৎ দপ্তরের বরাদ্দ ছিল ৭২ কোটি টাকা, আর ১৯৭৭-৭৮ সালে ১১০ কোটি টাকা বিদ্যুৎ দপ্তরের বরাদ্দ হয়ে ছিল। আজকে মন্ত্রী মহাশয় বিদ্যুৎ দপ্তরের বাজেট উত্থাপন করেছেন ১৩৮৮ কোটি ১ লক্ষ ৬৫ হাজার টাকা।

[2-30 – 2-40 p.m.]

১৩৮৮ কোটি ১ লক্ষ ৬৫ হাজার টাকা। আর ওঁদের বরাদ্দ ছিল ১৯৭৬-৭৭ সালে ৭২ কোটি টাকা। ১৯৭৭-৭৮ সালে বরাদ্দ ছিল ১১০ কোটি টাকা। ক'টা বিদ্যুৎ দেবেন? ১৯৭৬-৭৭ সালে তাপসবাবু, আপনাদের টোটাল পরিকল্পনা বরাদ্দ ছিল মাত্র ২২৮ কোটি টাকা। আর এই বাজেটে আমাদের পরিকল্পনা বরাদ্দ সাড়ে ছ'হাজার কোটি টাকা ছাড়িয়ে গেছে। আপনাদের টোটাল পরিকল্পনা বরাদ্দ ছিল ২২৮ কোটি টাকা ১৯৭৬-৭৭ সালে। ফলত রাজ্যের মানুষ তখন বিদ্যুৎ পায় নি। ১৯৭৭-৭৮ সালে ঘাটতি ছিল ২৫৪ মেগাওয়াট। আর পরের বছরে আমরা যখন আসি তখন সেটা চলে গিয়েছিল ৫৪০ মেগাওয়াটে। এই ঘাটতি ৫৪০ মেগাওয়াট থেকে, সেখান থেকে কাজ শুরু আমাদের। সেখান থেকে আজকে আমরা এই জায়গায় এসে দাঁড়িয়েছি। এটা জেনে রাখুন, সেন্টাল সেক্টর নিয়ে আমাদের বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা ৬,৮৭৭ মেগাওয়াট। ১৯৯৯ সাল পর্যন্ত রাজ্য ক্ষেত্রে আমাদের নিজস্ব যেটা সেটা ৩,৭০০ মেগাওয়াট ছাড়িয়ে গেছে। ১৯৯৯ সালের নভেম্বর পর্যন্ত ১১,১১৩ মেগাওয়াট ইউনিট উৎপাদন করেছে। আর ১৯৯৯ সালের অক্টোবর পর্যন্ত গ্রাহকের সংখ্যা ছিল ৪৭ লক্ষ ৬৬ হাজার ৩৪০। গ্রামীন বৈদ্যুতিকরণ—ঠিকই বলেছেন, ১৯৯৯ সালের নভেম্বর পর্যন্ত ৩১,৫৩৪ এ এসে পৌছেছে। ছিল তো ১০ হাজার। আপনারা রুরাল ইলেক্ট্রিফিকেশন তুলে দিয়েছিলেন। সেন্ট্রাল ইলেক্ট্রিক্যাল অথরিটিকে টিপে দিলেন রাজনৈতিক ভাবে। তারপরে কটা যাবে? ভারসাম্য, জানেন না? শ্রদ্ধেয় অতীশদা, আপনাকে বলি, দয়া করে সাংবাদিক রঞ্জিৎ রায়ের এগনি অফ ওয়েস্টবেঙ্গলটা পড়ুন। জানুন, কি রাজনৈতিক বৈষম্য? আপনারা রাজনৈতিক কায়দায় চলেছেন। মনে নেই অতীশদা, হলদিয়া পেট্রো কেমিকেলকে ১২ বছর দেরি করে দিয়েছেন।

তারফলে ২,৮০০ কোটি টাকা গচ্চা দিতে হয়েছে রাজ্যবাসিকে। বক্রেশ্বর নিয়ে ভাঁওতা দিয়েছেন। আজকে বক্রেশ্বর উৎপাদন করছে বানিজ্যিক ভাবে প্রথম ইউনিট। কি বলবেন? এটা সাফল্য নয়? ১৯৯৯ সালের নভেম্বর পর্যন্ত পাম্পসেট হয়েছে ১ লক্ষ ৮ হাজার ৪৯টি। পরিবাহী লাইন ৮০ হাজার ৫০০ সিকেএম ছাড়িয়ে গেছে। ডিষ্ট্রিবিউশন লাইন ৬৯,৪০০ কিসেএম ছাড়িয়ে গেছে। সাবষ্টেশন ১৩২ থেকে বেড়ে হয়েছে ৩২৫টি। তার উৎপাদন ক্ষমতা ২,৬০৩ এম. ভি. এ. থেকে বেড়ে হয়েছে ৮,৩২৯ এমভিএ। লো ভোল্টেজ, সাবষ্টেশন ২,৯১০ থেকে বেড়ে ৬৮,৫৪৭, আর উৎপাদন ক্ষমতা ৬২৪ এমভিএ থেকে বেড়ে ২,৬৫৭ এমভিএ হয়েছে। কেন অস্বীকার করছেন? ১৯৭৩ সালে আপনারা কোলাঘাট শুরু করেছিলেন। রাজ্যের মানুষ কোলাঘাটের আশা ছেড়ে দিয়েছিল। স্থানীয় বাধা, টাকা পয়সা নেই ইত্যাদি কারণে অচল হয়ে গিয়েছিল। সেই কোলাঘাট জাতীয় উৎপাদকের পুরস্কার পেয়েছে। এটা এই রাজ্যের গর্ব। কোলাঘাটের প্রত্যেকটি ইউনিটে উৎপাদন হচ্ছে। তেমনি তিস্তা ক্যানাল ফল, বলাগড়, গৌরীপুর শুরু হওয়ার অপেক্ষায় আছে। বক্রেশ্বরের অবশিষ্ট ইউনিটগুলো চালু হয়ে যাবে। তখন আপনাদের মুখ লুকাতে হবে। তাই এই অসত্য, ধ্বংসাত্মক যে সমালোচনা, আমি সেজন্য বলছিলাম, এই ধরণের বিকৃত সমালোচনা কাজের পরিবেশকে নষ্ট করে দেয় এবং কাজের সঙ্গে যুক্ত যে লক্ষ কোটি উৎপাদক তাদেরকে ক্ষতিগ্রস্ত করে। সেজন্য বলছিলাম, মানুষ তাদের চেতনা দিয়ে বুঝবেন, ১৯৭৭ সাল থেকে ১৯৯৯ পর্যন্ত ধারাবাহিক ভাবে কলকারখানা, কৃষিতে কাজ করবার জন্য বিদ্যুৎ উৎপাদনের জন্য কি ভাবে এই সরকার নিরন্তর কাজ করছে। একই সাথে কি রাজনৈতিক, কি অর্থনৈতিক অসহনীয়তা দিল্লির থেকে পাওয়া গেছে। তারই পরিনামে এই জায়গায় এসে পৌঁছেছে। আমরা আশাবাদী। রাজ্যের মানুষ বিভ্রান্ত হয়ে পড়েছে রিসেন্টলি কিছু মিডিয়ার প্রচার এবং কিছু গণ মাধ্যমের নানা রকম প্রচারের ফলে। তারা নানাভাবে খেল দেখাচ্ছে। আমরা নিশ্চিতভাবে ফিরে আসব এবং সরকারে নেতৃত্ব দেব এই আশা রেখে এবং কয়েকটি কথা বলে আপনাদের কাটমোশনকে বিরোধিতা করে আমাদের বাজেট বরাদ্দকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপ্রবেশ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাদ্যমে পশ্চিমবঙ্গের বিদ্যুৎমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। আমাদের দলের পক্ষ থেকে যে কাটমোশন আনা হয়েছে তাকে সমর্থন করে বক্তব্য রাখছি। শুধু বিরোধিতা করতে হয় বলেই বিরোধিতা করছি না। আজকে আপনাদের দলের লোকেরাই বিদ্যুতের কি হাল তা বুঝতে পারছেন। আজকেই আনন্দ বাজার পত্রিকায় বেরিয়েছে—পশ্চিমবঙ্গে প্রায় ৩৮ হাজার মৌজায় এখনও হাজার সাতেক মৌজায় বিদ্যুৎ পৌঁছয়নি। এই কাজ এত দিন যে ঢিমেতালে চলেছে, সরকার পরোক্ষে হলেও

তা স্বীকার করছে। বিদ্যুৎ দপ্তরের দাবি চলতি আর্থিক বছরে ইতিমধ্যে ৯১০ টি মৌজায় বিদ্যুৎস্তম্ভ বসানোর নির্দেশ দেওয়া হয়েছে। ১৯১টি মৌজায় বিদ্যুৎস্তম্ভ বসানোর কাজ শেষ। এই কাজের জন্য ১৯ হাজারের বেশি বিদ্যুৎস্তম্ভ বিভিন্ন জায়গায় পৌঁছে গিয়েছে। তারপরে বলেছেন—গ্রামীন বিদ্যুৎ সংযোগের কাজে গাফিলতি নিয়ে গ্রামাঞ্চলের মানুষের মধ্যে ব্যাপক ক্ষোভ রয়েছে। বামফ্রন্ট সরকারের মন্ত্রীদের মধ্যেই অনেকে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজে এত দিন যে শৈথিল্য চলেছে, তাতে অখুশি। পরবর্তী বিধানসভা নির্বাচনের কথা মাথায় রেখে এখন রাজ্য সরকার গ্রামীন বৈদ্যুতিকরণের কাজ কতটা এগিয়ে নিয়ে যেতে পারে, শাসক দলের বহু বিধায়কও তা জানতে আগ্রহী। একজন সদস্য গণি খানের নাম করে বলেছেন যে, ওঁনার আমলে নাকি বিদ্যুতের কোন উন্নতিই হয় নি। গণি খান সাহেবের আমলে আমাদের মালদা জেলার সমস্ত জায়গায় বিদ্যুৎ নিয়ে গেছিলেন। আমাদের মানিকচকের ভুতনির চড়ের এলাকার মানুষকে বিদ্যুৎ দেওয়ার জন্য শ্রদ্ধেয় নেতা নদীর ভেতর দিয়ে বিদ্যুৎ নিয়ে গেছিলেন। ভুতনির চড় এলাকার মানুষকে বিদ্যুতের আলোয় আলোকিত করেছিলেন। সেখানে আপনারা কি করেছেন—আপনারা শুধু বাজেটে বরাদ্দ করছেন আর সেটা খরচ করতে পারছেন না এবং পরের বছরের বাজেটে আগের বছরের টাকা ঢুকিয়ে দিচ্ছেন। এই বিধানসভাতেই ১৯৯৯ সালের লিখিত প্রশ্নোত্তরের জবাব দিয়েছেন। এই বিধানসভার লিখিত প্রশ্নোত্তরে যেটা আপনার সরকার ব্যাখ্যা করেছেন এবং বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় উত্তরও দিয়েছেন। ওখানে আমার প্রশ্ন ছিল—মালদা জেলায় ভূতনিরচর এলাকায় বিদ্যুতায়নের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে, এবং ঐ এলাকার মৌজাগুলি বিদ্যুতায়নের (১) কত দিন সময় লাগবে এবং (২) কত টাকা ব্যয়িত হবে বলে আশা করা যায়। তাতে বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় উত্তর দিয়েছেন।

(ক) মালদা জেলার মানিকচক থানার অধীন ভূতনিরচর এলাকার ৯৩টি ভার্জিন হিসবে বিদ্যুতায়িত মৌজার পুনর্নবীকরণের জন্য ১২.৫.৯৮ তারিখে একটি আদেশনামা জারি হয়েছে। তা ছাড়া ভূতনিরচর এলাকায় স্থায়ী ও নিরবচ্ছিন্নভাবে বিদ্যুৎ সরবরাহের জন্য ফুলহার নদীর উপর দিয়ে ১১ কে. ভি. বৈদ্যুতিক লাইন নির্মাণের জন্য একটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এই এলাকার বন্যাজনিত পরিস্থিতির কারণে ফুলহার নদীর দুই পাড়ের বিদ্যুৎস্তম্ভ নির্মাণের জন্য বিশেষ ভিতের ব্যবস্থা করা হচ্ছে। এই ১১ কে. ভি. লাইনের জন্য আলাদা আলাদা এক আদেশনামা ২৪.৪.৯৮ তারিখে জারি হয়েছে এবং ইতিমধ্যেই প্রাথমিক কাজ-কর্ম শুরু হয়েছে। (খ) আগামী এক বৎসরে মধ্যে ১১ কে. ভি. নতুন লাইনসহ ভূতনিরচরের মৌজাগুলির কিছু পুর্ননবীকরণের কাজ শেষ হবে বলে আশা করা যায়। (২) উপরে উল্লিখিত নতুন ১১ কে. ভি. লাইন এবং মৌজাগুলির পুনর্নবীকরণের জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছে প্রায় ৬০.৬২ লক্ষ টাকা। পুর্ননবীকরণের

জন্য মোটামুটি ধরেছেন ৬০.৬২ লক্ষ টাকা। এই যে ৬০ লক্ষ টাকা খরচ ধরেছেন বলে ১৪.৭.৯৯ তে বিদ্যুৎ এর কাজ শেষ করবেন বলেছিলেন, কিন্তু আজকে দুই হাজার সালের জুলাই মাসেও কাজটা শেষ করেননি। আপনারা বলছেন গরিবের সরকার, মেহনতী মানুষের সরকার, কিন্তু বিদ্যুৎ এর জন্য বরাদ্দ করলেও কাজ করেন না। তাই বামফ্রন্ট সদস্যদের মধ্যেও ক্ষোভ দেখা দিচ্ছে, এই ক্ষোভ আমাদেরও আছে। তাই বলব, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। এবং বিরোধিতা করার সাথে সাথে মাননীয় মন্ত্রীকে বলব, আগামী দিনে ভুতনীর চরের কাজটা যাতে হয় সেটা দেখবেন। এখানে আমাদের দলের তরফ থেকে যে ছাঁটাই প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

[2-40 – 2-50 p.m.]

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, বিধানসভায় মাননীয় বিদ্যুৎমন্ত্রী যে প্রস্তাব পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। স্যার, আমি ভেবেছিলাম বিদ্যুৎ একটা গুরুত্বপূর্ণ বিষয় এবং বিজ্ঞান ও প্রযুক্তির জায়গায় উন্নয়নের মূল যে চাবিকাঠি সেটা হচ্ছে বিদ্যুৎ। সেই বিদ্যুৎ সম্পর্কে বিধানসভায় আলোচনার সময় বিরোধী পক্ষরা উৎপাদন বন্টন এবং আদায় চুরি এই সম্পর্কে মন্ত্রী যা আমাদের কাছে প্রস্তাব রেখেছেন সেই সম্পর্কে বিশদ আলোচনায় অংশ গ্রহণ করবেন এবং বিরোধিতা কবেন। আমাদের ল্যাপসগুলি ত্রুটিগুলি তারা ধরিয়ে দেবেন। আমরা সেইগুলি সংশোধন করে যৌথ উদ্যোগে—সমস্ত নির্বাচিত সদস্য ও জনগণের—সভায় বিদ্যুৎ এর মত সমস্যাকে সমাধন করে এগিয়ে নিয়ে যেতে পারব। দূর্ভাগ্যের বিষয় তারা বক্তব্য রাখার সময় শুধু বিরোধিতা করলেন, বিরোধিতার জন্য তারা বিরোধিতা করলেন। সঠিকভাবে বিধানসভায় সঠিক তথ্য উপস্থাপন করতে পারলেন না। শুধু যে অভিযোগ পশ্চিমবাংলার সরকারের উপর আনলেন তা শুনে আমার হাসি পায়; কংগ্রেস পশ্চিমবাংলায় বিদ্যুৎ এর উন্নয়ন হয়নি বলে দাবি করছেন, এদের এই দাবি করার নৈতিক অধিকার নেই। ভারতবর্ষের স্বাধীনতার পরে যে পরিকল্পনাগুলি গ্রহণ করা যেত, যেখানে দেশে এত জল সম্পদ, মানব সম্পদ, খনিজ সম্পদ রয়েছে, সেই সম্পদ গুলি সঠিকভাবে পরিকল্পনা করে বিদ্যুৎ উৎপাদনের কাজে যদি ব্যবহার করতেন তাহলে ভারতবর্ষের এই অবস্থা হোত না। ওনারা যারা এখন এখানে বসে আছেন তারা ভারতবর্ষের ক্ষমতার উপরের দিকে এক সময় বসেছিলেন, কয়লা আমাদের দেশে ছিল, তারা কেবল থার্মাল পাওয়ার ষ্টেশানের উপর তখন গুরুত্ব দিলেন। যেখানে ২টি হাইড্রাল সমান একটি থার্মাল। সূর্য্য থেকে বিদ্যুৎ উৎপাদন করা যায়, বাতাস থেকে বিদ্যুৎ উৎপাদন করা যায়, গোবর গ্যাস থেকে বিদ্যুৎ উৎপাদন করে

নিয়ে এসে যে ভাবে বিদ্যুৎ এর প্রয়োজন মেটান যায়, গ্রামীন ক্ষেত্রে যে বিদ্যুতিকরণের ব্যবস্থা সেই ব্যবস্থা ওরা গ্রহণ করেননি। পশ্চিমবাংলাকে ওরা বঞ্চনা করলেন। পাঞ্জাবে ভাকরানাঙ্গাল, নার্গাজুনসাগর, সেখানে জাতীয় উদ্যোগে হাইড্রাল করলেন, কিন্তু এখানে তা করা হল না। আমরা যখন ক্ষমতায় এলাম তার আগের অবস্থাটা কি? গ্রামীন বিদ্যুৎ এর যে বিপর্যয় তার মূল দায়ী কে—কংগ্রেস। আপনাদের আমলে ১৯৭৮ সালের আগে আপনারা হঠাৎ ঠিক করলেন ব্লকে ব্লকে বিদ্যুৎ দিতে হবে। ৪০/৪২টি ব্লকে বললেন গ্রামীন বিদ্যুতিকরণ হয়ে গেছে। আপনাদের সময়ে এমন ছিল, একটি মৌজাতে একটি খুঁটি পুঁতে দিলে বিদ্যুতিকরণ হয়ে গেছে, বলতেন। এইভাবে ৩৪১টি ব্লকের মধ্যে ৪০/৪২টি ব্লকে ডিক্লেয়ার করে দিলেন ইলেক্ট্রিফাইড হয়ে গেছে। আসলে ১০/১২টি মৌজায় বিদ্যুতিকরণ হয়েছে। ঐগুলি কাগজে কলমে হয়েছে। একটা ব্লককে যদি ডিক্লেয়ার করা হয় ইলেক্ট্রিফাইড হয়েছে, তাহলে তার জন্য পার ব্লক কল সেন্টার দিতে হয় ৫টি। পার কল সেন্টারে ৫ জন করে লোক, এইভাবে যদি হিসাব করি তাহলে ৩৪১টি ব্লকের জন্য ৩৪১×৫×৫ এই হিসাবে সিগারেটের প্যাকেটে নিয়োগ করলেন।

আরও কি করলেন, যে মৌজাগুলো ইলেক্ট্রিফিকেশন হয়ে গেছে সেখানে টাকা আদায় করার জন্য লোক নিয়োগ করা হয়ে গেল। এইভাবে পশ্চিমবাংলার গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে যে মৌজাগুলোতে বৈদ্যুতিকরণই হয়নি সেখানে লোক নিয়োগ করা হল। সেন্ট্রাল থেকে টাকা নিয়ে আপনারা কয়েকটা পোল বসালেন এবং বাকি টাকা চুরি হয়ে গেল। ফলে পশ্চিমবাংলার বেশির ভাগ গ্রামগুলোই অন্ধকার থেকে গেছে। ঐ সমস্ত লোকগুলো টেকনিক্যাল ম্যান না হয়েও পরবর্তীকালে তাদেরকে সাঁওতালডি এবং কোলাঘাটে ঢুকিয়ে দেওয়া হল। আমরা আসার পরে দেখলাম একটা মৌজায় ৪২টি পোল আছে, তার অনেক পরিধি আছে, কিন্তু গরিব মানুষগুলো যেখানে আছে সেখানে আপনারা খুঁটি দেননি। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আপনারা একবার টাকা নিয়েছিলেন বলে আবার নতুন করে আমাদের টাকা দেওয়া হলনা এবং আমরা নতুন করে কাজগুলো করতে পারলাম না। আমরা পঞ্চায়েত, জেলা পরিষদ এবং এম.পি ফান্ডের টাকা দিয়ে গ্রামীণ বৈদ্যুতিকরণের দিকে নজর দিয়েছি। হাইডেল প্রোজেক্টের কথা আমরাই প্রথম চিন্তা করেছিলাম, পুরুলিয়া পাম্পিং স্টোরেজ স্কীম-৯০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হবে, ২২৫ মেগাওয়াট করে চারিটি ইউনিট হবে। ঐখানে পাঁচটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র হতে পারে। টুরগা, কাজলঝোর, আপার বাঁধু ক্যানেল এই সমস্ত জায়গাগুলো যদি হাইডেল পাওয়ার প্ল্যান্টা করা যায় তাহলে পশ্চিমবাংলা অন্য জায়গায় চলে যাবে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে। আজকে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তাতে বক্রেশ্বর থার্মাল পাওয়ার প্রোজেক্ট, পুরুলিয়া পাম্পিং স্টোরেজ প্রোজেক্ট, মংপু কালিখোলা হাইড্রো ইলেক্ট্রিক প্রোজেক্ট, গৌরীপুর থার্মাল পাওয়ার প্রোজেক্ট, বলাগড় থার্মাল পাওয়ার

প্রোজেক্ট তৈরি হলে পশ্চিমবাংলায় একটা নতুন দিক নিয়ে আসবে। হ্যাঁ, ডিস্ট্রিবিউশনে আমাদের একটা সমস্যা আছে, যেখান দিয়ে আমাদের লাইন নিয়ে যাওয়া হয় সেখানে আমাদের সমস্যা আছে, সেখানে মেইনটেনেন্স দরকার। একটা গ্রামে বিদ্যুৎ দিতে গিয়ে যেখানে সরকারের পাঁচ লক্ষ টাকা খরচ হচ্ছে, সেখানে দশ জন কনজিউমার হচ্ছে, বাকি সব ওনাদের লোক হুক করে বিদ্যুৎ নিচ্ছেন। ফলে একটা সংস্থা টাকা না থাকলে চলবে কি করে। অনেক সংস্থার কাছে এস.ই.বি. টাকা পায় কিন্তু তারা দিচ্ছে না। ১৯৭৮ সালের আগে পশ্চিমবাংলার মানুষ বলত, আমাকে জি.আর. দাও, আমাকে খেতে দাও, আমাকে বাঁচতে দাও, আজকে বামফ্রন্ট সরকারের রাজত্বে, কুড়ি, তেইশ বছরের পরে তারা বলছে আমাকে রাস্তা দাও, বিদ্যুৎ দাও। আমরা নিজেরাই মনে করছি আরও বেশি গ্রামে বিদ্যুৎ নিয়ে যাওয়ার দরকার আছে। বিদ্যুৎ মন্ত্রী মহাশয় কখনওই দাবি করেন নি আমরা সমস্ত গ্রামে বিদ্যুৎ দিয়েছি, চব্বিশ ঘন্টা বিদ্যুৎ থাকছে এই দাবিও করি না। আমরা পাওয়ার কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি কমিটির পক্ষ থেকে সাগরে গিয়েছিলাম, সেখানে সূর্যরশ্মির থেকে বিদ্যুৎ উৎপাদন করার পরিকল্পনা নেওয়া হচ্ছে।

[2-50 – 3-00 p.m.]

এই ভাবে গোটা পশ্চিমবাংলায় নতুন করে গ্রামীণ বিদ্যুতের চাহিদা পুরণের চেষ্টা করছি। এখন সমস্ত স্তরেই আমাদের সজাগ থাকতে হবে। সব জায়গায় সঠিক ভাবে মিটার দেওয়া যাচ্ছে না। কিছু কিছু ক্ষেত্রে না গিয়ে বিলিং করে। এইগুলো নিয়ে ভাবতে হবে। আমরা গ্রাম থেকে নির্বাচিত সব বিধায়কই চাইব সমস্ত গ্রামে বিদ্যুৎ যেন যায়। কিন্তু সবাই তো টাকা দিয়ে মিটার দিয়ে বিদ্যুৎ নেবে না। সুতরাং এই সরকারের সীমিত ক্ষমতার মধ্যে যতটা করা যায় সেটা দেখতে হবে। গ্রামীণ বিকাশের জন্য নতুন নিগম তৈরি হয়েছে—গ্রামে যাতে বিদ্যুৎ নেওয়া যায় দেখবে। সমস্ত হাইডেল প্রোজেক্ট নিয়ে কোথায় কি সম্ভাবনা আছে দেখার চেষ্টা করছে। বলছে থার্মাল পাওয়ার স্টেশন থেকে পলিউশন হচ্ছে। সেই পলিউশন দূর করার জন্য কোটি কোটি টাকা ব্যয়ে আধুনিকিকরণ করতে হবে। এই পরিস্থিতিতেও গত বছরের তুলনায় এবারে ৩৫৮ মিলিয়ন ইউনিট বেশি বিদ্যুৎ উৎপাদন হয়েছে। এটা কাগজ-কলমে সঠিক তথ্য। এটা কি আমাদের উন্নতির একটা ধাপ নয়? আবার পুরুলিয়া পাম্প স্টোরেজের ফার্স্ট ইউনিট, সেকেন্ড ইউনিট যদি কমপ্লিট হয়ে যায়, তাহলে পরিস্থিতি আরও অনেক উন্নত হবে। আমাদের লক্ষ্য রাখতে হবে ডিস্ট্রিবিউশন, ট্রান্সমিশনের দিকে। অনেক দূরে লাইন যাচ্ছে, কিন্তু তার মেইনটেন করার লোক থাকছে না। বিলিং করার লোক থাকছে না। এই দিকে নজর দিতে হবে।

যদি আমরা গোটা পশ্চিমবাংলার সামগ্রিক বিদ্যুৎ পরিস্থিতির মূল্যায়ন করি তাহলে

আর কোনও ক্ষোভ থাকে না। আর কে বলছে পশ্চিমবাংলায় বিদ্যুতের অভাবে শিল্পপতি আসছে না? নতুন করে অনেক মানুষ এখানে আসতে চাইছে। এখনও ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলায় শান্তি-শৃঙ্খলা আছে, এখানে মানুষ সুস্থ ভাবে চলাফেরা করতে পারে, ব্যবসা-বাণিজ্য করতে পারে। দিল্লিতে সন্ধ্যার পর কোনও মহিলা বাইরে বের হয় না। নাইট শো সিনেমা বন্ধ। এখানে কিন্তু সেই পরিবেশ আছে। অবশ্য যা আছে, তার চেয়ে অনেক বেশি দায়িত্ব আমাদের সরকারকে নিতে হবে। এই কথা বলে, এই বাজেটকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। ডঃ সেন আজকে হাউসে নেই। গত বছর উনি হাউসে ছিলেন। আমি জানি না কেন তিনি পদত্যাগ করেছেন। কেউ কেউ বলছেন—গোয়েঙ্কার সাথে বনিবনা হচ্ছে না বলে মুখ্যমন্ত্রী তাকে পদত্যাগ করতে বলেছেন। তিনি কাজ করার চেষ্টা করেছিলেন। আমি আশা করব এই মন্ত্রী নতুন এসেছেন। তিনি দায়িত্ব নিয়ে কাজ করার চেষ্টা করবেন। আপনারা প্রতি বছরই বলেন আপনারা বিদ্যুতে উন্নতি করার চেষ্টা করেছেন এবং করছেন। বিগত ২৩ বছরে যে কাজ আমরা করতে পেরেছিলাম, আপনারা সেই কাজ করতে পারেন নি। ১০ হাজার মৌজায় আপনারা বিদ্যুৎ পৌঁছে দিতে পারেন নি। একটু আগেই পুরুলিয়ার সদস্য বক্তব্য রাখছিলেন। সামনে দাঁড়িয়ে উনি বলুন তো—কোন কোন গ্রামে বিদ্যুৎ পৌঁছায় নি? আমি জানি উত্তর আসবে না। গ্রামে গঞ্জের যারা বিধায়ক তারা অনেকেই জানেন যে, অনেক জায়গায় বিদ্যুৎ পৌঁছায় নি। নির্বাচনে জেতবার জন্য আপনারা বিদ্যুৎ দেবার নাম করে লাইট পোস্ট পুঁতে দিয়েছেন। কিন্তু আজ পর্যন্ত সেখানে বিদ্যুৎ পৌঁছায় নি। আমরা চেয়েছিলাম গ্রামের মানুষ যাতে আলোর মুখ দেখতে পায়। তাই আমরা বিভিন্ন ভাবে আপনাদের সঙ্গে কথাও বলেছিলাম। কিন্তু দেখা গেল কোনও কাজই হয়নি। আজকে পশ্চিমবঙ্গে ইন্ডাস্ট্রি হচ্ছে না। তার কারণ এখানে চাহিদা অনুযায়ী বিদ্যুৎ দেওয়া হচ্ছে না। যারা ইন্ডাস্ট্রি তৈরি করছে—দেখা যাচ্ছে তাদের বিদ্যুৎ দিতে দেরি হচ্ছে। কিন্তু আমরা দেখছি উড়িষ্যা, মহারাষ্ট্রে যারা যাচ্ছে—তাদের বিদ্যুৎ পেতে দেরি হচ্ছে না। গ্রামে গঞ্জে দেখা যাচ্ছে যে, যারা গ্রাহক, যারা বিদ্যুৎ নিতে চাইছে তারা টাকা জমা দিয়েও বিদ্যুৎ পাচ্ছে না। তাদের টাকা জমা পড়ে আছে, কিন্তু তাদের আপনারা বিদ্যুৎ দেওয়ার চেষ্টা করছেন না। এটা আপনাদের ভাবা দরকার। ইতিমধ্যে দেখেছি বর্ধমান হাসপাতালে অপারেশন থিয়েটার থেকে রোগীকে নিয়ে চলে আসতে হচ্ছে। কারণ সেখানে বিদ্যুৎ থাকছে না। এটা আপনাদের দেখা উচিত আপনারা দেখবেন রবিবার স্কুল

কলেজ কারখানা বন্ধ থাকা সত্ত্বেও লোডশেডিং হচ্ছে। বর্ধমানের পাটগাছিয়া বলে একটা জায়গা আছে, সেখানে ট্রান্সফরমার করবে বলে তার অনেক জিনিসপত্র পড়ে আছে। কিন্তু সেই কাজ করা হচ্ছে না। এতে সরকারের অনেক ক্ষতি হচ্ছে। আমার বজবজ এলাকায় এমন একটা জায়গা আছে, যেখানে এখনও বিদ্যুৎ পৌঁছাতে পারেন নি। স্বয়ং মুখ্যমন্ত্রীর জায়গা সাতগাছিয়া এলাকায় বিদ্যুৎ দিতে পারেন নি। সেখানে বিদ্যুৎ পৌঁছানো উচিত ছিল। কলকাতার আশেপাশেই দিতে পারেন নি, আবার গ্রামে গঞ্জে দেবেন বলে আমার মনে হয় না। অচিরাচরিত সূর্য রশ্মিকে কাজে লাগিয়ে আপনি গ্রামে গঞ্জে আলো দেবার চেষ্টা করছেন। রাজস্থানে আছে, মাদ্রাজে আছে। ইস্টার্ন জোনে যদি করা যায়, তাহলে ভালো হয়। বজবজ তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজ দীর্ঘদিন ধরে চলছে। কবে কাজ শেষ হবে জানি না। এই ব্যাপারে মন্ত্রী তাঁর জবাবী ভাষণে দেবেন। সোলার থেকে শুরু করে বিভিন্ন ভাবে লিফলেট ছাপিয়েছেন। গত বছর শংকর সেন মহাশয়, যেগুলি ছাপিয়েছেন, সেই কাজ কতগুলি করতে পেরেছেন, কতগুলি করতে পারেন নি। এই কাজ আপনারা করতে পারবেন কি। তার কারণ যে হিসাব আপনি দিয়েছেন তা আপনার পক্ষে করা সম্ভব হবে না। অন্তত পক্ষে চেষ্টা করুন গ্রামের মানুষ যাতে বিদ্যুৎ পায়। আমি সুজন বাবুকে বলেছিলাম, তিনি নিজে একটা পদে আছেন, তাঁকে বলেছিলাম বলে একটা জায়গা আছে সেখানে সাতশো ঘর আজকে বিদ্যুৎ পাচ্ছে না। চেষ্টা করুন যাতে গ্রামের মানুষ বিদ্যুত পায়। আমি লিখিতভাবে তাঁকে জানিয়েছিলাম। এটা কোনও দলের কথা নয়। দল যদি দেখেন তাহলে কাজ হবে না। বিদ্যুতের ব্যাপারে দলের উর্ধ্বে কাজ করতে হবে। না হলে কোনও কাজ সুরাহা করতে পারবেন না। আপনারা কংগ্রেসের সমালোচনা করলেন। বলুন তো আমাদের গণি খান চৌধুরি যতটুকু উন্নতি করতে পেরেছিলেন এই ২৩ বছরে আপনারা সেই উন্নতি করতে পারেন নি। আপনি লিখেছেন বেকারদের কিভাবে সাহায্য করা যায়, কিভাবে গ্রামে গঞ্জে কাজ করা যায় বিজ্ঞান ও প্রযুক্তির মাধ্যমে। আপনি ১০টি কর্মশালা শিবির করার চেষ্টা করেছেন বলে জানিয়েছেন। এগুলো আপনি কোথায় করছেন আমাদের জানাবেন। তাহলে আমাদের পক্ষে আলোচনা করার সুবিধা হত। আপনি লিখেছেন বর্ধমান থেকে শুরু করে বাঁকুড়া, দার্জিলিং-এ কাজ করার চেষ্টা করেছেন। গত ২৩ বছরে আপনারা যা করতে পারেন নি সেখানে এই কয়দিনে আপনারা কি করবেন? তবুও আমরা আশা করছি আপনারা আগামী দিনে আপনারা সেই কাজ করার চেষ্টা করবেন। মানুষকে তো জল দিতে পারলেন না, চাকরি দিতে পারলেন না, তাদের একটু আলো দেবার চেষ্টা করুন। এখনও গ্রামে গেলে সিনিয়র দাদা, দিদিরা বলেন আমাদের একটু আলো দিন। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 – 3-10 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, মাননীয় মৃণাল ব্যানার্জি যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থিত করেছেন তাকে সমর্থন করে দু-চারটি কথা নিবেদন করতে চাই। বিরোধী পক্ষের যারা বললেন, পঙ্কজ বাবু, অশোক দেব বললেন আসলে ওঁদের একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই সেটা হচ্ছে, আমাদের শ্রদ্ধেয় চলচ্চিত্র পরিচালক মৃণাল সেনের ইন্টারভিউ ছবিটা পুনরায় দেখতে অনুরোধ করছি। ৭০-এর দশকে বিদ্যুৎ এর পরিস্থিতি কোথায় ছিল, সাধারণ মানুষের দুর্ভোগ কি ধরণের ছিল সেকথা আর বলার অপেক্ষা রাখে না। ওরা মূল জায়গাটা বলেন নি। কোনও দিন কোনও ভাল কাজ ওরা করেন নি। আজকে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র আরও দশ বছর আগে চালু হয়ে যেতে পারত। তাদের প্রত্যক্ষ এবং সক্রিয় বিরোধিতার ফলে সেই উৎপাদন পিছিয়ে গেছে। বিদ্যুৎ নিয়ে বলার কোনও নৈতিক অধিকার তাদের নেই। বর্তমান কেন্দ্রীয় সরকার বি.জে.পি. এবং তৃণমূল মিলে যে সরকার তারা একটা নতুন বিদ্যুৎ আইন করছেন। বিদ্যুৎ দু হাজার। পাওয়ার টু থাউজেন্ড। একটা নতুন আইনের খসড়া রচনা হয়েছে। আমরা জানি যে বিদ্যুৎ সংবিধানের যুগ্ম তালিকায় রয়েছে। কিন্তু দেখা যাচ্ছে যে রাজ্যের অধিকারকে হরণ করা হচ্ছে। পাওয়ার টু থাউজেন্ড রচনা খসড়া চলছে, খসড়া হয়েই গিয়েছে। আইনে পরিণত করার চেষ্টা চলছে। সেখানে পরিস্কার এই কথা বলা হয়েছে। বিদ্যুতের বেসরকারিকরণ লক্ষ্যে তারা বলেছেন প্রত্যেক রাজ্যে ৩টি পৃথক নিগম তৈরি করতে হবে। এ ব্যাপারে ন্যাশনাল কাউন্সিল ফর এমপ্লায়েড ইকনমিক্স অ্যান্ড রিসার্চ তার একজন উচ্চপদস্থ আমলা তিনি এটা রচনা করেছেন। কোনও বিশেষজ্ঞ বা বৈজ্ঞানিক এটা রচনা করেন নি। একজন উচ্চপদস্থ আমলাকে দিয়ে এটা রচনা করিয়েছেন যাতে রাজ্যের অধিকারকে হরণ করা যায়। বিশ্বব্যাঙ্ক নির্দেশ দিচ্ছে এই ভাবে প্রত্যেক রাজ্যে পৃথক ৩টি নিগম করে দিয়ে এটাকে বে-সরকারিকরণ করে দেওয়ার জন্য। আজকে পঙ্কজ বাবুদের দোষর প্রধানমন্ত্রী নির্লজ্জের মতো 'পাওয়ার ২০০০' বিল আনছে এটাকে আইন করবার জন্য। উত্তরপ্রদেশে ৩ টি পৃথক নিগম তৈরি করার ব্যাপারে সেখানকার বিদ্যুৎ কর্মচারিরা এর প্রবল প্রতিরোধ করেছে, সেখানে এই আইনটা কার্যকর করা যায় নি। আজকে বি.জে.পি. সরকার এটাকে কার্যকর করার জন্য পার্লামেন্টে আনার চেষ্টা করছেন। হাইটেনশন এবং লো টেনশন বিদ্যুতের জন্য আলাদা দাম করতে হবে, সেখানে বলা হচ্ছে শিল্পের ক্ষেত্রে ভর্তুকি মূল্যে বিদ্যুৎ সরবরাহের যে ব্যবস্থা সেটা কাটল করতে হবে, প্রত্যাহার করতে হবে। সর্বনাশা কান্ড হচ্ছে ধানের ক্ষেত্রে সরকার নির্দ্ধারিত দাম চাষীরা পাচ্ছে না, অল্প দামে তারা ধান বিক্রি করছে, ঠিক তেমনি অল্প দামে বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে যাবে। বে-সরকারি করণের লক্ষ্যে আজকে এই খসড়া আইন চালু করবার তারা চেষ্টা করছেন বহুজাতিক সংস্থাকে মুনাফা পাইয়ে দেওয়ার জন্য। এর ফলে মহারাষ্ট্র সরকারকে প্রত্যেক

বছর আড়াই হাজার কোটি টাকা গুনগার দিতে হচ্ছে। মহারাষ্ট্রে বহুজাতিক সংস্থা এনরণ বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র করেছে, সেখানে তাদের লাভকে সুনিশ্চিত করার জন্য প্রতি বছর মহারাষ্ট্র সরকারকে আড়াই হাজার কোটি টাকা লোকসান দিতে হচ্ছে, ভর্তুকি দিতে হচ্ছে। কেন্দ্রীয় সরকার যে বিদ্যুৎ আইন চালু করেছেন সেটা দেশের পক্ষে ক্ষতিকর। বিহার, উত্তরপ্রদেশ, পশ্চিমবঙ্গের বিদ্যুৎ কর্মচারিরা এর বিরুদ্ধে আন্দোলন করছেন। এই ব্যাপারগুলিকে আমাদের বুঝতে হবে। পঙ্কজ বাবুরা মূল জায়গাটাতে কিছু বললেন না। একটা আইন ভারতবর্ষে তৈরি করা হচ্ছে যেখানে আমাদের পশ্চিমবঙ্গও বাদ যাবে না। আজকে তাঁরা কি পরিস্থিতি তৈরি করতে চাইছেন? আমাদের বিদ্যুৎ মন্ত্রী শ্রী মৃণালকান্তি বন্দোপাধ্যায় যে অলটার্নেটিভ সাজেশন দিয়েছেন যে নিজের পায়ে দাঁড়াবার, সেখানে তাঁরা এই ব্যবস্থাকে স্বীকৃতি দেবেন না? তাঁরা মূল জায়গাটাকে বোঝার চেষ্টা করছেন না। তাঁরা ধ্বংসাত্মক রাজনীতি করার চেষ্টা করছেন। তাঁদের এই ধ্বংসাত্মক রাজনীতির মধ্যে দিয়ে তাঁরা বক্রেশ্বরের ক্ষেত্রে হলদিয়া পেট্রো-কেমিক্যালের ক্ষেত্রেও বাধা দেওয়া চেষ্টা করেছেন, কিন্তু আমরা তার মোকাবিলা করেছি। রাজ্য সরকার এর মোকাবিলা করার জন্যই আজকে এই রকম একটা বাজেট রচনা করেছেন। এখানে অনেকে অনেক কথা বলেছেন, আমি শুধু একটা উদাহরণ দিচ্ছি, আজকে সারা ভারতবর্ষের রুরাল ইলেক্ট্রিফিকেশনের ক্ষেত্রে দেখুন। আমাদের পশ্চিমবঙ্গে প্রায় ৭৭ পারসেন্ট রুরাল ইলেক্ট্রিফিকেশন হয়েছে। আমি সোচ্চারে একথা বলতে চাই নাইন্থ ফাইভ ইয়ার প্ল্যান শেষ হওয়ার পর আমাদের এখানে ৮৪ থেকে ৮৫ পারসেন্ট রুরাল ইলেক্ট্রিফিকেশন কমপ্লিট হয়ে যাবে। আমি আশা করি আমাদের এই বিরোধীরা যাঁরা এখন এখানে আছেন তাঁরা তখন এই বাজেটকে সমর্থন করে রুরাল ইলেক্ট্রিফিকেশনের কৃতিত্বকে এতটুকু অস্বীকার করতে পারবেন না।

[3-10 – 3-20 p.m.]

অথচ আপনারা কি করেছেন? 'লোকদ্বীপ' প্রকল্প যাতে চালু থাকতে পারে তার জন্য বার বার বলা সত্ত্বেও সেটা তুলে দিলেন। আপনাদের কুম্ভীরাশ্রু মানুষের জন্য, ক্ষমতার জন্য, না নিজেদের জন্য সেটা আমাদের পক্ষে বোঝা কঠিন হয়ে যাচ্ছে। আজকে 'লোকদ্বীপ' প্রকল্প থেকে এক বৃহৎ সংখ্যক এস.সি./এস.টি. মানুষ উপকৃত হতেন। সেই জায়গায় আপনার আঘাত হানছেন, তারা বিদ্যুৎ পাচ্ছে না। আপনারা রুরাল ইলেক্ট্রিফিকেশনে ১৯৭০-৭২ সালে শুধু ইলেক্ট্রিক পোল বসিয়ে গেছেন। কিন্তু লাইন হল না। মানুষ প্রত্যাশা করে বসে আছে, ইলেক্ট্রিক পোল বসেছে এবারে লাইন আসবে। কিন্তু লাইন আর আসে না। আর, আজকে আপনাদের সেই কাজের দায়িত্ব রাজ্য সরকারের কাঁধে চেপেছে। আপনারা নিজেদের স্বার্থে মানুষের প্রত্যাশাকে এতটা চড়িয়ে

দিয়েছিলেন। আপনাদের পাপের বোঝা আজকে আমাদের বামফ্রন্ট সরকারকে বইতে হচ্ছে। কাজেই আজকে যে সমালোচনা করছেন, তার কোনও নৈতিক অধিকার আপনাদের নেই। গ্রামাঞ্চলের ক্ষেত্রে লোকদ্বীপ প্রকল্প আজকে উঠে গেল। বর্গাদারদের ক্ষেত্রে অসুবিধা হচ্ছিল। বিদ্যুৎ মন্ত্রী বলেছেন, বিদ্যুৎ চুরির একটা জায়গা হয়েছে। সেখানে কঠোর ব্যবস্থা অবলম্বনের কথা তিনি বলেছেন। কিন্তু আজকে আপনাদের লোকেরা বিভিন্ন পাড়াতে উৎসাহ দিচ্ছে হুক করতে। তফসিলি জাতি উপজাতির মানুষের বাড়িতে, গরিব মানুষের বাড়িতে হুক করে বিদ্যুৎ নেওয়ার ক্ষেত্রে আপনাদের লোকেরা উস্কানি দিচ্ছে। এবং বলছে, আমরা দেখে নেব অসুবিধা হলে। এই ভাবে উস্কানিমূলক কাজের মধ্যে দিয়ে গোটা বিদ্যুৎ ব্যবস্থাকে বানচাল করার চেষ্টা করা হচ্ছে। রাজ্য সরকার তার মোকাবিলা করার চেষ্টা করছে। এখানে দাঁড়িয়ে আমি বলব, গরিব মানুষের জন্য, তফসিলি জাতি উপজাতির মানুষের জন্য স্বল্প মূল্যে বিদ্যুৎ দেওয়া যায় কিনা সেটা মাননীয় মন্ত্রী মহাশয় বিচার করে দেখুন। এ সম্বন্ধে আপনি আপনার জবাবী ভাষণে নিশ্চয় বলবেন। মাননীয় মন্ত্রীর কাছে আগে একটা প্রশ্ন রেখেছিলাম যে, পারমানবিক বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র তৈরির উদ্যোগ আপনি শুরু করেছেন কিনা? মাননীয় মন্ত্রী বলেছিলেন, হ্যাঁ, দার্জিলিং-এ এবং উত্তর ২৪ পরগণা মিলিয়ে ৩-টে এবং দক্ষিণ ২৪ পরগণায় ৬-টা করার প্রস্তাব পাঠানো হয়েছে। এছাড়া, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেদিন উত্তরে বলেছেন, মানুষের ক্ষতি হোক এমন কাজ আমরা করব না, বিশেষজ্ঞদের মতামত নেব। এই প্রসঙ্গে বলি, পারমানবিক বিদ্যুৎ প্রকল্প প্রসঙ্গে বহু বিজ্ঞানী যে ভাবে কথা বলছেন, সুজয় বসু, দেবকুমার বসু, প্রদীপ দত্ত প্রমুখ বিজ্ঞানীরা এ সম্পর্কে চর্চা করছেন এবং পারমানবিক বিদ্যুৎ সম্পর্কে যে দিক নির্দেশ করছেন তা ভয়াবহ অবস্থার কথাই সুচিত করছে। এ ব্যাপারে মাননীয় মন্ত্রী নিশ্চয় বলবেন, কি করতে চান। আমাদের সংযুক্ত কৃষাণ সভার পক্ষ থেকেও এ ব্যাপারে একটা প্রতিবাদ এসেছে। শুধু পশ্চিমবাংলা নয়, ভারতবর্ষ তথা পৃথিবীতে পারমানবিক শক্তি চালু করা, বৃদ্ধি করা নিয়ে একটা ন্যাশনাল ডিবেট হওয়া দরকার। না হলে ভুল বোঝাবুঝি হতে পারে, অপ্রত্যাশিত অবাঞ্ছিত সমস্যার মুখোমুখি হতে পারে। আজকে আমি 'নিউক্লিয়ার পাওয়ার বার্নিং আউট'—এটা লিখেছেন খৃষ্টফার ফ্লেভিন এবং নিকোলাস লেসেন—এই জার্নাল থেকে পড়ছি।

When Unit 4 blasted radienuclides all over the Northern Hemisphere, it all but wrecked the global nuclear power industry.

এই কথা বলার সঙ্গে সঙ্গে আরও বলছে যে,

Nuclear planners expected occasional accidents from the start, and

they assumed that the public would accept such accidents as just another price to be paid for 'cheap' electricity. They are very wrong.

অর্থাৎ সস্তার পারমানবিক বিদ্যুৎ সম্পর্কে বিজ্ঞানীরা বলেছেন—পারমানবিক বিদ্যুৎ বাঞ্ছনীয় নয়। আমি মাননীয় মন্ত্রীকে এই তথ্যগুলি দেবার চেষ্টা করছি। চের্নোবিলের পরে গোটা পৃথিবী জুড়ে পারমানবিক বিদ্যুতের ভবিষ্যত অন্ধকার। আমাদের ইস্টার্ন রিজিওনের ক্যাপাসিটি ১৪ হাজার মেগাওয়াট। এখন আমাদের বেস লেভেলে ২০ ঘন্টায় ৩.৫০ হাজার মেগাওয়াট এবং পীক আওয়ারের ৪ ঘন্টায় সন্ধ্যা ৬-টা থেকে রাত ১০-টা—৭.৫ হাজার মেগাওয়াট দরকার। ২০ বছর পরে অ্যাডিশনাল যে বিদ্যুতের দরকার হবে তা ধরে পীক আওয়ারে ১০ হাজার মেগাওয়াট দরকার হবে। এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমি মনে করি আমাদের আর পারমানবিক বিদ্যুতের কোনও প্রয়োজন হবে না। আজকে বিশেষজ্ঞরা বলছেন, পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র নট সেফ, ওটা মোটেই সেফ নয়। কেন নয়, সেটা চের্নোবিলের ঘটনাই প্রমাণ করছে। চের্নোবিল ডিজেস্টার সম্বন্ধে ইউ.এন.ও. যে রিপোর্ট পাবলিশড করেছে, তাতে বলা হয়েছে—বেলারুশ, ইউক্রেন এবং রাশিয়ায় ৭০ লক্ষ মানুষ সাংঘাতিক ভাবে ক্ষতিগ্রস্থ হয়ে পড়েছে, মৃত্যু মুখে পতিত হবার অবস্থায় পড়েছে। ২৪শে মার্চ, ২০০০ তারিখে তারা যে রিপোর্ট প্রকাশ করেছে তাতে বলছে, ২০১৬ সালের মধ্যে এর ক্লিয়ার পিকচার পাওয়া যাবে। এখন পর্যন্ত ইউক্রেনে ৩০ হাজার মানুষ মারা গিয়েছে। তার মধ্যে ৩৮% সুইসাইড করেছে। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন ইউক্রেনে কৃষি উৎপাদন বন্ধ হয়ে গেছে, এগ্রিকালচারাল প্রোডাক্ট বাইরে থেকে ইমপোর্ট করতে হচ্ছে। প্রতি বছর তাদের বাজেট নেমে যাচ্ছে। ১৯৯৫ সালে ২০% নেমে গিয়েছিল, ১৯৯৩ সালে ১১% নেমে গিয়েছিল, ১৯৯৪ সালে ১৩.৪% বাজেট নেমে গিয়েছিল। এই পরিপ্রেক্ষিতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে তথ্য রাখছি সারা বিশ্বে পারমানবিক বিদ্যুৎ উৎপাদনের পরিমাণ ১৯৮৭ সালে ছিল. প্লাস ২৫ হাজার মোগাওয়াট; ১৯৯৬ সালে প্লাস ১৬০০ মেগাওয়াট; ১৯৯৭ সালে প্লাস ২০০০ মেগাওয়াট; কিন্তু ১৯৯৮ সালে তা হল মাইনাস ৩০০০ মেগাওয়াট। অর্থাৎ সারা বিশ্বে পারমানবিক বিদ্যুৎ উৎপাদনের বৃদ্ধির হার কমতে কমতে এখন মাইনাসে চলে এসেছে। এখন তাহলে আমাদের অল্টারনেটিভ কি? আমাদের সোলার ইলেক্ট্রিসিটি করতে হবে, উইন্ড পাওয়ার করতে হবে, ফুয়েল জ্বালিয়ে বিদ্যুৎ করতে হবে, আরও থার্মাল পাওয়ার স্টেশন করতে হবে, হাইডেল পাওয়ারের ওপর জোর দিতে হবে। স্যার, আপনি জানেন আগামী অলিম্পিক গেমে, সিডনি অলম্পিকে গোটা স্টেডিয়াম সোলার পাওয়ার দ্বারা আলোকিত হবে। কাজেই আমাদের অচিরাচরিত শক্তির হাই ভোল্টেজ পাওয়ার প্রোজেক্ট করার দিকে নজর দিতে হবে। পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র কখনওই নয়। পারমানবিক বিদ্যুৎ কেন্দ্রের বিরুদ্ধে আজকে বিশ্বব্যাপী জনমত তৈরি হচ্ছে। এই

অবস্থায় যদি আমাদের এখানে পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র করার দিকে আমরা যাই, তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। একটা হিসাব বলছে অন্তত ২ লক্ষ স্পেন্ট ফুয়েল লায়িং ইন দি গ্রাউন্ড ওয়াটার। সারা বিশ্বে পারমানবিক বিদ্যুতের বর্জ পদার্থের যা অবস্থা—২ লক্ষ টন বর্জ পদার্থ লায়িং ইন দি গ্রাউন্ড ওয়াটার, এরপর আর বর্জ পদার্থ ফেলবার আর জায়গা নেই। ২০ লক্ষ টন বর্জ পদার্থ ফেলার জায়গা নেই। সেইজন্য আমি বলতে চাই, এই রাজ্যে পারমানবিক বিদ্যুৎ নয়, অল্টারনেটিভ বিদ্যুতের কথা চিন্তা করতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 – 3-30 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎমন্ত্রী শ্রী মৃণাল ব্যানার্জি পশ্চিমবঙ্গে বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী। তিনি যে বাজেট এই পবিত্র বিধানসভায় রেখেছেন, আমি সেই বাজেটের বিরোধিতা করে আমার দলের আনীত কাট মোশনকে সমর্থন করে কয়েকটি কথা আপনাদের সামনে বলছি। ৫ নম্বর অনুচ্ছেদে গ্রামীণ বৈদ্যুতিকরণের কথা আছে। গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ পর্যায়ক্রমে অধিগ্রহণ করার জন্য পশ্চিমবঙ্গ গ্রামীণ শক্তি উন্নয়ন নিগম গঠন করা হয়েছে। এই নিগম প্রথম পর্যায়ে বিদ্যুৎ বিহীন মৌজায় বৈদ্যুতিকরণ, বিদ্যুতায়িত মৌজা নিবিড়িকরণ এবং নির্বাচিত এলাকার পাম্পসেটগুলির বিদ্যুতায়নের প্রকল্প প্রস্তুত করেছেন। আমার প্রশ্ন, গ্রামীণ শক্তি উন্নয়ন প্রকল্প কারা করেছে? এখানে চেয়ারম্যান বসে আছেন সুজন বাবু। উনি নামেও সুজন, কাজেও সুজন। কিন্তু উনি যে নিগমের দায়িত্ব নিলেন এই দায়িত্ব সম্বন্ধে আমি বিদ্যুৎ পর্ষদের সঙ্গে আলোচনা করেছিলাম, তাদের মিটার, তাদের যন্ত্রপাতি এখনও পর্যন্ত হ্যান্ডওভার হয়নি। উনি অবশ্য বলেছেন পরে নেবেন। একটি কথা আমি আপনাদের বলি, বিদ্যুৎ একটা লাভজনক ব্যবসা, অথচ রাজ্য সরকারের অপদার্থতায় দেশের মানুষের টাকা নয়-ছয় হচ্ছে। আপনারা বলেছিলেন, ২০০০ সালের মধ্যে গ্রামে-গ্রামে বিদ্যুৎ পৌঁছে দেবেন। আপনারা ৫০ বছরেও পারবেন? আজকে ২৩ বছর ধরে আপনারা ক্ষমতায় আছেন। পশ্চিমবাংলার মসনদে বসে আছেন, কিন্তু আজকে বিদ্যুতের বেহাল অবস্থা। শুধু রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে যদি বিদ্যুৎ দেওয়া হয় বা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে বিদ্যুতের কাজ করানো হয় তাহলে সেই বিদ্যুৎ থেকে লাভ হতে পারে না, সেই বিদ্যুৎ লাভজনক হতে পারে না। আপনারা পর্ষদ থেকে নিগম করেছেন অর্থাৎ মদের বোতলটা পাল্টেছেন, কিন্তু মদ সেই একই রয়েছে। কারণ এই বিদ্যুৎ নিগম যা করতে চলেছে অর্থাৎ যে কাজ করতে চলেছে তাতে আমার যথেষ্ট সন্দেহ রয়েছে। কারণ যে কমিটি করেছেন সেই কমিটি গড়ার পিছনে রাজনৈতিক উদ্দেশ্য

আছে। বিরোধী পক্ষের কোনও সদস্যরা এ সম্বন্ধে কিছু জানতে পারে নি। আজকে শিল্পের অবস্থা অত্যন্ত শোচনীয়, তার প্রধান কারণ বিদ্যুৎ। নতুন কোনও শিল্প এলে তারা বিদ্যুতের জন্য আবেদন করলে তাদের দিনের পর দিন অপেক্ষা করতে হয় বিদ্যুৎ পাবার জন্য।

বিদ্যুৎ পাওয়ার জন্য আমাদের ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনে শিল্পপতি, ব্যবসায়ীরা দরখাস্ত করে দিনের পর দিন বসে থাকলেও তারা বিদ্যুতের সংযোগ পাচ্ছেন না। বিদ্যুৎ না পাওয়ার ফলে পশ্চিমবঙ্গে শিল্পপতিরা আসছেন না। স্যার, এই দপ্তরের দুর্নীতি এবং স্বজনপোষণ যদি বন্ধ না হয় তাহলে এটা কখনই লাভজনক হতে পারে না। গ্রামীণ বিদ্যুতের জন্য এম.এল.এ., এম.পি.-রা যে টাকা দিচ্ছেন সেই টাকা দিয়ে কোথায় বিদ্যুৎ যাচ্ছে? স্যার, আমরা দেখছি, যেখানে কন্‌জিউমার আছে সেখানে বিদ্যুতের লাইন টানা হচ্ছে না, বিদ্যুৎ যাচ্ছে সেইসব জায়গায় যেখানে শাসক দলের প্রভাব প্রতিপত্তি রয়েছে। ২৩ বছরে বামফ্রন্ট সরকার বিদ্যুৎ দপ্তরের এই হাল করেছেন। আমরা শুনছি দক্ষিণ ২৪ পরগণাতে নাকি একটি বিদ্যুতের চুল্লি হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব, দক্ষিণ ২৪ পরগণা হচ্ছে মূলত সুন্দরবন এলাকা। এই এলাকায় বিদ্যুৎ চুল্লি করার ব্যাপারে মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, চট করে সেখানে চুল্লি না করে সরকার ও বিরোধী পক্ষের সঙ্গে আগে আলোচনা করুন। আলোচনা না করে চট করে বসিয়ে দিলে একদিকে সুন্দরবনের সৌন্দর্য নষ্ট হওয়ার ও সুন্দরবনের বন্য প্রাণীদের ক্ষতি হওয়ার একটা আশঙ্কা থেকে যাচ্ছে। সুন্দরবন হচ্ছে পৃথিবীর মধ্যে অন্যতম একটি দ্রষ্টব্য স্থান, কাজেই সব দিক ভেবে চিন্তে এ ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া দরকার। স্যার, আমরা দেখি শাসক দলের সদস্যরা নির্বাচনের আগে অনেক প্রতিশ্রুতি দিলেও কার্যে সেইসব প্রতিশ্রুতি রূপায়িত করেন না। যেমন আমার ফলতা বিধানসভা কেন্দ্রে আমার আগে যিনি প্রতিনিধি ছিলেন তিনি প্রতিশ্রুতি দিয়েছিলেন নির্বাচনের সময় যে সেখানে চক কৃষ্ণরামপুর, শ্যামসুন্দরপুর, বেলেমাটি, রাজারামপুর প্রভৃতি জায়গায় বিদ্যুতের সংযোগ করে দেবেন। নির্বাচনের আগে সেখানে খুঁটি পুঁতে দিলেন কিন্তু বিদ্যুৎ এল না দীর্ঘ ১০ বছর অতিক্রান্ত হয়ে গেলেও। আমি এ নিয়ে এই বিধানসভাতে বহুবার বলেছি কিন্তু কোনও প্রতিকার হয় নি। দপ্তরের সঙ্গেও বহুবার যোগাযোগ করেছি কিন্তু কোনও ফল হয় নি। সেখানে খুঁটি পোঁতা আছে কিন্তু বিদ্যুৎবাহী তার সেখানে যায় নি, বিদ্যুৎও সেখানে যায় নি। বিদ্যুৎ নিয়ে যদি এইভাবে রাজনীতি করা হয় তাহলে কখনওই বিদ্যুৎটা লাভজনক হতে পারে না। এবারে আমি হুকিং, ট্যাপিং-এর কথায় আসছি। আমরা দেখেছি বিদ্যুৎ দপ্তরের কিছু অসাধু কর্মচারি এই হুকিং, ট্যাপিং-এর সঙ্গে যুক্ত থাকে। সেখানে শাসক দলের প্রচ্ছন্ন মদতে হুকিং, ট্যাপিং চলছে। নির্বাচনের মুখ চেয়ে ওরা এর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেন না, সব কিছু গোপন করে

চলেন। একদিকে বিদ্যুতের বেহাল অবস্থা অন্য দিকে আমরা দেখছি, বিদ্যুৎ নিয়ে এই বামফ্রন্ট সরকার দিনের পর দিন মানুষকে ধাপ্পা দিয়ে চলেছেন।

মাননীয় মন্ত্রী মহাশয় প্রায়ই বলেন যে বিদ্যুৎ নাকি বিহারে চালান দিচ্ছি, অমুক রাজ্যে দিচ্ছি, এই ধাপ্পাবাজী আর কতদিন চলবে। কাজেই এই ব্যর্থতা, এই ব্যর্থ সরকারের বাজেটকে সমর্থন করতে পারছি না, এর বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধিদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। আমরা যখন বিদ্যুতের মত একটা গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনা করছি তখন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে এবং কলকাতায় রানী রাসমণি রোডে বিদ্যুৎ কর্মচারিরা এবং ইঞ্জিনিয়াররা সভা সমিতি করছে, বিক্ষোভ জানাচ্ছে। এই বিক্ষোভ জানাচ্ছে এই কারণে যে আমাদের কেন্দ্রে যে বি.জে.পি. সরকার এবং তাদের জোট সরকার একটা নুতন বিদ্যুৎ নীতি প্রনয়ণ করেছেন, যার ফলে আমাদের দেশে যে সমস্ত গরিব কনজিউমার আছেন তারা অসুবিধায় পড়বেন। বে-সরকারিকরণ, বিশ্বব্যাঙ্ক এবং আন্তর্জাতিক মানিটারি ফান্ডের নির্দেশে তারা এই কাজ করছেন। একথা ঠিক যে বিদ্যুৎ একটা জাতীয় সমস্যা। আমরা পশ্চিমবাংলার মানুষ আমরা জানি এখনও দিল্লিতে লোডশেডিং হয়, এখনও মধ্যপ্রদেশের গ্রামাঞ্চলে লোডশেডিং হয়, একথা কংগ্রেসি বন্ধুরা অস্বীকার করতে পারবেন না, বিরোধী বন্ধুরা অস্বীকার করতে পারবেন না। আমরা জানি যখন গণি খান চৌধুরি বিদ্যুৎ মন্ত্রী ছিলেন তখন সিগারেটের প্যাকেটে নাম লিখে বিদ্যুৎ দপ্তরে লোক নিয়োগ হয়েছিল। তখন বিদ্যুৎ দপ্তরে যে ১৪ হাজার লোককে নিয়োগ করা হয়েছিল তার মাশুল এই সরকারকে দিতে হচ্ছে। তখন গণি খান চৌধুরি বিভিন্ন গ্রামীণ মৌজাকে বৈদ্যুতিকরণ হয়েছে বলে কাগজে-কলমে লিখে দিয়েছিলেন। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পরে বিদ্যুৎ দপ্তরে খোঁজ নিয়ে দেখা গেল যে কিছুই করা হয়নি। আমরা গ্রামাঞ্চলে দেখেছি যে অনেক খুঁটি পোঁতা হয়েছে কিন্তু সেখানে তারের কোনও সংযোগ হয়নি। এখন কথা হচ্ছে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরেও বিদ্যুৎ ঘাটতি ছিল আমরা চেষ্টা করছি বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করে যাতে সুষম বন্টনের মাধ্যমে গরিব জনসাধারণের ঘরে যাতে বিদ্যুৎ পৌছে দেওয়া যায়। তবে এটা হয়ত কোনও জায়গায় দ্রুত গতিতে হচ্ছে, আবার কোনও জায়গায় ঢিলেতালে হচ্ছে। আমি এই প্রসঙ্গে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। আমাদের অনেক সৎ কর্মচারি, অফিসার আছে যারা যোগ্যতার সঙ্গে কাজ করেন। কিন্তু একটা জিনিস আমরা

দেখছি যে, ডি.এম. যখন মিটিং ডাকেন সেই মিটিংয়ে জোনাল ম্যানেজার উপস্থিত হন না একজন অফিসারকে পাঠিয়ে দেন। সেই অফিসার কখনও বলেন যে ম্যানেজার নেই, আমি কি করব, তার সঙ্গে আলোচনা করে পরে জানাব। এমন কি পঞ্চায়েত অফিসে যদি মিটিং ডাকা হয় তাহলেও সেখানে অনেক অফিসার সময় মত উপস্থিত হন না। এটা একটা ত্রুটি বলে আমি মনে করি। সুতরাং বিদ্যুৎ দপ্তরের অফিসার হোন, জেনারেল ম্যানেজার হোন বা ইঞ্জিনিয়ার হোন, তারা নিজ নিজ দায়িত্বে সংশ্লিষ্ট থেকে কাজ করুন। তা না হলে কি করে কাজ হবে? আমরা দেখছি, ১৯৯৬-৯৭ সালে একটি পরিকল্পনা হল এম.পি. কোটার টাকায়, কিন্তু সেটা এখনও হল না। এরজন্য দায়ী কে? মেদিনীপুর শহরে বিদ্যুৎ দপ্তরের ৬টি অফিস রয়েছে। একজন ব্যক্তিকে যদি ঐ ৬টি দপ্তরে একদিনে ঘুরতে হয় তাহলে তার কাজের কি হবে? প্রথমে সাপ্লাই দপ্তরে যেতে হচ্ছে, সেখান থেকে জেলা পরিষদ অফিসে পাঠালেন, সেখান থেকে ভেট করিয়ে আর একটা দপ্তরে পাঠালেন। এইভাবে জায়গায় জায়গায় নক্ করতে হয়। তাই আমার মনে হয়, বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়ের অভাব রয়েছে। ভিজিলেন্স আই বলে ইংরাজিতে কথা আছে। এই ভিজিলেন্স আই পঞ্চায়েত কর্মকর্তাদের থাকতে পারে, কিন্তু এস.ই.বি. কর্মকর্তাদের সেটা নেই। তারজন্য তাদের ভিজিলেন্স আই-এর ব্যবস্থা করে সমন্বয়ের ব্যবস্থা করতে হবে। আমি বিদ্যুৎ মন্ত্রীকে আর একটা অনুরোধ করব। আজকে কেন্দ্রীয় সরকার বিদ্যুতের সাবসিডি প্রত্যাহার করে নিয়েছেন এগ্রিকালচারের উপর থেকে। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে সীমাবদ্ধ ক্ষমতায় ক্ষমতার বিকেন্দ্রীকরণের মাধ্যমে আমরা যারা প্রান্তিক চাষী এবং গরিব চাষী তাদের জন্য কিছু সাবসিডি আশা করতে পারি। কাজেই সেক্ষেত্রে ২৪০ কোটির জায়গায় যদি আমরা ৮৩৪ কোটি টাকায় তুলে দিই তাহলে সাধারণ মানুষের কষ্ট হবে। এটা ঠিক, কষ্ট অফ প্রডাকশন বেড়েছে, জমির ফলনও বেড়েছে। তারজন্য নিশ্চয়ই চাষীদের এক্ষেত্রে কিছু ত্যাগ স্বীকার করতে হবে। কিন্তু সেক্ষেত্রে একটা প্ল্যান আমাদের ঠিক করতে হবে। এখানে আমাদের আগে বছরে তিনবার করে মেনটেনেন্স হত; বর্ষার আগে একবার, পূজার আগে একবার এবং শীতকালে একবার। কিন্তু এখন দেখতে পাচ্ছি, সেই মেনটেনেন্সের ব্যাপারটা উঠে গেছে, সেটা হচ্ছে না। আমি জানি, বিদ্যুৎ কর্মচারিরা জীবনের ঝুঁকি নিয়ে কাজ করেন, অনেকে মারাও যান, কিন্তু এই মেনটেনেন্স প্রথা কেন উঠে যাবে? আমরা দেখি, দু'ঘন্টা বিদ্যুৎ থাকল, কিন্তু তারপর ১৫ মিনিট বা আধ ঘন্টার জন্য বিদ্যুৎ চলে গেল। এই যে অব্যবস্থা এটা হচ্ছে লাইন মেনটেনেন্স হচ্ছে না বলে। আজকে বামফ্রন্ট সরকার বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র করেছেন, তারা গ্রামীণ বিদ্যুৎ পর্ষদ করেছেন এবং গত বছর ১৫৭টি ব্যাকলগ মৌজাকে বিদ্যুতায়িত করেছেন। সুতরাং অগ্রগতি যে হচ্ছে সেটা অস্বীকার করা যাবে না। কংগ্রেস একচক্ষু হরিণ, তাই তারা কিছু দেখতে পাচ্ছেন না। তাই দুই চক্ষু দিয়ে দেখবার চেষ্টা করুন। এই বলে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[3-40 - 3-50 p.m.]

**Shri Narbahadur Chhetri** : Hon'ble Deputy Speaker, Sir, I oppose the budgetary demand of Hon'ble Power Minister. I would like to say something about the power department. Sir, so far, I have been highlighting the importance of hydel power project in our state for the last three or four years.

But the Power Department of our State did not pay any heed to the urgency of starting any hydel projects in our State. Most of the power projects of our State is Thermal. The cost of generating power through thermal power projects is enormously high. The Hon'ble Power Minister has given a list of new power projects which are much talked Bakreswar besides Gouripur and Balagarh power projects. All the three power projects are unfortunately thermal. The Rammam Hydel Project in Darjeeling which was commissioned during 1992-93 was a hydel Power Project. But, unfortunately, the first, third and the fourth phases of Rammam are yet to be started. Only the second phase has been completed and this single hydel project is giving a net profit of forty crores of rupees to the coffers of our State Power Department. This is an ample example how the Hydel Projects can earn profit and the cost of operation can be brought down. Sir, due to ever increasing cost of fuel, cost of power per unit generated through thermal power projects is bound to be increased day by day. Sir, I would like to say something about the State Electridity Boadr which is the premier agency of our power department. The State Electricity Board of our State is presently incurring a loss of rupees 717 crores per year as per the statement given by the Hon'ble Minister. This loss is due to the power theft and huge number of surplus staff in the SEB. Presently, there are thirtysix thousand employees in SEB out of which around ten thousand surplus staff is presently employed in SEB. Sometimes the SEB find it very difficult to pay the salary of these staffs. Besides, rampant corruption is evident in the SEB. In the districts wherever SEB office is there, the

staff openly demand money for a power connection which is most unfortunate and I have never heard anything about actions or punishment taken by the SEB or the Power Department against those erring employees.

I urge upon the Hon'ble Minister to cite some example in his reply to the debate if any SEB officials case have been refered to vigilence Commission of the state for alleged involvement in corruption cases. Sir, besides this, I would like to highlight a few specific cases of my hill areas before the Honble Minister and I urge upon him to take action so that remedial steps are taken and peoples confidence are reposed on Power Department or for that purpose of SEB. Sir, Rammam Hydal Project about which I have already said is yet to take the rural electrification surrounding the project sites. Santaldih has already electrified the surrounding villeges of its project site. Kolaghat Power Project has already electrified surrounding villeges. But even after around ten years the Rammam Project is yet to take steps or sanction fund for the prupose of electrification of surrounding villeges. I would like to make it cristal clear here that people who live in the periphery of Rammam Hydal Project are fed up of submitting memorandum, meeting officials and demanding electrification in their hamlets and villeges. They have made it very clear I had just a meeting few days ago with them They made it very clear to me that if funds are not sanctioned for electrification of their hamlets by Rammam Hydal Project authority within a few months they will come in the open and start agitation, making it difficult almost impossible to Rammam authority to generate power in their project. So, I urge upon the Minister to look into this demands and immediately sanction money for the electrification of hamlets or villeges surrounding Rammam Hydal Project.

Another specific issue I would like to put forward before the Hon'ble Minister that Little Rangeet Hydal Project which was commissioned as early 1964 is yet to pay compensation to the poor farmers

whose land have acquired by the project as early in 1958-59. I just got a list of 72 farmers, out of them only 11 have got compensation and that was too meagre. These two examples show that how SEB or for that matter Power Department, Government of West Bengal is treating hill people. Even after 40 years of commissioning of power project not to geting compensation from the Power Department, is a most unfortunate one, not only unfortunate one it is condemnable of SEB. The only silver lining in the working of Power Department in our state right now is the constitution of Rural Electrification Development Corporation.

I hope this Rural Electrification Development Corporation will look into the requirements of the rural people and do justice to them. With these words I conclude.

[3-50 – 4-00 p.m.]

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী যে ব্যয় বরাদ্দের বাজেট উপস্থাপিত করেছেন আমি সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করছি এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা এখানে রাখছি। আমাদের বিরোধী পক্ষের সদস্য মাননীয় পঙ্কজ বাবু আলোচনা প্রসঙ্গে তিনি আমাদের রাজ্যের সঙ্গে অন্যান্য রাজ্যের যথা কর্ণাটক, মহারাষ্ট্র এবং অন্ধ্রপ্রদেশের কথা টেনে নিয়ে এসেছেন। না, আমরা তার দৃষ্টান্ত করতে চাই না। আমাদের গোটা ভারতবর্ষে ৪৩ কোটি গরিব মানুষকে বিদ্যুৎ পৌঁছে দিতে গেলে আমাদের শিল্প, কারখানা ইত্যাদির উন্নতি করতে হবে। এবং সেখানে সরকারের প্রচেষ্টা সেইভাবে থাকা দরকার যাতে বেশি করে বিদ্যুৎ উৎপাদন হয় এবং বন্টন হওয়া দরকার। আমাদের পশ্চিমবঙ্গ সরকার সেইভাবে কাজ করে চলেছেন। আমরা লক্ষ্য করছি যে, কর্ণাটক এবং অন্ধ্রপ্রদেশে সেখানে সরকারের নিয়ম নীতিকে পরিবর্তন করে কেন্দ্রীয় সরকার এই বিদ্যুৎ পর্ষদ বিষয়টিকেই তুলে দিতে চাইছেন। এবং বিদেশিদের হাতে এটা ইন্ট্রোডিউজ করতে চাইছেন। তার ফলে সেখানে বিদ্যুতের দাম দারুণ ভাবে বেড়ে যাচ্ছে। অন্ধ্রপ্রদেশে বিদ্যুতের দাম ৭ টাকা প্রায় ইউনিট প্রতি হয়ে যাচ্ছে। সেখানে মহারাষ্ট্রেও সেই হিসাব, ৪.৮০ পয়সা হয়ে যাচ্ছে। তার সঙ্গে সঙ্গে অনেক খরচ-খরচা যদি ধরা যায় তাহলে পরে কমপক্ষে ৮ টাকা করে বিদ্যুৎ কিনতে সেখানে সরকারকে এবং জনগণকে বাধ্য করানো হচ্ছে। মহারাষ্ট্রে কংগ্রেস যখন বিধানসভায় ছিল তখন এনরণ কোম্পানির হাতে দাভল বিদ্যুৎ কেন্দ্রটিকে তুলে দেবার সিদ্ধান্ত নিয়েছিলেন। তখন বি.জে.পি. বন্ধুরা প্রচন্ডভাবে বিরোধিতা করেছিলেন।

তারপরে কংগ্রেস বিতাড়িত হয়ে যাবার পরে যখন বি.জে.পি. নেতৃত্বে আসেন, তখন আবার দাভল বিদ্যুৎ কেন্দ্রটিকে এনরণের হাতে তুলে দেবার অনুমোদন দেন। তার থেকে যে অবস্থার সৃষ্টি হয়েছে তার ফল সবাইকে ভোগ করতে হচ্ছে। সেই জিনিস আমরা পশ্চিমবঙ্গে কায়েম করতে চাই না। আপনারা জানেন কেনদ্রীয় সরকার এখানে নতুন ভাবে বিদ্যুতের ক্ষেত্রে আক্রমণ নিয়ে আসার জন্যে নতুন ভাবে বিল নিয়ে এসেছেন। ইতি মধ্যেই শুনে থাকবেন কেন্দ্রীয় সরকার এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় এবং যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার ভিত্তিতে চলছে এবং তার ফলে রাজ্যগুলোর যে নিজস্ব এক্তিয়ার এবং কর্মসূচি আছে, সেই কর্মসূচি গ্রহণ করা হল। বিদ্যুৎ দপ্তর তার মধ্যে অন্যতম। সেখানে এই বিদ্যুৎটাকেই কেন্দ্রীয় সরকার নিজের হাতে তুলে নেবার জন্য বিল নিয়ে আসছেন। আপনি নিশ্চয় শুনেছেন এবং জানেন কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রকের নেতৃত্বে আইনগত ভাবে কেন্দ্রীয় সরকারের বিদ্যুৎ মন্ত্রী জাতীয় ফলিত অর্থনীতির এবং গবেষণা সংস্থার হাতে বিদ্যুৎ বিল ২০০০ এর খসড়া তৈরি করতে দিয়েছেন। এর উদ্দেশ্য হল যে, বে-সরকারি পুঁজিকে বেশি করে আনয়ন করা। সেই কারণে বিদ্যুৎ ব্যবস্থাটাকে কেন্দ্র নিজের হাতে নিতে চাইছে। বিদেশি পুঁজিকে নিয়ে এসে নীরবে বে-সরকারিদের হাতে তুলে দেবার একটা চক্রান্ত করছেন। আমরা এর তীব্র বিরোধিতা করছি এবং বিদ্যুৎ শিল্পের সঙ্গে যে সমস্ত সুচেতনা সম্পন্ন কর্মচারি বন্ধুরা আছেন তারাও এই বিলের বিরোধিতা করছেন।

অন্যান্য সাধারণ নাগরিক বন্ধু যারা আছেন তারাও এই বিলের তীব্র ভাবে বিরোধিতা করে রাস্তায় নামতে চলেছেন। স্বাভাবিক ভাবে কেন্দ্রের এই বিলের জন্য আমরা ভীষণ ভাবে ক্ষতিগ্রস্থ হব। বিগত ১৯৭৭ সালের পর থেকে বিদ্যুৎ ক্ষেত্রকে নূতন করে গড়ে তোলার চেষ্টা হচ্ছে। আপনারা সেই সময় যে অবস্থা করেছিলেন, তাতে পরবর্তী কালে দেখা গেল লোডশেডিং এর কাপড় বেরিয়ে এসেছে। আপনাদের এসব মনে নেই। সেই জায়গা থেকে বিদ্যুৎ উৎপাদন ও বন্টন সুষ্ঠু ভাবে যাতে করা যায় তার জন্য একটার পর একটা কর্মসূচি আমাদের এখানে পশ্চিমবঙ্গ সরকার তা গড়ে তোলার চেষ্টা করেছেন। সেই কারণে আমরা দেখতে পাচ্ছি, এখানে ১১,১১৩ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছে। বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে তাপ বিদ্যুৎ নয়, জল বিদ্যুৎ কেন্দ্র সহ অন্যান্য সৌর শক্তি থেকে বিদ্যুৎ উৎপাদন, জঞ্জাল থেকে বিদ্যুৎ উৎপাদন, বর্জ পদার্থ থেকে বিদ্যুৎ উৎপাদন এর ক্ষেত্রে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছেন। আমি সেই সঙ্গে সঙ্গে বিদ্যুৎ মন্ত্রী ও পশ্চিমবঙ্গ সরকারকে আবেদন করি, যেহেতু ভীষণ ভাবে বিদ্যুৎ এর চাহিদা বেড়েছে, সেটা কৃষির ক্ষেত্রে হোক, শিল্প ক্ষেত্রে হোক, পড়াশুনার ক্ষেত্রে হোক, সমস্ত ক্ষেত্রে বিদ্যুৎ ভীষণ ভাবে প্রয়োজন হয়ে পড়েছে। কিন্তু তা সত্ত্বেও সৌর শক্তি থেকে যে বিদ্যুৎ উৎপাদন হবে তা থেকে বিদ্যুৎ এর চাহিদা মেটান যাবে না। তাই স্বাভাবিকভাবে

পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র করা যায় কিনা তার জন্য বিজ্ঞানী ও বিশেষজ্ঞদের নিয়ে আলোচনা করা দরকার, তার সঙ্গে বলব পরিবেশ দূষণ যাতে না হয় সেইদিকেও সতর্ক দৃষ্টি রাখা দরকার। এই দিকে সতর্ক দৃষ্টি রেখে পারমানবিক বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলা যায় কিনা সেই দিকে আশা করি আপনারা সচেষ্ট হবেন। বিদ্যুৎ বন্টনের জন্য ডব্লু.বি.এস.ই.বি. আছে তার সঙ্গে সঙ্গে গ্রামাঞ্চলে যে গ্রামীণ বিদ্যুতিকরণ শক্তি উন্নয়ন নিগম তৈরি হয়েছে যাতে করে বিদ্যুৎকে একেবারে গ্রাম স্তর পর্যন্ত সাধারণ মানুষের স্তর পর্যন্ত নিয়ে যাওয়া যায় তার জন্য একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। তার জন্য যে টাকা ধরা হয়েছে, এই টাকা যাতে সুষ্ঠ ভাবে ব্যবহার করা যায়, তাছাড়া এম.পি. ফান্ড থেকে অন্যান্য ফান্ড থেকে যে সমস্ত টাকাগুলি আসে এবং দপ্তরে যাচ্ছে, এই টাকাগুলি যাতে দপ্তরের সঙ্গে যোগাযোগ করে বিদ্যুৎ এর জন্য খরচ খরচা করা যায় তার জন্য পরিকাঠামো সুষ্ঠ ভাবে গড়ে তুলতে হবে। স্বাভাবিক ভাবে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গ সরকার যে সমস্ত কর্মসূচি উৎপাদন ক্ষেত্রে, বন্টন ক্ষেত্রে গ্রহণ করেছে তা নিসন্দেহে প্রশংসার দাবি রাখে। সেই কারণে আপনারা জানেন উৎপাদনও বন্টন ব্যবস্থাকে ভাল জায়গায় নিয়ে আসার জন্য কৃষি উৎপাদন ক্ষেত্রে আমরা প্রথম জায়গায় অবস্থান করছি, তেমনি ভাবে ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে ভাল জায়গায় অবস্থান করছি। কিন্তু বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে আমাদের সতর্ক হতে হবে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র যেমন অন্যান্য রাজ্যের ক্ষেত্রে ঈর্ষার কারণ হয়েছে, তেমনি ভাবে বলাগড়, গৌরীপুরও একদিন ঈর্ষার কারণ হবে। বহু টাকা খরচ করে সাগরদীঘি তাপ বিদ্যুৎ কেন্দ্রের প্রস্তাব পাঠান হয়েছে, সেই সাগরদীঘি তাপ বিদ্যুৎ কেন্দ্রের কি অবস্থায় আছে, আপনি নিশ্চয় তা জানাবেন আপনার জবাবী ভাষণের মধ্যে। আমি সব শেষে বলতে চাই, বিদ্যুৎ চুরি বন্ধ করার জন্য উপযুক্ত পরিকাঠামো গড়ে তুলতে হবে। হুকিং, ট্রাপিং বন্ধ করতে না পারলে ভাল জায়গায় আমরা যেতে পারব না। আমি এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 – 4-10 p.m.]

**শ্রী শেখ দৌলত আলি** ঃ মিঃ চেয়ারম্যান স্যার, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী ৬৯, ৭২ এবং ৮৩ নম্বর দাবির অধীনে যে ব্যয় মঞ্জুরি চেয়েছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাট মোশনগুলিকে সমর্থন করছি। আমি ভেবেছিলাম নিন্দাবাদের নিন্দাবনে গান গাইব না, কিন্তু এত মিথ্যা কথা তারা হাউসে বললেন, তার জন্য কিছুটা আমাকে বলতে হচ্ছে। তারা বলছেন ১৯৭৭ সালের পরে দেশকে একেবারে দারুণ অবস্থায় নিয়ে গেছেন। আমি বলি তারা নিদারুন অবস্থায় নিয়ে গেছেন। কংগ্রেস আমলে প্রতিটি জায়গায় বিদ্যুৎ পৌছে দেওয়ার জন্য যেসব পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল

১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সেগুলিকে পুর্নবীকরণের চেষ্টা করা হয়েছে। আপনারা সব চোরগুলিকে ছেড়ে দিয়েছেন তারা তারগুলি কেটে নিয়েছে, এই চোর, ডাকাতগুলো হচ্ছে আপনাদের দলের লোক। আপনারা গনি সাহেবের কথা মুখে আনলেন, আপনাদের ধৃষ্ঠতা আমি বলব না, কিন্তু আপনাদের লজ্জা পাওয়া উচিত ছিল। ডঃ শঙ্কর সেনকে আমরা পাচ্ছি না, ঐ ভদ্রলোককে দিয়ে আপনারা যদি বিচার করতেন তাহলে আজকে কংগ্রেসের দিনের সাথে এমনি করে আপনারা সমালোচনা করতে পারতেন না। আজকে মন্ত্রী মহাশয় তার বিবৃতিতে বলেছেন কেন্দ্র-রাজ্য বে-সরকারি ক্ষেত্রে পরিচালিত সব উৎপাদন কেন্দ্র উৎপাদন ক্ষমতা ১৯৯৮-১৯৯৯ সালে ছিল ৬,৬৫২, ১৯৯৯-২০০০ সালে সেটা ৬,৮৮৭ হয়েছে। একটা লং ইয়ার, একটা বাঁধা অতিক্রম করে কত মেগাওয়াট উপহার দিতে পারলাম? পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ ১৯৯৮-১৯৯৯ সালে ২,৬৫৭ মেগাওয়াট ইউনিট তৈরি হয়েছে, আপ টু নভেম্বর, ১৯৯৯ পর্যন্ত ২,৬৭৮ ইউনিট হয়েছে, কত বাড়তি হয়েছে? ২১ বেড়েছে, সময় কত একটা লং ইয়ার। আপনারা কি কৃতিত্ব দাবি করতে পারেন? আপনারা জানেন এই বিদ্যুৎ হচ্ছে আমাদের জাতির আদর্শ, মায়ের পেট থেকে ভূমিষ্ঠ হওয়ার পর থেকে মৃত্যু পর্যন্ত সর্বক্ষেত্রে বিদ্যুৎ দরকার। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম ১৯৯৮-১৯৯৯ সালে ৪,৪৬০ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করলেন, ১৯৯৯-২০০০ সালের আপ টু নভেম্বর পর্যন্ত সেটা ৪০০ গিয়ে দাঁড়াল। তাহলে আপনারাই বলুন এগোচ্ছে না পিচোচ্ছে?

বিদ্যুৎ উৎপাদন—ডোমেস্টিক, কমার্শিয়াল, ইন্ডাস্ট্রিয়াল—এই তিনটি খাতে—ছোট, বড়, মাঝারিতে। ডোমোস্টিকে আপনার যা হাল, আপনি জানেন লো ভোল্টেজের জন্য ছেলে-মেয়েরা পড়াশোনা করতে পারে না। লো ভোল্টেজের জন্য অনেক সময় ডেডবডিও পোড়াতে কষ্ট হয়। গ্রাম বাংলার গ্রাহক পরিষেবা বলছেন। ডি.পি.এস.সি. ১৯৯৭-১৯৯৮ সালে উৎপাদন করেছে ২২৫০ মিলিয়ন ইউনিট। আর ১৯৯৯-২০০০ সালে কত হয়েছে? ২১৯ মিলিয়ন ইউনিট। আপনার তথ্য থেকেই বলতে চাই, পশ্চিমবাংলার বিদ্যুৎ দপ্তরকে কোথায় নিয়ে যাচ্ছেন। মাস ভিত্তিক যদি দেখেন, আপনার তথ্য অনুযায়ী—১৯৯৯ সালের জানুয়ারি মাসে ১.১৯৮ মিলিয়ন ইউনিট। আর নভেম্বরে ১.৪৪১ ইউনিট। অর্থাৎ .২৪৩-এ রান করেছে বছরে। কি ধরনের গতি চিন্তা করুন। গ্রাম বাংলায় বহু মানুষ গ্রাহক হতে চেয়ে টাকা জমা দিচ্ছেন, অথচ তাদের খুবই হয়রানি হচ্ছে। গ্রাহক সংখ্যা—১৯৯৮-১৯৯৯ সালে ৪৫,৯৬,৩০৯, আর ১৯৯৯-২০০০ সালে ৪৭,৬৬,৩৪০। মাত্র দেড় লক্ষ বেড়েছে। আপনারা ডিপার্টমেন্টের দুর্নীতিগ্রস্থ অবস্থার জন্য আরও অনেক মানুষ গ্রাম বাংলায় গ্রাহক হতে চেয়েও হতে পারছেন না, তাদের বিদ্যুৎ দিতে পারছেন না। সংখ্যাটা যে ভাবে বাড়া উচিত ছিল সেই ভাবে বাড়ে নি। বৈদ্যুতিকরণ কত বেড়েছে? ১৯৯৮-১৯৯৯-তে ২৯,৪০২ টি মৌজা নিয়েছিলেন আপনি। ১৯৯৯-এর অক্টোবর, নভেম্বর

পর্যন্ত—২৯,৫৩৪। কত বেড়েছে? ১৩২ টি মৌজা। তাহলে ভাবুন গ্রাম বাংলায় কত সেবা করেছেন। সৌর শক্তি আপনার ডিপার্টমেন্টে আছে। সেই যে শুনে আসছি সাগরদ্বীপে ৫ টি গ্রাম সৌর শক্তিতে আলোকিত হয়েছে, আর কার্শিয়াং-এ অতি ক্ষুদ্র জল প্রকল্পের মাধ্যমে একটি। আজ পর্যন্ত সার্বিক ভাবে কোনও চেষ্টা হচ্ছে না। আপনি এর উত্তর দেবেন। আপনারা নিজেদের বলছেন গরিবের সরকার, তফসিলি জাতি, উপজাতিদের সরকার, আর তাদের জন্য মাত্র ৩৩ টি মৌজা আর কুটির জ্যোতিতে ৫ টি মৌজা করেছেন। তপন বাবু ঐসব জায়গায় জ্বলে উঠতেন, তাহলে আর ইলেক্ট্রিসিটির দরকার হত না। তাদের জন্য যে চেষ্টা করছেন তার সামান্যতম নমুনা আপনার বাজেট বরাদ্দে দেখলাম না। কোথায় হয়েছে শুনলে অবাক হয়ে যাবেন। আমাদের পশ্চিমবাংলায় ১৮ টি জেলা। এর মধ্যে হুগলি জেলায় ২,৪৪১ টি পরিবার উপকৃত হয়েছে, আর মুর্শিদাবাদে হয়েছে ৬১৯ টি পরিবার। বাকি ১৬ টি জেলার বিশেষ করে তফসিলি জাতি, উপজাতিদের কেউ উপকৃত হল না।

আপনি নির্মিয়মান বিদ্যুৎ প্রকল্পের কাজে অগ্রগতি হয়েছে বলে দাবি করেছেন। সেখানে জাপানের ও.ই.সি.এফ.-এর আর্থিক সাহায্য না থাকলে এগোতে পারবেন না। আর অনেক সময় শাসক দলের কংগ্রেস আমলে যা তৈরি হয়েছিল তাকে নিয়ে ঢাকঢোল বাজাচ্ছেন, তাকে নিয়ে অনেক নাচগান করেছেন। আর আপনারা জাপানী কোলাবোরেশন চাচ্ছেন, তার কাজকর্ম ততখানি এগোচ্ছে না। তার পত্র বিবরণ আমরা পাই নি। নতুন প্রকল্পগুলির অবস্থা খুবই খারাপ। অনেকেই বলেছেন অনেক কথা। আজকে গৌরীপুর তাপ বিদ্যুৎ প্রকল্প কারিগরি অর্থনৈতিক ছাড়পত্র পেয়েছেন। আর্থিক সহায়তার ব্যবস্থা হয়নি। রাজ্য বিদ্যুৎ পর্যদের সঙ্গে এর এখনও ক্রয় বিক্রয় চুক্তি হয়নি। বক্রেশ্বরে চুক্তি সমাধানের কাজ চলছে। অথচ আপনারা বক্রেশ্বর নিয়ে নাচানাচি করছেন। এখনও ক্রয় বিক্রয় চুক্তি সম্পন্ন করতে পারলেন না। বলাগড় তাপ বিদ্যুৎ কেন্দ্রের এখনও আর্থিক সহায়তা মেলে নি। কিসের ভরসায় পশ্চিমবঙ্গ চালাচ্ছেন? পশ্চিমবঙ্গ বিদ্যুৎ নিগম সেখানে বিদ্যুতায়ণ করবেন, বিদ্যুৎ কর্পোরেশন করবেন। আপনারা বলছেন ৫০০-৮০০ মৌজায় নবীকরণ করবেন। ১২০০ পাম্প সেটে বিদ্যুৎ দেওয়ার পরিকল্পনা করছেন। হবে কি? কিন্তু এর আগে যেগুলি ছিল, তাদের সম্পর্কে আপনার দপ্তর একটা উল্লেখযোগ্য ভূমিকা নিতে পারল না। আপনারা পুরাতন কেন্দ্রগুলির আধুনিকীকরণের জন্য পাওয়ার ফিনান্স কর্পোরেশনের সাহায্য নিয়েছেন? আজকে ডি.পি.এল. ব্যান্ডেল এগোতে পারছে না। আজকে ১৯৯৮-১৯৯৯ সালে ডি.পি.এল.-এ লোকসান গিয়েছে ৭৭.৬ কোটি টাকা। আর রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৭১৭ কোটি টাকা লসে রান করছে। আপনার দপ্তর এত টাকা লসে রান করে কি করে পশ্চিমবঙ্গের মানুষকে ভরসা দিতে পারবেন। আপনারা কিভাবে বিদ্যুতের ক্ষেত্রে পুনর্গঠন করতে পারবেন? বিদ্যুতের ক্ষেত্রে আপনারা গ্রামীণ শক্তি

উন্নয়ন নিগমের কাজে হাত দিয়েছেন। কিন্তু কি করতে পেরেছেন? আজকে তাই আমি এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ৬৯, ৭২, ৮২ নাম্বার ডিম্যান্ডের উপর যে বাজেট, পেশ করেছেন, তার সমর্থনে কয়েকটি কথা বলছি। আজকে ভারতের অবস্থা কি? আজকে ভারতের সব কিছুই বহুজাতিক সংস্থার হাতে যখন চলে যাচ্ছে, তখন আমরা আমাদের সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে কাজ করে যাচ্ছি। আমরা অনেক উন্নয়নের দাবি রাখি নিশ্চয় সমালোচনা আছে, কিন্তু বহু ক্ষেত্রেই আমরা কৃতিত্বের দাবি রাখি। আগে বিদ্যুতের কি অবস্থা ছিল, আজকে সেই অবস্থা থেকে আমরা অনেক উন্নতি করেছি এবং আমরা জয়যাত্রাকে অব্যাহত রেখেছি। তাই আজকে শুধু মন্ত্রী নন, তাঁর সাথে বিদ্যুৎ দপ্তরের কর্মী—ওপর থেকে নিচ পর্যন্ত যারা কাজ করেন, তারা নিষ্ঠার সঙ্গে কাজ করছেন বলেই আমাদের সার্থকতা এসেছে। আগের সমস্ত কিছু আইন বাতিল করে নতুন বিদ্যুৎ আইন চালু করতে চলেছেন কেন্দ্র। এই রকম ঘটনা আগে ঘটতে দেখিনি। বিদ্যুৎ পর্ষদকে তুলে দিয়ে ব্যক্তিগত মালিকানার হাতে বিদ্যুৎ শিল্প দেওয়ার চেষ্টা চলছে। আমরা এর বিরোধিতা করছি। বিদ্যুৎ শিল্পে সীমাহীন নৈরাজ্যের অবস্থা সৃষ্টি করতে চলেছে কেন্দ্রীয় সরকার। কেন্দ্রের এই সর্বনাশা বিদ্যুৎ বিলের বিরুদ্ধে আজ বিদ্যুতের কর্মীরা আন্দোলনে নামতে বাধ্য হচ্ছেন। এই হচ্ছে বিদ্যুতের অবস্থা। এখানেই আমাদের সাফল্য। আগে তো কোনও দিন সেইভাবে নি যে সৌর বিদ্যুৎ চালু করা যাবে। বর্জ পদার্থ থেকে বিদ্যুৎ চালু করা যাবে। যে সুযোগ পাওয়া যাচ্ছে আমরা সে সুযোগের সদ্ব্যবহার করছি। তাপ বিদ্যুৎ প্রকল্প যেমন চলছে চলুক তার সঙ্গে এই সৌর বিদ্যুৎ, বায়ু চালিত বিদ্যুৎ এর দিকে আমাদের আরও নজর দিতে হবে। প্রত্যন্ত গ্রামাঞ্চলে যেখানে বিদ্যুৎ পৌঁছতে পারবে না সেখানে বায়ু চালিত বিদ্যুৎ, সৌর বিদ্যুৎ এর যে পরিষেবা সেটা পৌঁছে দিতে হবে এবং সে চেষ্টাও চলছে। জল বিদ্যুৎ এবং সৌর বিদ্যুৎ যেখানে কোনও পরিবেশ দূষণ নেই। এই পরিবেশের মধ্যে থেকে কোনও পরিবেশ দূষণ না ঘটিয়ে যদি পরমানু বিদ্যুৎকে কাজে লাগাতে পারি সেটা আমাদের করতে হবে। সমস্যা আছে। সমাধানের পথ আমরা তৈরি করছি। সম্ভাবনা দেখা দিয়েছে। এটা বাস্তবে রূপায়িত হচ্ছে। রাজ্যের সমস্ত হাসপাতালগুলোকে যদি সৌর বিদ্যুৎ দেওয়া যায় সেকথা মন্ত্রী মহাশয়কে ভাবতে অনুরোধ করছি। কিছু জায়গায় দেওয়া হয় বলে শুনেছি। সমস্ত হাসপাতালগুলোকে যদি দেওয়া যায় তাহলে জল গরম করা, অপারেশন করার সময়েও ওই বিদ্যুৎ থাকবে। কোলাঘাট তাপ বিদ্যুৎ মেদিনীপুর জেলা তথা সারা ভারতবর্ষের

ক্ষেত্রে একটা গৌরবোজ্জ্বল দৃষ্টান্ত। মেদিনীপুরবাসী চাইছে যে কোলাঘাট তাপ বিদ্যুৎ থেকে তারা যেন সরাসরি বিদ্যুৎ পায়। স্কুল কলেজে যে বিদ্যুৎ দেওয়া হয় শুনেছি সেগুলো বাণিজ্যিক ভিত্তিতে দেওয়া হয় সেটা না করে সেই সব ক্ষেত্রে ডোমেস্টিকে আপনারা যা নেন সেই প্রথা যদি চালু করেন তাহলে ভাল হয়। কোলাঘাট তাপ বিদ্যুৎ কেন্দ্র নিশ্চয়ই মানুষের উপকার করছে কিন্তু কোলাঘাটের আশেপাশে যে ফুল চাষ হয়, সেখানকার মানুষ অভিযোগ করছে যে কোলাঘাটের ছাইতে তাদের ফুল এবং পান নষ্ট হচ্ছে। কি ভাবে এটাকে সংশোধন করা যায়, রূপনারায়ণের জল যেন দূষিত না হয়। এ ব্যাপারে আপনি কি চিন্তা ভাবনা করছেন নিশ্চয়ই বলবেন। আমরা দেখতে পাই যে সাব ডিভিশন আছে কিন্তু মেন্টিন্যান্স সাব ডিভিশন আরও তৈরি করতে হবে। যেমন ধরুন আমার বিধানসভা নরঘাট বিধানসভা কিন্তু সেটা কন্ট্রোল করে তমলুক তাই চন্ডীপুরে একটা মেন্টিন্যান্স সাব ডিভিশন করা হোক। বিদ্যুতের ক্ষেত্রে কম্পিউটার পরিষেবা করতে হবে। আপনি যদি চান জানতে পারবেন কোথায় কতক্ষণ, কত ঘন্টা লোডশেডিং হচ্ছে এইগুলো ব্যবস্থা করুন। মেদিনীপুর জেলা এখনও বিদ্যুতের ক্ষেত্রে পিছিয়ে আছে। আজকে রুরাল এনার্জি বোর্ড গঠিত হয়েছে। মাধ্যমিক, উচ্চমাধ্যমিক পরীক্ষার সময়ে যাতে বিদ্যুৎ সর্টেজ না হয়। উৎপাদন এবং ডিস্ট্রিবিউশন সমান তালে হয় এটা দেখতে হবে। লেফট আউট যে মৌজাগুলো আছে তাদের অগ্রাধিকার দিতে হবে। আর হুকিং ট্যাপিং না বন্ধ করলে বিদ্যুৎ কোনও দিনই ঠিক হবে না। রেল পরিবহনে আমাদের রাজ্যের বিদ্যুৎ কত খরচ হয় এবং চাহিদা কত? এর বর্তমান অবস্থা কি এটা যদি বলেন তাহলে ভাল হয়। আরেকটা কথা বিদ্যুৎ দপ্তরে কর্মরত অবস্থায় যাঁরা মারা গেছেন সেই সব পদে যাঁরা কর্মপ্রার্থী তাদের বিষয়টাও যদি দেখেন তাহলে ভাল হয়। সর্বোপরি এই বাজেটকে পূর্ণ সমর্থন করে এবং এই দপ্তরের পরিপূর্ণ সাফল্য কামনা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী বিল্পব রায়চৌধুরি ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, সব দপ্তরেই কিছু সাফল্য এবং কিছু ব্যর্থতা আছে, তেমনি এই দপ্তরেও কিছু সাফল্য এবং ব্যর্থতা আছে। আমি প্রথমে সাফল্য-এর কথা বলে শুরু করছি। আমি বিদ্যুৎ মন্ত্রী এবং বিদ্যুৎ দপ্তরকে ধন্যবাদ জানাব যে ভারতবর্ষে প্রথম নন-কনভেনশনাল সোর্স অফ এনার্জির ক্ষেত্রে একটা অসাধারণ সাফল্য এসেছে। আমি খুশি যে সৌর কুকার, ফটো-ফেলটিক সিস্টেম, ছোট জল বিদ্যুৎ প্রকল্প এই সব ক্ষেত্রে যে উদ্যোগ নিয়েছেন সেটা সারা ভারতবর্ষের মানুষের দৃষ্টি আকর্ষণ করেছে। দুর্গাদুয়ানীতে জোয়ার-ভাটা প্রকল্প আমি জানি না এটা যদি সাফল্য লাভ করে তাহলে হয়ত বা আগামী দিনে সারা ভারতবর্ষের মানুষের কাছে এটা একটা

দৃষ্টান্ত হয়ে যাবে। আমি মন্ত্রী এবং সংশ্লিষ্ট দপ্তরকে ধন্যবাদ দেব তাঁরা এই রকম একটা নতুন উদ্যোগ নিয়েছেন এবং সমস্ত মানুষের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমি মন্ত্রীকে বলব সাড়ে চারশো কোটি টাকা যে দপ্তরের বাজেট তাতে এ পর্যন্ত ৩ কোটি টাকা বরাদ্দ করেছেন। তাঁর কৃপণ হাত সঙ্কুচিত না হয়ে প্রসারিত হোক, সৌর শক্তি চালিত যে সব জিনিসপত্র সেগুলি আরও সুলভে যাতে মানুষ কিনতে পারে তার জন্য আপনি সাবসিডি বাড়িয়ে দিন, তাহলে মানুষ আরও কেনা বাড়িয়ে দেবে এবং একটু বেশি ব্যবহারের পর এটা যদি কমিয়ে দেন তাহলে এটার কেনা আর কমবে না। আমার মনে হয় এটা মানুষের দৃষ্টি আকর্ষণ করার ক্ষেত্রে একটা নতুন দিক হবে। মানুষ নতুন করে কিছু পেতে চায় তাই এটা আমাদের কাছে একটা উল্লেখযোগ্য। আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে তার পা আটকে গেছে চোরাবালিতে, তিনি অনেক কাল আগের আমাদের দাদুর আমলের কয়লা পুড়িয়ে বিদ্যুৎ সেই মানসিকতায় দাঁড়িয়ে আছেন, এখনও অ্যাটমিক পাওয়ার প্ল্যান্টের কথা ভাবতে পারছেন না। এটা নিয়ে অনেক তত্ত্বমূলক কথাবার্তা শুনলাম, শুনতে ভাল লাগে, কিন্তু যে বন্ধু বলছিলেন চের্নোবিলের কথা, আমি বলব চের্নোবিল কিন্তু বারে বারে হয় না। পৃথিবীতে অসংখ্য অ্যাটমিক পাওয়ার প্ল্যান্ট তৈরি হচ্ছে এবং পৃথিবীর নানা দেশ অ্যাটমিক পাওয়ার প্ল্যান্টের নতুন নতুন সৃষ্টিতে দৃষ্টি আকর্ষণ করছে। একটা চের্নোবিল দেখিয়ে আমরা যদি পিছিয়ে পড়ে থাকি তাহলে আমাদের অন্ধকার জগতে বাস করতে হবে। আমাদের বিদ্যুৎ মন্ত্রীকে তখন ভাবতে হতে পারে যে রাত্রি বেলায় যদি সূর্য উদয় হয় তাহলে আমাদের আর বিদ্যুৎ লাগবে না যদি না আমরা অ্যাটমিক পাওয়ার প্ল্যান্টের দিকে না হাঁটি।

আমি বিদ্যুৎ মন্ত্রীকে এ ব্যাপারে নতুন করে চিন্তা-ভাবনা করতে অনুরোধ করব। আজকে সারা পৃথিবীতে অ্যাটমিক পাওয়ার অনেক বেশি করে জনপ্রিয় হচ্ছে, গ্রহণীয় হচ্ছে, মানুষ নানা জায়গায় অ্যাটোমিক পাওয়ার প্লান্টের ব্যাপারে আগ্রহী হচ্ছে, তখন আমাদের বিদ্যুৎ মন্ত্রী পিছিয়ে থাকবেন এটা হয়না। মাননীয় মৃণাল বাবু সত্যিই দায়িত্ব নিয়েছেন। তবুও তাঁকে অনুরোধ করব, সেই রকম সুদূর প্রসারী দিকে যেন এগোন, তার পথ অন্য কেউ যেন আটকে না দেন। গত কয়েক বছরের মধ্যে আমরা দেখছি স্টেট ইলেক্ট্রিসিটি বোর্ডকে ভাগ করতে করতে, প্রায় ৪।৫ ভাগে নিয়ে যাবার চেষ্টা করেছেন। প্রথমে ডব্লু.বি.এস.ই.বি.-কে ভাগ করে পাওয়ার ডেভেলপমেন্ট কর্পোরেশন, তারপর জল বিদ্যুৎ প্রকল্প, রুরাল ইলেক্ট্রিফিকেশন ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন। আরও কত ভাগে ভাগ করবেন জানিনা। একটা সময় ছিল যখন আমরা দেখেছিলাম ডব্লু.বি.এস.ই.বি.-তে ৪।৫ জন ডাইরেক্টর ছিলেন এবং তাঁরা চালাতেন মন্ত্রীর পরামর্শ মত। পরে ১৫, ১৬ এমন কি ২০ জন ডাইরেক্টরও হয়েছিল। আরও বেশি করে মাথা ভারি প্রশাসন তৈরি হয়েছিল। এতে যদি মানুষের সুযোগ-সুবিধা বাড়ে তাহলে অসুবিধা

হয়না। কিন্তু এতে মানুষের সুযোগ-সুবিধা বাড়ছে না। কর্মচারিদের অত্যাচার বাড়ছে, সমস্যা তৈরি হচ্ছে। এই রকম হলে দুঃখের হবে, লজ্জার হবে। পাশাপাশি বামফ্রন্টের সদস্যদের, বন্ধুদের মনে করিয়ে দেব যে, উত্তরপ্রদেশে পর্ষদ বিভাজনের বিরুদ্ধে যখন বামফ্রন্টের পক্ষ থেকে সারা দেশ ব্যাপী বিদ্যুৎ ধর্মঘট ডাকা হয় তখন পশ্চিমবঙ্গের বিদ্যুৎ দপ্তরকে ৪।৫-টা ভাগ করা হলেও তারা নীরব থাকেন। দুঃখ এবং বেদনার সঙ্গে লক্ষ্য করছি একটা সময় বিদ্যুতের হাল এবং পরিচালন ব্যবস্থা সুগম করার জন্য দুটো বিদ্যুৎ সমবায় তৈরি করা হয়েছিল। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, 'সাগর সমবায় সমিতি' বন্ধ হয়ে গেছে। এবং সিঙ্গুরের-হরিপাল বিদ্যুৎ সমবায় সমিতি খুঁড়িয়ে খুঁড়িয়ে চলছে, সাবসিডি দেওয়া হচ্ছে। গোটা ব্যবস্থাটা অচলাবস্থায় পৌঁছে গেছে। গোটা জিনিসটা নতুন করে ভাব দরকার আছে। আপনারা আর.ই.ডি.সি. তৈরি করে মাননীয় সুজন বাবু নেতৃত্বে হাঁটবার চেষ্টা করছেন। কিন্তু গ্রামীণ বিদ্যুৎ সমবায় তৈরি করার ক্ষেত্রে আপনাদের এত কুণ্ঠা কেন? গ্রামীণ বিদ্যুৎ সমবায় সমিতি বিদ্যুৎ সংগ্রহ করে গ্রামে গ্রামে মানুযের বাড়িতে পৌঁছে দেবে। এই ব্যাপারে একটা উদ্যোগ শুরুও হয়েছিল অনেক দিন আগে। আপনি আপ্রনার ফাইল খুললে দেখতে পাবেন, দুগ্ধ সমবায়ের ক্ষেত্রে যে সাফল্য লাভ করা গেছে, আপনি একটা সেমিনারে বলেছিলেন, গ্রামীণ বিদ্যুৎ সমবায় তৈরি করে যদি বিদ্যুৎ সরবরাহ করা যায় তাহলে চূড়ান্ত সাফল্য আসবে, অন্যথায় আসবে না। আমি আপনাকে মনে করিয়ে দেব গ্রামে বৈদুতিকরণের ক্ষেত্রে রুরাল ইলেক্ট্রিফিকেশন ডেভেলপমেন্ট কর্পোরেশন করতে বাধ্য হয়েছেন। কারণ, এর মাধ্যমে আমরা দেখছি, ১৯৯৫-১৯৯৬ সাল থেকে ১৯৯৮-১৯৯৯ সাল পর্যন্ত, চার বছরের আগের বছরে, যখন প্রতি বছরে এক হাজার বৈদ্যুতিকরণ করা হয়েছে, তখন ঐ চার বছরে গড়ে ৭০-টা করে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ করা হয়েছে। তাই আপনি বাধ্য হয়েছেন আরও বেশি করে গ্রামীণ বৈদ্যুতিকরণ করার জন্য নতুন কর্পোরেশন করতে। আমি এই কর্পোরেশনের নিশ্চয় সাফল্য কামনা করব। কিন্তু বিদ্যুৎ পর্যদ হাজার হাজার টাকার দেনা মাথায় নিয়ে মুখ থুবড়ে পড়ার মত অবস্থায় এসে দাঁড়িয়েছে। সি.ই.এস.সি.-র কাছ থেকে টাকা আদায় করতে পারছে না রাজনৈতিক এবং অন্যান্য কারণে। বিভিন্ন চাপের কাছে মাথা নত করে যখন মুখ থুবড়ে পড়ছেন তখন এই জায়গায় যাতে আর মুখ থুবড়ে না পড়েন তার জন্য একটু চেষ্টা করুন। আপনাদের অন্যান্য ব্যর্থতার সঙ্গে আমি আরও একটা ব্যর্থতা যোগ করতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যদি এন.এইচ. ৬ ধরে একটু হাঁটতে হাঁটতে যান তাহলেই লক্ষ্য করবেন যে, এখন আর লোকে কোলাঘাটের ছাই বলে না। লোকে বলে ছাই-এর কোলাঘাট। কোলাঘাট থার্মাল প্ল্যান্ট নিয়ে এখানে অনেক কথাই হয়েছে। আমরা কোলাঘাটে বাস করি, আমরা দেখছি ছাই ছড়িয়ে ছড়িয়ে চতুর্দিক অন্ধকারাচ্ছন্ন হয়ে পড়েছে। এর ফলে আগামী দিনে ভয়ঙ্কর

অবস্থা দেখা দেবে। আমরা সাংঘাতিক বিপদের মুখে এসে দাঁড়িয়েছি। সর্বক্ষেত্রে আজকে আপনারা মাথা ভারি প্রশাসন দিয়ে অন্ধকার করে দিচ্ছেন। যেভাবে নদী, নালা, খাল, বিল সব বন্ধ করে দিচ্ছেন সেই ভাবে কোলাঘাটের চারিপাশও স্তব্ধ হয়ে যাচ্ছে। তার থেকে যদি আমাদের বের করে না নিয়ে আসেন তাহলে আমরাও মুখ থুবড়ে পড়ব। সুতরাং এই পরিস্থিতিতে পুরনো পথে আর কিছু হওয়া সম্ভব নয়, আপনারা নতুন পথের অনুসন্ধান করুন। এই কথা বলে, এই বাজেটের বিরোধিতা করে, আমাদের মৌলিক বক্তব্যকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়-হিন্দ।

[4-30 – 4-40 p.m.]

**শ্রী হাফিজ আলম সৈরাণী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে এই সভার মানীয় মন্ত্রী তিনটি খাতের যে ব্যয়-বরাদ্দের দাবির অনুমোদন চেয়েছেন আমি সেই দাবিকে সমর্থন করছি। ডিমাণ্ড নং ৮২, সাইন্স অ্যাণ্ড টেকনোলজি খাতে যে টাকা ধরা হয়েছে, তা খুবই অল্প টাকা। মাত্র ১ কোটি ৬৩ লক্ষ টাকা এই খাতে ধরা হয়েছে। বর্তমানে যে যুগ চলছে এই যুগে চাষের উন্নতি করতে হলে, শিল্প স্থাপন করতে হলে, যে কোন উন্নয়নমূলক পরিকল্পনা করতে হলে এই দপ্তরকে গুরুত্ব দিতেই হবে। কারণ আজকে সর্ব ক্ষেত্রেই এই দপ্তরের গুরুত্ব খুব বেশি। অতএব এ কথা চিন্তা করে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই দপ্তরের জন্য আরও বেশি অর্থ বরাদ্দ করতে অনুরোধ করছি। এই প্রসঙ্গে আমি প্রথমেই বলব যে, পেটেন্সটস রাইটস সম্বন্ধে অ্যাওয়ারন্সে সৃষ্টি করা প্রয়োজন। কারণ আমরা দেখছি আমাদের দেশের মুনি ঋষি বিজ্ঞানীরা অনেক কষ্ট করে যে সমস্ত জিনিস আবিষ্কার করে গেছেন, কিন্তু যে কোন কারণেই হোক লিপিবদ্ধ করে রেখে যেতে পারেন নি, ফলে সেই সুযোগ গ্রহণ করে আজকে সেই সব আবিষ্কারের পেটেন্ট রাইটস বিদেশী কম্পানী গুলি নিয়ে নিচ্ছে। ফলে আমাদের দেশ ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এ বিষয়ে এখনই যদি আমরা অ্যাওয়ারন্সে তৈরি করতে না পারি তাহলে আরও ক্ষতিগ্রস্ত হব। সে জন্য অ্যাওয়ারন্সে তৈরি করার দরকার আছে। কিন্তু সে কাজ এই দপ্তরের দ্বারা হচ্ছে না। এই দপ্তরের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছে তা এতই কম যে, আমি মনে করি এই কাজ ঐ টাকা দিয়ে করা সম্ভব নয়। দপ্তরের পক্ষ থেকে পিরিওডিক্যাল পত্রিকা প্রকাশ করা দরকার। সমস্ত ব্যাপারটা মানুষের কাছে তুলে ধরতে হবে। এর জন্য টাকার দরকার। এই কাজ এই দপ্তর টাকার অভাবে করতে পারছে না। আজকে পরিবেশ দূষণ একটা বিরাট সমস্যা। এ ক্ষেত্রে সবচেয়ে বেশি সমস্যার সৃষ্টি করছে কল-কারখানাগুলো। একটু আগে একজন মাননীয় সদস্য বন্ধু বললেন থার্মাল পাওয়ার স্টেশনের ছাই একটা বিরাট সমস্যা সৃষ্টি করছে। সেই ছাই যত্র-তত্র ছড়াচ্ছে, ফলে পরিবেশ নষ্ট হচ্ছে। এই বিভাগ কিন্তু বিরাট টাকা খরচ করছে। যে অ্যাটলাস তৈরি করেছে সেই

অ্যাটলাস তৈরি করে কোথায় শিল্প স্থাপনের উপযুক্ত স্থান, যাতে পরিবেশের কোনরকমভাবে ক্ষতি না করে এইরকম স্থানগুলি চিহ্নিত করে শিল্প দপ্তরকে এই বিভাগ পরামর্শ দিচ্ছে। আমি এই প্রসঙ্গে একটি দাবি রাখব। এই বিভাগের অনেকগুলি স্টেট সায়েন্স কংগ্রেস হয়েছে। কোথায় কোথায় স্টেট সায়েন্স কংগ্রেস হয়েছে তা এখানে উল্লেখ করা হয়েছে। আমি দাবি রাখব, এই স্টেট সায়েন্স কংগ্রেস আবার যখন করার ব্যবস্থা গ্রহন করবেন তখন সেটা নিশ্চয়ই যেন উত্তরবঙ্গের নর্থ বেঙ্গল ইউনিভারসিটিকে কেন্দ্র করেই করবেন এই আবেদন আপনার সামনে রাখছি। তারপর এখানে বিদ্যুৎ নিয়ে আলোচনা হয়েছে। আমি এই প্রসঙ্গে দু-তিনটি কথা বলতে চাই। এখন থারমাল পাওয়ার স্থাপনের যুগ নয়। কারণ থারমাল পাওয়ার হচ্ছে পলিউশনের সবচেয়ে বড় উপাদান বলতে পারেন। সেইজন্য আমাদের বেশি বেশি করে জল বিদ্যুৎ প্রকল্প স্থাপনের দিকে এগিয়ে যেতে হবে এবং তার সঙ্গে সঙ্গে আমরা যে অপ্রচলিত যেসব প্রকল্প নিয়েছি সেগুলির দিকে অগ্রসর হতে হবে। এখানে একটি কথা উঠেছে যে, আপনারা অ্যাটোমিক সেন্টার করতে চাচ্ছেন। আমি বলছি না যে অ্যাটোমিক সেন্টার করতে হবে না। কিন্তু আমাদের যারা প্রযুক্তি দেবে তারা কিরকম প্রযুক্তি দেবে এবং দিলে কোন সমস্যার সৃষ্টি যাতে না হয়, পরিবেশের কোন সমস্যার সৃষ্টি যাতে না করে, মানুষের যাতে ক্ষতি না হয়—এই ব্যাপারটা আমাদের বিবেচনার মধ্যে রাখতে হবে। এর সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, বিদ্যুৎ আজকে হুকিং করে ব্যাপকভাবে চুরি হচ্ছে। আমি আপনাকে সুপারিশ করছি, আপনি যদি চেষ্টা করেন তাহলে এই হুকিং বন্ধ করতে পারেন, তবে একটু চেষ্টা করতে হবে। আমরা যখন মেইন লাইন থেকে মানুষের বাড়িতে বিদ্যুৎ পৌছে দিতে চাই তখন একটা ট্রান্সফরমার বসাই। সেই ট্রান্সফরমারে যদি একটা মিটার বসিয়ে দিই তাহলে এই ট্রান্সফরমার দিতে কত বিদ্যুৎ গ্রাহকদের বাড়িতে পৌছালো তা জানতে পারি এবং প্রত্যেক গ্রাহকদের বাড়িতে মিটার রিডিং থাকবে। এই দু মিটার রিডিং থেকে যদি তফাৎ দেখি অর্থাৎ ট্রান্সফরমারে যে মিটার বসানো হচ্ছে সেই মিটারের সঙ্গে গ্রাহকদের মিটারের রিডিং-এর ডিফারেন্স অনেক বেশি হয় তাহলে সেক্ষেত্রে সেখানকার স্থানীয় প্রতিনিধি এবং সচেতন নাগরিকদের নিয়ে বসে আমরা বলতে পারি এই অবস্থার সৃষ্টি হয়েছে এবং এইরকম অবস্থা যদি হয় অর্থাৎ ৪০ থেকে ৫০ শতাংশ যদি বিদ্যুৎ চুরি হয়ে যায় তাহলে আপনাদের বাড়িতে আলো পৌছে দেওয়া সম্ভব নয়। এক্ষেত্রে নাগরিকরা নিজেরাই এর বিরুদ্ধে প্রতিবাদ আন্দোলন গড়ে তুলবে এবং যারা এই কাজ করছে তাদের এই কাজ বন্ধ করার জন্য বাধ্য করাবে। সুতরাং আপনি এই কাজ করবেন এবং তার সঙ্গে সঙ্গে আমি বলতে চাই, মাইনর ইরিগেশন যে ডিপার্টমেন্ট আছে সেই ডিপার্টমেন্ট ডীপ-টিউবওয়েল এবং রিভার লিফটিং পাম্পের জন্য আপনার দপ্তর থেকে বিদ্যুৎ নেয় অর্থাৎ আপনারা বিদ্যুৎ দেন। কিন্তু আপনারা অন্যায় করছেন। সাড় ৪ হাজার টাকা করে পার

মাষ্থ ডীপ-টিউবওয়েল এবং রিভার লিফটিং পাম্পের ক্ষেত্রে বিদ্যুতের ট্যাক্স আদায় করছেন, বিদ্যুতের দাম নিচ্ছেন। অথচ আপনি জানেন, আমাদের এখানকার যে আবহাওয়া তাতে ৬ মাসের বেশি কোন ডীপ-টিউবওয়েল বা কোন রিভার লিফটিং পাম্প ব্যবহার হয় না। অথচ আপনি অন্যায়ভাবে তাদের কাছ থেকে ১২ মাসের টাকা আদায় করছেন। এরফলে কৃষানরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। সেইজন্য আমি বলতে চাই, মিটার বসানোর বন্দোবস্ত করুন যাতে তারা মিটারের মাধ্যমে বিদ্যুৎ ব্যবহার করে এবং সেই মিটারে যে চার্জ উঠবে সেই চার্জ যেন কালেকশন করা হয়। এই কয়েকটি কথা বলে আপনার দপ্তরের ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-40 – 4-50 p.m.]

**শ্রী সুভাষ মণ্ডল :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজ তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা আমি সমর্থন করছি এবং বিরোধীদের সমস্ত কাটমোশানের বিরোধিতা করছি। এখানে গুটিকয়েক ছাড়া বিরোধীদলের মাননীয় সদস্যরা প্রায় সকলেই অনুপস্থিত। ওদের এই অনুপস্থিতি দেখে আমার মনে হচ্ছে, বিদ্যুতের বাজেট নিয়ে বোধ হয় ওদের বলার কিছু নেই। কিন্তু যেহেতু বিরোধীদলের সদস্য, বাজেটের বিরোধিতা করতে হবে তাই গুটিকয়েক বিরোধীদলের সদস্য যারা উপস্থিত আছেন তারা চিৎকার, চেঁচামেচি করছেন এবং তা করে ওদের পবিত্র দায়িত্ব ও কর্তব্য পালন করছেন। ওরা বললেন যে পশ্চিমবাংলায় বিদ্যুৎ ব্যবস্থার সম্প্রসারণ হয়নি—এখানে গ্রামে গঞ্জে, শহরে, মাঠে, কারখানায় বিদ্যুৎ যায়নি। ওদের এই কথা আমার মনে হয় পশ্চিমবাংলার কোন মানুষই বিশ্বাস করবেন না। এই প্রসঙ্গে একটি ঘটনার কথা বলি। একদিন বাসে করে বর্ধমান থেকে আসছিলাম, বিহারের একজন ভদ্রলোক, তিনি তামাকের ব্যবসা করেন আমার সঙ্গে ঐ বাসেই আসছিলেন, তিনি কাটোয়া যাবেন। বর্ধমান শহর ছাড়িয়ে বাস যখন গ্রামের মধ্যে দিয়ে চলেছে তখন মাঠে আলো জ্বলতে দেখে উনি আমাকে জিজ্ঞাসা করলেন, এখানে কি ইণ্ডাষ্ট্রি আছে? আমি বললাম, না, ইণ্ডাষ্ট্রি নয়, এখানে উন্নত কৃষি ব্যবস্থার জন্য মাঠে বিদ্যুৎ নিয়ে আসা হয়েছে। স্যার, পশ্চিমবাংলায় শুধু গৃহস্থ বাড়িতেই নয়, এখানে উন্নত কৃষি ব্যবস্থা করার জন্য, মাঠগুলিকে সবুজে ভরিয়ে দেওয়ার জন্য বিদ্যুৎ দপ্তর অভাবনীয় পরিকল্পনা গ্রহন করেছেন, নিশ্চয় তাদের এই প্রয়াসকে আমি অভিনন্দন জানাই। এখানে কৃষির সঙ্গে যুক্ত আছেন এমন কোন এম. এল. এ যদি থাকেন তিনি জানবেন যে কৃষক যারা এই পশ্চিমবঙ্গে ধান চাষ করে বা অন্য কিছু চাষ করে তাদের অর্থনৈতিক অবস্থার উন্নতি হয়েছে বিদ্যুৎ দপ্তরের কল্যানে। এখানে অনেক বক্তা অনেক কথা বললেন, বামফ্রন্টের বন্ধুরা তথ্য ও যুক্তি সহযোগে তাদের বক্তব্য উপস্থিত করেছেন, তবে

*বিরোধীপক্ষ থেকে কেউ কেউ কিছু গঠনমূলক কথা বলেছেন সেটা আমি অস্বীকার করছি* না। এখানে বারে বারে লোডশেডিং এবং লো ভোলটেজের কথাটা এসেছে। ৭৬/৭৭ সাল, তখন বোধ হয় আমি ইউনিভার্সিটিতে পড়ি, লোডশেডিং কি জিনিস সেই ৭৬/৭৭ সালে আমি দেখেছি এবং তখনকার মানুষদের হাড়ে হাড়ে তা জানা আছে। এখন মানুষ এতো আয়েসী হয়ে গিয়েছে, এতো উন্নত জীবনধারণে অভ্যস্ত হয়ে গিয়েছে যে ২৪ ঘন্টার মধ্যে দু ঘন্টা লোডশেডিং হলেই মানুষ হাপিয়ে উঠছে। আজকে বিদ্যুৎ আর কিছু বর্ধিষ্ণু বা সম্পন্ন মানুষদের বাড়ির মধ্যেই সীমাবদ্ধ নেই, বামফ্রন্ট সরকারের এটা একটা বড় সাফল্য—আশা করি সকলেই স্বীকার করবেন—গ্রামের ঐ পিছিয়ে পড়া মানুষ, যারা এক সময় অতি দরিদ্র ছিল, এই ২৩ বছরে তাদের আর্থিক অবস্থার অনেক উন্নতি হয়েছে এবং তারাও আজকে বিদ্যুৎ চাইছে। সীমাবদ্ধ ক্ষমতা এবং বিদ্যুতের বিশাল চাহিদা—এই দুয়ের মাঝখানে দাঁড়িয়ে আমার যেটা ধারনা—আশা করি সকলেই আমার সঙ্গে একমত হবেন যে এ ক্ষেত্রে বামফ্রন্ট সরকার একটা উজ্জ্বল ভূমিকা গ্রহন করেছেন। গ্রাহকের সংখ্যা নিয়ে অনেকে অনেক কথা বললেন। ৮৮/৮৯ সালে গ্রাহকের সংখ্যা ছিল ২১ লক্ষ ৪৭ হাজার ৫৪৪। এখন গ্রাহক সংখ্যা ৪৫ লক্ষ ১৭ হাজার ৫৪৩ এবং ৪ লক্ষ ৫ হাজার দরখাস্ত করে রেখেছে। অর্থাৎ ১০ বছরে প্রায় ডাবলের বেশি হয়েছে। এটা যদি উন্নতি না হয়ে থাকে তাহলে কি হয়েছে? আপনাদের চোখে এটা উন্নতি নয় সেজন্য আপনারা বিরোধিতা করছেন। আর একটা কথা হচ্ছে, ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনাদের সময়ে ছিল ১০ হাজার ৯২১টি মৌজা। আপনাদের ৩০ বছরে ছিল ১০ হাজার ৯২১ টি। আর এখন হয়েছে ২৯ হাজার ৫৭৪টি মৌজা। আপনাদের সময়ে প্রকৃত পক্ষে মৌজায় বিদ্যুৎ যায়নি। গ্রামে কোন একটা জায়গায় একটা খুঁটি পোতা হয়েছে, একটা ট্রাসফরমার বসিয়ে দেওয়া হয়েছে। আর এখন আমরা দেখছি যে. ২৯ হাজার ৫৭৪টি মৌজায় ৩৭ হাজার গ্রামে বিদ্যুৎ নিগম তৈরি হয়েছে এবং ঘোষণা করা হয়েছে ২ হাজার সালের মধ্যে ৭৫ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌছে দেওয়া হবে এবং তার কার্যক্রম নেওয়া হয়েছে। আপনারা ৩০ বছরে করেছেন ১০ হাজার ৯২১টি এবং তার মধ্যে ৫টি গ্রাম ছিলনা। আর আমরা ২৯ হাজার ৫৭৪টি মৌজায় বিদ্যুৎ পৌছে দিয়েছি। আপনারা গ্রামের একটা মৌজা টাচ করে অন্য গ্রামে চলে গেছেন, এই ভাবে আপনারা পরিকল্পনা করতেন। কৃষিতে বিদ্যুৎ দেওয়ার ব্যাপারে আজকে অনেক উন্নতি হয়েছে। ১৯৭৭ সাল পর্যন্ত ছিল ১৭ হাজার ১৩২। আর আমাদের সময়ে হয়েছে ১ লক্ষ ১৭ হাজার ৫৮৭। এই রকম পরিকল্পনা আপনারা করতে পারেন নি। এই বৃদ্ধির হার ৬৮৬.৩৬ পারসেন্ট অর্থাৎ একটা অভাবনীয় উন্নতি পশ্চিমবাংলায় হয়েছে। আজকে কৃষির ক্ষেত্রে, বানিজ্যের ক্ষেত্রে, গৃহস্থের বাড়িতে বিদ্যুৎ দেবার ক্ষেত্রে বিদ্যুতের চাহিদা বেড়েছে। এটা হচ্ছে উন্নয়ন। আজকে কুটির শিল্পের উন্নতির জন্য কুটির জ্যোতি

প্রকল্প, লোকদীপ প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই প্রকল্প বিশেষ ভাবে আদিবাসী সম্প্রদায়ের জন্য। এই প্রকল্পে উপকৃত হয়েছে ১ লক্ষ ১৯ হাজার ৬৩০ জন। তবে এই দপ্তর পুরোপুরি ত্রুটি মুক্ত নয়। আজকে বিদ্যুৎ হুকিং, ট্যাপিং করা হচ্ছে। বিদ্যুৎ দপ্তরের আধিকারীকদের এই বিষয়ে আরও গুরুত্ব দেওয়া দরকার। আরও সক্রিয় ভাবে ব্যবস্থা নেওয়া দরকার। অনেক সময়ে জনগণ থেকে অভিযোগ দিলে কোন ব্যবস্থা নেওয়া হয়না। যে কাজগুলি করার নয় সেগুলি তারা বেশি করে করেন। আর যেগুলি করার সেই ব্যাপারে বললে তারা পঞ্চায়েত, জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি দেখিয়ে দেন। আপনি বাজেট বইয়ে যে সাফল্যের কথা লিখেছেন, সেই ভাবে এগিয়ে যাবেন এবং সামগ্রিক ভাবে বিদ্যুৎ চুরি যাতে বন্ধ করা যায় সেই দিকে বেশি করে নজর দেবেন। এই ব্যাপারে আমি আপনাকে বলব যে, আপনি কমন মিটারের ব্যবস্থা করতে পারেন কি দেখুন। বিরোধী দলের সদস্যদের বলব যে, আপনারা বে-সরকারিকরণ করার মাধ্যমে বহু জাতিক সংস্থাগুলির হাতে বিদ্যুৎ তুলে দেবার চক্রান্তের বিরোধিতা করুন। এটা হলে সমস্ত কিছু বানচাল হয়ে যাবে। বিদ্যুৎ কেউ পাবেনা। পশ্চিমবঙ্গ সরকার বিদ্যুতের অগ্রগতির ব্যাপারে যা করার সেটা তারা করেছে এই কথা বলে আমার কথা শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী আজকে যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন আমি সেই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার প্রতিক্রিয়া আমি রাখছি।

প্রথমত, মাননীয় চেয়ারম্যান মহাশয়, এখানে বরাদ্দ রাখা হয়, কিন্তু আজও কয়েক হাজার গ্রামে বিদ্যুৎ পৌঁছায়নি এবং কলকাতা সহ কয়েকটি শহর বাদ দিলে লো ভোল্টেজ এবং লোডশেডিংয়ে রাজ্যের সমস্ত বিদ্যুৎ গ্রাহকরা জেরবার। শিল্প এবং কৃষির অগ্রগতির জন্য বিদ্যুৎ প্রকল্পের প্রয়োজনীয়তা অত্যন্ত জরুরী একথা ঠিক, কিন্তু বর্তমানে এর পাশাপাশি যেক্ষেত্রে পদক্ষেপ বেশি নেওয়া প্রয়োজন সেটা হচ্ছে সুলভ বিদ্যুৎ সরবরাহ এবং বন্টনের ক্ষেত্রে অপচয় বন্ধ করা। এই দুটি করতে পারলে প্রকৃতপক্ষে সমস্যার অনেকখানি সমাধান হয়। আপনি জানেন, বিদ্যুৎ পরিবহণ এবং বন্টনের ক্ষেত্রে এই রাজ্যে ৩৫ শতাংশ বিদ্যুৎ অপচয় হয়, কিন্তু মুম্বাইয়ে এর হার মাত্র ৯ শতাংশ। আধুনিক পরিবহণ এবং বন্টন ব্যবস্থার অভাবে এরকম একটা মারাত্মক অবস্থা রাজ্যে। তাই এই ত্রুটি দূর করবার জন্য যুদ্ধকালীন গুরুত্ব আরোপ করে সর্বপ্রথম এ বিষয়ে দৃষ্টি রাখা দরকার। আমরা যদি এই অপচয় একটা স্বাভাবিক পর্যায়ে নিয়ে আসতে পারি এরকম মারাত্মক অবস্থা থেকে তাহলে বিদ্যুৎ অনেকখানি সুলভ হবে এবং বিদ্যুতের যে বিরাট

ঘাটতি সেটা অনেকখানি পূরণ হতে পারবে। তাই আমি সর্বপ্রথম এ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। তিনি বলেছেন, বন্টন ব্যবস্থার উন্নতি হয়েছে, অগ্রগতি হয়েছে। আমি বুঝতে পারছি না, বন্টন ব্যবস্থার কি অগ্রগতি হয়েছে। কারণ গ্রামে গঞ্জে সর্বত্র আজকে লো ভোল্টেজ সঙ্কট এবং লোডশেডিং সঙ্কটে মানুষের জীবন জেরবার হয়ে যাচ্ছে, গ্রামের চাষও প্রচণ্ডভাবে মার খাচ্ছে। কয়েকদিন আগে প্রতিদিন কাগজে বেরিয়েছে, হুগলী জেলার চণ্ডীতলা থানার আকুঞ্জি গ্রামে সুকুমার বিশ্বাস বলে একজন বোরো চাষ করেছিলেন, কিন্তু লো ভোল্টেজের কারণে পাম্পের সাহায্যে ক্ষেতে জল দিতে না পারায় বোরো চাষ নষ্ট হয়ে যাওয়ায় তিনি আত্মহত্যা করেছেন। তিনি তার মৃত্যুর কারণ হিসাবে বিদ্যুতের বেহাল অবস্থার কথা লিখে গেছেন। শুধু সুকুমার বিশ্বাসের ব্যাপার নয়, গোটা জেলায় বোরো চাষে আজকে একই সমস্যা। আজকে বিদ্যুৎ বন্টন ব্যবস্থা একটা মারাত্মক অবস্থায় এসে দাঁড়িয়েছে। আজকে বিদ্যুতের যখন এই অবস্থা তখন গ্রাহকদের উপর নানারকমভাবে চাপ সৃষ্টি করা হচ্ছে। সেখানে আমরা দেখতে পাচ্ছি যারা বড় মাপের গ্রাহক তাদের সঙ্গে সরকারের কি ভাবে আঁতাত চলছে। এই গোয়েঙ্কা পরিচালিত সি. ই. এস. সি-র সঙ্গে আঁতাত। এখানে আপনি জানেন যে বিদ্যুৎ পর্ষদ প্রায় ১০০০ কোটি টাকার মতো লস হচ্ছে, ঘাটতি হচ্ছে। সেখানে বিদ্যুৎ পর্ষদ ৭৫০ কোটি টাকা পায় গোয়েঙ্কার কাছ থেকে। আরও অন্যান্য বড় বড় গ্রাহকদের কাছ থেকে ২৫০ কোটি টাকা পায়। এটা যদি সংগ্রহ করতে পারে তাহলে বিদ্যুৎ পর্ষদের ঘাটতি এই রকম একটা জায়গায় পৌঁছাতো না। সি. ই. এস. সি.-র সঙ্গে কি রকম আঁতাত হয়েছে দেখুন। এখন রিভারসাল পাওয়ার সিস্টেম চুক্তি হয়েছে, এই চুক্তি হওয়ার ফলে কি হয়েছে দেখুন। আগে যে বিদ্যুৎ বিক্রি হত সি. ই. এস. সি-কে তার পুরো দাম দিতে হত। কিন্তু এখন এই রিভারসাল পাওয়ার সিস্টেমে চুক্তি হওয়ার ফলে তাদের যে বিদ্যুৎ অবিক্রিত থাকবে সেই দাম তারা দেবে না। ফলে পর্ষদের উপর সমস্ত দায়িত্ব চেপে যাচ্ছে। অথচ গোয়েঙ্কারা বিদ্যুতের দাম বাড়াচ্ছে এবং ফুয়েল সারচার্জ বাড়ছে। এই ভাবে গোয়েঙ্কারা নানা ভাবে দুর্নীতি করছে। এই দুর্নীতির বিরুদ্ধে লড়াই করতে গিয়ে আমাদের প্রাক্তন বিদ্যুৎমন্ত্রী শঙ্কর সেন মহাশয়কে পদত্যাগ করতে হলো। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। জনস্বার্থে ট্রান্সপারেন্সী রাখার জন্য দপ্তরের স্বচ্ছতা প্রমান করার জন্য এই ব্যাপারে একটা পূর্ণাঙ্গ তদন্ত হওয়া দরকার। ডঃ শঙ্কর সেন কেন পদত্যাগ করলেন, বলুন কি কারণে। এই ফুয়েল সারচার্জ বৃদ্ধির ব্যাপার নিয়ে নানা রকম প্রশ্ন আছে অভিযোগ আছে। গোয়েঙ্কাকে ১৯৭ কোটি টাকা নূতন করে পাইয়ে দেওয়া হল। এই ব্যাপারে জনসাধারণের মধ্যে প্রশ্ন রয়েছে। এই ব্যাপারে ট্রান্সপারেন্সী প্রমান করার জন্য পরিষ্কার একটা তদন্ত হওয়া দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুতের মূল্য বৃদ্ধির প্রশ্ন উঠেছে। আমরা জানি ১৯৯৮ সালের অক্টোবর ডিসেম্বর মাসে সি. ই. এস. সি এবং

পর্ষদ যথাক্রমে ১৯ শতাংশ এবং ১৬ শতাংশ বিদ্যুতের দাম বাড়িয়েছে। আবার নূতন করে মূল্যবৃদ্ধির প্রস্তাব আসছে। অথচ অন্ধ্রপ্রদেশে যখন বিদ্যুতের মূল্য বৃদ্ধির প্রশ্ন উঠছে সেখানে আমাদের এখানে যারা সরকারি শাসন ক্ষমতায় রয়েছে সেই সি. পি. এম দল বিদ্যুতের মূল্য বৃদ্ধির প্রতিবাদে আন্দোলন করছে। কিন্তু পশ্চিমবাংলায় দফায় দফায় মূল্য বৃদ্ধি হচ্ছে এবং জানিনা আবার এখানে মূল্য বৃদ্ধি হবে কিনা। অন্ধ্রপ্রদেশ কত বিদ্যুতের মূল্য বৃদ্ধি করেছে তার পশ্চিমবাংলা বিদ্যুতের কত মূল্য বৃদ্ধি ঘটিয়েছে এই ব্যাপারে একটা হিসাব দেওয়ার ব্যবস্থা করা হোক, তাতে আমরা বুঝতে পারব সরকার মূল্য বৃদ্ধির দিক থেকে অন্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্য সহানুভূতিশীল। আজকে আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন ক্ষেত্রে সমস্ত বে-আইনী কাজ হচ্ছে, সেই ব্যাপারে পর্ষদ এবং সরকার নিরব দর্শক। গ্রাহকদের কাছ থেকে মিটারের জন্য টাকা নেওয়া হয়েছে, টাকা ধার হিসাবে নেওয়া হয়েছে কিন্তু সেখানে মিটার দেওয়া হচ্ছে না, একটা অ্যাভারেজ বিল দিতে বাধ্য করা হচ্ছে, একটা ফিক্সড চার্জ দিতে বাধ্য করা হচ্ছে। এই রকম সমস্ত কতকগুলি বেআইনী কাজ করা হচ্ছে, অথচ সরকার সেখানে নীরব দর্শকের ভূমিকা পালন করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে ইলেক্ট্রিসিটি বিল আনা হচ্ছে সেটা খুব মারাত্মক। আজকে কেন্দ্র যে বিল আনছে তা বেসরকারিকরনের দিকে চূড়ান্ত ভাবে নিয়ে যাওয়া হচ্ছে। আজকে সারা ভারতবর্ষে এর বিরুদ্ধে প্রতিরোধ আন্দোলন হওয়া দরকার। এই কথা ঠিক যে পশ্চিমবাংলা কার্য্যত এই বেসরকারিকরণের পথে যাচ্ছে। গ্রামীন বৈদ্যুতিকরণের ক্ষেত্রে এই রকম একটা দুরাবস্থা চলছে। আজকে পর্যদকে ভেঙে নিগম তৈরি করা হচ্ছে, গ্রামীন শক্তি উন্নয়ন নিগম। ১ বছর হয়ে গেল, তার কোন পরিকাঠামো তৈরি হয় নি। কি কাজ হচ্ছে কি অগ্রগতি হচ্ছে?

[5-00 – 5-10 p.m.]

আমরা বুঝতে পারছি না, জলবিদ্যুৎ একে পর্যৎ থেকে ভেঙে আবার একটা জলবিদ্যুৎ নিগম হবে। আসলে এই যে বিভাজনগুলো হচ্ছে, এশিয়ান ডেভলপমেন্ট ব্যাঙ্কের শর্ত মেনে এই বিভাজন। এটা কার্যত বেসরকারিকরণের প্রক্রিয়ায় যাচ্ছে। কারণ আমরা দেখতে পাচ্ছি, চেম্বার অফ কমার্স তারা মিটিং করেছেন, তাঁরা দাবি করছেন জলবিদ্যতের দাম কি রকম রাখতে হবে। তাঁরা ইতিমধ্যে বলতে শুরু করেছেন। ইতিমধ্যে এশিয়ান ডেভোলপমেন্ট ব্যাঙ্কের শর্ত অনুসারে কর্মীসংখ্যা কি রকম ভাবে কমানো যায়, ভি আর এস কি করা যায়—আগে যেটা ২৫ বছর ছিল, তাকে ২০ বছর করা হচ্ছে। এশিয়ান ডেভোলপমেন্ট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ার এই রকম শর্তে পর্যৎ থেকে কর্মী আসছেন। তাঁরা ভয় পাচ্ছেন। তাঁদের এই সমস্ত জায়গায় ঠেলে দেওয়া হচ্ছে। ফলে আমরা দেখতে পাচ্ছি, সেই বেসরকারিকরণের পথে সরকার এগিয়ে চলেছে। এগুলো অত্যত ভয়ঙ্কর।

আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসলে আমরা দেখতে পাচ্ছি যে জিনিসটা হচ্ছে, ১৯৯১ সালে যে নয়া অর্থনীতি, যে নয়া শিল্পনীতি, যে বেসরকারিকরণের নীতি, যে বাজারনীতি, বাজারী অর্থনীতি অনুসরণ করা হচ্ছে—কেন্দ্রীয় সরকার করছে, তার সাথে সাথে রাজ্য সরকার পা মিলিয়ে চলছে। তাই বেসরকারিকরণের পথে গোটা বিদ্যুৎ দপ্তরকে ঠেলে দেওয়া হচ্ছে। সর্বশেষে আমি এই কথা বলতে চাই, বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির কথায় মাননীয় মন্ত্রী বলেছেন, জলবিদ্যুৎ উৎপাদনে আমরা পিছিয়ে আছি। সেখানে আমি বলব, জলবিদ্যুৎ, সৌর বিদ্যুৎ এবং বায়ু বিদ্যুৎ এই সমস্ত বিদ্যুৎ উৎপাদনের দিকে সরকার বিশেষ করে জোর দিন, ঐ সমস্ত জায়গায় টাকা পয়সার ব্যবস্থা করুন। তার কারণ পরিবেশের যে সমস্যা, তেজস্ক্রিয়তার সমস্যা এগুলোতে নেই এবং এর উৎপাদন ব্যয় কম। সেজন্য জলবিদ্যুৎ, সৌর বিদ্যুৎ এবং বায়ু বিদ্যুৎ এগুলোর দিকে তাঁরা দৃষ্টি দিন। ঐ বিপজ্জনক পরমানু বিদ্যুৎকেন্দ্র স্থাপনের যে চিন্তা মাঝে মাঝে মাথায় ঢোকে সে সম্পর্কে সতর্ক থাকুন। পরমানু বিদ্যুৎ আজকে ডিসকার্ডেড। মাননীয় মুখ্যমন্ত্রীর জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের ওপরে আলোচনা করতে গিয়ে এ নিয়ে আমি আলোচনা করেছি। তিনি প্রতিশ্রুতি দিয়েছেন, জনসাধারণের ক্ষতি হয় এই রকম কোন পদক্ষেপ তিনি নেবেন না। আলোচনা করে তিনি সব করবেন। সেদিন কাগজে দেখলাম, ২৩শে জুন আনন্দবাজার কাগজে মন্ত্রীর নামে একটা স্ক্রিপ্ট বেরিয়েছে। তাঁকে যদি মিসকোট্ করা হয় তবে আলাদা কথা। পরিবেশ দূষণে পরমানু বিদ্যুৎ কেন্দ্র যদি স্থাপন না করা হয়, পার্শ্ববর্তী যে রাজ্য আছে, সে করবে। পরমাণু কেন্দ্রের যে বর্জ্য তা সমুদ্রে ফেলতে হবে। তাতে পশ্চিমবঙ্গে সমস্যা বাড়বে। এতে যখন দশ হাজার কোটি টাকা বিনিয়োগ হবে তখন বিজ্ঞানীদের ঢল নামবে। এই রকম তিনি বলতে চেয়েছেন কিনা জানি না—আমাকে যদি বিনা পয়সায় বিষ দেয়, সেটা গলার্দ্ধকরণ করবেন কিনা? এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন কিনা জানি না। তবে কাগজে এটা বেরিয়েছে। আপনি এই বিষয়ে নিশ্চয়ই আমাদের আলোকপাত করবেন। জলবিদ্যুৎ, সৌর বিদ্যুৎ এবং বায়ু বিদ্যুৎ এগুলোর ওপরে আপনি দৃষ্টি দিন। মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের আশ্বস্ত করেছেন যে, এক তরফা সিদ্ধান্ত নিতে যাচ্ছেন না। এই কথা চিন্তা করে, জলবিদ্যুতের কথা চিন্তা করে বিকল্প প্রকল্পের দিকে নজর দেবেন বলে আশা করি। বিশেষ করে অন্যান্য দেশগুলো যখন এই বিপদজনক প্রকল্পের থেকে সরে আসছেন, এই ঝুঁকির থেকে, বিপদের কথা চিন্তা করে চের্নোবিল এবং থ্রি মাইল আইল্যাণ্ডের কথা মনে রেখে সরে আসছে, সেখানে এই ঝুকি নেওয়া ঠিক নয়। এইকথা বলে আবার বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মৃণাল বন্দোপাধ্যায় যে ব্যয়বরাদ্দ এনেছেন তার বিরোধিতা করে আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার

বক্তব্য শুরু করছি। আমি ১৪ বছর এই বিধানসভাতে আছি। মৃণাল বাবু ১৯৯৬ সালে এসেছেন। আমি এই ১৪ বছর ধরে বিদ্যুতের উপরে আলোচনায় অংশ গ্রহণ করেছি। যখন প্রবীর সেনগুপ্ত ছিলেন তারপরে ডঃ শঙ্কর সেন ছিলেন এবং এখন মৃণাল বাবু এসেছেন, আমি বক্তব্য রেখে আসছি। ডঃ শঙ্কর সেন বিদ্যুতের সমস্যা বুঝে তাকে এগোবার চেষ্টা করেছিলেন। সেখানে ডঃ শঙ্কর সেন বিধানসভার থেকে কেন নীরবে চলে গেলেন এটা ভাবতে খারাপ লাগে। যদিও রাজনৈতিক মতাদর্শের পার্থক্য থাকলেও অসম্ভব ভাল কাজ করার চেষ্টা করেছিলেন সেটাই আজকে দিনে আবার স্মরণ করছি।

স্যার, আমি যে কথা বলতে চাই তা হচ্ছে যে, আগে যখন সোভিয়েত ইউনিয়ন ছিল, সেই সোভিয়েত ইউনিয়নে আমার প্রায় যাবার সুযোগ হত। আমি যে হোটেলটায় থাকতাম সেই হোটেলে সামনে থেকে একটা কারখানার দেওয়ালে লেখা ছিল সেটা আমার ঘর থেকে দেখা যেত। সেখানে লেখা ছিল একটা লেনিনের উক্তি—কমিউনিজিম ইজ সোভিয়েট ইউনিয়ন অ্যাণ্ড পাওয়ার ইজ ইলেক্ট্রিফিকেশন অফ দি কান্ট্রি সাইড। এটাই দুঃখ যে, লেনিনের যারা অনুসরণকারি তারা পশ্চিমবঙ্গে ২৩ বছর থেকেও কান্ট্রি সাইডে বিদ্যুৎ পৌছতে পারে নি। এদেরই হিসাব মত এখন পর্যন্ত পশ্চিমবঙ্গের একটা বড় সংখ্যক গ্রাম আনইলেক্ট্রিফায়েড হয়ে রয়েছে। ৭৭ পারসেন্ট গ্রামে ইলেক্ট্রিফিকেশন হয়েছে। তার মানে স্বাধীনতার ৫৩ বছর পরেও ২৩ পারর্সেন্ট গ্রামে অর্থাৎ এক চতুর্থাংশ গ্রাম এখনও অন্ধকারে রয়েছে। এটা মনে রাখতে হবে জেনারেল প্রিন্সিপাল হিসাবে এটা একটা বিরাট সেট ব্যাক। বিদ্যুৎ সম্পর্কে বলতে গিয়ে দু একটি কথা বলব। বিদ্যুতের মধ্যে এর বেসিক কনসেপ্টটা কি—বিদ্যুৎ এমন একটা জিনিস যেটা শুধু উৎপাদন করলেই হয় না, ইলেক্ট্রিসিটি একটা কমোডিটি। যেমন মাঠে কত ধান, চাল উৎপাদন হল সেটা ইমপর্টেন্ট নয়, সেখানে ক্রেতার কাছে কতটা পৌছল সেটা গুরুত্বপূর্ণ। তেমনি বিদ্যুতের কতটা উৎপাদন হল, কতটা ট্রান্সমিশন হল সেটা গুরুত্বপূর্ণ নয়। সেখানে আপনার কনজিউমার যারা বিদ্যুৎ ব্যবহার করছে, তাদের কাছে সেই বিদ্যুৎ পৌছেছে কিনা সেটা বোঝা দরকার। এই হাউসে আমার মনে আছে ডঃ শঙ্কর সেন স্বীকার করেছিলেন যে, আমরা জেনারেশনে উন্নতি করেছি, আমরা ট্রান্সমিশনে উন্নতি করার চেষ্টা করছি কিন্তু ডিস্ট্রিবিউশন নেটওয়ার্ক কিছুই করতে পারিনি। আপনি জানেন আপনি পণ্ডিত লোক, আপনি জানেন বিদ্যুৎ তৈরি হল থার্মাল পাওয়ার স্টেশনে। হাই ভোলটেজ তার যেটা মাঠের ভেতর দিয়ে পাঠানো হল, পরে সেটা নামিয়ে এনে ট্রান্সফর্মারের মাধ্যমে সাব-স্টেশনে এনে ডিস্ট্রিবিউট করা হল। অর্থাৎ সাব স্টেশনে এনে তার মাধ্যমে ডিস্ট্রিবিউশন নেট ওয়ার্কে পাঠান হল। স্বাধীনতার ৫৩ বছরেও ডিস্ট্রিবিউশন নেটওয়ার্ক নেই, তারফলে বিদ্যুৎ কিছুটা বাড়তি হওয়া সত্বেও আমরা গ্রামে বিদ্যুৎ পৌছতে পারছি

না। স্যার, কিছু ফিগার দেব, মাননীয় মন্ত্রী নিশ্চয় এই বিষয়গুলো বলবেন। ডঃ শঙ্কর সেন থাকাকালীন জাপানীদের কাছ থেকে সাহায্য নিয়েছিলেন। এবং তাতেই কিছুটা পরিবর্তন ঘটেছিল। জাপানীরা যদি না থাকত পশ্চিমবঙ্গের কি অবস্থা হত ভাবা যেত না। জাপানী ও ই সি এফ সংস্থার কাছ থেকে ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনের প্রজেক্টের জন্য টাকা চেয়েছিলেন। সেই ও ই সি এফের টাকায় ট্রান্সমিশন লাইন চালু করা হয়েছিল।

[5-10 – 5-20 p.m.]

তার ফলে প্রতিদিন ১৩০ থেকে ১৫০ মেগাওয়াট লোডশেডিং হচ্ছে এবং মৃণালবাবু হিসাবটা দেখবেন, আমার কাছে হিসাব আছে পশ্চিমবাংলায় অন্তত সব মিলিয়ে প্রায় ৪০ হাজার ট্রান্সফরমার গ্রামে হয় চুরি বা অচল হয়েছে কিংবা খারাপ হয়ে পড়ে আছে, ট্রান্সমিশান লাইনে বা ডিস্ট্রিবিউশন নেটে চুরিও হয়, এই থেপট এর ব্যাপারে উনিও বলছেন, আমিও বলছি। সেটা আইনশৃঙ্খলার সমস্যা। গ্রামে বার বার ট্রান্সফরমার চুরি গেলে তার জন্য দেড় থেকে দুই মাস পাওয়ার থাকে না। তার ফলে কি হচ্ছে, আপনি যে পাওয়ার জেনারেট করছেন সেই পাওয়ারটা ট্রান্সফরমারে নেই বলে পৌঁছাচ্ছে না। ফলে ডিস্ট্রিবিউশন নেট ওয়ার্ক এর কাজ হচ্ছে না। পাওয়ার সারপ্লাস হচ্ছে, ফলে কি হচ্ছে, প্রতিদিন আপনার পিক লোড এর সময় ইউনিটগুলি ট্রিপ করছে। ব্যাণ্ডেল দেখবেন, ৫ নম্বর ইউনিট-এ ২১০ মেগাওয়াট প্রতিদিন আউট থাকে। সাঁওতালডিহিতে ২ নম্বর ইউনিটে ১২০ মেগাওয়াট সেটা আউট থাকে। এটা যে হচ্ছে, তার কারণ, আমরা ডিস্ট্রিবিউশন নেট ওয়ার্ক তৈরি করতে পারিনি। স্যার, আপনি জানেন, আমাদের যে বিদ্যুৎ উৎপাদন হয় তার একটা বড় পোরশন সেন্ট্রাল সেক্টর থেকে নিয়ে। গত বছরে ওরা দেখিয়েছেন ওদের ৯৯-২০০০ সালে আপ টু নভেম্বর ওরা ১১,১১৩ মিলিয়ান ইউনিটস তৈরি করেছেন, সেখানে সেন্ট্রাল গভর্ণমেন্ট এর ইউটিলিটি থেকে নিচ্ছেন ২,৯২৪ মিলিয়ান ইউনিট, তার মানে ২৫ শতাংশ এর বেশি বিদ্যুৎ নিতে হচ্ছে। সেন্ট্রাল সেক্টার ইউনিট তিনটি আছে। একটি হচ্ছে এন. টি. পি. সি. ফারাক্কা, পহেলগাঁওতে করছেন, আর হচ্ছে ডি. ভি. সি মেজিয়া, আর হচ্ছে পাওয়ার গ্রিড কর্পোরেশন অফ ইণ্ডিয়া। তাহলে সেখানে অবস্থাটা কি হচ্ছে আমাদের পিক টাইমে সারপ্লাস ক্যাপাসিটি আছে, অথচ আমাদের অন্য জায়গা থেকে বিদ্যুৎ নিতে হচ্ছে এবং তা সত্ত্বেও ডিস্ট্রিবিউশন নেট ওয়ার্ক দেখা যাচ্ছে রাত্রে অপ পিক পিরিয়ডে বিদ্যুৎ সারপ্লাস হয়ে যাচ্ছে। একটা ইউনিট বিদ্যুৎ এর ব্যাক অফ করছে। এর একটা সলিউশন হওয়া দরকার, এই প্রবলেম নিয়ে। গোটা পশ্চিমবাংলায় গোটা রাজ্যে থার্মাল এবং হাইড্রাল এর প্রপার মিক্স হয়নি। থার্মাল হাইড্রেল এর মধ্যে আইডিয়াল হচ্ছে ৬০ ভাগ তাপবিদ্যুৎ হবে, ৪০ ভাগ জল

বিদ্যুৎ হবে। এটা হলে বিদ্যুৎটা ঠিক পাওয়া যেত। পুরুলিয়ায় পাম্প ষ্টোরেজ স্কিম সেখানটায় হলে জল বিদ্যুৎ এর সমস্যা মিটত, রাত্রিবেলায় ফ্রিকুয়েন্সির যে সমস্যা সেটাও মিটত। কিন্তু এই সমস্যাটা পশ্চিমবাংলায় রয়ে গিয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমি বিদ্যুৎ এর কয়েকটি হিসাব আপনাকে বলছি। আপনি যদি মেগাওয়াট টার্মসে নেন, আপনার ৫ শত মেগাওয়াট বিদ্যুৎ এন টি পি সি থেকে আসছে, এবারে মজার ব্যাপার দেখুন সি ই এস সি-র জেনারেশন ক্যাপাসিটি কত? তা সত্ত্বেও রোজ সি ই এস সি আড়াই শত থেকে তিন শত মেগাওয়াট বিদ্যুৎ নিচ্ছেন। মজার ব্যাপার সি ই এস সি-র কাছ থেকে আপনারা সাড়ে সাত শত কোটি টাকা পান, সেটা আপনারা আদায় করতে পারছেন না ফর পলিটিক্যাল রিজিন। সি ই এস সি হচ্ছে রাজ্য সরকারের লাইসেন্সি, অথচ এন টি পি সি তারা তাদের ডিউ পাচ্ছেন না। রাজ্য সরকার এন টি পি সি-র কাছে ধার করছে, সি ই এস সি র থেকে টাকা পাচ্ছেন না বলে আপনারা এন টি পি সি র টাকা শোধ কতে পারছেন না। যখন এন টি পি সি র টাকা নিয়ে খুব সমস্যা হয়, তখন সি ই এস সি থেকে ১০/১৫ কোটি টাকা নিয়ে এন টি পি সি কে দিচ্ছেন। সেটা এন টি পি সি কে দিয়ে বলেন, ষ্টেটের লাইনটা কেটে দিওনা। এই যে অবস্থাট চলছে, পাওয়ারের ক্ষেত্রে, এটা একটা ষ্টেট এর পক্ষে কোনভাবে রেসপেকটেবিল নয়। ডিউজ পেমেন্ট এর ব্যাপারে বেশি দূর এগুতে পারিনি, এটা আমাদের সিস্টেম এর বড় দূর্বল দিক। এটা আপনি দেখুন। আমাদের পিকে নীড কত, পিকে ডিমাণ্ড কত ২৮৫০ মেগাওয়াট থেকে ৩,০০০ মেগাওয়াট। পিকে জেনারেশন কত, ২২০০ মেগাওয়াট প্রায় ৫ শত মেগাওয়াট হচ্ছে শর্টফল। এই শর্টফলটা সেন্ট্রাল পাওয়ার ইউটিলিটি থেকে নিয়ে মেক আপ করছেন। তাই বলছি বেশি ইণ্ডাষ্ট্রি যেন না করেন। ইণ্ডাস্ট্রিয়াল ডিমাণ্ড নেই বলেই আপনার শর্টেজটা এত কম। যদি সত্যি সত্যিই রাজ্যে নতুন ইণ্ডাষ্ট্রি তৈরি হত তাহলে ইণ্ডাষ্ট্রিয়াল ডিমাণ্ড তৈরি হত, তাহলে আপনি সেটা মীট করতে পারতেন না। মেজর ডিমাণ্ড যেটা আছে সেটা হচ্ছে ডোমেস্টিক ডিমাণ্ড। ইণ্ডাস্ট্রিয়াল ডিমাণ্ড তেইশ বছরে তৈরি হয়নি, সেই জন্য আপনারা কোন রকম করে বেরিয়ে আছেন। লোকের সামনে আমাদের পাওয়ার পজিশন ভাল মনে হয় কেন। তার কারণ গ্রামবাংলাকে বঞ্চিত করে ৩০০ মেগাওয়াট পাওয়ার আপনি সি. ই. এস. সি-কে দিচ্ছেন। কিন্তু সি. ই. এস. সি-র যেগুলো অ্যাডেড এরিয়া সেখানে লোডশেডিং কতক্ষন হয় তা ঐ এলাকার সদস্যরাই বলতে পারবেন। মফঃস্বলকে বঞ্চিত করে আপনি কলকাতার সিস্টেমকে সন্তুষ্ট রেখেছেন। কলকাতাকে সন্তুষ্ট রাখতে হবে কারণ এখানে খবরের কাগজের লোকেরা থাকে, অপিনিয়ান মেকারসরা থাকে। তাই কলকাতাকে সন্তুষ্ঠ রাখলেন, কিন্তু গ্রামবাংলা অসন্তুষ্ঠ রইল। এটা সিরিয়াসলি আপনাদের ভাবার দরকার আছে। আরও কিছু কথা এই প্রসঙ্গে বলা দরকার, নিউক্লিয়ার পাওয়ারের ব্যাপারে কিছু কথা এখানে উঠেছে। দেবপ্রসাদ বাবু বলেছেন,

আমি ওনারমত বামপন্থী পজিশন নিচিছ না। নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট যদি আপনারা করতে পারেন, ক্যাপিটাল ইনটেনসিভের দিক দিয়ে ফর ফিউচার নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট ভাল। ৭০ বছর পর কয়লা শেষ হয়ে যাবে, সুতরাং ফিউছারের জন্য কটা ইনসিওরেন্স হিসাবে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট ভাল। কিন্তু নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট অনেক কস্টলি। এক মেগাওয়াট থার্মাল প্রডিউস করতে চার কোটি টাকা লাগে, সেখানে হাইড্রো পাওয়ার করতে ছয় কোটি টাকা লাগে, সেখানে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট করতে ৮ কোটি টাকা খরচ হয়। এটা আপনাকে একটা ব্যালান্স করতে হবে। আপনি কতটা নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট করবেন। আধুনিক টেকনোলজির বিরুদ্ধে সব সময় কিছু লোক থাকে। প্রথম যখন ইঞ্জিন চালু হয়েছিল, তখন লাডায়েড বলে এক ধরনের লোক তারা ইঞ্জিনের সামনে ঝাঁপ দিয়ে পড়ত। তারা বলত ঘোড়ায় টানা গাড়ি এর ফলে বন্ধ হয়ে যাবে। বিজ্ঞান-প্রযুক্তির এই অগ্রগতি ঘটতে থাকবে, সুতরাং লাডায়েড হয়ে কোন লাভ নেই। নিশ্চয় আমাদের অভিজ্ঞতার মধ্যে চেরনোবিল পড়ে, থ্রি মাইল আইল্যাণ্ড পড়ে এখান থেকে আমাদের অভিজ্ঞতা নিতে হবে। কর্ণাটকের কাইগায় নিউক্লিয়ার পাওয়ার প্ল্যানট হচ্ছে। এইসব জায়গা থেকে আমাদের শিক্ষা নিতে হবে আমরা কি করে সেফ করতে পারি। ভারতবর্ষের মধ্যে যে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যানট হয়েছে তারাপুর, রাণাপ্রতাপ সাগর বা কালপাক্কামে, সেখানে একটাও অ্যাক্সিডেন্ট হয়নি। আমেরিকায় মেজর পোর্শানই হচ্ছে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যান্ট। তবু এই তর্কের মধ্যে না গিয়েও আমি বলতে পারি, একটা ইনসিওরেন্স হিসাবে নিউক্লিয়ার পাওয়ার প্ল্যাট আমাদের রাজ্যে থাকা দরকার। এই ব্যাপারে রাজ্য সরকার উদ্যোগ নিলে আমি সমর্থন করব। এই প্রসঙ্গে আরেকটা কথা আমি বলে রাখি ওয়াব্রেটা বলে যে সংস্থাটা আছে তারা কিছু কিছু ভালো কাজ করেছে। সোলার এনার্জির ক্ষেত্রে তারা অল ইণ্ডিয়া প্রাইজ পেয়েছেন, ঐ সংস্থাটা ভাল কাজ করছে। আলিপুরে চিড়িয়াখানার সামনে ওদের একটা দোকান আছে, আমি সেখানে গিয়েওছিলাম, ওরা সোলার লণ্ঠনও বিক্রি করে। আমার মনে হয় এখানে সাবসিডি কিছু বাড়ানো দরকার। আপনারা যদি নন-কনভেনশানাল এনার্জিতে বেশি সাবসিডি দেন তাহলে লোকে উৎসাহী হবে, পরে যখন পপুলার হয়ে যাবে তখন সাবসিডি কমাবার কথা আপনারা ভাবতে পারেন। যেখানে ট্রান্সমিশন লাইন দেওয়া কঠিন, সুন্দরবনের অইসোলেটেড ল্যাণ্ডগুলিতে সেখানে সোলার এনার্জি, বায়োগ্যাস এনার্জি, উইণ্ড এনার্জি, টেউয়ের থেকে এনার্জি এইসব ব্যবস্থা আমাদের করতে হবে। পৃথিবীতে কোন কোন জায়গায় হয়েছে, তার প্রচেষ্টা আমাদের চালিয়ে যেতে হবে। এই ব্যাপারে আমাদের ইনটেনসিফাই করা দরকার। দুর্ভাগ্যবশত এখন সোলার এনার্জি টেকনোলজি যেটুকু এগিয়েছে তাতে সস্তায় ওরা ব্যাটারি তৈরি করতে পারছে না। বেসিকালি কস্টলি ইক্যুইপমেন্ট এবং সারা পৃথিবীতে এই নিয়ে রিসার্চ চলছে। চার, পাঁচ বছরের মধ্যে

হয়ত হয়ে যাবে কি করে আরও সস্তায় এটা তৈরি করা যায়, তাহলেই আমরা অনেকটা এগোতে পারি।

[5-20 – 5-30 p.m.]

স্যার, এবারে আমি রাজ্যের অ্যাকচ্যুয়াল সিস্টেমের কথা, ওদের বাজেটারি খরচের কথায় আসছি। সেখানে অবস্থা কিন্তু খুব একটা ভাল নয়। সরকার যে টাকাটা পাচ্ছে, সেটা খরচ করতে পারছে না। যেমন গত বছর ট্রান্সমিশন অ্যাণ্ড ডিস্ট্রিবিউশন সিস্টেমে, যার ৪০ কোটি টাকা ছিল ট্রান্সমিশন সিস্টেমে, পরে রিভাইজড এস্টিমেটে বাড়িয়ে ৭৫ কোটি টাকা করা হয়েছিল। কিন্তু আপনারা মাত্র ৩০ কোটি টাকা খরচ করতে পেরেছেন। প্ল্যানের টাকা খরচ করতে না পারা একটা বড় ফেইলিওর। ও. ই. সি. এফ. গতবার যে টাকা দিয়েছিল তার থেকে ৩৮ কোটি টাকা খরচ করেছেন, এই বছর আউটলে রেখেছেন ২২০ কোটি টাকা। তাহলে, যেখানে আপনার ক্যাপাসিটি ৩৮ কোটি টাকা, সেখানে ২২০ কোটি টাকা রাখলে পারবেন কিনা জানিনা। গত বছর ডিস্ট্রিবিউশন সিস্টেমের জন্য ২২৮ কোটি টাকা রিভাইজড বাজেটে ছিল, কিন্তু এস. ই. বি.-র ক্ষেত্রে বোর্ড অ্যাকচ্যুয়ালি খরচ করেছে ২১ কোটি ২২ লক্ষ টাকা। মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইব, এই সর্টফল ডিস্ট্রিবিউশন নেটওয়ার্কেও দেখা গেছে, সেখানে ২২৮ কোটির জায়গায় মাত্র ১২১ কোটি টাকা খরচ করতে পেরেছেন এই ফেইলিওর কেন, যেখানে ডিস্ট্রিবিউশন নেওয়ার্কের ফেইলিওরটা মেজর ফেইলিওর বলে দেখা যাচ্ছে? রাজ্য বিদ্যুৎ পর্ষদের ফিনান্সিয়াল পজিশন খুব খারাপ, মন্ত্রী সেই কথা বলেননি। টোটাল অ্যাকুমুলেটেড লস হচ্ছে ৭৮৫ কোটি টাকা। মন্ত্রী তাঁর বাজেট বক্তৃতায় উল্লেখ করেছেন এস. ই. বি. ৭১৭ কোটি টাকা পেয়েছিল, সেটা বেড়ে লস হিসাবে দাঁড়িয়েছে ৭৮৫ কোটি টাকা। এস. ই. বি.-র একটা ফিনান্সিয়াল রিস্ট্রাকচারিং করতে হবে। বোর্ড নিজেও বলেছে ওরা ১৬৮৫ কোটি টাকা বাজারে ধার পাবেন, আর বোর্ডের ডিউস হচ্ছে ৪৭২১ কোটি টাকা। ইট ইজ অ্যান ইমপসিবল সিচ্যুয়েশন। তার মানে ৩ হাজার কোটি টাকা বোর্ডকে দিতে হবে, প্লাস ৭০০ কোটি টাকা অডিটেড লস। ইলেক্ট্রিসিটি বিল ২০০০ দেখুন, সেন্ট্রাল গভর্নমেন্টের ৫টি ড্রাফ্ট এসেছে, তার শেষ টি-৫-এ ড্রাফ্ট বলছে, ইলেক্ট্রিসিটি বিল ২০০০ যদি ইমপ্লিমেন্ট করতে হয় আপনাদের রাজ্যে, তাহলে এস. ই. বি. কর্পোরাটাইজ না করলে কোন সাহায্য পাবেন না। পাওয়ার ফিনান্স কর্পোরেশন আপনাকে টাকা দেবে না। এখন, কর্পোরাটাইজের একটা পার্ট আপনারা করেছেন। হাইডো পাওয়ার কর্পোরেশন এবং রুরাল ইলেক্ট্রিফিকেশন কর্পোরেশন, আলাদা কর্পোরেশন করেছেন, মাননীয় সদস্য সুজন বাবুকে চেয়ারম্যান করেছেন। এবারে ট্রান্সমিশন অ্যাণ্ড ডিস্ট্রিবিউশন নেটওয়ার্কটা আলাদা কর্পোরেশন করতে হবে। পি. ডি. সি. এল.-এর পাওয়ার জেনারেশনের জন্য,

ডব্লু. বি. এস. ই. বি.-র জন্য আলাদা একটা কর্পোরেশন করতে হবে। আমি যতদুর জানি ইলেক্ট্রিসিটি বিল ২০০০-এর যে ড্রাফ্ট, সেটা সব স্টেট এগ্রি করেছে, এক্ষেত্রে পশ্চিমবাংলার অবস্থান কি সেটা আশা করি মাননীয় মন্ত্রী হাউসের সামনে ক্লিয়ারলি বলবেন।

আমি আবার আপনাকে দেখাচ্ছি যে, যে টাকাগুলো রয়েছে সেই টাকা গুলো আপনি ইউটিলাইজ করতে পারছেন না। বক্রেশ্বর নিয়ে আপনাদের কত গর্ব। সেখানে ফার্স্ট ইউনিট ৩০শে নভেম্বর ৯৯তে ইন অপারেশন হওয়ার কথা ছিল, কিন্তু এখনও কমার্শিয়াল জেনারেশন ফার্স্ট ইউনিট করতে পারেনি। এর ফলে ইউনিট-২ দু মাস পিছিয়ে যাবে। ইউনিট-৩ এর জেনারেটর নিয়ে ইউনিট-১ চালানো হচ্ছে। সুতরাং ইউনিট-৩-র কমার্শিয়াল অপারেশনও পিছিয়ে যাবে। দিস ইজ এ সিরিয়াস প্রবলেম। যদি প্রতিটিই টাইম ওভার রান হয়, সময়ে না করতে পারেন, তাহলে কস্ট ওভার রান হয়ে যবে। কেন এটা হল মাননীয় মন্ত্রী বলবেন। রুরাল ইলেক্ট্রিফিকেশন ডেভলপমেন্ট কর্পোরেশনের ব্যাপারে মাননীয় মন্ত্রী বলেছেন এবং ৮৪৫০ ভার্জিন মৌজা ইলেক্ট্রিফিকেশন স্কিম ওরা দিয়েছেন। কিন্তু ওরা যেভাবে জেলা পরিষদে, জেলা গুলিতে লাইট ডিস্ট্রিবিউট করছেন, আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইব যে, জেলাগুলি এই প্রজেক্টে ইমপ্লিমেন্টেশন করতে পারেন, তার কি ব্যবস্থা তারা করছেন, এটা মাননীয় মন্ত্রী ক্লিয়ারলি আমাদের জানাবেন। স্যার, লাস্ট আমি বলছি ইভেন বক্রেশ্বরে আপনারা পাওয়ার ডেভলপমেন্ট কর্পোরেশন এর ৭৯৬ কোটি টাকার রিডাই এস্টিমেট ছিল প্রথমে ছিল ৯১৫ কোটি। তারপর আমাদের ৬৯৫ কোটি টাকার ইউটিলাইজড হয়েছে। একই প্রবলেম দূর্গাপুর প্রোজেক্টের ক্ষেত্রে রয়ে গেছে। আমি তাই মাননীয় মন্ত্রীর কাছে বলতে চাই যে, উনি দূর্গাপুর স্টিল প্ল্যান্টে ট্রেড ইউনিয়ান করতেন। এই দপ্তর ওর উপর এসেছে সম্প্রতি। এটা আমি মানি যে পাওয়ার খুব কমপ্লেক্সের ব্যাপার। আমি এটাও জানি যে, উনি সময়ের এগেনস্টে কাজ করছেন। তার কারণ ৯৬ এর নির্বাচনে মানুষের সামনে ওদের যেতে হবে। ওরা যে ব্যাকগল রেখে যাচ্ছেন—২৯ শতাংশ ৯ হাজার গ্রামে ইলেক্ট্রিসিটি দেবেন, ওরা যে ব্যাকলগ রেখে যাচ্ছেন, আমি জানি তা এক বছরের মধ্যে কখনও করা সম্ভব নয়। আম তাই মন্ত্রীকে বলব যে, সব দিক থেকেই ডিস্টিবিউশন নেট ওয়ার্কে যদি এই বছরে সরকার পুরো এনার্জি দিতে না পারেন, তাহলে যেটুকু জেনারেশন হয়েছে, তার মধ্যে ওরা পলিটিক্যাল বেনিফিট ওরা পাবেন না। এই কথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষ থেকে যে কাটমোশন আনা হয়েছে, আমি তার বিরোধিতা করছি এবং তাছাড়াও কতগুলি প্রবলেম তুলেছেন,

তার মধ্যেও আমি বলে দেবার চেষ্টা করছি। আমাদের যে বাজেট আমরা প্লেস করেছি, তার সম্পর্কে আমার তরফ থেকে যা বলার, তা আমরা চেষ্টা করব। বিরোধী পক্ষের বক্তব্য থেকে এটা মনে হয়েছে যে, তাদের কাটমোশন আনতে হয়, তাই তারা এনেছেন এবং মোটামুটি সমর্থন করেছেন বাজেটকে। সৌগত বাবু ডঃ শঙ্কর সেনের প্রতি শ্রদ্ধা জানিয়ে বললেন যে বিদ্যুৎ সমস্যা তিনি বুঝেছিলেন এবং আমাদের পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সমস্যা ছিল। আমিও মনে করছি ঠিকই পশ্চিমবঙ্গে বিদ্যুতের সমস্যা ছিল এবং যে জায়গা থেকে আমরা শুরু করেছিলাম, সেই জায়গা থেকে আমরা যেখানে এসেছি, সেখানে থেকে আমরা গর্ব করতে পারি। এই প্রসঙ্গে এখানে এই কারণে তুললাম যে, অনেক বিরোধীপক্ষের সদস্য ৭৭ সালের রেফারেন্স দিয়েছেন। বিদ্যুতে আমাদের অনেক কিছু করার আছে। আমি সেই বিষয়গুলি বলব এবং সদস্যা সমাধানের জন্য আমরা কি কি পথ নেওয়ার চেষ্টা করছি, সেগুলি বলব বলেই আমি ঠিক করেছি। কিন্তু যেহেতু ৭৭ সালের প্রশ্নগুলি বারবার এসেছে, আমার বোধহয় একটু বলে দেওয়া দরকার। ৭৭ সালে জেনারেশন হয়েছিল পশ্চিমবঙ্গে স্টেট গভর্নমেন্ট, সি ই এস সি, ডি. ভি. সি সব নিয়ে জেনারেটিং ক্যাপাসিটি ছিল ৬১১।

[5-30 – 5-40 p.m.]

আজকে এই মুহূর্তে আমাদের ৭ হাজার ৬০। ১৯৪৭ সাল থেকে ৭৭ সাল ৩০-৪৭ সালে ৩৪৯, ৭৭এ সেটা হল ১৫২৮। অর্থাৎ সেটা হল ১১৬৯। ৩০ বছরে কত হল ১১৭৯ মেগাওয়াট অর্থাৎ বছরে ৩৯ মেগাওয়াট। ৭৭ তেকে দু হাজার কত অ্যাড হয়েছে ৫ হাজার ৫শো ৩২ মেগাওয়াট অর্থাৎ প্রতি বছর ২৪০ মেগাওয়াট। ৩০ বছরে প্রতি বছর হিসাব করলেন ৩৯ মেগাওয়াট। আর ২৩ বছরে প্রতি বছর হিসাব করলে ২৪০ মেগাওয়াট যুক্ত হয়েছে। পশ্চিমবঙ্গের বিদ্যুতের ক্ষেত্রে। ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশনে আমরা একটু দুর্বল সেকথা অস্বীকার করার নয় কিন্তু যেখান থেকে আমরা শুরু করেছিলাম সেখান থেকে অনেকটাই এগোতে পেরেছি। আবার সেইকথাগুলোই বলতে হচ্ছে ৭৭ সালে ট্রান্সমিশন ছিল ৩০ হাজার ৪৬৮ সারকিট কিলোমিটার আর এখন হচ্ছে ৮২ হাজার ৩২১ সারকিট কিলোমিটার ডিস্ট্রিবিউশন লাইন ছিল ১৫ হাজার ৬৩০ সেটা এখন হয়েছে ৭০ হাজার ৮২২। এতে আমরা খুশি নই। আমাদের আরও অনেক করতে হবে। আমাদের কনজিউমার ছিল ৭৭ সালে ৪ লক্ষ ২০ হাজার ২১৬। আজকের কনজিউমার ৩২ লক্ষ ৫৩ হাজার ৭৮৯। ভিলেজ ইলেকট্রিফিকেশন হয়েছে ৭৭ সালে ১০ হাজার ৯৮১। তাও একটা পোষ্ট পুঁতে। এখন আমরা প্রায় ৩০ হাজার গ্রামে বিদ্যুৎ নিয়ে যেতে পেরেছি। তবুও আমরা খুশি নই, আমাদের আরও করতে হবে যে কারণে আমরা গ্রামীণ বিদ্যুৎ উন্নয়ন নিগম তৈরি করেছি। অল্প কয়েক দিনের মধ্যে গ্রামীণ বিদ্যুৎ নিগম যে

কাজ করেছেন তা অভূতপূর্ব। আপনাদের বলে রাখছি আহ্লাদিত হওয়ার কোন কারণ নেই, আমরা এই কাজ করে যাব এবং তাতে আমরা আবার আসব, আবার এখানেই বলব। আমাদের সমস্যা নেই তা নয়। আমাদের থার্মাল এবং হাইডেল, কমপোজিশন মিক্স খারাপ। সৌগত বাবু বললেন ৪৯৬, না তারও কম। আমদের বক্রেশ্বর হওয়ার পরে এটা দাঁড়িয়েছে ৯৭.৫, ২.৫, এখনও আমরা ভীষণভাবে পিছিয়ে আছি, এই জায়গা থেকে আমাদের তুলতে হবে। কিন্তু কতগুলি সমস্যা আছে, তা ছাড়া ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রেও আমরা পিছিয়ে আছি। আমাদের একটা বিরাট কর্মসূচি হাতে ছিল, দুটি কোর্ট কেসে আঘাতপ্রাপ্ত হয়েছে, দু বছর ধরে ঝুলছে। যদি ট্রান্সমিশন প্রোজেক্ট করতে পারতাম তাহলে শুধু লাইন নয় ৩১টা ট্রান্সমিশন সাবস্টেশন হত। এত দিনে প্রায় কমপ্লিট হওয়ার কথা। ট্রান্সমিশন সাবস্টেশন হওয়ার পরে তার ডাউনস্ট্রীমে শতাধিক সাবস্টেশন করার কথা, ৩৩ কে.ভি.—১১ কে. ভি. তার নীচে এবং তার নীচে। এটা আমরা করতে না পারলে যে ভাবে কনজিউমার বাড়ছে তাতে লো-ভোল্টেজ হচ্ছে, এটা অস্বীকার করার কিছু নেই। কারণ কনজিউমার যে ভাবে বাড়ছে তার ফলে চাহিদাও বাড়ছে। আজ থেকে ১৫, ২০ বছর আগে লোকে খাদ্যের বদলে চাকরি দাবি করত, গ্রামগুলিতে রাস্তার দাবি হত, আর আজকে দাবি করছে বিদ্যুৎ। এটা আমাদের কাছে আনন্দের, কারণ গ্রামের মানুষদের উন্নতি ঘটেছে। উই আর প্রাউড ফর দিস। আজকে তাদের ইকনমি ডেভালপ করেছে তাই মানুষ খাদ্যের বদলে চাকরি চায় না, তারা চায় বিদ্যুত। আমরা দিতে পারছি না এটা নিয়ে নিশ্চয়ই আমাদের ভাবনা আছে, আমরা এটা করছি, আমাদের অনেক সমস্যা আছে, আমরা চেষ্টা করছি এটা কাটিয়ে তুলতে। আশা করছি আমরা হয়ত কয়েকদিনের মধ্যে এই জায়গা থেকে পরিবর্তন ঘটাতে পারব। পঙ্কজ বাবু তাঁর বক্তৃতার সময় বলছিলেন আমাদের বাজেট কমে যাচ্ছে। হ্যাঁ, গত বারের তুলনায় এবারের বাজেটে কিছুটা কমেছে। কারণ আমাদের বক্রেশ্বরের কাজ প্রায় কমপ্লিশনের মুখে। ওখানে আমাদের ১ নম্বর ইউনিট জেনারেট করছে, ২ নম্বর ইউনিট সিনক্রোনাইজ হয়েছে, আর ৩ নম্বর ইউনিট বাই সেপ্টেম্বর এসে যাচ্ছে। যাইহোক ১, ২, ৩ এই তিনটি ইউনিট বাই অক্টোবর আমরা পেয়ে যাচ্ছি, মেজর খরচ হয়ে গেছে। কাজেই বক্রেশ্বরের টাকাটা যেটা আমরা গত বছর রেখেছিলাম সেটা এবারে নেই। সৌগতবাবু বললেন বাজেটে আমরা খরচ করতে পারিনি। কোর্ট কেস থাকার জন্য আমাদের যা এষ্টিমেট ছিল ট্রান্সমিশন এবং ডিস্ট্রিবিউশনে খরচ করব তা আমরা এই রকম বাধ্যতামূলক পরিস্থিতির জন্য খরচ করতে পারি নি। কোলাঘাটের ত্রাস সম্বন্ধে প্রশ্ন উঠেছে। হ্যাঁ, কিছু সমস্যা আছে। আমি আপনাদের আশ্বস্ত করব আমরা সমস্ত রকমভাবে চেষ্টা করছি। ডাস্ট-ক্যাচারে ওইগুলিকে তোলার চেষ্টা করছি। ওখানে লোকেশনাল একটা ডিস-অ্যাডভান্টেজ আছে, কোলাঘাটের ত্রাস তোলার একটা

সমস্যা আছে। এটাকে অন্য কোথাও পাঠাতে পারি কি না সেটা নিয়েও নানা রকম সংস্থার সাথে আলোচনা করেছি। রোডে বা অন্য কোন নতুন টাউনে। ছাই উড়ে যাওয়ায় রোডে সমস্যা হচ্ছে, তবে এটা নিয়ে আমরা সচেতন। এখানে সৌগতবাবু সহ কেউই এর বিরোধিতা করেন নি, আর বিপ্লববাবু তিনি আমার বাজেটকে প্র্যাক্টিক্যালি সমর্থন করেছেন এবং আমাদের পজিটিভ সাইড যেগুলি অন্যরা তুলে ধরেন না সেগুলি তিনি তুলে ধরেছেন। নন-কনভেনশনাল এনার্জিতে আমরা এগিয়ে আছি।

[5-40 – 5-50 p.m.]

আমরা এগিয়ে আছি। আমরা সোলার এনার্জি দিয়ে, টাইডাল ওয়েভ দিয়ে বিদ্যুৎ করব। রুদ্রনগরের প্রজেক্টটা কমপ্লিট, প্রজেক্ট রিপোর্ট বাই সেপ্টেম্বর-এ পেয়ে যাব। কয়েকদিন আগেও আমি সেখানে গিয়েছিলাম। আমাদের ফ্রেজারগঞ্জের দুই মেগাওয়াটের উইণ্ডমিল প্রজেক্টের একটা ইউনিট এই মাসের শেষে এসে যাবে এবং আপনারা জানেন সাগরের ১৪-টা গ্রামে আমরা সোলার এনার্জি দিচ্ছি, এখানে ১২ হাজার গ্রাহক আছে। বায়োমাস থেকেও আমরা বিদ্যুৎ উৎপাদন করছি। গোসাবার এই বায়োমাস প্রকল্প খুবই সফল এবং সেখানে বায়োমাসের গ্রাহকের সংখ্যা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। মোল্লাখালি থেকেও দাবি উঠেছে এটার জন্য। তাই সেখানেও আমরা এটা করছি। তাই নন-কনভেনশনাল এনার্জি বায়োমাস, মিনি হাইডাল, বায়োগ্যাস, সোলার, উইণ্ড, টাইডাল থেকে তৈরি করছি। সুতরাং, এক্ষেত্রে অবশ্যই উন্নতি ঘটছে। তাছাড়া, আপনারা বলেছেন, আমরা অনেকগুলো পুরস্কারও পেয়েছি এ ব্যাপারে। আপনারা যে সাজেশনগুলো রেখেছেন, সাবসিডি রাখার ক্ষেত্রে বিপ্লববাবু বলেছেন, সৌগতবাবু বলেছেন। সাবসিডি বাড়াবার সুযোগ থাকলে, আলোচনা করে বাড়ানো যায় কিনা সেটা ভেবে দেখব। তবে এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারেরও সাহায্যের প্রয়োজন আছে। কাজেই দুটো দিককেই এটা দেখতে হবে এবং তাহলে এটা এগোবে।

এবারে নিউক্লিয়াল পাওয়ারের ব্যাপারটাতে আসছি। এব্যাপারে দেবপ্রসাদবাবু বলছিলেন আনন্দবাজার পত্রিকার একটা খবর সম্পর্কে, আমার বক্তব্যের ব্যাপারে। হ্যাঁ, আমি দেখেছি এবং বলেছি। আমি বলেছি, আমি এক্সপার্ট নই। এক্সিডেন্ট তো এরোপ্লেনে গেলেও হতে পারে। স্কুটারে হেলমেট পরে না গেলে পড়ে গিয়ে মাথায় লেগে যেতে পারে। তাই বলে কি স্কুটারে, প্লেনে, ট্রেনে যাব না? তবে এটা নিয়ে বিতর্ক আছে। আমি এক্সপার্ট নই, এক্সপার্টরা ঠিক করবে, এটা ভালো না খারাপ। তবে পৃথিবীতে এই রকম ৪০০ থেকে সাড়ে ৪০০ নিউক্লিয়ার প্ল্যান্ট হয়েছে। খোদ আমেরিকায় ১০৩-টা প্ল্যান্ট আছে। সেখানে ৯৭ হাজার মেগাওয়াট নিউক্লিয়ার পাওয়ার হয়। অর্থাৎ, আমাদের দেশের টোট্যাল যে পাওয়ার উৎপাদন হয় ওদের নিউক্লিয়ার থেকেই ওরা তা পেয়ে

যাচ্ছে। ফ্রান্সের ৭৫ শতাংশ পাওয়ার নিউক্লিয়ারের থেকে হচ্ছে। ফ্রান্সের ৭২ হাজার মেগাওয়াট বিদ্যুৎ নিউক্লিয়ার থেকে আসছে। ফ্রান্সের রাস্তার ধারেও এটা হচ্ছে। ভারতবর্ষেও এই মুহূর্তে পাঁচটা প্লান্ট চলছে। ১৯৬৯ সাল থেকে। তিনটে প্লান্ট কমপ্লিশনের চেষ্টা চলছে। আর একটা প্লান্ট হতে যাচ্ছে। তামিলনাড়ুতে দু-হাজার মেগাওয়াটের। তামিলনাড়ু, গুজরাট, উত্তরপ্রদেশ, মহারাষ্ট্র, ইত্যাদি জায়গাতে আছে এবং নতুন হচ্ছে। এবং অন্ধ্রপ্রদেশ, ইত্যাদি জায়গাতে আবার চেষ্টা চলছে। তাই আমি বলেছি, এক্সিডেন্ট কেয়ারলেসনেসের জন্য হয়। এক্সিডেন্ট ঘটে না, এটা হয় আমাদের কেয়ারলেসনেসের জন্য। চেরনোবিলে যেটা ঘটেছে সেটা সেফটি মেজার না নেওয়ার জন্য। কাজেই আমি জানিনা। তবে ওয়েষ্টস জলে ফেলছে কন্টেনারে করে। উড়িষ্যার কন্টেনারে করে ওয়েষ্টস সমুদ্রে ফেললে এবং সমুদ্রের জল খারাপ হলে এখানেও তার প্রতিফলন ঘটবে। সুতরাং এ অবস্থার গোটা পৃথিবীতে সি. টি. বি. টি-র মত করে বন্ধ করতে পারলে অন্য কথা। আমি এ বিষয়ে বিতর্কে যেতে চাই না। কথাটা তুলেছেন বলেই বললাম। আমার মনে হয় আর কিছু আলোচনা করার নেই।

**শ্রী সৌগত রায় ঃ** ইলেক্ট্রিসিটি বিল, ২০০০ নিয়ে আপনার বক্তব্য কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** ইলেক্ট্রিসিটি বিল, ২০০০-এর ব্যাপারে দেব প্রসাদবাবু বললেন আমরা নাকি এ ডি বি-র শর্ত অনুযায়ী এটা করছি। না তা নয়। মাননীয় সদস্য, আপনি আমার চেয়ে অনেক পুরনো এম. এল. এ.। আপনার জানা উচিত '৮৫ সালে পি ডি সি এল তৈরি হয়েছে, তখন ইলেক্ট্রিসিটি বিল, ২০০০ ছিল না। আমরা মনে করেছিলাম জেনারেশনকে আরও বেশি এমফ্যাসিস দিতে গেলে, নিবিড়ভাবে দেখতে গেলে এ রকম একটা সংস্থা করা দরকার এবং আরো কিছু কিছু করা দরকার। এতে এ ডি বি-র কোন শর্ত নেই। আমাদের মনে হয়েছে গ্রামীন বৈদ্যুতিকরণের কাজ যদি আরো তাড়াতাড়ি করতে হয়, আরো দ্রুত করতে হয় তাহলে এটাতে আরো বেশি এমফ্যাসিস দিয়ে একটা সংস্থা সৃষ্টি করে তাকে সাহায্য করতে হবে। তাই আমরা ডাব্লু বি আর ই এস সি করেছি এবং ভাল রেজাল্ট পাচ্ছি। পি ডি সি এল-এ ভাল রেজাল্ট পেয়েছি। পি ডি সি এল লস করছে না, লাভ করছে। ভারতবর্ষের যে-সব জায়গার সম্বন্ধে আপনারা বক্তব্য রেখেছেন সেসব জায়গার কারোর চেয়ে পি ডি সি এল-এর রেজাল্ট খারাপ নয় নর্মস, কোয়ালিটি, প্রোডাকশনের ক্ষেত্রে। কাজেই বিল কি হবে, আলাদা ব্যাপার। আমাদের একটা কমিটি হয়েছিল—এস. সি বোস কমিটি। সেই কমিটি কতগুলো রেকমেণ্ডেশন দিয়েছে, তার মধ্যে এগুলো ছিল যে, আমাদের পি ডি সি এল-এর জেনারেশন ভাল। এখানে একটা এক্সপাটাইজ থাকবে। এস. ই. বি.-র অপারেশনাল এফিসিয়েন্সি ইমপ্রুভ করার জন্য, ফাইনানসিয়াল এফিসিয়েন্সি ইমপ্রুভ করার জন্য,

অ্যাকাউন্টেবিলিটি জানার জন্য এস. ই. বি.-কে ৬-টি গ্রুপে ভাগ করতে হবে। বিশেষ করে অ্যাকাউন্টেবিলিটি আনার জন্য এটা করতে হবে। এই ধরণের কতগুলো রেকমেণ্ডেশন এন. সি. বোস কমিটির ছিল। কমিটির রেকমেণ্ডেশন অনুযায়ীই আমরা এই কাজগুলো করছি। তবে আমি মনে করি না যে, প্রাইবেটাইজেশন করলেই সব সমস্যার সমাধান হয়ে যাবে, যেটা কেন্দ্রীয় সরকার করছে বা ইলেক্ট্রিসিটি বিল, ২০০০-এ যা বলছে। ইলেক্ট্রিসিটি বিল, ২০০০ ফাষ্ট ড্রাফ্টে যা ছিল পরে তার কিছু পরিবর্তন ঘটেছে। তবুও আমি মনে করি না প্রাইভেটাইজেশন ইজ দি অনলি সলিউশন। আমাদের নিশ্চয়ই সমস্যা আছে, কিন্তু আমি মনে করি না যে, প্রাইভেট করলেই সব সমস্যার সমাধান হয়ে যাবে। বরঞ্চ আমি মনে করি তাতে আর সমস্যা বাড়বে। হ্যাঁ, আমাদের সমস্যা আছে, ত্রুটি আছে। আমাদের সমস্ত কিছুই ইমপ্রুভ করতে হবে এবং তার জন্য যা যা করার দরকার তা করতে হবে এবং আমরা তা করছি। আপনারা শুনে খুশি হবেন যে, আমরা আমাদের বিদ্যুৎ দপ্তরে এফিসিয়েন্সি ইমপ্রুভ করার জন্য অনেকগুলো মেজার নিয়েছি। এস ই বি-তে যা কোন দিন ছিলনা জয়েন্ট ম্যানেজমেন্ট কাউন্সিল, তা আমরা তৈরি করেছি সমস্ত ইউনিয়ন, অ্যাসোসিয়েশনকে নিয়ে। আমাদের পারসোনেল ডিপার্টমেন্টকে আর শক্তিশালী করেছি।

[5-50 – 5-58 p.m.]

আমাদের সেফ্টি ইত্যাদির ব্যাপারে কতকগুলি ডিপার্টমেন্টকে শক্তিশালী করেছি। বোর্ডের অ্যাকাউন্সিবিলিটি আনা হয়েছে। মেটিরিয়ালস ম্যানেজমেন্ট ইত্যাদির ব্যাপারে একটা আমুল পরিবর্তন আনা হয়েছে এস. ই. বিতে। আমরা আই. এস. ও ২০০০ পাওয়ার জন্য টু স্টার্ট উইথ ৬ মডেল সাপ্লাই স্টেশন তৈরি করেছি। কাজ শুরু হয়ে গেছে। আর একটি মডেল ডিভিশন হচ্ছে। যদি কোন কনজিউমার অ্যাপ্লিকেশন করে তাহলে উইদিন ২০ ডেজ সেই মডেল সাপ্লাই স্টেশন থেকে তাকে বিদ্যুৎ পৌছে দিতে হবে। এবং সেই কাজ শুরু হয়েছে। একজাক্টলি ডিভিশনের ক্ষেত্রেও তাই। আমরা রেভেনিউ কালেকশন ইত্যাদির ক্ষেত্রে কতকগুলি পদক্ষেপ নিয়েছি এবং সেইভাবে প্রক্রিয়া চলছে এবং আমরা আমাদের এমপ্লয়িদের সহযোগিতা পাচ্ছি। হ্যাঁ, কিছু এমপ্লয়ির ত্রুটি-বিচ্যুতি যে নেই তা নয়, আছে। তাদেরকে আমরা বোঝাবার চেষ্টা করছি এবং আমরা তা পারছি। যদি সেইরকম মনে হয় যে না, ইনকরিজেবল এবং করাপ্ট, তাদেরকে শাস্তি দিতে হবে। এইরকম ৪৮ জনকে শাস্তি দেওয়া হয়েছে, তাদের কোথাও কোথাও ছাঁটাই করা হয়েছে। আর ৪৫ জনকে কিছু দিনের মধ্যে চার্জশিট দেওয়া হচ্ছে এবং এই হুকিং ট্যাপিং ইত্যাদির বিরুদ্ধে রেইড হচ্ছে। আপনারা যদি জানতে চান তাহলে বলতে পারি, কতগুলি কেস হয়েছে, কতগুলি অ্যারেস্ট হয়েছে, কতগুলির লাইন কাটা হয়েছে। কিন্তু

ব্যাপারটা জটিল হয়ে আছে, একটু সময় নেবে। তবে আপনাদের যদি সহযোগিতা থাকে, এখানে যদি রাজনীতি না হয় তাহলে অবশ্যই মেটাতে পারব এবং মেটানো উচিৎ। এক্ষেত্রে বিরোধীদলগুলির কাছে আমার আবেদন, রাজনীতি না করে সহযোগিতা করুন। তাহলে বিদ্যুৎ দপ্তরকে প্রাইভেট করতে হবে না। প্রাইভেট না করে আমরা মানোন্নয়ন করতে পারব এবং এটাকে ভালভাবে চালাতে পারব। আমি মোটামুটি সবগুলির উত্তর দিয়েছি এবং আমার মূল বক্তব্য এর মধ্যে বেরিয়েছে। (সাগরদিঘির ব্যাপারে বলুন?) হ্যাঁ, সাগরদিঘি আমাদের আলোচনার মধ্যে রয়েছে, আমরা আলোচনা করছি। সাগরদিঘির জন্য টাকা যোগাড় করতে হবে। তবে এখনই সাগরদিঘি নয়, আগে যেটা হাত দিতে হবে এবং হাত দিয়েছি সেটা বক্রেশ্বরের ৪ এবং ৫ নম্বর ইউনিট। অনেক কাজ এগিয়ে আছে। প্রচুর টাকা আমাদের লকড হয়ে আছে। আর বেশি জোর দিচ্ছি হাইডেলের উপর। কারণ হাইডেলে ঘাটতি আছে। ট্রান্সমিশন, ডিস্ট্রিবিউশন-এ জোর দেবার চেষ্টা করছি। তারপর সাগরদিঘিতে যাওয়া হবে। যাইহোক, বিরোধীদলের কাটমোশনগুলিকে আমি প্রত্যাখ্যান করছি এবং আমাদের এই যে দাবি-৬৯, ৭২ এবং ৮২ এই দাবিগুলিকে সমর্থন করার অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 69**

The Motions of Shri Saugata Roy (No. 1-2), Shri Nirmal Ghosh (No. 3-4), Shri Pankaj Banerjee (NO. 5), Shri Ajoy De (No. 6), Shri Sanjoy Bakshi (No. 7-8), Shri Tarak Bandyopadhyay (No. 9-10), Shri Ashok Kumar Deb (No. 11), Shri Sudhri Bhattacharjee (No. 12-15), Shri Pulak Chandra Das (No. 16-17), Shri Badal Bhattacharjee (No. 18-24), Shri Ashoke Mukherjee (No. 25), Shri Mahabubul Haque (No. 26), Shri Md. Sohram (No. 27), and Shri Kamal Mukherjee (No. 28) that the amount of Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1388,01,65,000 be granted for expenditure under **Demand No. 69, Major Heads : "2801—Power, 6801—Loans for Power Projects and 6860—Loans for Consumer Industries"** during the year 2000—2001.

(This is inclusive of a total sum of Rs. 458,04,54,000 alreaxy voted on account)

was then put and agreed to.

**Demand No 72**

**Mr. Deputy Speaker :** There is no Cut Motions to Demand No. 72.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3,00,00,000 be granted for expenditure under **Demand No. 72, Major Head : "2810—Non-Conventional Sources of Energy"** during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 99,00,000 already voted on account.)

was then put and agreed to.

**Demand No. 82**

The Motions of Shri Tarak Banyopadhyay, Shri Pulak Chandra Das, Shri Ashok Kumar Deb and Shri Sanjoy Bakshi that the amount of the Demand be reduced by Rs. 100/-

were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 1,72,36,000 be granted for expenditure under **Demand No. 82 : Major Heads : "3425—Other scientific Research"** during the year 2000-2001.

(Thiss is inclusive of a total sum of Rs. 56,88,000 already voted on account.)

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5.58 p.m. till 11 hours on Wednesday, the 12th July, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 12th July, 2000 at 11.00 a.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 11 Ministers 09 Ministers of State and 112 Members.

[11-00 - 11-10 a.m.]

### Held Over Starred Questions
### (To which Oral Answers were given)

**ডিগ্রি কোর্সের ছাত্র-ছাত্রীদের পরীক্ষার অসম্পূর্ণ ফল**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬) **শ্রী সুধীর ভট্টাচার্য :** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৯ সালে ডিগ্রি কোর্সের বহু সংখ্যক ছাত্র-ছাত্রীর পরীক্ষার ফল অসম্পূর্ণ রয়েছে; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :**

(ক) না, খুব সামান্য কিছু ক্ষেত্রে ফল অসম্পূর্ণ রয়েছে।

(খ) অস্পষ্ট হাতের লেখা, ভুল ক্রমিক নম্বর, রেজিস্ট্রেশন নম্বর ইত্যাদির কারণে এবং কয়েকটি ক্ষেত্রে আদালতে মামলা থাকায় ফল অসম্পূর্ণ রয়েছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** আপনি বলেছেন যে, এই রাজ্যে ১৯৯৯ সালে ডিগ্রি কোর্সের খুব সামান্য কিছু ক্ষেত্রে ফল অসম্পূর্ণ রয়েছে। আমি জানতে চাইছি, পশ্চিমবঙ্গে যে ৭টি ইউনিভার্সিটি রয়েছে তার কোনটিতে কতজনের পরীক্ষার ফল অসম্পূর্ণ আছে এটা সংখ্যা তথ্য দিয়ে আলাদা ভাবে উত্তর দেবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** আলাদা ভাবে উত্তর দিতে অসুবিধা নেই। কলকাতা ইউনিভার্সিটিতে অসম্পূর্ণ রয়েছে ৩১৮৯, রবীন্দ্র ভারতীতে অসম্পূর্ণ নেই, যাদবপুরে অসম্পূর্ণ নেই, বর্ধমানে অসম্পূর্ণ নেই, বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে ৫২, কল্যাণী বিশ্ববিদ্যালয়ে অসম্পূর্ণ নেই, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ে ৪। অর্থাৎ ২ লক্ষ ৫১ হাজারের বেশি পরীক্ষার্থী ১৯৯৯ সালে পরীক্ষা দিয়েছিল, অসম্পূর্ণ ফল ছিল ৩৩৬৭। কিন্তু বর্তমানে সেটাও কমে এসেছে। বর্তমানে কলকাতা বিশ্ববিদ্যালয়ে অসম্পূর্ণ ফলের সংখ্যা হচ্ছে মাত্র ১৭৩। অন্যান্য বিশ্ববিদ্যালয়ে এটা প্রায় নেই। একটি বিশ্ববিদ্যালয়ে আর.এ.-র কারণে কিছু ফল অসম্পূর্ণ রয়েছে এবং দু একটি ক্ষেত্রে কেস হওয়ায় মামলা চলছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** এই অঙ্কগুলি বললেন এর মধ্যে পাস কোর্সে কত এবং অনার্স কোর্সে কতজনের ফল অসম্পূর্ণ রয়েছে এবং কতজন ছেলে মেয়ে স্ক্রুটিনির জন্য আবেদন করেছেন।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** অসম্পূর্ণ ফল ছিল কলকাতা বিশ্ববিদ্যালয়ে সবচেয়ে বেশি এবং তার মধ্যে সবচেয়ে বেশি ছিল দু বছরের বি.এ. পাস কোর্সে। আমি কলকাতা বিশ্ববিদ্যালয়ের হিসেবটা দিচ্ছি। সবচেয়ে বেশি কলকাতা বিশ্ববিদ্যালয়ে বি.এ. পাস কোর্সে রয়েছে ২৩২০, আর অন্যান্য কোর্সে কোনটায় ৩৫, ৬৭, ১০৮, ১১, ২৪০, এরকম। বর্তমানে এটা কমে গেছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে এখন এটা সামান্য। ১০০-র কিছু বেশি ফল অসম্পূর্ণ রয়েছে এবং তার কারণগুলিও বলা হয়েছে।

তার কারণগুলো আপনাকে বলা হয়েছে। সবচেয়ে বেশি, আপনি যেটা জানতে চাইছেন, বি.এ. পাস কোর্সের পরীক্ষার্থী অন্যান্য পরীক্ষার্থীর তুলনায় অনেক বেশি। এখন বি.এ. পাস কোর্সের পরীক্ষার্থীর সংখ্যা হচ্ছে ৫৭ হাজার। এই ৫৭ হাজারের মধ্যে ২৩২০ জনের ফল অসম্পূর্ণ রয়েছে। স্ক্রুটিনির জন্য কত রয়েছে এটা জানতে গেলে আলাদা ভাবে নোটিশ দিতে হবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য :** কলকাতা বিশ্ববিদ্যালয়ে বিশেষ করে বি.এ. পাস কোর্সের যা অবস্থা সেটা বললেন। এই অসম্পূর্ণ ফলের জন্য ছাত্র-ছাত্রীদের মিথ্যা হয়রানি হতে হয়। ভবিষ্যতে যাতে ছাত্র-ছাত্রীদের এই দুর্ভোগের শিকার হতে না হয় তার জন্য ভারপ্রাপ্ত মন্ত্রী চিন্তা-ভাবনা করবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যকে আমি সবিনয়ে বলব, সমস্ত বিশ্ববিদ্যালয় মিলিয়ে এই যে আড়াই লক্ষ পরীক্ষার্থী তার মধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষার্থী ১ লক্ষ ৪৯ হাজারের বেশি। এইরকম বিপুল পরিমাণ ছাত্র-ছাত্রী আমাদের রাজ্যে, ডিগ্রি কোর্সে আপনি জানেন ছাত্র-ছাত্রীর সংখ্যা কি পরিমাণে বেড়ে গেছে। সেইজন্য দূর দূর

কেন্দ্রে পরীক্ষা নিতে হয়। আপনার সঙ্গে আমি একমত যে পরীক্ষার ফল বেরোতে দেরি হলে ছাত্র-ছাত্রীদের অসুবিধা হয়, অসম্পূর্ণ থাকলে অসুবিধা হয়। পরীক্ষার ফল কিন্তু দেরিতে বার হচ্ছে না, যে বছর পরীক্ষা হচ্ছে সেই বছরেই কয়েক মাসের মধ্যে ফল বার হয়ে যাচ্ছে। এর মধ্যে কিছু ক্ষেত্রে অসম্পূর্ণ থাকছে। খোঁজ নিয়ে দেখেছি বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যোগাযোগ করে দেখেছি, অনেক ক্ষেত্রে দেখা যায়, যেটা ওরা বলেছে, ছাত্র-ছাত্রীরা রোল নাম্বার ভুল লেখে, অনেক ক্ষেত্রে এমন লিখেছে যে শিক্ষক পড়তে পারছে না, অসুবিধা হচ্ছে নম্বর দিতে, কিছু কিছু ক্ষেত্রে বলা যায় যে আমাদের অ্যাডমিনিস্ট্রেটিভ কারণে খাতা আসতে দেরি হয় এবং অন্যান্য ছোটখাট কারণে বিলম্ব হয়। সেটা কিন্তু খুব একটা বেশি নয়। আপনার সঙ্গে আমি একমত, অবশ্যই এটা নিয়ে আলোচনা করব যে ভবিষ্যতে যাতে নাকি সম্পূর্ণ ফলটা প্রকাশ করা যায় যদি কোনও আইনগত বা অন্যান্য অসুবিধা না থাকে। যেমন আপনাকে আমি বললাম কয়েক জনের ফল প্রকাশ করা যায় নি তার কারণ ইনভিজিলেটার তার বিরুদ্ধে রিপোর্ট করেছে, যার জন্য তাদের ফল বার করা যায় নি, তারপর কিছু তাড়াতাড়িতে রোল নাম্বার ভুল লিখেছে। ২০০০ সালে আমরা দেখেছি সব মিলে ১৫০-এর কম এইরকম ছাত্র-ছাত্রীর ফল বার হয় নি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী বললেন যে বিশাল একটা কর্মযজ্ঞ চলছে, এতে পরীক্ষার্থীর পরীক্ষা নিতে হচ্ছে, দিনের পর দিন ছাত্র-ছাত্রীর সংখ্যা বাড়ছে, ফল প্রকাশ যথা সময়ে হয়, তাতে সামান্য কিছু ঘটনা ঘটছে। আমি জানতে চাই এর মধ্যে কি খাতা হারিয়ে যাওয়ার ঘটনা আছে? কোনও শিক্ষক বা কোনও অধ্যাপক খাতা হারিয়ে ফেলেছে যার জন্য ফল অসম্পূর্ণ রাখতে হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** না, মাননীয় সদস্যকে বলি খাতা যে একেবারে হারায় না, মিসিং হয় না এই রকম নয়। দু-একটা ক্ষেত্রে হয়। কিন্তু সঙ্গে সঙ্গে বিশ্ববিদ্যালয় কর্তৃপক্ষ তাদের নিয়ম অনুযায়ী পরীক্ষার্থী যাতে ক্ষতিগ্রস্ত না হয় সেই ব্যবস্থা গ্রহণ করে এবং এই জন্য ফল প্রকাশে বিলম্ব হয় না।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটা সাপ্লিমেন্টারি অন্যান্য কারণে যেগুলি ফল প্রকাশে বিলম্বিত হচ্ছে আলাদা কথা। কিন্তু রিভিউ করেছে, ভাল ছেলে, কোনও কারণে মার্কস কম হয়ে গেছে, সেই জন্য রিভিউ করেছে।

সেই রিভিউয়ের ফলটা আসতে আসতে সেটা নেক্সট হায়ার স্টেজে আটকে যাচ্ছে। এই কন্সিভারেশনটা থাকবে কিনা যে, যদি রিভিউয়ের ফল বেরনোর পর সাফিশিয়েন্টলি কোয়ালিফায়েড হয় ফর অ্যাডমিশন টু হায়ার স্টেজ, সেই ক্ষেত্রে কন্সিডারেশন থাকবে কিনা, এই রকম নির্দেশ থাকবে কিনা?

[11-10 – 11-20 a.m.]

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্য জানেন, বিশ্ববিদ্যালয়গুলোতে ভর্তির একটা শেষ তারিখ নির্দিষ্ট করা থাকে। সেটা মোটামুটি ফল প্রকাশের পর অনেক দিন পর্যন্ত ভর্তি হওয়া যায়। কিন্তু কোনও কোনও ক্ষেত্রে রিভিউয়ের ফল যদি এর মধ্যে জানা না যায়, ভর্তির শেষ দিন চলে যাবার পর যদি ফল বেরোয়, তাহলে ভর্তি হতে অসুবিধা থাকে। আমরা বলি, দেরিতে হলেও ফল যা বেরোয়, ততদিনে পড়াশুনা শুরু হয়ে যায়, অনেকটাই এগিয়ে যায়, তাতে ছাত্রদের অসুবিধা হতে পারে। আপনি যখন প্রশ্নটা তুলেছেন আমি এইটুকু বলতে পারি, বিশ্ববিদ্যালয়গুলোর সঙ্গে, কলেজগুলোর সঙ্গে আমি কথা বলব যে, আর কোনও ধরনের সুবিধা বা বন্দোবস্ত করতে পারে কিনা।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, আমাদের মেদিনীপুর জেলার সমস্ত কলেজ বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীনে। বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে একটা রেওয়াজ দাঁড়িয়ে গেছে পরীক্ষার ফল প্রকাশের পর রিভিউ করা। এই রিভিউ করলে মার্কস বেড়ে যায়। এই রিভিউ করতে গেলে তারজন্য একটা ফি দিতে হয়। তাহলে বিশ্ববিদ্যালয় কি ইচ্ছাকৃত ভাবে মার্কস কমিয়ে রাখেন? বিশ্ববিদ্যালয়ের আয় বাড়াবার জন্য কি এই ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যকে অনুরোধ করব, আমাদের বিশ্ববিদ্যালয়গুলো সম্পর্কে অনুরূপ চিন্তা, বিশেষ করে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্পর্কে এই রকম চিন্তা না করাই ভাল। তার কারণ পরীক্ষা দিচ্ছে প্রায় ২০ হাজার ছাত্র। তাদের কতজনকে কমিয়ে কতটুকু আয় করা যেতে পারে, যেখানে একটা বিশ্ববিদ্যালয় চালাতে গেলে কোটি কোটি টাকার দরকার? দ্বিতীয়ত, বিশ্ববিদ্যালয়ে যে ডেফিসিট তা আমরা উচ্চশিক্ষা দপ্তর থেকে যথাসাধ্য পূরণের চেষ্টা করি। বিশ্ববিদ্যালয়গুলোকে আমিও বলেছি, তাঁরা বিভিন্ন ভাবে আয় বাড়ানোর চেষ্টা করবেন। কিন্তু এই ধরনের চিন্তা করা ঠিক নয়। রিভিউয়ের জন্য কিছু টাকা তো দিতে হবে। তার কারণ যাঁরা রিভিউ করবেন, যে শিক্ষকরা রিভিউ করবেন, তাঁদের তো কিছু পারিশ্রমিক দিতে হবে। কিন্তু আপনি জানেন, রিভিউ করার সিস্টেমটা অত্যন্ত জটিল ছিল, বর্তমানে তা সহজ করা হয়েছে। কিন্তু এটা থেকে অন্য কিছু করার উপায় নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি, মুর্শিদাবাদ এবং নদীয়া কল্যাণী ইউনিভার্সিটির অন্তর্গত হয়েছে। সামনের বছরে পরীক্ষাটা নিশ্চয়ই কল্যাণী ইউনিভার্সিটির অধীনে হবে। আপনি এটা দেখবেন কি, ওখানে উপাচার্য

ছাড়া কেউ নেই। যে সব চিঠিপত্র পাঠানো হয় তার জবাব দেওয়ার মত কোনও পরিকাঠামো গড়ে ওঠে নি। সামনে বছরে বিরাট বিপর্যয় হয়ে যাবে পরীক্ষার ফল প্রকাশ ইত্যাদি ব্যাপারে। আপনি তো ওখান থেকে প্রতিনিধিত্ব করছেন, আপনি এটা দেখুন। আমরা তো খুবই উদ্বিগ্ন। যাঁরা কলেজ পরিচালনার সঙ্গে যুক্ত আছেন, আমরা খুবই উদ্বিগ্ন।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য যেটা বলেছেন তার গুরুত্ব আমি লঘু করছি না কিন্তু কল্যাণী বিশ্ববিদ্যালয়ে কল্যাণী এবং মুর্শিদাবাদ ও নদীয়া এইরকম ৪টি কলেজের অ্যাফিলিয়েটেড ছিল। তাদের পরীক্ষা তারা নিতেন। কল্যাণী বিশ্ববিদ্যালয়ে নিজস্ব ডিগ্রি স্তরে ছাত্র ভর্তি করতে, তাদের পরীক্ষা ইত্যাদি কাজের জন্য যদিও নতুন করে পরীক্ষা ব্যবস্থা চালু করবেন তাই নয়, তার সঙ্গে আরও কতগুলো কলেজ যুক্ত হয়েছে। বিশ্ববিদ্যালয়ের আবেদনক্রমে আমরা বিশ্ববিদ্যালয়কে অর্থবিভাগের সম্মতি অনেকগুলো নতুন পদের অনুমোদন দিয়েছি। তাদের নতুন অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং করার জন্য টাকা চেয়েছেন সেটার সম্পর্কে আলোচনা করছি। আমি আপনাকে এইটুকু আরও বলতে পারি যে, তারা যখন পরীক্ষা নেবেন বিশ্ববিদ্যালয়ে সঠিক ভাবেই নিতে পারবেন, ছাত্রদের কোনও অসুবিধা হবে। আমরা এটা নিয়ে সব সময়ে যোগাযোগ রাখছি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, আপনি প্রথমত বলেছেন না, সামান্য কিছু ক্ষেত্রে ফল অসম্পূর্ণ রয়েছে। আমি জানতে চাই যে, অসম্পূর্ণ ফল প্রকাশ করতে সাধারণত কতদিন সময় লাগে, আমরা সাধারণত দেখি ৩-৪-৬ মাসেও অসম্পূর্ণ ফল প্রকাশ করা যায় না, সুতরাং তার জন্য আপনারা কি ব্যবস্থা নিয়েছেন এবং কতদিনের মধ্যে ফল প্রকাশ করার নির্দেশ দিয়েছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আমি মাননীয় সদস্যদের বলেছি আমরা কতদিনের মধ্যে অসম্পূর্ণ ফল প্রকাশ করেছি। আজকে দু হাজার সাল আসায় সামান্য কয়েকটি হয়নি এবং তার কারণগুলোও বিশ্ববিদ্যালয় বলেছে। এই এই কারণে দেরি হয়েছে, এখন প্রায় তাও নেই। সাধারণত আমাদের ৩ মাসের মধ্যে ফল প্রকাশ করার কথা। তবে একটু দেরি অনেক সময়ে হয় এটা বলতে অসুবিধা নেই কারণ বিশ্ববিদ্যালয় বলেছেন যে, অনেক শিক্ষক পরীক্ষক হতে চান না। এটা একটা বড় অসুবিধা কারণ যার জন্য অনেক সময়ে খাতাগুলো পাঠাতে একটু দেরি হয়। তারপরে পরীক্ষককে রাজি করিয়ে কাজগুলো করে যত শীঘ্র করা সম্ভব করার চেষ্টা করি। একটা পরীক্ষা হয়ে যাবার পরে সম্ভাব্য ফল প্রকাশ করা হয় ৩ মাসের মধ্যে এবং আমরা চেষ্টা করি তার মধ্যেই প্রকাশ করতে। কিন্তু কোনও ক্ষেত্রে একটুও দেরি হয় না একথা বলছি না। তবে সেটাও দ্রুত

করার চেষ্টা করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী একটু আগে দুটি প্রশ্নোত্তরে বললেন যে, ফল অসম্পূর্ণের কারণ খাতা মিসপ্লেসড হচ্ছে এবং পরীক্ষকরা সময় মত খাতা জমা দিতে পারেন না। আপনি নিজে শিক্ষক, এই যে পরীক্ষা ব্যবস্থা, এটার একটা চেঞ্জ করার প্রয়োজন কারণ এই ব্যবস্থা মারাত্মক। দেখা যায় যে, একই পরীক্ষক একই খাতার মূল্যায়নে বিভিন্ন সময়ে বিভিন্ন নম্বর দিচ্ছে। সুতরাং পরীক্ষা ব্যবস্থাটার আমূল সংস্কার দরকার, রাজ্য সরকার এই ব্যাপারে কোনও চিন্তা ভাবনা করছেন কিনা জানাবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে ধন্যবাদ জানাই তার কারণ মূল গলদ রয়েছে পরীক্ষা ব্যবস্থার মধ্যে। অশোক মিত্র কমিশন এটা উল্লেখ করে একটা আলাদা বডি করতে বলেছিলেন, যারা নাকি পরীক্ষা নেয় বলেছেন। সেই সম্পর্কে এখনও সিদ্ধান্ত নিতে পারি নি। কিন্তু পরীক্ষা ব্যবস্থার যে পরিবর্তন প্রয়োজন কারণ যে পরিমাণে ছাত্র-ছাত্রী পড়ছে এবং বিভিন্ন বিষয়ে পড়ছে তাতে আমাদের এই পরীক্ষা ব্যবস্থার পরিবর্তন দরকার। আমরা এটা নিয়ে উচ্চ শিক্ষা সংসদে আলোচনা করেছি। উচ্চ শিক্ষা সংসদ বিভিন্ন বিশ্ববিদ্যালয়গুলোতে যে বিষয়গুলো পড়াচ্ছে সেগুলো আপ গ্রেড করার কাজ চালাচ্ছে।

সেইগুলিকে আপ গ্রেড করার জন্য কমিটি তৈরি করে দেওয়া হয়েছে, তারা কাজ করছেন এবং অচিরেই পরীক্ষা সংস্কার-এর বিষয়টি উচ্চ শিক্ষা সংসদ হাতে নেবেন এবং আমরা আলোচনা করে এটুকু বলতে পারি, আমাদের বর্তমানে যে ব্যবস্থা আছে, তার পরিবর্তন ঘটাতে হবে এবং সকলের সঙ্গে আলোচনা করে এটা আমরা ঘটাব যাতে বিকেন্দ্রীকরণ করা যায় এবং আরও সহজ করা যায়, আরও সঠিক ভাবে কাজটা সমাপন করা যায়।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন, এই বছরে কলকাতা ইউনিভার্সিটির অধীনে কি নূতন কোনও কলেজ খুলেছেন? কল্যাণগড় মহাবিদ্যালয় বলে কি কোনও কলেজ খোলা হচ্ছে, হলে এটা কবে হবে?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে বলছি, পরীক্ষার ফল প্রকাশের সঙ্গে নূতন কলেজ এর কোনও সম্পর্ক নেই। তা সত্ত্বেও আমি বলছি, এই বছরে আমরা একটা কলেজকে অনুমোদন দিয়েছি। আজকে একটা প্রশ্ন আছে মহিলা কলেজ নিয়ে, আরও দু একটি প্রস্তাব আছে, সেইগুলি আমরা বিবেচনা করি নি।

## Starred Questions
## (To which Oral Answers were given)

### প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের বাড়ি ভাড়া ভাতা প্রদান

***৩৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪) শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকগণের গ্রাম ও শহরের বাড়ি ভাড়া ভাতা প্রদানের ক্ষেত্রে কোন বৈষম্য আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) কোন বৈষম্য নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

[11-20 - 11-30 a.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আপনি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকগণের গ্রাম শহরের বাড়ি ভাড়ার ক্ষেত্রে কোন বৈষম্য আছে কিনা এই প্রশ্নের উত্তরে বলেছেন, কোন বৈষম্য নেই। আপনার কাছে প্রশ্ন, শিক্ষকদের জন্য প্রাথমিক শিক্ষকগণের জন্য বহিরাগত শিক্ষকদের থাকার জন্য সরকারি প্রচেষ্টায় কোন আবাসন করার প্রস্তাব আপনার আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপাতত নেই।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, গত বছরে এই বিধানসভায় মাননীয় বিধায়ক কমল মুখার্জির প্রশ্নের পরিপ্রেক্ষিতে আপনি উত্তরে বলেছিলেন, হাডকোর সঙ্গে কথাবার্তা চলছে, শিক্ষকদের বাড়ি তৈরি করার লোনের ব্যাপারে। এখানে আপনার দপ্তর বা আপনি এই ব্যাপারে কত দূর এগিয়েছেন তা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হাডকো থেকে ঋণ নিয়ে শিক্ষকরা বাড়ি করতে পারেন। সরকারের পক্ষ থেকে বাড়ি করা হবেনা, আবাসন করাও হবেনা। যেখানে যেখানে শিক্ষক সংগঠন আছে বা প্রাথমিক সংসদ জেলা সংগঠন আছে তারা হাডকোর সঙ্গে কথাবার্তা বলে কোন সিদ্ধান্তে আসতে পারেন, সেখানে ঋণ তারা হাডকোর থেকে গ্রহণ

করতে পারেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমি জানতে চাই, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকরা শহরে থাকলে কি হারে বাড়ি ভাড়া ভাতা পান এবং গ্রামে থাকলে কি হারে বাড়ি ভাড়া ভাতা পান? এখানে শহর বলতে কি, মিউনিসিপ্যাল এলাকা নাকি আর্বান ক্লাস্টার এলাকা, কংলোসারেশন এলাকা কি ভাবে আপনি এখানে দেখবেন। এখানে আমার বন্ধু মান্নান সাহেব বলছেন, অনেক জায়গায় রেলের লাইনের এ পারটা এক রকম, ওপারটা এক রকম—এক্ষেত্রে আপনি কি ভাবে এটা করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মূল বেতনের ১৫ শতাংশ হারে বাড়ি ভাড়া ভাতা দেওয়া হয়। মান্নান সাহেব যেটা বলছেন, এটা অনেক আগের কথা। আগে ছিল যেখানে পঞ্চায়েত সমিতি অফিস আছে তার এলাকায় এক রকম ছিল, পৌরসভা এলাকায় এক রকম ছিল, গ্রাম এলাকায় এক্ রকম ছিল, এই বেতন হার পরিবর্তন করে, ৯৮ সালে সংশোধিত বেতন হারে সেই বৈষম্য দূর করা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১৯৯৮ সালে নতুন রিভিশন হয়েছে তাতে দেখা যাচ্ছে কোন বৈষম্য নেই। কলকাতা শহরে একজন শিক্ষক যে হারে বেতন পাচ্ছেন, সন্দেশখালির একজন শিক্ষকও সেই হারে বেতন পাচ্ছেন এবং সর্বত্রই একই হারে হাউস রেন্টও পান। কিন্তু কলকাতা শহরে একটা বাড়ি ভাড়া নিতে গেলে যে টাকা লাগে, সন্দেশখালিতে বাড়ি ভাড়া নিতে সেই টাকা লাগেনা, এই বৈষম্যের কথা আমি বলছিলাম।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি এটা বৈষম্য বলছেন, কিন্তু এই হার যদি ভিন্ন ভিন্ন করতে হয় তাহলে আইনগত জটিলতা দেখা যাবে। সুতরাং তার মধ্যে আমরা যেতে চাইছি না।

**পার্ট-টাইম কলেজ শিক্ষকদের ভাতা**

*৩৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬২) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পার্ট-টাইম কলেজ শিক্ষকদের প্রস্তাবিত ২০০০ টাকা ভাতা প্রদানের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে;

(খ) চুক্তিতে কলেজ শিক্ষক নিয়োগের বিষয়টি সরকারের অনুমোদন পেয়েছে কি না; এবং

(গ) চুক্তিবদ্ধ শিক্ষকদের বেতন ও ভাতা প্রদানের দায়িত্ব সম্পর্কে—(১) সরকারের ও (২) ইউ. জি. সি.র ভূমিকা কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী ঃ**

(ক) বেসরকারি কলেজের পার্ট টাইম শিক্ষকদের ভাতা ৪০০ টাকা থেকে ২০০০ টাকায় উন্নীত করা হয়েছে ১.৭.৯৯ থেকে। সরকারি কলেজেও একই সময় থেকে একই হারে পার্ট টাইম ভাতা দেওয়ার সিদ্ধান্ত হয়েছে।

(খ) উচ্চশিক্ষা দপ্তর কয়েকটি সরকারি কলেজের কয়েকটি বিষয়ের নির্দিষ্ট সংখ্যক শূণ্য পদে চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগের সিদ্ধান্ত নিয়েছেন।

(গ) চুক্তিবদ্ধ শিক্ষকদের বেতন ও ভাতা সম্পর্কে ইউ. জি. সি'র কোন ভূমিকা নেই। এই সব শিক্ষকদের বেতন ও ভাতা সবটাই সরকার বহন করবে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন যে রাজ্যের কলেজ সমূহে এবং মহাবিদ্যালয়গুলিতে বিপুল পরিমাণে শিক্ষক ঘাটতি আছে। এমন এমন নতুন কলেজ আছে যেগুলো দশ, পনেরো বছর হয়েছে সেখানে প্রিন্সিপাল আছে, কোন শিক্ষক নেই, যার ফলে পার্ট টাইম শিক্ষক নিয়োগ করতে হচ্ছে। আপনি যেহেতু শিক্ষক দিতে পারছেন না তাই সরকারি কলেজগুলোর ক্ষেত্রে অনুমোদন দিয়েছেন, কিন্তু বে-সরকারি কলেজগুলিতে রাজ্য সরকারের কোন আর্থিক দায়-দায়িত্ব নেই সেখানে চুক্তিবদ্ধ শিক্ষক নিয়োগের ব্যাপারটা আপনি অনুমোদন করবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী ঃ** সরকারি ক্ষেত্রে যে সিদ্ধান্তটা নেওয়া হয়েছে এটা আমি আগেও বলেছি, এটা আমাদের বাধ্য হয়ে করতে হয়েছে। সরকারি ক্ষেত্রে শিক্ষক নিযুক্ত হয় পাবলিক সার্ভিস কমিশনের মাধ্যমে। আমরা শূণ্যপদগুলি জানাই, তারা ইন্টারভিউ করে, সিলেক্ট করে আমাদের কাছে সুপারিশ করে। কিন্তু দেখা যাচ্ছে একটা শিক্ষকের পদ শূণ্য হওয়ার পরে সেই পদ পূরণ করতে অনেক সময় লেগে যাচ্ছে। এই সময়ে ক্লাসগুলো কি করে নেওয়া হবে। আমরা বাধ্য হয়ে শেষ পর্যন্ত সরকারি কলেজগুলিতে চুক্তিবদ্ধ শিক্ষক নিয়োগের সিদ্ধান্ত নিই। কিছু আমরা অন্যান্য জায়গাতেও করেছি, ইঞ্জিনিয়ারিং টেকনোলজি এবং সাধারন কলেজগুলিতে, তবে এটা কিন্তু একটা স্থায়ী ব্যবস্থা নয়। পাবলিক সার্ভিস কমিশন যখনই আমাদের সুপারিশ করবে তখনই চুক্তিবদ্ধ শিক্ষক চলে যাবে। বে-সরকারি কলেজগুলোর ক্ষেত্রে এই শিক্ষক নিয়োগের সুপারিশ করতে পারেন কলেজ সার্ভিস কমিশন। এটা অ্যাসেম্বলীতে পাশ করা, আইন ধরে নির্দিষ্ট সেখানে চুক্তিবদ্ধ শিক্ষক নিয়োগ করার কোন ব্যবস্থা ওই আইনে রাখা নেই। ফলে

আমরা কখনও এটা না ভাবি আমরা কলেজ সার্ভিস কমিশনকে তার কাজটা দ্রুত করার জন্য বলছি এবং বিভিন্ন কলেজে তারা পার্ট টাইম নিয়ে ওই ক্লাসগুলি চালান এটা আমরা বলছি। কাজেই সরকারি এবং বেসরকারি ক্ষেত্র এখনও একটু আলাদা ধরণের।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, চুক্তিবদ্ধ শিক্ষকদের দেওয়া হবে মাসিক দুই হাজার টাকা। সেক্ষেত্রে নেটের প্রশ্ন উঠছে না। ইউ. জি. সিকে অনুসরণ করে শতকরা ৫০ ভাগ মার্কস যাদের আছে, তাদের নিয়োগ করতে পারেন। আপনি কলেজে বাধ্য হচ্ছেন চুক্তিবদ্ধ নিয়োগ করতে। সাময়িক হলেও আইনের যদি কোন বাধা থাকে, সেক্ষেত্রে বাধা দূরীকরণের জন্য কোন উদ্যোগ নেবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী :** এটা ঠিক নয় যে, চুক্তিবদ্ধ শিক্ষক যিনি, তারা দুই হাজার টাকা পাবেন। আংশিক সময়ের শিক্ষক যারা, তারা ২ হাজার টাকা পাবেন। চুক্তিবদ্ধ যিনি শিক্ষক নন কিন্তু মূল বেতন যেটা সেটা পাবেন। তিনি আংশিক সময়ের জন্য নয়, পূর্ণ সময়ের জন্য। শুধু পার্থক্য হচ্ছে একটা নির্দিষ্ট সময়ের মধ্যে চুক্তি হচ্ছে, তার আগে উনি ছেড়ে দিতে পারেন বা আমরাও বলতে পারব যে, আমরা লোক পেয়ে গেছি। আমাদের এখন আর প্রয়োজন নেই। কাজেই আমরা চুক্তিবদ্ধ শিক্ষকদের ২ হাজার টাকা দিচ্ছি এটা নয়। আপনি যেটা বলছেন যোগ্যতামান, সেটা নামানো হয়নি। পার্ট টাইম হোক, চুক্তিবদ্ধ হোক, পূর্ণ সময়ের জন্য হোক, বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের যোগ্যতা নেই, এই রকম কোন শিক্ষক কে সরকার বেতন দিতে পারেন না।

[11-30 - 11-40 a.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** এছাড়াও সমস্যা দেখা দিচ্ছে কলেজ সার্ভিস কমিশন কোথাও কোথাও একদল শিক্ষক পাঠাচ্ছে। তারা কিছুদিন বাদে লিয়েন নিয়ে চলে যাচ্ছে। যার ফলে তাদেরকে স্থায়ী করা যাচ্ছে না। এই বিষয়ে আমরা শুনেছিলাম যে, একজন শিক্ষক নিয়োগ করলে ৫ বছরের মধ্যে সে কলেজ ছাড়তে পারবে না। প্রত্যেক কলেজে কলেজে এই সার্কুলার দিয়ে পাঠানো হয়েছিল। কারণ সমস্যা বাড়ছে। বিশেষ করে আর্টস শিক্ষকরা তারা কলকাতা এবং কলকাতার পার্শ্ববর্তী এলাকায় থাকতে। কিছুদিন বাদে এখানে ব্যবস্থা করে দিচ্ছেন কলেজ সার্ভিস কমিশন। ফলে সেখানে বির্তকের সৃষ্টি হচ্ছে। বাধ্যতামূলকভাবে থাকতেই হবে, এই রকম কোন সার্কুলার পাঠিয়েছেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী :** মাননীয় সদস্যকে জানাচ্ছি এটা ঠিকই তাকে ৫ বছর থাকতেই হবে এটা বলেছিলাম এবং সেটা শিক্ষকদের একটা ডি. সি. আর বি রুলস তাতে বলা হয়েছিল একটানা ৫ বছর না থাকলে অবসর নেওয়ার পরে পেনশানের সময়ে অসুবিধা হবে, সমস্যা হবে। কিন্তু কেউ চলে যেতে পারবেন না, এইরকম কোন

আইন আমরা এখনও পর্যন্ত করতে পারিনি। তাতে অসুবিধা আছে। তার কারণ কেউ যদি সত্যই দুরের কলেজের থেকে কাছের কলেজে সুযোগ পান, তাকে আটকানো মুশকিল। এখন আমরা যেটা করছি—সেটা হল এই যে আরও বেশি পরিমাণে কলেজ সার্ভিস কমিশন থেকে শিক্ষকদের পাঠাচ্ছে, ধীরে ধীরে কলকাতার কলেজগুলিতে শিক্ষক পদ পূর্ণ হয়ে যাচ্ছে। ফলে মফস্বলের শিক্ষকদের বেশি পরিমাণে এখানে আসার সুযোগ ধীরে ধীরে কমে যাবে। (২) নাম্বার হচ্ছে নেট পাশ করে যারা, তারাই প্যানেলের উপর দিকে থাকছে। ফলে যাদের আমরা ফ্রেস ধরি, কিন্তু এই ধরণের কলেজগুলিতে বেশি পরিমাণে যাচ্ছে।

ফলে দূরের কলেজগুলো থেকে আসার যে সুযোগটা রি-এমপ্লয়মেন্ট থেকে দূরে দেওয়ার ফলে এক সঙ্গে অনেকগুলো পোষ্ট খালি হয়ে গিয়েছিল আজকে সেটা কমে এসেছে। আমরা ধীরে ধীরে মফস্বল কলেজ গুলোতে শিক্ষক দিতে পারব। তবে তারা অনেকেই থাকেন না। খানিকটা সমস্যা তো থাকবেই, তবে কলেজে কেন মফস্বলে যাওয়ার অনীহা তো আছেই কিন্তু আইন করে এটা ঠিক করা সম্ভব কিনা এটা ভাবনা চিন্তা করা দরকার।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই পার্টটাইম শিক্ষকদের নিয়ে একটা বিচিত্র ধরণের পরিস্থিতির উদ্ভব হয়েছে। এই হাউসে বারবার বলা হয়েছে, এরা যে ৪০০ টাকা করে পেতেন সেটা বাড়ানোর জন্য। অবশেষে সেটা দু হাজার করা হয়েছে মাসিক ভিত্তিতে। পার্টটাইম কমিশন বা সরকার যে শিক্ষক দরকার সেই শিক্ষক দিতে পারছেন না কিন্তু পোষ্ট স্যাংশন করা হচ্ছে সেই পোষ্টে লোক দিচ্ছেন না। এইভাবে কলেজগুলোকে চলতে হচ্ছে। বিশেষ করে মফস্বলের কলেজগুলোহ পুরোপুরি পার্টটাইমের শিক্ষকদের উপর নির্ভর করে চলছে। এই যে দু হাজার টাকা করে দিচ্ছেন, সেটাও সরকার কোন সাহায্য দিচ্ছেন না। কলেজগুলোকে বলছেন তোমাদের সোর্স থেকে দাও। টাকা বাঁচানোর জন্য এরকম বলছেন। কলেজগুলো তাদের সোর্স থেকে কি করে দেবে? কলেজগুলো ১০/১২ টাকা করে ফী তোলে। যার ফলে কলেজগুলোও পার্টটাইম টীচারদের মাহিনা দিতে পারছে না দু হাজার টাকা করা সত্ত্বেও। কলেজগুলো দিতে পারছে না। বলে সেই টাকা তারা পাচ্ছেন না। টাকা বাঁচানোর জন্য ফুল টাইম টীচারও আপনারা দিচ্ছেন না। এই যে অবস্থা এটা দূর করার জন্য পার্টটাইম শিক্ষকদের তাদের অ্যাপ্রুভড ক্যাটেগরি করে তাদের টাকা সরকার থেকে দেওয়ার ব্যবস্থা করবেন কি?

**শ্রী সত্যসাধন চক্রবর্ত্তী ঃ** মাননীয় সদস্যকে দুটো বিষয় বলছি। কলেজে শিক্ষক নিয়োগ না করে টাকা বাঁচানোর কোন পরিকল্পনা আমাদের নেই। কারণ কলেজ শিক্ষক পাঠাবে কলেজ সারভিস কমিশন। দু নম্বর হচ্ছে ইউ. জি. সি নেট এবং স্লেট চালু

করেছে যারা পরীক্ষা দেয় তাদের ৫ থেকে ৬ পারসেন্ট পাশ করে। ইংরাজি এবং অন্য কিছু সাবজেক্ট, এডুকেশনের টীচার পাওয়া যায় না। কলেজ সারভিস কমিশন অত্যন্ত দ্রুত এবং এই বছরের অ্যানুয়াল রিপোর্ট দেখবেন কত শিক্ষক দেওয়া হচ্ছে। এটা জেনে নেবেন। আপনারা বলছেন বহু পদ খালি আছে। কলেজ সারভিস কমিশনের কাছে যে পদ খালি আছে তার একটা বড় অংশ হচ্ছে এস. সি, এস. টি যেখানে রিজারভেশনের পোষ্ট গুলো খালি আছে। শুধু সাতশো শূণ্য পদের মধ্যে ৫শোর উপর পোষ্ট হচ্ছে এস. সি, এস. টি যেখানে কলেজ সার্ভিস কমিশন যথেষ্ট পরিমাণ শিক্ষক নিয়োগ করতে পারছেন না রিজারভেশন থাকার জন্য। বাকি ২৫০টা পোষ্ট খালি আছে। কাজেই আপনারা যে বলছেন কলেজ সার্ভিস কমিশন দিতে পারছেন না। পোষ্ট হচ্ছে দেওয়া হচ্ছে কিন্তু কিভাবে রিজারভেশন সেটা একবার বলুন। তার পর আছে ও. বি. সি, নেট শ্লেট। এবারে ইউ. জি. সি. খানিকটা রিল্যাক্স করেছে, আমরা বাড়াবার চেষ্টা করছি, এটা হচ্ছে সমস্যার একটা দিক। আমরা দিতে চাইছি না তা নয়, দেওয়া যাচ্ছে না। রিজার্ভেশন একটা কারণ। ইংলিশ, এডুকেশন এ ক্ষেত্রে প্যানেলের অবস্থা খুব খারাপ। নেট, শ্লেট এদের রেজাল্ট খুব খারাপ। আপনি আমাকে নির্দিষ্ট প্রশ্ন করুন, আমি আপনাকে জবাব দেব, তার কারণ আমি প্রতি মাসে খবর নিই। দ্বিতীয়তঃ আপনি বলেছেন পার্টটাইমারদের ব্যাপারে। ১৯৯৬ সালে আমরা আমাদের দপ্তর থকে সার্কুলার দিয়ে কলেজগুলিকে বলেছি পে-প্যাকেট চালু হওয়ার পরে শতকরা ৭৫ ভাগ টাকা আপনাদের সরকারকে জমা দিতে হত। অর্থাৎ একটি কলেজ ১০০ টাকা টিউশন ফি আদায় করলে ৭৫ ভাগ টাকা জমা দিতে হত। আমরা ১৯৭৬ সালে আমরা কলেজগুলিকে বলেছি একটা টাকাও জমা দিতে হবে না, এবারে আমরা কলেজগুলিকে বলেছি সরকার পার্ট-টাইমারদের টাকা দেবে, আর ৭৫ ভাগ টাকা আমরা ছেড়ে দেব, রিপেয়ারের জন্য টাকা দেব, ফার্নিচারের জন্য টাকা দেব, ইউ. জি. সি. টাকা দেবে। আমরা আপনাদের কলেজের ফাণ্ডের হিসাব চাই। আপনারা দেখান আপনারা যে পার্ট-টাইমারদের ফী বাবদ আপনারা কত আদায় করছেন, তার পরে দেখান আমাদের কাছে আপনাদের কত টাকা ডেফিসিট। তাহলে সেই ডেফিসিট টাকাটা আমরা সরকার থেকে কলেজকে দেব। আমরা সুস্পষ্ট ভাবে বলেছি আপনারা অডিট তা নয়—ওই গভর্নমেন্ট অর্ডারে কি ছিল? গভর্নমেন্ট অর্ডারে ছিল প্রতি বছর এই টাকাটা সরকারের টাকা, যেটা টিউশন ফি আমরা ছেড়ে দিচ্ছি। প্রতি বছর তার হিসাব দিতে হবে। আমরা হিসাব চাইছি। কলেজগুলিকে বলেছি আপনাদের এই হিসাব দেওয়ার পরে পার্ট-টাইমারদের পোষ্টটা যুক্তিসঙ্গত, ওয়ার্কলোড আছে। কিন্তু খুশীমত অ্যাপয়েন্টমেন্ট দিলে হবে না। এগুলি করে ধীরে ধীরে অনেক কলেজ ২ হাজার টাকা দিতে শুরু করেছে।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী সৌগত রায় ঃ** ৯০ পারসেন্ট কলেজে দিচ্ছে না।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** সবগুলি দিচ্ছে সে কথা আমরা বলছি না। সেই কলেজগুলিকে আমাদের কাছে আসতে হবে আমরা যে টাকা ছেড়ে দিয়েছি সেটা সরকারের টাকা, সেই টাকা তারা কি ভাবে খরচ করছেন তার হিসাব আমাদের কাছে দিতে হবে। শুধু পাচ্ছেন না বললে হবে না।

**শ্রী তপন হোড় ঃ** আপনি ঠিক বলেছেন, গত বারের বাজেটে মূল প্রশ্ন আমার ছিল, আপনি তখন ৪০০ টাকা থেকে বাড়িয়ে ২ হাজার টাকা দেওয়ার কথা বলেছেন। কিন্তু একটা সমস্যা হচ্ছে, মাননীয় বিধায়ক সৌগতবাবু যেটা বলেছেন সেই সমস্যা নিয়ে আমিও তখন আপনাকে বলেছিলাম, তখন বলেছিলাম কলেজগুলির এই দায়িত্বটা নেওয়া উচিত, কলেজ থেকে আমরা যেটা নেওয়ার সেটা নিচিছ না, যেটা ১০০ টাকা করে নেওয়ার। প্রবলেমটা প্রবলেমই থেকে গেছে, সেই ৪০০ টাকা ২০০০ টাকা হয় নি। আমার বোলপুর কলেজেও হয় নি, আরও অনেক কলেজেও হয় নি। এ ব্যাপারে আপনার হস্তক্ষেপের দরকার, তা নাহলে ৪০০ টাকাই থেকে যাবে। আমার প্রশ্ন হচ্ছে বিভিন্ন কলেজেও যেমন রায়গঞ্জ কলেজ, নবদ্বীপ কলেজে এই রকম অনেক কলেজ আছে, কোন কোন কলেজে ৩০, ৩৫ জন আছে যেমন আমি শুনেছিলাম রায়গঞ্জ কলেজে ৬০, ৬২ জন পার্ট-টাইমার লেকচারার আছে। সেখানে যারা মূল লেকচারার অর্থাৎ যাঁরা স্থায়ী চাকরি করেন তাদের কেউ কেউ কন্ট্রাক্টারের ব্যবসা করেন, কেউ সাইকেলের দোকান করেন এই ধরনের অভিযোগ আছে। এটা আপনার গোচরে আছে কিনা বা আপনি ব্যবস্থা নেবেন কি না?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যকে একটা জিনিস বুঝতে হবে ইউ. জি. সি. যে যোগ্যতার মান নির্দ্ধারণ করেছে সেই মানে কলেজ যদি শিক্ষক নিয়োগ না করে তাহলে তাকে কোন বেতন দেওয়ার আইনগত ক্ষমতা সরকারের নেই এবং সরকার কোন বে-আইনী কাজ করতে পারে না। দ্বিতীয়তঃ, তারা যে কত সংখ্যা পার্ট টাইম শিক্ষক নিযুক্ত করেছেন—আমরা বলছি, আপনাদের ডিপার্টমেন্টের ওয়ার্ক লোড বলুন। সারা বছরে কত ক্লাস হয়? কতজন হোল টাইমার আছে? ইউ. জি. সি যেভাবে সব কিছু করতে বলেছে সেই ভাবে করছেন কিনা? আপনারা আপনাদের খুশী মত পার্ট টাইমার নিয়োগ করবেন আর সরকার তাদের জন্য টাকা দেবে, যোগ্যতা বলে কিছু থাকবে না, এটা হতে পারে না। তাদের নিয়ম মেনে চলতে হবে। এবং আমরা বলেছি, যারা নিয়ম মেনে চলবে তাদের যে ডেফিসিট থাকবে তার জন্য অমরা টাকা দেব এবং

তা থেকে পার্ট টাইমারদের দু-হাজার টাকা করে দেওয়া হবে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** আপনারা বে-সরকারি কলেজে চুক্তিবদ্ধ শিক্ষক নিয়োগ করতে পারবেন না। সরকারি কলেজে করছেন। সরকারি কলেজে কেন শিক্ষক নিয়োগ করতে পারছেন না এবং কেন চুক্তিবদ্ধ শিক্ষক নিয়োগ করতে হচ্ছে? দেখবেন এ ব্যাপারে বহু রিপোর্ট বেরিয়েছে এবং এর ফলে একটা কনস্পিরেসি আছে ভাল ছাত্রদের বিরুদ্ধে। চুক্তিবদ্ধ ভাবে যে শিক্ষক নিয়োগ হচ্ছে তাদের ক্ষেত্রে যোগ্যতা দেখা হচ্ছে না, নেট, শ্লেট পরীক্ষা দেখা হচ্ছে না। কোন গ্যারান্টি নেই তাদের যোগ্যতার ক্ষেত্রে। সরকারি কলেজগুলোতে আপনারা নিজেদের পছন্দের লোক, পার্টির লোকেদের চুক্তিবদ্ধ শিক্ষক হিসাবে নিয়োগ করছেন। আপনারা কি আপনাদের পার্টির লোকেদের চুক্তিবদ্ধ শিক্ষক হিসাবে নিয়োগ করে পরে তাদের রেগুলারাইজ করে নেবেন? এটা যদি করেন তাহলে নেট, শ্লেটের মাধ্যমে যে সমস্ত ভাল ছেলেরা আসছে তারা চান্স পাবেনা। এটা সম্পূর্ণ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত ভাবে করা হয়েছে।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** আপনি এতে ষড়যন্ত্র এবং অন্যান্য যে দিকগুলো দেখছেন, তা দেখার অবাধ স্বাধীনতা আপনার আছে। আমি সেই বিষয়ে যাচ্ছি না। আমি শুধু বলছি, তথ্য দিয়ে, সরকারি কলেজগুলোতে যে চুক্তিবদ্ধ শিক্ষক নেওয়া হবে তার বিজ্ঞপ্তী কাগজে বেরিয়েছিল এবং সেখানে বলা আছে ইউ. জি. সি নির্ধারিত কোয়ালিফিকেশন থাকতে হবে। আর, আমার চোখে এটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত নয়, এটা ঠিক বলেন নি। কেননা, আমি তো প্রকাশ্যে বে-আইনি কাজ করতে পারব না, আপনিই তো ধরবেন। তাই এই আরোপ সঠিক নয়।

দ্বিতীয়ত, সরকারি কলেজগুলো চুক্তিবদ্ধ শিক্ষক নিয়োগ করার কারণ হচ্ছে সরকারি কলেজে শিক্ষকদের চাকরি ট্রান্সফারেবল। আমরা দার্জিলিং, কুচবিহার, ঝাড়গ্রাম, হলদিয়া এমনকি টাকিব মত কলেজে যে শিক্ষকদের পাঠিয়েছি তাঁরাও বদলি হয়ে কাছাকাছি কলেজে চলে আসেন। এবং এব্যাপারে মামলাও আছে। বহুক্ষেত্রেই পাঠানো যায় না। বে-সরকারি ক্ষেত্রে চাকরি ট্রান্সফারাবেল নয়, সরকারি ক্ষেত্রে ট্রান্সফারাবেল। কয়েক বছর পরে তাঁরা ট্রান্সফারের জন্য চেষ্টা করেন। ফলে অনেক গুলো পোষ্ট খালি পড়ে থাকে। আমরা চুক্তিবদ্ধ শিক্ষক নিয়োগ করছি এই জন্য যে, চুক্তিতে যাদের নিয়োগ করা হবে তাদের ট্রান্সফার হবে না। আর, যতদিন পর্যন্ত শিক্ষক পাঠাতে পারব ততদিন পর্যন্ত তাদের থাকতে হবে। সবটাই ছাত্রদের স্বার্থের দিকে, শিক্ষার স্বার্থের দিকে তাকিয়ে করা হয়েছে। শিক্ষকদের কোয়ালিফিকেশন এবং স্কেল একই রকম থাকবে।

## অষ্টম শ্রেণীর পর "বিজ্ঞান" ঐচ্ছিক বিষয়

***৩৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৩) **শ্রী তপন হোড় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার অষ্টম শ্রেণীর পর 'বিজ্ঞান''-কে ঐচ্ছিক-বিষয় করার সুপারিশ করেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সরকার উক্ত সুপারিশ গ্রহণ করেছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার অষ্টম শ্রেণীর পর বিজ্ঞানকে ঐচ্ছিক করার প্রস্তাব দেয় নি—তবে ঐ শ্রেণীর পর থেকে দুই মানের যথা 'এ' ও 'সি' পাঠক্রম প্রবর্তন করার বিষয়টি বিবেচনা করতে বলেছেন। একটির মান নিচু—অপরটির মান উঁচু।

(খ) রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের প্রস্তাব গ্রহণযোগ্য নয় বলে মনে করে।

[11-50 – 12-00 Noon.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, বিষয়টা খুবই গুরুতর। দু'ধরণের ব্যবস্থা চালু করার কথা বলা হচ্ছে। দুটো পাঠ্যক্রমের একটার মান উঁচু হবে, একটার নীচু হবে। রাজ্য সরকার বলছে, এটা গ্রহণযোগ্য নয়। মাননীয় মন্ত্রী মহাশয়, শিক্ষামন্ত্রী সম্মেলনের মধ্যে দিয়ে কি বিষয়টির নিষ্পত্তি করা যায় না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কেন্দ্রীয় শিক্ষা উপদেষ্টা পর্যদ নামে একটা সংস্থা আছে। কেন্দ্রীয় সরকারের শিক্ষামন্ত্রী সেই পর্যদের সভাপতি। বিভিন্ন রাজ্যের শিক্ষামন্ত্রীরা পদাধিকারবলে সদস্য এবং বিভিন্ন রাজ্যের শিক্ষা বিদরা তার সদস্য। সেই পর্যদের সভা ডাকা হয় নি। শিক্ষামন্ত্রী সম্মেলন ডাকার তারিখ ঠিক হয়েছিল, কিন্তু পরবর্তী সময় সেটা স্থগিত রাখা হয়েছে। এখন কোন নতুন তারিখ ঘোষণা করেন নি।

**শ্রী তপন হোড় ঃ** আমরা দেখছি বিশ্বায়নের নামে কেন্দ্রীয় সরকার পাওয়ার বিল, ২০০০ করে বিদ্যুৎকে বেসরকারি হাতে তুলে দিচ্ছে। শিক্ষা ক্ষেত্রেও এই ধরণের আঘাত আমরা আশঙ্কা করছি। কেন্দ্রীয় সরকারের এই প্রস্তাবের সঙ্গে বিশ্বায়নের কোন সামঞ্জস্য আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছিলাম, আপনারা যে দলিল প্রকাশ করেছেন গোটা ভারতবর্ষের বিদ্যালয় স্তরের পাঠ্যসূচি, পাঠ্যক্রম প্রণয়নের, তাতে

বিজ্ঞান এবং গণিতের গুরুত্ব কমিয়ে দিচ্ছেন, প্রাথমিক স্তর থেকে ধর্মীয় শিক্ষা প্রবর্তন করতে চাইছেন। বর্তমান বিশ্বে বিজ্ঞান ও প্রযুক্তি প্রকৌশলের যে অগ্রগতি ঘটছে তাতে যদি আমাদের দেশের প্রাথমিক স্তরের ছাত্র-ছাত্রীদের শিক্ষার ক্ষেত্রে বিজ্ঞান ও গণিতের গুরুত্ব হ্রাস করা হয়, বেদ উপনিষদের প্রবর্তন করা হয়, তা পড়ানো হয় তাহলে বিজ্ঞান প্রকৌশলের সঙ্গে আমাদের দেশের ছেলে-মেয়েরা খাপ খাওয়াতে পারবেনা, পিছিয়ে পড়বে। সুতরাং এটা খুবই উদ্বেগের বিষয়। আমরা কেন্দ্রীয় সরকারকে আমাদের পক্ষ থেকে এটা অবহিত করিয়েছি।

**শ্রী তপন হোড় ঃ** বিজ্ঞানের সঙ্গে কোন সামঞ্জস্য না রেখে যে ধর্মীয় শিক্ষা কেন্দ্রীয় সরকার প্রবর্তন করতে চলেছে, সে ব্যাপারে রাজ্য সরকারের কি বক্তব্য?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি আগেই বলেছি যে, আমরা এ বিষয়ে কেন্দ্রীয় সরকারকে লিখিতভাবে বলেছি, মৌখিকভাবে বলেছি যে, বিদ্যালয় স্তরে কখনোই বেদ উপনিষদ বা কোন রকম ধর্মীয় শিক্ষা প্রবর্তন করা উচিত নয়। ধর্ম শিক্ষা গবেষণার বিষয়। সে শিক্ষা বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের জন্য নয়। কোন রকম ধর্ম গ্রন্থ বা ধর্মীয় শিক্ষা প্রবর্তনের আমরা সম্পূর্ণ বিরোধী। এ কথা আমরা কেন্দ্রীয় সরকারকে জানিয়েছি।

**শ্রী তপন হোড় ঃ** রাজ্য সরকার শিক্ষামন্ত্রী সম্মেলনে তার বক্তব্য যাতে রাখতে পারে তার জন্য আপনি কোন উদ্যোগ গ্রহণ করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি আগেই বলেছি ওঁরা শিক্ষামন্ত্রী সম্মেলন ডাকার উদ্যোগ গ্রহণ করেছিলেন, পরে তা স্থগিত রেখেছেন। কেন্দ্রীয় শিক্ষা উপদেষ্টা পর্ষদের সভাও এখন ডাকেন নি। আমরা অপেক্ষা করছি, দু ধরণের সভা ডাকলেই সেখানে আমাদের পক্ষ থেকে 'আমাদের ভূমিকা, অভিমত ব্যক্ত করব।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার জিজ্ঞাস্য, এই যে সিলেবাস চেঞ্জ করা বা ক্যারিকুলাম চেঞ্জ করার ব্যবস্থা, এটা কি সেন্ট্রাল গভর্নমেন্ট ডাইরেক্টলি স্টেট গভর্নমেন্টকে বলছে; না থ্রু এন সি ই আর টি বলছে? ওরা যে সিলেবাস, ক্যারিকুলাম চেঞ্জ করে ধর্মীয় শিক্ষা প্রবর্তন করতে চাইছে সেই উদ্দেশ্য নিয়েই কি বর্তমানে এন সি ই আর টি-র মাথায় যিনি রয়েছেন তাঁকে সেখানে বসানো হয়েছে? এন. সি. ই. আর. টি স্টেট গভর্নমেন্টের কাছে জানালে যে বোর্ড বা কাউন্সিল হবে তারাই সিলেবাস বা ক্যারিকুলাম তৈরি করবে। এক্ষেত্রে সরকারের কোন ব্যাপার নেই। এন. সি. ই. আর. টিতে যাকে বসানো হয়েছে, আপনি কি মনে করেন এই উদ্দেশ্য পূরণ করার জন্যই তাকে বসানো হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষা যেহেতু সংবিধানে যুগ্ম তালিকায়, সংবিধানের ৪২তম সংবিধান সংশোধন-এর মধ্য দিয়ে শিক্ষাকে রাজ্য তালিকা থেকে যুগ্ম তালিকায় নেওয়া হয়েছে, সেইজন্য এই বিষয়ে শেষ কথা বলার অধিকার কেন্দ্রীয় সরকারের। বর্তমানে যে উদ্যোগ নিয়েছেন তাতে ভারতবর্ষের সমস্ত বিদ্যালয়ের পাঠক্রম তৈরি করার জন্য দায়িত্ব দিয়েছে জাতীয় শিক্ষা গবেষনা এবং প্রশিক্ষন পরিষদকে। আনুষ্ঠানিকভাবে যদিও দায়িত্ব এই পরিষদের কিন্তু মূল ক্ষমতা কেন্দ্রীয় সরকারের নিজের হাতে। এই পরিষদের সভাপতি নিযুক্ত হয়েছেন শ্রী রাজপুত। কেন্দ্রীয় সরকার বলেছেন এই দলিল আলোচনান্তে স্থির সিদ্ধান্তে আসা যাবে। যিনি পরিষদের সভাপতি, শ্রী রাজপুত তাঁর সঙ্গে দীর্ঘদিনের পরিচয় আছে। কিন্তু বিষয়টা হচ্ছে, কেন্দ্রীয় সরকার জাতীয় শিক্ষা গবেষনা এবং প্রশিক্ষন পরিষদে যাকে মনোনীত করেছেন, শ্রী কৃষ্ণ গোপাল রাস্তোগীর, তাঁর অতীত রাজনৈতিক ধ্যান-ধারণা পরিস্কার যার সাথে আমরা সম্পূর্ণ ভিন্নমত পোষণ করি তারই মূল দায়িত্বে এই দলিল রচিত হচ্ছে। সেইজন্য এই আলোচনায় কেন্দ্রীয় সরকার সরাসরি না আসলেও পরোক্ষে তারাই মূল নিয়ামক শক্তি এবং তাদেরই মাধ্যমে এই দলিল ভারতবর্ষের মানুষের কাছে উপস্থাপিত হবে।

## Starred Questions
## (To which written Answers were Laid on the Table)

### বর্ধিত বিক্রয় করের জন্য হোসিয়ারী ও তন্তুবায় শিল্প ক্ষতিগ্রস্ত

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১৪) **শ্রী রামজনম মাঝি এবং শ্রী আবুল বাসার লস্কর ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার কর্তৃক বর্ধিত বিক্রয় করের সিদ্ধান্তে রাজ্যের হোসিয়ারি ও তন্তুবায় শিল্পের ক্ষতি হয়েছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত শিল্পগুলিকে রক্ষার জন্য সরকার কর্তৃক কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের হোসিয়ারি ও তন্তুবায় শিল্পের উপর বর্ধিত বিক্রয় কর প্রযুক্ত না হওয়ায় এই শিল্পের কোনও ক্ষতি হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**সংকোশ প্রকল্প**

*৩৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৭) **শ্রী গৌতম চক্রবর্তী** ঃ গত ৩০শে জুন, ১৯৯৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৪১৪ (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৫)-এর উত্তরের অনুসরণে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সংকোশ প্রকল্পটির কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) সংকোশ বহুমুখী প্রকল্পটি রাজ্য সরকারের নিজস্ব কোন পরিকল্পনা নয়। এটি কেন্দ্রীয় সরকার কর্তৃক পরিকল্পিত একটি প্রকল্প। প্রকল্পটির কেন্দ্রীয় সরকারের ছাড়পত্র পাওয়ার কোন সংবাদ এখনও পর্যন্ত রাজ্য সরকারের কাছে নেই।

**বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে পশ্চিমবঙ্গের জন্য প্রদত্ত ঋণ**

*৩৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮৪) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থভাণ্ডার কর্তৃক ২৯শে ফেব্রুয়ারি, ২০০০ পর্যন্ত পশ্চিমবঙ্গের জন্য প্রদত্ত ঋণের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯১-৯২ আর্থিক বৎসর থেকে ১৯৯৯-২০০০ আর্থিক বৎসর পর্যন্ত বিশ্বব্যাঙ্কের অনুমোদিত প্রকল্পগুলির জন্য প্রাপ্ত ঋণের পরিমাণ ৩০৬.৩৩ কোটি টাকা। আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে পশ্চিমবঙ্গ সরকার কোনও ঋণ গ্রহণ করেন নি।

**বে-সরকারি কলেজ শিক্ষকদের নূতন বেতন স্কেল চালু**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫) **শ্রী সঞ্জীবকুমার দাস** ঃ উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য বে-সরকারি কলেজ শিক্ষকদের নূতন স্কেলে বেতন দেওয়া কবে থেকে চালু হয়েছে;

(খ) উপরোক্ত স্কেলে শিক্ষকদের Pay fixation কবে থেকে হয়েছে;

(গ) নূতন স্কেলে কলেজ শিক্ষকদের বকেয়া (Arrear) টাকা কবে নাগাদ দেওয়া হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) বে-সরকারি কলেজ শিক্ষকদের নূতন স্কেলে বেতন প্রদানের জন্য কেন্দ্রীয় সরকার ৩১.১.২০০০ পর্যন্ত কত টাকা দিয়েছে?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে বেসরকারি শিক্ষকদের নূতন স্কেলে বেতন দেওয়া হচ্ছে ১৯৯৯ সালের ১লা এপ্রিল থেকে।

(খ) নূতন স্কেলে কলেজ শিক্ষকদের বেতন নির্ধারণ ১.১.৯৬ থেকে হয়েছে।

(গ) সংশোধিত বেতনের বর্দ্ধিত অংশের বকেয়া রাজ্য সরকারের দেয় অংশ সমেত ২০০০ সালের জুলাই থেকে ৬টি মাসিক কিস্তিতে দেওয়ার সিদ্ধান্ত হয়েছে।

(ঘ) ৩১.১.২০০০ পর্যন্ত কেন্দ্রীয় সরকার বিশ্ববিদ্যালয়, সরকারি এবং বেসরকারি কলেজ শিক্ষকদের জন্যে সংশোধিত বেতনক্রমের অতিরিক্ত প্রাপ্য হিসাবে একত্রে ১০০.০০ (একশত) কোটি টাকা মোট দিয়েছেন।

বেসরকারি কলেজগুলির শিক্ষকদের জন্যে আলাদাভাবে কোন টাকার কথা উল্লেখ করেননি।

**সংখ্যালঘু সম্প্রদায়ের মেয়েদের জন্য মহাবিদ্যালয় স্থাপন**

***৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১০১) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সংখ্যালঘু সম্প্রদায়ের মেয়েদের জন্য সরকার মহাবিদ্যালয় স্থাপনের কোন উদ্যোগ গ্রহণ করেছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত মহাবিদ্যালয় কোন জেলায় স্থাপনের পরিকল্পনা নেওয়া হয়েছে?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Capitation Fees of the Private Schools**

***364.** (Admitted Question No. *656) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) whether it is a fact, that, the Private Schools (K.G./Mantesari/ Primary) are taking Capitation Fees at the time of admission of the Students; and

(b) if so, the action taken by the Government in the matter?

**Minister-in-charge of the School Education Department :**

(a) The School Education Deptt. does not deal with those schools.

(b) Question does not arise.

**বিদেশে সরকারি বৃত্তিপ্রাপ্ত গবেষকের সংখ্যা**

***৩৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২৭) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা জানুয়ারি, ১৯৯৭ থেকে ৩১শে অক্টোবর, ১৯৯৯ পর্যন্ত সময়ে রাজ্য সরকারের বৃত্তি নিয়ে কতজন গবেষক ইংল্যাণ্ড ও আমেরিকায় গবেষণা করতে গিয়েছেন;

(খ) তন্মধ্যে, কতজন গবেষণাকার্য শেষ করে দেশে ফিরে এসেছেন; এবং

(গ) গবেষকদের বৃত্তি প্রদানের শর্ত কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে রাজ্য সরকার কোন বৃত্তি প্রদান করে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এই ধরনের বৃত্তি পাবার জন্য পাবলিক সার্ভিস কমিশন বিজ্ঞপ্তি জারি করে। যোগ্য প্রার্থীদের ইন্টারভিউ নিয়ে যোগ্যতমকে নির্বাচিত করে পাবলিক সার্ভিস কমিশন। এই প্রার্থীদের রাজ্য সরকারের কাছে একটি বণ্ড সাক্ষর করতে হয়। বণ্ডে অঙ্গিকার করতে হয় যে বৃত্তি শেষে পাঁচ বছর সরকারি কলেজে চাকুরি

করতে হবে। বৃত্তিসংক্রান্ত যাবতীয় কাজকর্ম উচ্চশিক্ষা বিভাগ সম্পন্ন করে।

**Construction of Shiksha Bhawan Under D.G.H.C.**

***366.** (Admitted Question No. *2250) **Smt. Shanta Chhetri :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) is it a fact that the Government has received a proposal from D.G.H.C. for construction of Siksha Bhawan; and

(b) if so, how the matter stands at present?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ থেকে শিক্ষা ভবন নির্মানের জন্য কোন সুনির্দিষ্ট প্রস্তাব (প্রকল্প ও তাঁর আনুমানিক ব্যয় সহ) বিদ্যালয় শিক্ষা দপ্তরে আসেনি। কিন্তু সম্প্রতি পার্বত্য বিষয়ক দপ্তরের মাধ্যমে যে করা একটি স্মারকপত্র বিষয়টি উল্লেখ করা হয়েছে।

(খ) সুনির্দিষ্ট প্রস্তাব পেলে বিষয়টি বিবেচনা করা হবে।

**Problems of Students Seeking Admission in H.S. (Science) Course**

***367.** (Admitted Question No. *1526) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Higher Education Department be pleased to state—

the steps taken/proposed to be taken to solve the problems faced by the students seeking admission to Higher Secondary Course with science stream?

**Minister-in-charge of the Higher Education Department :**

a sizeable number of schools have been upgraded/proposed to be upgraded to Higher Secondary Schools with Science Stream with requisite facilities.

**সংস্কৃত কলেজে শিক্ষক নিয়োগ**

***৩৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৯ সালের ডিসেম্বর মাসে কলকাতার সংস্কৃত কলেজে দু'জন শিক্ষক নিয়োগ করা হয়েছিল;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত শিক্ষকদ্বয় NET/SLET পরীক্ষায় উত্তীর্ণ হয়েছিলেন কি?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'না'।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কের মাধ্যমে শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের পেনশন প্রদান**

***৩৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৩) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কের মাধ্যমে শিক্ষক ও অশিক্ষক কর্মচারিদের পেনশন প্রদানের ব্যবস্থা করা হচ্ছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে থেকে উক্ত ব্যবস্থা কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ একথা সত্য যে অর্থ বিভাগ দ্বারা নির্বাচিত কিছু কিছু রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক-এর মাধ্যমে শিক্ষক ও শিক্ষা কর্মীদের পেনশন দেবার ব্যবস্থা করা হয়েছে।

(খ) প্রশ্নই ওঠে না।

**Colection of Targeted amount of Sales Tax during 1998-99 and 1999-2000**

***370.** (Admitted Question No. *691) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether it is a fact that the Government failed to collect the targeted amount of Sales Tax during 1998-99—1999-2000;

(b) if so, the reasons thereof; and

(c) the measures, if any, taken to fulfill the target in the ensuing financial year, i.e. 2000-2001?

**Minister-in-charge of the Finance Departmen :**

(a) The collection under Sales Tax was Rs. 3117.97 cr, in 1998-99 against the B.E. of Rs. 3450.00 cr. and Rs. 3446.87 cr. in 1999-2000 (as per Departmental accounts, collection figure not yet received from the A.G.) against the B.E. of Rs. 3637.55 cr.

(b) Collection of Sales tax depends, to a large extent, on favourable market conditions. During the period in question, there was a general recession in the economy, as a result of which the desired growth rate could not be achieved.

(c) Strengthening of anti-evasion activities, simplification of procedures, computerisation of the tax collection system etc. are expected to help in achieving the target, provided the market conditions remain favourable, The Directorate of Commercial Taxes is also taking special steps for settlement of disputes so that a substantial amount locked in such disputes can be realised.

## ভেষজ উদ্ভিদ উৎপাদন

*৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং *২১২৩) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ খাদ্যপ্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ভেষজ উদ্ভিদ-এর উৎপাদন বৃদ্ধির জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ভেষজ উদ্ভিদ এর উৎপাদন বৃদ্ধির জন্য এই দপ্তর কৃষ্ণনগরস্থ রাজ্য উদ্যান পালন ও গবেষনা কেন্দ্রে ভেষজ উদ্ভিদ উৎপাদনের একটি খামার তৈরি করেছেন।

যেখান থেকে উৎপাদিত ভেষজ উদ্ভিদের চারা ও বীজ আগ্রহী চাষী ভাইদের বিক্রয় করা হয়। এছাড়া নদীয়া জেলায় ৫০টি ভেষজ উদ্ভিদের প্রদর্শন ক্ষেত্র তৈরি করা হয়েছে। তাছাড়া রামকৃষ্ণ প্রদর্শন ক্ষেত্র তৈরি করা হয়েছে। তাছাড়া রামকৃষ্ণ মিশনের নরেন্দ্রপুর এবং জলপাইগুড়িতে শাখা একটি করে ভেষজ উদ্ভিদের খামার তৈরি করার জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে।

## ইঞ্জিনিয়ারিং ও মেডিকেল কলেজে চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগ

***৩৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৯২৮) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার ইঞ্জিনীয়ারিং কলেজ, মেডিকেল কলেজ ও ডিগ্রী কলেজগুলিতে চুক্তির ভিত্তিতে শিক্ষক নিয়োগ করছেন;

(খ) সত্যি হলে, জানুয়ারি, ২০০০ পর্যন্ত চুক্তির ভিত্তিতে নিযুক্ত শিক্ষকের সংখ্যা কত;

(গ) তাঁরা মাসে কত টাকা পারিশ্রমিক/সম্মান দক্ষিণা পান; এবং

(ঘ) শিক্ষক নিয়োগের ক্ষেত্রে চুক্তির শর্ত কি কি?

**উচ্চ শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। উচ্চতর শিক্ষণ বিভাগের অধীনে সরকার ইঞ্জিনীয়ারিং ও টেকনোলজিক্যাল কলেজগুলি এবং সরকারি ডিগ্রী কলেজগুলিতে শিক্ষক নিয়োগ করা আগেও হয়েছে এবং এখনও হচ্ছে। মেডিক্যাল কলেজে নিয়োগ স্বাস্থ্য দপ্তর কর্তৃক হয়ে থাকে।

(খ) ইঞ্জিনিয়ারিং ও টেকনোলজিক্যাল কলেজগুলির এ পর্যন্ত ২৩ জন শিক্ষক নিয়োগ করবার জন্য প্রয়োজনীয় প্রস্তুতি নেওয়া হচ্ছে।

সরকারি ডিগ্রী কলেজগুলিতে ৬ জন শিক্ষক ইতিমধ্যে নিয়োগ করা হয়েছে এবং ১১৭ জন শিক্ষক নিয়োগ করবার জন্য প্রয়োজনীয় প্রস্তুতি নেওয়া হচ্ছে।

(গ) সরকার কর্তৃক বিভিন্ন শ্রেণীর শিক্ষকদের জন্য অনুমোদিত বেতন কাঠামোর প্রারম্ভিক বেতন প্রদান করা হয়ে থাকে।

(ঘ) প্রাথমিকভাবে ছয় মাস অথবা এক বছরের জন্য চুক্তির ভিত্তিতে শিক্ষক পদ পূরণ করা হয়ে থাকে

অথবা

পশ্চিমবঙ্গ জনসেবা আয়োগ বিভিন্ন শূণ্য শিক্ষক পদের জন্য যতদিন পর্যন্ত না যোগ্য প্রার্থী নির্বাচিত করে সরকারের নিকট সুপারিশ করছে।

**কলেজগুলিতে ফি-বৃদ্ধির জন্য কেন্দ্রীয় প্রস্তাব**

***৩৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৯০০) **শ্রী তপন হোড় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে রাজ্যের কলেজগুলিতে ফি-বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সরকারের প্রস্তাব রাজ্য সরকার বিবেচনা করছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত প্রস্তাবের বিষয়বস্তু কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন প্রস্তাব নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**দ্বাদশ শ্রেণীর উচ্চমাধ্যমিক-এর পরিবর্তে একাদশ শ্রেণীর উচ্চমাধ্যমিক শিক্ষাক্রম চালু**

***৩৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৫) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্তমান দ্বাদশ শ্রেণী পর্যায়ের উচ্চমাধ্যমিক শিক্ষাক্রমের পরিবর্তে একাদশ শ্রেণী পর্যায়ের উচ্চমাধ্যমিক শিক্ষাক্রম চালু করার পরিকল্পনা নেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, উক্ত শিক্ষাক্রম পরিবর্তনের কারণ কি; এবং

(গ) কবে থেকে তাহা চালু হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়। এমন কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) প্রশ্নই ওঠে না।

### মফঃস্বল শহরের কলেজে আইন পড়ানোর ব্যবস্থা

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৯) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মফঃস্বল শহরগুলির কিছু কিছু কলেজে 'আইন' পড়ানোর ব্যবস্থা চালু হবে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, মুর্শিদাবাদ জেলার কোন কোন কলেজে আইন পড়ানোর জন্য অনুমতি দেওয়া হবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বার কাউন্সিল অফ ইণ্ডিয়ার নির্দেশ অনুসারে কোনও সাধারণ ডিগ্রি কলেজে আইন পড়ানো যায় না।

(খ) প্রশ্ন ওঠে না।

### কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশন

*৩৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৮) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর কোন অস্তিত্ব বর্তমানে আছে কি না; এবং

(খ) থাকলে, উক্ত সংস্থার মাধ্যমে কি কি কাজ করা হয়?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশন কাজ করে চলেছে।

(খ) কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট কর্পোরেশন নিজস্ব প্রকল্প এলাকার মধ্যে সার্বিক ও সুসংহত উন্নয়নের জন্য বিভিন্ন প্রকার প্রকল্প রূপায়ণ করে। এই সংস্থার মাধ্যমে সংশ্লিষ্ট এলাকার সামগ্রিক উন্নয়নের জন্য উচ্চ ফলনশীল বীজ উৎপাদন এবং সরবরাহ, কৃষি কাজের জন্য যথাযথ জল-সেচ, কৃষি উন্নয়নে গবেষনা, বিজ্ঞান সম্মত পশুপালন বিজ্ঞান সম্মত মৎস চাষ, কৃষক সমবায় সমিতির পরিচালনায় ঋণ দান, প্রযুক্তিগত সহায়তা, গ্রামীণ স্বাস্থ্য বিধান প্রকল্প, গ্রামীণ স্ব-নির্ভরতা প্রকল্প, ক্ষুদ্র শিল্প বিকাশ প্রকল্প এবং বিভিন্ন সামাজিক উন্নয়ন

মূলক ক্ষেত্রে পঞ্চায়েতের সঙ্গে যোগাযোগ রেখে কাজ করা হয়।

## Short Notice Starred Questions
## (To which Oral Answers were given)

### ১৯৯৯-২০০০ আর্থিক বৎসরে পদ্মা-ভাগীরথী ও জলঙ্গী নদীর ভাঙ্গন প্রতিরোধে অর্থ বরাদ্দ

***৩৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৭০ (এস. এন) **শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলায় পদ্মা-ভাগীরথী ও জলঙ্গী নদীর ভাঙ্গন প্রতিরোধের জন্য কত পরিমান অর্থ বরাদ্দ করা হয়েছিল; এবং

(খ) বরাদ্দকৃত অর্থের মধ্যে কত পরিমান অর্থ জেলাপরিষদকে দেওয়া হয়েছিল?

**শ্রী গণেশ মণ্ডল ঃ**

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে মুর্শিদাবাদ জেলার পদ্মা, ভাগীরথী ও জলঙ্গী নদীর ভাঙ্গন প্রতিরোধের জন্য পরিকল্পনা খাতের অধীন তিনটি ভিন্ন ভিন্ন খাতে অর্থ বরাদ্দ করা হয়েছিল যার বিবরণ নিম্নরূপ ঃ

| | খাতের বিবরণ | মূল বাজেটে বরাদ্দকৃত অর্থ | সংশোধিত বাজেটে বরাদ্দকৃত অর্থ |
|---|---|---|---|
| ১) | দশম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী বিভিন্ন কাজ | ২০.০০ কোটি | ১১.৫০ কোটি |
| ২) | বিশেষজ্ঞ কমিটি (কেল্কার কমিটি)-র সুপারিশ অনুযায়ী বিভিন্ন কাজ | ১.০০ কোটি | ৯.০০ কোটি |
| ৩) | মূল পরিকল্পনা খাতে | ০.১৫ কোটি | ০.১২ কোটি |

(খ) বরাদ্দকৃত অর্থ থেকে জেলা পরিষদকে কোন অর্থ দেওয়া হয়নি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** কয়েকদিন আগে বাজেট বিতর্কে সেচ-বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী এই হাউসে বলেছিলেন সেচ বিভাগের বরাদ্দকৃত ৩০০ কোটি টাকার মধ্যে ২০০ কোটি টাকা জেলা-পরিষদকে বরাদ্দ করা হয়। আমি বস্তুত দেখছি, জেলা পরিষদের নেতৃত্বে পদ্মা-জলঙ্গী, গঙ্গার ভাঙনের কাজ চলছে। আমার জিজ্ঞাস্য, সেচ দপ্তর থেকে টাকা দেওয়া হচ্ছে না, কিন্তু অ্যান্টি এরোসনের সিংহভাগ কাজ হচ্ছে জেলা-পরিষদের মাধ্যমে। সেই টাকার বরাদ্দ সেচ দপ্তরের মাধ্যমে যাচ্ছে, না অন্য সূত্র থেকে তারা পাচ্ছে?

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** আপনি যে প্রশ্ন করেছেন সেই প্রশ্নের উত্তরে আমি বলছি, দশম অর্থ কমিশন জলঙ্গী বাজারের জন্য ১০ কোটি ৪০ লক্ষ টাকা বরাদ্দ করেছিলেন। আর আপনি যে প্রশ্নটি করলেন সেই প্রশ্নের উত্তরে আমি জানাচ্ছি, জেলা-পরিষদকে কেন্দ্রীয় সরকার থেকে যে অর্থ এসেছে সেই অর্থের মধ্যে সরাসরি তাদেরকে কোন টাকা দেওয়া হয়নি। কিন্তু কয়েক বছর আগে ঠিক হয় যে মুর্শিদাবাদে পদ্মার ভাঙ্গনের কাজ করার জন্য বোল্ডার সাপ্লাই-এর দায়িত্বটা জেলাপরিষদকে দেওয়া হবে। তারা সেই বোল্ডার সাপ্লাই করেছেন এবং সেই বোল্ডার সাপ্লাই করার জন্য তাদেরকে ৫ কোটি ৬০ লক্ষ টাকা দেওয়া হয়েছে ৯৯/২০০০ সালে।

[12-00 – 12-10 p.m.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion on the subject of reported dacaity in a state bus at Falt, South 24 Parganas on 11.07.2000 from Shri Ashok Kumar Deb.

The subject matter of the Motion relates to day-to-day administration of the Government and does not call for adjournment of the business of the House. The Member may invite attention of the Minister concerned through Caling Attention, Mention, question etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read the text of the Motion as amended.

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল, 'মঙ্গলবার, ১১.৭.২০০০, সকাল ৯টায় ডায়মণ্ডহারবার

রোডে ফলতায় পুলিশ ফাঁড়ির সামনে ডাকাতি হয়। জনবহুল রাস্তায় যাত্রী বোঝাই সরকারি বাসে উঠে বেপরোয়াভাবে ডাকাতরা গুলি চালায়। আহত হলেন এক কিশোর সইফুল। হাসপাতালে তার চিকিৎসা চলছে, অবস্থা আশঙ্কাজনক। এই নিয়ে গত ৬ মাসে কুলপী, ফলতা, উস্তী, ও ডায়মণ্ডহারবার থানা এলাকায় ডাকাতির ঘটনা ঘটলো ৩০টি। এ বিষয়ে পূর্ণাঙ্গ তদন্ত রিপোর্ট পেশ করার দাবি জানাচ্ছি।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received six notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Reported dacoity in a state Bus at Banganagar-Sainpur on Diamond Harbour road on 11.7.2000 | : | Shri Sudhir Bhattacharjee |
| ii) | Illegal sale of land of Bolpur High School to promoter | : | Shri Tapan Hore |
| iii) | Reported close down of Vidyasagar School at Shyamabazar, Calcutta | : | Shri Ashok Kumar Deb |
| iv) | Problem in admission due to withdrawal of Higher Secondary course from the Colleges in the State | : | Shri Nirmal Das |
| v) | Reported arrest of and attrocities by police on one Enamul Mahaldar, a Boedi worker at Imambazar. Murshidabad on 11.7.2000 | : | Shri Dilip Kumar Das |
| vi) | Non release of fund for Implementation of "GRAM SAMRIDDHI YOJANA" to Nadia District since 1999-2000 | : | Shri Ajoy Dey |

I have selected the notice of Shri Ajoy Dey on the subject of

Non-release of fund for implementation of "GRAM SAMRIDDHI YOJANA" to Nadia district since 1999-2000.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Kanti Biswas :** Sir, the statement will be made on 19th July, 2000.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, I call upon the MInister-in-Charge of Municipal Affairs Department to make a statement on the subject of problem of drinking water in Budge Budge of South 24 Parganas district. (Attention called by Shri Ashok Kumar Deb on the 7th July, 2000)

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

বজবজ পৌর সভার মোট এলাকা ৯.০৬ বর্গ কিলোমিটার। ১৯৯১ সালে জনগণনা অনুসারে এই এলাকার জনসংখ্যা ৭৩,০০০। ১৯৮১ থেকে ১৯৯১ পর্যন্ত জনসংখ্যা বৃদ্ধির হার ৯.৮৩%, জনসংখ্যা বৃদ্ধির এই অনুপাতে ২০০১ সালে বজবজ পৌর এলাকার জনসংখ্যা হবে ৮৯,০০০। ৯০ এর দশকের মাঝামাঝি থেকে গার্ডেনরীচ জলপ্রকল্পের সাউথ সাবার্বান গ্রীড থেকে ৯ কিলোমিটার দৈর্ঘের পাইপ লাইন দ্বারা বজবজ পৌরসভায় জল সরবরাহ হয়।

৯০এর দশকের প্রথমে বজবজে সরবরাহকৃত জলের পরিমাণ ছিল প্রতি দিনে গড়ে প্রায় ৫ লক্ষ গ্যালন, বর্তমানে এই পরিমাণ বেড়ে প্রতিদিন গড়ে ১৫ লক্ষ গ্যালনে পৌঁছেছে। বর্তমানে মাথাপিছু দৈনিক ১৬ থেকে ১৭ গ্যালন জল সরবরাহ করা হয়। আশা করা হচ্ছে যে সরবরাহ ব্যবস্থাসহ গার্ডেনরীচ জনপ্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কাজ . .. হলে মাথাপিছু দৈনিক জল সরবরাহের পরিমাণ ৪০ গ্যালনে পৌঁছবে।

বজবজ পৌর এলাকায় সকাল ৬টা ৪৫ মিনিট থেকে সকাল ১০টা ৩০ মিনিট এবং বিকেলে ৪টা ১৫ মিনিট থেকে সন্ধ্যা ৭টা—এই দুইবার জল সরবরাহ করা হয়। গার্ডেনরীচ জলপ্রকল্পের দ্বারা সরবরাহকৃত জলের পরিমাণ বাড়ানোর জন্য জনস্বাস্থ্য কারিগরি বিভাগ ও পৌরসভা দ্বারা গভীর নলকূপ ও চাঁপাকল বসানো হয়েছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন রাখছি।

গত বছর আপনি ঠিক এভাবে বলেছিলেন যে, জল সরবরাহ করা হবে, বজবজের মানুষ জল পাবে। কিন্তু দেখতে পাচ্ছি, সেখানে জলের চাপ অত্যন্ত কম হওয়ায় কলকাতার পাশের শহর হওয়া সত্ত্বেও সেখানকার মানুষ জল পাচ্ছে না। আমি জানতে চাইছি, সঠিকভাবে কবে কাজটা শুরু করবেন এবং কবে নাগাদ ঐ এলাকার মানুষ ঠিকভাবে জল পাবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বজবজ পৌরসভার পানীয় জল সরবরাহ ব্যবস্থার যাতে উন্নতি হয় তারজন্য ইতিমধ্যে কিছু ব্যবস্থা নিয়েছি এবং প্রতিদিন ১.৫ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করা হচ্ছে। সেখানে ডিসেম্বর ২০০০-এর মধ্যে ২ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করা সম্ভব হবে, ২০০১-এর জুন মাসের মধ্যে ২.৫ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করা হবে, ২০০১-এর জুন মাসের মধ্যে আমরা ৪ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করতে পারব। এবং সেটা শুধু বজবজে নয়, পুজালী, মহেশতলা এবং গার্ডেনরীচেও দেওয়া সম্ভব হবে।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছুটা সময় সভায় ছিলাম না। কলিং অ্যাটেনশনের উত্তর যেটা আগামী বুধবার দেওয়া হবে বলে বলা হয়েছিল সেটা বুধবার নয়, আগামী ২৮শে জুলাই শুক্রবার দেওয়া হবে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-charge of School Education Department to make a statement on the subject of problem in admission of students due to withdrawal of Higher Secondary Course from the colleges in the State.

(Attention called by Shri Pankaj Banerjee and Shri Saugata Roy separately on the 10th July, 2000.)

[12-10 – 12-20 p.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এবং মাননীয় সদস্য শ্রী পঙ্কজ ব্যানার্জি মহাশয়

বিধানসভার কার্য পরিচালনবিধির ১৯৮ ধারা বলে যে দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তি পেশ করেছেন, তার উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি সভায় দিচ্ছি ঃ

মাননীয় সদস্যদ্বয় ইংরাজি ভাষায় দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তি দিয়েছেন। আমি আপনার অনুমতি নিয়ে বাংলাভাষায় এই বিবৃতি দিচ্ছি। মাধ্যমিক উত্তীর্ণ ছাত্রছাত্রীদের একাদশ শ্রেণীতে ভর্তি হওয়ার ক্ষেত্রে সমস্যা দেখা দিয়েছে বলে মাননীয় সদস্যদ্বয় উল্লেখ করেছেন।

বিষয়টির দুটি দিক আছে। প্রথমত উচ্চ মাধ্যমিক পাঠ্যক্রম পরিচালিত হয় এমন কিছু কলেজ থেকে ঐ পাঠ্যক্রম তুলে দেওয়া হচ্ছে। দ্বিতীয়ত গত বছরের তুলনায় এবার অধিক সংখ্যক পরীক্ষার্থী মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ হয়েছে।

প্রথম বিষয়টি মাননীয় সদস্যগণ সম্পূর্ণ ভাবে অবগত আছেন। ১৯১৭ সালে স্যার আশুতোষ মুখোপাধ্যায়কে নিয়ে যে শিক্ষা কমিশন হয়েছিল এবং ঐ সালে স্যাডলার-এর নেতৃত্বে যে শিক্ষা কমিশন হয়েছিল উভয় কমিশন সুস্পষ্ট ভাবে মন্তব্য করেছিলেন যে মাধ্যমিকের দশম শ্রেণীর পরে যে দু বছরের পাঠ্যক্রম প্রচলিত আছ তা কলেজে না রেখে বিদ্যালয়ে যুক্ত রাখা উচিত। পরবর্তী সময়ে যত শিক্ষা কমিশন এই বিষয়ে সুপারিশ করেছেন সকলেই এই মতকে সমর্থন করেছেন। উল্লেখ করা যেতে পারে ১৯৫৪ সালে পশ্চিমবঙ্গ সরকার নিযুক্ত বি. বি. দে কমিশন এবং ১৯৬৪-৬৬ সালে কোঠারী কমিশন সকলেই অভিন্ন অভিমত প্রকাশ করেছেন। সেজন্য শিক্ষাগত দৃষ্টিকোণ থেকে কলেজ থেকে উচ্চ মাধ্যমিক পাঠ্যক্রম তুলে দিয়ে বিদ্যালয়ের সাথে যুক্ত করার ক্ষেত্রে সর্ব ভারতীয় ক্ষেত্রে কোন বিতর্ক নেই। দ্বিতীয়ত স্নাতক পাঠ্যক্রম সার্বিক ভাবে তিন বছরের জন্য প্রবর্তন করার ফলে কলেজগুলিতে পরিকাঠামোজনিত সঙ্কট দেখা দিয়েছে। এই সব কিছু বিবেচনা করে গত বছর ৩৪টি কলেজ থেকে উচ্চ মাধ্যমিক পাঠ্যক্রম তুলে দেওয়া হয়। বিনিময়ে ২৪৮-টি মাধ্যমিক বিদ্যালয়কে যোগ্যতার ভিত্তিতে নির্বাচন করে পরিকাঠামোগত উন্নয়নের দিকে লক্ষ রেখে উচ্চ মাধ্যমিকে উন্নীত করা হয়।

রাজ্যের উচ্চ শিক্ষা বিভাগ এবং বিদ্যালয় শিক্ষা বিভাগের মধ্যে পূর্ণাঙ্গ আলোচনার ভিত্তিতে এ বছর ৫৬-টি কলেজ থেকে উচ্চ মাধ্যমিক তুলে নেওয়ার সিদ্ধান্ত হয়। এরই পাশাপাশি এ বৎসর ৩৭০-টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করার সিদ্ধান্ত হয়েছে। এ পর্যন্ত ৩৪০-টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করার প্রস্তাবে রাজ্য সরকার সম্মতি জানিয়েছে। অল্প কিছুদিনের মধ্যে আরও উচ্চ বিদ্যালয় উচ্চ মাধ্যমিকে উন্নীত হবে।

গতবারের তুলনায় এ বৎসর মাধ্যমিক পরীক্ষায় অতিরিক্ত ১৯,৪৪৪ জন পরীক্ষার্থী

উত্তীর্ণ হয়েছে। যে কলেজগুলি হতে এ বছর উচ্চ মাধ্যমিক পাঠ্যক্রম তুলে দেওয়া হয়েছে সেখানে প্রাথমিক হিসাবে জানা গেছে গত বছরে এইসব কলেজে একাদশ ভর্তি হয়েছিল ১৪ হাজার ছাত্রছাত্রী। অর্থাৎ গড়ে ২৫০ জন ছাত্রছাত্রী প্রত্যেকটি কলেজে ভর্তি হয়েছিল। উক্ত তুলে দেওয়া আসনের সাথে এবার অতিরিক্ত উত্তীর্ণ ছাত্র-ছাত্রীদের যদি যুক্ত করা হয় তাহলে ৩৩,৪৪৪-টি অতিরিক্ত আসন একাদশ শ্রেণীতে ভর্তির জন্য সৃষ্টি করতে হবে। বিদ্যালয় শিক্ষা বিভাগ ৩৪০-টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকে উন্নীত করার জন্য সিদ্ধান্ত নিয়েছে। যদি বিদ্যালয় পিছু একশো ছাত্র-ছাত্রী ভর্তি হয়, তাহলে ৩৪ হাজার অতিরিক্ত আসন একাদশ শ্রেণীতে ভর্তির জন্য ইতোমধ্যেই বিদ্যালয়ে সৃষ্টি করা হয়েছে।

যেসব বিদ্যালয় উচ্চ মাধ্যমিকে উন্নীত হচ্ছে তার পরিকাঠামো উন্নয়নের জন্য প্রত্যেকটি বিদ্যালয়কে দেড় লক্ষ টাকা করে দেওয়া হচ্ছে। এ বাবদ ১০ কোটি ৬৫ লক্ষ টাকা ইতিমধ্যে বিভিন্ন জেলার জন্য আবণ্টন করা হয়েছে। সেইসাথে বিজ্ঞানাগার ও গ্রন্থাগারের জন্য নব-উন্নীত উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ের অর্থ মঞ্জুর করা হয়েছে। বিদ্যালয়ের গ্রন্থাগার উন্নয়নের জন্য মঞ্জুর করা হয়েছে ৪৮,৫০,০০০ টাকা এবং বিজ্ঞানাগারের জন্য মঞ্জুর করা হয়েছে ৩৭,০০,০০০ টাকা। বিদ্যালয়গুলিতে যোগ্যতাসম্পন্ন শিক্ষক নিয়োগ করার জন্য ১,১১০-টি শিক্ষকের পদ মঞ্জুর করা হয়েছে। সেইসাথে শিক্ষাকর্মীর অতিরিক্ত পদও মঞ্জুর করা হয়েছে।

কোন বিদ্যালয়ে উচ্চ মাধ্যমিক পাঠ্যক্রম চাপিয়ে দেওয়ায় কোন অবকাশ নেই। যে সকল বিদ্যালয়ের পরিচালকমণ্ডলী আনুষ্ঠানিক ভাবে পদ্ধতি অনুযায়ী উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের কাছে উচ্চ মাধ্যমিকে উন্নীত হওয়ার আবেদন করেন, তাঁদের বিদ্যালয়গুলির পরিকাঠামোগত এবং শিক্ষশ-ব্যবস্থা যাবতীয় খুঁটিনাটি পরিদর্শন করে জেলাস্তরের পরিদর্শক দল প্রতিবেদন দাখিল করে তারই ওপর ভিত্তি করে সরকারের পক্ষ থেকে সুপারিশ করা হয়। কোন বিদ্যালয়ে যদি কোন শিক্ষক এবং পরিকাঠামোগত ঘাটতি থাকে তা পূরণ করার ব্যবস্থা করার পরেই উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদ বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করে।

বস্তুতঃ এ বছর যতগুলি মাধ্যমিক বিদ্যালয়কে পরিকাঠামোগত সুযোগসুবিধার ঘাটতি সাধ্য অনুসারে পূরণ করে উচ্চ মাধ্যমিকে উন্নীত করা হল স্বাধীনতা লাভের পরে আজ পর্যন্ত কোন রাজ্যে তা করা হয় নি।

এতদসত্ত্বেও একথা অস্বীকারের উপায় নেই যে কোন কোন সুনির্দিষ্ট শিক্ষা প্রতিষ্ঠানের প্রতি শিক্ষার্থীদের বেশি আকর্ষণ থাকে, সেজন্য কোন কোন শিক্ষালয়ে ভর্তি হওয়ার যে

আগ্রহ থাকে অন্য কোন বিদ্যালয়ের প্রতি সে আকর্ষণ থাকে না। আমরা জানি বিভিন্ন বিদ্যালয়ের ভূমিকার মধ্যে যে ব্যবধান থাকে তার ফলে এই আগ্রহ অনাগ্রহের সৃষ্টি হয়। *গাণিতিক হিসাবে সমস্যা না থাকলেও কোন কোন নির্দিষ্ট এলাকায় এই সমস্যা থাকতে* পারে। সেক্ষেত্রে সরকারের কাছে সুনির্দিষ্ট তথ্য এলে তার উপযুক্ত প্রতিকারের ব্যবস্থা গ্রহণ করে শিক্ষার ক্ষেত্রে সাবলীলতা ও স্বাচ্ছন্দ্য বজায় রাখার জন্য সরকারের যা করণীয় তা করা হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি অত্যন্ত দুঃখিত যে, একটা খুব বার্ণিং, জ্বলন্ত সমস্যার উত্তর, মাননীয় মন্ত্রী যে উত্তর দিয়েছেন, উত্তর এড়িয়ে যবার জন্য যত রকম যুক্তি তা উনি দিয়েছেন। এড়িয়ে যাবার জন্য তিনি ১৯১৭ সালে স্যার আশুতোষ কি বলেছিলেন তাই দেখিয়ে, স্যাডলার কি বলেছিলেন, ১৯৬৪ সালে ডি. এস. কোঠারি কি বলেছিলেন তাতে এসেছেন। মন্ত্রী যা বলেছেন, আমি দুঃখিত, তথ্যগুলো সব মিল খাচ্ছে না। মাননীয় মন্ত্রী ১০টি কলেজ থেকে উচ্চমাধ্যমিক তুলে দিয়েছিলেন। সেই জায়গায় ৩৮টি মাধ্যমিক স্কুলকে তিনি উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত করেছিলেন। এর আগে ২৬৬টি কলেজে উচ্চমাধ্যমিক পড়ানো হচ্ছিল। এই বছরে সিদ্ধান্ত নিয়েছেন, ৫৮টি কলেজ থেকে উচ্চমাধ্যমিক তুলে দেবেন। ৫৮ কি ৫৬ কি বলেছেন, সেটি ভেগ। কিন্তু আপনার উত্তরে ৩৭০টি মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিকে উন্নীত করার সিদ্ধান্ত হয়েছে বলেছেন। এই বছরে ৩৪০টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকে উন্নীত করার প্রস্তাবে রাজ্য সরকার সম্মতি জানিয়েছেন। কিন্তু আপনি এটা বলেন নি আপনার উত্তরে—যেহেতু এটা ভেগ—যে, আপনি অ্যাকচুয়ালি কতগুলো মাধ্যমিক স্কুলকে উচ্চমাধ্যমিকে উন্নীত করেছেন। উন্নীত হয়েছে আর উন্নীত করার সিদ্ধান্ত হয়েছে, উন্নীত করার প্রস্তাবে সম্মতি দিয়েছেন, এই দুটোর উত্তরের মধ্যে তফাৎ আছে। সুতরাং আপনার গাণিতিক হিসাবটা ঠিক নয়। আপনি বলেছিলেন দু'শটি করবেন। এই বছরে উন্নীত হওয়ার ডিসিসানের পর হয়েছে মাত্র ৬৮টি স্কুল উন্নীত হয়েছে। এবার বলছেন দুটি সমস্যা হয়েছে—(১) কোন কোন কলেজে উচ্চমাধ্যমিক বাতিল করে দেওয়া হল, সেই ব্যাপারে কোন বিজ্ঞপ্তি কলেজ কর্তৃপক্ষের কাছে পাঠানো হয়নি। তারফলে কলেজ সেগুলো জানত না, নির্দেশনামা তারা জানতেন না। কলেজে কোন নির্দেশনামা ছিল না। ছাত্রছাত্রীরা গিয়েছে। কি অবস্থা।

(গোলমাল)

স্যার, গত পরশুদিন মেনশানে দশজন এটা নিয়ে বলেছেন। মন্ত্রী ভুল তথ্য দিয়েছেন। আমার তো একটা দায়িত্ব আছে।

আমি ছোট করে বলছি। গত এ সপ্তাহের মধ্যে কলকাতায় নিউ আলিপুর কলেজ

এবং হাওড়ার উলুবেড়িয়া কলেজের ছাত্রছাত্রীদের অভিভাবকরা রাস্তা বন্ধ করে বিক্ষোভ দেখান। বেথুন কলেজে, বিদ্যাসাগর কলেজ, রানী রাসমনি কলেজ, লালবাবা কলেজ, কলকাতার নিউ আলিপুর কলেজ, হাওড়ার উলুবেড়িয়া কলেজ এবং বজবজ কলেজ এই সব জায়গায় উচ্চমাধ্যমিক তুলে দেওয়া হয়েছে। এরফলে হোল প্রবলেম হচ্ছে। মাননীয় মন্ত্রী এটা বলেন নি, যে কলেজগুলো থেকে তুলে দেওয়া হল, সেইসব ছাত্রছাত্রীরা কোন স্কুলে যাবে, তারা কোথায় যাবে? সেটা ঠিক করেন নি। যেগুলোকে উন্নীত করেছেন, সেগুলো কি কনসিডারেশনে হয়েছে, সেটা ক্লিয়ার নয়। নিম্ন মানের স্কুলগুলো, যে স্কুলগুলোকে উচ্চমাধ্যমিকে উন্নীত করা হয়েছে তা রাজনৈতিক দৃষ্টিভঙ্গী নিয়ে উন্নীত করেছেন। তাদের মাধ্যমিকের রেজাল্ট খারাপ। আমি মাননীয় মন্ত্রী মহাশয় এর কাছে জানতে চাই, এই বছরে যে ক্রাইসিস হচ্ছে উচ্চমাধ্যমিকে ভর্তি হবার ক্ষেত্রে তার পরিপ্রেক্ষিতে এবং যেহেতু স্কুলগুলো এখনও পর্যন্ত উন্নীত হয়নি তার পরিপেক্ষিতে তিনি যে কলেজগুলো থেকে উচ্চমাধ্যমিক তুলে দিচ্ছেন, সেটা স্থগিত রাখবেন—বর্তমান বছরে স্থগিত থাক। সে স্কুলগুলিকে উন্নতির জন্য আপনি যে টাকা দিয়েছেন সেটা ইউলিটাইজ হোক, স্কুলের ইনফ্রাষ্টাকচার তৈরি হোক। তারপর .......

(গোলমাল)

(এই সময়ে মাননীয় সদস্য শ্রী তপন হোড় কিছু বলতে থাকেন।)

ওরা কোন কাজ নেই শুধু দালালি করা ছাড়া।

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Roy, I am on my legs. You are a very senior parliamentarian. You have been many years here as a member. The question has to be very short, precise and to the point. You cannot make a speech but you are making a speech.

**Mr. Speaker :** Mr. Roy, for many years you have been member here. You know, the question has to be very short, precise and to the point. You cannot make a speech.

**Shri Saugata Roy :** May I ask a question sir?

If the minister does not give complete reply to calling attention notice or tries to suppress the information or gives wrong facts then what recourse a member has?

**Mr. Speaker :** The Parliamentary procedure is that, if the minister does not give complete reply or tries to suppress the information or gives evasive reply then you go into a political movement. That is the system. You cannot get the system here.

[12-20 – 12-30 p.m.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সৌগত বাবু যেটা বললেন তার পরিপ্রেক্ষিতে বলছি যে, সৌগত বাবু অত্যন্ত নিষ্ঠাবান, সৎ, তিনি কেন এসব ভুল তথ্যর মধ্যে গেলেন বুঝতে পেলাম না। আমি এতে মর্মাহত। ওঁনাকে বলছি গতবারও বলেছি শুধু দশটি কলেজ থেকে তোলা হয় নি, দশটি কলেজের অনেক বেশি কলেজ থেকে তোলা হয়েছে। এই সভায় উচ্চ শিক্ষামন্ত্রী বিবৃতি দিয়েছিলেন ৩৮টি কলেজ থেকে তোলা হয়েছে। আমি কয়েকদিন আগে মাননীয় সদস্য শ্রী সুধীর ভট্টচার্যের প্রশ্নোত্তরে বলেছিলাম ৬৮টি নিম্ন বিদ্যালয়কে মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে। সেখানে বহুল প্রচারিত সংবাদপত্র বলে দাবি করে একটি সংবাদপত্র, তারা হয় রিপোর্ট পড়েন নি বা উদ্দেশ্যমূলকভাবে লিখেছেন যে, ৬৮টি মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যলয়ে উন্নীত করা হয়েছে। সেখানে সৌগত বাবু যে কোথার থেকে ভুল তথ্য নিয়ে এলেন বুঝতে পারলাম না। আমরা ৩৭০টি বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করার জন্য অর্থ দপ্তরের সম্মতি চেয়েছি। পরে ৩৪০টির প্রস্তাব আমরা উচ্চ মাধ্যমিক সংসদে পাঠিয়েছি, যেহেতু উচ্চ মাধ্যমিকে উন্নীত করার ব্যাপারে উচ্চ মাধ্যমিক সংসদের অনুমোদন দরকার সেইকারণে ওদের কাছে পাঠানো হয়েছে। সরকার ৩৭০টি স্কুলে উচ্চ মাধ্যমিক করতে চান কিন্তু অর্থ দপ্তর তাদের সম্মতি ৩৪০টি স্কুলকে উচ্চ মাধ্যমিকে উন্নীত করার সম্মতি দিয়েছেন। উচ্চ মাধ্যমিক সংসদ ৩৪০টির মধ্যে ৩৩০টির মত চিঠি বিভিন্ন স্কুলে পাঠিয়ে দিয়েছেন, আরও দশটি যাবার পথে। আর আবার এইকথা বলছি গতবারে আপনাদের বলেছি একটি স্থগিত রেখেছি একটি বিদ্যালয়, তার কারণ ওই বিদ্যালয়ের বাড় করা, বিজ্ঞানাগার, গ্রন্থাগার এবং প্রয়োজনীয় শিক্ষক সংখ্যা সৃষ্টি করার চেষ্টা করছি। এতোদসত্বেও উনি একজন শিক্ষক মানুষ হয়ে কোন নীতিতে, কোন যুক্তিতে এবং কোন হিসাবে এবং কিসের ভিত্তিতে এটা বাধা দিচ্ছেন বুঝতে পারছি না। এই প্রস্তাবে আপনারা সম্মতি দিন।

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল যে, ভর্ত্তির সমস্যা একটা মারাত্মক, এরই পাশাপাশি আরেকটা সমস্যা সেটা হচ্ছে স্কুল এবং কলেজগুলোতে বিশেষ করে একাদশ

শ্রেণীতে ভর্ত্তির পরে প্রমোশন পাওয়ার পরে যেভাবে ডোনেশন এবং ফি নেওয়া হচ্ছে এটা এক অদ্ভুত ব্যাপার। সরকার দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষার কথা বলেছেন। কিন্তু এটা মারাত্মক যে, সরকারের বিধি-নিষেধ লঙ্ঘন করে এই ডোনেশন এবং ফি নেওয়া হচ্ছে। এক একটি কলেজে একাদশ শ্রেণীর থেকে দ্বাদশ শ্রেণীতে প্রোমশন পাওয়ার পরে ১ হাজার টাকা করে ডোনেশন এবং ফি নেওয়া হচ্ছে। যেখানে সরকার ৭৫ টাকা ধার্য্য করেছেন সেখানে এইভাবে টাকা কলেজগুলো ধার্য্য করছে। আপনি চাইলে, আমি লিস্টও দিয়ে দিতে পারব। নিউ আলিপুর কলেজে আর্টস বিভাগে ভর্ত্তির জন্য ডোনেশন ১১৫০ টাকা, সায়েন্সে ভর্ত্তির জন্যে ১৩৫০ টাকা। বেহালা কলেজে ৯৫০ টাকা। স্কুলগুলোতেও প্রমোশনের পরে দ্বাদশ শ্রেণীতে ভর্ত্তির ক্ষেত্রে টাকা বাড়াচ্ছেন। সিটি স্কুলে ৪০০-৫০০ টাকা, ঢাকুরিয়া রামকৃষ্ণ মিশন স্কুলে ২০০ টাকা, এইরকম বহু স্কুলে ৪০০-৫০০ টাকা করে টাকা নিচ্ছে। এই ব্যাপারে জলপাইগুড়িতে অনেক স্কুলে আন্দোলন হচ্ছে। এই ব্যাপারে ডি আই সার্কুলার দিয়েছেন। ৭৫ টাকার বেশি নিতে পারবে না, দরকার হলে এফ আই আর করা হবে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি সরকারি নির্দেশ থাকা সত্ত্বেও সেইভাবে স্কুল কলেজগুলিতে যে ডোনেশন নিচ্ছেন, ফি নিচ্ছেন, এই ব্যাপারে সরকার কোন নির্দেশ দিয়েছেন কিনা, এই সমস্ত শিক্ষাপ্রতিষ্ঠানগুলিতে, কারণ অভিভাকরা তারা ভীষণ বিপদের মধ্যে পড়ছেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী যদি কিছু বলেন ভাল হয়।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সরকার নির্দ্ধারিত হারের থেকে বেশি অর্থ কোন স্কুল বা কলেজ কর্তৃপক্ষ যদি ছাত্রদের থেকে আদায় করেন, এই ব্যাপারে যদি কোন নির্দিষ্ট অভিযোগ থাকে এটা আমার জানা নেই—সেটা উচ্চ শিক্ষা বিদ্যালয়ের পক্ষ থেকেই হোক বা যে স্তরেই হোক সেই ব্যাপারে জানালে আমি ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আমাদের রাজ্যে রেল যাত্রী পরিষেবা দারুণভাবে বিঘ্নিত হচ্ছে। শুধু তাই নয়, আমাদের মেদিনীপুর জেলা, বাঁকুড়া জেলা, বীরভূম জেলা, বর্দ্ধমান জেলা, এই চারটি জেলায় ৯টি ট্রেন যা চলছিল, আমেদপুর কাটোয়া লাইনের ন্যারো গেজে যে ট্রেন চলছিল, সেখানে ৯টি ট্রেনের মধ্যে ৬টি ট্রেন কেটে দিয়েছে। ইতিমধ্যে সাধারণ যাত্রীরা যারা ছোট ব্যবসায়ী যারা প্রায়ই এই ট্রেনে যাতায়াত করতেন, তারা এই যাত্রী পরিষেবা থেকে বঞ্চিত হচ্ছেন। একদিকে রেল মন্ত্রী প্রচার নিচ্ছেন ঢক্কা নিনাদ চালাচ্ছেন, একটার পর একটা ট্রেন উদ্বোধন করছেন, টি. ভি. ক্যামেরায়, খবরের কাগজে তা দেখাচ্ছে। আমরা দেখছি শিয়ালদহ হাওড়ায় যে ট্রেন দেওয়া হয়েছে, তা শিয়ালদহ ডানকুনি ট্রেনকে বাতিল করে সেখানে দিয়েছেন। তেমনিভাবে আমি নির্দিষ্টভাবে

বলছি, বর্দ্ধমান কাটোয়া, আমেদপুর কাটোয়া, ন্যারো গেজ লাইনে যে ট্রেন চলছিল, বীরভূম যাত্রীদের জন্য, সেই ৯টি ট্রেনের মধ্যে, গত ১৫ দিন হল, এক কলমের খোঁচায় ৬টি ট্রেনকে বাতিল করে দিয়েছেন। এর পাশাপাশি রেলে বেআইনী নিয়োগও চলছে। গ্যাংমানের জন্য যারা দীর্ঘদিন ধরে আবেদন করে অপেক্ষা করছেন, সেখানে কোন ইন্টারভিউ হলনা, সেখানে বেআইনীভাবে যারা ওদের পাশে রয়েছেন তদের ৪৭ জনকে সেখানে নিয়ে নিয়েছেন। আমি আপনার মাধ্যমে রাজ্যের পরিবহণ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, কেন্দ্রীয় রেল মন্ত্রকে যারা আছেন তাদের কাছে জানাচ্ছি, আমরা এই সিদ্ধান্তের বিরোধিতা করছি। এমন কি গ্যাংমানদের যে বেআইনী নিয়োগ তারা করছেন, এই ব্যাপারে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি। ডি ওয়াই এফ আই এর পক্ষ থেকে আজকে বিভিন্ন রেল ষ্টেশানে রেল মন্ত্রীর সিদ্ধান্তের বিরোধিতায় তারা বিক্ষোভ জানাচ্ছে, আমিও তাদের সেই বিক্ষোভকে সমর্থন করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি কর্মচারিরা অবসরপ্রাপ্ত হলে তারা বিভিন্ন সুযোগ সুবিধা পায়। যেমন মেডিকেল ভাতা, পূজা বোনাস, এক্সগ্রাসিয়া পান। কিন্তু শিক্ষকরা সরকারি কর্মীদের মত একই রাজ্যে বাস করবে, একই বাজার থেকে বাজার করবে, কিন্তু তারা তাদের অবসরকালীন ভাতা সকলে পাচ্ছেন না। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি করি, যে সমস্ত শিক্ষকরা অবসরকালীন ভাতা পাচ্ছেন, তাদের জন্য পূজো বোনাস, এক্সগ্রাসিয়া ভাতা দেওয়ার ব্যবস্থা করা হোক এই দাবি আমি করছি।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, তৃণমূল নেত্রী রেলমন্ত্রী। কোথাও রেল লাইন এক বছরে করে দেব বলে খবর বেরিয়েছে, আবার ট্রেন তুলেও নিচ্ছে। আমাদের বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া, বর্দ্ধমান থেকে ট্রেন তুলে নিচ্ছে। বীরভূম থেকে ৬টি ট্রেন তুলে নিয়েছে। এই যে ট্রেন তুলে নেওয়া হয়েছে তাতে সাধারণ যাত্রীদের নিত্য ব্যবহারকারি জিনিসগুলি নিয়ে যাওয়ার ব্যাপারে তারা অসুবিধার মধ্যে পড়েছে। তাই এই ব্যাপারটা আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে ডি. ওয়াই. এফ আন্দোলন করছে, আর. ওয়াই. এফ আন্দোলন করছে।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও উচ্চমাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই রাজ্যে জুনিয়ার মাদ্রাসা আছে ১৬৫টি, সিনিয়ার মাদ্রাসা আছে ১০২টি এবং হাই মাদ্রাসা আছে ২২০টি। এই হাই মাদ্রাসা পাশ ছাত্র-ছাত্রীদের ভর্ত্তি হতে দারুণ সমস্যা দেখা দিয়েছে। এখানে হায়ার সেকেণ্ডারি মাদ্রাসা আছে মাত্র আটটি। দার্জিলিঙে ১টি, মালদহে ৩টি,

হুগলিতে ১টি, পাণ্ডুয়াতে ১টি, মুর্শিদাবাদে ২টি। তাই হাই মাদ্রাসা পাশ ছাত্রদের ভর্ত্তির খুব সমস্যা দেখা দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ৫০টি হাই মাদ্রাসা স্কুলকে হায়ার সেকেণ্ডারি মাদ্রাসায় পরিণত করা হোক, যাতে ছাত্ররা ভর্ত্তি হয়ে সেখানে পড়াশোনা করতে পারে।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের এবং শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার খড়গ্রাম বিধানসভা কেন্দ্রের নগরে একটি নতুন কলেজ স্থাপন করা হয়েছে। ঐ এলাকাটি তপশিলী জাতি অধ্যুষিত এলাকা এবং গরিব মানুষরা সেখানে বসবাস করে। সেই কলেজের অনুমোদন পাওয়ার পরে আমরা উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে গিয়েছিলাম এবং এলাকার লোকেদের কাছ থেকে অর্থ সংগ্রহ করে দশ হাজার স্কোয়ার ফিটের একটা বাড়ি আমরা করেছি। এই বিশাল ব্যয়ভার বহন করা আমাদের পক্ষে সম্ভব নয়। অর্থ মন্ত্রী এবং উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে দাবি বিজ্ঞানের জন্য সেখানে যাতে আমরা ল্যাবরেটরি খুলতে পারি তার জন্য সরকারি অনুমোদন দরকার। তবেই আমরা সেখানে বিজ্ঞান বিভাগ চালু করতে পারব।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন তিনি দয়া করে উত্তর দেবেন, তাহলে ছাত্র-ছাত্রী, অভিভাবকরা এবং শিক্ষকরা অনেকটা নিশ্চিন্ত থাকতে পারেন। এর আগে আমি বিষয়টি বলেছি এবং হাউসেও মেনশন করেছি এবং অনেক চিঠিও দিয়েছি। বিভিন্ন কলেজগুলো থেকে এগারো-বারো ক্লাশ তুলে দেওয়ার ফলে ছাত্র-ছাত্রীরা অত্যন্ত দুঃশ্চিন্তায় দিন কাটাচ্ছেন। ইতিমধ্যেই এই ব্যাপারে বিভিন্ন জায়গায় আন্দোলন আরম্ভ হয়ে গেছে। আপনি স্কুলগুলোতে নতুন করে উচ্চ মাধ্যমিক চালু করার চেষ্টা করেছেন, কিন্তু স্কুলগুলোতে সেই পরিকাঠামো গড়ে তোলা যায়নি। কলেজগুলোতে আশা করি আপনি উচ্চ মাধ্যমিক পাঠক্রম চালু রাখার চেষ্টা করবেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় তপশিলী জাতি এবং উপজাতিদের বাস। সেখানে উচ্চ মাধ্যমিক স্তরে ছাত্র ভর্ত্তির সমস্যা দেখা দিয়েছে। বালুরঘাটের কাজরডাঙ্গায় যে স্কুলটি আছে সেটিকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করলে সেখানে ছাত্র ভর্ত্তি হওয়ার সুযোগ পাবে। নইলে শহর থেকে অনেক দূরে গিয়ে তাদের পড়াশোনা করতে হবে। এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী কমল মুখার্জি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের হুগলী জেলায় ১২টি মিউনিসপ্যালিটি, তার মধ্যে একটি মিউনিসিপ্যাল কর্পোরেশন চন্দননগর। চন্দনগরে একটি ইলেকট্রিক চুল্লির জন্য বহু মানুষ বহুদিন ধরে আন্দোলন করছে। শুনলে অবাক হবেন যে, চন্দননগরের প্রাক্তন বিধায়ক, পশ্চিমবাংলার প্রথম পরিবেশ মন্ত্রী শ্রী ভবানি মুখার্জিও এই জন্য চেষ্টা করেছিলেন। এই নিয়ে আগেও মন্ত্রীর সঙ্গে কথা বলেছি, কিন্তু কাজ কিছুই হয়নি। অবিলম্বে চন্দননগরে একটি ইলেকট্রিক চুল্লি স্থাপনের আবেদন রাখছি।

**শ্রী নর্মদা রায়** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমদিনাজপুর জেলা ১৯৯২ সালে বিভক্ত হয়। কুশমণ্ডি থানায় একটা সাবরেজিস্ট্রার অফিস ৮ বছর আগে স্যাংশন হলেও অর্থ অনুমোদন না হওয়ার ফলে এখনও হল না। ফলে বংশীহারি, কুশমণ্ডি, হরিরামপুর—তিনটি থানা মিলে বংশীহারিতে সাবরেজিস্ট্রারের অফিসে জমি কেনা বেচার ক্ষেত্রে সাধারণ মানুষ ও কৃষকদের দারুণ অসুবিধা হচ্ছে। তাই আপনার কাছে আবেদন করছি, স্যাংশন হওয়া কুশমণ্ডি সাবরেজিস্ট্রার অফিস যেন অবিলম্বে স্থাপন করা হয়।

**Shri Narbahadur Chhetri** : Hon'ble Dy. Speaker Sir, I would like to draw the attention of the Hon'ble Chief Minister of our State. Sir, at least eleven Gorkhas who were living in Karbi Anglong area of Assam for generations were brutally murdered on 19th April, 2000 and six more were murdered in Magnpathar in Assam sometimes in May, 2000. This kind of brutal murder, terror and atrocities committed on the domicile Gorkhas in Assam has angered the whole Gorkha community who are living in India including Darjeeling. So, I would like to request the Hon'ble Chief minister of our State to intervene and contact his counterpart in Assam so that this incident of murder is enquired into and the culprits are brought to beek and in future Gorkha domicile in Assam may live in peace. Thank you Sir,

**শ্রী নির্মল দাস** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ঘোষণা করেছিলেন ভেষজ উদ্যান, ভেষজ শিল্প যাতে সম্প্রসারিত হয় সেটা দেখবেন। আমার বিধানসভা এলাকা আলিপুরদুয়ারের তপসীখাতাতে প্রায় ৮০০ একর জমিতে ভেষজ উদ্যানের শিল্যান্যাস হয়েছিল ১২ বছর আগে, কিন্তু আজও তা কার্যকর হল না। ওটা হলে বহু মানুষ যেমন

সুলভ মূল্যে ভেষজ ওষুধপত্র পেত, অপর দিকে গবেষণাকেন্দ্রও হতে পারত। পাশে কোচবিহারে হোমিওপ্যাথি কলেজের শিলান্যাস করেছিলেন প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী ননী ভট্টাচার্য। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার আবেদন, অবিলম্বে ঐ ভেষজ উদ্যান এবং হোমিওপ্যাথি কলেজ যাতে চালু হয় তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উত্তরবাংলার বিধায়কদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এখানে উত্তরবাংলা উন্নয়ন পরিষদের যে রেজল্যুশন আনা হয়েছিল, আমি তার বিরোধিতা করে বক্তব্য রেখেছিলাম। বলেছিলাম এই উন্নয়ন পরিষদ একটা ললিপপ। গত ৮ তারিখে উত্তরবাংলা উন্নয়ন পরিষদের মিটিং হল, সেখানে চেয়ারম্যান মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু ছিলেন না, তিনি বিদেশে নাতনির বিয়ে দিচ্ছেন। কিন্তু উপ মুখ্যমন্ত্রী কেন থাকবেন না? কেন তাহলে তারা ঐ উন্নয়ন পরিষদের মাথায় থাকবেন? অর্থমন্ত্রীও গেলেন না। আমি বলছি, এই উন্নয়ন পরিষদ করে উত্তরবাংলার মানুষকে বোকা বানানো হয়েছে, তাদের ললিপপ ধরিয়ে দেওয়া হয়েছে। আমি কলমবাবুকে বলছি, তিনি এখানে আছেন—আপনারা কার্যকর সমিতিতে যারা আছেন তারা পদত্যাগ করুন এবং বলুন এই উন্নয়ন পরিষদে কিছু হবে না। জ্যোতি বাবু চেয়ারম্যান, ওঁনাকে বলুন বাদ যেতে—উত্তরবাংলা থেকে কাউকে এই উন্নয়ন পরিষদের চেয়ারম্যান করা হোক। আপনাদের লজ্জা হওয়া উচিত, দেড় কোটি মানুষের প্রতিনিধিত্ব দিচ্ছে যে উত্তরবাংলা, স্টেট প্ল্যানিং বোর্ডের ১৩ জন সদস্যের মধ্যে তাদের একজনও কেন থাকবেন না?

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী বাচ্চামোহন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমা... ...ধানসভা কেন্দ্র ময়নাগুড়ি শহরে স্কুল, কলেজ, হাসপাতাল, বিভিন্ন সরকারি অফিস আছে, সেখানে কোনও দমকল কেন্দ্র না থাকার ফলে অগ্নিকান্ডে বিশাল ক্ষয়ক্ষতি হয়। দু বছর আগে সেখানে ব্লক ভূমি সংস্কার এবং ভূমি আধিকারিকের অফিস অগ্নিকান্ডে ভস্মিভূত হয় এবং বহু সরকারি সম্পত্তি ক্ষয় হয়। অবিলম্বে সেখানে একটি দমকল কেন্দ্র স্থাপনের জন্য মাননীয় মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে দিঘা প্রায় ১০০ কিলোমিটার রাস্তা, বহু যানবাহন সেই রাস্তায় যাতায়াত করে, বহু মানুষ, পর্যটকও যাতায়াত করে। তাদের

সুবিধার্থে আমরা মেচেদাতে একটি বাস স্ট্যান্ড নির্মাণের জন্য দাবি করেছিলাম—সেখানে একটা ইউরিনাল থাকবে, ল্যাট্রিন থাকবে, যাত্রী সাধারণের বিশ্রামের ব্যবস্থা থাকবে, টিফিন ইত্যাদি করতে পারবে। এই বাস স্ট্যান্ড করার দাবি বহুদিন ধরে আমরা করে আসছি। কিন্তু এতদিন পর্যন্ত তার কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নি। অথচ সেখানে এলোপাথাড়ি ভাবে এবং অস্বাস্থ্যকর পরিবেশে অলিখিত ভাবে বাস স্ট্যান্ড গড়ে উঠেছে। তাই উপাধ্যক্ষ মহাশয়, হাজার হাজার যাত্রী পর্যটক, তাদের সুবিধার জন্য মেচেদায় দীর্ঘ কাঙ্খিত একটা বাস স্ট্যান্ড তৈরি করবার জন্য আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি সরকারের এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, বামফ্রন্ট সরকারের দু দশক অগ্রগতি বড় সাফল্য। ব্যাপক ভূমি সংস্কার এবং ভূমি বন্টন এর ফলে গোটা পশ্চিমবঙ্গের ভূমিহীন জনমজুর মানুষ উপকৃত হয়েছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি মেদিনীপুর এর কেশপুরে তৃণমূল আশ্রিত সমাজ বিরোধিরা তাঁদের প্রত্যক্ষ মদতে জোতদার, জমিদাররা যে সমস্ত কৃষকরা ভূমি পেয়েছিলেন, তাদের কাছ থেকে সেই জমি পুনরুদ্ধার করে নিচ্ছে এবং তাদের ভূমি লুঠ করে নিচ্ছে। এটা তথ্য আছে যে ১৯৯৮ সালের মার্চ থেকে ২ হাজার সালের ৩রা জুলাই পর্যন্ত এই রকম ভাবে ৪২৩ জন বর্গাদারকে উচ্ছেদ করেছেন। ভূমি থেকে ২২৫ একর জমির ফসল তারা লুঠ করেছে। রফিকের মত সমাজ বিরোধী যাদের বিরুদ্ধে ৮-৯ টা ফৌজদারী মামলা রয়েছে, তাকে মডেল হিসাবে তুলে ধরছেন। এই বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে এর আগে আমি কয়েক বার উত্থাপন করেছি যে মেদিনীপুর জেলার কেশপুর এ যে ঘটনা হচ্ছে তার সম্পর্কে। আপনি দেখেছেন যে, গতকাল এই হাউসে প্রশ্ন উঠেছে যে, এই সপ্তাহে দু দিনের মধ্যে ৫ জন কেশপুরে মারা গেছে। তার মধ্যে ১২ বছরের তাজিজুল সেও মারা গেছে। গত কয়েক দিন ধরে সি.পি.এম. বাহিনী, তারা বিভিন্ন গ্রামে যেখানে তৃণমূলের দখল ছিল, সেখানে সংগঠিত হচ্ছে। আমরা বারবার এই হাউসে বুদ্ধদেব বাবুর দৃষ্টি আকর্ষণ করেছি এবং দখল এবং পাল্টা দখলের লড়াইয়ে যদি পুলিশ হস্তক্ষেপ না করে আরও এই রকম ঘটনা ঘটবে। যেহেতু সি.পি.এম. শাসক দলে আছে, সেহেতু পুলিশ এদের ধরছে না। কয়েক হাজার বাড়ি জ্বালিয়ে দেওয়ার পরেও সি.পি.এম.-এর লোকদের ধরা হচ্ছে না। আজকে পুলিশের ডি.জি. সেখানে গেছে। সেখানে বে-আইনি আগ্নেয়াস্ত্র উদ্ধার করতে হবে সেখানে যে হামলা চলছে, সেটা বন্ধ করতে হবে।

(মাইক অফ হয়ে যায়।)

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় এখনও পর্যন্ত প্রত্যেক মানুষকে রেশন কার্ড দেওয়া হয়নি। ইতিমধ্যে সরকার ঘোষণা করেছেন যে, ভুয়ো যে সমস্ত রেশন কার্ড আছে, সেগুলি বাতিল করে প্রত্যেকে যাতে রেশন কার্ড পান, তার ব্যবস্থা করা হবে। অথচ সমস্ত লোক রেশন কার্ড পায় নি। তারা যাতে রেশন কার্ড পান, তার ব্যবস্থা যেন করা হয়, কারণ এটা অত্যন্ত জরুরী।

(মাইক অফ হয়ে যায়)

[12-50 – 1-00 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে মেদিনীপুরের কেশপুরে, সবংএ, পিংলায় চারিদিকে জ্বলছে। আমাদের শাসকদল বলছে তাদের ২৬ জন মারা গিয়েছে, তৃণমূল বলছে তাদের ৩০ জন মারা গিয়েছে। কিন্তু কার মায়ের কোল খালি হচ্ছে, কার বোনের সিঁথির সিঁদুর মুছে যাচ্ছে সেটা কি কেউ দেখছে। আজকে এই পরিস্থিতি সৃষ্টি হয়েছে হোয়াইল রোম বার্ণস নীরো ফিডলস। যখন রোম পুড়ছে রাজা গিয়ে বেহালা বাজাচ্ছে। আমরা চাইছি রোটাণ্ডায় সর্বদলীয় বৈঠক হোক।

(মাইক অফ।)

**শ্রী পেলব কবি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে প্রাণী সম্পদ বিকাশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার একটি বিশেষ অসুবিধার কথা জানাচ্ছি। আমার জামুরিয়া গত পাঁচ বছর আগে পৌরসভায় রূপান্তরিত হয়েছে। পঞ্চায়েতের সময়ে ওখানে একটা পশু চিকিৎসা কেন্দ্র ছিল। সেটা গত ৫ বছরে তুলে দেওয়া হয়েছে। এলাকার মানুষের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। এই পশু চিকিৎসা কেন্দ্রটি যাতে চালু করা হয় তার জন্য বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি করছি।

**শ্রী পরেশ নাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রী এবং বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকায় প্রায় ২০ বছর আগে ইসলামপুরে জলোত্তলন প্রকল্প অনুমোদন করা হয় এবং এর পর সেই প্রকল্পটি খারাপ হয়ে যায়। সেখানে বিদ্যুৎ সংযোগ প্রাকৃতিক কারণে বিচ্ছিন্ন হয়ে যায়। এই নিয়ে আমি বিধানসভায় বার বার বলেছি। এই নিয়ে আমরা ইরিগেশন দপ্তরের অফিসারদের সঙ্গে এবং সঙ্গে সঙ্গে বিদ্যুৎ দপ্তরের আধিকারিকদের সঙ্গেও যোগাযোগ

করেছি। তা সত্ত্বেও এটা ঠিক করা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি এই প্রকল্পটি ঠিক করা হোক এবং বিদ্যুৎ সংযোগ দেওয়া হোক।

**শ্রী চিত্তরঞ্জন মুখোপাধ্যায় ঃ** স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কেশপুরে যে অবস্থা চলছে তা ভয়াবহ। এখানে তৃণমূল এবং কংগ্রেস এখানে যে তথ্য পরিবেশন করছে তাতে আমরা লজ্জিত, দুঃখিত। ওখানে ওদের যাওয়া দরকার। তা না করে ওরা এখানে মিথ্যা বিকৃত সংবাদ পরিবেশন করছে, আমরা এর বিরোধিতা করছি। আশা করছি ওদের সুবুদ্ধি হবে, প্রকৃত অবস্থাটা কি জেনে নেওয়ার দরকার আছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে একটি আবেদন উপস্থিত করতে চাইছি। এ বছর পরিবহনের যে বাজেট পেশ করা হয়েছে তাতে বলা হচ্ছে আরও নতুন প্রায় ১০০ টা স্টেট বাস কেনা হবে এস. সি. বি. থেকে লোন নিয়ে। ময়না—মেদিনীপুর রুটে দ্বিতীয় স্টেট বাস চালু করার জন্য আমি এর আগেও দাবি করেছিলাম, কিন্তু সেই দাবি রক্ষা করা হয়·নি। তাই আমি আবার দাবি করছি ময়না—মেদিনীপুর ভায়া পিংলা দ্বিতীয় বাস রুট চালু করার জন্য। এটা লাভজনক হবে এবং এতে জনসাধারণের সুবিধা হবে।

**শ্রী অজয় দে ঃ** (হাউজে উপস্থিত নেই)।

**শ্রী কমল গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েক দিন আগে শ্যামাপ্রসাদ মুখার্জির জন্ম শতবার্ষিকী অনুষ্ঠান নিয়ে নানা রকম ঝড় সৃষ্টি হয়েছিল। আমি আপনার মাধ্যমে দেশের লোকের কাছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে দু একটি বক্তব্য রাখতে চাইছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্যামাপ্রসাদ মুখার্জির দেশপ্রেম এবং তাঁর পাণ্ডিত্য সর্বভারতীয় স্তরে তাঁর নেতৃত্ব সুপ্রতিষ্ঠিত করেছিলেন এ বিষয়ে দ্বিধা নেই। মতের দিক থেকে নীতির দিক থেকে তফাৎ থাকতে পারে, কিন্তু তাঁর দেশপ্রেমকে আমরা আজও স্মরণ করি। শ্যামাপ্রসাদ মুখার্জি ১৯৪৩ সনে যখন মেদিনীপুর, হাওড়া এই সমুদ্র তীর দিয়ে প্রচণ্ড সাইক্লোন হওয়ায় হাজার হাজার বাঙালী মারা গিয়েছিল এবং তৎকালীন সরকারের পক্ষ থেকে চাপা দেওয়ার চেষ্টা করেছিলেন, তখন তিনি এই সম্বন্ধে তুমুল আন্দোলন করে মানুষকে বাঁচানোর চেষ্টা করেছিলেন আমরা তা ভুলি নি। ভারতবর্ষের সার্বভৌমত্ব, তার সীমানা কত দূর হবে, তার ভৌগোলিক সীমানা কত দূর পর্যন্ত যাবে সেই সম্বন্ধে তিনি বলিষ্ঠভাবে তাঁর মত প্রকাশ করেছিলেন। সে জন্য তিনি কাশ্মীরে প্রবেশ করবার চেষ্টা করেছিলেন এবং গ্রেপ্তার হয়েছিলেন। আমরা দেখেছি সেখানে ষড়যন্ত্র করে অবহেলা করে তাঁর চিকিৎসায় ব্যাঘাত ঘটিয়ে তাঁর মৃত্যুকে ত্বরান্বিত করা হয়েছিল, অথচ আজকে

কেন্দ্রীয় সরকার সে ব্যাপারে কোন তদন্তের ব্যবস্থা করছেন না। যাঁরা শ্যামাপ্রসাদের মৃত্যু সম্পর্কে এত শ্রদ্ধা জানালেন, এত রকম ভাবে তাঁকে তুলে ধরার চেষ্টা করছেন, কিন্তু তাঁকে যারা হত্যা করল, সে দিন যাঁরা অবহেলা করেছিল সে সম্বন্ধে একটা এনকয়্যারী কমিশন সেই কেন্দ্রীয় সরকারের করা উচিত। আরেকটা জিনিস আমি স্ববিস্ময়ে দেখলাম তাঁকে বলা হচ্ছে সর্বভারতীয় নেতা, কিন্তু দেশের রাজধানী দিল্লিতে সেখানে এই ধরণের কোন অনুষ্ঠান হল না। বি. জে. পি. শাসিত রাজধানীতে এই ধরনের কোন অনুষ্ঠান হল না। পশ্চিমবঙ্গে এসে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে জল ঘোলা করার চেষ্টা করা হল। আমি দাবি করছি শ্যামাপ্রসাদ মুখার্জির মৃত্যুর ব্যাপারে কেন্দ্রীয় সরকার অচিরেই তদন্ত কমিশন গঠন করবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বুদ্ধদেববাবু অর্থাৎ মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি গত পরশুদিন রাত্রে মেদিনীপুরের এস. পি.-র সঙ্গে সাক্ষাৎ করলাম, অদ্ভুত কথা তিনি বললেন কেশপুর, গড়বেতা অঞ্চলে এমন পরিস্থিতির সৃষ্টি হয়েছে যে কোন পারিবারিক মারামারি হলে মানুষ চলে যাচ্ছে পার্টি অফিসে, থানায় কেউ যাচ্ছেন না। সে পারিবারিক ঝগড়া, রাস্তাঘাট নিয়ে ঝগড়া হলে কেউ থানায় যাচ্ছে না মেদিনীপুরের এস. পি. গৌরব দত্ত এ কথা বলছেন। এটা ভয়ঙ্কর অবস্থা, মানুষের যদি পুলিশ এবং প্রশাসনের উপর আস্থা না থাকে তাহলে শান্তি-শৃঙ্খলা বজায় থাকে না এটা পরিষ্কার। এর সঙ্গে বড় কথা হচ্ছে, এতদিন পর্যন্ত এস. সি, এস. টি.-দের উপর সীমিত অত্যাচার হচ্ছিল। কিন্তু ১লা জুলাই থেকে ১০ই জুলাই পর্যন্ত ২ জন এস. সি, এস. টি সম্প্রদায়ের লোক খন হয়েছে এবং ২৫০ থেকে ৩০০ বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে। এক্ষেত্রে সংবিধানে বলা আছে, এস. সি., এস. টি.-দের উপর অত্যাচার হলে, খুন হলে, কেন্দ্রীয় সরকার হস্তক্ষেপ করতে পারেন। আমি মনে করি, কেন্দ্রীয় সরকারের এই বিষয়ে অবিলম্বে হস্তক্ষেপ করা উচিৎ, পরিদর্শক দলের আসা উচিৎ। এবং আজকে যাতে সেখানে রাজনৈতিকভাবে এস. সি., এস. টি.-দের উপর অত্যাচার বন্ধ হয় তার দাবি সভার মাধ্যমে রাখছি।

[1-00 – 1-10 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার নরঘাট বিধানসভা কেন্দ্রের নরঘাটে ১৯৯৫ সালে ওয়েসাইড ট্যুরিজমের একটা প্রস্তাব গৃহীত হয় এবং কেন্দ্রীয় সরকার এজন্য ১৫ লক্ষ টাকা এবং রাজ্য সরকারও কিছু টাকা দেবেন—এই ভাবে লিখিত প্রস্তাব দেন। কিন্তু সেই কয়েলচক মৌজার জমিতে কোন প্রকল্প নেই বলে মাননীয় পূর্ত মন্ত্রী জানিয়ে দেন। স্যার, ১৯৯৯ সালের ডিসেম্বর মাসে সেখানে ওয়েসাইড ট্যুরিজম

চালু হতে পারে বলে মাননীয় মন্ত্রী লিখিতভাবে জানিয়েছিলেন। কিন্তু আজকে ২০০০ সাল চলছে এটা চালু হল না। তাই আমি এ ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** স্যার, ইন্দাস বিধানসভার ইন্দাসে পানীয় জলের জন্য পাইপ লাইনের কাজ হলেও দীর্ঘদিন হয়ে গেল এখনও পর্যন্ত চালু হল না। ফলে এলাকার মানুষ পানীয় জল পাচ্ছে না। তাই আমি অবিলম্বে পানীয় জলের সরবরাহ যাতে ঠিক ভাবে হয় তার জন্য মাননীয় জনস্বাস্থ্য কারিগরি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল বিধানসভা এলাকার ৭-টা পি. এইচ. সি হাসপাতালে ডাক্তারের চরম অভাব দেখা দিয়েছে। দেখা যাচ্ছে, সেখানকার ডাক্তার সেখানে ডিউটি করছে না কিন্তু মাইনে নিচ্ছেন। ডাক্তারের অভাবে আউটডোরে দেখে সবাইকে রেফার টু আরামবাগ করে দেওয়া হচ্ছে। কন্ট্রাক্টে হলেও সেখানে ডাক্তার পাঠানোর জন্য আমি অনুরোধ করছি। এছাড়া, সাবলসিংহপুর হাসপাতালে বেড, ইত্যাদি থাকলেও ডাক্তার নেই। সেখানেও যাতে চুক্তিতে হলেও ডাক্তার নিয়োগ করা যায় তার আবেদন করছি।

**শ্রী খগেন্দ্রনাথ মাহাতো ঃ** স্যার, মেদিনীপুর জেলার শালবনি তফশিলি জাতি উপজাতি অধ্যুষিত অনগ্রসর এলাকা। সেখানে উচ্চ-মাধ্যমিক বালিকা বিদ্যালয় নেই। উচ্চশিক্ষা থেকে এলাকার মেয়েরা বঞ্চিত হচ্ছে। আমি ওখানকার শালবনী নিছুমঞ্জুরী মাধ্যমিক বিদ্যালয়কে যাতে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে উন্নিত করা যায় তার জন্য শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** স্যার, কাটোয়া মহকুমায় কয়েকদিন ধরেই বিদ্যুৎ সরবরাহের ক্ষেত্রে বিপর্যস্ত অবস্থার সৃষ্টি হয়েছে। অবিলম্বে যাতে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনা যায় তার জন্য বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বীরভূম জেলা থেকে দুজন সংসদ সদস্য নির্বাচিত হয়েছেন। তাঁদের দুজনের সাংসদ কোটার টাকা দিয়ে আমরা আমাদের বীরভূম জেলার বিভিন্ন এলাকার মানুষের বিদ্যুতের চাহিদা পূরণ করার জন্য পরিকল্পনা গ্রহণ করেছি। গ্রামের মানুষদের কাছে বিদ্যুৎ পৌছে দিতে চাইছি। কিন্তু বীরভূম জেলার বিদ্যুৎ দপ্তরের ইঞ্জিনিয়ারদের একাংশের গাফিলতির জন্য এই কাজ হচ্ছে না। ফলে সাংসদদের টাকা সঠিকভাবে খরচ হচ্ছে না। আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর মহাশয়ের কাছে আবেদন করছি, অবিলম্বে এ বিষয়ের নিয়ম-কানুন সরলীকরণ

করে পঞ্চায়েত সমিতি গুলির হাতে কাজের দায়িত্ব বন্টন করে দেয়ার ব্যবস্থা করা হোক এবং সাংসদ কোটার টাকা সঠিকভাবে ব্যয় করে গ্রামের মানুষদের কাছে বিদ্যুৎ পৌঁছে দেবার ব্যবস্থা করা হোক। সাথে সাথে আমাদের নানুর পঞ্চায়েত এলাকার একটা বৈদ্যুতিক সাব-স্টেশন করার সরকারি অনুমোদন অবিলম্বে যাতে দেওয়া হয় তার জন্যও আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাওয়ার এবং পি ডাব্লু ডি মন্ত্রীদ্বয়কে জানাচ্ছি যে, মেদিনীপুর আই টি আই-তে দুটো প্ল্যাস্টিক প্রোসেসিং মেশিন—কয়েক লক্ষ টাকার মেশিন—আজকে পাঁচ বছর ধরে পড়ে আছে। প্রশাসনিক দপ্তর এবিষয়ে বসে আছে। পাবলিক অ্যাকাউন্টস কমিটি এবং সাবজেক্ট কমিটির এ বিষয়ে রিপোর্ট রয়েছে। তাতে বলা হয়েছে, The Committee is not convinced as to why the Department Sat idle for a long period without monitoring the repair and renovation work at Midnapore ITI. সুতরাং আমি আপনার মাধ্যমে পাওয়ার মিনিষ্টার এবং পি ডাব্লু. ডি মিনিষ্টারকে জানাতে চাই যে অবিলম্বে ঐ প্ল্যাসটিক প্রোসেসিং মেশিন যাতে চালু করা যায় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক। মেদিনীপুরে একটা ট্রান্সফর্মার হুগলী থেকে নিয়ে যাবার পি ডাব্লু. ডি-র চীফ ইঞ্জিনিয়ার প্রয়োজনীয় নির্দেশ দেওয়া সত্বেও আজ পর্যন্ত, পাঁচ বছর ধরে সেই কাজ হচ্ছে না।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুতর বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কল্যাণী বিশ্ববিদ্যালয়ের অধিনস্ত কলেজগুলির নদীয়া এবং মুর্শিদাবাদ জেলার যে কলেজ গুলি কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের অধীনে গিয়েছে—গভর্ণিং বডির যে কম্পোজিশন তাতে দেখছি ছাত্র প্রতিনিধিত্ব ঠিকই আছে। অভিভাবক প্রতিনিধি যুক্ত হয়েছে, একে আমি অভিনন্দন জানাচ্ছি। কিন্তু শিক্ষক প্রতিনিধি, অশিক্ষক কর্মচারীদের প্রতিনিধির এবং গভর্ণমেন্ট নমিনির সংখ্যা কমানো হয়েছে এবং যাঁরা কলেজ গঠনের সময় ডোনার ছিলেন, সেই ডোনারদের সদস্য করার ব্যাপারটা বিলম্বিত হচ্ছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, বিশেষ করে নতুন কলেজ গঠন করার সঙ্গে যাঁরা যুক্ত তাঁদের সদস্য থাকাটা খুবই দরকার। সে জন্যই আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে জানাচ্ছি যে, কল্যাণী বিশ্ববিদ্যালয় প্রসঙ্গে তাঁরা যে সিদ্ধান্ত নিয়েছেন তা কলেজ সমূহের স্বার্থের অনুকূলে যাচ্ছে না।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার শান্তিপুর বিধানসভা কেন্দ্রের অধীন ফুলিয়ার একটা

উপ-স্বাস্থ্য কেন্দ্র আছে। সেটাকে দীর্ঘদিন ধরে ব্লক হাসপাতালে পরিণত করা হচ্ছে না। শান্তিপুর হাসপাতাল আগে ব্লক হাসপাতাল ছিল, এখন সেটা স্টেট জেনারেল হাসপাতাল হয়েছে। দীর্ঘদিন ধরে জেলা পরিষদ এবং ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটির অ্যাপ্রুভাল হওয়া সত্বেও সরকারি স্বাস্থ্য দপ্তরের টালবাহানার ফুলিয়া উপস্বাস্থ্য কেন্দ্রটি ব্লক হাসপাতালে উন্নীত হচ্ছে না। সেখানে ইণ্ডোর বন্ধ, কোন ডাক্তার নেই, একজন কম্পাউণ্ডার হাসপাতাল চালাচ্ছেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি অবিলম্বে ওটিকে ব্লক হাসপাতালে পরিণত করা হোক।

[1-10 – 1-20 p.m.]

**মিঃ ডেপুটি স্পিকার :** আজকে যেহেতু এদিক এবং ওদিকের উভয়পক্ষের সদস্যরা সবাই বলেছেন সেহেতু আজকে জিরো-আওয়ার দেওয়া যাচ্ছে না। যদি কারো পয়েন্ট অফ ইনফরমেশন থাকে বলুন?

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার একটি পয়েন্ট অফ ইনফরমেশন আছে। স্যার, আপনি জানেন, কিছুক্ষন আগে মাদ্রাসা ছাত্র ইউনিয়নের তরফ থেকে মাননীয় মাদ্রাসা বিভাগের মন্ত্রী, শ্রী কান্তি বিশ্বাসের সঙ্গে তারা তাদের দাবিপত্র নিয়ে দেখা করার জন্য আসছিলেন। কিন্তু অত্যন্ত দুঃখের কথা, তারা যখন অ্যাসেম্বলীর গেটের সামনে আসে তখন পুলিশ তাদের প্রতি বেপরোয়া লাঠি-চার্জ করেছে। কয়েকজন গুরুতরভাবে আহত হয়েছে এবং তাদের সকলকে গ্রেপ্তার করা হয়েছে। আপনি জানেন, মাদ্রাসা এডুকেশন নিয়ে বিগত কয়েকমাস ধরে ছাত্র ইউনিয়নরা আন্দোলন করছে। মাদ্রাসা এডুকেশনে যে সমস্ত ত্রুটি বিচ্যুতি আছে, যেমন মাদ্রাসায় প্রিন্সিপ্যাল নেই—তারজন্য তাদেরকে ডেকে বসা উচিৎ। ....

**শ্রী তপন হোড় :** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, মাদ্রাসা শিক্ষার ব্যাপারে রাজ্যসরকার সহানুভূতির সঙ্গে মাদ্রাসা শিক্ষক বা ছাত্র-ছাত্রীদের সমস্যা নিয়ে চিন্তা-ভাবনা করছেন। ইতিমধ্যে রাজ্যসরকার ব্যবস্থাও নিয়েছেন কিন্তু এই তৃণমূল কংগ্রেসের পক্ষ থেকে তাদেরকে উস্কানি দেওয়া হচ্ছে যেমন বিভিন্ন জায়গায় উস্কানি দেওয়া হচ্ছে সেইরকম তাদেরকে উস্কানি দিয়ে এখানে আনিয়ে এই বিধানসভাকে অবমাননা করা হয়েছে। মাদ্রাসা শিক্ষকদের যে দাবি সেই দাবিকে মাননীয় শিক্ষামন্ত্রী অগ্রাহ্য করেননি, শিক্ষামন্ত্রী তাদের অসম্মান করেননি। কিন্তু এই তৃণমূলের পক্ষ থেকে এবং ঐ বি. জে. পির পক্ষ থেকে বার বার চেষ্টা করা হচ্ছে কিভাবে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলাকে ভাঙা যায়। তাদের এই যে ষড়যন্ত্র, এই ষড়যন্ত্রের আমি তীব্র নিন্দা করছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, একটা গণতান্ত্রিক দেশে যে

কোন দাবি-দাওয়া নিয়ে আন্দোলন করার অধিকার সবার আছে। আজকে এই বিধানসভায় অভিযান যে প্রথম হচ্ছে তা নয়, এর আগে এই বিধানসভায় অভিযান বহুবার হয়েছে। গেটে আটকানো হয়েছে ঠিকই, কিন্তু তাদের ডেকে নিয়ে তাদের দাবি-দাওয়া নিয়ে আলোচনা করা হয়েছে। এমন কি কংগ্রেসের আমলেও মন্ত্রীরা যখন বিরোধীপক্ষের তরফ থেকে বিধানসভা এবং রাইটার্স বিল্ডিংস অভিযান করেছিলেন সেই সময়ে তাদের ডেকে তাদের সমস্ত বক্তব্য শুনতেন।

(নয়েজ)

যেটা আমি বলছিলাম, অতীতেও কংগ্রেসের আমলে মন্ত্রীরা বিরোধীপক্ষের কোন সমস্যা হলে তাদের বক্তব্য গিয়ে শুনতেন এবং ঘোষনা করতেন। আজকে মাদ্রাসার ছাত্ররা তারা কতকগুলি ন্যায্য দাবি নিয়ে শিক্ষামন্ত্রীর কাছে আসছিলেন। শিক্ষামন্ত্রী মহাশয় এই হাউসেই ছিলেন, তারা এসে তাঁর কাছে দাবি পেশ করতেন। কিন্তু তাদেরকে নিমর্মভাবে মারধোর করা হয়েছে। এইভাবে মাদ্রাসার ছাত্রদের উপর, সংখ্যালঘু সম্প্রদায়ের উপর মারধোর করা হয়েছে এবং পুলিশ তাদের গ্রেপ্তার করেছে। অবিলম্বে তাদের মুক্তি দেবার ব্যবস্থা করুন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাদ্রাসা কলেজের ছাত্ররা দীর্ঘদিন ধরে উপেক্ষিত। তাদের কলেজে অধ্যক্ষ নেই, তাদের কলেজের অবস্থা অত্যন্ত শোচনীয় এবং পড়াশুনার বন্দোবস্তও তাই। তাই তারা এই সরকারের কাছে, শিক্ষামন্ত্রীর কাছে বারবার আবেদন করেছেন, কিন্তু শিক্ষামন্ত্রী তাদের প্রতি সহানুভূতিশীল নয় বলে তারা মুখ্যমন্ত্রীকে একটি চিঠি দিয়েছেন। সেই চিঠির কপি আমার কাছে আছে। সেইজন্য তারা স্বাভাবিক কারণেই এসেছিলেন শিক্ষামন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করতে। কিন্তু পুলিশ তাদের উপর ব্যাপকভাবে লাঠি-চার্জ করেছে এবং গ্রেপ্তার করেছে। ছাত্রদের উপর এই বেপরোয়া লাঠিচার্জের জন্য এবং গ্রেপ্তার করার জন্য আমি তীব্র নিন্দা করছি এবং অবিলম্বে তাদের মুক্তি দেবার দাবি জানাচ্ছি।

[1-20 – 2-00 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের হাউসের দু জন মাননীয় সদস্য—শ্রী শিবপ্রসাদ মালিক এবং তাপেস চট্টোপাধ্যায় তারাও আসছিলেন গেট দিয়ে। সেই সময় দেখা যায় কতিপয় লোক যারা তৃণমূল, বি. জে. পি., কংগ্রেসের, যারা কেশপুর এবং বিভিন্ন জায়গায় সন্ত্রাস চালাচেছ তারা এই পবিত্র বিধানসভার গেটে এসে জোর করে রেলিং টপকে বিধানসভার ভেতরে ঢুকতে চাইছে। বিধানসভার নিয়ম ভেঙ্গে, যারা পাহারা দিচ্ছিলেন তাদের টপকে তারা বিধানসভার ভেতরে আসবার জন্য চেষ্টা

চালাচ্ছিলেন। মাননীয় সদস্য তপন হোড় এবং আমরা সেখানে গিয়েছিলাম। স্যার, এরা কেশপুর, আরামবাগ, খানাকুলে হামলা চালাচ্ছে এবং এই পবিত্র বিধানসভাতে হামলা চালাবার জন্য নেতৃত্ব দিচ্ছে। আমি বুঝতে পারছি না ঐ দৌলত আলি সাহেব এবং শোভনদেব চট্টোপাধ্যায়ের এ ক্ষেত্রে কি করে মহাজোট হয়ে গেল। এটা হামলাকারীদের মহাজোট। সব শয়তানের এক রা। ওরা চেষ্টা করছে কি করে হাউসকে কালিমালিপ্ত করা যায়। মান্নান সাহেব যে কথা বললেন সে প্রসঙ্গে বলি, তাদের যদি ন্যায্য দাবি থাকে তাহলে তারা অ্যাপয়েন্টমেন্ট করে এসে মন্ত্রীর সঙ্গে দেখা করবেন। বিকাশ ভবনে যেতে পারেন অথবা বিধানসভায় মন্ত্রীদের যে দপ্তর রয়েছে সেখানে দেখা করতে পারেন অ্যাপয়েন্টমেন্ট করে। কিন্তু এইভাবে জুলুম করে, পুলিশকে মেরে, ঢিল ছুঁড়ে, ইঁট মেরে পবিত্র বিধানসভাকে কলুষিত করতে পারেন না।

**মিঃ ডেপুটি স্পিকার :** এখন বিরতি, আবার আমরা মিলিত হব দুটার সময়।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 – 2-10 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Budget Spech on Demand Nos 30 & 45 was moved on 28.3.2000.

### Demand No. 30

**Mr. Dy. Speaker :** There are sixty five cut motions to Demand no. 30 by Shri Gyan Singh Sohanpal (cut motion nos. 1, 2), Shri Saugata Ray (cut motion no. 3-6), Shri Sudhir Bhattacharjee (cut motion nos. 7-11), Shri Tarak Bandyopadhyay (cut motion nos. 14-17), Shri Pulak Chandra Das (cut motion nos. 18-21), Shri Nirmal Ghosh (cut motion nos. 22 & 23), Shri Ashok Kumar Deb (cut motion nos. 24-30), Shri Badal Bhattacharjee (cut motion nos. 31-30), Shri Md. Sohrab (cut motion no. 40), Shri Mahbubul Haque (cut motion no. 41), Shri Sobhan Deb Chattopadhyay (cut motion nos. 42 & 43), Shri Kamal Kukherjee (cut motion nos. 44-52), Shri Gyan Singh Sohanpal (cut motion no. 53), Shri Saugata Roy (cut motion nos. 54 & 55), Shri Sudhir Bhattacharjee (cut motions no. 56-58), Shri Kamal Mukherjee (cut motion no. 59), Shri

Md. Sohrab (cut motion no. 60), Shri Badal Bhattacharjee (cut motion nos. 61 & 62), Shri Sanjoy Bakshi (cut motion no. 63), Shri Ashok Kumar Deb (cut motion nos. 64-65) All the cut motions are in order and taken as moved.

Shri Gyan Singh Sohanpal
Shri Saugata Roy
Shri Sudhir Bhattacharjee
Shri Sanjoy Bakshi
Shri Tarak Bandyopadhyay
Shri Pulak Chandra Das
Shri Nirmal Ghosh
Shri Ashok Kumar Deb
Shri Badal Bhattacharjee
Shri Md. Sohrab
Shri Mahbubul Haque
Shri Sobhan Deb Chattopadhyay
Shri Kamal Mukherjee
Shri Sanjoy Bakshi

} Sir I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**Mr. Sy. Speaker :** There is no cut motion to Demand No. 45. Now I call upon Shri Sanjib Das.

**Discussion held Together**

**শ্রী সঞ্জিবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের শিক্ষামন্ত্রীরা ২০০০-২০০১ সালের যে বাজেট পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের দলের কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। পশ্চিমবঙ্গে একটানা ২৩ বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছেন। এই সময়ে তাঁরা শিক্ষাক্ষেত্রে কি করেছেন সেটা একটি সেনটেন্সে বললে বলা যায়—বামপন্থীদের সকটে শিক্ষার শবযাত্রা। আমি আমার এই বক্তব্যের সমর্থনে কতগুলো পরিসংখ্যান তুলে ধরতে চাই। আমাদের রাজ্যে ১৯৮৬-৮৭ সালে প্রাইমারি এবং নিম্ন বুনিয়াদী স্কুলের সংখ্যা ছিল ৫১,০০৩, ১৯৯৬-৯৭ সালে এই সংখ্যা দাঁড়িয়েছে ৫১,০২১। অর্থাৎ ১০ বছরে মাত্র ১৮টি স্কুল বেড়েছে এবং এটা গভর্নমেন্ট রেকর্ড। পৃথিবীর কোন দেশে ১০ বছরে মাত্র ১৮টি স্কুল স্থাপিত হয়েছে

এমন কোন দৃষ্টান্ত নেই। স্যার, আমাদের রাজ্যে এখন লোকসংখ্যা ১৯৯১ সালের সেনসাস অনুযায়ী ছিল ৬ কোটি ৮০ লক্ষ ৮০ হাজার। আমরা পরবর্তী সেনসাস রিপোর্ট এখন পাইনি, কিন্তু পারসেন্টেজ করলে সংখ্যাটা রাউণ্ড অ্যাবাউট ৮ কোটি ৫০ লক্ষের মত হবে। আমাদের রাজ্যে প্রাইমারি এবং নিম্ন বুনিয়াদী স্কুলের সংখ্যা, শিশু শিক্ষাকেন্দ্রগুলি বাদ দিয়ে, এখন ৫২,৩২৩। তাহলে দাঁড়াচ্ছে, ১,৬০০ জন অধিবাসী পিছু এই রাজ্যে একটি প্রাইমারি স্কুল রয়েছে। এই রাজ্যে হাই এবং হায়ার সেকেণ্ডারি স্কুলের সংখ্যা ৮,৮৬৫। তাহলে ৯,৫০০ অধিবাসী পিছু একটি হায়ার সেকেণ্ডারি স্কুল রয়েছে। সংখ্যাটা একটু চেঞ্জ হতে পারে। এই রাজ্যে ডিগ্রি কলেজের সংখ্যা ৩৪০ থেকে ৩৪৪-এর মত। হিসাব করলে দেখা যাবে, ২ লক্ষ ৪৭ হাজার অধিবাসী পিছু এই রাজ্যে একটি ডিগ্রি কলেজ রয়েছে। এই রাজ্যে এখন পর্যন্ত ইঞ্জিনিয়ারিং উইথ ফার্মাসী ডিগ্রি কলেজ, ইঞ্জিনিয়ারিং কলেজের সংখ্যা ২৩। অর্থাৎ ৩৭ লক্ষ অধিবাসী পিছু এই রাজ্যে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ আছে। আমাদের এই রাজ্যে মেডিক্যাল কলেজে ডাক্তারী কোর্স পড়ান হয় ৭টি মেডিক্যাল কলেজে, এখানে একটি বেড়েছে, মোট ৮টি হয়েছে। মোট ৮ কোটি লোক যদি আমি ধরি তাহলে ভারতবর্ষে কোথাও নেই—১ কোটি লোক পিছু একটা মেডিক্যাল কলেজ আছে যেখানে ডাক্তারী পড়ান হয়। এই রাজ্যে বিশ্ববিদ্যালয়ের সংখ্যা হল ১৩টি, সমস্ত মিলে, অ্যানিম্যাল হাসবেনড্রি এই সমস্ত মিলে। অংক করলে দাঁড়ায় ৬৫ লক্ষ জন পিছু একটা বিশ্ববিদ্যালয়ে আছে এই রাজ্যে এই হলো আমাদের রাজ্যের অবস্থা। মাননীয় মন্ত্রীরা বলেন যে শিক্ষা ক্ষেত্রে বাজেট প্রচুর বাড়িয়ে যাচ্ছি। প্রকৃত তথ্য কিন্তু এই কথা বলে না। অ্যানুয়াল রিপোর্ট অন হায়ার এডুকেশন দেখতে বলব। পারসেনটেজ অফ বাজেট অন এডুকেশন উইথ রেফারেন্স টু স্টেট বাজেট ১৯৯৪-৯৫ সলে এই রাজ্যের পারসেনটেজ ছিল ২২.৬৪ পারসেন্ট, ১৯৯৫-৯৬ সালে এই রাজ্যের পারসেনটেজ হল ২০.৮৪ পারসেন্ট, ১৯৯৬-৯৭ সালে এই রাজ্যের পারসেনটেজ এসে দাঁড়ালো ১৮.৫২ পারসেন্ট, ১৯৯৭-৯৮ সালে হল ১৭.৭৫ পারসেন্ট, ১৯৯৮-৯৯ সালে হল ১৭.৬৫ পারসেন্ট। এই হল পারসেনটেজ গ্রাজুয়ালী ইনক্রিজিং-এর। মন্ত্রীরা উত্তর দেবেন। এখানেই যথেষ্ট নয়। স্যার, প্লান বাজেটে যে টাকা বরাদ্দ করা হয় সেই বরাদ্দ তাঁরা পান না। তাতে ওনাদের কোন উচ্চবাচ্চা নেই। একটা উদাহরন দিলেই এটা খুব পরিষ্কার হয়ে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৯৯-২০০০ সালের আর্থিক বছরে প্লান বাজেটে বরাদ্দ হল ১২৩ কোটি ৮২ লক্ষ টাকা। তার মধ্যে আপনি ৭৫ কোটি ৯ লক্ষ ৬০ হাজার টাকা বরাদ্দ পেয়েছেন, অর্থাৎ ৬১ ভাগ মাত্র। আপনারা বাজারে বলে বেড়াচ্ছেন শিক্ষা খাতে প্রচুর খরচ করে যাচ্ছেন। ১৯৯৮-৯৯ সালে আপনাদের প্লান বাজেট ছিল ১১৬ কোটি টাকা সেখানে শিক্ষা খাতে ব্যায় করেছেন ৬২ কোটি ৫৫ লক্ষ টাকা। অর্থাৎ বরাদ্দের ৫৪ পারসেন্ট পেয়েছেন। নজীর বিহীন

ঘটনা। ১৯৯৯-২০০০ সালে এই রাজ্যে উচ্চ শিক্ষা খাতে প্লান বাজেট ছিল ৩৩ কোটি টাকা। আমরা সবাই অবাক হয়ে যাব, মন্ত্রী মহাশয় অবাক হবেন না, ২০০০-২০০১ সালের প্লান বাজেট কমে দাঁড়িয়েছে ২৩ কোটি ৪৫ লক্ষ ৫০ হাজার টাকা। ভারতবর্ষের কোন রাজ্যে উচ্চ শিক্ষা খাতে প্লান বাজেট কমে যায়? ভারতবর্ষের কোন রাজ্যে এটা সম্ভব নয়, এই রাজ্যে সম্ভব। এই রাজ্যে বিশ্ববিদ্যালয়ের গৃহ সংস্কার হয় না বলে ছাদের পাইপ ভেঙে পড়ে গিয়ে তরুন গবেষকের মৃত্যু হয়। বিশ্ববিদ্যালয়ের ছাত্র-ছাত্রীদের মাথায় ছাদ ভেঙে পড়ে গিয়ে যে রাজ্যে ছাত্রের মৃত্যু হয় সেই রাজ্যের শিক্ষা মন্ত্রীর প্লান বাজেট কমে যায়। এটা পশ্চিমবাংলায় সম্ভব, বামপন্থী রাজ্যে সম্ভব, অন্য কোন রাজ্যে সম্ভব নয়। দয়া করে উত্তর দেবেন। অনেক সময় আপনারা বলেন এই রাজ্যের ছেলেরা অন্য জায়গায় পড়তে যায় না। আমাদের এই রাজ্যে জয়েন্ট এনট্রান্স পরীক্ষায় বসে ৪০-৪২ হাজার ছাত্র-ছাত্রী। সেখানে আমাদের ইনটেক কত দেখা যাক। মহারাষ্ট্রে ১৫৭টি ইঞ্জিনিয়ারিং কলেজ আছে তাদের সেখানে ইনটেক হচ্ছে ২৫৩৭৯ জন, কর্নাটকে ৯৩টি ইঞ্জিনিয়ারিং কলেজ আছে তাদের ইনটেক হচ্ছে ২০৪৬২ জন, তামিলনাড়ুতে ৭৬ টি ইঞ্জিনিয়ারিং কলেজ আছে সেখানে ১৪৫৩০ জন পড়ার সুযোগ পায়. অন্ধ্রপ্রদেশে ৭৬২২ জন পড়ার সুযোগ পায় ইঞ্জিনিয়ারিং কলেজে। আর আমাদের এখানে ৪১২২ জন ছাত্র-ছাত্রী ইঞ্জিনিয়ারিং কলেজে পড়াল সুযোগ পায়। আমাদের পশ্চিমবাংলা এগোচ্ছে না পেছোচ্ছে আপনারা দয়া করে বলবেন। শুধু তাই নয়, জেনারেল ডিগ্রি কোর্সে, বি. এ, বি. এস. সি, বি. কম অনার্স সব মিলিয়ে বিহারে ১ বছরে ছাত্র সংখ্যা ছিল ৫ লক্ষ ৫ হাজার ১১ জন।

[2-10 – 2-20 p.m.]

গুজরাটে ৩ লক্ষ ২৬,৭০০ জন, মহারাষ্ট্রে ৬ লক্ষ ৫৯৯৩৬ জন, উত্তর প্রদেশে ৩,৬২,৬১৫ জন। আর আমাদের পশ্চিমবাংলায় ২ লক্ষ ১৫ হাজার জন বি. এ., বি. এস. সি., বি. কম পড়ে। এম. এ., এম. কম, এম. এস. সি পড়ে এমন—বিহারে ৭৫,৭০০ জন, গুজরাটে ২৯,১০০ জন, মহারাষ্ট্রে ৭২০০০, উত্তরপ্রদেশে ৯৩,০০০ জন। আর পশ্চিমবাংলায় হাফ ডজন মন্ত্রী থাকা সত্ত্বেও এম. এ., এম. কম, এম. এস. সি. পড়ে ১৭,০৩১ জন। এই হল এই রাজ্যের অবস্থা। উচ্চশিক্ষা দপ্তরের বিরুদ্ধে সবচেয়ে বড় অভিযোগ, চিন্তার দৈন্যতা এবং দুরদৃষ্টির অভাবে এরা গতানুগতিকতার বাইরে আজ পর্যন্ত বেরোতে পারেনি। মহারাষ্ট্র, তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশ, পাঞ্জাব—আমি কয়েকটি উদাহরণ দিতে চাই। উচ্চশিক্ষার যে নতুন নতুন বিষয় পড়ানো শুরু হয়েছে, আমাদের রাজ্যে চিন্তার পরিধিতে তা আসে না। পাঁচ বছর আগে মাদ্রাজ বিশ্ববিদ্যালয়ে পড়ানো শুরু হয়েছে পঞ্চায়েতী রাজ, উপজাতি কল্যাণ, গ্রামীণ উন্নয়ন, অপরাধ বিজ্ঞান এবং

প্রতিরক্ষা তথ্যের মত বিষয়। আমাদের রাজ্যের মানুষ এটা কল্পনাও করতে পারে না। বোম্বে বিশ্ববিদ্যালয়ে পড়ানো শুরু হয়েছে বিজ্ঞাপন এবং আরও অনেক জিনিস। নাগার্জ্জুন বিশ্ববিদ্যালয়ে সমাজসেবা, গ্রামীণ শিল্প, পরিকল্পনা ও অর্থনীতি বিষয় পড়ানো শুরু হয়েছে। আমাদের রাজ্যে এখনও এগুলো চিন্তার বাইরে আছে। এই রকম হল আমাদের রাজ্যের অবস্থা। এই রকম আরও প্রচুর আছে। আমাদের এখানে ইঞ্জিনিয়ারিং কলেজে ইনফর্মেশন টেকনোলজি পড়ানোর ব্যবস্থা হল না। আমাদের রাজ্যের বাইরে বহু রাজ্য আছে যেখানে ইউনিভার্সিটিগুলোতে এই ইনফর্মেশন টেকনোলজি বিষয় পড়ানো শুরু হয়েছে। যাদবপুর ইউনিভার্সিটিতে দু'বছর ধরে ওরা চেষ্টা করেছিলেন, কিন্তু পারলেন না। এই বছরে যাদবপুর ইউনিভার্সিটিতে বসে হায়দ্রাবাদে ইনফর্মেশন টেকনোলজি নিয়ে পড়ার জন্য ৩ হাজার ছাত্রছাত্রী ওখানে এন্ট্রাস পরীক্ষা দিয়েছে যা যাদবপুর দু'বছর ধরে চেষ্টা করেও পারেনি। সেন্ট জেভিয়ার্স কলেজ উচ্চশিক্ষা দপ্তরে বায়ো টেকনোলজি খোলার জন্য অনুমতি চেয়েছিল, কিন্তু অনুমোদন দেওয়া হল না। কেন, না বায়ো টেকনোলজির সিলেবাস কি আছে সেটা উচ্চশিক্ষা দপ্তরের মাথায় ঢোকেনি বলে দেওয়া হল না। আরও ভাবা দরকার। শুধু এঁরা গতানুগতিক ভাবে চলছেন। পার্টির লোক এসে বলছে, আমাদের ওখানে অনার্স খুলে দাও, তাই করছেন, আর কোথাও কোথাও ইংরাজী, বাংলা এবং ফিলোজফিতে অনার্স খুলছেন। কোথাও কোথাও আধুনিক কম্পিউটার সায়েন্স খুলে দায়িত্ব শেষ করছেন। কিন্তু যে সাবজেক্টগুলো আছে, সেগুলোর উন্নতি করার চেষ্টা করছেন না। পশ্চিমবাংলার বাইরে কোন ইউনিভার্সিটিতে পিওর ম্যাথামেটিক্স আর অ্যাপ্লায়েড ম্যাথামেটিক্স বলে বস্তু নেই। পিওর ম্যাথামেটিক্স আর অ্যাপ্লায়েড ম্যাথামেটিক্স বলে আলাদা করা যায় না। একমাত্র পশ্চিমবাংলায় এই পিওর ম্যাথামেটিক্স এবং অ্যাপ্লায়েড ম্যাথামেটিক্স পড়ানো হয়। আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই, পবিত্র সরকার একটা সেমিনারে বলেছিলেন, বাইরে গেলে লজ্জা পাই—এখানে পিওর ম্যাথামেটিক্স আর অ্যাপ্লায়েড ম্যাথামেটিক্স পড়ানো হয়। আমাদের এই রাজ্যে দুবছরের ডিগ্রি কোর্স চালু ছিল। ১৯৯৩ সালে ইউ. জি. সি. বলেছিল তিন বছরের মধ্যে থ্রি-ইয়ার্স ডিগ্রি কোর্স চালু করার জন্য। আপনারা তা চালু করতে ১৯৯৮ সাল পর্যন্ত টেনে নিয়ে গেলেন। ফলে এই ১৯৯৩-১৯৯৮ সালের মধ্যে আমাদের এখান থেকে যে সমস্ত ছেলেমেয়েরা গ্রাজুয়েট হয়েছে, তাদের পশ্চিমবাংলার বাইরে কেউ গ্রাজুয়েট হিসাবে স্বীকৃতি দেয় না। এবারে আপনি চেষ্টা করছেন তিন বছরের ডিগ্রি কোর্স চালু করার জন্য। আমাদের এখানে উচ্চশিক্ষার অবস্থাটা দেখুন—১৯৯৭ সালের টেষ্ট জুন এটা বেরিয়েছিল, ভারতবর্ষের মধ্যে ১০টি কলেজের মধ্যে একটি কলেজ হল প্রেসিডেন্সী কলেজ। সেই কলেজের অবস্থা কি—ইংরাজীতে ১১টি পোষ্ট স্যাংশন্ড, ৬টি পোষ্ট, লায়িং ভ্যাকান্ট। বেঙ্গলিতে ৯টি পোষ্ট, ৪টি লায়িং ভ্যাকান্ট। হিন্দীতে ৫টি পোষ্ট, ৩টি লায়িং ভ্যাকান্ট। ম্যাথামেটিক্সে

১০টি পোস্টস, তার মধ্যে ৫টি ভ্যাকেন্ট। জানুয়ারীর রিপোর্ট অনুযায়ী ১৬৯টি স্যাংসন্ড পোস্ট রয়েছে, তার মধ্যে ৪৭টি ভ্যাকেন্ট। এই হচ্ছে প্রেসিডেন্সি কলেজের হিসাব। তারপরে মৌলানা আজাদ কলেজ—এই মৌলানা আজাদ কলেজের পোস্টের ক্ষেত্রে অল দি থ্রি পোস্টস আর লায়িং ভ্যাকেন্ট। একমাত্র আরবিক এই কলেজে পড়ানো হয়, সেই আরবিকের ক্ষেত্রে অল দি থ্রি পোস্টস আর লায়িং ভ্যাকেন্ট। তারপরে উর্দ্দুর ক্ষেত্রে ৫টি স্যাংসান্ড পোস্ট, তার মধ্যে ৩টে ভ্যাকেন্সি রয়েছে। ইসলামিক হিস্ট্রিতে ৩টি স্যাংসান্ড পোস্ট, তারমধ্যে ২টি ভ্যাকেন্ট। গোয়েঙ্কা কলেজে ৮০টির মধ্যে ২৮টি পোস্ট ভ্যাকেন্ট হয়ে পড়ে আছে। আপনি যদি মফঃস্বলে যান দেখবেন মুর্শিদাবাদের একটি কলেজ নাম নগর কলেজ অফ খড়গ্রাম ইচ ফাংশানিং functioning without a full time single teacher since incaption নগর কলেজ অফ খড়গ্রাম, সেখানে একজনও ফুল টাইম টিচার নেই। তারপরে লালবাগ কলেজের কোন বিল্ডিং নেই। একটা অ্যাডজাসেন্ট হাইস্কুলে কলেজ করা হয়। ওই কলেজে কোন টিচার নেই। বেলডাঙ্গা কলেজে সায়েন্স ডিপার্টমেন্টে হ্যাজ নো সিঙ্গল ফুল টাইম টিচারস পার্মানেন্টলি। সৈয়দ নুরুল হাসান কলেজ অল দি পোস্ট লায়িং ভ্যাকেন্ট, তারমধ্যে একজন অফিসিয়েটিং করছেন। কান্দি রাজ কলেজ ২৪ পোস্টস ভ্যাকেন্সিস। এটা শুধু টিচিং স্টাফের কথা বলছি, নন টিচিং পোস্টের কথা বলছি না। আমার বিধানসভা কেন্দ্রের শ্যামপুর সিদ্ধেশ্বরী কলেজে ইকোনমিক্সে দুজন টিচার, তার একজন রিটায়ার করেছেন, আর একজন টিচার নেই। সুতরাং ইকোনমিক্স ডিপার্টমেন্টে উইদাউট এনি প্রফেসার চলছে। কান্দি কলেজের প্রেসিডেন্ট বসে আছেন। ওই কলেজে ৩৯টি পোস্টস আর লায়িং ভ্যাকেন্ট। সেখানে হিস্ট্রি অনার্সে একজন মাত্র টিচার আছেন, তিনিই হিস্ট্রি অনার্স পড়ান। পার্ট টাইম টিচার সম্পর্কে বলার সময় নেই, বলছি না। আপনি একটা বক্তব্যে বলেছেন যে, এস. সি, এস. টির জন্য কলেজের রিজার্ভেশন পূরণ করা যাচ্ছে না। ৬৯টি কলেজে প্রিন্সিপাল নেই, সেখানে তো রিজার্ভেশনের ব্যাপার নেই। আসলে সেখানে কোন কমরেড বা পার্টির লোক পাচ্ছেন না বলে প্রিন্সিপাল অ্যাপোয়েন্টমেন্ট হচ্ছে না। তারপরে ২২১ বছরের পুরনো মাদ্রাসা কলেজ—এখানে ২০টি পোস্টের মধ্যে ১০টি লায়িং ভ্যাকেন্ট। আজকে এই ২২১ বছরের পুরনো কলেজের এই অবস্থা। আসলে আপনারা সমস্ত কলেজের পরিচালনা আপনাদের লোক দিয়ে করাচ্ছেন এবং তাদেরকে বসিয়ে রেখেছেন। গভর্নমেন্ট নমিনির ক্ষেত্রে কাদের করছেন সেখানেও আপনাদের লোক। ডি পি আই নোমিনিতেও আপনাদের পার্টির কমরেড এবং সি পি এম এম এল একে বসিয়েছেন। এইভাবে সি পি এম এম এল এরা উত্তরাধিকার সূত্রে প্রেসিডেন্ট পদ পেয়ে যাচ্ছেন। ধরুন একটা ইলেকশনের পরে সি পি এমের একজন এম এল এ চলে গেলেন, তখন তারপরে আরেকজন সি পি এম এম এল এ উত্তরাধিকার সূত্রে ঢুকে যাচ্ছেন। তাদেরকে প্রেসিডেন্ট করে দিচ্ছেন। রিসেন্টলি নদীয়ার নবদ্বীপে

বিদ্যাসাগর গভর্ণিংবডির প্রেসিডেন্ট ছিলেন সেই জেলার ডি. এম। তাঁকে সড়িয়ে দিয়ে একজন দলিল লেখককে গভর্ণিং বডির প্রেসিডেন্ট করে দিলেন। এই হল অবস্থা—এরফলে কি হচ্ছে ২৩৮টি কলেজে গভর্ণিং বডিকে পার্টি কন্ট্রোল করছে। সেখানে কলেজ ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে ২৩৮টি কলেজের মধ্যে ১০৭টি কলেজে তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দেখাতে পারে নি। যার ফলে ইউ জি সি ওইসব কলেজকে গ্রান্ট দিতে পারে নি। আজকে কলেজের কি অবস্থা, আপনি বলেছেন যে, পঠন-পাঠনের আপনি চেষ্টা করছেন এবং তারজন্য একটা কমিটি তৈরি করা হয়েছে। তাতে ৬ জন ভাইস চ্যান্সেলার কতগুলো সুপারিশ করেছিলেন। এই রাজ্যের এমন অবস্থা যে ৬ জন ভাইস চ্যান্সেলার পঠন-পাঠনের বিষয়ে কতগুলো সুপারিশ করলেন কিন্তু একজন প্রো ভাইস চ্যান্সেলার, করুণা ভট্টাচার্য সেই কমিটির সুপারিশ মানেন নি।

[2-20 – 2-30 p.m.]

স্যার, কার অপরাধে, কার অপরাধে? আমাদের রাজ্যে বি এড কলেজের অনুমোদন চলে যাচ্ছে, বিদ্যাসাগর কলেজ ইউনিভার্সিটির আন্ডারে তিনটি কলেজ আছে, কাঁথি প্রভাতকুমার কলেজ, পাঁশকুড়া বনমালি কলেজ, মেদিনীপুর শহরে বিদ্যাসাগর টিচার্স ট্রেনিং কলেজ। অনুমোদন একটাও নেই, এখানে কে অপরাধ করেছে। মাননীয় মন্ত্রী আমার এক প্রশ্নের উত্তরে বলেছেন, পুর্নবিবেচনার জন্য ভাবতে হবে। এই ব্যাপারে আমি বলি, সংসদে বামপন্থী এম. পি. রা ছিলেন, সংসদে আইন পাস হয়েছে, এই সমস্ত বি এড পাস ছেলেরা যেখানে সরকারের একটা পয়সা নিয়ে চাকরি করবে, এই ডিগ্রি যেখানে চাকরির মাঁপকাঠি হবে, সেখানে সমস্ত টাকা পয়সা তাদের ফেরৎ দিতে হবে। এটা কার অপরাধে হয়েছে, এটা বলবেন? এই রাজ্যে উচ্চ মাধ্যমিক পাস করার পরে ৯৭-৯৮ সালে বিহারে ৯৭০ জন মাইগ্রেশান সার্টিফিকেট নিয়ে চলে গেছেন। ৯৮-৯৯ সালে কর্ণাটকে পড়ার জন্য ১০২০ জন ছাত্র মাইগ্রেশান সার্টিফিকেট নিয়ে চলে গেছেন। এই হল আমাদের রাজ্যের অবস্থা। আমি মাননীয় বিদ্যালয় শিক্ষামন্ত্রীকে বলি, আমাদের শিক্ষাবীদদের একটা প্রচণ্ড দাবি ছিল, এখানে সি পি এম এর সব এম এল এরা আছেন, তারাও বলেন, কিন্তু আপনার সামনে তারা বলবেন না, মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক সিলেবাসে সমতা আনার জন্য আপনি কি করলেন ৯৮ সালের ২৮শে জানুয়ারি একটি কমিটি করেছেন, সেই কমিটিতে মেম্বার কারা আছেন, সবাই আপনাদের লোক, কমরেডরা আছেন। ৯৮ সালের জানুয়ারী গেল, ৯৯ সালের জানুয়ারী গেল, ২০০০ সালের জানুয়ারী গেল, সেই কমিটির রিপোর্ট প্লেস হল না। খুব রিসেন্টলি করেছেন। আপনি এটা কবে ইমপ্লিমেন্ট করবেন? আপনি যখন এটা ইমপ্লিমেন্ট করবেন তখন আপনি শিক্ষামন্ত্রী থাকবেন তো? আজকে রাজ্যে উচ্চ মাধ্যমিক কলেজ থেকে তুলে

দেওয়া হচ্ছে, এই ব্যাপারে আমি ব্যক্তিগতভাবে বিধানসভায় বলছি, কলেজে হায়ার সেকেণ্ডারী পড়াটা ঠিক নয়। কিন্তু আপনি কিসের ভিত্তিতে এটা করেছেন, এই ব্যাপারে আজকে সকালে একটা ষ্টেটমেন্টও করেছেন, যোগ্যতার ভিত্তিতে হায়ার সেকেণ্ডারী স্কুলে উন্নীত করেছেন। এই ব্যাপারে আমি চ্যালেঞ্জ করছি। আমার বিধানসভা কেন্দ্রে শ্যামপুর বিধানসভা কেন্দ্রে, সেখানে ৪টি স্কুলকে উচ্চ মাধ্যমিক-এ স্থাপন করলেন। আপনি কাকে দিয়েছেন? এই ব্যাপারে আমি চ্যালেঞ্জ করছি, তাদের পরিকাঠামোর দিকটা কি? একটা স্কুলে সেখানে ১২ জন শিক্ষক আছেন, একজন নন-টিচিং ষ্টাফ আছেন। তার বাড়ি খুঁজে পেতে হলে আপনার পক্ষে সম্ভব নয়, আপনাদের লোকেদেরকে পাঠাতে হবে। কার সিদ্ধান্তে এসব করলেন? ১২ জন টিচার, এক জন নন-টিচিং ষ্টাফ আছে, সেখানে এটা দিয়ে দিলেন। একটা গার্লস স্কুলকে শুধু সাইন্স পড়াবার জন্য সেখানে অনুমতি দিয়ে দিয়েছেন। সেখানে সামনের বারে কি অবস্থা দাঁড়ায় সেটা খোঁজ নেবেন। আমি আবারও বলছি, এটা ঠিক নয়। আমি টেকনিক্যাল এডুকেশন মিনিষ্টারকে বলব, ৭টি পলিটেকনিক কলেজ করেছেন, তার জন্য অভিনন্দনযোগ্য। মালদার শেখপাড়াতে পলি টেকনিক কলেজ করেছেন, কিন্তু কার সিদ্ধান্তে? ২৪ পরগণায় একটা করেছেন, কার সিদ্ধান্তে হল? এই ভাবে শিক্ষাকে গণতন্ত্রীকরণ নয়, রাজনীতিকরণ করেছেন বলে, পশ্চিমবাংলার শিক্ষায় শিক্ষাকে ২৩ বছরে শবযাত্রায় পাঠিয়েছেন, এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের শিক্ষা দপ্তরের ৫ জন মন্ত্রী, শিক্ষা দপ্তরের সাথে যুক্ত হয়ে মন্ত্রীরা যে ডিমান্ড পেশ করেছেন, আমি প্রথমে তা সমর্থন করছি। আমি এখানে বিরোধী দলের বন্ধুদের বক্তব্য শুনছিলাম। বিশেষ করে আমাদের বিরোধী দলের বন্ধু সঞ্জীববাবুকে স্মরণ করিয়ে দিতে চাই, ৭২-৭৭ সালে আপনি ঐ সময়ে শিক্ষক ছিলেন কিনা, ৭২-৭৭ সালে সেই সময়ে যে চিত্র আছে, সেটা অন্ধকারময়। সেই সময় যারা শিক্ষকতা করতেন, তারা কিভাবে শিক্ষকতা করতেন। কিভাবে ইনভিজিলেশন করতেন সেটা বলুন। আমি বলছি না বর্তমান সরকারের আমলে শিক্ষা দপ্তর স্বর্গে পরিণত হয়েছে। কিন্তু একটা তুলনামূলক বিচার করবেন তো আগে কি ছিল, আর এখন কি হয়েছে? আজকে দেশের শিক্ষা ব্যবস্থায় একটা গুরুত্বপূর্ণ সঙ্কটের সৃষ্টি হয়েছে। কেন্দ্রে একটা সাম্প্রদায়িক এবং ফ্যাসিবাদী সরকার আপনাদের সমর্থনে রাজত্ব করছে। তারা অন্যান্য ক্ষেত্রের মত শিক্ষা ক্ষেত্রেও সাম্প্রদায়িকতার বিষ ছড়াচ্ছে। অনেক রাজ্যে শিশু পাঠ্যর মধ্যে সাম্প্রদায়িকতা ঢোকানো হচ্ছে। সঞ্জীববাবু এইসব কথাগুলো বললেন না। খসড়া পাঠক্রমে মূলবোধ শিক্ষার নামে এন. সি. আর. টি আজকে ধর্মীয় শিক্ষার কথা প্রবর্তন করতে চাইছেন। কেন্দ্রীয় সরকার বিদ্যালয়ের বিভিন্ন পাঠক্রমে ধর্মীয় শিক্ষা চালু করতে চাইছে। আজকে বিজ্ঞান বিষয়ে তারা নতুন

চিন্তা-ভাবনা করছেন না। শিক্ষার ব্যাপারে সরকারি দায় আজকে বর্তমান কেন্দ্রীয় সরকার অস্বীকার করতে চাইছে। আর এদিকে মুখে বড় বড় কথা বলছেন তৃণমূল—বিজেপি এবং তাদেরকে মদত দিচ্ছে কংগ্রেস। যাদের পয়সা আছে তারাই একমাত্র শিক্ষার সুযোগ পাবে। বিভিন্ন কমিশন বলছে শিক্ষাখাতে বরাদ্দ দশভাগ করতে হবে, কিন্তু তারা মাত্র তিনভাগ শিক্ষার জন্য ব্যয় করে। সঞ্জীববাবু এইসব কথা একটুও উচ্চারণ করলেন না। এসবের বিরুদ্ধে আজকে আমাদের রুখে দাঁড়ানো ছাড়া অন্য কোন রাস্তা নেই। পশ্চিমবাংলায় গণ শিক্ষার প্রসারের কথা তারা বললেন না। সাধারন মানুষের কাছে শিক্ষা পৌঁছে দেবার চেষ্টা করছে রাজ্য সরকার, সেইসব কথা তারা বললেন না। আপনারা যদি মনে করেন, তাহলে কেন্দ্রীয় সরকারের এইসব নীতির বিরুদ্ধে আমাদের সঙ্গে যুক্ত হয়ে আপনারা আন্দোলন করতে পারেন। আমাদের পশ্চিমবাংলায় শিক্ষার জন্য কত পারসেন্ট ব্যয় হয়— আঠাশ থেকে তিরিশ ভাগ ব্যয় হয়। এসবের মধ্যে দিয়ে আমরা সাধারণ মানুষের কাছে সস্তায় শিক্ষা পৌঁছে দেওয়ার চেষ্টা করছি। এসবের মধ্যে দিয়ে গণশিক্ষা মানুষের কাছে পৌঁছে দেওয়া দুরুহ ব্যাপার। আজকে যে পাঁচজন মন্ত্রী মহাশয় আছেন তাদেরকে অনুরোধ করব বর্তমান ব্যবস্থায় যে সীমাবদ্ধতা আছে তার মধ্যেও বেশ কিছু কাজ করার সুযোগ আছে। সারা বাংলা শিক্ষক ও শিক্ষাকর্মীরা একটা সম্মেলন করেছিল এবং বিদ্যালয় দপ্তরের মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস মহাশয়কে সেখানে আমন্ত্রণ করা হয়েছিল। সেখানে বলা হয়েছিল অবসর নেওয়ার সাথে সাথে বর্তমান ব্যবস্থার মধ্যেও শিক্ষকরা পেনশনের সুযোগ পাবেন। কংগ্রেসি আমলে বেতন দেওয়া হত ২৪৭ টাকা এবং ডি. এ ৯০ টাকা। আর এখন ১লা তারিখের মধ্যেই শিক্ষকদের বেতন দিয়ে দেওয়া হয়। আমরা বলেছি যে সমস্ত শিক্ষকের পদ খালি আছে সেগুলো পূরণ করতে হবে।

[2-30 – 2-40 p.m.]

আমি যে কলেজের সঙ্গে যুক্ত, সত্যসাধন বাবুকে অনেকবার বলেছি—সেখানে প্রায় ৫০ জন শিক্ষকের মধ্যে অর্ধেকই অবসর নিয়েছেন, পার্ট টাইম দিয়ে চালানো হচ্ছে। অবিলম্বে সেইসব শিক্ষক পদ পূরণের জন্য আপনকে অনুরোধ করছি। সার্ভিস কমিশন করেও অনেক জায়গায় শিক্ষক পাওয়া যাচ্ছে না রেয়ার সাবজেক্টে, সেখানে এস. সি., এস. টি. রিজার্ভেশন আছে, অথচ শিক্ষক পাওয়া যাচ্ছে না, সেখানে জেনারেল কাস্টের প্রার্থীরা যাতে সুযোগ পায় সেটা দেখবেন। আপনাদের সদিচ্ছা আছে, কিন্তু ব্যবস্থা যা আছে তাই নানা ভাবে প্রতিবন্ধকতা সৃষ্টি করছে। স্কুল সার্ভিস কমিশন হওয়া সত্ত্বেও বিভিন্ন বিদ্যালয়ে অন্তত ৪/৫ জন করে শিক্ষক নেই। ইতিমধ্যে বিভিন্ন কলেজ থেকে উচ্চ মাধ্যমিক উঠিয়ে দিয়েছেন এবং কিছু বিদ্যালয়ে উচ্চ মাধ্যমিক অনুমোদন করেছেন, কিন্তু এটা অপ্রতুল, এজন্য আরও বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিকের অনুমোদন দেওয়া দরকার।

আপনি জানেন জলপাইগুড়ি জেলা খুব সেন্সিটিভ জেলা। সেখানে বাংলাভাষার নাম করে রাজবংশী ভাষা চালাচ্ছে। কুমারগ্রাম, কালচিনি, ধূপগুড়ি, ময়ানাগুড়িতে কিছু বিদ্যালয়ে ছেলে-মেয়েদের বিপথে চালিত করছে। যারা ১৯৭২-৭৭ সালের ঘটনা জানেনা, তাদের নিয়েই সমস্যা। শিক্ষার সম্প্রসারণ, শিক্ষার পরিষেবা সব জায়গায় পৌঁছে দেওয়ার দায়িত্ব আপনার, আমাদের, সকলের। কেন্দ্রিয় সরকার জাতীয় আয়ের মাত্র ৬ ভাগ শিক্ষা খাতে ব্যয় করছে। আমরা এটা আরও বাড়াতে বলেছি বারবার। ছাত্রদের মাধ্যমিকের পর কোনরকম ফি নেওয়া বন্ধ করতে হবে। কেন অতিরিক্ত ফি, ডেভলপমেন্ট ফি নেওয়া হবে? সুন্দরবনের ক্ষেত্রে শিক্ষক, শিক্ষাকর্মীদের জন্য সুন্দরবন ভাতা চালু করার কথা আপনি জানেন, সেটা চালু করা হোক। অবসরের দিনই গ্রাচুইটি এবং পেনশনের আদেশ দিতে হবে। অবিলম্বে সরকারি আদেশ জারি করে চতুর্থ বেতন কমিশনের শিক্ষক ও শিক্ষাকর্মী সংক্রান্ত সুপারিশগুলি কার্যকর করতে হবে। অভিজ্ঞতার ভিত্তিতে অতিরিক্ত ইনক্রিমেন্টের ব্যাপারে সরকারি আদেশ প্রত্যাহার করে ৮, ১৬, ২৪ বছর অভিজ্ঞতার ভিত্তিতে অতিরিক্ত ইনক্রিমেন্ট দেওয়া হোক। সর্বস্তরের বিদ্যালয়ের প্রধান শিক্ষক এবং সহকারি প্রধান শিক্ষকদের বিশেষ ভাতা দিতে হবে। সহকারি প্রধান শিক্ষকদের জন্য আলাদা বেতন ক্রম চালু করতে হবে। শিক্ষা কর্মীদের ১ঃ১ প্রমোশন প্রথা চালু করতে হবে। তাঁদের জন্য জব চার্ট তৈরি করতে হবে। ১৯৮১ সালের বেতন ক্রমে অবসরপ্রাপ্ত শিক্ষকদের মধ্যে বৈষম্য করা চলবে না। বকেয়া টাকা হাতে পাওয়ার আগে ইনকাম ট্যাক্স কাটা চলবে না। ইংরাজী আবার দ্বিতীয় শ্রেণী থেকে চালু করেছেন, সেটা প্রথম শ্রেণী থেকে চালু করা হোক। ধারাবাহিক মূল্যায়ন প্রথা বাতিল করে পরীক্ষা পদ্ধতি পুনরায় ফিরিয়ে আনা দরকার। পাশ-ফেল প্রথা এখনও চালু করা হয়নি। পাঠ্য পুস্তক পঞ্চম শ্রেণী পর্যন্ত সরবরাহ করা হয়। নেপালী, হিন্দি ছাত্র ছাত্রীদের জন্য তাদের মাতৃভাষায় প্রশ্নপত্র তারা যেন পায় সেটা দেখবেন। শিক্ষকদের যে অনুদান কেটে নেওয়ার কথা বলা হয়েছে, সেইগুলো যাতে ফিরে পায় সেইজন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করবেন। জুনিয়ার হাইস্কুল, হাইস্কুল আরও হওয়া দরকার। রবীন্দ্র মুক্ত বিশ্ববিদ্যালয়ের কথা উত্তরবঙ্গের মানুষ সেই ভাবে জানেনা, এটার আরও প্রচারের ব্যবস্থা করা হোক। উত্তরবঙ্গ সহ সব জায়গায় শারীরিক শিক্ষা প্রসার অত্যন্ত জরুরী। শিক্ষা থেকে যে সমস্ত বনাঞ্চল এবং চা বাগানের এলাকার মানুষ বঞ্চিত, সেখানে নতুন বিদ্যালয় চালু করা দরকার এবং ডুয়ার্সে একটা বিশ্ববিদ্যালয় করার জন্য আমি উচ্চ শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করছি। ওখানে আমরা ২০ ভাগ মানুষ বসবাস করি। এখানে টেকনিক্যাল মিনিস্টার আছেন, ওখানে একটা ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের দাবি করছে। এখানে শিক্ষার্থীরা যাতে সময় মত ফলাফল পেতে পারে সেটা আপনারা দেখবেন এবং আপনারা লাইব্রেরি গ্রান্টের ব্যবস্থা করেছেন, সেই লাইব্রেরী গ্রান্ট কিন্তু সময় মত পাওয়া যায় নি। এই লাইব্রেরী ডিপার্টমেন্টকে অ্যাকটিভ করুন। মাননীয়া অঞ্জু কর মহাশয়া আছেন, তা তাকে

বলছি—জলপাইগুড়িতে থেকে মহকুমায় জনশিক্ষা প্রচার করা যায় না। মহকুমাগুলিকে স্বয়ং সম্পূর্ণ করার চেষ্টা করুন। বিশেষ করে আমরা যে সাক্ষরতা আন্দোলন শুরু করেছি, সেটাকে সফল করার জন্য এটা করা উচিত এবং কলেজে আজকে যে শিক্ষকের অভাব, এটাকে আমরা সকলেই বলছি—কিভাবে পূরণ করা যায়, তার একটা ওয়ে আউট করা, যারা আংশিক সময়ের শিক্ষক, তারা যাতে করে দুই হাজার টাকা নয়, নিদেনপক্ষে ৫ হাজার টাকা দেওয়ার ব্যবস্থা করুন। এই কথা বলেই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এই জন্য যে, এই বাজেট হচ্ছে পশ্চিমবঙ্গের মানুষকে এক ধোঁকা দেবার অপচেষ্টা। এক বিভ্রান্তিমূলক তাদের বাজেট তথ্য। স্যার, একটু আগে শ্রী নির্মল দাশ উত্তর বাংলা এবং আমাদের প্রথম বক্তা সঞ্জীব বাবু কেবলমাত্র ৭২-৭৭ সালের রেফারেন্স বাদ দিলে বর্তমান শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে যা বললেন, তারমধ্যে কোন ডিফারেন্স দেখতে পেয়েছেন? দেয়ার ইজ নো ডিফারেন্স। অর্থাৎ আমাদের তরফ থেকে যে অবস্থার কথা বলা হয়েছে, তা তিনি সেটা মেনে নিচ্ছে। তিনিও সেই একই কথা বলছেন। আমি তাই বলছি বিভ্রান্তিমূলক যে চেষ্টা তারা করছেন এইজন্য আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং কাটমোশনের সমর্থন করছি। তার বক্তব্যের মধ্যে বলছেন যে, বিগত ২২ বছরে শিক্ষার সর্বস্তরে ব্যাপক প্রসার। তার মানোন্নয়ন তাকে যুগপোযোগী করার প্রয়াস চালিয়ে আসছি। প্রাথমিক থেকে আরম্ভ করে, উচ্চ মাধ্যমিক পর্যন্ত আপনারা কতটা প্রসার করেছেন। প্রাইমারি কতগুলি নতুন স্কুল করেছেন। পশ্চিমবঙ্গে মাধ্যমিক এবং কলেজ বিশ্ববিদ্যালয় কতগুলি করেছেন সেটা রিপোর্ট করেছেন। এর অ্যামাউন্ট বেড়েছে, সেটাও তিনি বলেছেন। পার্সেন্টেজ কতটা বেড়েছে, সেটাও তিনি বলেছেন। টাকা বেড়েছে, সেটা অস্বীকার করছি না। কিন্তু সেই টাকা খরচ করে জনশিক্ষা হয়নি—সেটা আপনার সামনে তুলে ধরার চেষ্টা করছি এবং তার সাথে সাথে আজকে এখানে যে শিক্ষা ব্যবস্থা ছিল সেটাকে কতটা যুগপোযোগী করেছেন, এটাকে বিচার বিশ্লেষণ করার জন্য এই হাউসের কাছে অনুরোধ রাখছি। আজকে এই নতুন শতাব্দীতে, গোটা বিশ্বে জ্ঞানের ভাণ্ডার বাড়ছে। গোটা পৃথিবীতে আজকে নানারকম সঙ্কট। আজকে বহু মানুষ দারিদ্রসীমার নীচে বাস করছে। অনেক উন্নয়নশীল দেশ নিউক্লিয়ার উইপন্স তৈরি করছে। দেশের মধ্যে সঙ্কট বাড়ছে।

[2-40 – 2-50 p.m.]

এই পরিস্থিতিতে আপনি জানেন যে ইউনেস্কো একাট কমিটি তৈরি করেছিলেন। বর্তমান শতাব্দীতে ৯৬ সালেই তারা তাদের রিপোর্ট পেশ করেছেন। এই একবিংশ

শতাব্দীতে শিক্ষার কি চিত্র হবে তার মধ্যে পশ্চিমবঙ্গ বাদ নয় ভারতবর্ষ বাদ নয়। যেহেতু গোটা বিশ্বের আজকে প্রথম এবং প্রধান বক্তব্য হচ্ছে আমাদের সহমত থাকতে হবে, আমাদের মেইন দায়িত্ব হচ্ছে কি করে সকলে মিলে সহমতে পৌছতে পারি এই কথা চিন্তা করে ইউনেস্কো একটা কমিটি তৈরি করলেন। সেই কমিটিতে ১৫ জন সদস্য মিলে তাদের যে রিপোর্ট পেশ করলেন লার্নিং ট্রেজার উইদিন। এর মধ্যে মূল কথা হচ্ছে যে উত্তেজনা প্রশমন করে আমাদের বেঁচে থাকতে হবে ৪টে জিনিসের উপর ভিত্তি করে। তারা রিপোর্ট করলেন গোটা শিক্ষা ব্যবস্থাকে যদি সমস্ত পৃথিবীর সংস্কৃতি, শিক্ষাকে বাঁচিয়ে রাখতে হয় তাহলে চারটে হচ্ছে মূল ভিত্তি। প্রথম হচ্ছে বিভিন্ন দেশে ডাইভারসিটি আছে, ইতিহাসে বৈচিত্র্য আছে, সামাজিক সংস্কৃতিতে বৈচিত্র্য আছে তাদের সহনশীলতার মধ্যে এইসব সহনশীলতার মধ্যে বাস করে ছাত্রদের সহনশীলতাকে বাড়িয়ে তুলতে হবে। জেনারেল এডুকেশন অ্যাণ্ড স্পেশালাইজড এডুকেশন টু অল। সকলের জন্য দ্বার খুলে দিতে হবে। শিক্ষার জন্য শিক্ষা নয়, লার্নিং টু ডু অ্যাণ্ড লার্নিং টু লার্ণ। জ্ঞানের জন্য জ্ঞান নয়। যাতে সেই জ্ঞান বাস্তবানুগ হয় তার জন্য চেষ্টা করতে হবে। এবং মানুষের যে প্রতিভা সেটার বিকাশ ঘটাতে হবে। এই হচ্ছে রিপোর্টের মূল কথা। চূড়ান্ত শিক্ষার লক্ষ্য সৌহার্দ্যের সাথে বসবাস করার মানসিকতা সৃষ্টি করা। কেবল ডেলোরস রিপোর্ট নয়, ৯৮ সালে যে বিশ্ব শিক্ষা প্রতিবেদন উল্লিখিত হয়েছে তাতে বলা হয়েছে,

"As the present century draws to a clean, education has emerged at the forefront of the world's concern over its own future. The challenge of the coming century to eliminate poverty and ensure sustainable development and lasting peace will fall to today's young people. Education the young to meet the challenge has become priority objective of every society."

স্যার, আপনি জানেন কিছুদিন আগে এপ্রিল মাসে দিল্লিতে এডুকেশন ইন্টারন্যাশনাল, এশিয়া প্যাসিফিক কনফারেন্স হয়ে গেল তাতে ৫২টা দেশ এর প্রতিনিধি সেখানে জয়েন করেছিল। আমিও ডেলিগেট ছিলাম কিন্তু আমি যেতে পারি নি। সেখানে কি রেজলিউশন পাশ হয়েছে, সেখানে প্ল্যানিং কমিশনের যিনি সদস্য তিনি যা বলেছেন আমি তুলে ধরছি। তার কারণ আপনারা বলছেন যে আপনারা যুগোপযোগী শিক্ষা ব্যবস্থা চালু করেছেন। কতটা যুগোপযোগী শিক্ষা আপনারা চালু করেচেন? ডঃ কে বেঙ্কটসুব্রমনিয়ম তিনি বলেছেন পাঁচটা চার্টারকে মেনে নিতে হবে। আমাদের দেশে বা অন্য সমস্ত দেশে,

"Free and compulsory, quality democratic education; Increased pro-

vision of quality early childhood education and care; Increased public expenditure on education to at least 6% of GNP."

আমরা স্বীকার করি কেবলমাত্র রাজ্যসরকার নয় কেন্দ্রীয় সরকারকেও এগিয়ে আসতে হবে। কেবল সেন্ট্রাল গভর্ণমেন্টকে দোষ দেব, এটা তো হতে পারে না। এই পাঁচটা চার্টার বললেন যে রেজলিউশন পাশ হল এবং তারা কি বললেন,

"Clear national policy should be formulated; all governments should allot at least 6% GNP; Child labour is a crime against childhood; Curricula and contents are to be regularly updated and drop-outs and push-outs to be checked"

এই যে রেজলিউশন, এশিয়া প্যাসিফিক যে কনফারেন্স, আজকে শিক্ষা প্রতিবেদন, দেলোরস কমিটি রিপোর্ট এর ভিত্তিতে আমরা কতটা এগিয়েছি। আমরা কিছুই করতে পারছি না, টাকা বড় কথা নয়, কতগুলি স্কুল তৈরি করা হয়েছে এটাই বড় কথা নয়, শিক্ষার মূল বিষয় সেই দিকে আমরা কতটুকু এগোতে পারছি? প্রাথমিক স্কুলের ব্যাপারে সঞ্জীববাবু বললেন—অনেক টাকা লাগবে। সুপ্রীম কোর্টের উন্নিকিশান কেসের রায় অনুসারে আজকে এলিমেন্টারী এডুকেশন ফর অল নয়, কোয়ালিটি এডুকেশন ফর অল। কিন্তু আজকে কোয়ালিটি এডুকেশন করতে পারছেন না। আজকে কোয়ালিটি এডুকেশন কি করে দেবেন? আজকে প্রাথমিক স্কুল করতে পারবেন না বলে চাইল্ড এডুকেশন সেন্টার করেছেন। সেখানে যে শিক্ষক নিয়োগ হবেন—সেখানে কোঠারী কমিশনের কথা ছিল কমন সিস্টেম অপ এডুকেশন। আজকে একজন ১ হাজার টাকা বেতন নিয়ে পড়াবেন, যে ... রা যে শিক্ষক তারা ৭ হাজার টাকা বেতন নিয়ে পড়াবেন। কেবলমাত্র ... ব্যাপার নিয়ে অ্যানমলি থাকার জন্য তাদের মধ্যে ডিসকন্টেন্ট রয়েছে। সেখানে একজন পড়াবেন ১ হাজার টাকা বেতন নি, একজন ৭ হাজার টাকা বেতন নিয়ে অথচ তাদের একই সিলেবাস। এতে কোয়ালিটি এডুকেশন হতে পারে? কেবলমাত্র ক্যাডার পোষার জন্য এদের কন্ট্রাক্ট বেসিসে পঞ্চায়েতের থ্রু দিয়ে এটা হবে। আপনাদের ঝাণ্ডা ছেড়ে দিলে তাকে বাদ দিয়ে দেবেন। এই দিয়ে যুগোপযোগী শিক্ষা হয় না। স্যার, আজকে আপনার সামনে বলতে চাই প্রাথমিকে যখন এই অবস্থা—কান্তিবাবুর স্মরণ আছে আমরা কয়েক জন মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম তখন আপনিও উপস্থিত ছিলেন প্রাথমিক ও কেসেগুলি নিয়ে আলোচনা করেছিলাম, তখন তিনি স্বীকার করেছিলেন এডুকেশন পলিসির জন্যই আমাদের যে পপুলারিটি ছিল সেটা হারিয়েছে। আমি বলেছিলাম আপনি থাকতে থাকতেই এই পলিসিতে যে ভুল আছে সেগুলিকে ঠিক করে নিন। আপনি যত দিন আছেন, জানি না এর পরের টার্মে থাকতে

পারবেন কি না? আপনার সামনেই একথা বলা হয়েছিল, আজকে কলকাতা হারিয়েছেন, আগামী ২০০১ সালে এই বিধানসভায় সরকার গঠন করতে পারবেন কি না সন্দেহ আছে, আমার ধারণা পারবেন না। শিক্ষা ব্যবস্থার মধ্যে যে ত্রুটিগুলি আছে সেগুলিকে দূর করার চেষ্টা করুন। আপনারা মানুষকে ভাঁওতা দেওয়ার চেষ্টা করছেন। আপনি কি জানেন পশ্চিমবঙ্গে কত চাইল্ড লেবার আছে? আপনি পশ্চিমবঙ্গে চাইল্ড লেবার এলিমিনেট করতে পারেন নি। শিক্ষা তাদের কাছে পৌঁছে দিতে পারেন নি। ইন্টার ন্যাশানাল এবং ন্যাশানালী যে আইন আছে সর্বত্র বলা হচ্ছে চাইল্ড লেবার সুড বী প্রহিবিটেড। কেবলমাত্র শিক্ষা দপ্তরের ব্যর্থতার জন্যই তাদেরকে শিক্ষার আঙিনায় আনতে পারেন নি। আপনি জানেন না কেবলমাত্র কলকাতায় ১ লক্ষ স্ট্রীট চিলড্রেন আছে। তারা বসবাস করে বিভিন্ন জায়গায়। আপনার কোন দপ্তর এটা দেখছে? মাস-এডুকেশনের মন্ত্রী বলছেন এটা আমার দপ্তর দেখে না। আমাদের এডুকেশন সাবজেক্ট কমিটিতে বিভিন্ন দপ্তরকে ডাকা হয়, তারা কেউ বলতে পারছে না, তাদের মধ্যে কো-অর্ডিনেশন নেই। এই ১ লক্ষ স্ট্রীট চিলড্রেনের ব্যাপারে সরকারের কোন উদ্যোগ নেই, কয়েকটা এন. জি. ওদের উপর নির্ভর করে আপনারা বসে আছেন। এখানে একটা কনস্টিটিউশনাল অবলিগেশন রয়েছে যে ২০০২ সালের মধ্যে সকলকে শিক্ষা দেবেন। কোঠারী কমিশনের কথা এটা শুধু আমরা মুখেই বলছি লিখছি কিন্তু কাগজে-কলমে কিছু হচ্ছে না। বাস্তবে এটা হচ্ছে না। কোঠারী কমিশনের রিপোর্টের ভিত্তিতে ১৯৭৪ সালে এটা চালু হয়েছে আর ১৯৭৬ সালে এটা শুরু হয়।

[2-50 – 3-00 p.m.]

কিন্তু আজ পর্যন্ত সেই সিলেবাস যুগোপযোগি করার জন্য ভাবনা-চিন্তা হল না। আপনি জানেন, সিলেবাস, কারিকুলাম একটা কন্টিনিউআস প্রসেস। কিন্তু আজকে দু-আড়াই বছর হয়ে গেল এ ব্যাপারে যে কমিটি করা হয়েছিল এবং যাকে তার চেয়ারম্যান করা হয়েছিল তিনি চলে গিয়েছেন, নতুন একজনকে, বোর্ডের সভাপতিকে নিয়ে এসেছেন। কিন্তু আজ পর্যন্ত কিছু করা হল না? আবার বিভিন্ন ওয়ার্কশপের কথা শুনছি। শিক্ষক সংস্থা থেকে নিয়ে রিগার্ডিং the change curriculum and of syllabus. হবে। কিন্তু তার কোন ব্যবস্থা আজ পর্যন্ত হচ্ছে না। যে যার নিজের নিজের মত করে বোর্ডের সিলেবাস, কাউন্সিলের সিলেবাস চালাচ্ছে। আজকে এই সিলেবাসের জন্য দেখা যাচ্ছে মাধ্যমিকে ভালো রেজাল্ট করলেও হায়ার সেকেণ্ডারিতে ভালো ফল করতে পারছে না। হোয়াটিজ দ্যাট ভিউ ট্যু? কারণ হচ্ছে, মাধ্যমিক এবং উচ্চ-মাধ্যমিক সিলেবাসের মধ্যে কোন কো-অর্ডিনেশন নেই। এটা দেখা দরকার। আমি এ ব্যাপারে ১৯৭৬ সাল থেকে প্রতিবাদ করছি। আপনারা ঠিক করেছিলেন কলেজে হায়ার সেকেণ্ডারি পড়াবেন না।

আমরা যখন থেকে এটা শুনেছি বিরোধিতা করতে শুরু করেছি। শিক্ষক সমিতিও বিরোধিতা করেছে। It is part of secondary education. কিন্তু আজকে আপনারাও এটা তুলতে শুরু করেছেন। কিন্তু কি করে মেকআপ হবে? তার কোন ব্যবস্থা নেই। যখন পার্মিশন দেওয়া হয়েছিল তখন বহু কলেজে পরিকাঠামো ছিল না। আবার, এখন অনেক স্কুলে পরিকাঠামো নেই। আপনি বলছেন, স্কুলে দেবেন। কিন্তু যদি বিচার করে না দেন হবে না। মাননীয় বিদ্যালয় শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় ষ্ট্যাণ্ডিং কমিটির মিটিঙে এবং সভায় বলেছিলেন, আমরা যত স্কুলকে আপগ্রেড করব তা এর আগে হয়নি, ১৯৭৬ সাল থেকে কোন দিন হয়নি, স্বাধীনতার পর থেকে করা হয়নি এবং ভারতবর্ষের কোথাও করা হয়নি। আমি স্মরণ করিয়ে দিতে চাই এবং সেদিনও বলেছিলাম, এটা ঠিক নয়। ১৯৭৬ সালে যখন প্রথম হায়ার সেকেণ্ডারি স্কুল হয়েছিল তাকে আপগ্রেড করা হয়েছিল, টেন প্লাস টু। ১৯৭৬ সালে আপগ্রেড করা হয়েছিল। প্রথমে ইলেভেনে, পরে টুয়েলভে।

Here is the list of higher secondary schools in West Bengal published by the West Bengal Council of Higher Secondary Education.

এখান থেকে কি দেখা যাচ্ছে? দেখা যাচ্ছে, ১৯৭৬ সাল পর্যন্ত ৭০৬-টা স্কুলকে আপগ্রেডেড করা হয়েছিল এবং তাছাড়াও ১ঃ৫ স্কুলকে আপগ্রেডেড করা হয়েছিল। কিন্তু আপনি যেটা বলেছেন, ঠিক নয়। ৩০৬-টা করেছেন ঠিক আছে। কিন্তু কোন দিন এটা করা হয়নি—এটা ভুল। আমাদের সময়ে ৭০৬-টা স্কুল এবং ১৪৯-টা কলেজকে আপগ্রেডেড করা হয়েছিল। তাই বলছি, এটা আপনারা মানুষকে ভাওতা দেওয়ার চেষ্টা করেছেন। আজকে মাধ্যমিক স্কুলগুলোর কি অবস্থা? কলকাতার স্কুলগুলো উঠে যাচ্ছে ছাত্রের অভাবে। আর, রুরাল স্কুলগুলোতে ছাত্র উপচে পড়ছে কিন্তু শিক্ষক পাওয়া যাচ্ছে না। এক একটা স্কুলে দেড় দু-হাজার ছাত্রছাত্রী রয়েছে কিন্তু সেই হারে শিক্ষক নেই। এই ভাবে কোয়ালিটি এডুকেশন দেওয়া যেতে পারে না। স্কুল সার্ভিস কমিশনের মাধ্যমে শিক্ষক নিয়োগের কথা আপনারা বলেছিলেন। আপনারা গর্ব করে বলেছিলেন, এতে করাপশন বন্ধ করা যাবে। এবং এই প্রসঙ্গে বি. এন. মণ্ডল ইউনিভার্সিটির সুযোগ-সুবিধার কথাও বলেছিলেন। যে শিক্ষকরা পরীক্ষা দিচ্ছে তারা সিলেক্ট হয়ে যাচ্ছে—এই রকম অবস্থা ছিল। অর্থাৎ উদ্দেশ্য অন্যরকম ছিল। এই বিষয়টাও চিন্তা করার জন্য বলব। আজকে পোস্টিঙের ক্ষেত্রে কি দেখছি? যারা কোয়ালিফাই করছে তাদের এমন ভাবে পোষ্টিং দেওয়া হচ্ছে যে তারা জয়েন করতে পারছে না। আবার, উত্তর ২৪ পরগনার সুন্ধিয়া উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে, যেটা কিনা ছেলেদের একটা হায়ার সেকেণ্ডারি স্কুল, সেখানে একজ মহিলাকে হেড মিস্ট্রেস করে পাঠিয়ে দিলেন। প্রথমে

একজন ছিলেন পুরুষ। কিন্তু তিনি চলে যাওয়াতে একজন মহিলাকে পিওরলি বয়েজ হায়ার সেকেণ্ডারি স্কুলের দায়িত্ব দেওয়া হল। সেখানে হেড মাষ্টার সীল বসবে, না হেড-মিষ্ট্রেস সীল বসবে তা বুঝতে পারছেনা। এই অবস্থা সেখানে চলছে। আজকে পশ্চিম বাংলার যতগুলো হাই স্কুল আছে মোর দ্যান ওয়ান-থার্ড আর উইদাউট হেডস। হেড মাষ্টার নেই। এস এস সি-তে যারা কোয়ালিফায়েড হল বেশিরভাগই জয়েন করল না। আমি অনুরোধ করব, হেড মাষ্টার নিয়োগের ব্যাপারটা টেক আউট অফ দি এস এস সি। স্কুল সার্ভিস কমিশন থেকে বের করে নিন। আগের দিনের মত, নন-টিচিং স্টাফ নিয়োগ করার মত ব্যাপারটা ম্যানেজিং কমিটির ওপর ছেড়ে দিন। তাহলেই আমার ধারণা যে সব স্কুলে উইদাউট হেড চলছে সেসব জায়গায় হেড মাষ্টার পদ পূরণ করা সম্ভব হবে। যত দিন না হেড মাষ্টার পদ পূরণ হচ্ছে তত দিন টিচার-ইন-চার্জদের হেড মাষ্টার সমতুল্য একটা স্পেশাল পে দেয়ার অন্তত ব্যবস্থা করুন। আর একটা কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। আমি বহু দিন শিক্ষকতা করেছি যাঁরা সি পি এফ স্কীমে ছিলেন তাঁদের আবার জি পি এফ-এ কনভারশনের জন্য আমি অনুরোধ করছি, পে স্কেলে যে অ্যানোমালি আছে, বিশেষ করে রিলিফ নিয়ে যে অ্যানোমালি আছে তা দূর করার জন্য অনুরোধ করছি, যাদের রিলিফ পাওয়ার কথা তাদের রিলিফ দেয়ার ব্যবস্থা করুন। লাষ্ট বাট নট দি লিষ্ট—মাদ্রাসা শিক্ষা। আজকেই মাদ্রাসা ছাত্র ইউনিয়নের ডেপুটেশন ছিল। ক্যালকাটা মাদ্রাসা খুবই পুরাতন ইন্সটিটিউশন, সেখানে আজকে কি অবস্থা চলছে? সেখানে প্রিন্সিপাল নেই। মাদ্রাসার বিভিন্ন পরীক্ষাকে ইকুইভ্যালেন্ট হিসাবে স্বীকৃতি দেবার ক্ষেত্রে যথেষ্ট অসুবিধা লক্ষ্য করা যায়। পাবলিক সার্ভিস কমিশন এখন এটা মেনে নেয় নি। তাই মাননীয় শিক্ষামন্ত্রী, আমি আপনাকে বলছি এই সমস্ত কারণে আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাদে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতি কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা খাতের ২০০০-২০০১ সালের যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমি কয়েকটি বিষয় এখানে উল্লেখ করতে চাই। এই রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ের আলোচনা অবশ্যই আমাদের গোটা দেশের অর্থনৈতিক পরিকল্পনার নিরিখে করা উচিত বলে আমি মনেকরি। নতুন সহস্রাব্দের ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্যের এটাই প্রথম শিক্ষা বাজেট। এই প্রসঙ্গে আমি ক্ষোভের সাথে বলতে চাই যে দেশটা শিক্ষা-দীক্ষার এক সময় ছিল বিশ্ব সেরা—তক্ষশীলা, বিক্রমশীলা, নালন্দা বিশ্ববিদ্যালয় প্রভৃতি বিশ্ববিখ্যাত শিক্ষা কেন্দ্র গুলি গোটা পৃথিবীর জ্ঞানপিপাসু মানুষকে আকৃষ্ট করত। আজকে সেই দেশের মানুষকে, সেই দেশের শিক্ষা প্রেমী জনগণকে ইউনেস্কোর প্রতিবেদনে দুঃখের সঙ্গে পড়তে হচ্ছে যে, পৃথিবীর পশ্চাদপদ দেশ গুলির মধ্যে অন্যতম হচ্ছে ভারতবর্ষ।

এই পরিপ্রেক্ষিতে আমাদের উল্লেখ করা দরকার যে ১৭ শতাংশ বিশ্ববাসীর বাসভূমি আমাদের ভারতবর্ষ। গোটা বিশ্বের ৩৪ শতাংশ নিরক্ষর মানুষ বাস করে আমাদের ভারতবর্ষে। এই রকম একটা দেশের একটা অঙ্গ রাজ্যে শিক্ষা ক্ষেত্রে পরিকল্পনা কি হওয়া উচিত, কি কাজ আমরা করতে চেয়েছিলাম, কিভাবে বাধা গুলিকে আমরা অতিক্রম করতে চেয়েছি, শিক্ষার অঙ্গনকে কিভাবে সর্বজনীন করতে চেয়েছি, শিক্ষার পরিবেশকে কিভাবে স্বাভাবিক, সুস্থ্য, সবল রাখার চেষ্টা করেছি—আমি আশা করেছিলাম আমাদের বিরোধী বন্ধুদের আলোচনার মধ্যে সেগুলো উল্লিখিত হবে। আমি মনে করি এই আলোচনার মধ্যে এগুলোর উল্লেখ থাকা দরকার।

[3-00 – 3-10 p.m.]

আমাদের এইরকম একটা গভীর ব্যাথা-বেদনার কথা স্বাধীনতার ৫৩ বছর পরেও আমাদের জানতে হয়, পড়তে হয়। আমি উল্লেখ করেছি, সারা বিশ্বে মোট সরকারি ব্যয়ের অবশিষ্ট হলেও মাত্র ০.৮ শতাংশ আমাদের ভারতবর্ষে শিক্ষা-খাতে ভাবা যায় না, চিন্তা করা যায় না। খারে কমিশন থেকে উল্লেখ করে কোঠারী কমিশন, এমন একটা কমিশন ছিল না যারা সুপারিশ করেনি। আপনাদের রাজত্বে যে কমিশন নিয়োজিত হয়েছিল তারাও সুনির্দিষ্টভাবে বলেছিলেন, এইরকম একটা পশ্চাৎপদ দেশ তাকে যদি অতিক্রম করতে হয় তাহলে শিক্ষাখাতে ১০ শতাংশ বাজেট বরাদ্দ করা উচিত। আমাদের লজ্জায় মাথা নিচু হয়ে যায়, আমরা একবিংশ শতাব্দীতে প্রবেশ করেছি, আমরা এক নতুন আঙ্গিনায় প্রবেশ করেছি, নতুন সহস্রাব্দে প্রবেশ করেছি, সেখানে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারের শিক্ষা-বিভাগ অবহেলিত। এই বিভাগে বরাদ্দ করেছন মাত্র ২.৫ শতাংশ অর্থ। স্বাধীনতা আমাদের থাকতে পারে, সাধ্য আমাদের যোগাড় করতে হবে। সেই মত মানসিকতা তৈরি করার প্রয়োজন আছে বলে মনে হয়। এই আঙ্গিনায় দাঁড়িয়ে বামফ্রন্টের উপস্থাপিত শিক্ষা-বাজেট নিয়ে আলোচনা। কি বলছেন বিরোধী বন্ধুরা? আমি ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের পুনরাবৃত্তি করছি না। আমাদের এই বিধানসভার গ্রন্থাগারে সেই রেকর্ড রয়েছে। সেখানে বিস্তারিতভাবে তার উল্লেখ আছে। শিক্ষাকে কোন জায়গায় নিয়ে গিয়েছিলেন ১৯৭৬ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত। স্বাধীনতার সময়ে যে রাজ্যের স্থান ছিল শিক্ষাক্ষেত্রে দ্বিতীয়, সেই জায়গায় পশ্চাৎপদ রাজ্যগুলির ৯টি রাজ্যের অন্যতম রাজ্য হিসাবে পরিগণিত হয়েছিল সেই আপনাদেরই রাজত্বে, সে আপনাদের সময়কালে, এটা একটু স্মরণ করবেন। যে সমস্ত মাননীয় বিরোধী বন্ধুরা বলেছেন তারা আজকে একটু ভাবুন, রামমোহন, বিদ্যাসাগর, রবীন্দ্রনাথের যে পশ্চিমবঙ্গ সেখানে দাঁড়িয়ে কোন জায়গায় শিক্ষাকে নিয়ে গেছি? আমি আমার অন্তরস্থল থেকে পশ্চিমবঙ্গের শিক্ষা-প্রেমী মানুষদের বার বার করে অভিনন্দন জানাই আর ধন্যবাদ জানাই বামফ্রন্ট সরকারকে

ক্ষমতায় আনার জন্য। কারণ এই সরকার সুনির্দিষ্ট কর্মসূচি সামনে রেখে অগ্রাধিকার ঠিক করেছিলেন আর ঠিক করেছিলেন বলেই আজকে এই ২২ বছরে ৪৩ গুণ বাজেট বরাদ্দ করে মান বৃদ্ধি করে গোটা পৃথিবীর কাছে রেকর্ড তৈরি করতে পেরেছেন। না, এটা বক্তৃতা দিয়ে হয় না, চটকদারি নাটক অভিনয় করে হয় না, বাইরে চমক দেওয়া যায়। যদি সত্যিই এই প্রয়াস গ্রহন না করা যেত তাহলে যে মানুষ শিক্ষার আঙ্গিনায় প্রবেশ করেনি সেই মানুষকে সার্বজনীন শিক্ষাব্যবস্থায় নিয়ে আসা যেত না যেটা আমাদের সংবিধানে পবিত্র অধিকার ভারতবর্ষের কোটি-কোটি শিশু সন্তানের জন্য। স্বাধীনতার পর থেকে সেই প্রচেষ্টা অবহেলিত হয়েছে আপনাদের সময়কালে। আজকে জনশিক্ষা দপ্তর থেকে, প্রাথমিক শিক্ষা দপ্তর থেকে, উচ্চ-শিক্ষা দপ্তর থেকে, কারিগরি শিক্ষা দপ্তর পর্যন্ত যা বিস্তৃত হয়েছে, প্রসারিত হয়েছে, এই দৃষ্টিভঙ্গী এবং তার পরিকল্পনাকে আজকে যখন আমরা আলোচনা করছি তখন আমরা এই বিধানসভায় শিক্ষা সংক্রান্ত যে কমিটি আছে সেখানেও আমরা আলোচনা করেছি। সেই কমিটির মাননীয় সদস্যরা এখানে উপস্থিত আছেন। সেখানে এই বিভাগের ব্যর্থতা, দুর্বলতা, দোষ, ত্রুটি, সাফল্য, অগ্রগতি খুঁটিয়ে পর্যালোচনা করেছি। সমস্ত বিষয় পর্যালোচনা করেছি এবং এবারের আমাদের ৮-ম প্রতিবেদনে গুরুত্বপূর্ণ সমস্ত বিষয়গুলি সম্পর্কে আমাদের সুনির্দিষ্ট বক্তব্য আমরা রাখার চেষ্টা করেছি। আমরা দেখেছি, প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে গৃহনির্মানের বিষয়টি। বিদ্যালয় গুলিকে পঠন-পাঠনের উপযোগী করে তোলা, তারজন্য জেলা প্রাথমিক শিক্ষা প্রকল্প কি ভাবে সুনিপুনভাবে পরিচালনা করা যায় সে কথা আমরা বলেছি। আমরা তারজন্য সকলের সহযোগিতা চেয়েছি। সেই কাজে সাফল্য লাভ করা গিয়েছে। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে যদি এই সাফল্য না আসত তাহলে এরকম একটা রাজ্যে মাথা তুলে আমরা বলতে পারতাম না যে মাধ্যমিক পরীক্ষায় ৫ লক্ষ পরীক্ষার্থী যারা এই রাজ্যে পরীক্ষা দিয়েছেন তাদের সাফল্যের পরিমান অন্যান্য যে কোন রাজ্যের চেয়ে সর্বাধিক। দৃঢ়তার সঙ্গে পশ্চিমবঙ্গের মানুষকে আমরা একথা জানাতে চাই যে এখানে সুনির্দিষ্ট দিনে পরীক্ষা হয়, সুব্যবস্থার মধ্যে পরীক্ষা হয়, একজন পরীক্ষার্থী যাতে নির্ভয়ে পরীক্ষা দিতে পারে তারজন্য যে পরিবেশ সৃষ্টি করা দরকার সেই পরিবেশ এখানে সৃষ্টি করে তা রক্ষা করা যায়। এ ক্ষেত্রে সকলের সহযোগিতা দরকার। এখানে জনশিক্ষা দপ্তর নিয়ে কথা উঠেছে। আমাদের জনশিক্ষা দপ্তর সাক্ষরতার কাজ করার ব্যাপারে পরিকল্পনা গ্রহন করার সঙ্গে সঙ্গে প্রতিবন্ধীদের জন্য মেধাভিত্তিক বৃত্তি প্রদানেরও ব্যবস্থা করেছেন। এসব কথা আগে চিন্তাও করা যেত না। এই রকম একটা আর্থিক সীমাবদ্ধতার মধ্যে থেকেও ৯৮/৯৯ সালে এ ক্ষেত্রে ৬.৫৪ লক্ষ টাকা ৫শো জন মেধাবী প্রতিবন্ধী ছাত্রছাত্রীদের মধ্যে বৃত্তি হিসাবে দেওয়া হয়েছে এই জনশিক্ষা প্রসার দপ্তরের মাধ্যমে। ২০০০/২০০১ সালে এই অঙ্কটা বাড়িয়ে ২০ লক্ষ টাকায় নিয়ে যাওয়া হয়েছে। দয়া ভিক্ষা নয়, একটা

*সীমিত আর্থিক অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমরা এই মেধাবী প্রতিবন্ধী ছাত্রছাত্রীদের উন্নত করার জন্য, তাদের মূল স্রোতে আনার জন্য প্রচেষ্টা গ্রহণ করেছি। এ শুধু বক্তৃতা দিলে* হয়না, এরজন্য সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহন করা দরকার এবং সেই পরিকল্পনা গ্রহন করে এ ক্ষেত্রে আমরা কাজ করে চলেছি। তারপর বিরোধীদলের বন্ধুরা বললেন যে আমাদের এখানকার পাঠক্রম নাকি সময় উপযোগী নয়। তাদের কথা শুনে আমি বিস্মিত। সময় উপযোগী নয়—এই নিরিখে, এই ব্যারোমিটার আপনারা কোথা থেকে সংগ্রহ করেছেন জানি না। আজকে এখানে টেকনিক্যাল এডুকেশন দপ্তর—কারিগরি শিক্ষা দপ্তর যে ভাবে তাদের দপ্তরটি সাজিয়েছেন এবং পরিকল্পনা গ্রহন করেছেন তাতে আমি মনে করি তাদের পাশে সকলের দাঁড়ানো উচিত, তাদের সমর্থন করা উচিত শিক্ষা প্রেমী মানুষ হিসাবে। আমাদের এই রাজ্যে ৩৪টি পলিটেকনিক প্রতিষ্ঠান আছে, এ ছাড়া আরও ৭টি নতুন পলিটেকনিক প্রতিষ্ঠান করার জন্য এই দপ্তর পরিকল্পনা গ্রহন করেছেন এবং তার কাজ শুরু হয়ে গিয়েছে। এদের পাঠক্রম কি, এদের সিলেবাস কি, এদের বিষয়বস্তু কি—এখানে কম্পিউটার সায়েন্স অ্যাণ্ড টেকনোলজি, তারপর ইলেকট্রনিক্স and Tele-comonunication. Bio-Technology Food processing. Environmental Engineer-ing, leather processing. এই বিভাগগুলি খোলা হয়েছে। আজকে শিল্পের যে নতুন সম্ভাবনা আমাদের রাজ্যে সৃষ্টি হয়েছে এবং আমাদের রাজ্যে গ্রামীন অর্থনীতির উন্নয়নের জন্য যে প্রচেষ্টা নেওয়া হয়েছে তার সঙ্গে সঙ্গতি রেখে পাঠক্রম ঠিক করা হয়েছে। প্রাথমিক শিক্ষা গ্রহন করার পর মাধ্যমিক স্তরে এসে আগে যে সমস্ত মানুষের ঘরে শিক্ষার আলো আর পৌঁছাতো না আজকে সেই সমস্ত ঘরের ছাত্রছাত্রীরা কারিগরি শিক্ষা গ্রহন করে নতুনভাবে কর্মে নিয়োগের বিষয়ে নিজেদের দক্ষ করে তোলার জন্য প্রচেষ্টা নিতে পারছেন। সেখানে রাজ্য সরকার তার সমস্ত পরিকল্পনা উজার করে দিয়েছে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে। মেয়েদের জন্য পলিটেকনিক, এটা ভাবা যায়? ওরা ভেবেছেন কোনদিন? মেয়েরা তো বয়ন শিল্প, সুচিশিল্প জানবে। বড়জোর আচার তৈরি, গার্হ্যস্ত বিজ্ঞান, এসব শিখবে। আজকে কেন্দ্রের শিক্ষা বিভাগ বলছে—মেয়েরা সরস্বতী বন্দনা করুক, তাদের শিক্ষায় পরদর্শী হবার দরকার নেই। এই যখন কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গী. সেখানে দাঁড়িয়ে আমাদের সরকার মেয়েদের জন্য টেকনিক্যাল সায়েন্সের দরজা খুলে দিয়েছেন। তাঁরা নতুন করে এ বিষয়ে নারি সমাজকে যুক্ত করবার পরিকল্পনা গ্রহণ করেছেন। আজকে উদ্বেগের বিষয় হল, আজকে শিক্ষাকে ওরা এমন জায়গায় নিয়ে যেতে চাইছেন যারজন্য শিক্ষা সিলেবাসে সাম্প্রদায়িকতার অনুপ্রবেশ ঘটান হয়েছে এবং হচ্ছে। এইভাবে তারা শিক্ষা-ব্যবস্থাকে পেছনের দিকে, মধ্যযুগীয় অন্ধকারে টেনে নিয়ে যাচ্ছে, বিজ্ঞান মানসিকতা নষ্ট করে দেওয়া হচ্ছে। একজন শিক্ষক, তিনি কোন ধর্মের, তারজন্য তাঁকে খুন করা হচ্ছে, আক্রমন করা হচ্ছে। এই আক্রমন এবং

গৈরিকীকরণের বিরুদ্ধে শিক্ষাপ্রেমী মানুষ হিসাবে এবং পশ্চিমবঙ্গ বিধানসভার সদস্য হিসাবে যদি আজকে আমরা এর প্রতিবাদ না করতে পারি তাহলে শিক্ষাকে কলুষমুক্ত রাখতে পারবো না, উন্নতি করতে পারবো না। তারজন্য আবেদন করব, শিক্ষাকে পেছনের দিকে টেনে নিয়ে যাওয়ার বিরুদ্ধে, শিক্ষাব্যবস্থার স্বার্থে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে যে দৃষ্টিভঙ্গী নিয়ে এই বাজেট উত্থাপিত হয়েছে তাকে যেমন আমি আন্তরিকভাবে সমর্থন করছি, আশা করি, আপনারাও শিক্ষার স্বার্থে তাকে সমর্থন করবেন। এই বক্তব্য রেখে শেষ করছি ধন্যবাদ।

[3-10 – 3-20 p.m.]

**শ্রী সেখ দৌলত আলি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, বামফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রীগণ যে বাজেট বরাদ্দ পেশ করেছেন এবং তার মঞ্জুরী চেয়েছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনিত কাট মোশনকে সমর্থন করছি, আমি আশা করেছিলাম, শাসক দলের কাছে যে, তারা বিশ্ব পরিক্রমা করে, ভারত পরিক্রমা করে পশ্চিমবঙ্গ পরিক্রমা শেষ করেছেন। কিন্তু এত খবর জানবার পর আজকে নির্মলবাবু থেকে আরম্ভ করে মাননীয়া সদস্যা কুমকুম চক্রবর্তীর কাছ থেকে শুনতে পেলাম না ১৯৭২-১৯৭৭ সময়ে পশ্চিমবঙ্গ শিক্ষায় কোন স্থানে ছিল। আমি নিশ্চয়ই আশা করব, মাননীয় মন্ত্রী নিশ্চয়ই জানাবেন, বর্তমানে সারা ভারতে পশ্চিমবঙ্গের স্থানটা কোথায়। এটা জানালে কৃতজ্ঞ থাকব। তবে আজকে মনে ব্যথা নিয়ে আলোচনায় অংশ গ্রহণ করতে হচ্ছে। কারণ হচ্ছে, আজকে মাদ্রাসা ইউনিয়নের একদল ছাত্র শিক্ষামন্ত্রীর কাছে ডেপুটেশন দিতে এসেছিলেন। তারা বলতে এসেছিলেন, পশ্চিমবঙ্গে মাদ্রাসা কলেজে ১০টি পদ ভ্যাকন্ট, প্রিন্সিপাল পর্যন্ত নেই, ১০ বছর ধরে পদগুলি শূণ্য হয়ে পড়ে রয়েছে। অনেক আলাপ আলোচনা তারা করতে এসেছিল। কিন্তু তাদের মাথায় লাঠির আঘাত মেরেছে এই সরকার। আজকে শিক্ষা খাতে বাজেট আছে, সেই জন্য তারা এখানে আসতে চেয়েছিল কিছু বলার জন্য। সেখানে আপনারা টি. ভি-র পর্দায় দেখবেন কি ভাবে পুলিশ তাদের মাথায় লাঠি মারছে। ঠিক তেমনি করে কয়েক মাস আগে পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষক বন্ধুরা শিক্ষকদের স্বার্থে আমাদের এখানে দরবার করতে এসেছিল। তার বিনিময়ে তারা পেয়েছিল লাঠির আঘাত, তাদের প্রাণে হত্যা করতে চেয়েছিল, তার ছবি আপনারা দেখেছেন। আজকে বলুন যাঁরা বলছেন প্রাইমারি বিদ্যালয়ের অনেক উন্নতি হয়েছে সেই উন্নতি কি হয়েছে? নবম পরিকল্পনায় আপনারা বলেছিলেন ৭২৪০ জন, আজ পর্যন্ত করেছেন ২৫০০। মন্ত্রী বলেছেন এই বছর আরও ১০০০ হচ্ছে। আজকে স্কুল গুলির অবস্থা দেখুন। আজকে যে বাচ্চা ছেলে জন্মগ্রহন করেছে তার কেউ সুস্থ, কেউ প্রতিবন্ধী কেউ ফুটপাতে। আজকে সেই শিশুদের প্রাইমারি স্কুলের অবস্থা কি সেটা একটু জিজ্ঞাসা

করুন। কোন স্কুলে এক জন টিচার কোন স্কুলে ২ জন টিচার কোন স্কুলে ৩ জন টিচার। ৪ জন টিচার খুব কম স্কুলে আছে। আজকে বলুন শিক্ষকরা আজকে কি অবস্থা আছে, কি অবহেলায় শিক্ষকরা আছে। আমরা জানি শিক্ষার্থী শিক্ষক এবং বিদ্যালয় ভবন এই তিনের সমন্বয়ে শিক্ষা ব্যবস্থাটা যাবে। আপনারা দেখুন সেখানে কি রকম ফাঁক এবং ফাঁকি রয়েছে। কেন ফাঁক? আপনাদের দলের শিক্ষক পাওয়া যাচ্ছে না। কেন ফাঁকি? শিক্ষক নিয়োগে দুর্নীতি করে টাকা পয়সা আসতে পারছে না। আপনারা যারা প্রাইমারি শিক্ষা সম্পর্কে বলছেন তাঁরা এবং মন্ত্রী মহাশয় বলবেন কি কতখানি হিউম্যান রিসোর্স, কত খানি মানব সম্পদ অপচয় রোধ করতে পেরেছেন। মাদ্রাসার কথায় আসি। মাননীয় মন্ত্রী তাঁর বাজেট ভাষণে বলেছেন চলতি আর্থিক বছরে কত কি স্কুল হয়েছে। ২৪৮টি স্কুলকে হায়ার সেকেণ্ডারী করা হয়েছে, ৫৯টি হাই স্কুল করা হয়েছে এবং ৩১ টি নতুন করে অ্যাপ্রুভাল দেওয়া হয়েছে জুনিয়ার হাই স্কুলে। কান্তিবাবু উঠে গেলেন, সত্য সাধন চক্রবর্ত্তী মহাশয় আছেন, ওনার নোটিশে আছে কিনা জানিনা, আজকে মাদ্রাসার সংখ্যা কত। হাই মাদ্রাসার সংখ্যা হচ্ছে ২২০টি, সেই একই আছে, নট নড়নচড়ন। হায়ার সেকেণ্ডারি মাদ্রাসার সংখ্যা হল ৮টি এবং নিম্ন মাদ্রাসার সংখ্যা হল ১৭৩টি। এর থেকে এই রাজ্যে আর বাড়েনি। আজকে যারা হায়ার সেকেণ্ডারি মাদ্রাসায় পাশ করছে তাদের কেন হায়ার সেকেণ্ডারী করা যাবে না? এখানে একজন মাননীয় সদস্য রয়েছেন, তাঁর এলাকায় আমি জানি ফলতপুর বলে একটা জায়গায় একটা মাদ্রাসা রয়েছে সেখান থেকে পড়ে বার হওয়া অনেক জ্ঞানী গুনী সন্তান পশ্চিমবাংলায় আছে, সেই মাদ্রাসাকে কেন হায়ার সেকেণ্ডারী মাদ্রাসা করা যাচ্ছে না? আর পশ্চিমবাংলায় হায়ার সেকেণ্ডারী মাদ্রাসা করতে গিয়ে আপত্তি কোথায়? তাহলে মাদ্রাসা শিক্ষা ব্যবস্থার উপর চরম বৈষম্য নয়, চরম অবহেলা নয়? মাননীয়া সদস্য এখানে বললেন যে শিক্ষা ব্যবস্থার মধ্যে সাম্প্রদায়িকতা নেই। আমি বলব সাম্প্রদায়িকতা না থাকলে, অন্য রকম মানসিকতা না থাকলে পশ্চিমবাংলার মাদ্রাসার অবস্থা এত করুন কেন? নিশ্চয়ই আজকে আপনি তার উত্তর দেবেন। তাই আমি বলছি ২৪৮টি স্কুলকে মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন হায়ার সেকেণ্ডারী করেছেন সেখানে হায়ার মাদ্রাসার কি অবস্থা? আসলে প্রথমে লালমার্কা হতে হবে। কিন্তু লাল মার্কা স্কুলে পড়াশোনা ভাল হয় না, পরিকাঠামো নেই। আমাদের উচ্চ শিক্ষা মন্ত্রী কলেজ গুলিতে হায়ার সেকেণ্ডারী পড়বার সুযোগ করে দিয়েছিলেন। এবারে সেই সুযোগ কেড়ে নেবার চেষ্টা করছেন। যে স্কুল গুলিকে হায়ার সেকেণ্ডারীতে উন্নত করা হয়েছে সেই সমস্ত হায়ার সেকেণ্ডারী স্কুল গুলিতে পরিকাঠামো খুবই কম।

[3-20 – 3-30 p.m.]

বিদ্যালয়ের আসবাবপত্র থেকে বিদ্যালয়ের স্বাস্থ্য সেইরকম নেই, ফলে এই শিক্ষা

ব্যবস্থা সেই সঙ্গে জলাঞ্জলি যাবে। তাহলে বলুন, আজকে পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থা এগোচ্ছে, না পেছোচ্ছে? নাম কাওয়াস্তা চলছে। এতগুলো হায়ার সেগেণ্ডারী স্কুল আমরা করেছি। কিন্তু তার ফলটা কি? আমরা গর্ব করছি। আমরা গর্ব করে বলতে পারি এখানে সাড়ে পাঁচ লক্ষ ছাত্র পরীক্ষা দিচ্ছে। কিন্তু কোশ্চেনগুলো আউট হয় কেন? বারে বারে কেন কোশ্চেন ছাপাতে হয়? প্রশ্নপত্র কেন চুরি হয়? মাধ্যমিক স্কুলে শিক্ষকদের শূন্য পদে নিয়োগের জন্য এস এস সি করেছেন। ভাল কথা। কিন্তু কারা চান্স পাচ্ছে? সেখানে লালমার্কা যারা তারা চান্স পাচ্ছে। মেধাবী ছাত্ররা সুযোগ পাচ্ছে না। তার সাথে সাথে সব দুর্নীতিতে ভরে গেছে। পার্টির তহবিলে টাকা না দিলে আজকে চাকুরি পাওয়া যায় না। এর চাইতে ঐ আগেকার ম্যানেজমেন্ট কমিটি সিষ্টেম ভাল ছিল। আমি একদিন মন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম, হেড মাষ্টার মহাশয়রা যেতে চাইছেন না কেন? তাঁরা গেছেন ব্যাক টু প্যাভেলিয়ন। এস এস সিতে কেউ যাচ্ছে না। তাহলে ফিরে আসতে হবে সেই আগের ব্যবস্থায়। এখন বলুন, আজকে পশ্চিমবাংলায় মাধ্যমিক শিক্ষা ব্যবস্থার এই হাল হলো কেন? শিক্ষা ব্যবস্থায় শিক্ষকদের সমস্যা, ছাত্রদের সমস্যা, পাঠ্যপুস্তকের সমস্যা। প্রাইমারী স্কুলে ঠিক সময়ে বই যায় কিনা তা আপনি আমাদের বলবেন? আমি অবশ্য ঐ প্রসঙ্গে যেতে চাইছি না, যেহেতু আমার সময়টা কম। যাদের ওখানে অ্যাপয়েন্টমেন্ট দেন, সেটা কখন শুরু করেন, যখন ইলেকশন নেই। এখন আবার কাউন্সিলে ইলেকশন করতে যাচ্ছেন। এটা কখন করছেন, না যখন ইলেকশন তখন। আপনারা সব নির্বাচনকে কেন্দ্র করে করতে চান। আপনাদের সামনে শুধুই নির্বাচন। অপরদিকে আমাদের যারা শিক্ষার্থী, তাদের কথা ভাবছেন না। প্রাইমারি শিক্ষার আজকে এই অবস্থা। আমি সত্যসাধনবাবুকে বলব, কতগুলো কলেজে পার্ট টাইমার আছেন? কতগুলো ভাল সাবজেক্ট দিতে পেরেছেন? দিতে পারেন নি। বেশিরভাগ জায়গায় পার্ট টাইমারদের দিয়ে চালাচ্ছেন। তাঁদের পাঁচশো টাকা করে বেতন দিচ্ছেন। আজকে দিনে মাছি তাড়াবার জন্য পাঁচশো টাকা করে বেতন দেওয়া যায় না। আজকে আমাদের শিক্ষা ব্যবস্থা সেই জায়গাতে নেমেছে। অনেক জায়গায় হায়ার সেগেণ্ডারী স্কুলে শিক্ষক নেই। হায়ার সেকেণ্ডারী স্কুলে পার্ট টাইমারদের দিয়ে চালাতে হচ্ছে। আমি তাই বলতে চাইছি, শিক্ষা ব্যবস্থায় খোল নলচে যদি পাল্টাবার ব্যবস্থা না করেন তাহলে আমাদের কোনদিকে নিয়ে যাবে তা ভাবা দরকার। কারিগরি শিক্ষা ব্যবস্থায় যেসব টেকনোলজির কথা আপনারা বলেছন, এটা তো সবেমাত্র গৃহীত হয়েছে, আগে থেকে নয়। শিক্ষকদের রোপা—৯৮তে যে টাকা দেওয়া হয়েছে তা আমরা এখনও পর্যন্ত হাতে পেলাম না। মাষ্টার মহাশয়রা হাতে পেলেন না। সব টাকা ট্রেজারিতে জমা হয়েছে, আর বলছে, ভোট, ইনকাম ট্যাক্সের টাকা আগে দিয়ে দিতে হবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই ব্যাপারে একটা নির্দ্দিষ্ট জবাব পাওয়া দরকার। গ্রন্থাগারিক যাঁরা আছেন,

তাঁদের যথেষ্ট কাজ আছে। তাঁদের আজও শিক্ষকদের ন্যায় মর্যাদা নেই। এঁরা নব সাক্ষরতার কথা বলেছেন। নব সাক্ষর, এটাকে একটা আন্দোলন হিসাবে এঁরা নিয়েছিলেন। কিন্তু তারপর কি হল তা যদি জানতে চান, সাক্ষরোত্তর অবস্থা—কাগজে কলমে আছে। যেটি একটি কন্টিনিউয়িং প্রসেস, সেটি কাগজে কলমে আছে৷ এঁরা প্রতিবন্ধীদের কথা চিন্তা করছেন। আবার ফুটপাথের হকারদের কথা চিন্তা করছেন। আবার জবালা সত্যকামের কথা আমরা শুনছি, যারা সোনাগাছিতে যারা আছে, তাদের কথা চিন্তা করছেন। যারা সুস্থ সবল আছে, তাদের জন্য আজকে কিছু নেই। আর ধর্মবোধের কথায়, ধর্ম সম্পর্কে আমি বলতে চাই, শিক্ষায় ধর্মকে নিয়ে আসা বা সরস্বতীর বন্দনা নয়। কিন্তু শিক্ষায় যদি ধর্মের চিন্তা না থাকে, আমি রবীন্দ্রনাথের কথায় বলতে চাই—কমল হীরার পাথরটাকে বলে বিদ্যা। তার থেকে যে আলোটা বেরোয় তার নাম শিক্ষা। মাননীয় মন্ত্রী সত্যসাধন চক্রবর্তী তিনি যেটা শিখেছেন সেটা বিদ্যা। আর তাঁর শরীর থেকে যে কথাগুলো বেরোবে, যে আলোটা বেরোবে সেটা হচ্ছে শিক্ষা। অতএব সেই শিক্ষাটা দরকার। আজকে যে অবস্থায় থেকে পশ্চিমবাংলায় পাঠ্যক্রম করেছেন, এতে সাকসেসফুল হতে পারবেন না। আমি তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাফেজ আলম সৈরানী** : মাননীয় চেয়ারম্যান স্যার, আমি শিক্ষা দপ্তরের পাঁচ জন মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন সেই দাবিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। স্যার, আপনি জানেন আমাদের মুখ্যমন্ত্রী বিভিন্ন জায়গায় বিভিন্নভাবে বলেছেন যেটা করতে পারবেন সেটা করবেন, আর যেটা করতে পারবেন না সেটা মানুষের কাছে বুঝিয়ে বলুন। সেই দৃষ্টিভঙ্গী থেকেই আমি আজকে আমার বক্তব্য রাখব। এবং আশা করব যে মন্ত্রী যখন তাঁর জবাবী ভাষণ দেবেন তখন সেই দৃষ্টিভঙ্গীতে দাঁড়িয়ে তার জবাব দেবেন। আমি উচ্চ শিক্ষামন্ত্রীকে দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, এই রাজ্যে সরকারি এবং বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ করা হয়েছে। সেখানে অ্যাডমিশন কিভাবে হচ্ছে—জয়েন্ট এনট্রেন্স পরীক্ষার ভিত্তিতে অ্যাডমিশন নেওয়া হয়। আপনি জানেন যাদের ইকোনমিক কণ্ডিশন, যাদের এডুকেশন কণ্ডিশন এবং সোস্যাল কণ্ডিশন ভাল তারাই কিন্তু জয়েন্ট এনট্রেন্সের মেরিট লিস্টে উপরের দিকে অর্থাৎ শীর্ষ স্থানে থাকবে। আর যারা ইকোনমিক্যালি ব্যাকওয়ার্ড, সোস্যালি ব্যাকওয়ার্ড এবং কালচারালি ব্যাকওয়ার্ড তাদের স্থান কোন মতেই শীর্ষ স্থানে থাকতে পারবে না। তাদের থাকবে নীচের দিকে। আপনাদের যে ব্যবস্থা তাতে উপরের দিকের স্তরে যারা থাকবে তারা সরকারি পরিচালিত ইঞ্জিনিয়ারিং কলেজে অ্যাডমিশন পাবে। তাদেরকে পারমান্থ টিউশন ফিজ ২০০ টাকা, মেডিক্যাল ফিজ ফার্স্ট ইয়ারে ৫০ টাকার উপরে দিতে হচ্ছে। আর যে ছেলেগুলো প্রাইভেট মেডিকেল কলেজে এবং ইঞ্জিনিয়ারিং কলেজে অ্যাডমিশন নেবে তাদের অবস্থা

কি দাঁড়াবে—তাদের অ্যাডমিশন ফিজই দিতে হবে ৫ হাজর টাকা, টিউশন ফিজ ২১০০ টাকা এবং ডেভেলপমেন্ট ফিজ ৫০০ টাকা। আমি মনে করি এতে বামফ্রন্ট সরকারের যে নীতি পিছিয়ে পড়া মানুষদের অগ্রাধিকার দেবার যে নীতি, সেই নীতির সঙ্গে সামঞ্জস্য নেই। সেইজন্য আপনাকে অনুরোধ করব বেসরকারি প্রতিষ্ঠানে একটা আলাদা এনট্রেন্স পরীক্ষার ব্যবস্থা করা হোক। সরকারি প্রতিষ্ঠানেও এনট্রেন্স পরীক্ষার ব্যবস্থা করা হোক। তাহলে সেই ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে ছাত্ররা সিদ্ধান্ত গ্রহণ করবে কোন এনট্রেন্স পরীক্ষা দেবে, আর কোথায় গেলে অবস্থা কি দাঁড়াবে। সেটা ছাত্রদের উপরেই ছেড়ে দেওয়া উচিত। মাননীয় মন্ত্রী এই প্রস্তাবটিকে গুরুত্ব দিয়ে বিবেচনা করবেন। আমাদে পশ্চিমবঙ্গে ৩৪১টি গ্রাম পঞ্চায়েত। এখানে জুনিয়ার হাইস্কুল, হাইস্কুল এবং হায়ার সেকেণ্ডারি স্কুল মিলিয়ে মোট ১১ হাজার ৭২৯টি। তাহলে পশ্চিমবঙ্গে এইরকম কোন গ্রাম পঞ্চায়েত থাকা উচিত নয় যেখানে স্কুল থাকবে না। কিন্তু আমরা আশ্চর্য যে, আজকে আমরা লক্ষ্য করছি সেখানে অনেক গ্রাম পঞ্চায়েত এখনও রয়েছে যেখানে স্কুল নেই। জুনিয়ার হাইস্কুল, হাইস্কুল এবং হায়ার সেকেণ্ডারি স্কুল হলেও আমার বিধানসভা কেন্দ্রে ১৭টি গ্রাম পঞ্চায়েত, তার মধ্যে ৬টি গ্রাম পঞ্চায়েতে স্কুল নেই। ইসলামপুর বিধানসভা কেন্দ্রে ৬-৭টি গ্রাম পঞ্চায়েতে এখনও স্কুল নেই। করণদীঘিতে এখনও স্কুল নেই। এখান থেকেই মনে করতে পারি যে, স্কুল উৎথাপন করার যে দৃষ্টিভঙ্গী এবং সদিচ্ছা থাকার দরকার তার অভাব বোধ হচ্ছে। এই ব্যাপারে দৃষ্টি দিলে আজকে এইরকম অচল অবস্থার সৃষ্টি হত না। তারপরে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে যে শিক্ষার যে যে বিপুল কাজ করছেন যারফলে গ্রামগুলোতে শিক্ষার প্রতি টান এসেছে মানুষের।

[3-30 – 3-40 p.m.]

কিন্তু আজকে অবস্থা কি দাঁড়াচ্ছে স্কুলগুলির। স্কুলে একটা ক্লাসে ৩/৪ শত ছেলেকে নিয়ে শিক্ষা দিতে হয়। সেটা শিক্ষার স্বার্থে কাম্য নয়। সেইজন্য আমি প্রস্তাব দেব, অপরদিকে আমাদের বামফ্রন্ট সরকারের যে সীমিত আর্থিক ক্ষমতা তার উপর দাঁড়িয়ে পশ্চিমবাংলায় আজকে সমস্ত ছেলেদের শিক্ষার দায়িত্ব বহন করতে পারবেন না, সেইজন্য আমরা যেমন উচ্চ শিক্ষার ক্ষেত্রে নিয়ন্ত্রণের মধ্যে রেখে বেসরকারি শিক্ষাপ্রতিষ্ঠানকে অনুমতি দিয়েছি তেমনি একইভাবে আপনারা হাই স্কুল, হায়ার সেকেণ্ডারী স্কুল, জুনিয়ার হাই স্কুল এর ক্ষেত্রে এটা পরিবর্তন করবেন কিনা আমাদের সিলেবাস, আমাদের আইন মেনে কেউ যদি স্কুল স্থাপন করতে চায় তাদের কেবল অনুমতি দিতে বলব। আর্থিক দায়িত্বটা আমার নেব না। তার ফলে একদিকে স্কুলের চাহিদা মেটান যাবে, অপরদিকে প্রচুর বেকার ছেলে যারা চাকরি পাচ্ছে না তাদের চাকরি হবে। রুটিরুজির যোগাড় হবে। ইন দি ঈয়ার অফ ১৯৭৮ একটা কমিটি হয়েছিল, আমাদের

শিক্ষা দপ্তর থেকে সিনিয়ার মাদ্রাসা এডুকেশন সিস্টেমে কমিটি গঠন করা হয়, এই কমিটি তিনটি বিষয়কে বিবেচনা করার জন্য অধিকার দেওয়া হয়। সিলেবাস তৈরি করবে, মান নির্দ্ধারণ করবে এবং শিক্ষকদের বেতন কি হবে সেটা নির্দ্ধারণ করবে। এই কমিটি ৮২ সালে তিনটি বিষয়ের উপর পর্যালোচনা করে আমাদের শিক্ষা দপ্তরে তাদের রিপোর্ট জমা দেয়, সেই রিপোর্ট শিক্ষা দপ্তর গ্রহণ করে, গ্রহণ করার পরে শিক্ষকদের মাহিনা বাড়িয়ে দেওয়া হয়েছে। নূতন সিলেবাস-এ পঠন পাঠন চলছে। এবং আলেম ডিগ্রি যেটা ক্লাস টেন পর্যন্ত মর্যাদা দেওয়া হয়েছে তারপরে আরও যে তিনটি ডিগ্রি আছে, ফাজিল, কামেল, এম এম, সেইগুলিকে মর্য্যাদা দেওয়া হয়নি। সেইগুলি যদি মর্য্যাদা দেওয়ার অধিকার না থাকে তাহলে মাদ্রাসা বোর্ডকে জানিয়ে দেওয়া হোক, যেহেতু আমরা বলেছি, তাই সরকার থেকে এটা বলা দরকার এই ডিগ্রিগুলি দেওয়া যাবেনা। সেইজন্য এই সমস্ত ডিগ্রি যেন মাদ্রাসা বোর্ড ইস্যু না করে। এটাও আমি বলব। তার সঙ্গে সঙ্গে আমি বলছি, সেকেণ্ডারী মিনিষ্টারের উদ্দেশ্যে মেজরিটি মাইনরিটি কমিউনিটি লোকেদের কাছে একটা বার্তা যাচ্ছে, সিনিয়ার মাদ্রাসা করার বিরুদ্ধে। সিনিয়ার মাদ্রাসা, জুনিয়ার মাদ্রাসের বিরুদ্ধে। এটা কোন লেভেলে সিদ্ধান্ত হল, যদি সিদ্ধান্ত না হয়ে থাকে তাহলে কেন এই রকম বার্তা যাচ্ছে। অপরদিকে আমরা বলছি, ৯৯-২০০০ সালে আর্থিক বছরে পশ্চিমবাংলায় ১২টি মাদ্রাসা করেছে তার মধ্যে সিনিয়ার মাদ্রাসাও করেছে। মাননীয় মন্ত্রীর বিধানসভা এলাকাতেও সেখানে সিনিয়ার মাদ্রাসা হয়েছে, এটা কি ভাবে এই বার্তাটা বাইরে যাচ্ছে, সেটা আপনার জবাবী ভাষণে বলবেন। তার সঙ্গে সঙ্গে আমি বলি বিধানসভায় বারবার বলেছি, আমাদের কিছু এলাকা আছে, উর্দ্দু ভাষাভাষীর এলাকা যেমন ইসলামপুর সাব-ডিভিশান, আসানসোল সাব-ডিভিশন, গার্ডেনরিচ সাব-ডিভিশন, ব্যাপাকপুর সাব-ডিভিশন, সেখানে প্রচুর উর্দ্দু ভাষাভাষীর ছেলেমেয়ে আছে। তারা উর্দ্দু ভাষাতেই শিক্ষা নিতে চায়। সেখানে মাধ্যমিক পর্যন্ত আছে। কিন্তু উচ্চ মাধ্যমিক এবং কলেজ-এ উর্দ্দু ভাষাভাষিতে পড়ার কোন ব্যবস্থা নেই। ফলে তাদেরকে অন্য জায়গায় গিয়ে শিক্ষা নিতে হয়। তা নাহলে পড়াশুনা ছেড়ে দিতে হয়। সেইজন্য উর্দ্দু ভাষাতে পাঠ্যক্রম চালু হওয়া দরকার। উর্দ্দু ভাষাতে মাধ্যমিকে পড়াশুনা হচ্ছে, হায়ার সেকেণ্ডারী, কলেজে পড়াশুনার ব্যবস্থা যদি করেন তাহলে ভাল হয়, এই আবেদন আমি রাখছি। সঙ্গে সঙ্গে আমি উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন রাখছি, আমাদের যে স্বাধীনতা সংগ্রাম সেই স্বাধীনতার সংগ্রাম দুই ধারায় অব্যাহত হয়েছিল। একটা হচ্ছে বিপ্লবী ধারা, একটা হচ্ছে মর্ডারেট ধরা। এই দুই ধারায় পাঠ্যক্রম করা দরকার এএবং বিভিন্ন স্কুলে পড়াশুনার ব্যবস্থা করা উচিত। কারণ এটা খুব দরকার আছে। সেই ধারাগুলি যদি চালু করা না হয় তাহলে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমরা লড়াই করতে পারব না, দেশের ইতিহাস আমরা জানতে পারব না। তার সঙ্গে সঙ্গে আমি অনুরোধ করতে চাই, নেতাজী ওপেন

ইউনিভাসিটি আপনারা তৈরি করেছেন সেখানে একটা পাঠ্যক্রম তৈরি করা হোক নেতাজীর যে বৈপ্লবিক চরিত্র ছিল, যে সংগ্রামী জীবন ছিল, সাম্প্রদায়িকতার উর্দ্ধে দাঁড়িয়ে তিনি যে কাজ করেছিল এবং আজাদ হিন্দ ফৌজ গঠন করেছিলেন যার ফলে আজকে ভারতবর্ষের স্বাধীনতার আলো জ্বলছে,এই সমস্ত ঘটনাগুলো ওপেন ইউনিভাসিটির মাধ্যমে ছেলে-মেয়েদের জানানোর ব্যবস্থা করলে ভাল হয়। আমাদের রাজ্যে শিক্ষার বিস্তারের জন্য অনেক স্কুল-কলেজ হয়েছে, কিন্তু ইন্সপেকশন ব্যবস্থাটা খুব দুর্বল। ইন্সপেকশন ব্যবস্থা নেই বলে সঠিক অবস্থানটা আপনারা বুঝতে পারছেন না, সেখানে সত্যিকারের পড়াশোনা হচ্ছে কিনা সেটা আপনারা জানতে পারছেন না। তবে সব শিক্ষকই যে খারাপ সেটা আমি বলছি না, তবে শিক্ষকদের উপরে একটা মানসিক চাপ রাখার দরকার আছে। আজকে তারা মোটা মাইনে পাচ্ছে। চাকরির গ্যারান্টি আছে, অবসরকালীন ভাতার ব্যবস্থা আছে, কিন্তু তারা যে কাজটা করছে সেটা ইন্সপেকশনের ব্যবস্থা চালানো উচিত বলে আমি মনে করছি। শিশু শিক্ষাকেন্দ্র করা হয়েছে অনেক জেলাতে এবং সেখানে যে বয়সসীমা নির্ধারন করা হয়েছে সেই বয়সের মহিলাদের পাওয়া যাচ্ছে না। যেমন পুরুলিয়া জেলা, বাঁকুড়া জেলা, উত্তর দিনাজপুর জেলা, দক্ষিণ দিনাজপুর জেলা, কুচবিহার, রায়গঞ্জ এসব জেলায় চল্লিশ বছরের মাধ্যমিক পাশ মহিলা পাওয়া যাচ্ছে না। অনেক দূর থেকে শিক্ষিকা এনে নিযুক্ত করা হচ্ছে এবং তারা টাকা পয়সার জন্য আসছেনও। অনেক দূর থেকে আসে বলে সে উপযুক্ত শিক্ষা দিতে পারছে না। এখানে এই বয়সসীমা শিথিল করা হোক। যে কোন বয়সের শিক্ষিকার যাতে সুযোগ পায় সেটা দেখবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 – 3-50 p.m.]

**শ্রীমতী শান্ত ছেত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা বিভাগের ২০০০-২০০১ সালের জন্য ডিমাণ্ড নম্বর ৩০ এবং ৪৫ দাবির অধীন যে ব্যয়-বরাদ্দ পাঁচজন মন্ত্রী মহাশয়রা উপস্থাপিত করেছেন সেই সম্পর্কে আমি দু-চারটি কথা বলতে চাই। স্যার, আমি সর্বপ্রথম উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই এই কারণে, আমি এই হাউসে বহুবার দাবি করেছিলাম কার্শিয়াঙে নেতাজী ভবনটি রিপেয়ার করার জন্য। সেই ভবনটি আজকে তৈরি হয়েছে, তার সঙ্গে সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে দাবি জানাচ্ছি নেতাজী ভবন যা তৈরি হয়েছে ফাইবার গ্লাস দিয়ে সেখানে নেতাজী সম্পর্কিত একটা এগজিবিশনের ব্যবস্থা করা হোক। সাথে সাথে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই, কার্শিয়াঙ হচ্ছে একমাত্র টাউন যেখানে ৩৩ বছরের একটা পুরোনো কলেজ আছে এবং সেখানে সায়েন্স, কমার্স এবং আর্টস পড়ানো হয়। কিন্তু কলেজ বিল্ডিঙের অবস্থা অত্যন্ত খারাপ। সেই বিল্ডিং করার দিকে মাননীয় মন্ত্রী নজর দেবেন, এই অনুরোধ করছি। বহু কলেজে

বহু পোস্ট ভ্যাকান্ট আছে। কিছুদিন আগে স্টেটসম্যান পত্রিকায় দেখলাম কলেজ সার্ভিস কমিশন থেকে লেকচারারশিপ পদের জন্য পাবলিশ হয়েছিল—সেখানে একমাত্র বিজনবাড়ি কলেজের উল্লেখ ছিল। কিন্তু গভর্নমেন্ট কলেজ, সোনাদা কলেজ, কার্শিয়াঙ কলেজ এবং অন্যান্য কলেজেও লেকচারারশিপ পদ খালি আছে, এদিকে মন্ত্রী মহোদয় নজর দেবেন।

কিছুদিন আগে মাননীয় মন্ত্রী দার্জিলিঙে গিয়েছিলেন, সেখানকার মানুষের দাবি ছিল দার্জিলিঙে একটি বি. ই. কলেজ স্থাপনের। মাননীয় মন্ত্রী পাহাড়বাসীদের প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেখানে বি. ই. কলেজ স্থাপনের জন্য চিন্তাভাবনা করছেন। এতে আমরা খুশী এবং আশা করব অতি সত্ত্বর তা কার্যে পরিণত হবে। আমি নর্থ বেঙ্গল ইউনিভার্সিটির ছাত্রী ছিলাম, কমার্স স্ট্রিমে পড়তাম। তখন অনেক কম স্ট্রিম ছিল, এখন বেড়েছে, সেখানে হিন্দি স্ট্রিম চালু করার দাবি জানাচ্ছি। যেহেতু হায়ার এডুকেশন ডি. জি. এইচ. সি.-র হাতে নেই, এই দিকটা তাই মন্ত্রী মহাশয় নজর দেবেন। লোক্যাল লাইব্রেরি কয়েকমাস আগে ডি. জি. এইচ. সি.কে হ্যাণ্ডওভার করা হয়েছে, সেইজন্য ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু ডিস্ট্রিক্ট লাইব্রেরী এখনও স্টেট গভর্নমেন্টের হাতে আছে, সেটাও ডি. জি. এইচ. সি. কে হ্যাণ্ডওভার করার দাবি জানাচ্ছি।

১৯৯৯ সালে একটিও হাই স্কুল হায়ার সেকেণ্ডারি স্কুলে আপগ্রেড করা হয়নি। অন্তপক্ষে ১০টি স্কুলকে আপগ্রেড করার জন্য এবং ১০টি স্কুল রেকগনিশনের জন্য দাবি জানাচ্ছি। দার্জিলিঙ পাহাড়ে ৩২টি স্কুলে অ্যাডিশনাল টিচারের পদ খালি আছে, তার মধ্যে এই বছর মাত্র দুটো পেয়েছে।

ল্যাণ্ডস্লাইডের ফলে বহু স্কুল নষ্ট হয়ে যায়। সেইসব স্কুল পুনর্গঠনের জন্য ন্যাচারাল ক্যালামিটি ফাণ্ড থেকে ডি. জি. এইচ. সি. কে টাকা দেওয়ার অনুরোধ জানাচ্ছি। আর, স্টেট ফাণ্ড থেকেও টাকা বাড়ানোর অনুরোধ করছি। দশম অর্থ কমিশনের ব্যাপারটা এখনও ডি. জি. এইচ. সি.-য় পায়নি। আর প্রবলেম আছে। সেটা আমি পরে মন্ত্রী মহাশয়কে নিজে বলব। আমি আশা করছি মাননীয় মন্ত্রী নিশ্চয় এই ব্যাপারে নজর রাখবেন। ডি. জি. এইচ সির যে প্রবলেম আছে সেই ব্যাপারে এডুকেশন ডিপার্টমেন্ট এবং ডি. জি. এইচ সির কোঅর্ডিনেশন করে একটা সুস্থ পরিবেশে আলাপ আলোচনা করবেন বলে আমি আশা করি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের রাজ্যের ৪-৫ জন মন্ত্রী যে ব্যয়বরাদ্দ উপস্থান করেছেন, আমি তার বিরোধিতা করে, বিরোধীদের আনা কাটমোশানের সমর্থন করে দু একটা বক্তব্য রাখছি। স্যার, বেশ কয়েকবার একই কথা বলবার চেষ্টা করেছি সেটা হল রাজ্যের শিক্ষার প্রসারের থেকেও শিক্ষাকে রাজনীতিকরণের দিকে নিয়ে যাওয়াতে অনেক বেশি উৎসাহ আমাদের প্রথমে থেকেই।

সেই কারণেই শিক্ষায় কতখানি অগ্রগতি হবে সেটা না দেখেই আগে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য কে হবে, তার রাজনৈতিক মতবাদ কি, সেটার দিকে দৃষ্টি দেওয়া হয়েছে। কলেজ রাজনীতিতে কারা যাবে সেটা দেখা হয়েছে। স্কুল কমিটিতে কারা দখল করবে সেগুলি দেখা হয়েছে। সেই কারণে ভারতের অন্যান্য রাজ্যগুলি অনেকদুর এগিয়ে গেছে। আমরা অনেক পিছন থেকে যাত্রা শুরু করেছি এবং ভাবছি আমাদের এই প্রতিযোগিতায় থাকতে হবে। আমি প্রথমেই এই সভায় দাঁড়িয়ে মাদ্রাসা ছাত্রদের উপর যারা লাঠিচার্জ করেছে, তাদের নিন্দা করছি। যদি মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা তুলে দিতে চান কিন্তু এইভাবে আপনারা অবহেলা করবেন না। যেখানে ২০ জন প্রফেসারের মধ্যে ১০ জন নেই, যেখানে প্রিন্সিপাল নেই, তারা আপনাদের কাছে গেছে। সত্যসাধন বাবুর কাছে গেছেন, কান্তি বিশ্বাস মহাশয়ের কাছে গেছেন, কান্তি বাবু তো ওদের সঙ্গে কথাই বলবেন না বলেছেন। অবশেষে তারা নিরুপায় হয়ে বিধানসভায় এসেছে। তাদের উপর লাঠি চার্জ করা হচ্ছে। আমি কান্তি বাবুর কাছে দাবি করছি গত ৫ বছরে যারা মাধ্যমিক পরীক্ষায় ১-১০ বা ১-২০ হয়েছেন, একটা টেণ্ডেন্সী আছে আপনাদের যে, আপনারা দেখাতে চেষ্টা করেন যে, কলকাতার স্কুলগুলিতে পড়াশোনা হয় না। গ্রামের স্কুলগুলিতে পড়াশোনা হয়। এটা আপনাদের আলিমুদ্দিন স্ট্রীটের সিদ্ধান্ত। আমি কোন ছাত্রকে অবমাননা না করেই বলছি এটা আপনাদেরই ডিশিসান। কলকাতাকে ছোট করে দেখাতে হবে। আমি বলছি, আমি চ্যালেঞ্জ করছি—বিগত ৫ বছরে ১-২০ যারা হয়েছেন, একটা অ্যানালিসিস করুন, হায়ার সেকেণ্ডারী পরীক্ষা আজ কোথায় গেছে, উচ্চ শিক্ষা ব্যবস্থা কোন জায়গায় গেছে। কান্তি বাবুর সাহস থাকলে আমার চ্যালেঞ্জ গ্রহণ করুন যে, তারা শিক্ষা ব্যবস্থাকে কোথায় নিয়ে গেছে। আজকে রামকৃষ্ণ মিশন খারাপ হয়ে গেছে? হিন্দু স্কুল খারাপ হয়ে গেছে? হায়ার সেকেণ্ডারী স্কুল খারাপ হয়ে গেছে। পাঠভবন স্কুল খারাপ হয়ে গেছে? সেন্ট লরেন্স স্কুল খারাপ হয়ে গেছে? সেন্ট থমাস স্কুল খারাপ হয়ে গেছে? আজকে সেন্ট জেভিয়ার্স স্কুল চাইছে তাদের স্কুল থেকে বোর্ড পরীক্ষা তুলে দেবে—আই সি এস সি বোর্ডে চলে যাবে। তারা চাইছে এই কারণে যে পলিটিক্যাল মোটিভেট। অর্থাৎ শিক্ষার প্রত্যেক ক্ষেত্রেই রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থাকছে। এই বিধানসভায় যে বইটা আপনারা দিয়েছেন, সেটা পড়লেই বুঝতে পারবেন যে, প্রাথমিক শিক্ষায় ৯৫ ভাগ টাকাই চলে যায় শিক্ষকদের মাইনে দিতে। বাড়ি সারানো যায় না। বিল্ডিং করা যায় না। এক ঘরেতে ৪টি ক্লাস হচ্ছে। কি পড়াশোনা হচ্ছে সেখানে? একটা ঘরেতে ওয়ান, টু, থ্রি, ফোর ৪টি ক্লাস হচ্ছে। একজন শিক্ষক ৪টি ক্লাস নিচ্ছে। এটা লজ্জার কথা যে ৯৫ ভাগ চলে যাচ্ছে মাইনে দিতে।

[3-50 – 4-00 p.m.]

২ হাজার ৪৮৫টা স্কুলে কোন ঘর নেই। এখানে কে পড়ায়, কোথায় পড়ায়।

স্কুলগুলো কোথায় হচ্ছে? নাকি গাছতলায় হচ্ছে এগুলো আপনি বলবেন। একেবারে গ্রাম স্তরে কারা পড়ায়? ১১ ২০৪টা স্কুলে একটা ঘর আছে। কি শিক্ষা ব্যবস্থা করেছেন আপনারা। এ আমার কথা নয়। আপনাদের বই থেকে বলছি। এমন জায়গা আছে যেখানে—বারুইপুরে মুসলিম এরিয়ার মেয়েরা শুধু তাদের কাছাকাছি কোন স্কুল নেই বলে, মুসলিম এরিয়ার মেয়েরা ড্রপ আউট হচ্ছে। আপনাদের বই থেকেই বলছি। গত দু বছরে দু হাজার বিদ্যালয় স্থাপন করার কথা ছিল কিন্তু করা যাচ্ছে না কারণ শিক্ষক নেই। কেন শিক্ষক নেই। এর জন্য কি তৃণমূল দায়ী না। বি জে পি দায়ী? কে আটকাচ্ছে? শিক্ষকদের অ্যাপয়েন্টমেন্ট দিতে পারছেন না সে কি ক্যাডার পাচ্ছেন না বলে নাকি আপনাদের মনের মত লোক পাচ্ছেন না বলে। শিক্ষাকে আপনারা পরিপূর্ণভাবে নেগলেক্ট করেছেন। এখানে দাঁড়িয়ে বড় বড় ভাষণ দেবেন, আর বড় বড় বক্তব্য রাখবেন। আপনারা বলেছেন যে ৩৯ হাজার ৮শো শিক্ষক নিয়োগ করতে হবে। কি পর্যায়ে আছে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা। কিন্তু এই শিক্ষক নিয়োগ করার ক্ষমতা আপনাদের নেই। আপনারা স্বীকার করেছেন যে ৭৬-৭৭ সালের তুলনায় ড্রপ আউট বেড়ে গেছে। এদিকে আপনারা বলছেন আর্থিক অবস্থান ভাল হয়েছে। গ্রামে ভূমিসংস্কার করেছেন, লেখাপড়ার দিকে ঝোঁক বেড়েছে আর এদিকে ৭৬-৭৭ সালের তুলনায়—অপারেশন ব্ল্যাকবোর্ড করা সত্ত্বেও—ড্রপ আউটের সংখ্যা বেড়ে চলেছে। এ কোন শিক্ষাব্যবস্থার মধ্যে আমরা আছি। এই শিক্ষা বাজেটকে আমাদের সমর্থন করতে হবে? আমরা তো অবাক হয়ে যাচ্ছি। হায়ার এডুকেশনের ব্যাপারে আমি এর আগেও বলেছিলাম, আমাদের রাজ্য থেকে ছেলেরা বিভিন্ন রাজ্যে চলে যাচ্ছে। তাতে উনি একটা অজুহাত সব সময়েই দেখান। উনি ক্যাপিটেশন ফি দিয়ে পড়ার বিরুদ্ধে। আমরাও বিরুদ্ধে। ঠিকই আপনার বক্তব্য ভুল নয়। তা সত্ত্বেও আমাদের রাজ্যের এত ছেলেমেয়ে ক্যাপিটেশন ফি দিয়ে পড়তে চলে যাচ্ছে। তার মানে তাদের পড়ার ক্ষমতা আছে। কলকাতায় আপনারা তাদের পড়ার সুযোগ করে দিতে পারছেন না, তাদের পড়ার ব্যবস্থা করে দিতে পারছেন না। আজকে কটা ইঞ্জিনিয়ারিং কলেজ করেছেন আপনারা? মহারাষ্ট্রে ইঞ্জিনিয়ারিং কলেজ ১৫৭টা, কর্ণাটকে ৭৩টা, তামিলনাড়ুতে ৭৬, অন্ধ্রপ্রদেশ ৩২ এবং আমাদের রাজ্যে ২৩। দু এক বছরের মধ্যে ক্রমাগত চাপের মুখে পড়ে দু একটা বাড়িয়েছেন। ইনটেক কত ছাত্র পড়ছে? আজকে মহারাষ্ট্রে ছাত্র পড়ছে ২৫,৩৬৯, কর্ণাটকে ২০ হাজার ৪৬২, তামিলনাড়ুতে ২৪ হাজার ৫৩০, অন্ধ্রপ্রদেশে ৭ হাজার ৬২২। ক্রমাগত চাপের মুখে পড়ে এই বছর একটা স্পেশাল ট্রেন আপনাদের দিতে হয়েছে অন্য রাজ্যে জয়েন্ট এনট্রান্স দিতে যাবার জন্য। স্পেশাল ট্রেন অ্যারেঞ্জ করতে হয়েছে। এক দিন আগে পরে আমাদের এখানে জয়েন্ট এনট্রান্স আর ওখানকার জয়েন্ট এনট্রান্স পরীক্ষা। কি লজ্জা এই রাজ্য বহন করছে। তারপরেও আপনি বলবেন এই কাজ আমরা করেছি। আমি

আপনার কাছে বলতে চাই আমাদের পার ক্যাপিটা বাজেটারী এক্সপেণ্ডিচার কত? অন্য রাজ্যে কত। কেরালাতে ৫০৭, পাঞ্জাব ৩৮২, গুজরাট ৩৭৮, আসাম ৩৬৫, তালিমনাড়ু ৩০৬, মহারাষ্ট্র ৩৩১, পশ্চিমবঙ্গে ৩১০, আমরা বেঁচে আছি। আপনি সব সময়ে আমরা বিহার থেকে কতটা ভাল আছি সেকথা বলেন। আজকে সঞ্জীব দাস যেকথা বলেছেন তা সাংঘাতিক আমাদের রাজ্য থেকে ছাত্ররা বিহারে চলে যাচ্ছে মাইগ্রেশন সারটিফিকেট নিয়ে। কান্তিবাবুকে আরেকটা কথা বলব আপনি এডুকেশন সিস্টেমের স্ট্যাণ্ডার্ডটাকে দেখুন, মাধ্যমিকে যে ছেলেটি ৫টা সাবজেক্টে লেটার নিয়ে ফার্স্ট ডিভিশনে পাশ করল, সে উচ্চমাধ্যমিকে ফার্স্টডিভিশনটা রক্ষা করতে পারছে না। পাশাপাশি যে স্কুলগুলিকে আপনারা দেখাবার চেষ্টা করছেন বাজে হয়ে গেছে বলে সেই স্কুলগুলির ছেলেরা ভাল জায়গায় ভালো রেজাল্ট করে পাশ করছে। আমরা যখন পাশ করেছি তখন ফার্স্ট ডিভিশন কম পেত এবং সেকেণ্ড ডিভিশন তার থেকেও কম এবং থার্ড ডিভিশন তার থেকেও কম। কিন্তু এখন ফার্স্ট ডিভিশন যত জন পাচ্ছে সেটা থার্ড ডিভিশনের ডাবল হয়ে যাচ্ছে। তারা শিক্ষার ধারা ধরে রাখতে পারছে না এবং পড়াশোনার আসল জায়গায় থাকতে পারছে না। আপনি এক থেকে কুড়ি পজিশন যারা পেয়েছে তাদের স্ট্যাটিসটিক্স দেখুন। দ্বিতীয় কথা হচ্ছে আপনি কলেজ থেকে স্কুলগুলিকে নামিয়ে আনছেন। ঠিক আছে, এটা একটা সিদ্ধান্ত। কিন্তু যে স্কুলগুলিতে আপনি নামিয়ে আনছেন সেখানে সেরকম ইনফ্রাস্ট্রাকচার নেই, সাইন্স ল্যাবরেটরী নেই, শিক্ষক আছে কি? অনেক জায়গায় এই ধরনের স্কুল নেই, এগুলি বিচার বিবেচনা করার বিষয়। আপনারা এ ক্ষেত্রে কি স্কুলের ম্যানেজিং কমিটিকে দেখে দিচ্ছেন, নাকি ইনফ্রাস্ট্রাকচার দেখে দিচ্ছেন? আমি কলেজ থেকে স্কুলে আনার পক্ষে আমি এর বিরোধিতা করছি না। কিন্তু যে স্কুলগুলিকে আপনি বেছে বেছে নিচ্ছেন সেখানে পড়াবার মত ইনফ্রাস্ট্রাকচার আছে কি না সেটা দেখা দরকার। আই. সি. এস. সি এবং সি. বি. এস. সিতে সংবিধানকে ব্যাপক ভাবে পড়ানো হয়। আর আপনারা কথায় কথায় বলেন ১৮ বছরের যুবককে আমরা ভোটাধিকার দিয়েছি। সংবিধানকে কত কম গুরুত্ব দেওয়া হচ্ছে দেখুন, যেখানে ১৮ বছর বয়স্ক ছেলেমেয়েদের আপনারা ভোটাধিকার দিয়েছেন সেখানে আমাদের রাজ্যে মাধ্যমিক স্তরে সংবিধানের শুধু প্রিঅ্যাম্বল পড়ানো হয়, যেখানে আই. সি. এস. সি., সি. বি. এস. সিতে ব্যাপকভাবে সংবিধান পড়ানো হচ্ছে। এখানে মাননীয়া সদস্যা কুমকুম চক্রবর্তী কমপিউটারের কথা বললেন। এখানে দিনের পর দিন যে কমপিউটার পড়ানো হচ্ছে আই. সি. এস. সিতে সেটা ক্লাস টুতে থেকে পড়ানো হচ্ছে। এখানে বেশির ভাগ জায়গাতেই কমপিউটার পড়ানো হচ্ছে না। বিজ্ঞানের সঙ্গে তাল রেখে চলার ক্ষেত্রে কমপিউটারকে নেগলেক্ট করছেন। জানি না আমাদের রাজ্য প্রতিযোগিতায় থাকবে কিনা। আজকে হায়ার এডুকেশনে নানারকম সুযোগ বেড়েছে, যেমন কমপিউটার ইঞ্জিনিয়ারিং,

ইনফরমেশন টেকনোলজি, ইলেকট্রিক্যাল টেকনোলজি, বায়ো-টেকনোলজি, এনভায়রনমেন্টাল টের্কনোলজি, ম্যানেজমেন্ট ইত্যাদি। আমাদের রাজ্যের ছেলেরা বিজনেস ম্যানেজমেন্ট পড়ার জন্য হাজার হাজার ছেলে বাইরের রাজ্যে চলে যাচ্ছে। এটা নিয়ন্ত্রণ করুন। শিক্ষা বাড়াবার জন্য একটা পরিবেশ আমাদের রাজ্যে তৈরি করুন যাতে আমাদের রাজ্যের ছেলেরা বাইরের রাজ্যে চলে না যায়। আমাদের আনা কাটমোশনের সমর্থন করে এবং বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ৩০ এবং ৪৫ নং ব্যয় বরাদ্দের সমর্থন করছি এবং বিরোধিরা যে কাটমোশন এনেছেন তার বিরোধীতা করছি। তৃণমূল এবং কংগ্রেসের শিক্ষার জন্য এই কুমীরের কান্নার কোন প্রয়োজন আছে? তাঁরা কেন্দ্রে ৪৫ বছর শাসন করেছে, তখন তাঁরা শিক্ষার জন্য কত পারসেন্ট বাজেটে বরাদ্দ করতেন? বি. জে. পি. সরকার ২.৫ করেছেন। আমি জানি কোন দেশেৰ অগ্রগতি নির্ভর করে প্রাথমিক শিক্ষা এবং সার্বজনীন শিক্ষার উপর।

[4-00 – 4-10 p.m.]

আমরা জানি সংবিধানের নির্দেশ ছিল ৬ থেকে ১৪ বছরের বালক-বালিকাদের সার্বজনিন শিক্ষা দিতে হবে। ৫ বছরেও তা হয়নি কোন রাজ্যে আমাদের পশ্চিমবঙ্গকে অনেক দূর যেতে হবে, এটা আমরা জানি। কিন্তু ১৯৯১ সাল থেকে আমরা সার্বজনিন শিক্ষা অর্থাৎ প্রত্যেক ৫ থেকে ১৪ বছরের বালক-বালিকাকে শিক্ষার আওতায় আনার জন্য কাজ শুরু করেছি। আমরা ২০০০ সালে এসে বলতে পারি, পশ্চিমবঙ্গের ১৮-টা জেলার মধ্যে ১৬-টা জেলায় আমরা সেই কাজ সম্পূর্ণ করতে পেরেছি। আমাদের রাজ্যে আমরা শুধু প্রাথমিক শিক্ষার দিকে নয় প্রথাবহির্ভুত শিক্ষা ব্যবস্থাও চালু করেছি। আমাদের রাজ্যে যারা প্রতিবন্ধী আছে, তাদের জন্য শিক্ষার ব্যবস্থা আমরা করেছি। সুতরাং, আপনারা যদি চোখে ঠুলি পরে থাকেন তাহলে আমরা কিছু করতে পারব না। তবে একথা ঠিক ইঞ্জিনিয়ারিং শিক্ষার দিক থেকে আমাদের এখানে যা হওয়ার উচিৎ ছিল তা করতে পারিনি। কিন্তু এখনও তার উপর জোর দেওয়া হয়েছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের দুটো ক্যাম্পাসে আমরা অত্যাধুনিক ইঞ্জিনিয়ারিং বিশ্ব-বিদ্যালয় গড়ে তোলার পরিকল্পনা নিয়েছি। আজকে আমাদের ভাবতে হবে পশ্চিমবাংলার শিক্ষার মান কি নেমে গেছে? আজকে আমাদের এখানে মাধ্যমিক উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী পরীক্ষা দেয়, নিয়মিত তাদের রেজাল্ট বেরোয়। এটা কি শিক্ষার অগ্রগতি নয়? আর, আপনাদের আমলে কি ছিল সেটা উল্লেখ করে লজ্জা দিতে চাই না। আজকে ভারতবর্ষে একটা সঙ্কটময় মুহূর্ত উপস্থিত হয়েছে। কেন্দ্রের বি. জে. পি সরকার শিক্ষা ক্ষেত্রে গৈরিকীকরণ করার চেষ্টা করছে, নতুন করে ভূগোল লিখছে। তাঁরা বলছে বার্মা, আফগানিস্থান

আমাদের ছিল। তাঁরা, ইতিহাসে লিখছে দিল্লিতে যে কুতুবমিনার আছে তা কুতুবউদ্দিন তৈরি করেননি, সমুগ্র গুপ্ত তৈরি করেছিলেন এবং সেটা একটা বিষ্ণু মন্দির ছিল। আজকে এই ভাবে শিক্ষাকে কব্জা করা হয়েছে সংঘ পরিবারের মানুষকে বিভিন্ন দপ্তরে বসিয়ে দিয়ে। এই প্রেক্ষাপটে পশ্চিমবাংলায় দাঁড়িয়ে আমরা প্রগতির কথা, অগ্রগতির কথা বলতে চাই। আজকে বামফ্রন্ট সরকার তার আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়েও শিক্ষা খাতে অনেক বেশি টাকা খরচ করে থাকে। অর্থাৎ, কেন্দ্রীয় সরকারের চেয়ে আমাদের অর্থের পরিমাণ কম থাকলেও রাজস্বের মধ্যে দিয়ে আমরা এই খাতে অনেক বেশি টাকা ব্যয় করে থাকি। এই ভাবে আমরা শিক্ষাকে এগিয়ে নিয়ে যেতে চাই। আপনারা কি দেখছেন না যে, আমরা স্বাক্ষরতা প্রকল্প ১৮-টা জেলাতেই ছড়িয়ে দিতে চাই। আমাদের রাজ্যে যে সমস্ত শিশুরা অভাবের মধ্যে রয়েছে, পড়া-শোনা করতে পারছে না, বিদ্যালয়ে যেতে পারছে না, তাদের জন্যও বিদ্যালয় স্থাপন করছি। আপনারা কি এটা অস্বীকার করতে পারেন? বয়স্ক শিক্ষার মদ্যে দিয়ে আমরা সমস্ত মানুষকে শিক্ষিত করে তুলতে চাই। একটা দেশ কত বড়, তার অগ্রগতি হার, নির্ভর করে সেখানে কত মানুষ স্বাক্ষরতা সম্পন্ন তার উপর। এবং তা যদি করতে না পারি তাহলে তারা আপদে-বিপদে সুদখোর, মহাজন, প্রতিক্রিয়াশীলদের হাতে প্রতারিত হবে। তাই পশ্চিমবঙ্গ সরকার সঠিক সিদ্ধাত নিয়েছেন যে, সমস্ত মানুষকে স্বাক্ষর করে তুলতে হবে। সমস্ত মানুষকে শিক্ষার আলোকে আলোকিত করে তুলতে হবে। শিক্ষা আনে মানুষের মধ্যে সচেতনতা। সেই চেতনা বৃদ্ধির জন্য বামফ্রন্ট সরকার যে পরিকল্পনা নিয়েছে তাতে হয়ত কিছু ঘাটতি থেকে গেছে—আমাদের রাজ্যে কিছু ইঞ্জিনিয়ারিং কলেজ, কিছু ম্যানেজমেন্ট কলেজের অভাব আছে। সে জন্য আমাদের উচ্চ শিক্ষা মন্ত্রী আমাদের রাজ্যে নতুন নতুন ইঞ্জিনিয়ারিং কলেজ এবং ম্যানেজমেন্ট কলেজ চালু করার জন্য উদ্যোগ নিয়েছেন। এটা কি অগ্রগতি নয়? মাননীয় বিরোধী বন্ধুরা কি এটাকে সমর্থন করবেন না? কেবল অন্ধ বিরোধিতা করে যাবেন? কংগ্রেসি বন্ধুদের কাছে আমি এ কথা গর্বের সঙ্গে বলতে চাই যে সাক্ষরতা আন্দোলনে ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলার স্থান এখন তৃতীয়। এ কথা কি আজকে আপনারা অস্বীকার করতে পারেন? আমরা এখানে শিক্ষা তথা শিক্ষা ব্যবস্থাকে সর্বজনীন করে তুলছি। সে জন্যই আমাদের এখানে বেসরকারি কলেজ নেই, আমাদের এখানে আমরা ক্যাপিটেশন ফি নিতে পারি না। আমরা এখানে সরকারি উদ্যোগের মাধ্যমে যতটুকু সম্ভব শিক্ষাকে ছড়িয়ে দিতে চাই। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই পবিত্র বিধানসভার ২০০০-২০০১ সালের পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা খাতের যে বাজেট পাঁচ জন মন্ত্রী পেশ করেছেন সেই বাজেটের বিরোধিতা করে, আমাদের দলের পক্ষ থেকে আনীত কাট

মোশনকে সমর্থন করে আমি কিছু কথা বলতে চাই। যে অবস্থার মধ্যে আজকে এই বিধানসভার শিক্ষা বাজেট নিয়ে আলোচনা হচ্ছে সেটা খুবই লজ্জার। আজকে গোটা পশ্চিমবঙ্গে শিক্ষকহীন প্রাইমারি স্কুলের সংখ্যা হচ্ছে ১৫২টি। শুধু মাত্র আমাদের দক্ষিণ ২৪-পরগণার ২২-টি। এটা আমার কথা নয়, ডঃ অমর্ত্য সেনের কথা। এই অবস্থার পাঁচ পাঁচটা মন্ত্রীর হাতীর খরচ পশ্চিম বাংলার সাধারণ মানুষদের বহন করতে হচ্ছে। প্রতি বছর বাজেট বই খুললেই দেখা যায়—তিন বছরের মধ্যে আড়াই হাজার প্রাথমিক বিদ্যালয় চালু হবে, প্রতি বছর এক হাজার করে প্রাথমিক বিদ্যালয় চালু হবে। ১৯৯৬ সাল থেকে প্রতি বছর এই একই কথা দেখছি—এক হাজার স্কুল আগামী আর্থিক বছরে হবে। প্রতিবার এই একই কথা পড়ে যাচ্ছি। ডঃ অমর্ত্য সেনের কথা অনুযায়ী বাস্তবের সঙ্গে এই বিধানসভায় পেশ করা বাজেটের কোন মিল নেই। উদাহরণ হিসাবে আমি এখানে উল্লেখ করতে চাই মাননীয় ডেপুটি স্পিকার স্যার, এই বইতে ডি. পি. ই. পি-র কথা সুন্দরভাবে লেখা আছে। কিন্তু একজন শিক্ষক, যিনি এখন শিক্ষামন্ত্রী হয়েছেন তিনি কিভাবে শিক্ষা ব্যবস্থাকে রাজনীতির আখড়ায় পরিণত করেছেন সেটাই আমি আপনার সামনে পেশ করছি। আমার নিজের এলাকা, আমি নিজে দরখাস্ত করেছি—ফলতা বিধানসভা কেন্দ্রের বেলিয়াডাঙা গ্রামে ডি পি ই পি-র তিন লক্ষ টাকা স্যাংশন হয়েছিল। বেলিয়াডাঙা গ্রামে ২৭ বছর ধরে যেখানে স্কুল চলছিল সেখান থেকে সেই স্কুল চলে গেল অন্য জায়গায়। অথচ সেই স্কুল বিল্ডিংকে রেজিষ্ট্রি করে দেওয়া হয়েছিল, সেখানে ২৭ বছর ধরে স্কুল চলছিল, সেখানে এখন বিল্ডিং না হয়ে অন্য জায়গায় বিল্ডিং হচ্ছে। একজনের ব্যক্তিগত জায়গায় বিল্ডিং হচ্ছে। আমি বিষয়টির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি, স্কুল বোর্ডের চেয়ারম্যানের সঙ্গে বসেছি। তাঁরা সকলেই নীরব। নীরব অন্যায় অবিচার আজকে এ রাজ্যের নিত্যসঙ্গী। এরপর আর কাদের বলব, কারা বুঝবে।

[4-10 – 4-20 p.m.]

এর মধ্যিখান দিয়ে একটি কথা উনি বলেছেন যে, স্কুলে প্রাথমিক শিক্ষক নিয়োগ হয়েছে। আমি একটি কথা বলতে চাই, দক্ষিন-২৪ পরগনায় কিছু শিক্ষক নিয়োগ হলেও এখন প্যানেল টাঙানো হয়নি। কাদের নেওয়া হয়েছে, কিভাবে নেওয়া হয়েছে মাননীয় মন্ত্রীমহাশয়কে তাঁর জবাবি ভাষনে বলতে হবে। আজকে যারা বেসিক ট্রেনিং পাশ করে দিনের পর দিন বসে আছে, যাদের বয়স ওভার হয়ে গেল তারা পেল না। সুতরাং কি নীতির ভিত্তিতে শিক্ষক নেওয়া হয়েছে ওনার জবাবি ভাষনে বলবেন। আজকে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর রাজ্যের প্রাথমিক এবং মাধ্যমিক স্কুলের শিক্ষক ও শিক্ষাকর্মীদের ৫ বছরের চাকরীকাল হরণ করল, অন্যায় এবং অগণতান্ত্রিকভাবে কেড়ে নিল। ওরা যুক্তি দেখালো শিক্ষিত বেকারদের কর্মসংস্থান করার জন্য। মাননীয় মন্ত্রী একজন শিক্ষক ছিলেন। তিনি এখন শিক্ষক পদগুলি শূন্য করতে পারেননি। ৬৫

বছর থেকে ৬০ বছর করে ক্ষমতা কেড়ে নিলেন। কিন্তু আপনি ভুলে গেলেন, সত্য প্রিয় রায় থেকে আরম্ভ করে শ্রীমতী অনিলা দেবী পর্যন্ত বলেছেন। ৬৫ বছরের পক্ষে বিশ্বের মনো-বিজ্ঞানীরাও বলেছেন। যুক্তরাষ্ট্র, সুইডেন, জাপান, মেক্সিকো প্রভৃতি অন্যতম দেশগুলি ৬৫ বছর পর্যন্ত চাকরি না করলে সেখানে আর্থিক দণ্ড দেওয়া হয়। কিন্তু এখানে আপনারা হরণ করে নিলেন বেকারদের চাকরীর জন্য। প্রথম যখন যুক্তফ্রন্ট সরকার এসেছিলেন তারা বলেছিলেন, যাতে ৬৫ বছর থাকে তারজন্য নতুন সেল গড়েছিলেন। কংগ্রেসের আমলে মাধ্যমিক স্কুলগুলিতে মাহিনা ছিল। কাকে পুরো বেতন, কাকে অর্ধ বেতন কাকে ফ্রিতে পড়ানো হত। কিন্তু সস্তার জনপ্রিয়তার জন্য এই সরকার ক্ষমতায় এসে ছাত্রদের মাহিনা বন্ধ করে দিলেন। কিন্তু তার পরিবর্তে এই জন-দরদী সরকার চালু করে দিলেন সেশন ফি থেকে আরম্ভ করে সমস্ত রকমের ফি দিতে হবে। ফলে ক্ষেত-মজুরদের ছেলেদের যেমন দিতে হচ্ছে, তেমনি বড়লোকের ছেলেদেরও দিতে হচ্ছে। অথচ আজকে বড় বড় কথা বলছেন গরিবদের জন্য। সেই সঙ্গে সঙ্গে গত ৫ই মার্চ, ১৯৯৮ সালে ১৬৭ নম্বর সরকারি আদেশনামা বলে ৮০ জন ছাত্র পিছু ১ জন শিক্ষকের বন্দোবস্ত করলেন। সুতরাং বুঝতেই পারছেন আপনাদের শিক্ষা ব্যবস্থা আজকে কোথায় গিয়ে পৌঁছেছে? আপনারা মুখে বলছেন প্রাইভেট টিউশন করা চলবে না, অথচ ৮/৯টি টিচার না রাখলে কোন ছেলে ফার্স্ট হতে পারবে না, ভাল রেজাল্ট করতে পারবে না। এইভাবে শিক্ষাব্যবস্থাকে চরম দুর্নীতির জায়গায় নিয়ে গেছেন। তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২০০০-২০০১ সালে পশ্চিমবঙ্গের শিক্ষাখাতে উচ্চশিক্ষা মন্ত্রী শ্রী সত্যসাধন চক্রবর্তী, প্রাথমিক, মাধ্যমিক ও মাদ্রাসা শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস এবং কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বংশগোপাল চৌধুরী এবং জনশিক্ষা প্রসার দপ্তরের মন্ত্রী মাননীয়া শ্রীমতী অঞ্জু কর এবং গ্রন্থাগার পরিষেবা দপ্তরের মন্ত্রী শ্রী নিমাই মাল যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সম্পূর্ণভাবে সমর্থন করে কয়েকটি কথা বলছি।

আমাদের বর্ণপরিচয়ের প্রথমে আছে 'অ' এবং 'আ'। 'অ' মানে অন্ধকার এবং 'আ' মানে আলো। পশ্চিমবঙ্গের শিক্ষা জগত '৭২ থেকে '৭৭ সাল পর্যন্ত ছিল অন্ধকারময়, '৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর শিক্ষা জগতে আমরা আলোর ব্যবস্থা করলাম অন্ধকারকে মুছে দিয়ে। শিক্ষা জগতে যত দুর্নীতি ছিল তা ধুয়ে মুছে সাফ করে পশ্চিমবঙ্গে শিক্ষার জগতকে আমরা অনেক দূর এগিয়ে নিয়ে যেতে পেরেছি। যারা শিক্ষার সঙ্গে যুক্ত তারা জানেন যে শিক্ষক, অধ্যাপক যারা আছেন তারা আজকে শক্ত, সবলভাবে নিজেদের পায়ে দাঁড়াতে পেরেছেন। আগে, কংগ্রেস আমলে শিক্ষক, অধ্যাপকদের অবস্থা

কি ছিল? সেই সময়কার শিক্ষক, অধ্যাপকরা সকলেই তা জানেন। সেই সময়কার শিক্ষক, অধ্যাপক যারা আছেন তারা বুকে হাত দিয়ে বলুন একথা সত্য কিনা যে তখন মেয়ের বাবারা শিক্ষকদের সঙ্গে মেয়ের বিয়ে দিতে রাজি হতেন না এই ভেবে যে খাওয়াবে কি, পয়সা কোথায়? আজকে কিন্তু বামফ্রন্ট সরকারের কল্যানে সেই অবস্থার সম্পূর্ণ পরিবর্তন ঘটে গিয়েছে। আজকে শিক্ষক, অধ্যাপকদের আমরা গৌরবের জায়গায় প্রতিষ্ঠিত করতে পেরেছি। শিক্ষা জগতের সঙ্গে যারা যুক্ত তারা সকলেই একথা মানবেন। বিরোধীপক্ষরাও ভেতরে ভেতরে মানবেন কিন্তু সমালোচনা করতে হবে তাই বাইরে সে কথা বলবেন না। 'সত্যংবদ, ধর্মং চর, সত্যান্ন প্রমদিতব্যম, ধর্মান্ন প্রমদিতব্যম।' ধর্ম বলতে আমরা বুঝি মানব-ধর্ম। শিক্ষার গৈরিকীকরণ আমরা চাই না, মানব-ধর্মের উপর ভিত্তি করেই শিক্ষা ব্যবস্থাকে আমরা গড়ে তুলতে চাই। মানুষের সঙ্গে মানুষের যে মেলবন্ধন সেটাই আমরা গড়ে তুলতে চাই। Education is the manifestation of perfection of a man. আমরা চাই, শিক্ষার প্রসার হোক। পিতৃদেব ভব, মাতৃদেব ভব, আচার্য্য দেবো ভব।' এই ভারতবর্ষ আচার্যকে যে সম্মান দিয়েছে সেই সম্মানকে আমরা রক্ষা করতে চাই, তাকে লুণ্ঠিত হতে দিতে চাই না। আমরা চাই, শিক্ষাকে এবং শিক্ষকদের মর্যাদার আসনে প্রতিষ্ঠিত করতে। আজকে এখানে আমরা সেই কাজ করেছি। এখনে বিরোধীরা যতই সমালোচনা করুন বামফ্রন্ট সরকার শিক্ষার ধারাকে গঙ্গোত্রীর পবিত্র ধারার মতন প্রবাহমান রাখবে আপনাদের মালিন্যকে মুছে দিয়ে। আজকে এখানে প্রাথমিক, মাধ্যমিক, উচ্চশিক্ষা, কারিগরি শিক্ষা, বয়স্ক শিক্ষা, গ্রন্থাগার বিভাগ সব আঙ্গিনাকে আমরা পবিত্র রাখতে চাই। আমাদের শ্লোগান হচ্ছে সকলের জন্য শিক্ষা। রাজ্যসরকার এখানে শিক্ষার প্রতিটি ক্ষেত্রকে গুরুত্ব দিয়ে দেখছেন। প্রতিবন্ধীদের শিক্ষা, এটা আগে ছিল কিনা জানি না কিন্তু সেই প্রতিবন্ধীদের জন্য শিক্ষা—সেটা আজ এখানে প্রতিষ্ঠিত হয়েছে। শ্রমিকদের কথা বিরোধীরা চিন্তা করতেন কিনা জানি না কিন্তু বামফ্রন্টের অমলে শ্রমিকদের জন্য বিদ্যাপীঠ স্থাপিত হয়েছে এবং তাদের ছেলেমেয়েরা সেখানে পড়ছে, এটা অত্যন্ত আনন্দের কথা। মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে এবারে কয়েকটি অনুরোধ রাখব। শতবর্ষে বা ১৫০ বছরে যেসব বিদ্যালয় পদার্পন করেছে সেই সমস্ত বিদ্যালয়গুলির ভবন সংস্কারের দিকটা একটু দেখা দরকার। এই প্রসঙ্গে আমি তমলুকের হ্যামিলটন হাইস্কুলের কথা বলব। এই স্কুলটি আগামী বছর ১৫০ বছরে পা দেবে। এই স্কুলটির গৃহ সংস্কারের জন্য অর্থ বরাদ্দের জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ রাখব। তারপর জেলায় জেলায় যেসব গ্রন্থাগার স্থাপিত হয়েছে সেগুলি খুব ভালোভাবে চলছে। এর পর আমি সংস্কৃত শিক্ষার প্রসারের কথাটা একটু বলতে চাই। চতুষ্পাষ্ঠি বা টোল যেগুলি আছ তার সংখ্যা হচ্ছে ৭৩১। এই সমস্ত প্রতিষ্ঠানগুলিকে সম্ভাব্য অ্যামালগামেট করে কাব্য, ব্যাকরণ, ন্যায়, বেদান্ত, দর্শন, সাংখ্য, যোগ, ইত্যাদির পঠন-পাঠন যাতে যথার্থ ভাবে হয় তার

সুব্যবস্থা করা দরকার। চতুষ্পাঠির অধ্যাপকদের নির্দিষ্ট বেতনক্রমও চালু করা দরকার। এই বলে বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের বিরোধিতা করে কাট-মোশনের সমর্থনে বক্তব্য পেশ করছি। পূর্ণেন্দুবাবুর বক্তৃতা ভাল লাগলো, ব্রহ্মময়বাবুর বক্তৃতা ভাল লাগলো। সত্যিই তো, শিক্ষা আনে চেতনা, চেতনা আনে বিপ্লব। আমরা দেখেছি ইংরেজদের তাড়াবার জন্য দেশপ্রেমীরা সেখানে বিপ্লব করেছেন। স্বাভাবিক কারণেই বামপন্থী বন্ধুরা ভাবলেন—আমরাও তাহলে বিপ্লবী হয়ে যাই, আমরাও সম্মান পাব। তার জন্য প্রথমেই যা করলেন; ওরা ইংরেজ তাড়িয়েছে, আমরা ইংরেজী তাড়াব। ইংরেজী তাড়িয়ে সেখানে দুটো শ্রেণী তৈরি করলেন; একটা হ্যাভস, আর একটা হ্যাভ নটস। একটা হল দোলন, পায়েল, কোয়েল—নাত্নী—এদের নিয়ে এবং আর একটি হল শ্রমজীবী মানুষদের নিয়ে। এই দুটি শ্রেণী তৈরি করে আজকে আমরা রাজ্যকে কোথায় নিয়ে এসেছি? আজকে পশ্চিমবঙ্গে শিক্ষার হাল কি? ওরা ঠিক করলেন বিপ্লব করে যাতে হাইস্কুল থেকে ছেলেমেয়েরা ইউনিয়ন করতে পারে। ব্রহ্মময়বাবু যা বলছিলেন, আচার্য দেব ভব। কিন্তু এখন সেই ছাত্র-শিক্ষক সম্পর্ক বলতে কিছু নেই। সেটা ভুলিয়ে দিতে হবে ছাত্রদের মন থেকে। তারজন্য ওরা বলেছিলেন মাতৃভাষা মাতৃদুগ্ধ সম, রবীন্দ্রনাথের কথা এবং তারই জন্য বর্ণ পরিচয় বইটাই বাদ দিয়ে দিয়েছিলেন। বইটা বাদ দেওয়ার প্রধান কারণ হচ্ছে, তাতে 'গোপাল অতি সুবোধ বালক। সে গুরুজনদের শ্রদ্ধা করে, সদা সত্যকথা বলে ঐসব কথা লেখা রয়েছে। কিন্তু এসব এখানে চলবে না। তার জন্য বইটা বাদ দিয়ে দেওয়া হল। আজকে ইতিহাস বইতে ভারতবর্ষের মনিষীদের, স্বাধীনতা সংগ্রামের ইতিহাস নেই। সেখানে রায়েছে চীন বিপ্লব, রাশিয়ার বিপ্লব; ভিয়েতনাম বিপ্লবের কথা। আমি বলছি এগুলো থাকবার প্রয়োজন রয়েছে, কারণ চোখ বন্ধ করে থাকলে হবে না। কিন্তু বাড়ির জানালা দরজা বন্ধ করে যদি পশ্চিমী ঝড় এসে শূণ্য ঘর পূর্ণ করে দেয় তাহলেও কি খুলে রাখব? সেই একই অবস্থা দাঁড়িয়েছে। আজকে ইতিহাস বইতে স্বাধীনতা সংগ্রামের ইতিহাস নেই, নেতাজীর ইতিহাস নেই, বিনয়-বাদল-দীনেশের ইতিহাস নেই। তাই আজকে ভাবতে হবে স্কুলগুলির কি অবস্থা। স্কুল আছে, কিন্তু ছাত্র নেই। আবার শিক্ষক আছে, ছাত্র নেই। আর কত ইতিহাস বলব? আমি দায়িত্ব নিয়ে বলছি, আমার কেন্দ্র অশোকনগরে ৫টি স্কুল রয়েছে। সেখানে ১০টি ছাত্র, ১৯ জন শিক্ষক। দায়িত্ব নিয়ে বলছি এটা। সত্যসাধনবাবু রয়েছেন, আমি দায়িত্ব নিয়ে বলছি, উনি বলেছিলেন, দক্ষিণে নরেন্দ্রপুর, উত্তরে বানীপুর। আমি বানীপুরকে সেভাবে সাজাবো। আজকে মিশনের মহারাজরা শিক্ষাজগৎ থেকে চলে যেতে চাইছেন।

তারা বলছেন—আমরা হীমালয়ে গিয়ে মালা জপ করব। আজকে রহড়া, বরানগরে কি করেছেন? তারজন্য আজকে রাজ্যে শিক্ষা-ব্যবস্থা বন্ধ হতে চলেছে। বানীপুরে ২০০ একম জমি রয়েছে। আজকে সেখানে ২০০ একম জমির মধ্যে ৩০-৪০ একম জমি আনঅথরাইজড অক্যুপেন্টরা দখল করে রেখেছে। সেখানে কারা তাদের বসিয়েছিলেন? বামফ্রন্টের বন্ধুরা। সেখানে মহিলা পলিটেকনিক শুরু করেছেন, কিন্তু জায়গা নেই। আজকে জনতা কলেজ, এখন যাকে পোড়া কলেজ বলাহয়, সেটা ৮-১০ বছর বন্ধ। সেখানে কর্মচারিরা বসে বসে মাইনে পান। সেই জন্য এখানে দাঁড়িয়ে আমি দায়িত্ব নিয়ে বলছি বি. জি. বি. টি-র প্রিন্সিপ্যাল বারে বারে জানিয়েছেন যে আমাদের এখানে স্টাফ সট। তিনি দিতে পারছেন না। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি নিশ্চয়ই বলব মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীকে এবং মাস এডুকেশন মন্ত্রী মাননীয় অঞ্জু কর মহাশয়াকে যে আজকে কি পরিস্থিতির মধ্যে নিয়ে এসে হাজির করেছেন দেখুন। আমি একটা অ্যানুয়াল রিপোর্ট পেয়েছি সেই অ্যানুয়াল রিপোর্টে যে হিসাব দিয়েছে সেই হিসাবটা আরও মারাত্মক। এই অ্যানুয়াল রিপোর্টে তারা কি হিসাব দেখিয়েছেন? ক্লাস ওয়ান থেকে ফাইভ, অ্যাপ্রক্সিমেটলি ৯৫ লক্ষ যারা স্কুলে ঢুকেছে সিক্স থেকে এইটে যখন এল তখন তার সংখ্যা হল প্রায় ২৯ লক্ষ। তার মানে ড্রপ আউট হল ৬৬ লক্ষ। নাইন থেকে টেন-এ যখন এল তখন হল প্রায় ১১ লক্ষ। এখান থেকে ড্রপ আউট হল ১৮ লক্ষ। যখন এরা ১১-১২ ক্লাসে এল তখন সেটা এসে দাঁড়ালো ৬ লক্ষে। এখানে ড্রপ আউট হয়ে গেল ৫ লক্ষ। প্রথমে যখন স্কুলে ঢুকেছিল তখন তার সংখ্যা ছিল ৯৫ লক্ষ আর শেষে এসে দাঁড়ালো ৬ লক্ষে। বাকি গুলো কোথায় গেল ভাবতে হবে। আজকে কেন এল না, কোথায় যাচ্ছে তারা? আজকে সোসিয়ো ইকনমির জন্য এটা ভাবতে হবে। আমরা কোথায় আছি? আজকে মহিলা শিক্ষা। স্যার আমাকে ১ মিনিট সময় দেবেন।

(এই সময় লালবাতি জ্বলে ওঠে)

আজকে বলা হচ্ছে আমাদের এই ভারতবর্ষে ২০০ কোটি লোক হবে ২০৪০ সালে। প্রতিদিন প্রায় ৫০ হাজার করে লোক বাড়ছে। এই জায়গায় দাঁড়িয়ে আমাদের মা-বোনের মাস এডুকেশন কত কি হয়েছে? ওয়ান থেকে ফাইবে এসেছে ৪৪ লক্ষ, শেষ পর্যন্ত এই ৪৪ লক্ষ থেকে ২ লক্ষে এসে দাঁড়িয়েছে। তাদের যদি আমরা সচেতন না করতে পারি তাদের যদি শিক্ষিত না করতে পারি তাহলে এই পপুলেশন গ্রোথ কমাতে পারব না। তাদের মাস এডুকেশন দেওয়ার দরকার আছে শিক্ষিত করার দরকার আছে। সেই জন্য শিক্ষাকে সময়োপোযোগী এবং যুগোপোযোগী করার দরকার আছে। সেই জন্য আমি বলছি আগামী দিনে নিশ্চয়ই আপনি এটা করবেন এবং যদি করেন তাহলে সমর্থন করব এবং যদি না করেন তাহলে বিরোধিতা করে যাব। এই কথা বলে আমি

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষামন্ত্রীরা ২০০০-২০০১ সালের জন্য ৩০ নম্বর এবং ৪৫ নম্বর দাবির অধীনে যে ব্যায় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সর্ব্বান্তকরণে সমর্থন করছি। আমি এই প্রসঙ্গে দু-একটা কথা না বলে থাকতে পারছি না। আমাদের বিরোধি সদস্যরা আমাদের শিক্ষার অগ্রগতির পথে তারা সব সময় অন্ধকারে ভুত দেখছেন। তাঁরা যে ভাবে সমালোচনা করছে তাতে মনে হয় তাদের চোখে এই অগ্রগতিটা ধরা পড়ছে না। আসলে এই অগ্রগতিটাই তাদের জালা ধরার কারণ। কারণ একটা কথা রয়েছে "জল পড়ে পাতা নড়ে"। এই শিক্ষার জল সমস্ত দেশে সমস্ত মানুষের কাছে বিস্তারিত হচ্ছে ছড়িয়ে পড়ছে। তার ফলে মানুষ যে সচেতন হচ্ছে তার জন্য তাঁরা ভয় পাচ্ছে। সেই সচেতনতা থেকে যে ভয় সেই ভয় থেকে একটার পর একটা সমালোচনা করে যাচ্ছেন। আমি আশা করেছিলাম বিরোধি দলের মধ্যে থেকে এই ধরণের একটা অন্তত কথা আসবে যে এই যে শিক্ষার ক্ষেত্রে যে ভাবে গৌরিকীকরণ চলেছে বিশেষ করে উচ্চ শিক্ষার ক্ষেত্রে বানিজ্যকরণ করার চেষ্টা করা হচ্ছে তার বিরুদ্ধে। আজকে বি. জে. পি তৃণমূল জোট সরকার শিক্ষার ফি, পড়ার মূল্য যে ভাবে ধার্য্য করার চেষ্টা করছে তাতে উচ্চ শিক্ষার ক্ষেত্রে মাসে ১০০০ টাকা, কলেজে ২০০/২৫০ টাকা বেতন দিতে হবে। সাধারণ মানুষের পক্ষে এই টাকা দিয়ে শিক্ষা নিতে পারবে না। এই কথা তাঁদের উল্লেখ করা উচিত ছিল। এটা সমর্থন করা উচিত ছিল যে সার্ব্বিক শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলা অন্যতম প্রধান। সেই শিক্ষা ব্যবস্থায় যে ব্যয় হবে তা মানুষের পক্ষে বহন করা সম্ভব হবে না। আজকে গ্রামাঞ্চলে শিক্ষাক্ষেত্রে যে সাফল্য এসেছে, তার ভেতরে যে নীচতা, যে নোংরামীটা তুলে ধরলেন, তিনি বললেন, গ্রামাঞ্চলে রাজনীতিগত ভাবে আনুকূল্য দেখানো হচ্ছে। এগুলো নীচ মনের পরিচয় বলে আমি মনেকরি। এটা ঠিক নয়। তিনি এইভাবে সমালোচনা করে গেলেন। আমাদের শিক্ষা ব্যবস্থা হচ্ছে, সকলের জন্য শিক্ষা। এই শিক্ষাক্রমে ৫-১০ বছরের ছেলেমেয়েদের শিক্ষার জন্য যেভাবে পশ্চিমবঙ্গ সরকার এগিয়ে চলেছে, তার প্রশংসা করা উচিত ছিল। আমি এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই, বিভিন্ন ভাবে ভারতবর্ষের সঙ্গে আমরা যদি সাক্ষরতার হারের বিচার করি, আমরা কি ভাবে এগিয়ে চলেছি তা সহজেই বোঝা যাবে। সেটা তাঁদের স্মরণ করা উচিত ছিল। ১৯৯১ সালে আমরা যদি ভারতবর্ষে শিক্ষার গড় হারের সঙ্গে তুলনা করি তাহলে দেখব তা ছিল ৫২.১৯ শতাংশ। সেখানে পশ্চিমবঙ্গে সেটা ছিল ৫৭.৭০। অন্যদিকে ১৯৮১ সালে আমরা যদি হিসাবটা দেখি, ভারতবর্ষে যেখানে ছিল ৪৩.৫৬, সেখানে পশ্চিমবাংলায় ছিল ৪৮.৬৪ শতাংশ। এগুলো কি উন্নয়নের মাপকাঠি। নয়? আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই, উন্নত ধরণের টেকনোলজি ইউনিভার্সিটি গড়ে তোলার জন্য বামফ্রন্ট সরকার এগিয়ে

চলেছে। আজকে বিভিন্ন উন্নত যে প্রযুক্তি দেখা যাচ্ছে, সেগুলোকে কারিগরি শিক্ষার ক্ষেত্রে একটা সমন্বয় সাধন করার জন্য বামফ্রন্ট সরকার বিভিন্ন কলেজ স্থাপন করছেন।

(এই সময়ে লালবাতি জ্বলতে দেখা যায়।)

আপনারা এগুলোর দিকে একবারও গেলেন না। শুধু তাই নয়, আর একটা খবরের জন্য হয়তো যন্ত্রণা পাচ্ছেন, কেন্দ্রীয় সরকার প্রিন্সিপ্যাল

(এই সময়ে মাইক অফ হয়ে যায়।)

[4-30 – 4-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মণ্ডলী তাঁরা যে বাজেটে বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি প্রথমেই সেই বাজেটের বিরোধিতা করছি। বামফ্রন্ট সরকারের অবাধ শিক্ষানীতির জন্য, এ সম্পর্কে আমার প্রতিক্রিয়া, আমি প্রথমেই বলতে চাই, পশ্চিমবাংলায় শিক্ষা জগতে যে সমস্যাটি জ্বলন্ত সমস্যা হিসাবে দেখা দিয়েছে—মাধ্যমিকের রেজাল্ট বের হবার পর উচ্চমাধ্যমিকে ভর্তির সমস্যা, সেটা নিয়ে আমি শুরু করতে চাই। মাননীয় শিক্ষামন্ত্রী তিনি তাঁর আজকের ষ্টেটমেন্টের বলেছেন, আশুতোষ মুখোপাধ্যায় থেকে শুরু করে স্যাডলার সবাই কলেজ থেকে উচ্চমাধ্যমিক তুলে দেবার কথা বলেছেন। এখানে কোন বিতর্কের ব্যাপার নেই। কিন্তু কোঠারী কমিশন, ১৯৬৪-৬৬ সালে কোঠারী কমিশনের লাষ্ট যে রিপোর্ট হয়েছিল, তারপর এটাকে কার্যকরি করা সম্ভব হয়নি। তার কারণ, তখন পর্যন্ত যথেষ্ট স্কুল ছিল না যাতে উচ্চমাধ্যমিক স্তরে যেতে পারি। এই রকম সমস্যা ছিল। এই কথা ঠিক যে, ১৯৮৫ সাল থেকে বামফ্রন্ট সরকার নতুন করে আর কোন কলেজে উচ্চমাধ্যমিক পাঠ্যক্রম করেন নি। এটা তাঁরা বন্ধ করে দিয়েছেন। কিন্তু এখন, ১৯৯৯ সালে হঠাৎ করে ৩৪টি এবং এই বছরে, তাঁর ষ্টেটমেন্ট অনুযায়ী, ৫৬টি, অর্থাৎ ৯০টি কলেজ থেকে এই উচ্চমাধ্যমিক তুলে দেওয়া হচ্ছে। এখানে বিকল্প ব্যবস্থা না করে হঠাৎ এই সিদ্ধান্ত, সমস্যা বা জটিলতা এই জায়গাটাতেই সৃষ্টি হচ্ছে। শিক্ষা কমিশনের রিপোর্ট অনুযায়ী আপনাদের প্রক্রিয়ার মধ্যে নিয়ে যাবার অনেক সময়ে পেয়েছিলেন। আমি বিনীতভাবে জিজ্ঞাসা করছি ১৯৭৭ সাল থেকে ১৯৯৮ সাল এই দীর্ঘ ২০ বছরের মধ্যে এই সিদ্ধান্ত কার্যকরি করার জন্য কোনও পদক্ষেপ নিলেন না কেন? একটা কলেজ থেকে উচ্চ মাধ্যমিক তুলে দেবার ফলে বিকল্প ব্যবস্থা করার কোন সিদ্ধান্ত করতে পারেন নি। এইদীর্ঘ ২০ বছর ধরে বসেছিলেন। পরে ১৯৯৮ সালে গেল, ১৯৯৯ সালে হঠাৎ তড়িঘড়ি করে অপরিকল্পিতভাবে এতগুলো কলেজ থেকে তুলে দেওয়া হল। এটা তো সংখ্যাতত্ত্ব দিয়ে মেলালে হবে না। এইভাবে যে স্কুলগুলোকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নীত

করলেন তার নেসেস্যারী পরিকাঠামোর মান এটা তো একদিনে হবে না। ফলে একটা গ্যাপ থেকে যাবে। গত বছর মাধ্যমিক পরীক্ষায় যত পাশ করেছে তার চেয়ে এবার ১৯ হাজার বেশি পাশ করেছে। যেখানে অতিরিক্ত ছাত্রসংখ্যা উত্তীর্ণ হল সেইরকম একটা পরিস্থিতিতে কলেজগুলোর থেকে উচ্চ মাধ্যমিক তুলে দেওয়া হল। এটা তো সংখ্যাতত্ত্ব দিয়ে মেলালে হবে না। আপনাকে একটা স্পেসিফিক উদাহরণ দিয়ে বলি নিউ আলি পুর কলেজে আখড়ার থেকে এবং বিভিন্ন জায়গার থেকে ওখানে পড়াশুনো করতে আসে, তাদের আপনি কি বিকল্প ব্যবস্থা পড়ার ক্ষেত্রে করেছেন? তার জন্য কি বলেছেন নিউ আলিপুর কলেজে যারা পড়ত তারা এই এই স্কুলে পড়বে? শুধু সংখ্যা তত্ত্ব দিলেই হবে না। এটা পরিকল্পিতভাবে হওয়া দরকার। বিকল্প ব্যবস্থা না করেই দীর্ঘদিন এই সিদ্ধান্ত না করেই হঠাৎ করে এই পদক্ষেপ নেওয়া হল। এই জিনিস ঘটছে, যারফলে আজকে বিক্ষোভ দেখা দিয়েছে। দলমত নির্বিশেষে বিক্ষোভ দেখা দিয়েছে। আজকেই তো দেখলাম এস এফ আইয়ের থেকে বলেছে ৫৬টি কলেজের মধ্যে ২৭টি কলেজে উচ্চ মাধ্যমিক রেখে দিতে হবে। তাড়াহুড়ো করে এই সিদ্ধান্ত নেবার ফলে সমস্যা দেখা দিয়েছে। আপনিতো একটা লম্বা বিবৃতি দিলেই হবে না। বিক্ষোভ সৃষ্টি হচ্ছে। এটা আপনি একটু বিবেচনা করে দেখবেন। তারপরে আজকে সকালে উল্লেখপর্বে বলেছিলাম আরেকটা মারাত্মক ঘটনা হচ্ছে। সেটা হচ্ছে ডোনেশন, ফি একাদশ থেকে দ্বাদশ শ্রেণীতে উঠতে গেলে প্রমোশনের পরে নিচ্ছে। যেখানে সরকার থেকে অবৈতনিক শিক্ষা চালু করেছে এবং মাত্র ৭৫ টাকা করে নেবার সিদ্ধান্ত নিলেন, সেখানে প্রমোশনের ক্ষেত্রে দ্বাদশ শ্রেণীতে ভর্ত্তি হতে ডোনেশান ফি অনেক নেওয়া হচ্ছে। নিউ আলিপুর কলেজে আর্টর্সে একাদশ থেকে দ্বাদশ শ্রেণীতে উত্তীর্ণ হওয়ার সময়ে ১১৪০ টাকা ধার্য করা হয়েছে। সায়েন্সের ক্ষেত্রে ১৩৫০ টাকা নেওয়া হয়েছে। আর আইনগতভাবে মাত্র ৭৫ টাকা নেবার কথা। এইরকম নাম্বার অফ স্কুলসের ক্ষেত্রেও বলতে পারি সেখানে কোথাও ৩০০ টাকা, কোথাও ৪০০ টাকা করে ফিজ নিচ্ছে। এই কারণে দার্জিলিং জেলাতেও বিক্ষোভ হয়েছে। সেখানকার ডি. আই বলেছেন এটা ভীষণভাবে অন্যায় হচ্ছে এবং তিনি এর প্রতিবাদ করেছেন। তারজন্য তিনি সার্কুলার দিয়েছেন। কিছুই হয়নি। এস ডি ও বলেছেন এফ আই আর করা হবে। আপনি বলেছেন তথ্য দিতে, আমি তথ্য দিয়ে দেব। নাম্বার অফ স্কুলস সরকারি নির্দেশ ভায়োলেট করে ডোনেশন ইত্যাদি নিয়ে যাচ্ছে।

[4-40 – 4-50 p.m.]

তারা বলছে কোন উন্নয়নের টাকা পাচ্ছিনা, আমাদের না নেওয়া ছাড়া উপায় নেই। অথচ সর্বত্র এই নিয়ে বিক্ষোভ দেখা দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ের ব্যাপারে আপনার দৃষ্টি আর্কষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, ২৩ বছর পরে

প্রাথমিক কাউন্সিলে নির্বাচন হচ্ছে, জেলায় জেলায় কাউন্সিল নির্বাচন হচ্ছে। গণতন্ত্রে তারা বলবেন, সরকার নির্বাচন করছেন। আম বলব গণতন্ত্রের চেহারাটা কি। এই যে নির্বাচন হচ্ছে, এখানে কাউন্সিলের পিকচারটা কি হবে, বেশিরভাগ হচ্ছে নির্বাচিত সদস্য থেকে মনোনীত সদস্য বেশি, প্রায় ২/৩ অংশ মনোনীত সদস্য। এমন কি সবচেয়ে পাওয়ারফুল যেটা জেলায় আছে কাউন্সিল এর চেয়ারম্যান তিনিও নির্বাচিত নন, চেয়ারম্যানও হবেন মনোনীত। ফলে এটা কি গণতন্ত্রের চেহারা? এবং বিভিন্ন জেলায় জেলায় যে ভাবে নির্বাচনে হচ্ছে, নির্বাচন প্রক্রিয়াটা সেটা শুধু ত্রুটিপূর্ণ নয়, অগণতান্ত্রিক ভাবে হচ্ছে। যেমন আমি সুনির্দিষ্টভাবে বলছি, দক্ষিণ ২৪ পরগণা জেলায় সেখানে যারা ভোটার আছে তারা সেই ভোটার ফর্ম পায়নি, যারা নমিনেশন ফাইল করতে চায় তারা নমিনেশন ফর্ম পাচ্ছে না, যারা প্রতিদিন ভোটের অধিকার চাইছেন তারা এখনও ভোটার লিস্ট পাচ্ছেন না। ফলে এই হচ্ছে আপনাদের নির্বাচনের চেহারা প্রাথমিক কাউন্সিলে। আমি এই বিষয়গুলির প্রতি আপনার দৃষ্টি আর্কষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি সেটা হচ্ছে, প্রাথমিকের ক্ষেত্রে যারা ৬০ এর উর্দ্ধে শিক্ষকরা আছেন, ৩৫ হাজার এর মতন, ৬০ এর উর্দ্ধে শিক্ষক যারা ৪ বছর ধরে খাটল, ৬০ এর পরে তাদের পারিশ্রমিক দেওয়া হল না। বেতন দেওয়া হলনা। ৬৫ বছর-এ যারা অবসর পাচ্ছেন তাদের পেনশন দেওয়া হচ্ছে না। ফলে শিক্ষকরা আজকে অসহায়, তারা এইভাবে মার খাচ্ছে। এই বিষয়টা নিয়ে অত্যন্ত মানবিকদিক থেকে দৃষ্টি দেওয়া দরকার। আজকে সমস্ত দিক থেকে শিক্ষার মান সম্বন্ধে বলা হয়েছে। ইউনিভারসালাইজেশন অফ প্রাইমারি এডুকেশন নিয়ে অনেক কথা, শিক্ষার অগ্রগতির কথা সঞ্জীব বাবু বলেছেন। তিনি বিস্তারিতভাবে বলেছেন। অ্যাকচুয়ালি এডুকেশন বাজেটে ক্রমাগত কিভাবে ফল করছে সেটা আপনারা শুনলেন। আমি আর সেইগুলি রিপিট করছি না। যে স্কুলগুলি আছে সেইগুলির কি চেহারা। ২০ শতাংশ ক্ষেত্রে এখন পর্যন্ত স্বল্পদূরত্বের মধ্যে প্রাথমিক বিদ্যালয় নেই, প্রকৃত তথ্যটা কি দেখছি, ২৪৮৫টি বিদ্যালয়ের ঠিকানা এখন গাছতলা। ১১,২০৪টি স্কুল একসঙ্গে এক ঘরে ওয়ান থেকে ফোর পর্যন্ত ক্লাস হয়। চার হাজারের মত স্কুল এক সঙ্গে ৪টি শ্রেণীর ছাত্রদের একজন শিক্ষক পড়াচ্ছেন, এই রকম স্কুল আপনার চলছে। একজিস্টিং স্কুলগুলির চেহারা কি, শিক্ষার মান এইভাবে নেমে যাচ্ছে ফলে পশ্চিমবাংলার অবস্থাটা আজকে কোথায় এসে দাঁড়িয়েছে আপনি জানেন। অন্যান্য ক্ষেত্রে বলব, মিড ডে মিল কি অবস্থা। কলকাতার প্রাইমারী স্কুলে আগে যে টিফিন দেওয়া হোত, ১০ বছর ধরে তা বন্ধ। এবারে ঘোষণা করেছিলেন ছুটির আগে ২৭শে মে তাদের চাল দেওয়া হবে, শিক্ষকদের এবং ছাত্রদের এই ব্যাপারে খবর দেওয়া হয়েছিল। তারা পেলেন না, তারা হয়রানি হয়ে ফিরে গেল। এই রকম অবস্থা। আপনাদের পক্ষ থকে যে সমস্ত ড্রেস দেওয়া হয়

সেইগুলি কি স্ট্যাণ্ডার্ড, সেইগুলি কি অবস্থায় আপনি জানেন। ফলে আজকে শিক্ষাক্ষেত্রে প্রাইমারি এডুকেশন স্কুলে শিক্ষকের মান, শিক্ষকের পদ শূন্য, অধ্যাপকের পদ শূন্য, এইসব তো আছেই। আরেকটি বিষয় আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব, আজকে মাদ্রাসা ছাত্ররা নানান দাবি-দাওয়া নিয়ে বিধানসভা অভিযান করেছিল। তাদের দাবি কোনটা যৌক্তিক, কোনটা অযৌক্তিক সেটা সরকার বলবে। কিন্তু ২২১ বছরের প্রতিষ্ঠান এই মাদ্রাসা যেখানে কুড়ি জন শিক্ষকের মধ্যে দশজন শিক্ষকের পদ শূণ্য এবং তাদের আরও কতগুলো দাবি ছিল। কিন্তু তারা সরকারের সঙ্গে কথা বলতে পারল না, বার বার তাদের প্রত্যাখান করা হয়েছে এবং আজকে তাদের উপরে নাকি লাঠিও চার্জ করা হয়েছে। এটা দুর্ভাগ্যজনক, সরকার তাদের সঙ্গে মিটিং করল না। তাদের যে দাবি যৌক্তিকতা নেই সেটা বর্জন করত, কিন্তু তাদের এই দাবি গুলি দেখা দরকার ছিল। আজকে শিক্ষা অবৈতনিক থেকে প্রাইভেটাইজেশনের দিকে দিকে যাচ্ছে। প্রাইভেটে ইঞ্জিনিয়ারিং কলেজ করা হয়েছে সেখানে ৭৫ হাজার টাকা ভর্ত্তি ফি লাগবে এবং চার হাজার টাকা করে মাসিক ফি দিতে হবে। আবার কেন্দ্রীয় সরকার যে বিল এনেছেন, এটা আরও মারাত্মক, এর বিরুদ্ধে আমাদের সোচ্চার হতে হবে। ফলে এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীলকুমার ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীদ্বয় ২০০০-২০০১ সালের জন্য পশ্চিমবঙ্গ শিক্ষাখাতে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এনেছেন আমি তাকে সর্বতোভাবে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশানের বিরোধিতা করছি। শিক্ষা ভিক্ষা নয়, গরিব মানুষ বই ধর, ওটা হাতিয়ার। আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রাথমিক স্তর থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত মানুষের কাছে শিক্ষার অলো পৌছে দেবার চেষ্টা করছে ঠিক তখন ৫৩ বছর ধরে যারা একাধিকক্রমে বা এখন বি. জে. পি জোট সরকার যুক্তভাবে এই শিক্ষা ব্যবস্থা বাঞ্চাল করবার চেষ্টা করছে। স্যার, আমি শুনলাম বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা বক্তব্য রাখার সময়ে বললেন শিক্ষার নাকি শবযাত্রা চলছে এই তেইশ বছর ধরে। আপনারা কি সেই অন্ধকারের দিনগুলো ভুলে গেলেন, ১৯৭২ থেকে ১৯৭৭ সালের কথা বলে আমি আপনাদের লজ্জা দিতে চাই না, কিন্তু আপনারা যখন এই সমস্ত কথাগুলো উত্থাপন করলেন তখন আমরা এই কথা বলতে বাধ্য হয় সেই শবদেহে মৃতসঞ্জিবনী দিয়ে পুনরুজ্জীবিত করার চেষ্টা করেছি আমরা। আজকে পশ্চিমবাংলার মানুষ মাথার ঘোমটা খুলে বুঝতে পেরেছে এই বামফ্রন্ট সরকারই তাদের প্রকৃত বন্ধু, এরাই আমাদের কাছে আলো পৌছে দিতে পারে।

[4-50 – 5-00 p.m.]

যারা মাথা হেঁট করে থাকত—গ্রামেগঞ্জের খেটে খাওয়া মজুর, ঐসমস্ত কলকারখানার

শ্রমিক, যারা কোন দিন শিক্ষার আলো দেখেনি, তারা মাথা উঁচু করে বলছে ঐ একটা কথাই। একজন সদস্য বললেন—গ্রামাঞ্চলের ছেলেদের ফার্স্ট করিয়ে দিয়ে রাজনীতি করা হয়েছে। দুর্ভাগ্য শোভনদেব বাবু, আপনার মুখে এই কথা শোভন কি করে হল আমি কিছুতেই অনুধাবন করতে পারছি না। গ্রাম এবং শহরের সবাই মেধার অধিকারী। আজকে গ্রামাঞ্চলের ছেলে-মেয়েরা তাদের মেধার বিকাশ ঘটিয়ে ১ থেকে ১০,১০ থেকে ২০ হচ্ছে, তাতে কলকাতা এবং গ্রামাঞ্চলের বিভেদ কেন করছেন। আপনি তো একটা রাজনৈতিক দলের নেতৃত্ব দেন, বলেন তৃণমূল, গ্রাসরুট লেভেলে রাজনীতি করেন, তাদের কথা তাহলে কেন ভাববেন না? এসব বললে আপনাদের যন্ত্রণা হলে তো কিছু করার নেই। আজকে পশ্চিমবাংলার মানুষ এই ধরণের শিক্ষা ব্যবস্থাই চাইছে। একটা খবরের কাগজে এডিটোরিয়ালে বেরিয়েছে—বিশ্ব বিদ্যালয়ে পড়ার জন্য ১০০০ টাকা বেতন এবং কলেজে পড়ার জন্য অড়াইশ টাকা বেতন লাগবে। ১০০০ টাকা দিয়ে পড়ার সুযোগ কটা মানুষের ছেলে-মেয়েদের থাকবে? পশ্চিমবাংলায় মেধার ভিত্তিতেই পড়াশোনার সুযোগ আছে, সেখানে গরিব বা বড়লোকের ছেলে বলে কিছু নেই। আজকে যদি সত্যিই সেই ব্যবস্থা চালু হয়, তাহলে মেধা কোন কাজে লাগবে না। শিক্ষার ক্ষেত্রে যদি এই পণ্য ব্যবস্থা চলে আসে, তাহলে মেধার কোন মূল্য থাকবে না। এর জবাব কে দেবে। আজকে এখানে বি. জে. পি.-র সদস্য তৃণমূলের সদস্য, কংগ্রেসের সদস্যরা বললেন, কিন্তু একথা কেন স্মরণ করিয়ে দিলেন না যে, এই রকম একটা ব্যবস্থায় শুধু পশ্চিমবাংলায় নয় গোটা ভারতবর্ষের শিক্ষা ব্যবস্থাই ধ্বংসের পথে এগিয়ে যাবে? সোরাব সাহেব ছিলেন, ১৯৯৮ সালে দিল্লীতে শিক্ষা মন্ত্রীদের একটা সম্মেলন হয়েছিল, সেখানে শিক্ষায় গৈরিকিকরণ এবং ঐ সরস্বতী বন্দনার প্রতিবাদ করেছিলেন একমাত্র এই পশ্চিমবাংলার মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস, আর অন্য কোনও শিক্ষামন্ত্রী তার প্রতিবাদ করেননি। পাঞ্জাবের কাগজগুলোতে সেইকথা বেরিয়েছিল। পশ্চিমবাংলায় যদি সাক্ষরতা প্রসার কর্মসূচি না চলত, শিশু শিক্ষা কেন্দ্রগুলো যদি না করা হোত, প্রাথমিক বিদ্যালয় প্রত্যেক বছর যদি ১০০০ চালু না করা হোত এবং তার সঙ্গে তিনজন করে শিক্ষক, তাহলে এটা কি করে সম্ভব হোত? আমি বলতে চাই যে, শিক্ষা ব্যবস্থায় কেন্দ্রীয় বাজেট ২—আড়াই শতাংশ মাত্র। আমি আজকে বলতে চাই ১৯৯১ সালে পরীক্ষা দিয়েছিল মাধ্যমিকে ৪ লক্ষ ৭০ হাজার ১৭০। পাশ করেছিল ২ লক্ষ ৩৭ হাজার ২৪৬-৫৪ পারসেন্ট। সব হিসাব দিচ্ছি না। ১৯৯৫ সালে পরীক্ষা দিয়েছিল ৪ লক্ষ ৬৩ হাজার ৮১ জন। পাশ করেছিল ২ লক্ষ ৮১ হাজার ৯১৭ জন—৬১ পারসেন্ট। ৯৮ সালে পরীক্ষা দিয়েছিল ৪ লক্ষ ৯৯ হাজার ৩৯০ জন, পাশ করেছে ৩ লক্ষ ৬ হাজার ৫৩৩ অর্থাৎ ৭০ শতাংশ। ২ হাজার সাল প্রথম বিভাগে পাশ করেছে ১৯.৮৬ শতাংশ। সেকেণ্ড ডিভিশনে পাশ করেছে ৩৭.৭০ শতাংশ এবং থার্ড ডিভিশনে পাশ করেছে ১২.৮। একদিকে

সংখ্যা বাড়ছে, আর একদিকে তাদের সংখ্যা বাড়ছে, আর একদিকে তাদের পরিসংখ্যান অনুসারে রেজাল্ট ভালো হচ্ছে। এইভাবে এখানে শিক্ষাক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। আর আপনারা বলছেন এখানে কিছু হচ্ছে না? তাহলে কি সব হাওয়া হয়ে যাচ্ছে? এই কথা বলে এই বাজেটের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, বলতে উঠে আমার বক্তব্যে যাওয়ার আগে দু একটা ব্যাপার বলে নিতে চাই। প্রথম হচ্ছে যে গত ২৭.০৩.২০০০ তারিখে প্রাথমিক শিক্ষকরা বিধানসভায় মিছিল করে আসছিলেন। তাদের উপর পুলিশ লাঠি চালায়। রক্তাক্ত অবস্থায় তাদের বিধানসভায় নিয়ে আসা হয়। মুখ্যমন্ত্রী ২৭.০৪.২০০০ এ তাদের সঙ্গে দেখা করেছিলেন। তারা বারবার চিটি লিখেছেন। কিন্তু মাননীয় প্রাথমিক শিক্ষামন্ত্রী তাদের সমস্যা মেটাবার চেষ্টা করেন নি। তাদের দাবি ছিল—(১) ষাটোর্ধ শিক্ষকদের বকেয়া পেনশন প্রদান। (২) পেনশন প্রদান ত্বরান্বিত করা ইত্যাদি আরও অনেকগুলি তাদের দাবি ছিল।

জানি না স্যার, অর্থমন্ত্রীকে কয়েকবার বলেছি উনি জানিয়ে দিয়েছিলেন যে, এগুলি উনি মেটাবেন কিন্তু উনি বলছেন যে, কিছুতেই শিক্ষামন্ত্রীর সঙ্গে মিলে উনি মেটাতে পারছেন না। আমি দাবি করছি যে, প্রাথমিক শিক্ষকদের যে দাবি মেটানোর কথা অর্থমন্ত্রী এই বিধানসভায় দিয়েছিলেন এবং পরবর্তীকালে মুখ্যমন্ত্রীও দিয়েছেন, সেটা যাতে মানা হয় সেটা দেখবেন। আজকে এখানে মাদ্রাসা ছাত্ররা এসেছিলেন। কলকাতা মাদ্রাসায় দীর্ঘ দিন ধরে কোনও শিক্ষক নেই। প্রাথমিক শিক্ষক নেই। তারা দাবি করেছিল, তাদের যেন শিক্ষা থেকে বঞ্চিত না করা হয়। পুলিশ নির্মমভাবে তাদের উপর লাঠি চার্জ করেছে। আমি এর নিন্দা করছি এবং মাদ্রাসার ছাত্ররা যে ব্যাপারে আন্দোলন করছে, সেই দাবিগুলি মেটানোর জন্য এই বিধানসভায় বলছি।

[5-00 – 5-10 p.m.]

তৃতীয় আজকে সকালে যেটা নিয়ে আলোচনা হয়েছে। উচ্চমাধ্যমিক যে কলেজগুলো থেকে তুলে নেওয়া হয়েছে, সেই ব্যাপারে আজকে আলোচনা হয়েছে। দেবপ্রসাদ বাবু নিউ আলিপুর কলেজের কথা বলেছেন। সেটাও আমরা কেন্দ্রের পাশে, তাছাড়া উলুবেড়িয়া কলেজ, লালবাবা কলেজ এই সমস্ত কলেজগুলো থেকে উচ্চমাধ্যমিক তুলে দেওয়ার ফলে অসম্ভব অসুবিধা হচ্ছে। আমি দাবি করছি যে অন্তত এক বছরের জন্য এটা স্থগিত রাখা হোক। এই কলেজগুলোতে ছাত্র ভর্তির সমস্যা মেটানোর জন্য উচ্চমাধ্যমিক পর্যন্ত রাখা হোক। স্যার, আপনার কাছে যে কথা বলতে চাই যে শিক্ষার ব্যাপারে বলতে গিয়ে বামফ্রন্ট সরকার বলেন যে তারা একটা বিরাট কাজ করেছেন। বিরাট

একটা ইনফ্রাস্ট্রকচার তারা তৈরি করেছেন। এটা ঠিক যে বাইরে থেকে দেখলে মনে হবে যে বামফ্রন্ট সরকার এর একটা বিরাট ইনফ্রাস্ট্রাকচার তৈরি হয়েছে। আপনি জানেন যে ৩ হাজার ৬১১ কোটি টাকা বাজেটে সব শিক্ষা মিলে। ৫২ হাজারের বেশি প্রাইমারি স্কুল। ৫ হাজার ৩১২টা হাইস্কুল, ১৯০৫টা উচ্চমাধ্যমিক বিদ্যালয়, ৪০২টা কলেজ ২১টা ইঞ্জিনিয়ারিং কলেজ। এইগুলো এই দপ্তরের অধীনে। তার বাইরে রয়েছে ১২টা বিশ্ববিদ্যালয়। এর বাইরে স্যার আরও রয়েছে, এখানে আই.সি.এস.ই. স্কুল রয়েছে ইংলিশ মিডিয়াম কলকাতায় রয়েছে ৩৬টা, কলকাতার বাইরে রয়েছে ৩৩টা। এরা সরকারি ডি.এ. পায়। এখানে ডি.এ. পায় না এই রকম আই.সি.এস.ই. স্কুল কলকাতায় রয়েছে ৩৮টা। কলকাতার বাইরে রয়েছে ৫৬টা। তার মানে ৯৪টা। দুটো মিলে স্যার প্রায় ১৬৪টা। আর.সি.বি.এস.ই. স্কুল ৬০টা। তার মানে সব মিলে ২২৪টা। যাকে অ্যাংলো ইন্ডিয়ান স্কুল বলা যায়। এখানে পলিটেকনিক আছে ৩৪টা। সাতটা এই বছরে অর্ডার হয়েছে। তার মানে ৪১টা হল। তাছাড়া ৪৯৬টা মাদ্রাসা আছে। বিরাট একটা সেট আপ। একটা প্রাথমিক শিক্ষা কাউন্সিল আছে, মাধ্যমিক শিক্ষা বোর্ড আছে, উচ্চমাধ্যমিক শিক্ষা কাউন্সিল আছে। হায়ার এডুকেশন কাউন্সিল আছে। ডিষ্ট্রিক্ট ইনষ্টিটিউট অব এডুকেশন অ্যাণ্ড ট্রেনিং আছে, ষ্টেট কাউন্সিল অব এডুকেশনাল রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং আছে। এই যে বিরাট একটা কাঠামো এটা থেকে কি শিক্ষার উৎপত্তি হচ্ছে। এটা একটু দেখা দরকার। সেই তত্ত্বে যাওয়ার আগে একটা তথ্য আমি আপনার কাছে রাখছি। মনে হতে পারে যে আমাদের কাঠামোটা হয়তো অনেক বড়। কিন্তু অন্য রাজ্যের তুলনায় দেখবেন যে, সঞ্জীব দাস ইঞ্জিনিয়ারিং কলেজের কথা বলেছেন। ইঞ্জিনিয়ারিং কলেজ, স্কুল বা ডিগ্রী কলেজ আমাদের ৩৪০টা। এই বছর অন্ধ্রপ্রদেশে সাড়ে সাতশো, কর্ণাটকে ৭৬১, মহারাষ্ট্রে ৮২০, পশ্চিমবাংলায় ৩৪০। আমরা অনেকখানি পিছিয়ে আছি। মেডিক্যাল এবং আয়ুর্বেদ কলেজ, এটা দপ্তরের অধীনে নয়। তাও শিক্ষার মধ্যে পড়ে। অন্ধ্রপ্রদেশে ২৯টা, কর্ণাটকে ১২৫টা, মহারাষ্ট্রে ১৬৬টা, পশ্চিমবাংলায় ১৯টা। আয়ুর্বেদিক মেডিক্যাল কলেজ আছে ৭টা। পলিটেকনিক পশ্চিমবাংলায় ৪১টা। তামিলনাড়ুতে ১৪৪টা, মহারাষ্ট্রে ১৫২টা, কর্ণাটকে ১৭২টা, অন্ধ্রপ্রদেশে ৭৭টা। তাহলে কত গুণ বেশি হল। আই. টি. আই যেগুলো আছে পশ্চিমবাংলায় সব মিলিয়ে ১৬০, মহারাষ্ট্রে ১৯০২, এমন কি অন্ধ্রপ্রদেশে ৪৫৯টা। আমাদের তিনগুণ রয়েছে। তাহলে এই বিরাট একটা শিক্ষার কাঠামো, তা সত্ত্বেও কিন্তু আমরা সাধারণভাবে উচ্চশিক্ষা, কারিগরি শিক্ষার ক্ষেত্রে আমরা পিছিয়ে আছি। বামফ্রন্টের আমলে শিক্ষার ত্রুটি কি? এরা কি শিক্ষার ক্ষেত্রে টাকা খরচ করেন নি? না খরচ করেছেন। সঞ্জীব দাস দেখিয়েছেন যে পারসেন্টজ অব এডুকেশন টু জেনারেল বাজেট কমছে। তা সত্ত্বেও যে পরিমাণ টাকা খরচ করছেন সেটাও যথেষ্ট কিন্তু এঁদের মূল ত্রুটি কি। এটা অশোক মিত্র কমিশন দেখিয়ে গিয়েছিলেন। কমিশনের রিপোর্ট হচ্ছে যে আজকে প্রাথমিক

শিক্ষা, মাধ্যমিক শিক্ষার ৯৫ ভাগ টাকা খরচ হয়ে যাচ্ছে শিক্ষকদের মাইনে দিতে। যার ফলে শিক্ষার অন্য উদ্দেশ্য তা ব্যাহত হচ্ছে। প্রাথমিক বিদ্যালয় যেখানে আমরা বলি যে আমাদের সবচেয়ে বেশি অ্যাটেনশন দেওয়া উচিত। প্রাথমিক শিক্ষার জেনারেল অবস্থা কি? দেবপ্রসাদ বাবু বলছিলেন যে স্কুল বাড়ি গুলো ভেঙে গিয়েছে, মিড ডে মিল দেওয়ার কথা, রান্না করে দেওয়া হয় না। অনেক সময়ে ব্যাগ ধরে চাল দিয়ে দেয়। এই হচ্ছে মিড ডে মিলের নামে। সব স্কুল সব বই সময়মতো পাচ্ছে না। কান্তি বাবু কত বই পৌছেছে তার একটা হিসাব দিয়েছেন। সিঙ্গল টীচার স্কুলের সংখ্যা বেড়ে যাচ্ছে এবং ডি. পি. ই. পি. যেটা ডিস্ট্রিক্ট প্রাইমারি এডুকেশন প্রোগ্রাম হয়েছে তার অর্থ সঠিক ভাবে ব্যয় হচ্ছে না। এই ব্যাপারে ইণ্ডিয়ান ইনস্টিটিউট একটা রিপোর্ট দিয়েছে, কান্তি বাবু নিশ্চয়ই দেখেছেন। তাঁরা বলেছেন চূড়ান্তভাবে টাকার অপব্যয় হচ্ছে। স্যার, বামফ্রন্টের যেটা দেখি সেটা সেট-আপ বা অন্য কিছু ত্রুটি নেই, এঁদের দৃষ্টিভঙ্গিটা এতই রাজনৈতিক এবং তারা একটার পর একটা শিক্ষার ব্যাপারে রাজনৈতিক সিদ্ধান্ত নিয়ে, পিছিয়ে গেছেন। পরবর্তীকালে ওঁরা সেই রাজনৈতিক সিদ্ধান্তকে শুধরেছেন, কিন্তু সেটা আমি সত্যসাধনবাবুকে প্রায়ই বলি যে টু লিটিল অ্যাণ্ড টু লেট, বড় দেরি করে এবং যেটুকু করা হচ্ছে সেটাও যথেষ্ট নয়। শিক্ষার দুটো কনসেপ্ট হতে পারে, শিক্ষাটা একটা পিরামিডের মতো হওয়া উচিত, অর্থাৎ নীচের স্ট্রাকচারটা খুব বড় এবং উপরে সুঁচালো হয়ে যাবে। তার মানে উচ্চতম শিক্ষা খুব কম লোকে পাবে, কিন্তু সবার কাছেই প্রাথমিক শিক্ষা পৌছবে। অঞ্জু করের চেষ্টা সত্বেও এবং অঞ্জু কররা চেষ্টা শুরু করেছেন কবে? দপ্তর শুরু হয়েছে কবে? তখন রাজীব গান্ধী ন্যাশানাল লিটারেসী মিশন করলেন কেন্দ্রীয় সরকার বললো তাঁরা ৪০ পারসেন্ট টাকা দেবে। বামফ্রন্ট সরকারের দশম বছরে। তার আগে ওঁরা সাক্ষরতা নিয়ে কাজ করেন নি এবং এখন ওঁরা বলছেন ৭২ পারসেন্টে এসেছে। ২৮ পারসেন্ট এখনও লিটারেসী বাকি আছে। ওঁরা ইউনিভার্সাল এলিমেন্টারী এডুকেশন বলছেন। ৫৮ হাজার স্কুল লাগবে, ৫২ হাজার স্কুল হয়েছে, ৬ হাজার এলিমেন্টারী এডুকেশন স্কুল করার কাজ এখনও বাকি আছে, ওঁদের সব সময় শেষ হয়ে গেল, সামনের বছর নির্বাচন। তাহলে ২৪ বছর পর ওঁরা যখন যাবেন তখন পর্যন্ত এইবড় গ্যাপগুলি তলার দিকে রয়ে যাচ্ছে, আর উপরের দিকে কতটা থেকে গেছে আমি পরে আপনাকে বর্ণনা করে বলব। অথচ ওঁদের ১০ম বছরে ওঁরা একটা লাইন পেয়েছিলেন যেটা রাজীবগান্ধী তার ন্যাশানাল এডুকেশন পলিশী দিয়েছেন তখন ওঁরা খুব বিরোধিতা করলেন। চ্যালেঞ্জ অফ এডুকেশন বলে ওঁরা একটা ডকুমেন্ট বের করেছিলেন, ওঁরা ট্রিমেণ্ডাস বিরোধিতা করেছিলেন। রাজীব গান্ধী একটা বই বের করেছিলেন তাতে বলেছিলেন শিক্ষার সবটা ফর্মাল স্কুলে হবে না। ক্লাস রুম, বেঞ্চি দিয়ে হবে না, এ নিয়ে সবার কাছে পৌছানো যাবে না। নন-ফর্মাল এবং টেকনোলজিকে

ব্যবহার করে ডিসটেন্স এডুকেশনে যেতে হবে। তার মানে আমাদের যে রকম কালোয়াড়ী একটা কনসেপ্ট ছিল নন-ফর্মাল এডুকেশন পৌছতে হবে। আজকে তাই গেছেন কিন্তু সেটা পার্টির লাইনে। ওঁরা এখন বুঝেছেন যে প্রাইমারি টীচার দিয়ে, ঘর তৈরি করে সব কিছু সবাইকে শিক্ষা দিতে পারবেন না। তার জন্য একটা এডুকেশন সেন্টার ওঁরা করেছেন, সেখোনে ৪০ বছরের বেশি মহিলা তাঁকে দিয়ে পড়াবেন যারা নিজেরাই সব লেখাপড়া ভুলে গেছেন, আবার পার্টির লোকেদের স্ত্রীদের নিয়ে আসছেন, একটা শিক্ষা কোন রকম দেওয়ার চেষ্টা করছেন। ১০ বছর আগে ওঁরা এই কনসেপ্ট মেনে নিলে আজকে আমাদের এলিমেন্টারী এডুকেশন অনেক বেশি এগিয়ে যেত। ডিসটেন্স লার্নিং যেটা বারেবারে বলা হচ্ছে যে এখন টেলিভিশনের যুগ প্রায় প্রত্যেকটি গ্রামেই বিদ্যুৎ এসে গেছে সেখানেই টেলিভিশান আছে। আর যে ১০ হাজার গ্রামে আপনারা বিদ্যুৎ নিয়ে যেতে পারেন নি সেখানেও ব্যাটারীতে টি. ভি. চলে। সেখানে যদি আপনি অবসর সময়মতো ডিসটেন্স এডুকেশনের ব্যবস্থা করেন—টি. ভি. অ্যাজ এ এডুকেশনাল ইনস্ট্রুমেন্ট যদি ব্যবহার করতে হয় তাহলে আমাদের যে এলিমেন্টারী এডুকেশনের যে গ্যাপ সেটা অনেক দূর মিটিয়ে দেওয়া যেত। ওঁরা সে সময় গ্রহন করলেন না। আর কি করলেন? প্রথম থেকেই নীতির দিক থেকে ভুল করলেন। ইংরাজী তুলে দিলেন। পরে অনেক আলোচনা করে, পবিত্র সরকার কমিটি করে ক্লাস টু থেকে চালু করেছেন। সেই করতে হল। ক্লাস ফাইভ পর্যন্ত তুলে দিলেন। অনেক ঘষাঘষির পর ক্লাস ফোর পর্যত পড়ালেন, তার পর এখন ক্লাস টু থেকে পড়াচ্ছেন। কিন্তু এখনও মানুষের যে ইংরাজী শেখার ইচ্ছা সেটা যাচ্ছে না। এটা আমরা আগেই বলেছি। তার পরে প্রাথমিক স্তরে পাশ-ফেল তুলে দিলেন। ওঁরা বললেন বিভিন্ন কমিশন বলেছে ইত্যাদি ইত্যাদি। এমনিতেই আমাদের ড্রপ-আউটের সংখ্যা বেশি। এখন সমস্যা হচ্ছে দারিদ্র্যতা আছে। মিড-ডে-মিল স্কীমটা ভালোভাবে চললে হয়তো ড্রপ-আউট কম হত। কিন্তু এটা ভালোভাবে চলে নি। আমি বললাম যে রেগুলার কোন মিড-ডে-মিলের সাপ্লাই নেই, এ নিয়ে পি. এ. অ্যাকাউন্ট অসংখ্য রিপোর্ট দিয়েছে, তার ফলে আমাদের ড্রপ-আউট থাকলো। তার পরে ডিউ-এডুকেশন পলিসিতে যখন মডেল স্কুল বা নবোদয় বিদ্যালয়ের কথা বলা হল তখন সারা ভারতবর্ষে নবোদয় বিদ্যালয় নিল। এর আইডিয়াটা কি সেন্ট্রাল গভর্নমেন্টের টাকা আগে সেকেণ্ডারি এডুকেশনে আসতো না। এবারে সেকেণ্ডারী এডুকেশনে কিছুটা আসবে।

[5-10 – 5-20 p.m.]

এবং তার ফলে জেলাতে এক্সিলেন্ট স্কুল তৈরি হবে। একটা সময় ছিল যখন রাজ্যের গর্ভনমেন্ট স্কুলগুলো সেন্টার অপ এক্সিলেন্ট ছিল। এখন পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় যে সরকারি স্কুলগুলো আছে, কলকাতার বালিগঞ্জ গর্ভনমেন্ট, সাখাওয়াত, হিন্দু,

হেয়ার, আলিপুর মাল্টিপারপাস, ইত্যাদি ভালো স্কুলের মধ্যে পড়ে, কিন্তু আজকে আপনারা রাজনৈতিক ভাবে দেখাতে চাইছেন মফস্বলের বাংলা মিডিয়াম স্কুলগুলো ভালো ফল করছে এবং তাই মাধ্যমিকের যে লিষ্ট তৈরি হয় তাতে এক থেকে দশ বা কুড়ি নম্বর পর্যন্ত তারাই দখল করছে আমি বলছি না মফস্বলে ভালো ছেলে নেই, ভালো ছেলে আছে। কিন্তু কলকাতার একজনও হল না, সব মফস্বলের ছেলেরাই হল এটা রাজনৈতিক সিদ্ধান্ত। জয়েন্ট এন্ট্রান্সেও তাই করেছেন। শুধু মাত্র দেখাবার জন্য করছেন। স্যার, একটা হিসাব চ্যালেঞ্জ হোক যে কোন ইণ্ডিপেণ্ডেন্ট অথরিটিকে দিয়ে। যারা গত দশ বছরে মাধ্যমিকে এক থেকে দশ বা বিশ হয়েছে তাদের ক্যারিয়ার প্রগ্রেস দেখুন কত ভালো করেছে। আর, যারা মাধ্যমিকের পর হায়ার সেকেণ্ডারী করছে তাদেরও ক্যারিয়ার প্রগ্রেস দেখুন। প্রমাণ হয়ে যাবে, এটা পলিটিক্যাল সিদ্ধান্তে হয়েছে। ওঁরা নবোদয় বিদ্যালয় রিজেক্ট করে দিলেন এবং তার ফলে জেলাগুলো সেন্টার অফ এক্সিলেন্ট তৈরি হল না, আরেকটা বড় ভুল হয়ে গেল। এডুকেশনের যে আইডিয়া ইচ একরডিং টু হিজ এবিলিটি, যে যতটা দিতে পারবে তার থেকে ততটা নাও এবং একরডিং টু হিজ নিডস, তার যা প্রয়োজন তা তাকে দাও, এটাই তো কমিউনিজেমের গোড়ার কথা। ওঁরা দীর্ঘদিন ধরে সব শিক্ষাকে অবৈতনিক করে দিলেন, শিক্ষকদের দায়িত্ব নিয়ে নিলেন। কিন্তু অবৈতনিক শিক্ষার ক্ষেত্রে কলকাতা শহরে দেখা যাচ্ছে, অবৈতনিক স্কুলে কেউ যায় না। একজন রিক্সাওয়ালাও চায় তার ছেলে-মেয়েরা ইংরাজী শিখুক। আপনি এর কোন এক্সপ্লানেশন দিতে পারেন? কলকাতায় ৩৬-টা আই. সি. এস. সি স্কুল আছে। সি. বি. এস. ই-র ৩০-টা ভালো স্কুল আছে। পেরেন্টসরা সবাই পাগল নয়, কিন্তু মধ্যবিত্ত মানুষের ইচ্ছা, তারা চায়, তাদের ছেলে-মেয়েকে প্রপারলি শিক্ষিত করতে। আমাকে বললে আমি বলব, যদি কোন কমডিটিসের ডিমাণ্ড থাকে এবং সরকার ডিমাণ্ড মিট করতে না পারে তাহলে সরকারের উচিৎ যারা মিট করতে পারে তাদের তা করতে দেওয়া। এবং এই ভাবে আরো বেশি আই. সি. এস. সি স্কুলকে উৎসাহ দেওয়া উচিৎ ছিল। মাননীয় কান্তিবাবুর হাতে তো আছে নো অবজেকশন সার্টিফিকেট দেওয়া এবং কয়েকটা স্কুলকে ডি. এ উনি দেন। কিন্তু নো-অবজেক্টশনও তিন বছরের বেশি থাকবে না। দার্জিলিং হিলেও ভিক্টোরিয়া, সেন্টপলস, দার্জিলিং লরেট, নর্থ পয়েন্ট, প্রভৃতি ভালো পাবলিক স্কুল আছে কিন্তু এখানে একটা নতুন পাবলিক স্কুল দেখবেন না। কাগজে হয়তো দেখেছেন ওখানে ঋষি ভ্যালি নামেও একটা ভালো পাবলিক স্কুল হয়েছে। কেন সেই সুযোগ নিলেন না? সেই পাবলিক স্কুল তৈরি হল না আপনাদের ব্যাকওয়ার্ড লুকিং পলিসির জন্য। বাইরের লোকেরা এখানে এসে কি করে তাদের ছেলে-মেয়েদের ইংলিশ মিডিয়ামে ভর্তি করবে? ভর্তি করবার জন্য লোকে পাগল হয়ে যায়। ইনভেষ্টমেন্ট কি করে আসবে এডুকেশনের পরিকাঠামো নেই? আর, ইনভেষ্টমেন্টের অভাবে ইণ্ডাষ্ট্রিয়াল

ডেভেলপমেন্ট মার খেয়ে যাবে। আপনারা এখানে সেই অস্ট্রিচ লাইক পলিসি নিয়ে রয়ে গেছেন। আমি মনেকরি, এই জন্য আপনারা পিছিয়ে গেলেন। যদিও সত্যসাধনবাবু আগে ছিলেন না, কিন্তু আমি ১৪ বছর ধরে বলছি, ইঞ্জিনিয়ারিং কলেজ, মেডিক্যাল কলেজ, প্রাইভেট করতে হবে। না, হলে অন্য রাজ্যে আপনার রাজ্যের ছেলেরা চলে যাবে। মাননীয় বাদলবাবুর বিধানসভায় এ ব্যাপারে একটা প্রশ্নের উত্তরে আপনি বলেছিলেন, ১৯৯৯ সালে কর্ণাটকে এক হাজার কুড়ি জন ছাত্র চলে গেছে। পশ্চিমবাংলায় ইঞ্জিনিয়ারিং পড়ার ডিমাণ্ড থাকলেও পশ্চিমবাংলায় কোন ইঞ্জিনিয়ারিং কলেজ হবে না। সেই আপনারা করছেন এবং তা যে কর্ণাটকের থেকে সস্তা তাও নয়। আপনি একটা টি. ভি. ইন্টারভিউতে বলেছিলেন, সেখানে কিছু ফ্রি সিট এবং কিছু পয়সা দিয়ে সিটের ব্যবস্থা থাকবে। ঐ প্রাইভেট কলেজে যারা পড়বে তাদের থেকে ৩১ হাজার টাকা ফি নেওয়া হবে। সেই বামফ্রন্ট সরকার, সেই সি. পি. এম. এটা করলেন, ৩১ হাজার টাকা ফি করলেন, কিন্তু ৫ বছর আগে করলেন না কেন? ফলে আমরা পিছিয়ে গেলাম। আর, কলেজের যা স্ট্রাকচার সেটা এন্টিকোয়েটেড, আজকের দিনে চলবে না এই রকম এডুকেশনে। যেখানে আপনাদের দ্রুত ভোকেশনালাইজেশনের দিকে যেতে হবে সেখানে আপনারা স্মল ড্রিব্লস-এ বলছেন, একটা কলেজ, ওদের কম্পিউটার সাইন্স দিয়েছি, আর একটাকে ইণ্ডাস্ট্রিয়াল ডিজাইনিং দিয়েছি, অমুককে ফ্যাসন টেকনোলজি দিয়েছি। এ ভাবে কিছুই হবে না। আপনাদের বলতে হবে সেলফ সাফিসিয়েন্সীর ভিত্তিতে নতুন ভোকেশনাল কোর্স যারা চালু করতে পারবে, করুক, কলেজগুলোকে বলতে হবে, তোমাদের এই ফ্রিডম দিচ্ছি। তা না করে আপনারা আপনাদের ভুল পলিসিতে এক্সেলেন্সকে মেরে দিয়েছেন। আমি আপনাদের বার বার বলেছি আজকে উচ্চশিক্ষার ক্ষেত্রে এক্সেলেন্স মোস্ট ইমপর্টেন্ট।। কিন্তু আপনারা এক্সেলেন্সের জায়গায় মিডিও-ক্রিটি করেছেন। এই রাজ্য হেড-স্টার্ট ছিল। এখানে স্বাধীনতার আগে বিদ্যাসাগর, রবীন্দ্রনাথ, স্যার, আশুতোষ জগদীশ চন্দ্র বসু শিক্ষার প্রসার ঘটিয়েছিলেন। তখন সরকার এগিয়ে আসতো না, অন দেয়ার ওন অ্যাফর্ট শিক্ষার প্রসার ঘটিয়েছিলেন। স্বাধীনতার পরে ফার্ষ্ট ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব টেকনোলজি এ রাজ্যের খড়্গপুরে স্থাপিত হয়। ফার্ষ্ট ইণ্ডিয়ান ইন্সটিটিউট অব ম্যানেজমেন্ট ইন ক্যালকাটা। ফার্ষ্ট স্ট্যাটিসটিক্যাল ইন্সটিটিউট ওয়াজ ইন বেঙ্গল। তাহলে কেন উচ্চ শিক্ষার ক্ষেত্রে আমরা পিছিয়ে গেলাম? তার কারণ ২৩ বছর আপনারা অস্ট্রিচ লাইক পলিসি নিয়ে আর এগুলেন না। এডুকেশন এক্সেলেন্সকে পারসু করলেন না। অথচ প্রেসিডেন্সী কলেজের মত কলেজ আপনাদের হাতে ছিল। সেখানে ভাল ছাত্ররা পড়ে। এখনও ভারতবর্ষের প্রথম ১০-টা কলেজের মধ্যে সেকেণ্ড প্রেসিডেন্সী কলেজ। আপনারা ট্রান্সফার পলিসি ইন্ট্রোডিউজ করে সেই প্রেসিডেন্সী কলেজের ভাল টিচারদের ট্রান্সফার করে দিলেন। ফলে অনেকে ছেড়ে চলে গেলেন, ইউনিভার্সিটিতে

চলে গেলেন। ফলে প্রেসিডেন্সী কলেজের স্ট্যাণ্ডার্ড পড়ে গেল। আগে আমাদের সময় একটা ছেলেও আণ্ডার-গ্র্যাজুয়েট স্ট্যাডির জন্য রাজ্যের বাইরে যেত না। এখন শত শত ছেলে চলে যাচ্ছে। পুণের ফার্গুসনে যাচ্ছে বোম্বাই-এর সিমবারোসিসে যাচ্ছে, দিল্লির সেন্ট স্টিফেন্সে যাচ্ছে। ইঞ্জিনিয়ারিং বা ডাক্তারি পড়তেই নয়, জেনারেল স্ট্রিমে পড়তে চলে যাচ্ছে। অথচ আপনাদের হাতে প্রেসিডেন্সী কলেজ ছিল। শুধু পার্টির ন্যারো পলিসি ইন্ট্রোডিউস করতে গিয়ে প্রেসিডেন্সী কলেজকেও মেরে দিলেন। এখন বলছেন প্রেসিডেন্সী কলেজে আপনারা কন্ট্রাক্ট বেসিসে টিচার নেবেন। প্রেসিডেন্সীতে যখন ভেকেন্সী আছে তখন মফঃস্বলের কলেজে যে সব ভাল টিচাররা আছেন তাঁদের মফঃস্বল থেকে ট্রান্সফার করে প্রেসিডেন্সীতে নিয়ে আসুন। মফঃস্বলে কন্ট্রাক্ট বেসিসে নিন। প্রেসিডেন্সী কলেজের স্ট্যাণ্ডার্ড এলিভিয়েট করুন, তাকে স্টেট অব এক্সেলেন্সে নিয়ে যান। এটা করতে প্রেসিডেন্সী কলেজকে অটোনমাস কলেজের অনুমতি দিতে হবে। আপনারা যদি শিক্ষাকে স্বাধিকার না দেন তাহলে সমস্ত রকম কোর্স, ডিজাইনের বিকাশ সম্ভব নয়। আজকের দিনে টোটাল কোর্স, ডিজাইন, সমস্ত কিছু ক্যালকাটা ইউনিভার্সিটির অধীনে রেখে চালানো সম্ভব নয়। কলেজ নিজেই যদি সিলেবাস, ডিজাইন করতে পারে তাহলেই ভোকেশনাল স্ট্যাডি এগিয়ে যেতে পারবে। তারা আধুনিক সিলেবাস তৈরি করতে পারবে। শুধু মাত্র একটায় কমপিউটার, একটায় ইনফরমেশন টেকনোলজি—এভাবে নয়। বর্ডার লাইন সাইন্সের নতুন নতুন সাবজেক্ট আসছে—বায়ো-টেকনোলজি, সোলার এনার্জি প্রভৃতি নতুন নতুন প্রতিদিন সাবজেক্ট বেরুচ্ছে এই কলেজগুলো সেসব জিনিস পড়ালে আমাদের ছেলেরা ভারতবর্ষে উইথ দি বেস্ট কমপিট করতে পারবে। এখন আপনারা আপনাদের পলিসি ফলোয়ার খুঁজছেন—যদি পার্টির লোক পাওয়া যায়। আমার কাছে একজন একটা কাগজ দিয়েছেন, তাতে দেখছি আর. এন. বসু কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলর ছিলেন আপনাদের সমর্থনে। তিনি আর একজনকে সুপারসিড করে নিজেই প্রফেসর হয়েছেন ইউনিভার্সিটিতে। স্যান্সক্রিট কলেজের দুটো পোষ্ট খালি রেখে, স্লেট নেট উঠিয়ে দিয়ে দু'জনকে চাকরি দিয়েছেন। আমি এখনো বলছি ইট ইজ ইয়োর লাস্ট ইয়ার, সামনের বার নির্বাচনে জিতে আসবেন কিনা যথেষ্ট সন্দেহ আছে—একটা বছর অন্ততঃ একটু ব্রড ভিউ নিয়ে পশ্চিম বাংলার এডুকেশনকে দেখুন। আমি জানি সত্যসাধনবাবু দৃষ্টিভঙ্গী একটু চেঞ্জ করেছেন। কিন্তু কান্তিবাবু এখনো রিজিডিটি ছাড়েন নি। আপনাদের ২৩ বছর আগে যে কাজ করা উচিত ছিল সেই কাজ অন্তত এখন একটু করুন। ব্রডার ভিউ নিয়ে টেকনোলজি এবং ইঞ্জিনিয়ারিং-এ পশ্চিম বাংলাকে রাস্তা দেখান। বর্ডার লাইন সাইন্স চালু করার পথ করে দিন। আপনারা যে অপারচ্যুনিটি পেয়েছিলেন তাকে ব্যবহার করতে পারলেন না। এখনো যেটুকু সময় আছে তাকে কাজে লাগান। আমি গতবার বলেছিলাম, এখন পর্যন্ত ইন্টার নেটে কলেজগুলোকে লীঙ্ক করা যায় নি। লাইব্রেরীগুলোকে

লীক্ষ করা যায় নি। আপনারা কেন এত আসতে আসতে চলছেন? টাইম চলে যাচ্ছে। পৃথিবী দ্রুত এগুচ্ছে, পশ্চিমবাংলা পিছনে পড়ে থাকছে। পৃথিবী তার জন্য দাঁড়িয়ে থাকবে না। তাই এ কটি কথা বলে আপনাদের বাজেটের বিরোধিতা করে, আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 p.m.]

**শ্রী নিমাই মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধীদের ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমাদের বাজেট বরাদ্দের সমর্থনে আমি গ্রন্থাগার পরিষেবা দপ্তরের বিষয়ে কয়েকটি কথা বলছি। প্রথমত বিরোধীদের আনা ৩টি ছাঁটাই প্রস্তাব অযৌক্তিক। যে ৩টি ছাঁটাই প্রস্তাব গ্রন্থাগার পরষেবা বিষয়ে নিয়ে এসেছেন সেগুলির কোন যুক্তি নেই। এই ৩টি ছাঁটাই প্রস্তাবের মধ্যে অশোকবাবু যেটা নিয়ে এসেছেন তাতে তিনি বলেছেন, নিয়মিত নাকি লাইব্রেরী অনুদান পাচ্ছে না। এটা ঠিক নয়, খোঁজ নেবেন। গত বছর থেকে অনুদান দ্বিগুণ করে দিয়েছি পুস্তক ক্রয় করার জন্য। ২ নম্বর ছাঁটাই প্রস্তাব শ্রী বাদল ভট্টাচার্যের। তিনি বলেছেন, রাজনৈতিক পত্র-পত্রিকা নাকি কেনা হয় গ্রন্থাগারগুলিতে। এটা ঠিক নয়। গ্রন্থাগারের নিজস্ব কমিটি আছে এবং সেটা নির্বাচিত কমিটি। তারা ঠিক করেন কোন পত্র-পত্রিকা কিনবেন। এখানে সরকারের কিছু করণীয় থাকে না। ৩ নম্বর ছাঁটাই প্রস্তাব হচ্ছে, শ্রী কমল মুখার্জির। তিনি বলেছেন, চন্দননগর গ্রন্থাগারে আমরা নাকি পুস্তক সংরক্ষনের ব্যবস্থা করছি না। এটা উনি জানবেন যদি খোঁজ নেন, যে যে গ্রন্থাগারগুলি পুস্তক সংরক্ষনের জন্য প্রস্তাব দেন, আমরা চেষ্টা করি যাতে সেই সেই গ্রন্থাগারগুলিতে বই সংরক্ষিত করা যায়। কাজেই ৩টি ছাঁটাই প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করছি। এবার যে বিষয়টি বলতে চাই—গত বছরও এই বিধানসভায় বলেছিলাম—২১টি জেলায় লাইব্রেরিতে পরীক্ষামূলকভাবে ক্যারিয়ার গাইডেন্স বুক সাপোর্ট কেন্দ্রগুলি খুলেছি। প্রত্যেকটি জেলায় লাইব্রেরীতে পরীক্ষামূলকভাবে করে দেখলাম সেখানে এত তরুণ তরুণীদের ভিড় বাড়ছে যে অনেক জায়গায় তাদের বসার জায়গা দিতে পারছে না। সেখানে পরামর্শ কেন্দ্র খোলা হয়েছে। আপনারা জানেন, মেদিনীপুরে গত বছর এটা খুলেছি। দেখা যাচ্ছে, সদস্য সংখ্যা ৫০০ ছাড়িয়ে গেছে, বসার জায়গা দিতে পারছে না। এইরকম হাওড়া, হুগলী জেলায়, রাজ্যের কেন্দ্রীয় গ্রন্থাগারে এই বছর থেকে সুরু করেছি। এখনো পর্যন্ত দুপুরের সময়ে যদি যান তাহলে দেখবেন, ১৫০ থেকে ২০০ জন পড়াশুনা করছেন তাদের জীবন-জীবিকার সন্ধানে। আমাদের সব থেকে বেশি সাহায্য করছেন আমাদের যারা অধিকারীকরা আছেন—আই. এ. এস, আই. পি. এস, এমন কি মিলিটারীম্যান, অধ্যাপক তাঁরাও স্বেচ্ছা-প্রণোদিত হয়ে বলছেন, আমরা বাংলার ছেলে-মেয়েদের সাহায্য করার জন্য বিনা-পয়সায় পরামর্শ দেব। এটাই আমাদের অ্যাচিভমেন্ট।

আপনারা যদি সহযোগিতা করেন তাহলে এগিয়ে যেতে পারবো। এ বছর থেকে ৬৪টি মহকুমা গ্রন্থাগারে আমরা এবারে কেরিয়ার গাইডেন্স খোলার ব্যবস্থা করছি! বেসরকারি যে গ্রন্থাগারগুলি আছে তাদের গত বছর থেকে অনুদান দেবার ব্যবস্থা করেছি! আমাদের রাজ্যে সরকারি গ্রন্থাগারের মত সব-সংখ্যক বেসরকারি গ্রন্থাগার আছে। তারা বারবার আবেদন করেছিলেন, গতবারও তারা আবেদন করেছিলেন। আমরা ৩ লক্ষ টাকা অনুদান দিয়েছি। এবারেও বলছি আপনারা এগিয়ে আসুন, আমরা চালাতে চাই। গত বছর শুরু করেছি, এ বছরে কমপ্লিট করতে পারবো। ৩৪১টি কেন্দ্র আমরা খোলার ব্যবস্থা করেছি। তার মধ্যে ১৫৯টি কেন্দ্র এ বছর থেকে চালু হয়ে যাবে। বাকি এই আর্থিক বছরে চালু করে দিতে পারব। সেখানে আমরা বলেছি, এই শতাব্দীকে সামনে রেখে জনগণের কাছে প্রযুক্তি এবং তথ্যকে পৌঁছে দেবার জন্য একেবারে গ্রাম পঞ্চায়েতেস্তরে এই গ্রন্থাগার খোলা হবে, খালি সরকারি প্রতিষ্ঠিত গ্রন্থাগার নয়। এইভাবে আমরা এগিয়ে যেতে চাচ্ছি। অনেকে বলেছেন শিক্ষার ব্যাপারে, যদিও লাইব্রেরীর ব্যাপারে আলোচনা কম করেছেন। এই বঙ্গভূমি গ্রন্থাগার আন্দোলনের পীঠস্থান। সবাই সমীহ করে, শ্রদ্ধা করে। বাংলাদেশ গ্রন্থাগারের পীঠস্থান। আমি আশা করেছিলাম, গ্রন্থাগার পরিষেবা একদিকে এগিয়ে নিয়ে যখন যাব তখন তারা পরামর্শ দেবেন। আমরা আধুনিকীকরণ করার জন্য রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগারের মধ্যে সীমাবদ্ধ না রেখে সরাসরি জেলায় জেলায় নামতে চাচ্ছি। এই শতাব্দীকে সামনে রেখে কিভাবে আধুনিক গ্রন্থাগার ব্যবস্থা প্রবর্তন করতে পারি সেইদিকে আমরা এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছি। আর ছুটির সম্বন্ধে যারা যারা বলেছেন তাদের জানাই যে আমাদের দুটি শনিবার খোলা থাকে এবং সেকেণ্ড ও ফোর্থ শনিবার দুটি বন্ধ থাকে। অর্থাৎ দুটি শনিবার খোলা থাকে, দুটি বন্ধ থাকে। রবিবার বন্ধ থাকে। আপনারা জানেন এক সময় ঐ মিডিয়ার দৌলতে—টি. ভি'র দৌলতে এমন একটা অবস্থা হয়েছিল লোকে আসতো না। টি. ভি.তে নাটক, সিনেমা ইত্যাদি থাকতো, সেগুলি লোকেরা দেখতো ফলে লোকে আসতো না। এখন দুটি শনিবার আমাদের খোলা থাকে আর দুটি শনিবার বন্ধ থাকে। আপনারা যেটা বলেছেন সেটা প্রস্তাব আকারে এলে নিশ্চয় সেই প্রস্তাব আমরা বিবেচনা করে দেখবো। আমরা চাইছি এটা মানুষের মতামতের মধ্যে দিয়ে আমাদের কাছে আসুক। মতামতের আকারে যদি আসে তাহলে নিশ্চয় তা বিচার বিবেচনার মধ্যে রাখা হবে। বর্তমান শতাব্দি যা চলছে সেই শতাব্দিকে সামনে রেখে আমাদের এগিয়ে যেতে হচ্ছে এবং অনেক দাবি আমাদের কাছে আসছে। কি ভাবে গ্রন্থাগারগুলিকে আধুনিকীকরণ করা যায়, তথ্য প্রযুক্তিকে গ্রন্থাগারের মধ্যে আনা যায়, ইনটারনেটের মাধ্যমে কি ভাবে সমস্ত গ্রন্থাগারগুলিকে যুক্ত করা যায় এইসব ব্যাপারে নানান দাবি আসছে। তার সঙ্গে নব-সাক্ষর, যারা লেখাপড়া শিখেছে তাদের কি ভাবে গ্রন্থাগারের মধ্যে আনা যায় এইসব নানান কথা বলা হচ্ছে। আপনারা জানেন যে আমরা নব-

সাক্ষরদের জন্য গ্রন্থাগারগুলিতে বই রেখেছি, তথ্য রেখেছি। এরমধ্যে দিয়ে যাতে তারা বেশি বেশি করে গ্রন্থাগারে আসেন তার ব্যবস্থা আমরা করেছি। কাজেই আমি আশা করি, আমার এই ব্যয়বরাদ্দের উপর যে তিনটি ছাঁটাই প্রস্তাব এসেছে সেগুলি তুলে দেওয়া হবে। পরিশেষে বলব, আমাদের এই বঙ্গভূমিতে গ্রন্থাগার আন্দোলনের যে ঐতিহ্য আছে সেই ঐতিহ্যকে মনে রেখে আমি আশা করি আমাদের এখানকার গ্রন্থাগারগুলি জনগনের বিশ্ববিদ্যালয় রূপে আবার প্রতিভাত হবে। প্রতিটি মানুষ তাদের নিজেদের মতন করে এই গ্রন্থাগারগুলি থেকে পরিষেবা পাবেন। আমরা এই দিকেই এগুতে চাই। জ্ঞানের সঙ্গে তথ্য—এই দুটিকে সন্নিবেশিত করে আবার বাংলার গ্রন্থাগার আন্দোলনকে ভারতবর্ষের মধ্যে শীর্ষ স্থানে আমরা নিয়ে যেতে পারব আপনাদের সকলের সহযোগিতায়—এই আশা করে, সকলকে ধন্যবাদ দিয়ে, কাটমোশনগুলির বিরোধিতা করে শেষ করছি।

[5-30 – 5-40 p.m.]

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এতক্ষন ধরে আমাদের শিক্ষা দপ্তরের ব্যয়বরাদ্দের উপর আলোচনায় যে সব মাননীয় সদস্য অংশ গ্রহন করেছেন প্রথমেই আমি তাদের সকলকে অভিনন্দন জানাচ্ছি। যেহেতু আমার সময় খুবই সীমিত তাই আমি মূলত আমার দপ্তরের বিষয় নিয়ে কয়েকটি কথা বলব। এখানে যেভাবে বক্তব্য রাখা হয়েছে তাতে সমালোচনামূলকভাবে কতকগুলি প্রশ্ন তোলা হয়েছে, আমি তার জবাব দেবার চেষ্টা করব। মাননীয় সদস্য শ্রী সৌগত রায় তার বক্তব্যের মধ্যেও রেখেছেন এবং কাটমোশানেও লিখেছেন যে আমাদের এই রাজ্যে সকলের জন্য শিক্ষা প্রসারের লক্ষ্যে যেভাবে চেষ্টা করা উচিত ছিল এবং যেভাবে পরিকল্পনার অগ্রগতি হওয়া উচিত ছিল সেইভাবে হয়নি। তিনি এ ক্ষেত্রে মূলত নেতিবাচক দিকটা নিয়েই আলোচনা করেছেন। সংক্ষেপে এ সম্পর্কে উত্তর দিতে গিয়ে আমি বলতে চাই যে, আমাদের রাজ্যে ৯০ সাল থেকে সাক্ষরতা অভিযানে সকলের জন্য শিক্ষার স্বার্থেই এই কাজটি আমরা পরিচালনা করেছি। এ ক্ষেত্রে শিক্ষা প্রসারের যে সাফল্য সেই সাফল্যকে আপনারা অন্যভাবে দেখলেও এটা নিশ্চয় স্বীকার করবেন যে গত কয়েক বছরে এই সাক্ষরতা অভিযানের মধ্যে দিয়ে আমরা যে কাজ করেছি তাতে বর্তমানে নব সাক্ষরের সংখ্যা দাঁড়িয়েছে আমাদের রাজ্যে ৮৬ লক্ষ ৫৬ হাজার। এ ক্ষেত্রে আমাদের যে সাফল্য সেই সাফল্যকে কেন্দ্রীয় সরকারও স্বীকৃতি না দিয়ে পারছেন না। আমাদের যেটা উল্লেখ করার বিষয় এবং গর্বের বিষয় সেটা হচ্ছে এতদিন পর্যন্ত জাতীয় হারের নীচে আমাদের সাক্ষরতার হার ছিল এখন সেটা জাতীয় হার যেখানে শতকরা ৬২ শতাংশ সেখানে তার উর্ধে উঠে আমরা এটাকে ৭২ শতাংশে আনতে পেরেছি। এ ক্ষেত্রে আমরা এখন প্রথম

শ্রেণীর রাজ্যের সম্মান অর্জন করেছি। এই প্রসঙ্গে আরও একটি বিষয় উল্লেখ না করে পারি না, সেটা আমাদের গর্বের বিষয়ও বটে, আমাদের রাজ্যে নারী শিক্ষার হারকে আমরা বর্তমানে ৬৩ শতাংশে উন্নীত করতে পেরেছি যেটা গোটা দেশে আর কোন রাজ্য পারি নি। ১৬.৪৪ শতাংশ এই যে সাক্ষরতার হার বৃদ্ধি তারজন্য কেন্দ্রীয় সরকারের যে মানব সম্পদ উন্নয়ন দপ্তর সেই দপ্তরের পক্ষ থেকেও বিশেষভাবে আমাদের এই কাজের প্রশংসা করা হয়েছে। আপনারা জানেন যে দু হাজার সালটা আমাদের কাছে খুবই গুরুত্বপূর্ণ কারণ ২০০১ সালে নতুন করে সেনসাস হবে। সেই দিকে লক্ষ্য রেখে একদিকে যেমন নিরক্ষরতার উৎস বন্ধ করার জন্য বিদ্যালয় শিক্ষা দপ্তরের পক্ষ থেকে বিভিন্ন কর্মসূচি গ্রহন করা হয়েছে, তার পাশাপাশি আমরা আমাদের দপ্তরের পক্ষ থেকে যেসব স্বেচ্ছাসেবী সংস্থা রয়েছে তাদের অংশ গ্রহণের মাধ্যমে সরকারি অনুদানের মধ্যে দিয়ে প্রথা বহির্ভূত শিক্ষা কর্মসূচি চালু করেছি, ৫১টি প্রকল্প ইতিমধ্যে চালু করেছি এবং তার মাধ্যমে ৬৫,০০০ মানুষকে শিক্ষার আওতায় আনতে পেরেছি। এরকম আরো ৬০টি প্রকল্প স্থাপনের প্রস্তাব রয়েছে যার মাধ্যমে আরো ১ লক্ষ ৫০ হাজার মানুষকে শিক্ষার আওতায় আনতে পারব। আরো গর্বের বিষয় হল, যারা ১৯৯০ সালে সাক্ষরতা অভিযানের মাধ্যমে শিক্ষার আওতায় এসেছিলেন তাদের মধ্যে যারা প্রথাগত শিক্ষার মধ্যে চলে গিয়েছিলেন, এই বছর মাধ্যমিক পরীক্ষায় সেই নবসাক্ষররা সাফল্যের সঙ্গে উত্তীর্ণ হয়েছেন বলে খবর এসেছে। এ ব্যাপারে আমরা বিস্তারিত খবর সংগ্রহ করছি। সেই সঙ্গে জানবেন, প্রতিবন্ধীদের জন্যও আমাদের শিক্ষার ব্যবস্থা করতে হয়েছে। এই বছর তাদের জন্য আরো ৮টি প্রতিষ্ঠান চালু করব। তার সঙ্গে সঙ্গে বঞ্চিত, দুঃস্থ, নিঃস্ব বালক-বালিকাদের জন্য এই রাজ্যে আবাসিক শিক্ষা প্রতিষ্ঠানে শিক্ষার ব্যবস্থা রয়েছে। এরকম ৬১টি আবাসিক শিক্ষা প্রতিষ্ঠান এই রাজ্যে রয়েছে। এ বছর আরো ২টি আবাসিক শিক্ষা প্রতিষ্ঠান তৈরি করবার প্রস্তাব রয়েছে। এ সমস্ত কাজ সমাজের পশ্চাদপদ মানুষের কাছে শিক্ষাকে পৌছে দেবার কাজ। তাই সাক্ষরতা অভিযানে যাতে আরো আগ্রহ সৃষ্টি করতে পারি তারজন্য আমাদের দপ্তরের পরিকাঠামোর উন্নতি করছি। সেই সঙ্গে রাজ্যে সাক্ষরতা মিশনের নির্দেশিত বিষয়গুলিকে যাতে আরো বেশি করে প্রসার ঘটান যায়, পরিকাঠামো উন্নতি করা যায়, সেদিকে লক্ষ্য রেখে বহুমুখী কর্মসূচি গ্রহণ করেছি। আপনারা সমালোচনা করছেন, করুন। কিন্তু বিরোধী বন্ধুদের স্মরণ করিয়ে দিতে চাইছি, শিক্ষাক্ষেত্রে নিরক্ষরতার বোঝা বইছে পশ্চাদপদ মানুষ এবং তার জন্য আপনারাই দায়ী। কংগ্রেস দল যতদিন সরকারে ছিলেন—স্বাধীনতা লাভের পর বেশিরভাগ সময় আপনারাই ক্ষমতায় ছিলেন—সেই সময় আপনারা ভুল শিক্ষানীতি গ্রহণ করে শিক্ষাকে কলুষিত করেছিলেন। বর্তমানে কেন্দ্রীয় সরকারে যারা রয়েছেন এবং সেই সরকার যারা পরিচালনা করছেন তারা শিক্ষাক্ষেত্রে ভয়ঙ্কর মারাত্মক নীতি গ্রহণ করেছেন।

ধর্মীয় গণ্ডির মধ্যে শিক্ষাকে আবদ্ধ রাখছেন তাই নয়, শিক্ষাকে সঙ্কুচিত করবার মারাত্মক নীতি গ্রহণ করেছেন। আপনারা জানেন—এখানে মাননীয় সৌগতবাবু উল্লেখ করেছেন—রাজীব গান্ধীর সময় জাতীয় শিক্ষা কমিশন প্রতিষ্ঠিত হয়। কথাটা ঠিক। কিন্তু একটা সময়ের সামনে দাঁড়িয়ে তিনি ঐ সিদ্ধান্ত নিতে বাধ্য হয়েছিলেন। কিন্তু আমাদের দেশে যে সাক্ষরতা অভিযান চালু হয়েছে তা আমাদের দেশের সরকারে যখন শ্রী ভি. পি. সিং প্রধানমন্ত্রী ছিলেন সেই সময়কার যে শিক্ষানীতি তাতে সার্বিক শিক্ষার জন্য তিনি অর্থ বরাদ্দ করেছিলেন। সৌগতবাবু উল্লেখ করেছেন যে, কেন্দ্রীয় সরকার এ ক্ষেত্রে ৮০ ভাগ টাকা দেন। কিন্তু সেটা তাঁরা দেননি এবং বর্তমান কেন্দ্রের তৃণমূল-বিজেপি জোট সরকারের নীতির ফলে শিক্ষা আরো সঙ্কুচিত হচ্ছে। গত আর্থিক বছরে শিক্ষা বাজেট তাঁরা নির্মমভাবে ছাঁটাই করেচেন। বয়স্ক শিক্ষা প্রকল্পে বছরে ১২৩ কোটি ৮৫ লক্ষ টাকার বাজেট ছিল, সেটাকে তারা নির্মমভাবে ছেঁটে ১১০ কোটি টাকায় নামিয়ে এনেছেন। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা এই আর্থিক বছরে সাক্ষরতা অভিযান বাবদ কোন অর্থ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাচ্ছি না। সেজন্য এই অবস্থায় অত্যন্ত সীমাবদ্ধতার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। তার জন্য আপনদের সহযোগিতা নিয়ে, আমাদের রাজ্যের দলমত নির্বিশেষে সমস্ত অংশের মানুষের অংশ গ্রহনের মধ্যে দিয়ে, পঞ্চায়েত প্রশাসন এবং আমাদের রাজ্যের বিভিন্ন স্তরের মানুষের অংশ গ্রহনের মধ্যে দিয়ে আমি আশা করব আমাদের রাজ্যের শিক্ষার প্রসারের কাজকে এগিয়ে নিয়ে যেতে পারব। আমি আশা করি ২০০১ সালের যে সেনসাস সেই সেনসাসের মূল্যায়নে শিক্ষার ক্ষেত্রে আমরা যে চিত্র প্রতিষ্ঠিত করতে পেরেছি, যে সাফল্য আমরা অর্জন করতে পেরেছি সেই সাফল্য আমরা প্রতিফলিত করতে পারব। শিক্ষাকে আমরা আরো অভিষ্ট লক্ষ্যে এগিয়ে নিয়ে যেতে পারব এই ভরসা রেখে, বিরোধিদের আনা কাট মোশানের বিরোধিতা করে আমাদের বাজেটকে সমর্থন জানিয়ে এবং আপনাদের সকলকে আমাদের এই বাজেট বরাদ্দের প্রতি সমর্থনের আহ্বান জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংশগোপাল চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষা দপ্তরের পক্ষ থেকে এখানে যে বাজেট পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধিদের আনা কাট মোশন গুলির বিরোধিতা করে আমি কয়েকটি কথা এখানে রাখতে চাই। মাননীয় বিরোধি দলের সদস্যগন যে বক্তব্য তুলে ধরেছেন তার মধ্যে একটা বিষয় যেটা তাঁদের বক্তব্যের মধ্যে এসেছে, মাননীয় সঞ্জীববাবু এবং মাননীয় সৌগতবাবু বলেছেন যে আমাদের রাজ্যে প্রয়োজনের তুলনায় পলিটেকনিকের সংখ্যা বাড়ানো যাচ্ছে না। সেই বক্তব্য সম্পর্কে যে তথ্য এখানে হাজির করা হয়েছে. তাতে আমাদের রাজ্যের তুলনায় দক্ষিনের রাজ্য গুলিতে বিশেষ করে কর্ণাটকের কথা বলা হয়েছে, অন্ধ্রপ্রদেশের কথা বলা হয়েছে, মহারাষ্ট্রের কথা বলা হয়েছে—দক্ষিনের বাইরের রাজ্য হিসাবে বলা

হয়েছে—যে আই আই টি ইত্যাদির ক্ষেত্রে আমাদের পশ্চিমবাংলার কিছুটা পেছিয়ে আছে। আমি এই কথা বলতে চাই আপনারা জানেন আমাদের রাজ্যের শিক্ষার পরিকাঠামোর ক্ষেত্রে, কারিগরি শিক্ষার পরিকাঠামোর ক্ষেত্রে গত কয়েক বছর ধরে একটা পরিবর্ত্তন আনার চেষ্টা করছি। সেই পরিবর্ত্তনের ক্ষেত্রে আমরা এটা বলেছি যে বেসরকারি উদ্যোগকে স্বাগত জানাবো, যৌথ উদ্যোগকে স্বাগত জানাবো। আমরা কতকগুলি বিষয় সম্পর্কে সরকারের নীতি প্রনয়ন করেছি। তার মধ্যে ফি ইত্যাদি নির্ধারণের ক্ষেত্রে দক্ষিনের রাজ্য মহারাষ্ট্র যে নীতি প্রনয়ন করেছেন তার সঙ্গে আমরা একমত হতে পারিনি। সৌগতবাবুর মনে আছে দিল্লীতে সমস্ত কারিগরি শিক্ষার মন্ত্রীদের একটা মিটিং-এ ডাকা হয়েছিল এই কয়েক মাস পূর্বে। শুধু দক্ষিনের রাজ্য মহারাষ্ট্রে বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজের বিরুদ্ধে যে মামলা হয়েছিল সুপ্রিম কোর্টে সেই মামলার ভিত্তিতে। সেই জন্য কেন্দ্র সরকার একটা সভা ডেকেছিল। সেখানে পরিষ্কার বলা হয়েছিল পশ্চিমবাংলা ছাড়া অন্য রাজ্য গুলির ক্ষেত্রে তাদের নির্দেশনামা জারি করতে হয়েছিল যাতে পেমেন্ট সিট ফি সিট তার যে কনসেপ্ট এসেছে ইঞ্জিনিয়ারিং কলেজ এবং টেকনিক্যাল ইন্সটিটিউট-এ ভর্ত্তির ব্যাপারে সেটা ঠিক নয়। সঞ্জীববাবু স্মরণ করতে পারবেন যে আমাদের ফি-র ক্ষেত্রে নির্দ্দিষ্ট নীতি প্রনয়ন করেছি। আমরা বেসরকারি উদ্যোগকে স্বাগত জানাচ্ছি ঠিক কথা কিন্তু ফি-এর ক্ষেত্রে আমরা ধার্য্য করবো। এই রাজ্যে আই. বি. এম থেকে একটা পলিটেকনিক করবার একটা ভাল উদ্যোগ গ্রহন করেছে, তাঁদের সেই প্রস্তাব নিয়ে কয়েক দিন আগে এসেছিল, টেকনিক্যাল এডুকেশন ডিপার্টমেন্ট থেকে তাকে আমরা স্বাগত জানিয়েছি। কিন্তু এখানে যে ফি হবে সেই ফি-এর ব্যাপারে এখনও তাকে ছাড়পত্র দেওয়া হয় নি। তাদের সঙ্গে আলোচনা চলছে। আই. বি. এম.-এর পলিটেকনিকের যে ইন্সফ্রাস্টাকচার আমাদের সফ্টওয়্যার কমপিউটার সেখানে আমরা সেটা কাজে লাগাবো। সেই দিক থেকে আমরা মনে হয় যে, দক্ষিনে এবং অন্যান্য জায়গায় সর্ব্বত্র দেখেছি, বম্বের মফতলাল পলিটেকনিক সেটাও আমি পরিদর্শন করেছি, বেসরকারি মানেই সব খারাপ এটা মনে করার কিছু নেই। কোথাও কোথাও বেসরকারি ইঞ্জিনিয়ারিং কলেজ, টেকনিক্যাল ইন্সটিটিউট হয়েছে যেমন বম্বেতে হয়েছে দক্ষিনের কোন কোন জায়গায় হয়েছে তাদের ফি বেশি ধরে ঠিকই কিন্তু তাদের মান এবং পড়াশোনার পরিবেশ নিশ্চয়ই এগিয়ে আছে। নিশ্চয়ই কতক গুলি পলিটেকনিকের কথা বলতে পারি, আই. আইঞ টি, টেকনিক্যাল ইন্সটিটিউটের কথা বলতে পারি তারা মান ধরে রাখতে পারছে তা নয়।

[5-40 – 5-50 p.m.]

সম্ভব নয়। কিন্তু সেটা ঘটনা নয়। সেখানে মহারাষ্ট্রে এবং দক্ষিণে অজস্র আই. টি.

আই. গড়ে উঠেছে বলে যা বলছেন, হিসাব নিলে দেখবেন, বন্ধ কলকারখানা এটি সর্ব ভারতের সমস্যা। এটা শুধু পশ্চিমবাংলার সমস্যা নয়। মহারাষ্ট্রে অসংখ্য কারখানা বন্ধ আছে। তারফলে আই. টি. আই. তাদের যে প্রোডাক্ট সেগুলো সেইসব ইণ্ডাষ্ট্রীতে যেতে পারছে না। আই. টি. আইগুলো সেখানে একটা ব্যবসা ক্ষেত্রে পরিণত হয়েছে। এটা ঘটনা নয় যে, টেকনিক্যাল ইনষ্টিটিউটগুলো থেকে হাজার হাজার ছাত্রদের বড় কর্মক্ষেত্রে নিয়োগ করা যাচ্ছে। সেজন্য আমরা সাবধানের সঙ্গে এগোতে চাইছি। তবে আমরা বেসরকারি উদ্যোগকে স্বাগত জানাচ্ছি। আমাদের এই কথা প্রায়ই শুনতে হয় যে, দক্ষিণের জন্য আমাদের ছেলেমেয়েরা, ওখানে ভাল ইনফ্রাষ্ট্রাকচারের জন্য, তারা চলে যাচ্ছে। আমি শুধু এটা বলতে চাই যে, দক্ষিণের কথা যখন বলা হয়, তার সাথে সাথে আমাদের উন্নতির যে ছাপ, যেটা গর্বের দিক, সেটাও তো বলতে হবে। সৌগতবাবু, আপনি তো এটা বুঝবেন, শুধু বিরোধিতার জন্য বিরোধিতা করা যায় না। আমি মাননীয় সদস্যদের এই কথা বলতে চাই, আমি তাঁদের দিয়েছি। আমরা ইণ্ডিয়ান ইনষ্টিটিউট অফ ইনফর্মেশন টেকনোলজি এটা এই শিক্ষাবর্ষ থেকে চালু করছি। এটা নিয়ে বিতর্ক হয়েছে। কিন্তু আজকে এটা কেউ অস্বীকার করতে পারবেন না। মাননীয় মুখ্যমন্ত্রী আমাদের নির্দ্দেশ দিয়েছিলেন। আমরা ট্রিপিলাইট ক্যালকাটা গড়ে তুলবো। এটা কি ভাবে করছি—আমরা ১০ কোটি টাকার একটা কর্পাস ফাণ্ড তৈরি করেছি। আমরা এস. আর. জি. বোম্বেকে পেয়েছি। আমরা ক্যালকাটা ইনষ্টিটিউট অফ ইঞ্জিনিয়ারিং ম্যানেজমেন্টকে পেয়েছি। আরও কিছু বড় সংস্থাকে আমরা পাব। আমরা যে ১০ কোটি টাকার কর্পাস ফাণ্ড তৈরি করেছি, তাতে ষ্টেট গভর্ণমেন্টও পার্টিসিপেট করছে—সেখানে আমাদের দু'কোটি টাকা ইকুইটি পার্টিসিপেশন হয়েছে। আমাদের ইনফর্মেশন টেকনোলজির একটা পলিশী আছে। আপনারা জানেন, ১৬ই জুলাই সর্ব ভারতীয় ক্ষেত্রে আমরা পরীক্ষা নিচ্ছি। ব্যাঙ্গালোর, হায়দ্রাবাদ যে মডেল তৈরি করেছে তা আমি নিজে গিয়ে দেখে এসেছি। আমার দপ্তরের সচিব তিনিও গিয়েছিলেন। আমরা গিয়ে সব দেখে এসেছি। সেই একই প্যাটার্ণ আমরা নিচ্ছি। অল ইণ্ডিয়া টেষ্ট হবে, ১৬ই জুলাই তার পরীক্ষা হবে। ২৫শে জুলাই তার ফল প্রকাশিত হবে। কলকাতার ৮টি কেন্দ্রে পরীক্ষা নেওয়া হবে। আর কলকাতার বাইরে এলাহাবাদ, রাঁচি, গৌহাটিতে, এই রকম কতকগুলো জায়গায় সর্ব ভারতীয় পরীক্ষা নিয়ে আমরা এটা চালু করবো। চার বছরের গ্রাজুয়েট কোর্স আমরা চালু করবো এবং আগামী বছরের জানুয়ারি থেকে পোষ্ট গ্রাজুয়েট ডিপ্লোমাটা চালু করবো। এই হচ্ছে আমাদের ট্রিপিলাইট ক্যালকাটা।

**শ্রী সৌগত রায় :** কত টাকা লাগবে, ফি কত টাকা লাগবে, সেটা বলুন? আমরা তো টাকা নিয়ে করার কথা বলেছি। কিন্তু এটা আপনারা আগে করেন নি কেন? এখন করছেন। তাহলে বলুন, বামফ্রন্টের পলিশী এটাই হলো।

**শ্রী বংশগোপাল চৌধুরী ঃ** সৌগতবাবুর এই রসিকতার জন্য ধন্যবাদ। আমরা ইণ্ডিয়ান ইনষ্টিটিউট অফ ইনফর্মেশন টেকনোলজি, ক্যালকাটাতে ফি যা ধার্য করেছি তা অন্য কোন রাজ্যে নেই। অন্য রাজ্যের তুলনায় আমাদের ফি কম। সর্ব ভারতীয় ভাবে হায়দ্রাবাদ, ব্যাঙ্গালোরের কথা বলছেন, তারা আমাদের চাইতে দ্বিগুণ করেছেন। নীতির থেকে সরে আসার প্রশ্ন এখানে নেই। আমি দ্বিধাহীন ভাষায় বলছি, ইন্ডিয়ান ইনষ্টিটিউট অফ ইনফর্মেশন টেকনোলজি করতে গেলে, ৫ টাকা ফি দিয়ে এটা পড়া যাবে না। আমি মনে করি, যাঁরা পড়তে আসবেন, শুধু মাত্র ফি'টা দেখবেন না, যাঁরা মেধাবী ছাত্র তাঁদের জন্য স্কলারশিপ স্কীমের ব্যবস্থা আছে। আমরা যেমন ফি রেখেছি, তেমনি স্কলারশিপের ব্যবস্থাও রেখেছি। আমি এই কথা বলতে চাই, সঞ্জীববাবু যে কথা বলছিলেন—ফি'এর কথা বলতে আমার লজ্জা নেই, কাগজে লেখা আছে। আমাদের রাজ্যে টেকনিক্যাল এডুকেশনের ক্ষেত্রে সরকারি ভাবে আমরা একটা টাস্ক ফোর্স তৈরি করেছি। সরকারি ভাবে আমরা একটা টাস্ক ফোর্স গঠন করেছি। আমাদের রাজ্যে, আমরা বলছি, ম্যান পাওয়ার ডেভালপমেন্টের জন্য আগামী পাঁচ বছর পরিকল্পনা আমাদের করতে হবে। আমরা একটা অল ইণ্ডিয়া কাউন্সিল অফ টেকনিক্যাল এডুকেশনের মত এখানেও অ্যাপলায়েড ম্যান-পাওয়ার রিসার্চ ইনস্টিটিউট করছি। তাঁর নোডাল অফিসার থাকবে এবং তাতে শুধু আমাদের বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের একজন প্রতিনিধি থাকবে তাই নয়, ইণ্ডাস্ট্রির একজন প্রতিনিধি এবং কনফডারেশন অফ ইণ্ডিয়ান ইণ্ডাস্ট্রির একজন প্রতিনিধি আর এখানকার যারা শিল্পে বিনিয়োগ করতে চাইছে এদের সবাইকে নিয়ে একটা টাস্ক ফার্স গঠন করছি। এই টাস্ক ফোর্স কোন কোন জায়গায় টেকনিক্যাল এডুকেশনের ইনস্টিটিউট তৈরি করবে এবং আগামী পাঁচ বছরে কি তার পরিকল্পনা সেসব টাস্ক ফোর্স গঠন করে তারাই ঠিক করবে। এবং তার রিপোর্ট অনুযায়ী টেকনিক্যাল এডুকেশনের মান কি হবে না হবে তার সব কিছুই ওরা নির্ধারণ করবে। আর দ্বিতীয়ত এডুকেশনের কোন কোন জায়গায় রিজিওন্যাল ইমব্যালেন্স রয়েছেই সঞ্জীববাবু যেটা বলার চেষ্টা করেছিলেন। রিজিওনাল ইমব্যালেন্সের প্রশ্নে সেখানে জেলাওয়ারী বা ৩,৪টে জেলাকে গ্রহণ করে রিজিওন্যাল ইমব্যালেন্স তৈরি করবার চেষ্টা করছি। আপনাদের কিছু কিছু সদস্য দক্ষিণ ২৪ পরগণায় টেকনিক্যাল এডুকেশন করার কথা বলেছেন। বিশেষ করে অশোক দেব তার মেনশনেই বলেছেন বজবজে একটা টেকনিক্যাল এডুকেশন করার কথা বলেছেন। শুধু দক্ষিণ ২৪ পরগণাতেই যেখানে টেকনিক্যাল ইনস্টিটিউট ছিল না, সেখানে ৪টে টেকনিক্যাল ইনস্টিটিউট এবং ৩টে ডিপ্লোমার পলিটেকনিক সেন্টার এবং আরেকটা সেন্ট্রাল ফুটওয়ার ট্রেনিং সেন্টার এবং লেদার ডিপ্লোমা কোর্স করব। সেখানে লেদার ইণ্ডাস্ট্রির সুযোগ আছে বলেই লেদার সিটি তৈরি হচ্ছে। কাজের সুবিধার জন্য লেদার ট্রেনিং সেন্টারে ট্রেনিং দেওয়া হবে যাতে করে ম্যান পাওয়ার ডেভেলপমেন্ট

বাড়াতে পারি। এবং এর মাধ্যমে এগোতে হবে বলে তার জন্য প্ল্যানিং করা হচ্ছে। একটা বড় সমস্যা হচ্ছে কয়েক হাজার ছেলে-মেয়ে পলিটেকনিকের জয়েন্ট এনট্রেন্স পরীক্ষায় বসছে। কিন্তু আমাদের যা সংখ্যা সেখানে সবাইকে বসানো যে সম্ভব নয় সেটা মাননীয় সদস্যারা সবাই স্বীকার করবেন। আমাদের এখানে ২২ থেকে ২৩টা পলিটেকনিক ইনস্টিটিউট ছিল, এখন সেখানে ৪১টা হয়েছে। এই ৪১টা পলিটেকনিক ইনস্টিটিউট যেমন করেছি তেমনি যাদের এই পলিটেকনিকের জয়েন্টে বসার সুযোগ দিতে পারছি না তাদের জন্য একটা শর্ট টার্ম কোর্স শুরু করেছি। যে সমস্ত ছেলেরা মাধ্যমিক পাশ করে সবাই তো আর জয়েন্ট এনট্রেন্সে করতে পারবে না, তাদের জন্য একটা শর্ট টার্ম প্রোগ্রাম কোর্স করেছি। এতে পাঁচ হাজারের বেশি ছাত্র-ছাত্রী যোগদান করেছে। আরো পাঁচ হাজার এই বছরের শিক্ষাবর্ষে যোগদান করবে। এবং আমি আশা করি আরো একশোটি কেন্দ্রে সেটা চালু করতে পারব। এটাই আমারে টেকনোলজি ট্রান্সফার। আপনারা সেল্ফ এমপ্লয়মেন্টের কথা বলেছেন। আমরা বস্তীবাসীদের জন্য স্ব-নিযুক্তি প্রকল্পে গ্রামীন যুবকদের ট্রেনিং দেবার চেষ্টা করছি। আমাদের স্ব-নিযুক্তি প্রকল্পের জন্য ব্যাঙ্ক থেকে টাকা পাওয়ার ব্যাপারে এখন প্রশ্ন উঠেছে যে ওরা ব্যাঙ্কের টাকা শোধ করতে পারে না বলে ব্যাঙ্ক টাকা দিতে চায় না। এক্ষেত্রে আগে ওদের ট্রেনিং থাকত না। এখন যাতে এটা সহজ হয় তার জন্য মিউনিসিপ্যালিটির সঙ্গে বসতে হবে, এন জি. ও এবং ব্যাঙ্কের সঙ্গে বসতে হবে। অনেক সময় দেখা যায় যে, স্ব-নিযুক্ত প্রকল্পে ব্যাঙ্কারসদের কাছ থেকে যে টাকা নিচ্ছে সেই টাকা তারা শোধ করতে পারছে না কারণ তাদের ট্রেনিং থাকে না। সেইকারণে এই বিষয়ে একটা কনসার্টেড মুভ আমরা নিয়েছি। রুর‍্যাল ডেভেলপমেন্ট, আরবান ডেভেলপমেন্ট, মিউনিসিপ্যাল অ্যাফেয়ারস এদের সবাইকে নিয়ে একটা ট্রেনিংয়ের ব্যবস্থা করা হয়েছে এবং এটা কমিউনিটি পলিটেকনিক স্কীমের সঙ্গে যোগ করেছি। আমাদের রাজ্যের যে অবস্থা তাতে টেকনিক্যাল এডুকেশনে যেটা একেবারে নীচের দিক থেকে শুরু করি। এতে ইনফরমেশন টেকনোলজির ক্ষেত্রে কম্পিউটার আর সফটওয়ার ইণ্ডাস্ট্রির আরো একটা বিন্যাস তৈরি করতে পারব। এরফলে আগামীদিনে শিল্পের ক্ষেত্রে একটা বিরাট ডেভেলপমেন্ট আসবে। এরফলে শিল্পে বিনিয়োগের ফলে গ্রামীন শিল্প, ক্ষুদ্র কুটির শিল্প সমস্ত ক্ষেত্রেই ডেভেলপমেন্ট করবে। আর আমাদের যে, আর্টিজান এবং ক্র্যাফ্টসম্যান প্রয়োজন তা আমরা টেকনিক্যাল এডুকেশন থেকেই নিতে পারব। এবং আশা করি সকলেরই সমর্থন আছে যে এরফলে টেকনিক্যাল এডুকেশনের এই যে কাজ এতে অগ্রসর হতে পারব। এইকথা বলে বিরোধীপক্ষের আনা কাঁটমোশনের বিরোধিতা করে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন আমাদের যা সময় তাতে হবে না, তাই আমি অরো ৪০ মিঃ সময় বাড়িয়ে দিলাম। আশা করি এতে সবার সম্মতি আছে।

(সভার সদস্যদের সম্মতিক্রমে আরো ৪০মিঃ সময় বাড়ানো হল।)

[5-50 – 6-00 p.m.]

**শ্রী কান্তি বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার উপস্থাপিত ব্যয় বরাদ্দের দাবির সমর্থনে এবং বিরোধী পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব উপস্থাপন করা হয়েছে তার সম্পূর্ণ বিরোধিতা করে আমি কয়েকটি কথা এই সভায় বিনীতভাবে নিবেদন করতে চাই। আমি বিরোধীদের কাছ থেকে আরো তথ্য ভিত্তিক আরো গঠনমূলক সমালোচনা আশা করেছিলাম। সেক্ষেত্রে কিছুটা হতাশ, আমি ব্যথিত। আমি কয়েকটি কথা এখানে উল্লেখ করতে চাইছি, এখানে মাননীয় সদস্য সঞ্জীব দাস, উনি শিক্ষক-শিক্ষণ বিষয়টি বলেছেন। যেখানে জাতীয় শিক্ষক-শীক্ষণ পরিষদের পক্ষ থেকে পশ্চিমবাংলায় কিছু শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয় হয়েছে সেই স্বীকৃতি প্রত্যাহারের কথা বলেছেন, এটা আমাদের পক্ষে বিপদের কারণ—একথা অনস্বীকার্য্য। কিন্তু জাতীয় শিক্ষক-শিক্ষণ পরিষদ যে শর্ত আরোপ করেছে ভারতবর্ষে দ্বিতীয় কোন রাজ্য নেই যে রাজ্য এই শর্ত পরিপূরণ করে। শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয় পরিচালিত করবার জন্য সেখানে যে পরিকাঠামো প্রয়োজন, শিক্ষার্থী পিছু যতজন শিক্ষক চেয়েছেন যেখানে গ্রন্থাগারের কথা বলেছে এই শর্ত পূরন করা কারুর পক্ষে সম্ভবপর নয়। আমরা চেষ্টা করছি কেন্দ্রীয় সরকারকে বিষয়টি সম্পর্কে বাস্তবায়ন দৃষ্টিভঙ্গী গ্রহণ করতে। মাননীয় সদস্য নির্মল দাস তিনি বলেছেন আরো জুনিয়র নিম্ন মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করার জন্য আমরা ৮শত নিম্ন মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করব, পশ্চিমবঙ্গে সাতশতর মত নিম্ন মাধ্যমিক বিদ্যালয় এবছরে স্থাপন হয়েছে, আরো নিম্ন মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করে বাংলার শিক্ষা পিপাসু মানুষের যে শিক্ষার চাহিদা সেই শিক্ষার চাহিদাকে পরিপূরণ করার চেষ্টা করব। উনি যথার্থ্যভাবেই বলেছেন। নির্মলবাবু শারীর শিক্ষার উপর যথেষ্ট গুরুত্ব দেওয়া উচিত বলেছেন। আমরা পশ্চিমবাংলায় প্রথম নদীয়ার গয়সপুরে একটি শারীরিক শিক্ষার জন্য রাষ্ট্রীয় বিদ্যালয় স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছি। শীঘ্রই তার কাজ শুরু হবে। যাতে সেই শিক্ষা প্রতিষ্ঠানের সাহায্য নিয়ে পশ্চিমবঙ্গে এই সুযোগটাকে আরো বৃদ্ধি করতে পারি—আপনারা সকলেই জানেন, গত ১৫ বছরে ভারতবর্ষের বিদ্যালয়স্তরে সেই খেলাধূলায় যে জাতীয় প্রতিযোগিতায় সেই জাতীয় প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গের স্থান সবার উপরে। গত ১৫ বছর ধরে একটা অভিনন্দনযোগ্য সাফল্য আমরা অর্জন করেছি পশ্চিমবাংলায়। এই সাফল্য যাতে ধরে রাখতে পারি শুধু তাই নয়, আরো উন্নত করতে পারি তার জন্য নদীয়ার গয়েশপুরে আমরা শারীর শিক্ষা রাষ্ট্রীয় বিদ্যালয় স্থাপন করেছি।

আমাদের মাননীয় বন্ধুবর মাননীয় সদস্য সোহরাব সাহেব কয়েকটি কথা বলেছেন, এখানে সোহরাব সাহেব যা বলেছেন শিশু শিক্ষাকেন্দ্র পঞ্চায়েত দপ্তর থেকে গ্রামে গ্রামে

স্থাপন করার জন্য, শিক্ষার মানকে তা নাহলে বৃদ্ধি করা যাবেনা এবং শিশু শ্রমিকের প্রভাব বাড়ছে। আমি সোহরাব সাহেবকে অনুরোধ করবো আপনি রাষ্ট্রসংঘর পক্ষ থেকে যে ওয়ার্ল্ড পভার্টি রিপোর্ট, ২০০০ যা দশদিন আগে প্রকাশিত হয়েছে, সেই ওয়ার্ল্ড পভার্টি রিপোর্টের পাতা ওল্টাবেন। সেখানে গোটা বিশ্বব্যাপী শিশু শ্রমিকের সংখ্যা বৃদ্ধি পাচ্ছে। ভারতবর্ষে বেশি বৃদ্ধি পাচ্ছে তাই উৎকণ্ঠা, প্রকাশ করা হয়েছে। কিন্তু অনুগ্রহ করে দেখবেন এই বিশ্ব প্রতিবেদনে, বিশ্ব দরিদ্র প্রতিবেদনে ২০০০ সাল, তার মধ্যে খুব উল্লেখযোগ্যভাবে পশ্চিমবাংলার নাম উল্লেখিত হয়েছে। আজ পশ্চিমবাংলা যে ভূমিকা গ্রহণ করছে তাতে পশ্চিমবাংলার বুক থেকে দারিদ্রতা দূরীভূত হবে। এবং শিশু শ্রমিকের সংখ্যা হ্রাস পাবে। নিশ্চয়ই আপনি পশ্চিমবাংলার মানুষ হিসাবে গর্ব অনুভব করবেন এই ওয়ার্ল্ড পভার্টি রিপোর্ট, ২০০০ যেটা সদ্য প্রকাশিত হয়েছে, আমরা মনে করি সেটার জন্য আমাদের যতই উদ্বেগ থাকুক না কেন যদি আর্থ সামাজিক অবস্থার পরিবর্তন ঘটানো না যায় তাহলে যতই আমাদের উদ্বেগ থাকুক না কেন শিশু শ্রমিকদের যে বেদনা সেটা আমাদের সমাজের বুক থেকে দূরীভূত করতে পারবো না, এ বিষয়ে আমি আপনাদের সকলের সহযোগিতা চাইছি। আপনি এখানে বলেছেন অনেক জায়গায় পদ শূন্য রয়ে গেছে, আমাদের বিদ্যালয় কৃত আয়োগ তার মাধ্যমে যদি মাধ্যমিক বিদ্যালয় শিক্ষক নিয়োগ হয়, আমাদের জেলায় প্রাথমিক বিদ্যালয়-এ বিদ্যালয় সংসদ এর মাধ্যমে শিক্ষক নিযুক্ত হয় এটা সার্বজনীকভাবে অবিলম্বে হয়, অনেকগুলি পদ শূন্য থাকে কিন্তু আমরা চেষ্টা করেছি শূন্যপদগুলি শিক্ষকদের দ্বারা পূরণ হয়। আমি বিনীতভাবে নিবেদন করছি আপনি অন্য রাজ্যের খবর নেবেন, উড়িষ্যা, তামিলনাড়ু, অন্ধ্রপ্রদেশ, মধ্যপ্রদেশ যেখানে তিন বছর শিক্ষকের পদ শূন্য হয়েছে প্রাথমিক এবং মাধ্যমিকে সেখানে সরকার থেকে হুকুমজারি করা হয়েছে, কোন শূন্য পদ পূরণ করা যাবেনা। অর্থ নেই, এখন টাকা নেই, সেই বিচারে পশ্চিমবাংলায় শূন্যতার জন্য অসুবিধা হচ্ছে। অনিবার্য্যভাবে স্বীকার করবো। এই অসুবিধার কথা অস্বীকার করবো, তা করবার উপায় নেই। কিন্তু আমরা ঐ সমস্ত রাজ্যের মত শূন্য পদ পূরণ করা যাবে না, এরকম মারাত্মক শিক্ষা বিরোধী কোন সিদ্ধান্তে পৌঁছায়নি। আপনাদের সাহায্য নিয়ে শূন্যপদ যত তাড়াতাড়ি সম্ভব পূরণ করার চেষ্টা করবো। আপনি উচ্চ মাধ্যমিক শিক্ষার কথা বলেছেন। এখানে রিপোর্টার সহকর্মীরা আছেন—আমার বন্ধুবর সোহরাব সাহেব ভুল করছেন। ১৯৫৪ সালে নয়, প্রথম উচ্চ মাধ্যমিক শিক্ষা ব্যবস্থা চালু হয়েছিল ১৯৫৭ সালে। আমার বন্ধু যদি ভুল করে সেটা আমার সংশোধন করা উচিত। ১৯৫৭ সালে প্রথম উচ্চ মাধ্যমিক শিক্ষা চালু হয়। শোভনদেব বাবু আপনিও জেনে রাখুন ১১ ক্লাশ হায়ার সেকেণ্ডারি ব্যবস্থা চালু হয় ১৯৫৭ সালে, আর ১৯৫৭ সালে যদি ভর্তি না হয় তাহলে ১৯৬০ সালে পরীক্ষা দেবে কি করে। আর কোঠারি কমিশন হয় ১৯৬৪ সালে, আর তারা রিপোর্ট দিয়েছিল ১৯৬৬ সালে। মুদালিয়া কমিশন হয় ১৯৫২ সালে, আর তারা রিপোর্ট দেয় ১৯৫৪ সালে এবং

মুদালিয়া কমিশনের সিদ্ধান্ত অনুসারে এটা হয়নি। ১৯৭৬ সালে উচ্চ মাধ্যমিক শিক্ষা সংসদের পক্ষ থেকে প্রকাশিত বই থেকে আপনি বললেন, তখন আপনারা ৭০৬টি বিদ্যালয় স্থাপন করেছেন। ১৯৬৩ সালের কথা যখন বলছেন তখন আমি প্রধান শিক্ষক, আপনি কোথায় ছিলেন জানিনা। ১৯৬০ সালে আমার স্কুল যখন উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত হয় তখন আমি প্রধান শিক্ষক, তখন আমার বিদ্যালয়ে একটি শিক্ষকের পদও আপনাদের সরকার পূরণ করেননি। আমিই একমাত্র এম. এ পাশ শিক্ষক, আর অন্য কোন শিক্ষক ছিল না। ইংরাজী, বাংলা, ইতিহাস, ভূগোল, পলিটিকাল সায়েন্স, সবই আমাকে পড়াতে হত। শিক্ষকের কোন পদ আপনারা মঞ্জুর না করেই উচ্চ মাধ্যমিক পাঠক্রম আরম্ভ করেছিলেন। আমি এখানে যে কথা বলছি, পরিকাঠামোর সুযোগ দিয়ে, শিক্ষকের পদ মঞ্জুর করে, আমরা যতগুলো মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নিত করেছি এটা ভারতবর্ষের মধ্যে নয়া নজীর, ভারতবর্ষের মধ্যে এই দৃষ্টান্ত নেই। আপনারা ৭০৬টি করেছিলেন ঠিকই, কিন্তু এই ৭০৬টার মধ্যে আপনারা যখন ১৯৭৬ সালে ৭০৬টা করেছিলেন তখন সর্বসাকুল্যে ছিল ৭৪৩টি। তখন কোন অতিরিক্ত শিক্ষকের পদ আপনারা দেননি, বাড়ি তৈরি করার জন্য কোন টাকা দেননি, আপনারা কোন শিক্ষক দেননি, যে বিদ্যালয়ের যা অবস্থা ছিল সেই বিদ্যালয়কে সেইভাবেই উন্নীত করেছেন। এখানে আপনি হেডমাস্টারের পদের জন্য বি. এন. মণ্ডল ইউনিভার্সিটির কথা বলেছেন—আপনার সাথে আমারও উদ্বিগ্ন বি. এন. মণ্ডল-এর ব্যাপারে। পার্শ্ববর্ত্তী কোন রাজ্য সম্পর্কে কোন মন্তব্য করা উচিত নয়, ব্যাপারটা সৌগত বাবু জানেন কিন্তু দুঃখজনক ব্যাপার হচ্ছে যে কোন মুহূর্তে, যে কেউ বি. এন. মণ্ডল থেকে সার্টিফিকেট নিয়ে আসছেন। এই ব্যাপারে হাইকোর্টে মোকদ্দমা হয়েছে, হাইকোর্ট বলছে—যেহেতু বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন কর্ত্তৃক স্বীকৃত বিশ্ববিদ্যালয়, অতএব তার শংসাপত্রকে আপনারা অস্বীকার করতে পারেন না। এই বিপদটা কিভাবে মোকাবিলা করা যায় আমরা দেখছি। আপনি সি. পি. এফ থেকে জি. পি. এফ-এ যাওয়ার কথা বলেছেন। কিন্তু এর কোন উপায় আমাদের নেই। সি. পি. এফ থেকে জি. পি. এফ-এ যাওয়ার নতুন কোন সুযোগ ক্ষমতা আমাদের নেই। মাননীয় সদস্য দৌলত আলি সাহেব বলেছেন—উনি চলে গেছেন—শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান কোথায়। বিশ্বব্যাঙ্ক ভারতব্যাপী যে সমীক্ষা চালিয়েছে সেই সমীক্ষার যে বই প্রকাশিত হয়েছে, সেই বইয়ের ৪৮ নম্বর পৃষ্ঠাটা একবার দয়া করে দেখুন। সেখানে দেখুন, ভারতবর্ষের মধ্যে এমনকি কেরালার থেকেও পশ্চিমবাংলার শিক্ষার মান উন্নত। এর থেকেই বুঝতে পারবেন আমাদের শিক্ষার মান কোথায়? আজকে শিক্ষায় অগ্রসর, শিক্ষায় প্রাজ্ঞসর পাঁচটি রাজ্যের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার স্থান পেয়েছে। কেন্দ্রীয় সরকার কর্ত্তৃক প্রকাশিত সিলেক্ট এডুকেশনাল স্ট্যাটিসটিক্স-এর ৫৬ পৃষ্ঠা থেকে শুরু করে ৮৬ পৃষ্ঠা পর্যন্ত পড়বেন।

[6-00 – 6-10 p.m.]

সেখানে দেখবেন পশ্চিমবাংলার মান কোথায়, বাকি ভারতবর্ষ থেকে কত এগিয়ে গেছে। কেন্দ্রিয় সরকার প্রকাশিত দলিলেই তা আছে। ফরোয়ার্ড ব্লকের মাননীয় সদস্য হাফিজ আলম সৈরানি বললেন মাদ্রাসার কথা। ভারতবর্ষে অন্য কোন সরকার নেই যারা মাদ্রাসার উপর এত গুরুত্ব দিয়েছে। গত বছর মাদ্রাসার জন্য আমরা ৯৭ কোটি টাকা ব্যয় করেছি। ভারতবর্ষের আর কোন সরকার এরকম করেনি। মাদ্রাসা শিক্ষা কোন বিকল্প শিক্ষা নয় বলে আমি মনে করি। মাদ্রাসা শিক্ষার ঐতিহাসিক গুরুত্ব আছে, ভূমিকা আছে, সেই কথা মনে রেখে মাদ্রাসা শিক্ষার আধুনিকিকরণ, সম্প্রসারণ এবং উপযুক্ত কাঠামোর উপর দাঁড় করানোর চেষ্টা করেছি। শ্রীমতী শান্তা ছেত্রী বলেছেন আরও অধিক বিদ্যালয় দার্জিলিং গোর্খা হিল পরিষদকে হস্তান্তরের জন্য। গোর্খা পরিষদ যদি আমাদের প্রস্তাব দেয় আরও বেশি মাধ্যমিক শিক্ষা প্রতিষ্ঠান আমরা গঠিত করব। তার আগে দার্জিলিং গোর্খা হিল পরিষদের কাছ থেকে প্রস্তাব আসতে হবে, যেহেতু এটা হস্তান্তরযোগ্য বিষয়। যদি প্রস্তাব আসে নিশ্চয় বিবেচনা করব। শোভনদেব বাবু কতগুলো কথা বলেছেন—শিক্ষা সংস্থায় দলীয় লোককে বসানো হচ্ছে ইত্যাদি। তুমিও অপেয় হবে পড়িলে পাঁকে। বি. জে. পি.-র মত দলের সঙ্গে গেলে এরকমই হয় আমরা সেটা বুঝি। কেন্দ্রিয় সরকার যেখানে সাধারণ শিক্ষা মূলক প্রতিষ্ঠানের, গবেষণামূলক প্রতিষ্ঠানের প্রধান পদে আর. এস. এস.-এর মত দলের লোককে বসায়, আর তার অংশীদার আপনারাও সেই চশমা চোখে দিয়ে পশ্চিমবাংলাকে দেখেন, আমরা কিন্তু সেই ভাবে দেখিনা। আর সৌগত বাবুর একটা কথায় আমি আন্তরিক ভাবে ব্যথিত। অনেক বিষয়ে মতভেদ থাকতেই পারে, কিন্তু তাই বলে গ্রামবাংলার ছেলে প্রথম হয়েছে বলে গ্রামকে অবহেলা করবেন, গ্রামকে অপমান করবেন? গ্রামের ছেলেও আমাদের ছেলে, শহরের ছেলেও আমাদের ছেলে। গ্রাম শহরের বিভেদ করা উচিত নয়। আপনার মত একজন দায়িত্বশীল সদস্য যে ভাবে ঘটনাকে চিত্রিত করেছেন, সেটা অতিব দুঃখের বিষয়। বিদ্যালয় গৃহ নির্মানের কথা বললেন। এই বছর পশ্চিমবাংলায় আমরা ২৯ কোটি টাকা প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মানের জন্য বরাদ্দ করেছি, মাধ্যমিক, উচ্চ মাধ্যমিকের জন্য ১০ কোটি টাকা বরাদ্দ করেছি। ভারতবর্ষের ২৪টি রাজ্য ৭টি অঙ্গরাজ্য, কোথাও দেখাতে পারবেন বিদ্যালয় গৃহ নির্মানের জন্য এত টাকা ব্যয় করা হয়? একজন মাননীয় সদস্য বললেন মাধ্যমিকে তৃতীয়, দ্বীতীয় বিভাগের থেকে প্রথম বিভাগে বেশি পাশ করে। এটা ভুল তথ্য। মাধ্যমিক শিক্ষা পর্ষদ থেকে যে ফল প্রকাশিত হয়েছে, সেটা একটু দেখে নিলে পারতেন। এবারে মাধ্যমিকে প্রথম বিভাগে পাশ করেছে ৮২ হাজার, দ্বিতীয় বিভাগে পাশ করেছে ১ লক্ষ ৫৬ হাজার, আর তৃতীয় বিভাগে পাশ করেছে ৩ লক্ষ। আর আপনি বিধানসভার সদস্য হিসাবে এরকম বক্তৃতা করছেন। এসব রেকর্ড হচ্ছে,

একটু সাবধানে বক্তৃতা করবেন না? বাদল বাবু, বি. জে. পি.-র সদস্য, তিনি বললেন পশ্চিমবাংলায় ইতিহাস বিকৃত করা হয়েছে। এই বিধানসভায় ইতিহাস সম্পর্কে আলোচনা হয়েছিল, সৌগত বাবুও তাতে অংশ নিয়েছিলেন। ইতিহাসকে বিকৃত করে বিশ্বের নিকৃষ্টতম উদাহরণ সৃষ্টি করেছে বর্তমান কেন্দ্রিয় সরকার, তারা বলছে আকবরের ফতেপুর সিক্রি হিন্দু মন্দির ছিল, তারা বলে আর্য সভ্যতা পৃথিবীর প্রাচীনতম সভ্যতা—সুমেরীয়, ব্যাবিলনীয়, আরব সভ্যতার থেকেও নাকি প্রাচীন। যারা এই ভাবে ইতিহাসকে বিকৃত করছে, ভারতবর্ষের ইতিহাসকে, বিশ্বের ইতিহাসকে বিকৃত করছে, সেই বি. জে. পি. দলের সদস্য হিসাবে বলছেন পশ্চিমবাংলায় ইতিহাস বিকৃত হয়েছে? বাদলবাবু শিক্ষা সম্পর্কে বলেছেন তাকেও ধন্যবাদ। শোভন দেব বাবুকেও ধন্যবাদ। এই কারণে ধন্যবাদ যে, আপনারা আমাদের কথাগুলি শুনেছেন। বাদলবাবু চলে গেছেন। বোধ হয় বিবেকের দংশনে বাদলবাবু আজকে বিধানসভা কক্ষ ত্যাগ করেছেন। আপনি আছেন ধন্যবাদ আপনাকে। শিক্ষার কথা বলছেন। প্যারিসে গোটা বিশ্বে শিক্ষা সম্মেলন হয়েছে। সেখানে বর্তমান কেন্দ্রীয় সরকারের উচ্চ শিক্ষামন্ত্রী যে দলিল পেশ করেছেন, সেই দলিলে পরিষ্কারভাবে বলেছেন আমার ভারতবর্ষকে শিক্ষায় পশ্চাৎবর্তী একটা দেশ হিসাবে স্বীকার করি—এত নিরক্ষর ব্যক্তি কোথাও নেই, ভারতের মত বিশ্বের অন্য আর কোন দেশে। তা সত্ত্বেও তিনি বলছেন বেসরকারিকরণ করতে আমরা চাই। বেসরকারি উদ্যোগের মধ্য দিয়ে আমরা শিক্ষাকে বিস্তার করতে চাই। এই পরস্পরবিরোধী বেদনাদায়ক কথা যে বলেন, এরপর সেই দলভুক্ত সেই ২৪ দলের বড় দল বি. জে. পি, তার অন্তর্ভুক্ত এই বাদল বাবু শিক্ষা সম্পর্কে আমাদের আবার পরামর্শ দেন। তার এই উৎসাহকে আমরা ধন্যবাদ দেব। নারী শিক্ষার ক্ষেত্রে আমাদের প্রিয় শ্রদ্ধেয় সহকর্মী শ্রীমতি অঞ্জু কর বলেছেন নারী শিক্ষার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার স্বীকার করেছেন যে, গত ১০ বছরে নারী শিক্ষার ক্ষেত্রে সব থেকে অগ্রগতি ঘটেছে পশ্চিমবঙ্গে। আর আপনার সরকার বাদলবাবু, শোভনদেব বাবুর সরকার তারা বলছেন নারীদের জন্য বালিকাদের জন্য ভিন্ন পাঠক্রম রচনা করতে হবে। তাদের গার্হস্থ্য বিজ্ঞান পড়াতে হবে। অঙ্ক বিজ্ঞান না পড়ে গার্হস্থ্য বিজ্ঞান পড়াতে হবে। লোপামুদ্রার আমাদের দেশ, সতী সাবিত্রির দেশ, আর আমাদের শুভঙ্করী লীলাবতীর দেশ, যেখানে আমাদের ভারতের নারীরা, যারা বিশ্বের জ্ঞানভাণ্ডার সমৃদ্ধ করেছে। আর সেখানে নারীদের জন্য পৃথক পাঠক্রম প্রচলিত করতে চান বর্তমান কেন্দ্রীয় সরকার। আর তাদের মুখে আমাদের শিখতে হবে নারী শিক্ষার কথা? আমরা মনে করি নারী পুরুষের সমান অধিকার। বিজ্ঞানের ক্ষেত্রে, শিক্ষার ক্ষেত্রে নারী পুরুষের মধ্যে কোন ব্যবধান থাকা উচিত নয়। তাই আমরা এই নীতিতে বিশ্বাস করি এবং সেইজন্য নারী শিক্ষার সম্পর্কে কোন কথা বলবার অধিকার বাদল বাবুদের নেই। আজকে বিজ্ঞান এবং প্রোকৌশলের অভাবনীয় অগ্রগতির যুগ আমাদের। এই

অভাবনীয় বিজ্ঞান এবং প্রোকৌশলের উন্নতির যুগে উন্মেষের যুগে আমাদের স্বতন্ত্র থাকা দরকার। এখানে সৌগতবাবু আপনার বক্তব্যে বলেছেন সঞ্জীব বাবু বলেছেন, মহঃ সোহরাব সাহেব বলেছেন। আজকে বিজ্ঞান এবং প্রৌকৌশলের যে অভাবনীয় অগ্রগতি ঘটেছে—বাদলবাবু আপনাকে ধন্যবাদ যে, আপনি আমার কথা শুনে বোধ হয় এখানে এসেছেন। আপনি শিক্ষাকে যুগপোযোগী করতে চাইছেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রস্তাব উত্থাপন করা হয়েছে—প্রাথমিক স্তর থেকে বেদ এবং উপনিষদ পড়াতে হবে। বেদ এবং উপনিষদের প্রতি আমার কেন অশ্রদ্ধা নেই, নিশ্চয় বেদ উপনিষদ পড়াবেন। কিন্তু বাইবেল হোক, কোরান হোক ত্রিপিটক হোক এগুলি সবই গবেষণামূলক কাজের জন্য ব্যবহার করা হয়। কিন্তু আপনি যুগপোযোগী শিক্ষা করবেন। প্রাথমিক স্তর থেকে তৃতীয় শ্রেণী থেকে বেদ এবং উপনিষদকে বাধ্যতামূলক করে আপনি শিক্ষাকে যুগোপোযোগী করবেন? কোথায় বাস করছেন বাদল বাবু? সংস্কৃত ভাষার প্রতি আমার অগাধ আস্থা। আমি এখনও ঘন্টা খানেক ধরে সমস্ত শ্লোক মুখস্ত বলতে পারব। কিন্তু পৃথিবীর কোথাও নেই যে, ক্ল্যাসিক্যাল ল্যাঙ্গুয়েজ বাধ্যতামূলকভাবে পড়ানো হয় না। এটা বিশ্বের কোথাও নেই। আর আপনাদের কেন্দ্রীয় সরকার বলছে যে, ইংরাজী মাতৃভাষা নয়। সংস্কৃত কে বাধ্যতামূলকভাবে পড়াতে হবে। শিক্ষার মধ্য দিয়ে আমার দেশকে তারা পিছনে ফেলে দিতে চাইছেন। এই হচ্ছে আমাদের ২৪ দলের কেন্দ্রীয় সরকারের ভূমিকা। শিক্ষাকে সম্প্রসারিত করতে চান, সেইজন্য বিজ্ঞানের উপর গুরুত্ব কমাতে চান। দেব প্রসাদ সরকার মাননীয় সদস্য বলেছেন যে, মনোনীত সদস্য এখানে যে জেলা প্রাথমিক বিদ্যালয় সংস্থা হবেন সেখানে মনোনীত সদস্যর সংখ্যা বেশি। আমি আমার বন্ধুবর দেব প্রসাদ সরকার এর কাছে বিনীত নিবেদন করি—আপনি আপনাদের দলীয় শিক্ষক নেতা কার্তিক সাহার কাছে জিজ্ঞাসা করবেন, মনোনীত সদস্যর সংখ্যা বেশি নয়। নির্বাচিত সদস্যের সংখ্যা অনেক বেশি। আপনি যে তথ্য পরিবেশন করেছেন, যদি আপনার দলের কমরেড কার্তিক সাহার কাছে জিজ্ঞাসা করতেন, আপনার ভুলটা সংশোধন হত। তাই আপনি এখানে এইকথা বলবেন না। আপনি এখানে পেনশানের কথা বলেছেন। ৩০ তারিখের মধ্যে যত প্রাথমিক শিক্ষক পেনশনের কাগজ পত্র জমা দিয়েছেন, তার মধ্যে ৯১ শতাংশ এর পেনশন পরিষ্কার করা হয়ে গেছে। ৫৩ হাজার ৪৯০ জন শিক্ষক পেনশন পেয়েছেন। মাধ্যমিক শিক্ষক পেনশনের কাগজ জমা দিয়েছেন চূড়ান্ত পেনশন, তার ৯৪ শতাংশ পেনশন পরিষ্কার হয়ে গেছে। ৩৪ হাজার ৪১১ জন তারা চূড়ান্ত পেনশন পেয়েছেন। এই হচ্ছে তথ্য।

[6-10 – 6-20 p.m.]

মাননীয় সদস্য বলেছেন যে শিক্ষা বাজেটের ৯৫ শতাংশ শিক্ষকদের জন্য ব্যয়

হয়। সৌগতবাবু জানবেন যে গ্রামে যদি বিদ্যুত পাঠাতে হয় তাহলে থাম না পুঁতে, পোষ্ট না পুঁতে বিদ্যুত পাঠানো যায় না। আমাদের শিক্ষার অঙ্গনকে যদি প্রসারিত করতে হয় তাহলে আমাদের শিক্ষকদের নিয়োগ না করে, তাদের সুযোগ সুবিধা বৃদ্ধি না করে শিক্ষাকে সম্প্রসারিত করা যাবে না। কেন্দ্রীয় সরকার যদি দরদী হত তাহলে পরিকাঠামোর জন্য যে অর্থ ওদের ব্যয় করতে হয় সেই অর্থ পেলে আমরা আমাদের শিক্ষার মানোন্নয়ন করতে পারতাম। শিক্ষা যখন যুগ্ম তালিকায় রয়েছে। কেন্দ্রীয় সরকারের অর্থে আমাদের পরিকাঠামো হতে পারত। সেজন্য আমাদের বাজেটের এত বড় পরিমাণ টাকা শিক্ষকদের জন্য যাচ্ছে। আমাদের শ্রদ্ধেয় আচার্য্য শিক্ষকদের অভুক্ত রেখে আমাদের শিক্ষা ব্যবস্থার উন্নতি করা যাবে? এটা ঠিক যে আমরা সুখী হতাম যদি শিক্ষকদের বেতন বাবদ কম টাকা ব্যয় করে পরিকাঠামোর উন্নতি করতে পারতাম। কেন্দ্রীয় সরকার যদি এ ব্যাপারে এগিয়ে আসতেন তাহলে এ কাজ করা আমাদের পক্ষে সম্ভব হত। সামান্য ৪ কোটি, ৫ কোটি, ৭ কোটি কিছু হয় না। আপনি দূরদর্শনের সাহায্যের কথা বলেছেন, যাকে বলে টেকনলজিকাল এডুকেশন তাতে শিক্ষকরা কখনো কোন বিকল্প হতে পারে না। টেকনোলজি কখনো শিক্ষকদের বিকল্প হতে পরে না। যেখানে বিদ্যালয়ে শিক্ষকরা আছেন সেখানে টেকনোলজিকে ব্যবহার করা যেতে পারে আপনাদের সাথে আমাদের পার্থক্য আমরা নবোদয় বিদ্যালয়কে গ্রহণ করি নি। ভারতবর্ষে দুটো রাজ্য আছে যারা নীতির উপর দাঁড়িয়ে, আদর্শের উপর দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারের প্রয়াত নেতা রাজীব গান্ধীর এই প্রস্তাবকে আমরা প্রত্যাখ্যান করেছি। পশ্চিমবঙ্গ এবং তামিলনাড়ু, এই দুটো রাজ্য এই নীতির উপর দাঁড়িয়ে নবোদয় বিদ্যালয় প্রস্তাবকে এখনও গ্রহণ করে নি। কয়েকদিন আগেও আমি অনুরোধ পত্র পেয়েছি দিল্লি থেকে। আমি পরিষ্কারভাবে বলেছি যে, যে আদর্শের উপর দাঁড়িয়ে নবোদয় বিদ্যালয়কে আমরা প্রত্যাখ্যান করেছি সেই আদর্শ থেকে আমরা এখনও সরে আসি নি। আপনি ইংরাজীর কথা বলেছেন আপনি ইউনিসেফের রিপোর্টটা পড়ে নেবেন। পরপর তিনবার যে রিপোর্ট তারা দিয়েছে, সে ক্ষেত্রে বলা আছে যে প্রাথমিক স্তরে, এমন কি উচ্চতর প্রাথমিক মানে প্রারম্ভিক ৮ম শ্রেণী পর্যন্ত মাতৃভাষা ছাড়া দ্বিতীয় ভাষা পড়ানো উচিত নয়। এটা শিশু হত্যার সামিল। ইউনিসেফ কোন দলীয় সংগঠন নয়। পরপর তিনবারের রিপোর্টে এইকথা জোরের সঙ্গে বলেছে। কিন্তু আমাদের আর্থ-সামাজিক অবস্থা বিচার করে ইংরাজী শিক্ষা সম্পর্কে আমরা ভিন্ন সিদ্ধান্ত নিয়েছি। আমার সময় শেষ। কোন রাজ্যসরকারের পক্ষে শিক্ষাব্যবস্থাকে আমূল পরিবর্তন করা যায় না যদি না শিক্ষা পিপাসু মানুষের সহযোগিতা পাওয়া যায়। সেজন্য আমি একান্তভাবে আশা করব, আমাদের বাঙলা রামমোহনের বাঙলা, বিদ্যাসাগরের বাঙলা রবীন্দ্রনাথের বাঙলা, বঙ্কিমচন্দ্রের বাঙলা, স্বামী বিবেকানন্দের বাঙলা, নজরুলের বাঙলা, সুকান্তের বাঙলা। এই বাঙলার কাছে বাকি ভারতবর্ষের মানুষের প্রত্যাশা অনেক

বেশি। সেই প্রত্যাশা পূরণ করার জন্য সরকারের দোষ থাকতে পারে, ত্রুটি থাকতে পারে, কোথাও কোন ঘাটতি থাকতে পারে, শিক্ষা পিপাসু মানুষের সমালোচনার আলোকে সেই দোষ ত্রুটি দুর্বলতা পরিষ্কারভাবে প্রতিফলিত হবে। মানুষের প্রত্যাশা পূরণ করার জন্য আমরা বদ্ধপরিকর। এইজন্য আমরা আপনাদের সাহায্য চাই। আমরা গঠন মূলক সমালোচনা চাই। আমরা জানি পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের একটা বিশেষ দায়িত্ব আছে বাকি ভারতবর্ষের মানুষের কাছে। এই বাংলার বুক থেকেই প্রথম স্বাধীনতা সংগ্রাম শুরু হয়েছিল। এই বাংলাই শিক্ষাক্ষেত্রে সবচেয়ে বেশি সাফল্য অর্জন করেছে। এই বাংলার কথা উল্লেখ করেই মহামতি গোখেল ১৯১১ এবং ১২ সালে ইংল্যাণ্ডের মাটিতে প্রাথমিক শিক্ষা আইন চালু করতে চেয়েছিলেন। তখন তিনি বাংলার কথা বলেছিলেন, বাংলা এইভাবে পথ দেখাবে কিন্তু ৩০ সালে এই বিধানসভায় আগষ্ট মাসে যখন শিক্ষা বিল পাশ হয় তখন সমস্ত হিন্দু সদস্যরা তারা তখন জমিদারদের প্রতিনিধি ছিলেন তারা সেদিন ওয়াক আউট করেছিলেন পালিয়ে গিয়েছিলেন। হিন্দু বিবর্তিত বিধানসভা থেকে অবিভক্ত বাংলার প্রাথমিক শিক্ষা আইন পাশ হয়েছিল সেটা আমাদের বেদনার, এটা আমাদের দুর্ভাগ্যের। আমাদের সেই বেদনাকে, সেই কলঙ্ককে আমরা মুছে ফেলতে চাইছি সমস্ত মানুষের সাহায্য নিয়ে। সে জন্য বিরোধীপক্ষের এবং অন্য শিক্ষাপিপাসু মানুষের আমরা সাহায্য চাই। আপনাদের সাহায্য নিয়ে বাংলার বামফ্রন্ট সরকারের কিছু দায়িত্ব আছে। সে দায়িত্ব আমরা পালন করতে চাই। পুনর্বার আপনারা যে ছাঁটাই প্রস্তাব এনেছেন, বার বার একই ধরণের ছাঁটাই প্রস্তাব আনেন যুক্তিহীন, ভিত্তিহীন। বিরোধিতা করার জন্যই আপনারা বিরোধিতা করেন। আমাদের বাজেটকে সমর্থন করার আবেদন করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সভায় ১৬ জন মাননীয় সদস্য এই বাজেট আলোচনায় অংশ গ্রহন করেছেন, আমি তাঁদের সকলকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। আমি আপনাদের সাথে এক মত যাঁরা যাঁরা আলোচনায় অংশ গ্রহন করেছেন বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের। আমাদের রাজ্যের শিক্ষা ব্যবস্থাকে আরও উন্নত করতে হবে এই জায়গায় কোন দ্বিমত থাকতে পারে না। আমার ছাত্রাবস্থায় আমি একটা কথা পড়েছিলাম।

It is better to be Socratis dissatisfied than to be a pig satisfied.

আমরা যতই উন্নতি করি না কেন, কাজ করি না কেন আমাদের আরও কাজ করতে হবে এবং কাজ করতে করতে আমাদের সঙ্গে যাঁরা এক মত নন হয়তো ভিন্ন দৃষ্টিভঙ্গি থেকে তাঁরা বিষয়টাকে বিচার করেন এবং তাঁরা যে সমালোচনা করেন আমাদের যতটুকু যুক্তিসঙ্গত এবং উন্নতির জন্য প্রয়োজন আমাদের শ্রদ্ধা সহকারে তাঁদের মতামত

শুনতে হবে এবং আমাদের দুর্বলতাকে অতিক্রম করে সাফল্যের দিকে এগিয়ে যেতে হবে। আপনারা লক্ষ্য করেছেন আমরা আমাদের দপ্তরের পক্ষ থেকে যে বার্ষিক প্রতিবেদনটি আপনাদের হাতে তুলে দিয়েছি তাতে দেখবেন প্রতিটি ক্ষেত্রে কতটা এগোতে পেরেছি, কোথায় কতটা এগিয়েছি ছাপার অক্ষরে আমরা আপনাদের কাছে তুলে দিয়েছি। এতে দেখবেন বিগত বছরগুলিতে উচ্চ-শিক্ষার ক্ষেত্রে দৃঢ় পদক্ষেপ গ্রহন করেছি। মাননীয় সদস্য সৌগত রায় এবং অন্যান্য মাননীয় সদস্যরা বারেবারেই যে কথাটা বলেন এবং দেখবেন প্রতি বছরই আমিও তার মুখবন্ধে প্রতিবেদনে বারেবারেই একটা কথা বলি যে উচ্চশিক্ষার শুধু প্রসার ঘটালেই হবে না, উচ্চশিক্ষার মান যদি উচ্চ না হয় তাহলে উচ্চশিক্ষার প্রসার ঘটলেও কোন লাভ নেই। উচ্চশিক্ষার অঙ্গন থেকে যাঁরা বেরিয়ে আসবেন ডাক্তার, ইঞ্জিনিয়ার, শিক্ষক, সাংবাদিক, ল'ইয়ার এঁদের মান যদি উচ্চ না হয় তাহলে সমাজকে তাঁরা যে সেবা করবেন সেই সেবার মানও উন্নত হতে পারে না। শিক্ষা ব্যবস্থার সাথে সাথে তার মান উন্নয়ণ এই কাজটাও আমাদের ঘটাতে হবে। আপনারা লক্ষ্য করে দেখবেন এ ব্যাপারে এটা হয়েছি, আমরা, শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজকে ডীন ইউনিভার্সিটি করেছি কেন্দ্রীয় সরকারের সহযোগিতায়। আমরা বিভিন্ন ইউনিভার্সিটি করেছি অ্যানিমাল হ্যাজবাণ্ডি অ্যাণ্ড ফীশারী এগুলির মান উন্নয়ণের জন্য। আমরা ল' ইউভিার্সিটি করেছি। আমরা টেকনোলজি ইউনিভার্সিটি করেছি মানউন্নয়ণের জন্য। আমাদের যে কলেজগুলি আছে আপনারা দেখবেন আমরা হায়ার এডুকেশনাল কাউন্সিল নিয়ে আলোচনা শুরু হয়েছে। যে বিভিন্ন বিষয় যে গুলি পড়ানো হয় সেগুলি যুগপোযোগী করার জন্য এবং আন্তর্জাতিক এবং ভারতবর্ষের অন্যান্য বিশ্ববিদ্যালয়ে যে মানে পড়ানো হয় আমাদের মানটাকে সেখানে নিয়ে যাবার জন্য আমরা আলোচনা শুরু করেছি। আমাদের বিভিন্ন কলেজগুলিতে আপনি এবারের প্রতিবেদনে দেখুন বিজ্ঞান বিষয় নিয়ে আধুনীক বিষয় নিয়ে ভোকেশনাল বিষয়গুলি পড়ানোর বন্দোবস্ত করেছি।

[6-20 – 6-30 p.m.]

এবং পোষ্ট গ্রাজুয়েট-এর ক্ষেত্রে কল্যাণী বিশ্ব-বিদ্যালয়ে ইলেকট্রনিক্স ইনফর্মেশন টেকনোলজি চালু করা হয়েছে, এনভাইরনমেন্টাল সাইন্স চালু করা হয়েছে। যাদবপুরে নতুন নতুন বিষয়, যেগুলোকে বলে এমার্জিং এরিয়াস, সেগুলোর অনুমোদন দিয়েছি। কলকাতা বিশ্ব-বিদ্যালয়ে বায়ো-টেকনোলজি খোলা হয়েছে। অনুমোদন দিয়েছি, অর্থ বরাদ্দ করেছি। বিদ্যাসাগর বিশ্ব-বিদ্যালয়ে নতুন জিয়োগ্রাফির পোষ্ট গ্রাজুয়েট খুলেছে, অনুমোদন দিয়েছি। যাদবপুর বিশ্ব-বিদ্যালয়ের সেকেণ্ড ক্যাম্পাসে অনেকগুলো পোষ্ট দিয়েছি। ৩০-টার উপরে শিক্ষক পদের অনুমোদন করেছি। নতুন নতুন বিষয় তাঁরা খুলেছেন পড়াবার জন্য। সামগ্রিকভাবে বর্ধমান বিশ্ব-বিদ্যালয়ও করেছে এবং তারা যে সর্ব ভারতীয়

ইনস্টিটিউট অফ টেকনোলজি ইঞ্জিনিয়ারিং করার কথা বলেছেন অনুমোদন দিয়েছি। এ. টি. সি. টি. ই চালু হয়ে যাবে। অর্থাৎ, আমাদের রাজ্যের বিশ্ববিদ্যালয় গুলোকে, যেটাকে বলা যায়, দীর্ঘদিন ধরে কনভেনশনাল শিক্ষা চালু রেখেছি। দেখবেন, ভবতোষ দত্ত কমিশন, অশোক মিত্র কমিশনও বলেছে। এতে মত পার্থক্য নেই। কনভেনশনাল সিস্টেম থেকে বেরিয়ে এসে আধুনিক করার চেষ্টা করছি। কিন্তু মাননীয় সদস্য জানতে চাইলেই সব জিনিস করা যায় না, আর্থিক বাধাও আছে এবং যে জিনিস দীর্ঘদিন যাবৎ চলছে তাকে পরিবর্তন করার ক্ষেত্রে অনেক অসুবিধার সৃষ্টি হয়। কিন্তু সেগুলোকে অতিক্রম করে এগিয়ে নেবার চেষ্টা করছি। আপনারা বারবার বলেছেন, দক্ষিণের রাজ্যগুলো এগিয়ে গেল আপনারা পিছিয়ে গেলেন ইডিওলজিক্যাল কারণে, দৃষ্টিভঙ্গীগত কারণে বা ত্রুটির জন্য এটা হয়েছে। আপনারা বিষয়টা একটু বিচার করুন। একটা দেশের বা রাজ্যের শিক্ষা ব্যবস্থা আকাশ থেকে পড়ে না, বাস্তবের অর্থনৈতিক ভিত্তি থেকে সেটা উদ্ভুত হয়। আপনাদের সময় থেকে, ডঃ বিধানচন্দ্র রায়ের আমল থেকে আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে, ফিন্যান্স কমিশনের কাছে অভিযোগ করতেন, কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যে আর্থিক এবং শিল্পে বিনিয়োগের পথ তৈরি করছেন না। দুর্গাপুরের পর আর ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টে ব্যয় করেন নি। টাকা ব্যায় করেছেন পাতাল রেল, মেট্রেরেলে। এটা ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট নয়। এটা ডাঃ বিধান রায় বলেছিলেন, মাননীয় জ্যোতি বসুও বলেছিলেন। কেন্দ্রীয় সরকারকে আমরা বারবার বলছি, তোমরা যে কোটি কোটি টাকা প্লানিং কমিশনের মাধ্যমে নিচ্ছ, ইণ্ডাস্ট্রিয়ালিষ্টদের মাধ্যমে নিচ্ছ সেটা পশ্চিম ভারতে, দক্ষিণ ভারতে বিনিয়োগ করছো। আমি পার্লামেন্টের সদস্য থাকাকালীনও বিধানবাবু এবং জ্যোতিবাবুকে কোট করে বলেছিলাম, তোমরা পূর্বাঞ্চলকে বঞ্চিত করছো, পশ্চিমাঞ্চল এবং দক্ষিণাঞ্চলে টাকা বিনিয়োগ করছো, ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট হচ্ছে। এবং যেখানে ইণ্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট হচ্ছে সেখানে তার সঙ্গে তাল রেখে শিক্ষা ব্যবস্থায়ও অনেক বেশি ব্যায় করছো, চাহিদা তৈরি হচ্ছে, এগিয়ে যেতে চলেছে। পূর্ব ভারত পিছিয়ে আছে। বিহার, উড়িষ্যা, পশ্চিমবঙ্গ এবং উত্তর ভারতের রাজ্যগুলো পিছিয়ে আছে। এটা আজকে থেকে নয়, আগে থেকে আছে আপনারা ইঞ্জিনিয়ারিং কলেজের কথা বলেছেন। আপনারা ১৯৬১ সালের পর ১৯৭৬ সাল পর্যন্ত ক্ষমতায় ছিলেন। কিন্তু নতুন একটাও ইঞ্জিনিয়ারিং কলেজ করতে পারেন নি। জলপাইগুড়ি ইঞ্জিনিয়ারিং কলেজ প্রথম। ১৯৭৬ সাল পর্যন্ত করতে পারেন নি। আপনারা বিশ্ব-বিদ্যালয় করেছেন ৬০-এর দশকের গোড়ার দিকে। তার পর আর করতে পারেন নি। বিদ্যাসাগর আমরা ক্ষমতায় এসে করেছি, বামফ্রন্টের আমলে হয়েছে। আপনারা নিজেরা করেছেন বলে চেঁচালে হবে না। আমরা করেছি। আমার তথ্য কি ভুল? আমি আবার বলছি, চেঁচিয়ে সত্য ঢাকতে পারবেন না। হ্যাঁ, আপনারা চিন্তা করেছিলেন। তা, সে তো অনেক কিছুই চিন্তা করা

হয়ে থাকতে পারে। কিন্তু করেছি আমরা, বামফ্রন্ট সরকারের আমলে। তার পর বামফ্রন্টের আমলে একটা ডিমড ইউনিভার্সিটি হয়েছে। একটা অ্যানিমেল সাইন্স এবং ফিশারি ইউনিভার্সিটি হয়েছে বামফ্রন্টের আমলে। বামফ্রন্টের আমলে ল' ইউনিভার্সিটি হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলেই ওপেন ইউনিভার্সিটি হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে টেকনিক্যাল ইউনিভার্সিটি বিল আপনারা পাশ করেছেন। তাহলে এই কাজগুলো আমরা করেছি। গত পাঁচ বছরে আমরা পশ্চিম বাংলার ৩৫-টা ডিগ্রি কলেজ করেছি। আমরাই করেছি। এই যে কলেজগুলো আমরা করেছি, এখানে নতুন সাবজেক্ট চালু করেছি। জেলাগুলোয় নতুন কলেজ করেছি। এগুলো করা আমাদের দায়িত্ব, আমরা তা পালন করেছি। আমি বড় ফিরিস্তি দেব না। তার কারণ আমাদের আরো নতুন কলেজ করতে হবে। এ বছর আমরা এ আই সি টি ই-র কাছে পাঁচটা ইঞ্জিনিয়ারিং কলেজ করার জন্য নো অবজেকশন-এর জন্য দরখাস্ত করেছি। একজিসটিং ইন্সটিটিউশনগুলোয় ইনফরমেশন টেকনোলজি, কম্পিউটার সাইন্স পড়াবার জন্য এ আই সি টি ই-র অনুমোদন চেয়েছি। কিন্তু আমাদের দুর্ভাগ্য এ বছর তাঁরা কোন একজিসটিং ইন্সটিটিউশনকে নতুন বিষয় খুলতে দেবেন না। দক্ষিণ এগিয়ে গিয়েছে, আমরা পশ্চিম বাংলায় এগিয়ে যেতে চাইছি; এ আই সি টি ই বলছে, তারা আমাদের অনুমোদন দেবে না। আমরা দিল্লিতে দরবার করছি—একজিসটিং ইন্সটিটিউশনে আসন বাড়াতে চাই। যাদবপুরে ইনফরমেশন টেকনোলজি পড়াতে চাই, এম. সি. এ. খুলতে চাই, কল্যাণী, জলপাইগুড়িতে নতুন ডিসিপ্লিনারি ইঞ্জিনিয়ারিং চালু করতে চাই। কিন্তু এ আই সি টি ই এখন পর্যন্ত আমাদের অনুমোদন দেয় নি। আমরা এখনো চেষ্টা করছি। এমন কি নতুন পাঁচটা ইঞ্জিনিয়ারিং কলেজে ১৮ তারিখ থেকে কাউনসেলিং হবে, এখন পর্যন্ত এ আই সি টি ই-র সর্বশেষ অনুমোদন আমরা পাই নি। আমরা চেষ্টা করছি সেগুলো পাবার জন্য। এটা মনে রাখতে হবে শুধু পশ্চিম বাংলার ক্ষমতায় থেকে আমরা এককভাবে এগিয়ে যেতে পারি না। তার কারণ পশ্চিমবাংলাটা ভারতবর্ষের একটা অঙ্গ-রাজ্য। যদি কেন্দ্রীয় সরকার সহায়তা না করে তাহলে আমাদের পক্ষে এগিয়ে যাওয়া শক্ত। অনেকে বলেছেন পশ্চিম বাংলার কলেজ গুলিতে ইউ জি সি গ্রান্ট বন্ধ করে দিয়েছে। শুধু পশ্চিম বাংলার কলেজেই নয়, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যেই গ্রান্ট বন্ধ করে দিচ্ছে এবং ঘোষণা করছে—এখন থেকে টাকা দেবেনা, নিয়ন্ত্রন করবে। যেমন বলেছে বি-এড কলেজ গুলিকে টাকা দেবে না, কিন্তু ১০ জন ছাত্র প্রতি একজন শিক্ষক থাকতে হবে। এই টাকা কে দেবে? তাঁরা টাকা দেবেন না। রাজ্য সরকার দেবে। এখন বলছে ইউনিভার্সিটি গ্রান্টস কমিশন থাকবে না, ইউনিভার্সিটি এডুকেশন কমিশন হবে। অর্থাৎ তাঁরা আর কোন টাকা দেবেন না। আমরা আমাদের শিক্ষকদের মাইনে বাড়িয়েছি। এরা পয়েন্ট টু পয়েন্ট ফিকসেশন করে বলেছে, আর একটা পয়সাও দিতে পারব না। তাহলে কাদের

ওপর দায়িত্ব দিচ্ছে? রাজ্যগুলোর ওপর। রাজ্যের ক্ষমতায় আপনারাই থাকুন, আর আমরাই থাকি—রাজ্যগুলোর আর্থিক সীমাবদ্ধতার মধ্যে কেন্দ্র তার দায়িত্ব থেকে অব্যাহতি নিচ্ছে। বলছে উচ্চ শিক্ষায় আমরা টাকা দেবনা। কয়েকটা ইন্সটিটিউশনকে দেব। বাকি গুলোর দায়িত্ব রাজ্য সরকারের ঘারে এসে পড়বে। অন্যান্য রাজ্য কি করছে সৌগতবাবু বলেছেন। ঠিকই বলেছেন। মহারাষ্ট্র, কর্ণাটক, অন্ধ্রে আমাদের তুলনায় অনেক বেশি ডিগ্রি কলেজ হয়েছে। ঠিক ডবল হয়েছে কয়েক বছরের মধ্যে। একটু খবর নেবেন, গত ৪/৫ বছরে শুধু ইঞ্জিনিয়ারিং কলেজ নয়, ওরা ডিগ্রি কলেজ প্রচুর পরিমানে করেছে। কিন্তু রাজ্য সরকার একটা টাকাও দিচ্ছে না—সেল্ফ ফিনানসিং ইন্সটিটিউশন। তার ফলে অভিভাবকদের ছাত্র প্রতি দেড় হাজার টাকা, দু হাজার টাকা মাইনে দিতে হবে। অর্থাৎ সৌগতবাবু তাঁর কন্সটিটিউয়েন্সির যে নিউ আলিপুর কলেজের কথা বলছেন, ঐ রকম একটা কলেজ করলে তার দায় দায়িত্ব ছাত্র-ছাত্রীদের অভিভাবকদের ওপর চাপবে। সেটা কি কাম্য? আজকে আপনি বলছেন, কিন্তু আপনারা যখন এখানে ক্ষমতায় ছিলেন, সেদিন আপনারা কোন কলেজের ফি বাড়ান নি। আমাদের আমলে কলেজের ফি বাড়ে নি, তা নয়। তথাপি আপনাদের আমলে আপনারা যা কখনো বাড়াতেন না তা আমাদেরও বাড়াতে চিন্তা-ভাবনা করতে হচ্ছে। আমরা অভিভাবকদের ওপর যদি একটু বেশ চাপ দিই, ক'জন অভিভাবক তা সহ্য করতে পারবেন? এটা ঠিক, ভারতবর্ষে ১৫ কোটি লোকের আয় প্রচুর পরিমানে বেড়ে গেছে।

[6-30 – 6-40 p.m.]

ইংল্যাণ্ড, আমেরিকার মানুষের যে ক্রয়-ক্ষমতা তারা সেখানে পৌঁছে গেছে। আমাদের দেশের ১৫ কোটি মানুষের ক্রয়-ক্ষমতা বেশি, কিন্তু ৮৫ কোটি মানুষের? তাদের তো বাড়েনি। আপনারা এই ১৫ কোটি লোকের কথাই বলছেন। তাঁরা ৪০ হাজার টাকা, ৫০ হাজার টাকা খরচ করতে পারে, দরকার হলে ১০ লক্ষ টাকা ক্যাপিটেশন ফি দেবে। কিন্তু যারা এটা পারবেন না? যাদের বাড়েনি? তাদের জন্যই আমাদের এই পরিকল্পনা এবং চিন্তা। আপনারা যখন দিল্লির ক্ষমতায় ছিলেন, আপনারা কিন্তু একবারও বলেন নি যে এই ১৫ কোটি লোকের জন্য পরিকল্পনা করবেন। কংগ্রেস যখন ক্ষমতায় ছিলেন তখন আমি বিভিন্ন কমিটি মিটিং অ্যাটেণ্ড করেছিলাম। তখন ওঁরা বলেননি সব কিছু সেল্ফ-ফাইনানসিং করতে হবে, কেন্দ্রীয় সরকারের দায়িত্ব থাকবে না। বলুন, আপনারা বলেছিলেন? বরঞ্চ আপনারা বলেছিলেন জাতীয় আয়ের ৬ ভাগ শিক্ষার জন্য ব্যয় করতে হবে, আরো বাড়াতে হবে বলে আপনারা সমালোচনা করেছিলেন। আর আজকে কেন্দ্রে যারা ক্ষমতায় বসেছেন, তাঁরা মূলত জনকল্যাণ রাষ্ট্রে বিশ্বাস করে না। আপনারা অবশ্য জনকল্যাণ রাষ্ট্রে বিশ্বাস করতেন। আমরা সমাজতান্ত্রিক রাষ্ট্রের কথা বলতাম।

কিন্তু আজকে বি. জে. পি. এবং অন্যান্য যারা কেন্দ্রে বসেছেন তারা ওয়েলফেয়ার স্টেটে বিশ্বাস করে না, নেহেরুর মডেল এবং আদর্শ বিশ্বাস করে না, গরিবদের ভরতুকি দেওয়ায় বিশ্বাস করে না। আমরা সেই মডেল এবং সেই আদর্শে শিক্ষা ব্যবস্থা গড়ে তুলবো। যারা কেন্দ্রের সমর্থনে আছেন, তাঁরা ডকুমেন্টস দেখিয়ে বলুন যে কেন্দ্রীয় সরকার কেন শিক্ষার দায়িত্ব বহন করবেন না? আমাদের সংবিধানে কি বলা আছে? আমাদের সংবিধান কি বাতিল হয়ে গেছে? বাতিল হয়নি। যে সংবিধান মানুষের জন্য ২৬শে জানুয়ারি, ১৯৫০ সালে গ্রহন করেছিলেন সেই সংবিধানে ডায়রেকটিভ প্রিন্সিপ্যালস অফ স্টেট পলিসিতে রাষ্ট্রের দায়িত্বের কথা বলা আছে। কিন্তু আজকে বি. জে. পি. নতুন করে বলছেন এটা রাষ্ট্রের দায়িত্ব নয়, সমস্ত নাকি প্রাইভেটাইজ করে অভিভাবক এবং গরিব মানুষদের দায়িত্ব পালন করতে হবে। কোন গরিব মানুষ? সেই গরিব মানুষ যারা ১১ টাকা কে. জি.র চাল কিনে খাবেন, ৬ টাকা লিটারের কেরোসিন কিনবেন, তারাই ২ হাজার টাকা করে দিয়ে তাদের ছেলেদের পড়াবেন। যদি না পারেন তাদের ছেলেরা নিরক্ষর হয়ে থাকবে। বামফ্রন্টের তরফ থেকে আমরা একে সমর্থন করি না। তবে আমরা নিশ্চয়ই ১৫ কোটি মানুষের বন্দোবস্ত করছি, কিন্তু তার মানে এই নয় যে এটা সরকারের সামগ্রিক পলিসি। ৮৫ ভাগ লোককে আমাদের মদত দিতে হবে না? তাদের কথা নিশ্চয়ই আমাদের চিন্তা করতে হবে। যেসব ইঞ্জিনিয়ারিং কলেজগুলি হয়েছে, আমরা পরিকল্পনা করেছি আমাদের দপ্তরের তরফ থেকে, যারা গরিব ছেলে তাদের আমরা স্টাইপেণ্ড দেব, যারা গরিব ছেলে তারা সরকারি সহায়তায় সুযোগ পাবে উচ্চ শিক্ষা থেকে যাতে বঞ্চিত না হয়। এটাই হচ্ছে আমাদের নীতি। আপনারা অনেকেই বলেছেন উচ্চ-মাধ্যমিকে ভর্তির কি হবে? আমরা ছাত্র-সংগঠনের সঙ্গে কথা বলেছি, সব সংগঠনের সঙ্গে কথা বলেছি। একটি কথা বলে দিতে চাই, বিদ্যালয় শিক্ষাদপ্তর প্রচুর স্কুল তৈরি করেছে। আমাদের ছাত্ররা ভর্তি হতে পারবে না এটা হতে দেব না, সে স্কুলই হোক আর কলেজেই হোক যারা পাশ করেছে তাঁরা পড়াল সুযোগ পাবেন এবং সেই ব্যবস্থা আমরা করব। তাতে যদি কিছু পরিবর্তন করতে হয় আমরা আলোচনা করব আর যদি না পরিবর্তন করতে হয় তবে আমাদের একটিই লক্ষ্য, স্কুলে ভর্তি হতে হবে। আর কলেজে যেখানে সুযোগ আছে সেখানে ভর্তি হবে। আমরা তো সব কলেজ থেকে তুলে দিইনি, ক'টা কলেজে তোলার প্রস্তাব দেওয়া হয়েছে। আপনারা অনেকে বলেছেন ক্যালকাটা মাদ্রাসা সর্ম্পকে। আমি দুঃখ পেলাম, পুলিশ তাদের উপর লাঠি চার্জ করেছে। কিন্তু আমরা ক্যালকাটা মাদ্রাসা সর্ম্পকে রাজভবনে রাজ্যপাল কিদোয়াই যখন ছিলেন তখন আলোচনা করেছিলাম। আপনারা জেনে রাখুন, ক্যালকাটা মাদ্রাসার সমস্যা খুবই কঠিন। আর যখন ক্যালটাকা মাদ্রাসাকে উন্নয়নের জন্য গভর্নিং বডি করে কমিটি করেছি এবং আলোচনা করছি তখনই ওরা আন্দোলন শুরু করলেন। ক্যালকাটা মাদ্রাসা

আজকের সমস্যা? আপনারা জানেন, আপনাদের আমল থেকেই সমস্যা। এটা ডিম ইউনিভারিসিটি নয়, এটা কোন অটোনমাস বডি নয়, ইউনিভারিসিটি অ্যাফিলিয়েটেড কিছু নয়, এদের শিক্ষকদের যোগ্যতা কি হবে তার কোন রিক্রুটমেন্ট রুলস নেই, কিছু নেই। বর্তমানে আমরা উদ্যোগ নিয়েছি একে উন্নতি করা, আধুনিক করার। দুঃখ হচ্ছে, ঠিক সেই সময়ে ওরা আন্দোলন করছে। বলতে গেলে বছরের পর বছর অবহেলিত ছিল স্বাধীনতার পর থেকে। তখন তারা আন্দোলন করেনি।

প্লিন্সিপ্যাল নেই কেন বলছেন। এখানে প্রিন্সিপ্যাল রিক্রুটমেন্টের কোন রুলস নেই। প্রিন্সিপ্যাল রিক্রুটমেন্ট-টা করবে কে? এটা অ্যাফিলিয়েটেড কলেজ নয়, এটা অটোনমাস নয়, এটা ডিমড ইউনিভার্সিও নয়। যদি আমরা বলি পি. এস. সি. কে যে তুমি প্রিন্সিপ্যাল নিয়োগ কর তাহলে তারা রিক্রুটমেন্ট রুলস চাইবে কিন্তু প্রিন্সিপ্যালের রিক্রুটমেন্ট রুলস নেই। আজকে ইউ. জি. সি. যে কোয়ালিফিকেশন করে দিয়েছে সেই কোয়ালিফিকেশনে প্রিন্সিপ্যাল অ্যাপয়েন্টমেন্ট করতে হবে। এখানে যিনি রিটায়ার করেছেন তারও ইউ. জি. সি'র কোয়ালিফিকেশন ছিল না। নতুন প্রিন্সিপ্যাল নিতে গেলে রিক্রুটমেন্ট করতে হবে। আমরা যখন এক্সপার্ট কমিটি করার সিদ্ধান্ত নিয়েছি তখন কেন এই আন্দোলন? পরিশেষে আমি বলব, প্রতিটি ক্ষেত্রেই আমরা উদ্যোগ নিয়েছি। আপনাদের সঙ্গে আমি একমত যে আজকে আমাদের উচ্চ শিক্ষাকে ঢেলে সাজাতে হবে। আমি বারবার বলেছি যে আমাদের সমাজের পরিবর্তনের সঙ্গে সঙ্গে, ইণ্ডাষ্ট্রির পরিবর্তনের সঙ্গে সঙ্গে, কৃষির পরিবর্তনের সঙ্গে সঙ্গে উচ্চশিক্ষাকেও আমাদের সম্পূর্ণ ঢেলে সাজাতে হবে। সৌগতবাবু যে ভিসানের কথা বললেন আমাদের সেই একই ভিসান। এখানে কোন পার্থক্য নেই এবং এই কাজ আমরা করব। একটা কথা বলি, আমার দ্বারা হবে কিনা জানি না, আমরা অনেকটা করেছি এবং আগামীদিনেও আমরাই আসব, আমরাই করব। আপনারা করেন নি, করতে পারবেনও না। এই কথা বলে যারা যারা বাজেট বক্তৃতায় অংশ গ্রহন করেছেন তাদের সকলকে ধন্যবাদ জানিয়ে এবং সমস্ত কাটমোশনের বিরোধিতা করে, আমাদের বাজেট সকলে সমর্থন করবেন এই অনুরোধ জানিয়ে শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now voting on Demand No. 30 for Grants. There are 65 cut motions to Demand No. 30. All the motions are in order and taken as moved. I put all the cut motions to vote except motion nos. 7 & 8 on which I understand a division will be demanded.

The motions (nos. 1-6 and 9-65) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motions (nos. 7 & 8) that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and a division taken with the following results.

**NOES**

Banerjee, Shri Debabrata

Bauri Srimati Uma Rani

Biswas, Shri Benay Krishna

Biswas,.Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Biswas, Shrimati Susmita

Chakrabarty, Shrimati Kumkum

Chakraborty, Shri Satyasadhan

Choudhury, Shri Bansha Gopal

Chowdhury, Shri Nani Gopal

Das, Shri Paresh Nath

Das, Shri Gajueswar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dhar, Shri Padmanidhi

Gayen, Shri Nripen

Ghosh, Shri Susanta

Giri, Shri Ashoke

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Kar, Shrimati Anju

Kundu, Shri Ranjit

Let. Shri Bishnu

Mahato, Shri Abinash

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Nanda Dulal

Mal, Shri Nimai

Mandal, Shri Prabhanjan

M. Ansaruddin, Shri

Mehta, Shri Nishikanta

Mirquasim Mondal, Shri

Mistry, Shri Bimal

Mondal, Shri Ganesh Chandra

Mondal, Shri Rabindranath

Mukherjee, Dr. Srikumar

Mukhopadhyay, Shri Chittaranjan

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Roy, Shri Bachcha Mohan

Roy, Shri Mrinal Kanti

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Sen Gupta (Bose), Shrimati Kamal

Sinha, Shri Prabodh Chandra

**AYES**

Abu Hena, Shri

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Chatterjee, Shri Rabindra Nath

Das, Shri Sailaja Kumar

Dey, Shri Ajoy

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Md. Sohrab, Shri

Roy, Shri Saugata

Sinha, Shri Atish Chandra

**ABSTS**

Guha, Shri Kamal

Ayes being 11 and Noes being 45, the motions were lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 3611,45,10,000 be granted for expenditure under Demand No. 30, Major

Heads : "2202—General Education, 2203—Technical Education, 2205—Art and Culture and 6202—Loans for Education, Sports, Art and Culture" during the year 2000-2001. (This is inclusive of a total sum of Rs. 1191,77,88,000 already voted on account) was then put and agreed to.

[6-40 – 6-45 p.m.]

**Demand 45**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 26,20,80,000 be granted for expendiutre under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the year 2000-2001. (This is inclusive of a total sum of Rs. 8,64,86,000 already voted on account). was then put and agred to.

**শ্রী রবিন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধাননগর পুরসভার চেয়ারম্যান নির্বাচন ছিল আজ। বি. জে. পি., তৃণমূল এবং কংগ্রেসের একাংশ বলেছিল ওখানে নাকি ঘোড়া কেনা বেচা হবে, কিন্তু শত্রুর মুখে ছাই দিয়ে আমাদের ১২ জনই দিলীপ গুপ্তকে জয়ী করেছেন। ওদের আশা সফল হয়নি। এখানে আবার প্রমাণিত হয়েছে যে বামফ্রন্টের সদস্যদের টাকা দিয়ে কেনা যায় না। এটা একবার প্রমাণিত হয়েছিল আবার প্রমাণিত হল তাই আমি এই কথা বললাম।

**Adjournment**

The House was then adjourned at 6.45 p.m. till 11 a.m. on Thursday, the 13th July, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Thursday, the 13th July, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair; 8 Ministers, 5 Ministers of state and 112 Members.

[11-00 — 11-10 a.m.]

**শ্রী তপন হোড় :** স্যার, বিধাননগরে পৌরসভার নির্বাচনে কালকে বামফ্রন্টের অভুতপূর্ব জয় হয়েছে। আপনি জানেন, বিধাননগর পৌরসভার ক্ষেত্রে এরা হর্স ট্রেডিংয়ের চেষ্টা করেছিল। আমাদের কাছে খবর আছে, এক কোটি টাকা দিয়ে কাউন্সিলার কেনবার চেষ্টা করেছিল। আমি খুব দায়িত্ব নিয়ে বলছি, এরা রাজ্যের মধ্যে আইনশৃঙ্খলার অবনতি ঘটাতে চায়। এরা ব্যক্তি স্বাধীনতাকে কিনতে চায়। এরা বিধাননগরে পারেনি। (এই সময়ে মাইক অফ হয়ে যায়।)

(গোলমাল)

### Starred Questions
### (to which oral answers were given)

### শিশু শিক্ষা কেন্দ্র

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৮) **শ্রী ইউনুস সরকার :** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কিছু 'শিশু শিক্ষা কেন্দ্র' খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, জানুয়ারি, ২০০০ পর্যন্ত কতগুলি শিশু শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে (জেলাওয়ারি হিসাব সহ); এবং

(গ) উক্ত শিক্ষা কেন্দ্রগুলিতে প্রশিক্ষক নিয়োগের নীতি কি?

ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রের সংখ্যা-৩০৫৭।

| ক্রমিক সংখ্যা | জেলার নাম | জানুয়ারি ২০০-এ খোলা কেন্দ্রের সংখ্যা। |
|---|---|---|
| ১। | কুচবিহার | ২৫৪ |
| ২। | জলপাইগুড়ি | ১৩৫ |
| ৩। | দার্জিলিং গোর্খা হিল কাউন্সিল | ৪০ |
| ৪। | শিলিগুড়ি মহকুমা পরিষদ | ২০ |
| ৫। | উত্তর দিনাজপুর | ১৫১ |
| ৬। | দক্ষিণ দিনাজপুর | ৬৭ |
| ৭। | মালদা | ৯১ |
| ৮। | মুর্শিদাবাদ | ২৪৩ |
| ৯। | নদীয়া | ১৭১ |
| ১০। | উত্তর ২৪-পরগনা | ৯২ |
| ১১। | দক্ষিণ ২৪-পরগনা | ২১৩ |
| ১২। | হাওড়া | ১৭৪ |
| ১৩। | হুগলি | ৭২ |
| ১৪। | মেদিনীপুর | ৬৯৩ |
| ১৫। | বাঁকুড়া | ১৬১ |
| ১৬। | পুরুলিয়া | ২৯ |
| ১৭। | বর্ধমান | ২৭৭ |
| ১৮। | বীরভূম | ১৭৪ |
| | মোট | ৩০৫৭ |

(গ) শিশু শিক্ষা কেন্দ্রের পরিচালন কমিটি নির্দিষ্ট শর্তসাপেক্ষে চল্লিশোর্ধ মাধ্যমিক বা সমতুল পরীক্ষায় উত্তীর্ণ স্থানীয় মহিলাকে বা প্রতিবন্ধী পুরুষকে নিয়োগ

করতে পারে।

**শ্রী ইউনুস সরকার ঃ** উনি বললেন যে চল্লিশোর্ধ মহিলা এবং হ্যান্ডিক্যাপড পুরুষ এদের এইক্ষেত্রে নিয়োগ করা যেতে পারে। যেখানে চল্লিশোর্ধ মহিলা পাওয়া যাচ্ছে না, যে সেন্টারে বাইরে থেকে আনার সমস্যা আছে, সেইক্ষেত্রে তাদের জন্য বিকল্প ভাবনা আছে কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** বয়স অন্ততপক্ষে চল্লিশ বছর হওয়া চাই। তারপর পরপর ক্রমানুযায়ী না পাওয়া গেলে কি হবে, সেসব বলা আছে। এটা শুধু নয় যে, মাধ্যমিক বা সমতুল পরীক্ষায় উত্তীর্ণ হতে হবে। যদি মহিলা না পাওয়া যায়, পুরুষদের বেলায় ব্যতিক্রম আছে যে প্রতিবন্ধী হতে হবে, সেটা শিথিল করা যায়। মহিলাদের ক্ষেত্রে যদি মাধ্যমিক বা সমতুল পরীক্ষায় কৃতকার্য না পাওয়া যায়, তবে পরীক্ষা দিয়েছে কিন্তু ফেল করেছে যারা, তাদের বিচার করা চায়। এছাড়া তফসিল জাতি এবং উপজাতিদের ক্ষেত্রে আমাদের শিক্ষাগত যোগ্যতার মান শিথিল করা হয়েছে। অষ্টম শ্রেণী উত্তীর্ণ হলে, তাদের বেলায় করা যেতে পারে। আর এইসব করেও যদি না পাওয়া যায়, তাহলে ৩৫ বছর হলেও হবে। ৩৫ বছর পর্যন্ত এটা শিথিল করা যেতে পারে এবং তাদের শিক্ষার যোগ্যতা মাধ্যমিক শিক্ষা বা তার সমতুল্য শিক্ষায় উত্তীর্ণ বা কমপক্ষে মাধ্যমিক শিক্ষায় অকৃতকার্য হলেও হবে।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, হ্যান্ডিক্রাপড্ পুরুষদের এইক্ষেত্রে দেওয়া হয়। হ্যান্ডিক্রাপড্ ছাড়া এইক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া যায় কিনা, এস সি এবং এস টির ক্ষেত্রেও যে শৈথিল্য করা হয়েছে, সেখানে বয়সীমার শৈথিল্য করা যায় কিনা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এখনও পর্যন্ত পুরুষের ক্ষেত্রে বলা হয়েছে হ্যান্ডিক্রাপড্ হতে হবে। আর তাদের শৈথিল্য করার ক্ষেত্রে বয়সসীমা যা বলা হয়েছে এর নিচে শৈথিল্য করা হয়নি। আমাদের কাছে এখনও পর্যন্ত সুনির্দিষ্ট তথ্য পাই নি যে শৈথিল্য করার ব্যাপারে কোনও অসুবিধা হচ্ছে। আমরা যে নির্দেশ পাঠিয়েছি তদনুযায়িই পাওয়া যাচ্ছে। শিক্ষা সহায়কেরও এইরকম দৃষ্টান্ত নেই। সেখানে শিক্ষার নূন্যতম যে শর্তাবলি সেইরকম প্রার্থি পাওয়া সম্ভব বলে মনে করি।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ নির্দিষ্ট প্রস্তাব দিলে আপনি কি কনসিডার করবেন কারণ আমার নির্বাচনী এলাকায় এইরকম কিছু প্রস্তাব আছে, সেইসব নির্দিষ্ট প্রস্তাব বিবেচনা হবে কিনা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমরা বিবেচনা তখনই করব সুনির্দিষ্ট ভাবে পেলে পরে যে, এখানে এইরকম লোক পাওয়া যাচ্ছে না বলে ঘোষণা করতে হবে। সেই ঘোষণা করার পরে সত্যিসত্যি পাওয়া যাচ্ছে কিনা দেখব। আগে এইরকম দু একটা প্রস্তাব এসেছিল। সেখানে ন্যূনতম মানের প্রার্থি সেই জেলাতে একটাও নেই এইরকম দেখাতে পারেন নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন মাননীয় মন্ত্রীর কাছে যে, এই যে শিশুশিক্ষা কেন্দ্রগুলো-এই শিশু শিক্ষা কেন্দ্রগুলো প্রথমত কোনও ক্লাস থেকে কোন ক্লাস পর্যন্ত পড়ানো হবে। প্রথাগত পাঠ্যক্রম বিদ্যালয়গুলোতে যে আছে, শিক্ষা দপ্তরের অধীনে, সেই প্রাথমিক বিদ্যালয়গুলোতে শিক্ষণপ্রাপ্ত ছাত্র-ছাত্রীদের গুণগত মান, পাঠ্যক্রম বা পাঠ্যসূচী এগুলোর মধ্যে কোনও পার্থক্য থাকবে কিনা এবং এই প্রসঙ্গে আরেকটা জিজ্ঞাস্য যে, এই যে শিক্ষক নিয়োগ করছেন এটা শিক্ষা বিস্তারের জন্য কিনা, সেখানে প্রতিবন্ধি থেকে ৪০ উর্ধ্বে মহিলা বা পশ্চাদপদ মহিলা যারা আছেন, তাদের কর্মসংস্থানের দিকে লক্ষ্য রেখেই কি করা হয়েছে এবং সেখানে শিক্ষা সহায়কদের অ্যাকাডেমিক কোয়ালিফিকেশনের ক্রাইটেরিয়া কি সেটা জানাবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** প্রথমত প্রথম শ্রেণীর থেকে চতুর্থ শ্রেণী পর্যন্ত পড়ানো হবে। এই বছরে যারা করছেন তাদের মাত্র দ্বিতীয় এবং তৃতীয় শ্রেণী পর্যন্ত করা সম্ভব। এই ব্যবস্থা দু বছর মত শুরু হয়েছে। সেখানে দু একটি জেলায় এই শিক্ষাকেন্দ্র দু বছর যাবত চালু হয়েছে এবং সেখানে তৃতীয় শ্রেণীর মানে তারা যেতে পারবে। যারা পড়াশুনা এখানে করবে তাদের পাঠ্যক্রম প্রথাগত পাঠ্যক্রম অনুযায়ীই হবে। একই বই, একই সিলেবাস এবং দামও একই থাকবে। আর দ্বিতীয়তঃ শিক্ষা সহায়ক নিয়োগ করার ক্ষেত্রে এই সমস্ত প্রকল্পের মূল উদ্দেশ্য হচ্ছে আমাদের সার্বজনীন শিক্ষা ব্যবস্থা, ইউনির্ভাসালাইজেশন সেই দিকে লক্ষ্য রেখেই, তারসঙ্গে সমতা রেখেই আজকে করা হয়েছে। সেখানে শিক্ষার যোগ্যতা বা মান প্রাথমিক বিদ্যালয়ের সঙ্গে যুক্ত করেই করা হয়েছে। শিক্ষা ক্ষেত্রে যে শিক্ষা সহায়ক রয়েছেন, তাদের ন্যূনতম মান রেখেই রাখা হয়েছে। আমরা মহিলাদের ৪০ উর্ধ্ব এবং প্রতিবন্ধী, এদের যেহেতু ঐ একই রকম মানের অনেকে থাকবেন ওখানে, তাদের মধ্যে আবার অগ্রাধিকার করার জন্য আমরা মনে করেছি মহিলাদের ৪০ উর্ধ্ব মহিলা এদের দিয়ে কাজটা ভাল হবে। সেইজন্য আমরা করেছি। শিক্ষার সুবিধা হবে, এইজন্য করেছি। এদের কর্মসংস্থানের জন্য নয়। তফসিলি জাতি উপজাতি যারা তাদের জন্য অষ্টম শ্রেণী পর্যন্ত শিথিলতা করা আছে। সেটা প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রেও আছে, প্রথাগত যে প্রাথমিক বিদ্যালয় সেখানেও শিক্ষিকা নিয়োগের বেলায় আছে। এটা নূতন কিছু নয়। প্রতিবন্ধী পুরুষরা ভাল পড়াতে

পারেন, এটা এমন নয় যে এস.সি., এস.টি. মহিলা প্রতিবন্ধী আর পুরুষদের বেলায় স্বাভাবিকভাবে প্রতিবন্ধীদের জন্য আমরা করেছি। প্রতিবন্ধীরা তারাও ভাল পড়াতে পারেন। এরকম মনে করার কোনও কারণ নেই মহিলা তফসিলি জাতির বেলায় তারা ভাল পড়াতে পারবেন না, আমরা মনেকরি তারাও ভাল পড়াতে পারবেন।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** আমাদের রাজ্যে যখন শিশু শিক্ষা কেন্দ্র চালু করা হয়েছিল, সার্বজনীন শিক্ষা সম্প্রসারণের উদ্দেশ্যে, তখন এই কেন্দ্রে সহায়িকা যারা তাদের মাসিক ভাতার পরিমান ছিল ৮ শত টাকা, পরবর্তীকালে বাড়িয়ে সেটা হাজার টাকা করেছেন, বর্তমানে তাদের এই ভাতা বাড়ানোর কোনও পরিকল্পনা আছে কিনা দয়া করে বলবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমরা বাড়িয়েই ১ হাজার টাকা করেছি, এখনি আশু আমাদের কোনও পরিকল্পনা নেই বাড়ানোর।

**শ্রী মহঃ সোহরাব ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, কোনও একটি পার্টিকুলার গ্রাম পঞ্চায়েতে ৪০ বৎসর বয়সে এবং স্কুল ফাইনাল পাশ থাকা সত্বেও ইন দি নেম অফ এস.সি., এস.টি. ক্লাস এইট পর্যন্ত দেওয়া যায়, সেই একটা পার্টিকুলার শিশু শিক্ষা কেন্দ্রে সেখানে কে সুযোগ পাবে? যদি দেওয়া যায় তাহলে সেটা আইন সম্মত হবে কিনা? যদি কোনও গ্রাম পঞ্চায়েতের মধ্যে কোয়ালিফাইড না পাওয়া যায় তাহলে তার পাশ্ববর্তী গ্রাম থেকে, যদি সেরকমও না পাওয়া যায় তাহলে এখান থেকে ট্রান্সফার করা যাবে কিনা বলবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি, যদি ৪০ উর্ধ্ব মহিলা ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা এরকম থাকেন তাহলে আর কাউকে দেওয়া যাবেনা, সেটা শিথিলতা করারও প্রশ্ন ওঠেনা। তফসিলি জাতি উপজাতি যদি সেটা করে ভাল, শিথিলতা করার প্রশ্ন ওঠেনা। তফসিলি জাতি উপজাতি যদি ৪০ উর্ধ্বে হন, ন্যূনতম যোগ্যতা তার থাকে তাহলে অবশ্যই পেতে পারেন। অগ্রাধিকারও পেতে পারেন, এই ব্যাপারে আমার কিছু বলার নেই। যদি দিয়ে থাকেন সুনির্দিষ্টভাবে অভিযোগ এলে বাদ দেওয়া হয়েছে আমি আগেই বললাম, প্রথম প্রশ্নের সময় মাননীয় সদস্য বোধহয় মনযোগী ছিলেন না, আমি বলেছি, বাদ দেওয়া হয়েছে, এখনও দেওয়া হবে। আর ওখানে যদি না পাওয়া যায় তাহলে এক কি.মি. এর মধ্যে যেটা বলেছেন আমরা বলেছি, ওয়ার্কিং ডিসটান্স মানে হাঁটা পথের দূরত্বের মধ্যে অবস্থিত হতে হবে। এইরকম জায়গা থেকে করা যাবে। ঐ এলাকায় হাঁটা পথের বাইরে থেকে আনা যাবে না। ঐ এলাকায় হাঁটা পথে এসে

যাতায়াত করে করতে পারবেন এবং পঠন পাঠন করাতে পারবেন, সেইরকম দুরত্বের মধ্যে থাকলে নেওয়া হবে। (এ. ভয়েস ঃ— মানছেনা তো) মানছে না, আপনারা বলছেন না কেন? আমি তো বললাম, সুনির্দিষ্ট অভিযোগ পেলে আমরা খারিজও করে দিয়েছি।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, ওয়ান থেকে ফোর পর্যন্ত পড়াশুনার জন্য ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা থাকা দরকার। যেখানে ক্লাস এইট পর্যন্ত মেয়েদের কনসিডার এর কথা বলছেন, যেখানে ৪০ উর্ধ্ব বয়সের পুরুষ যারা পার করেছেন তাদের শিক্ষাগত যোগ্যতা মিনিমাম মাধ্যমিক বা হায়ার সেকেন্ডারি তাদেরকে কিন্তু সুযোগ না দেওয়ার ক্ষেত্রে ভাবনা না করার ক্ষেত্রে অসুবিধা কোথায়, এর যুক্তিটা কি? এই যে মেয়েদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে হাঁটাপথের দুরত্বের মধ্যে থাকতে হবে, প্রাথমিকভাবে আমি দেখেছি, পঞ্চায়েত এলাকায় যে স্কুল প্রথম খোলা হয়েছে, ১।২টি পঞ্চায়েতে দুরবর্তী জায়গায় তাদের অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে, এটা ট্রান্সফার করে যখন স্কুল খোলা হচ্ছে, তখন এটার ব্যাপারে কিছু করা যাবে কিনা বলবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি আগেই বলেছি, ৪০ উর্ধ্ব মহিলাদের অগ্রাধিকার দিচ্ছি। আমি মনেকরি সহানুভূতির সঙ্গে তারা ছোট ছোট ছেলে মেয়েদের পড়াশুনার কাজটা ভালভাবে করতে পারবেন। এটা খালি এখানে নয়, সারা বিশ্বে, অন্যান্য দেশে খোঁজ খবর নিলে আপনারা জানতে পারবেন, প্রাথমিক শিক্ষায় শিক্ষক নিয়োগের ব্যাপারে মহিলাদের অগ্রাধিকার দেওয়া হয়। কোন কোন জায়গায় সংরক্ষণেরও ব্যবস্থা করা হয়েছে। আমি বলতে বাধ্য হচ্ছি, তাদের আমরা যোগ্যতর মনে করেছি। আর ট্রান্সফার ইত্যাদির প্রশ্ন ওঠে না। এখানে ম্যানেজিং কমিটির অভিভাবকরাই সংখ্যাগরিষ্ঠ, সেই এলাকা থেকেই নিয়োগ করা হচ্ছে। কাজেই সেখানে ট্রান্সফার ইত্যাদির প্রশ্ন আসছে না।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন শিশু শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে, জেলাওয়ারি কোনও হিসাব আছে কি। হাওড়া জেলায় কোথায় খোলা হয়েছে এবং কটা খোলা হয়েছে? যে বে-সরকারি প্রতিবন্ধী সংস্থা আছে, হাওড়া জেলায় এইরকম সংস্থা অনেক আছে এবং তারা ডিসিপ্লিনড ওয়েতে চলছে সেগুলোকে সরকারি আওতায় আনবার জন্য কোনও ব্যবস্থা করবেন কি? তাদের সাহায্য করবার জন্য কোনও পরিকল্পনা করবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** হাওড়া জেলায় কেন্দ্রের সংখ্যা ১৯৯৭-৯৯ সালে টার্গেট ছিল ৩২টি, ১৯৯৯-২০০০ ১০০টি টার্গেট ছিল মোট লক্ষ্যমাত্রা ছিল ১৩২টি। ২০০০ সালের মধ্যে ১৭৪টি খোলা হয়েছে। ২০০০-২০০১ সালের জন্য অতিরিক্ত আরও ১০০টি খোলা

হবে, মোট ২৭৪টি লক্ষ্যমাত্রা আছে! আর প্রতিবন্ধীদের সম্পর্কে আপনি যেটা বললেন সেটা আমার ব্যাপার নয়, এটা সমাজ কল্যাণ মন্ত্রীকে জিজ্ঞাসা করবেন।

**শ্রীমতী শান্তা ছেত্রী** ঃ স্যার, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে, বিভিন্ন গ্রামে যে শিশু শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে সেই শিশু শিক্ষা কেন্দ্র ঠিকমত কার্যকর হচ্ছে কিনা তা দেখার জন্য কোনও মনিটারিং কমিটি আছে কি এবং সেই মনিটারিং কমিটির মেম্বার কারা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র** ঃ এই ব্যাপারটা দেখার জন্য আমাদের মূলতঃ ম্যানেজিং কমিটি রয়েছে নয়জনের। তারমধ্যে সাতজন হচ্ছে অভিভাবকদের মধ্যে থেকে, আর একজন হচ্ছে সেই এলাকায় শিক্ষার ব্যাপারে যিনি আগ্রহী, পারসন ইন্টারেস্টেড ইন এডুকেশন, সেইরকম একজন হবেন, আর একজন স্থানিয় পঞ্চায়েতের সদস্য হবেন। আমরা মনেকরি অভিভাবকরাই শ্রেষ্ঠ পরিদর্শক হতে পারেন সেইজন্য আমরা তাদেরই অগ্রাধিকার দিয়েছি। তাছাড়াও পরিদর্শনের ব্যবস্থাও আমরা করেছি ত্রিরিশটি কেন্দ্র পিছু একজন পরিদর্শকের ব্যবস্থা করা হয়েছে এবং তাকে কন্ট্রাক্ট বেসিসে নিয়োগ করা হয়েছে। তিনি সেই পরিদর্শনের ব্যবস্থা করছেন।

**ডাঃ রামচন্দ্র মন্ডল** ঃ শিশু বিকাশ প্রকল্পে যেভাবে নিয়োগ করা হয়, শিশু শিক্ষা কেন্দ্রে সেইভাবে নিয়োগ করা হচ্ছে কিনা আমি জানতে চাইছি। আর যেখানে শিশু বিকাশ প্রকল্প আছে সেখানে শিশু শিক্ষা কেন্দ্র রাখা যায় কিনা সেইগুলো সম্বন্ধে কিভাবে ডিস্ট্রিবিউশন প্যাটার্ন করছেন আমি তা জানতে চাইছি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র** ঃ শিশু বিকাশ প্রকল্পটি হচ্ছে আই.সি.ডি.এসের অধীন এবং এটা হচ্ছে প্রি স্কুল। আর শিশু শিক্ষা কেন্দ্র হচ্ছে ৫ থেকে ৯ এবং ৯ থেকে ১৪ বছরের শিশুরাও সেখানে আসতে পারে, যদি কারোর ড্রপ আউট হয়ে থাকে তারা এখানে আসতে পারে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী অশোককুমার দেব** এই সহায়িকা সিলেকশন কিভাবে করছেন, কারা করছেন? এখানে এম.এল.এ.দের কো : সুপারিশ চলবে কি চলবে না, এবং সত্যিকারের যোগ্য ব্যক্তি পাচ্ছে কি পাচ্ছে না বুঝব কি করে, কার সাথে কথা বলা প্রয়োজন?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র** ঃ এখানে এম.এল.এ.দের বা পঞ্চায়েতের সুপারিশের কোনও ব্যাপার নেই, মূলতঃ অভিভাবকরাই বলবেন। অভিভাবকদের নিয়েই ম্যানেজিং কমিটি, মূলতঃ তাদের আস্থাভাজন হতে হবে। যদি ন্যূনতম মান থেকে ব্যতিক্রম হয়, আমাদের

কাছে অভিযোগ এলে আমরা খারিজ করি এবং করেছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** রিক্রুটমেন্ট পলিসি যেটা বললেন, তার নির্দেশিকা সব জায়গায় সমানভাবে যাচ্ছে না মনে হয়। দক্ষিণ ২৪ পরগনায় যেটা গেছে, তাতে ৪০ বছর উল্লেখ আছে, আর.এস.সি.দের ক্ষেত্রে কিছু লেস করা যেতে পারে। সমস্ত জায়গায় সমানভাবে সার্কুলেট হবে কিনা জানাবেন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমরা যে নির্দেশিকা দিয়েছি, তা সব জায়গায় সমানভাবে না যাবার কারণ নেই, কারণ নির্দেশিকা একটাই। যেটা বললেন ৪০ বছর, সেটা এক নং শর্ত, এইভাবে পরপর ৮নং পর্যন্ত আছে। মনে হয় নিচের দিকটা পড়েনি, সেইগুলো পড়তে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী লিখিত উত্তরে বলেছেন ৪০ বছরের বেশি বয়সি মাধ্যমিক পাশ বা তার সমান যোগ্যতা আছে এমন মহিলাদের বা প্রতিবন্ধীদের নিয়োগ করার কথা। কিন্তু আমরা যে রিপোর্ট পেয়েছি, ১৬ বছরে মাধ্যমিক পাশ করার পর ২৪ বছর পড়াশোনার সঙ্গে যোগাযোগ না থাকার ফলে তাদের পড়াতে অসুবিধা হচ্ছে। এক্ষেত্রে মন্ত্রী নিয়োগের যে নীতি তা পাল্টানোর কথা ভাবছেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমাদের নির্দিষ্ট অভিজ্ঞতায় দেখছি তাদের পড়াতে অসুবিধা হচ্ছে না। তারা দরদ দিয়ে পড়াচ্ছেন, অ্যাটেন্ডডেন্সও ভালো। সুতরাং এই নিয়োগ নীতির পরিবর্তনের কথা চিন্তা করছি না।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** চতুর্থ মান শুরু হলেও কি দুজন শিক্ষকই থাকবে চারটি শ্রেণীর জন্য, না কি বাড়ানো হবে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** প্রথম শ্রেণীর জন্য দুজন নিয়োগ করা হয়, তারপর প্রতি শ্রেণীর জন্য একজন করে নিয়োগ করা হয়, চতুর্থ শ্রেণীতে গিয়ে ৫ জন হবে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী যে পরিদর্শকদের কথা বললেন, ৩০টি কেন্দ্রের ভাল একজন, তাদের যোগ্যতা কি হবে? তাদের কি চুক্তির ভিত্তিতে নিয়োগ করা হবে? তাদের কাছ থেকে কি আবেদন পত্র নেওয়া হবে বা কিসের ভিত্তিতে কতদিনের জন্য নিয়োগ করা হবে? আমি একটু সংশোধন করে নেবার অনুমতি চাইছি। সাধারণভাবে ২০, ২৫ টার বেশি না হয়, এটা সাধারণভাবে বলেছি। ভালো হয় ২০টি কেন্দ্রে অবার পরিদর্শক থাকলে। এটা চুক্তি ভিত্তিতে হবে। কাজটা সন্তোষজনক বলে বিবেচিত হলে তাদের প্রত্যেক বছরের চুক্তিতে নবীকরণ করা যাবে। এদের জন্য প্রয়োজনীয় যোগ্যতা যারা অবসরপ্রাপ্ত বিদ্যালয় পরিদর্শক, এ আই যারা ছিলেন বা

সেইরকম যদি না পাওয়া যায়, প্রাইমারি স্কুলের ইন্সপেক্টার ছিলেন, এইরকম যদি না পাওয়া যায় তাহলে এক্সপেরিয়েন্সড রিটায়ার্ড প্রাইমারি টিচারদের করতে হবে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** বিভিন্ন শিশু শিক্ষা কেন্দ্রে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে একটা কথা বলা আছে পঞ্চায়েত বা বিধানসভার প্রতিনিধি হলে তার নিকট আত্মীয়দের দেওয়া যাবে না। এরফলে গ্রাম পঞ্চায়েতের বহু সদস্য বা তাদের আত্মীয়রা সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। এই আইনের কোনও সংশোধনের ব্যবস্থা করবেন কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এখনও পর্যন্ত যে নীতি নিয়ে চলেছি, সেটা হচ্ছে গ্রামপঞ্চায়েতের সদস্য বা সদস্যা তারা এই কাজের জন্য যোগ্য বলে বিবেচিত হবে না। এটাতো কাউকে চাকরি বা কর্মসংস্থানের জন্য নয়। এটা শিশুদের শিক্ষার জন্য করা। আর এখানে নিকটতম আত্মীয় বলে কিছু নেই।

**শ্রী সঞ্জীব দাস ঃ** আমাদের রাজ্যে সব শ্রেণীর শিক্ষকদেরই ট্রেনিং দেওয়ার ব্যবস্থা আছে। বেসিক ট্রেনিং দেওয়া হয়, বি এড ট্রেনিং দেওয়া হয়। শিশু শিক্ষা কেন্দ্রে যারা শিক্ষক হবেন, তাদের ট্রেনিং দেওয়ার ব্যবস্থা কি আছে? আমাদের রাজ্যের নিয়ম আছে ৬ দিনের ট্রেনিং দিয়ে তাদের নিয়োগ করা হচ্ছে। আমি জানতে চাচ্ছি এই শিক্ষকদের ট্রেনিং দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি? যাতে তারা ফুল ফ্লেজেড শিক্ষক হিসাবে কাজ করতে পারে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমরা এদের প্রশিক্ষণের জন্য প্রশিক্ষণ করেছি। রাজ্যস্তরের প্রশিক্ষক যারা এদের প্রশিক্ষন দেবেন, তারা ফিরে গিয়ে ৫ দিনের প্রশিক্ষণ দিয়েছেন। এটা আমরা প্রাথমিকভাবে করেছি। আরও আমাদের এটা চালিয়ে দিতে হবে বলে আমরা এটা উপলব্ধি করছি।

**শ্রী দিবাকান্ত রাউত ঃ** আমি জানতে চাচ্ছি শিশু শিক্ষা কেন্দ্রগুলিতে মিড ডে মিল বা ড্রেস দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মিড ডে মিলের চাল কেন্দ্রীয় সরকার দিয়ে থাকেন। আমরা শিক্ষা দপ্তরের সঙ্গে আলোচনা করেছি। শিক্ষামন্ত্রী যাতে চাল পাওয়া যায়, তারজন্য কেন্দ্রকে লিখেছেন। আর ড্রেসের ব্যাপারে আমরা ইতিবাচক সিদ্ধান্ত নিয়েছি। সেটা শিক্ষা দপ্তর জানেন। শিক্ষামন্ত্রীও প্রতিশ্রুতি নিয়েছেন যে, এই ব্যাপারটা ইতিবাচকভাবে দেখতে হবে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** শিশু শিক্ষা কেন্দ্রে শিক্ষক নিয়োগ করছেন ৪০ বছর বয়স্ক মহিলাদের। এরা ১৫-১৬-১৭ বছরে অধিকাংশ ছেড়ে দিয়েছে। তারা সংসার করছে। তারা বাড়ির কাজকর্ম করার পরে তারা শিক্ষিকা হলেন। আমার যে প্রশ্ন আপনি যে, শিক্ষিকা নিয়োগ করছেন শিশুদের শিক্ষা দেওয়ার জন্য সেটা কি শিশুদের শিক্ষা দেওয়ার জন্য, নাকি তাদের শিক্ষাকে ভুলিয়ে দেওয়ার জন্য?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমি তো আগেই বলেছি ওরা ভাল পড়াচ্ছেন। ভাল পড়াবেন, ভাল পড়াচ্ছেন।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** অতিরিক্ত প্রশ্ন স্যার, প্রাইমারি স্কুলে যেমন শিশুদের জন্য চাল দেওয়া হয়, সেইরকম শিশু শিক্ষা কেন্দ্রের জন্য চাল দেওয়ার কোনও পরিকল্পনা আছে কি? তার সঙ্গে সঙ্গে যে সমস্ত জায়গায় স্কুল খোলা যাচ্ছে না তাদের বিল্ডিং এর জন্য অর্থ বরাদ্দ করা হয় কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** চাল দেওয়ার ব্যাপারটা তো আগেই বলেছি যে এটা কেন্দ্রীয় সরকার দেয়। সুতরাং আমাদের শিক্ষা দপ্তর ওদের সঙ্গে যোগাযোগ করেছেন যাতে চাল দেওয়া হয় কিন্তু এখনও কেন্দ্র থেকে ইতিবাচক সাড়া পাওয়া যায় নি। অতিরিক্ত শিক্ষা কেন্দ্র খোলার লক্ষ্যমাত্রা তো আমাদের আছেই। এই বছর খুলেছি। যেখানে নেই সেখানে খোলার জন্য ব্যবস্থা নিয়েছি। আরও যদি থাকে পরের বছর খোলা হবে।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই শিক্ষিকা নিয়োগ করছেন এদের রিটায়ারমেন্টের কোনও এজ আছে, না, তারা যতদিন বাঁচবেন ততদিন পর্যন্ত করে যাবেন।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এ পর্যন্ত রিটায়ারমেন্টের কথা ওঠেনি। বছরে বছরে যেহেতু পুনর্নবীকরণ হয় ম্যানেজিং কমিটি ঠিক করবেন। ম্যানেজিং কমিটি মূল। ম্যানেজিং কমিটি দিচ্ছেন, তারাই বিচার বিবেচনা করে দেবেন। রিটায়ারমেন্ট এজ আমরা কিছু করি নি বা বলে দেওয়া হয়নি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** শিশুশিক্ষা কেন্দ্রে যে শিক্ষিকা নিয়োগ হয় তাদের বেতন বা ভাতা দেওয়ার পদ্ধতি কি?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ম্যানেজিং কমিটিতে যেটা হয় তারা একটা অ্যাকাউন্ট বলেন। আমরা যে টাকা দিই পঞ্চায়েত সেটা ওই ব্যাঙ্ক অ্যাকাউন্ট দিয়ে দেয়। ম্যানেজিং কমিটি তখন ওই টাকা দেয়।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি যে এই শিক্ষিকা বা প্রতিবন্ধী শিক্ষক নেওয়া হয় সেটা কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হয়। এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া যায় কিনা, এর কি সুবিধা আর অসুবিধা আছে?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** এদের তো শিক্ষিকা বলে না, শিক্ষা সহায়িকা বলে। এদের ওই এলাকার হতে হবে। এটা তো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে করা সম্ভব নয়। একটা এলাকায় বা একটা গ্রামের ৪শো ৫শো পরিবারকে তো জানা সম্ভব না। এটা এক্সচেঞ্জের মাধ্যমে করা সম্ভব হয় না বলেই আমি মনেকরি।

**শ্রী নজমুল হক ঃ** মাননীয় মন্ত্রী বলেছেন যে এই কেন্দ্র খোলার উদ্দেশ্য হচ্ছে সার্বজনীন। তাই যারা অত্যন্ত দরিদ্র শ্রেণীর ছাত্র তাদের কোনও সুযোগ সুবিধা দেওয়া যায় কিনা। কারণ প্রাথমিক স্কুলগুলোতে তো দুঃস্থ ছাত্রছাত্রীদের অর্থ সহায়তা দেওয়া হচ্ছে।

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** ছাত্রছাত্রীদের আমরা পাঠ্যপুস্তক দিয়ে সাহায্য করি আর মিড ডে মিল দিয়ে সাহায্য করি। আর কিছু সাহায্য করা এখনই যাচ্ছে না।

## হোমগার্ডের সংখ্যা

*৩৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৩) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে পুরুষ ও মহিলা হোমগার্ডের সংখ্যা কত;

(খ) বর্তমানে হোমগার্ডদের দৈনিক বেতন কত;

(গ) হোমগার্ডরা বছরে গড়ে কতদিন কাজে নিয়োজিত থাকেন; এবং

(ঘ) হোমগার্ডদের একাংশকে পুলিশের চাকরি দেওয়ার প্রস্তাব বর্তমানে কি পর্যায়ে আছে?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট ২২,৬০৪ জন হোমগার্ডের মধ্যে পুরুষ ২১,১৯৯ জন ও মহিলা ১,৪০৫ জন।

(খ) বর্তমানে হোমগার্ডদের দৈনিক বেতন ৯৭ টাকা, ১০২ টাকা ও ১০৭ টাকা। তিনটে ক্যাটাগোরি আছে।

*(গ) হোমগার্ডরা বছরে গড়ে ২৭০ থেকে ২৮০ দিন কাজে নিয়োজিত থাকেন।*

(ঘ) পুলিশের কনস্টেবল পদের মোট আসনের ১০ শতাংশ হোমগার্ডদের জন্য সংরক্ষিত করা হয়েছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** হোমগার্ড নিয়োগ কবে থেকে বন্ধ আছে?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** ১৯৮৬ সাল থেকে বন্ধ আছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** নতুন হোমগার্ড নিয়োগের কোনও চিন্তা-ভাবনা সরকারের আছে কিনা?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** নতুন হোমগার্ড নেবার ব্যাপারে এখনও কিছু ভাবা হয়নি। কেন না, বিধানসভার সেসনের শুরুতে আমি ঘোষণা করেছিলাম যে, আমরা চাইছি প্রত্যেকটা হোমগার্ডকে বছরের সমস্ত দিন কাজ দিতে। আপাতত, ৭টা জেলাতে যত সংখ্যক পদ আছে তাতে সেই পরিমান কাজ আছে, প্রতিদিন কাজ করে। বাকি জেলাগুলোতেও আমরা এইরকম অবস্থায় আসতে চেষ্টা করছি। এবং সেইজন্যই এই মুহূর্তে নতুন হোমগার্ড নিয়োগের কথা ভাবছি না। কিন্তু হোমগার্ড থেকে কনস্টেবল নিয়োগের যে ধারা শুরু হয়েছে তাতে নিশ্চয় একটা সময় হোমগার্ড নিতে হবে।

**শ্রী কমল মুখার্জি ঃ** আপনি (ঘ) প্রশ্নের উত্তরে বলেছেন, পুলিশের কনস্টেবল পদের মোট আসনের ১০ শতাংশ হোমগার্ডদের জন্য সংরক্ষিত করা হয়েছে। আমার প্রশ্ন, হোমগার্ডদের পুলিশের মত সুযোগ-সুবিধা দেওয়ার কথা সরকার চিন্তা-ভাবনা করছে কিনা?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** হোমগার্ড এবং পুলিশের কনসেপ্ট আলাদা। সেইজন্য দুটো দুরকম ভাবে থাকবে। একেবারে সমান করা যাবে কিনা জানিনা এটা আমরা করিনি। পৃথিবীজুড়ে হোমগার্ডদের যে কনসেপ্ট, ১৯৪২ সাল থেকে শুরু হয়েছে। তবে যতটা সম্ভব তাদের সুযোগ-সুবিধা দেওয়ার চেষ্টা করছি। তাদের যে ভলান্টারি কনসেপ্ট, তার সঙ্গে যারা চাকরি করছে তাদের এক করে দেওয়া সম্ভব নয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** কয়েকদিন আগে মাননীয় বুদ্ধদেববাবু বললেন, যত মহিলা পুলিশের প্রয়োজন তার তুলনায় সংখ্যাটা কম আছে যার ফলে থানায় থানায় যখন মহিলাদের এরেষ্ট করে নিয়ে আসা হচ্ছে তাদের কাছে মহিলা পুলিশ দেওয়া যাচ্ছে না। আমার কথা হচ্ছে, সেই কাজ মহিলা হোমগার্ড দিয়ে করানো যেতে পারে। এই দিক চিন্তা করে বিশেষভাবে মহিলা হোমগার্ড নিয়োগ করা যায় কিনা?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** এই ধারনার ভিত্তিতেই কিছু এস.পি. জেলা থেকে এইরকম কথা বলেছেনও। আর, মহিলাদের পাহারা দেওয়ার জন্য মহিলা পুলিশ বা হোমগার্ড রাখা দরকার। মানবাধিকার থেকেও এইরকম রায় দেওয়া হয়েছে। সেইজন্য এস.পি.-রা মহিলা হোমগার্ড নেবার প্রোপোজাল পাঠিয়েছেন। এটা আমাদের বিবেচনার মধ্যে আছে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী উত্তর দেওয়ার সময় বললেন যে তিনটে ক্যাটিগোরি করেছেন। সেই তিনটে ক্যাটিগরি কিভাবে ভাগ করেছেন?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** মাননীয় সদস্য যদি হোমগার্ডদের সম্বন্ধে যে বইটা আছে সেটা দেখতেন তাহলেই বুঝতে পারতেন। ইন ফ্যাক্ট গোটা পৃথিবীতে ৭টা ক্যাটিগোরি আছে, আমাদের তা নেই। আমরা পশ্চিমবঙ্গে যেটা করেছি সেটা একটা রেভোলুসনারি ওয়ার্ক। আমরা তিনটে ভাগে ভাগ করেছি। অন্য জায়গায় এদের প্রোমশন খুশি মত হয়, আমরা সেরকম করিনা। আইন করে বিধি মেনে কারা প্রোমোশন পেতে পারে, কারা পেতে পারেনা, এটা ঠিক করেছি। আমরা মনেকরি একটা র‍্যাঙ্ক থেকে আর একটা র‍্যাঙ্কে যাওয়ার ক্ষেত্রে আলাদা মাইনে হওয়া উচিত। সে অনুযায়ী তিনটে ক্যাটিগোরি করেছি। ডেপুটি কমানডেন্ট ১৬০ টাকা, গ্রুপ কমানডেন্ট ১০২ টাকা পাচ্ছে। এছাড়া যারা শুধু হোমগার্ড তারা ৯৭ টাকা পাচ্ছে। এই স্ট্রাকচার করা আছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহশয়, কলকাতা শহরে এবং জেলাগুলির বিভিন্ন শহরের খুব গুরুত্বপূর্ণ রাস্তায় হোমগার্ডরা ট্রাফিক পরিচালনা করে। আপনার কাছে আমার অতিরিক্ত প্রশ্ন, হোমগার্ডদের যে ট্রাফিক পরিচালনা করতে হয় তার জন্য কোনও প্রশিক্ষণের ব্যবস্থা আছে কি? থাকলে কোথায় আছে এবং প্রতি বছর কত জনকে প্রশিক্ষণ দেওয়া হয়?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** সত্যি কথা বলতে কি পশ্চিমবাংলায় হোমগার্ডদের জন্য এখন পর্যন্ত কোনও প্রশিক্ষণ কেন্দ্র নেই। একটা প্রশিক্ষণ কেন্দ্র তৈরি হচ্ছে। ২০০০ সালের শেষে সেটা চালু হবে। গোটা ভারতবর্ষে ৮টা প্রতিষ্ঠান আছে, সেখানে হোমগার্ডদের ট্রেনিং দেওয়া হয়। পশ্চিমবঙ্গে যেটা তৈরি হচ্ছে সেটা হবে নবম ট্রেনিং সেন্টার। এখন পর্যন্ত আমাদের যা ব্যবস্থা আছে তাতে লোকাল লেভেলে যাদের রিক্রুট করা হয় তাদের সেখানেই খানিকটা কাজ শিখিয়ে দেওয়া হয়। এটা খুবই দুর্ভাগ্যজনক ব্যাপার যে এখন পর্যন্ত আমাদের এরকম কোনও প্রতিষ্ঠান নেই। ২০০০ সালের শেষের দিকে আমরা একটা প্রতিষ্ঠান উদ্বোধন করব।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি পশ্চিমবাংলায় যে হোমগার্ডরা রয়েছেন তাদের ফিউচার বলে কোনও কিছু নেই। বয়স-সীমা শেষ হয়ে যাবার পরে তাঁরা যখন রিটায়ার করেন তখন তাদের যাতে গ্র্যাচুইটি, পেনসন ইত্যাদি দেওয়া যায় তার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** আসলে এদের ডেইলি ওয়েজ ওয়ার্কার হিসাবে ধরা হয়, ফলে তাদের পেনসন বেনিফিট নেই। রিটায়ারমেন্টের পরে তাদের কিছু বেনিফিট দেওয়া যায় কিনা নিশ্চয়ই এরকম ভাবনা চিন্তা আমাদের আছে। আর এদের একদম ভবিষ্যৎ নেই তা নয়। মাননীয়া শান্তা ছেত্রীর জেলা, দার্জিলিং জেলাতেই সবচেয়ে বেশি হোমগার্ডকে কন্সটেবলে রিক্রুট করা হয়েছে এবং সেপ্টেম্বর মাসে তাদের ট্রেনিং শুরু হবে। এটা আমি ওকে জানাচ্ছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী, হোমগার্ডদের নির্দিষ্ট কাজ ছাড়াও আমরা লক্ষ্য করি জেলায় এস.পি.-দের বাড়িতেও তাদের কাজ করতে হয়। স্যার, কার মোবাইল বাজছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ রবীন দেব?

**শ্রী রবীন দেব ঃ** না, আমার নয়।

(এ ভয়েজ ঃ— সাংবাদিকদের ওখানে বাজছে)

**মিঃ স্পিকার ঃ** সাংবাদিকদের কোনও মোবাইল থাকলে বন্ধ করতে হবে। রিপোর্টার্স must come by locking their cell-phones or keeping it outside.

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** হোমগার্ডে যারা কাজ করে তাদের মধ্যে কিছু হোমগার্ড জেলার এস.পির বাংলোতে কিংবা সিনিয়র পুলিশ অফিসারের বাড়িতে কর্মে নিযুক্ত আছে। পত্র-পত্রিকায় দেখতে পাই, তারা কাজ করতে গিয়ে শারীরিক এবং মানসিকভাবে নিগৃহিত হয়। এইরকম কতগুলি নিগৃহীতের ঘটনা পেয়েছেন এবং পাবার পর কি ব্যবস্থা নিয়েছেন?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** একবার অফিসিয়ালি ইনটিমেটেড হয়েছিল বাড়ির চাকর-বাকরের মতন হোমগার্ড ব্যবহৃত হয়। অস্বীকার করে লাভ নেই এইরকম খবর এসেছিল। আসবার পর সার্কুলার দিয়ে কাউকে বাড়িতে হোমগার্ড রাখার ব্যাপারটা বন্ধ করা হয়েছে। তবে আইনই শেষ কথা নয়, এর পরেও বে-আইনী কাজ হয়। এইরকম

অফিসিয়ালি যদি জানান কোথায় কি রকম হচ্ছে তাহলে আমরা স্টেপ নেব। হোম সেক্রেটারি এবং আমাদের দপ্তর থেকে বার-বার চিঠি গেছে সমস্ত জায়গায় যে এস.পির বাড়িতে বা অন্যান্যদের বাড়িতে য়েন হোমগার্ড নিযুক্ত না হয়। এটা আগেই অফিসিয়ালি বন্ধ হয়েছে, আন-অফিসিয়ালি যদি থাকে জানাবেন, নিশ্চয়ই আমরা হস্তক্ষেপ করব।

**শ্রী রবীন দেব ঃ** আমি জানতে চাইছি, অনেকদিন আগেই ঘোষণা করা হয়েছিল যে হোমগার্ডদের উন্নতি কি হবে। তাদের আরও বেশি বেশি করে কাজে লাগানো যায় তারজন্য হোমগার্ড রিক্রুটমেন্টের ক্ষেত্রে এন.ডি.এফ থেকে যারা দীর্ঘদিন ধরে কাজ করছে একটা পারসেনটেজ রিক্রুটমেন্ট করার কথা বিভিন্ন ডিপার্টমেন্টে, যেহেতু ওরা একই ধরনের কাজ করে। আমার জিজ্ঞাস্য, কলকাতার পার্শ্ববর্তী এলাকায় উন্নতির প্রশ্নে তাদের চাকরির সুবিধার জন্য আরও উন্নততর পর্যায়ে নিয়ে যাওয়ার পাশাপাশি একটা পারসেনটেজ এন.ভি.এফ থেকে রিক্রুটমেন্ট করার কথা আপনার ভাবনার মধ্যে আছে কিনা?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** মুসকিল হচ্ছে এন.ভি.এফ আমার দপ্তরের মধ্যে নেই এবং এর কোনও সরাসরি মন্ত্রী নেই।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় হোমগার্ডদের ব্যাপারে বললেন। যে কোনও রাজ্য সরকারি কর্মচারী যদি কর্মরত অবস্থায় মারা যায়, নিয়ম মোতাবেক তাকে ক্ষতিপূরণ দেওয়া হয় এবং অন কমপ্যাসিওনেট গ্রাউন্ডে চাকরি দেওয়া হয়। হোমগার্ডদের মধ্যে অনেক কর্মী ট্রাফিক নিয়ন্ত্রণ করতে গিয়ে গাড়ি চাপা পড়েছেন, মারা গেছেন। আজকে তাদের পরিবারের কাউকে চাকরি দেওয়া, সরকারি নিয়ম অনুযায়ী ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আপনি নিয়েছেন কিনা?

**ডঃ শ্রীকুমার মুখার্জি ঃ** মাননীয় সদস্য জেনে খুশি হবেন, পশ্চিমবঙ্গ একমাত্র রাজ্য যেখানে সমস্ত হোমগার্ডদের ইনস্যুরেন্সের মধ্যে নিয়ে আসা হয়েছে এবং জেলাগতভাবে। এটা গোটা ভারতবর্ষে বড় জায়গা পশ্চিমবাংলা। ২ নম্বর, যদি কেউ অ্যাকসিডেন্টে মারা যায় সঙ্গে সঙ্গে ২৫ হাজার টাকা ৭ দিনের মধ্যে পেমেন্ট করে দিচ্ছি। তৃতীয়ত, যারা কর্মরত অবস্থায় অ্যাকসিডেন্টে মারা যাচ্ছেন ৩ মাসের মধ্যে তাদের পরিবারের একজনকে অথবা নিকট আত্মীয়কে হোমগার্ড হিসাবে রিক্রুট করে নিচ্ছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কয়েক মাসের মধ্যে আপনার ডেপুটি কমান্ডান্ট নিয়োগ করার কথা ছিল। কিন্তু মামলা হওয়ার জন্য সেই কাজ আপনি শেষ করতে পারেননি। বর্তমানে কি অবস্থায় রয়েছে তা জানাবে আমি

খুশি হবো?

[11-50 — 12-00 Noon.]

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** আসলে আমরা সব সময় বিশ্বাস করি যে হোমগার্ডদের জন্য একটা স্ট্রাকচার হওয়া দরকার। কিন্তু আজ পর্যন্ত হোমগার্ডদের জন্য স্ট্রাকচার করা যায়নি। কিছু অসাধু হোমগার্ড আছেন যারা নিজেদের সুবিধাগুলি বজায় রাখার জন্য এবং একটা মৌরসীপাট্টা বজায় রাখার জন্য সব সময় সচেষ্ট ছিলেন এবং তার ফসল হিসাবে আমাদের হোমগার্ডের কমানডেন্টের যে প্রোমোশনের জায়গাগুলি সেগুলি বন্ধ করার চেষ্টা হয়েছিল। তবে আমি আপনাদের বলতে পারি, এটা এখন শেষ পর্যায়ে আছে। ফাইন্যাল হেয়ারিং-এর একটা ডেট হাইকোর্ট থেকে দেওয়া হয়েছিল কিন্তু সেদিন মাননীয় বিচারপতি মহাশয় অসুস্থ থাকার জন্য হয়নি। আশা করছি, আগামি মাসের মধ্যে এর একটা ফয়সালা হয়ে যাবে এবং যে স্ট্রাকচার দাড় করাবার চেষ্টা করছি শুধু হোমগার্ড বাহিনী থেকে সেটা দাড়িয়ে যাবে।

**শ্রী বংশিবদন মৈত্র ঃ** প্রতিবার ইলেকশনের সময় আমরা দেখি যে থানা থেকে হাজার হাজার ছেলেকে হোমগার্ড হিসাবে নিয়োগ করা হয় ইলেকশনের কাজে ডিউটি দেওয়ার জন্য। তারা ৫/৬/৭ দিন কাজ করে এবং সেই দিনগুলির জন্য বেতন পায়। আমার প্রশ্ন, ভবিষ্যতে যখন হোমগার্ড নিয়োগ করা হবে তখন এদের মধ্যে থেকে হোমগার্ড নিয়োগ করা হবে কিনা এবং দ্বিতীয় প্রশ্ন, ইলেকশনের সময় কাজ করে এরকম হোমগার্ডের সংখ্যা কত?

**শ্রী শ্রীকুমার মুখার্জি ঃ** ঠিক একজ্যাক্ট সংখ্যাটা এখনই বলতে পারছি না। তবে ইলেকশনের সময় নেওয়া হয় ক্ষমা করবেন, আমি আবার বলছি এটা একজ্যাক্ট ফিগার নয় ১ লক্ষ ৩০ হাজারের মতন। আর রিক্রুটমেন্ট তো '৮৬ সাল থেকে বন্ধ আছে। নতুন করে যখন রিক্রুটমেন্ট হবে তখন নিশ্চয় এটা ভাবনা চিন্তার মধ্যে থাকবে যারা করছেন তাদের ব্যাপারটা।

**Mr. Speaker :** Mr. Das, where had you been? the first question was in your name but you were not present in the House when it was called.

**Shri Pulak Chandra Das :** Sir, I am very sorry.

**গ্রামাঞ্চলে ন্যায় পঞ্চায়েত গঠন**

*৩৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৫) **শ্রী পুলক চন্দ্র দাস ঃ** পঞ্চায়েত ও গ্রাম উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে রাজ্যের গ্রামাঞ্চলের মামলাগুলির নিষ্পত্তির জন্য ন্যায় পঞ্চায়েত গঠন করা হয়েছে;

(খ) সত্যি হলে, এই সব ন্যায় পঞ্চায়েতে প্রতিনিধিত্বের পদ্ধতি কি; এবং

(গ) এ ধরনের ন্যায় পঞ্চায়েতে কি ধরনের মামলার নিষ্পত্তি করা হয়?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ভবিষ্যতে এটা করার জন্য আপনাদের কোনও পরিকল্পনা আছে কিনা?

**ডাঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আপাততঃ নেই।

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

**মুর্শিদাবাদ এস্টেটের স্থাবর ও অস্থাবর সম্পত্তি**

২০১। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯৭) **শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ এস্টেটের স্থাবর ও অস্থাবর সম্পত্তির মোট পরিমাণ কত;

(খ) উক্ত সম্পত্তির কিছু অংশ বেদখলিকৃত হয়েছে কিনা; এবং

(গ) হয়ে থাকলে, তা পুনরুদ্ধারের জন্য কি ধরনের উদ্যোগ গ্রহণ করা হয়েছে?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট সম্পত্তির পরিমাণ ৯২০ একর ২০½ শতক;

(খ) হ্যাঁ।

(গ) আইনানুগ ব্যবস্থা গ্রহণ শুরু হয়েছে।

**ত্রাণ কার্যে বরাদ্দ অর্থ**

২০২। (অনুমোদিত প্রশ্ন নং ৪৪১) শ্রী **অশোককুমার দেব** ঃ ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত বছরে (১৯৯৯) বন্যায় রাজ্যে ক্ষতিগ্রস্থ মানুষের সংখ্যা কত;

(খ) দুর্গত মানুষদের ত্রাণ কার্যে কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক বরাদ্দ অর্থের পরিমাণ কত; এবং

(গ) বন্যা নিয়ন্ত্রণে সরকার স্থায়ি কোনও প্রকল্প গ্রহণ করেছেন কি?

**ত্রাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,৪৬,৩৬,৮০৫ (এক কোটি ছেচল্লিশ লক্ষ ছত্রিশ হাজার আটশত পাঁচ) জন।

(খ) ১৯৯৯-২০০০ সালে দুর্যোগ জনিত ত্রাণ তহবিলের (CRF) জন্য ধার্য অনুসারে কেন্দ্রের দেয় অর্থের পরিমাণ ৪৪.৫০ কোটি টাকা এবং রাজ্যের দেয় অর্থ ১৪.৮৩ কোটি টাকা।

(গ) হ্যাঁ, করেছেন।

**Distribution of F.H.T.D. Plot in Majherhat Colony**

203. (Admitted Question No. 620) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Refugee, Relief and Rehabilitation Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has started distribution of F.H.T.D. to the plot holders in Majherhat Colony;

(b) if so the No. of F.H.T.D. that have so far been issued; and

(c) if not, the reasons thereof?

**Minister-in-charge of the Refugee, Relief and Rehabilitation**

**Department :**

(a) It is not a fact.

(b) Question does not arise.

(c) Acquisition proceedings of land involved has not yet been completed & as such F.H.T.D. could not be issued.

**রায়গঞ্জে মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চমাধ্যমিকিকরণ**

২০৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭১২) **শ্রী দিলীপকুমার দাস ঃ**.বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮-৯৯ ও ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে উত্তর দিনাজপুর জেলার রায়গঞ্জে কত সংখ্যক মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষে ২(দুই)টি, ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে একটিও নয়।

**দুঃস্থদের বিনা খরচে আইনগত সহায়তা**

২০৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬২) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে দুঃস্থদের বিনা খরচে আইনগত সহায়তা তথা পরামর্শদানের উদ্দেশ্যে আইনজীবি নিয়োগের প্যানেল গঠন পদ্ধতি কিরূপ; এবং

(খ) মার্চ ১৯৯৮ থেকে মার্চ ১৯৯৯ পর্যন্ত জেলাভিত্তিক 'লিগ্যাল এইড কমিটি'র সদস্যবৃন্দ কি পরিমাণ অর্থ সম্মান দক্ষিণা (সদস্যভিত্তিক) হিসেবে পেয়েছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আইনজীবি মহাশয়দের নিকট হতে দরখাস্ত আহ্বান করা হলে আইনজীবিরা দরখাস্ত দাখিল করলে তা তালিকাভুক্ত হবার পর একটি কমিটি কর্তৃক বিচার করে সম্মতি দেবার পর তা কর্তৃপক্ষের সাধারণ সভায় পাশ করে আইনজীবিদের প্যানেল প্রস্তুত করা হয়।

(খ) লিগ্যাল সার্ভিসেস অথরিটির জেলাভিত্তিক সদস্যবৃন্দকে কোনও অর্থ সম্মান

দক্ষিণা হিসাবে দেবার ব্যবস্থা নেই।

**পরিবেশ বিশেষজ্ঞ কমিটি**

•২০৬। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৯) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যব্যাপি পরিবেশগত অবস্থার প্রতিবেদন তৈরির জন্য সরকার একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন;

(খ) সত্যি হলে, উক্ত বিশেষজ্ঞ কমিটি ইতিমধ্যেই তাদের প্রতিবেদনটি সরকারের কাছে পেশ করেছেন কি; এবং

(গ) কমিটির সদস্য ও প্রতিনিধিদের নাম কি কি (ঠিকানাসহ)?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**নদীয়া জেলায় এস.সি./এস.টি.ও ও.বি.সি. শংসাপত্রের জন্য আবেদন**

২০৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০২৮) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ পঞ্চায়েত সমিতিতে ১.৪.৯৯ তেকে ৩১.১.২০০০ পর্যন্ত এস.সি./এস.টি.ও ও.বি.সি. সার্টিফিকেটের জন্য কত আবেদনপত্র জমা পড়েছে; এবং

(খ) উক্ত সময়ে সার্টিফিকেট প্রাপ্ত ব্যক্তির সংখ্যা কত?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ৩২৫টি। এর মধ্যে এস.সি. ২৫৩টি। এস.টি. ১১টি এবং ও.বি.সি. ৬১টি।

(খ) ৩৭৪ জন।

**বোলপুর কলেজে প্রাণীবিদ্যায় (অনার্স) অনিয়মিত পঠন-পাঠন**

২০৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৭) **শ্রী তপন হোড় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বোলপুর কলেজে প্রাণীবিদ্যায় (অনার্স) বিভাগের অনিয়মিত পঠন-পাঠনের বিরুদ্ধে কোনও অভিযোগ সরকারের গোচরে এসেছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত অভিযোগের ভিত্তিতে সরকার কর্তৃক কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে; এবং

(গ) উক্ত বিভাগে কতজন অধ্যাপক আছেন?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

(গ) বর্তমানে এই বিভাগে পূর্ণ সময়ের শিক্ষক সংখ্যা—তিন।

**পরীক্ষক কর্তৃক উত্তরপত্রে অবৈধভাবে নম্বর বৃদ্ধি**

২০৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৮) **শ্রী তপন হোড় ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কিছু পরীক্ষক (অধ্যাপক)-দের বিরুদ্ধে উত্তরপত্রে নম্বর বাড়িয়ে দেওয়া সম্পর্কে কিছু অভিযোগ সরকারের গোচরে এসেছে;

(খ) সত্যি হলে, কোন্ কোন্ অধ্যাপকের বিরুদ্ধে অভিযোগ পাওয়া গিয়েছে (কলেজভিত্তিক); এবং

(গ) উক্ত অভিযোগ সম্পর্কে সরকার কর্তৃক গৃহিত পদক্ষেপ কি কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (খ) এবং (গ) উচ্চশিক্ষা বিভাগে এ সম্বন্ধে কোনও অভিযোগ আসে নি।

**চন্দননগরে অতিথিশালা নির্মাণ**

২১০। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৬) **শ্রী কমল মুখার্জি ঃ** পর্যটন বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যের কোন্ কোন্ স্থানে পর্যটন কেন্দ্র গড়ে তোলা হয়েছে;

(খ) হুগলি জেলার চন্দননগর শহরে 'ক্যাফেটারিয়াসহ অতিথিশালা' নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হাওড়া জেলার গাদিয়াড়া পর্যটন কেন্দ্রের রেস্তোরা ১৯৯৯ সালের জুন মাসে চালু করা হয়েছে।

মেদিনীপুর শহরে পর্যটন আবাসটি ২২শে জুলাই, ১৯৯৯ সালে উদ্বোধন করা হয়েছে।

(খ) হ্যাঁ আছে।

(গ) চন্দননগর শহরে ক্যাফেটারিয়া নির্মাণের পরিকল্পনা সরকারের থাকলেও উপযুক্ত জমি না পাওয়ায় কাজ আরম্ভ করা সম্ভব হয়নি।

## ভিজিল্যান্স মনিটরিং কমিটিতে অভিযোগ

২১১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩৩) **শ্রী রবীন মুখার্জি ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার পোলবা দাদপুর ব্লকে ও চুঁচুড়া মগড়া ব্লকের ১৯৯৯ সালের জানুয়ারি থেকে ২০০০ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ভিজিল্যান্স মনিটরিং কমিটিতে কিছু অভিযোগ জমা পড়েছে;

(খ) সত্যি হলে,

(১) কতগুলি, এবং

(২) উক্ত বিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উল্লিখিত সময়সীমার মধ্যে কোনও অভিযোগ সংশ্লিষ্ট ব্লক দুটির ভিজিলেন্স

মনিটরিং কমিটিতে জমা পড়ে নি।

(খ) (১) প্রযোজ্য নয়।

(২) প্রযোজ্য নয়।

### জেলাওয়ারি বেকারসংখ্যা

২১২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬৬) শ্রী গৌতম চক্রবর্তী ঃ কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৬-৯৭ থেকে ১৯৯৯-২০০০ (ডিসেম্বর '৯৯ পর্যন্ত) বছরভিত্তিক রাজ্যে (জেলাওয়ারি)

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৬-৯৭ থেকে ১৯৯৯-২০০০ (ডিসেম্বর '৯৯) পর্যন্ত বছরভিত্তিক (জেলাওয়ারি) বেকারের সংখ্যা নিম্নরূপ ঃ

বেকার প্রার্থির সংখ্যা (জন)

| | জেলার নাম | সাল | | | |
|---|---|---|---|---|---|
| | | ১৯৯৬ | ১৯৯৭ | ১৯৯৮ | ১৯৯৯ |
| ১। | কলকাতা | ৫,২৪,৯৭৩ | ৫,৫০,৪১৪ | ৫,৪৬,৪৮৬ | ৫,৩০,০২৬ |
| ২। | উত্তর ২৪-পরগনা | ৭,৩৪,৯৪০ | ৭,৭২,০০৭ | ৮,০৮,৮৪৫ | ৬,৮৮,০০৪ |
| ৩। | দক্ষিণ ২৪-পরগনা | ৩,৮৭,৬৬০ | ৩,৯২,০৩৪ | ৪,০৭,৫৩৩ | ৪,০৩,৫৩৭ |
| ৪। | নদীয়া | ২,৭৩,৭২২ | ২,৯১,৯৭৬ | ৩,০৯,৫৭০ | ৩,১৪,০৭৮ |
| ৫। | মুর্শিদাবাদ | ২,৯৫,৪৫৭ | ২,৮৪,৮২৮ | ২,৬৩,৪৭৪ | ২,৭৫,৯৯০ |
| ৬। | হাওড়া | ২,৭৪,৯১৯ | ২,৯০,৭৭৫ | ২,৯৮,৯০৩ | ৩,১৪,৪১০ |
| ৭। | হুগলি | ২,৯৩,৯৯৩ | ৩,১৭,৭৭৮ | ৩,০৬,০১৩ | ৩,৩৪,০৮৪ |
| ৮। | বর্ধমান | ৫,৮০,১৫০ | ৬,১৫,৯২৬ | ৬,৪৫,৫০৮ | ৫,৭০,৯৩৬ |
| ৯। | বীরভূম | ২,২৩,৫১৪ | ২,৩৭,৪০৩ | ২,১০,৩৫৭ | ২,২২,২৩৫ |

| | জেলার নাম | সাল | | | |
|---|---|---|---|---|---|
| | | ১৯৯৬ | ১৯৯৭ | ১৯৯৮ | ১৯৯৯ |
| ১০। | বাঁকুড়া | ২,৬৫,২০৮ | ২,৭৭,০৪১ | ২,৩৫,১৯৫ | ২,৩৭,৪০৫ |
| ১১। | মেদিনীপুর | ৬,০৪,২৮৮ | ৬,৩৭,৫৭০ | ৬,১৮,৩৯৯ | ৬,৪৯,৭৮৭ |
| ১২। | পুরুলিয়া | ১,৮৬,২৩৪ | ১,৯৪,৭৫৭ | ১,৪৫,৭৬৩ | ১,৫৫,৫৯৫ |
| ১৩। | দার্জিলিং | ১,১৪,৩০৬ | ১,২৩,১৪২ | ১,১৭,৮৪৬ | ১,২১,২৩১ |
| ১৪। | জলপাইগুড়ি | ২,০৮,০০২ | ২,২৭,১৭১ | ২,৩৮,৩১৩ | ১,৯৮,৫৭৮ |
| ১৫। | কোচবিহার | ১,৬৮,৮৮৫ | ১,৭৫,৯৫২ | ১,৭২,৪৭১ | ১,৮৪,৮১৬ |
| ১৬। | মালদা | ১,৪৮,০৪০ | ১,৫৭,৫০৪ | ১,৫২,৯৬৭ | ১,৬২,৭৬৮ |
| ১৭। | উত্তর দিনাজপুর | ১,২২,২৮০ | ১,২৬,২৯২ | ৯৩,৯৩৭ | ১,০৮,২২৫ |
| ১৮। | দক্ষিণ দিনাজপুর | ৭৬,৭১৭ | ৮৪,৪৫৬ | ৭৭,২০০ | ৮৫,২৪৭ |
| | মোট ঃ | ৫৪,৮৩,২৮৮ | ৫৭,৫৭,০২৬ | ৫৬,৪৮,৭৮০ | ৫৫,৫৫,৯৫২ |

**বাদিয়া সম্প্রদায়ভুক্ত ব্যক্তিদের ও.বি.সি. শ্রেণীভুক্তকরণ**

২১৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭২) **শ্রী গৌতম চক্রবর্তী** ঃ অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অনগ্রসর মুসলিম সম্প্রদায়ভুক্ত শেরসাহবাদ তথা বাদিয়াদের 'অন্যান্য অনগ্রসর শ্রেণীর (ও.বি.সি.)' অন্তর্ভুক্ত বলে গণ্য করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) অন্যান্য অনগ্রসর শ্রেণী কমিশনের সুপারিশক্রমে বিভিন্ন সম্প্রদায়কে 'অন্যান্য অনগ্রসর শ্রেণী' হিসাবে ঘোষণা করা হয়। অন্যান্য অনগ্রসর শ্রেণী কমিশনের নিকট হতে শেরসাহবাদ তথা বাদিয়া সম্প্রদায়কে অন্যান্য অনগ্রসর শ্রেণী

হিসাবে ঘোষণা করার সুপারিশ আসে নাই।

### হুগলি জেলায় কলোনী উন্নয়ন পরিকল্পনা

২১৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭০) **শ্রী কমল মুখার্জি ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে হুগলি জেলার কোন্ কোন্ উদ্বাস্তু কলোনী উন্নয়নের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে;

(খ) উক্ত খাতে (১) বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত; এবং

(২) ৩১.০১.২০০০ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উল্লিখিত বছরে হুগলি জেলায় শঙ্খনগর জি.এস. (রুরাল) কলোনীর পরিকাঠামো উন্নয়নের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

(খ) (১) উক্ত খাতে মোট ৭,৮০,৩৯৩ (সাত লক্ষ আশি হাজার তিনশত তিরানব্বই) টাকা বরাদ্দ করা হয়েছে। (২) উক্ত তারিখের পর অর্থ বরাদ্দ হওয়ায় ব্যয়ের প্রশ্ন আসে না।

### চন্দননগর মহিলা পলিটেকনিক কলেজ

২১৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৭৭) **শ্রী কমল মুখার্জি ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় চন্দননগর মহিলা পলিটেকনিক কলেজটির গৃহনির্মাণের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়;

(খ) বর্তমানে উক্ত কলেজটিকে কতসংখ্যক শিক্ষক ও অ-শিক্ষকের পদ শূন্য আছে; এবং

(গ) কবে নাগাদ উক্ত পদগুলি পূরণ করা হবে বলে আশা করা যায়?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) চন্দননগরে অবস্থিত মহিলা পলিটেকনিকের নূতন ভবনের নির্মাণকার্য জুন, ২০০০-এর মধ্যে শেষ হবে বলে আশা করা যায়।

(খ) বর্তমানে চন্দননগর মহিলা পলিটেকনিকের শিক্ষক ও অ-শিক্ষকের শূন্যপদের সংখ্যা যথাক্রমে ৮টি ও ৩টি।

(গ) শূন্যপদগুলি পূরণ করার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আশা করা যায় খুব শীঘ্রই পদগুলি পূরণ করা যাবে।

**Amount released for Youth Services Department for the 1999-2000 Financial Year**

216. (Admitted Question No.1588) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Department of Youth Services be pleased to state—

(a) the amount released by Finance Department for Youth Services Department up to 01.02.2000 during the year 1999-2000 on Non-Plan and Plan head; and

(b) the amount utilised up to 01.02.2000?

**Minister-in-charge of Youth Services Department :**

(a) The amount released by the Finance Department up to 01.02.2000 for execution of Schemes by Youth Services Department—

From Non-Plan Head— Rs. 14.50 lakhs.
From Plan Head— Rs.210.35 lakhs.

(b) Fully utilised.

**স্বল্পসঞ্চয় খাতের ঋণগ্রহণ ও পরিশোধ**

২১৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৬) **শ্রী রামজনম মাঝি ও শ্রী গুলশন মল্লিক :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্য সরকার স্বল্পসঞ্চয় খাত থেকে কত টাকা ঋণ নিয়েছে; এবং

(খ) উক্ত ঋণ পরিশোধের জন্য রাজ্য সরকারকে সুদ ও আসল বাবদ কত টাকা

উল্লিখিত আর্থিক বছরে ব্যয় করতে হয়েছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) স্বল্পসঞ্চয় সংক্রান্ত প্রকল্প অনুযায়ী ১৯৯৯-২০০০ আর্থিক বছরে স্বল্পসঞ্চয় বাবদ পশ্চিমবঙ্গ সরকার ঋণ হিসাবে কেন্দ্রীয় সরকার থেকে ৪১৬০.৪০ কোটি (চার হাজার একশত ষাট কোটি চল্লিশ লক্ষ টাকা) পেয়েছে।

উল্লিখিত আর্থিক বৎসরে স্বল্পসঞ্চয় বাবদ পরিশোধিত ঋণের পরিমাণ নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| (খ) পরিশোধিত আসল ঋণ— | ৩০৫.০৮ কোটি টাকা |
| পরিশোধিত সুদ বাবদ— | ২১৫৮.৫০ কোটি টাকা |
| মোট ব্যয় ঃ | ২৪৬৩.৫৮ কোটি টাকা |

(দুই হাজার চার শত তেষট্টি আটান্ন লক্ষ টাকা।)

**১৯৯৮ শিক্ষাবর্ষে স্নাতক ছাত্র-ছাত্রীর এনরোলমেন্ট**

২১৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৭৯) **শ্রী রামজনম মাঝি ও শ্রী শঙ্কর সিংহ ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯৮ সালের শিক্ষাবর্ষে পশ্চিমবঙ্গ, বিহার, মহারাষ্ট্র, গুজরাট, অন্ধ্রপ্রদেশ, তামিলনাড়ু ও কর্ণাটক-এ স্নাতকস্তরে ছাত্র-ছাত্রীদের এনরোলমেন্ট কত ছিল?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষে পশ্চিমবঙ্গে স্নাতকস্তরে ৪,২০,৮৬৮ জন ছাত্র-ছাত্রী ছিল।

প্রশ্নে উল্লিখিত অন্যান্য রাজ্যগুলির অনুরূপ তথ্য জানা নেই।

**লিগ্যাল এইড্ কমিটি**

২১৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৫৫) **শ্রী কমল মুখার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) চন্দননগর, শ্রীরামপুর ও আরামবাগ মহকুমাস্থ লিগ্যাল এইড্ কমিটির বর্তমান সদস্যবৃন্দের নাম কি কি;

(খ) কিভাবে উক্ত কমিটি গঠিত হয়ে থাকে; এবং

*(গ) সমাজের দুঃস্থ ও অসহায় জনসাধারণ কিভাবে উক্ত কমিটির সহায়তা পেতে পারেন?*

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| চন্দননগর | শ্রীরামপুর |
|---|---|
| ১। শ্রী কালি বিশ্বাস, এম.এল.এ. | ১। শ্রী জ্যোতিপ্রকাশ চ্যাটার্জি, এম.এল.এ. |
| ২। শ্রী বিদ্যুৎ দাস | ২। শ্রী দিলীপ সাঙ্কি |
| ৩। শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি | ৩। শ্রীমতী দীপ্তি ঘোষ |
| ৪। শ্রী রমেশ তেওয়ারি | ৪। শ্রী শ্রুতিনাথ প্রহরাজ |
| ৫। শ্রী কিঙ্কর আদক | ৫। শ্রী স্বরাজ ঘোষ |
| ৬। শ্রী জলধর দাস | ৬। শ্রী অজিত বাগ |

আরামবাগ

| | |
|---|---|
| ১। শ্রী বিনয় দত্ত, এম.এল.এ. | ৪। শ্রী তপন হাজরা |
| ২। শ্রী ভাস্কর রায় | ৫। শ্রী গোপাল ঘোষ |
| ৩। শ্রী ক্ষীতিশ পাত্র | ৬। শ্রী রামকৃষ্ণ কুঙ্গার |

(খ) উক্ত কমিটি উচ্চতম ন্যায়ালয়ের প্রধান বিচারপতির সম্মতিক্রমে সরকার কর্তৃক মনোনীত ব্যক্তিদের দ্বারা গঠিত হয় এবং পদাধিকার বলে।

১। সিভিল জাজ্ (সিনিয়র ডিভিশন)

২। সাব-ডিভিসনাল অফিসার

৩। সাব-ডিভিসনাল পুলিশ অফিসার

৪। সাব-ডিভিসনাল হেলথ অফিসার উক্ত কমিটির সদস্য হন।

(গ) দুঃস্থ ও অসহায় জনসাধারণ আইনি পরিষেবা কর্তৃপক্ষের প্রদত্ত দরখাস্ত ও বাৎসরিক এবং মাসিক আয়ের প্রমাণপত্র দাখিল করলে উপযুক্তভাবে বিবেচনা করে পরিষেবা কর্তৃপক্ষের উপসচিব আদেশ দান করেন ও ঐ আদেশ পরিষেবা

কর্তৃপক্ষের সদস্য সচিব অনুমোদন করলে দুঃস্থ ও অসহায় ব্যক্তিরা সহায়তা পেয়ে থাকেন।

## চন্দননগরে সরকারি কলেজে কমপিউটার কোর্স

২২০। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৬৬) **শ্রী কমল মুখার্জি :** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চন্দননগর সরকারি কলেজে 'কমপিউটার কোর্স চালু করা হয়েছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, কবে নাগাদ উক্ত কোর্স চালু হবে বলে আশা করা যায়?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) বর্তমানে এ রকম কোনও প্রস্তাব নেই।

## ট্রাইবেল কমপোনেন্ট প্ল্যান

২২১। (অনুমোদিত প্রশ্ন নং ১৭৭১) **শ্রী রামচন্দ্র মণ্ডল :** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ট্রাইবেল কমপোনেন্ট প্ল্যান-এ বরাদ্দকৃত অর্থ বিভিন্ন বিভাগের মাধ্যমে কিভাবে ব্যয়িত হচ্ছে; এবং

(খ) উক্ত অর্থ যথাযথভাবে উপজাতিদের উন্নয়নকল্পে ব্যয় হয় কি?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ট্রাইবেল কমপোনেন্ট প্ল্যান নামে কোনও প্রকল্প পশ্চিমবঙ্গ সরকারের নেই। কিন্তু পঞ্চমবার্ষিকী পরিকল্পনায় (১৯৭৬-৭৭) বর্তমান সরকার আদিবাসি জনগণের বিভিন্ন প্রকার উন্নতির জন্য আদিবাসি উপ-পরিকল্পনা (ট্রাইবেল সাব-প্ল্যান) চালু করেন। বিভিন্ন বিভাগীয় পরিকল্পনা বরাদ্দ থেকে রাজ্যের আদিবাসী জনসংখ্যার সমানুপাতিক হারে ঐ অর্থ বিভিন্ন উন্নয়নমূলক যথা : শিক্ষা, সামাজিক উন্নয়ন, পানীয় জল সরবরাহ, জলসেচ, আর্থিক উন্নয়ন, রাস্তাঘাট, যোগাযোগ, বিদ্যুতায়ন ইত্যাদি প্রকল্পে ব্যয় করা হয়। ১৯৯১ সালের আদমসুমারি অনুসারে এই রাজ্যের আদিবাসী (উপজাতি) জনসংখ্যার হার

৫.৫৯ শতাংশ। ১৯৯৫ সালে বর্তমান সরকার আদিবাসী উপ-পরিকল্পনা রূপায়ণে কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুসারে মহারাষ্ট্র সরকারের ধাঁচে নতুন নীতি গ্রহণ করেন, এবং এই নীতি ১৯৯৬-৯৭ আর্থিক বছর থেকে অনুসরণ করা হচ্ছে। সরকারের উক্ত নতুন নীতি গ্রহণ করেন, এবং এই নীতি ১৯৯৬-৯৭ আর্থিক বছর থেকে অনুসরণ করা হচ্ছে। সরকারের উক্ত নতুন নীতি অনুসারে রাজ্য সরকারের মোট বার্ষিক পরিকল্পনা বাবদ মঞ্জুরিকৃত অর্থের ন্যূনপক্ষে ৬ শতাংশ অর্থ রাজ্য উন্নয়ন ও পরিকল্পনা বিভাগকে আদিবাসী উপ-পরিকল্পনার জন্য নির্দিষ্টভাবে বরাদ্দ করতে বলা হয়। পরিকল্পনাখাতে ব্যয় করেন সেইসব বিভাগকে অবশ্যই বিভাগীয় বার্ষিক পরিকল্পনা ব্যয়ের ৬ শতাংশ অর্থ আদিবাসী উপ-পরিকল্পনা বাবদ বরাদ্দ রাখতে হয়। শতকরা ৫০ বা তার বেশি আদিবাসী অধ্যুষিত মৌজা বা মৌজার সমষ্টি নিয়ে সুসংহত আদিবাসী উন্নয়ন প্রকল্প এলাকা (ITDP) চিহ্নিত করা হয়েছে এবং ঐ এলাকা ও এলাকায় বসবাসকারি আদিবাসী জনগণের সার্বিক উন্নয়নের জন্য আদিবাসী উপ-পরিকল্পনা রূপায়ণ করা হচ্ছে। বর্তমানে রাজ্যে ৩৫টি সুসংহত আদিবাসী উন্নয়ন এলাকা আছে। আদিবাসী উপ-পরিকল্পনা বাবদ মোট ব্যয় মঞ্জুরির প্রস্তাব অনগ্রসর সম্প্রদায়-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ৪১নং দাবির মাধ্যমে বিধানসভায় পেশ করেন। বিভিন্ন বিভাগের সেইমত উপ-পরিকল্পনা বাবদ অর্থ বিভিন্ন প্রকল্প রূপায়ণে খরচ করে।

(খ) উক্ত অর্থ যথাযথভাবে শিক্ষা, সামাজিক উন্নয়ন, পানীয় জল, জলসেচ, বিদ্যুতায়ন, আর্থিক উন্নয়ন, রাস্তাঘাট, যোগাযোগ ইত্যাদি কাজের মাধ্যমে উপজাতিদের উন্নয়নকল্পে ব্যয় হয়।

**চন্দননগরের কর্মবিনিয়োগ কেন্দ্রের কার্যালয় ভবনের ভগ্নাবস্থা**

২২২। (অনুমোদিত প্রশ্ন নং ২০০৯) **শ্রী বিদ্যুৎকুমার দাস** ঃ কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, চন্দননগরস্থিত কর্মবিনিয়োগ কেন্দ্রের কার্যালয় ভবনটি বিপজ্জনকভাবে ভগ্নাবস্থায় রয়েছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত কার্যালয়টি কবে নাগাদ স্থানান্তরিত করা হবে বলে আশা করা যায়?

**কর্মবিনিয়োগ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ এটা সত্যি যে চন্দননগরস্থিত কর্মবিনিয়োগ কেন্দ্রের কার্যালয় ভবনটি বিপজ্জনকভাবে ভগ্নাবস্থায় রয়েছে।

(খ) চন্দননগর পৌরসভা পালিকা বাজারে তাদের একটি নবনির্মিত বাড়িতে ২০০০ বর্গফুট জায়গা কর্মবিনিয়োগ কেন্দ্রকে ভাড়া দেওয়ার জন্য বন্টন করেছেন। আশা করা যায়, আগামি জুন মাসের মধ্যে বাড়িটির নির্মাণকার্য শেষ হবে এবং তারপরেই কর্মবিনিয়োগ কেন্দ্রটি স্থানান্তর করা সম্ভব হবে।

**কাটোয়া কলেজে শিক্ষক ও অশিক্ষক কর্মচারী নিয়োগ**

২২৩। (অনুমোদিত প্রশ্ন নং ২০১৩) **শ্রী মতী সাধনা মল্লিক ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কাটোয়া কলেজের জন্য শিক্ষক ও অশিক্ষক কর্মচারী নিয়োগের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) কবে নাগাদ উক্ত পদগুলিতে নিয়োগ করা হবে বলে আশা করা যায় (পৃথক পৃথকভাবে পদের সংখ্যাসহ)?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কাটোয়া কলেজের শিক্ষক ও অশিক্ষক কর্মচারী নিয়োগ সরকার করে থাকেন না। কলেজের স্থায়ি শিক্ষকের শূন্য পদে কলেজের পরিচালন সমিতি পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশনের সুপারিশক্রমে নিয়োগ করে থাকেন।

অশিক্ষক কর্মচারির সরকার স্বীকৃত শূন্য পদে নিয়োগের দায়িত্ব কলেজের পরিচালন সমিতির। পরিচালন সমিতি এই কাজ সরকারি নির্দেশনামা অনুযায়ী করে থাকেন।

(খ) প্রযোজ্য নয়।

**মেদিনীপুর জেলার আদালতগুলিতে বিচারাধীন মামলা**

২২৪। (অনুমোদিত প্রশ্ন নং ২০৩২) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার আদালতগুলিতে ১৯৯৯ পর্যন্ত মোট কতগুলি মামলা বিচারাধীন অবস্থায় আছে; এবং

(খ) তন্মধ্যে, দেওয়ানী ও ফৌজদারী মামলার সংখ্যা কত?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মেদিনীপুর জেলার আদালতগুলিতে ১৯৯৯ পর্যন্ত মোট ১,১৪,২৯১টি মামলা বিচারাধীন অবস্থায় আছে।

(খ) তন্মধ্যে দেওয়ানী মামলার সংখ্যা হল—৩৯,৪৫৮টা এবং ফৌজদারী মামলার সংখ্যা হল—৭৪,৮৩৩টা।

## যুবমানস পত্রিকা

২২৫। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮৮) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় এবং শ্রী ভক্তরাম পান ঃ** যুবকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ''যুবমানস' পত্রিকার প্রচার সংখ্যা কত; এবং

(খ) উক্ত পত্রিকার জন্য ১৯৯৯-২০০০ আর্থিক বছরে সরকারের কত টাকা ভর্তুকি দিতে হয়েছে?

**যুবকল্যাণ দপ্তরের বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯-২০০০ সালে মোট ৭টি সাধারণ সংখ্যা এবং ২টি বিশেষ সংখ্যা প্রকাশিত হয়েছিল। মোট ৩০,০০০ কপি মুদ্রিত হয়েছিল। মোট ৯০৫০ কপি বিক্রি হয়েছিল।

(খ) মুদ্রণ ও প্রকাশনার জন্য ৮,০৮,৭০৫ টাকা সরকারি তহবিল থেকে খরচ হয়েছে। পত্রিকা বিক্রি বাবদ মোট ৬৭,৯৬১ টাকা সরকারি তহবিলে জমা পড়েছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received five notices of Adjournment Motion. The first one is on the subject of alleged pressure on Headmasters of primary schools to sell rice allotted for mid-day-meal for students at Keshpur and Gorbeta in Midnapore, from Shri Ashoke Kumar Deb and Sri Sudhir Bhattacharjee. The second one is on the subject of reported physical torture on one Anamul Mahaldar by police

resulting in death at Imambazar, Murshidabad from Shri Pankaj Banerjee. The third one is from Shri Saugata Roy on the subject of reported death of one Bhombal Panja during violence at Keshpur, Midnapore on 12.7.2000. The fourth one is from Shri Ajoy de on the subject of reported political clashes at Keshpur, Pingla, Sabang and other areas in Midnapore and the last one is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of reported political classes, violence and cities in Midnapore district.

On the subject matters similar to the fourth and the fifth motions one adjournment motion was admitted and discussed on 26th June, 2000. The fourth and fifth motions are, therefore, out of order and I reject those.

Subject matters of the 1st, 2nd and 3rd motions relate to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Members may, however, invite the attention of the Ministers concerned through Question, Mention, Calling Attention etc.

I, therefore, withhold my consent to all the three motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss a difinite matter of urgent public importance and of recent occurrence, namely :—

Trouble broke out in Kespur yesterday again after a day's gap. Yesterday also one Trinamul Congress supporter, Bhombol Panja died in Solidiha village. There were clashes in several villages of Kesput. CPM supporters have gathered in large numbers in some areas of Garbeta [****] the police is taking no steps to disperse CPM crowds. More

Note : **Expunged as ordered by the Chair

trouble may broke out in the next few days in Kespur.

**Mr. Speaker :** 'to attack Kespur' will be expunged.

## NOTICES OF CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Member |
|---|---|---|---|
| i) | Steps taken by the State Government to change the names of 'Calcutta' and 'West Bengal' as per resolution passed by the House. | : | Shri Tapan Hore |
| ii) | Decision of the State Government to close down some Government offices | : | Shri Ashok Kumar Deb and Shri Sudhir Bhattacharjee |
| iii) | Pollution by the wastes left by the Fizaniya Canversa Allahna Food Processing centre at the adjacent areas of Andul-Mourigram, Howrah | : | Shri Sital Kumar Sardar & Shri Sanjib Kumar Das |
| iv) | Reported kidnapping of one Shankar Mohadiya, a businessman of Jamuria, Burdwan on 10.7.2000 | : | Shri Tapas Banerjee |
| v) | Reported death of one Mantu Ghosh from Arsenic Pollution at Bhagabangola Block I, Murshidabad. | : | Shri Pankaj Banerjee |

I have selected the notice of Shri Sital Kumar Sardar and Shri Sudhir Bhattacharjee on the subject of Pollution by the wastes left by the Fizaniya Canversa Allahna Food processing Centre at the adjacent areas of Andul-Mourigram, Howrah.

The Minister-in-charge may please make a statement today, if

possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 19th July, 2000.

## LAYING OF REPORTS

### ANNUAL REPORT AND ACCOUNTS OF THE INFUSIONS (INDIA) LIMITED FOR THE YEAR 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with yout permission, I beg to lay the Annual Report and Accounts of the Infusions (India) Limited for the year 1997-98.

### ANNUAL REPORT OF THE WEBEL CARBON AND MET-AL FILM REGISTORS LIMITED FOR THE YEAR 1997-98

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission, I beg to lay the Annual Report of the Webel Carbon and Metal Film Registors Limited for the year 1997-98.

## LAYING OF RULES

### AMENDMENTS IN THE WEST BENGAL MUNICIPALITIES (CONDUCT OF ELECTIONS) RULES, 1995

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your permission I beg to lay the Amendments in the West Bengal Municipalities Nos.135/MA/O/C-4/3R-1/2000 dated 15.3.2000 and 274/MA/O/C-4/3R-1/2000 dated 26.4.2000.

### SEVENTY FIRST REPORT OF THE BUSINESS ADVISORY COMMITTEE

**Mr. Speaker :** I present the Seventy first Report of the B.A. Committee. The Business Advisory Committee met in my Chamber on 12th July, 2000 and recommended the following programme of business :

| | | | |
|---|---|---|---|
| 17.7.2000, Monday | : (i) The West Bengal Animal Slaughter Conrtrol (Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing) .. 1 hour | | |
| | (ii) Demand No.49 | Animal Resources. Development Deptt. .. 1 hour | |
| | (iii) Demand No.50 | | |
| | (iv) Demand No.42 | Social Welfare Deptt... 1 hour | |
| | (v) Demand No.43 | | |
| | (vi) Demand No.22 | Jails Department .. 1 hour | |
| 18.7.2000, Tuesday | : Demand No.21 | Home (Police) Deptt... 4 hours | |
| 19.7.2000, Wednesday | : (i) The Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 2000 (Introduction, Consideration & Passing).. 1 hour | | |
| | (ii) Demand No.41 | Backward Classes Welfare Department.. 2 hours | |
| | (iii) Demand No.40 | Refugee, Relief & Rehabilitation Deptt... 1 hour | |
| 20.7.2000, Thursday | (i) Demand No.24 | Commerce & Industries Department .. 4 hours | |
| | (ii) Demand No.53 | | |
| | (iii) Demand No.75 | | |
| | (iv) Demand No.76 | | |
| | (v) Demand No.87 | | |
| | (vi) Demand No.88 | | |
| | (vii) Demand No.93 | | |
| | (viii) Demand No.94 | | |
| | (ix) Demand No.95 | | |
| | (x) Demand No.96 | | |
| | (xi) Demand No.97 | | |

(xii) Demand No.74 Industrial Reconstruction Department

(xiii) Demand No.92 Public Enterprises Deptt.

21.7.2000, Friday : (i) The West Bengal Water Resources Conservation, Protection & Development (Management, Control & Regulation) Bill, 2000 (Introduction, Consideration & Passing) .. 2 hours

(ii) Demand No.25 }
(iii) Demand No.79 } Public Works Deptt... 3 hours

*N.B.* : There will be no Mention Case on Friday, the 21st July, 2000.

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** I would now request the Minister-in-charge of Parliamentary Affairs Department to move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 71st Report of the Business Advisory Committee as presented today be agreed to by the House.

The motion was then put and agreed to.

## MENTION CASES

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কাগজে একটা খবর বেরিয়েছে। তাতে বলা হয়েছে, গত ৫ই জুলাই বি.জে.পি.-র সভাপতি অসীম্ ঘোষ ছয়জন সাগরেদকে নিয়ে সাবিত্রী ধরের বাড়িতে ঢুকে তার মেয়ে স্বপ্না ধরের হাত এবং শাড়ি ধরে টানাটানি করে। সাবিত্রী দেবী তার মেয়ে স্বপ্নাকে নিয়ে ৪১।১, ভুপেন বোস এভিনিউতে বাস করেন। দুর্ভাগ্য, ঐ বাড়ির একটি ফ্লাটে বি.জে.পি.-র তপন সিকদারও বাস করছেন। সেখান থেকে তাদের উৎখাত করার জন্যই এই নিন্দনিয় ব্যাপারটি ঘটান হয়। ওদের দলের মহিলা মোর্চার সহ-সভানেত্রী রাখি রায়ও এই ঘটনার সঙ্গে যুক্ত। তাই

*আপনার মাধ্যমে স্বারাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন, ঐসব ক্রিমিনালদের গ্রেপ্তার করা হোক। আমি মহিলাগতভাবে ঐ ঘটনার তীব্র প্রতিবাদ জানাচ্ছি।*

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী নেই, তাই উপ-মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

বিষয়টা হচ্ছে, এই রাজ্যে প্রশাসনে শৃঙ্খলাহিনতা এবং কাজের পরিবেশে চরম অবনতি ঘটা। তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত গতকাল ঘটে যাওয়া মহাকরণের ঘটনা। সেখানে কারা সচিবের ঘরে যে কান্ড ঘটে গেল, ডব্লু.বি.সি.এস. অ্যাসোসিয়েশনের দুই কর্মকর্তা, তারা কারা সচিবের ঘরে ডেপুটেশন দিতে গিয়েছিলেন। সেখানে তাদের মধ্যে বচসা এবং বাকবিতন্ডা এমন পর্যায়ে যায় যারফলে তারা নাকি কারা সচিবকে তুলে ফেলে দিতে যান। তারফলে কারা সচিব নাকি পুলিশ ডাকেন। অন্যদিকে, অ্যাসোসিয়েশন প্রতিনিধিদের অভিযোগ, কারা সচিব নাকি তাদের অ্যাসোসিয়েশন সম্বন্ধে অশালিন মন্তব্য করেছেন। আজকে রাইটার্সে হাই অফিশিয়ালদের মধ্যে এই ঘটনা ঘটেছে। ডি.আই.জি(কারা) ব্যবহৃত গাড়িটি একজন রিটায়ার্ড অফিসারও ব্যবহার করবেন বলে সচিব যে নির্দেশ দিয়েছিলেন তা নিয়ে দ্বন্দ্ব চলছিল একমাস ধরে। এই সামান্য ব্যাপারটা ফয়শালা করা গেল না এবং তার জন্য কারা সচিবকে পুলিশ ডাকতে হল? এটা রাইটার্স বিল্ডিং-এর ঘটনা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি, প্রশাসন যদি এইরকম শৃঙ্খলাহিন হয়ে পড়ে, কাজের পরিবেশের এই যদি দৃষ্টান্ত হয় তাহলে পশ্চিমবাংলার প্রশাসন নৈরাজ্যের জায়গায় চলে যাচ্ছে। বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই আমি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলছি প্রশাসনে শৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য কাজের পরিবেশ ফিরিয়ে আনার জন্য তিনি যেন দৃষ্টি দেন।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আজকে মেদিনীপুরের দায় কেশপুরের দায় শোভনদেববাবুদের বাদলবাবুদের নিতে হবে। আজকে কি অবস্থা দেখুন। আমাদের দেশের রাষ্ট্রপতি রাজ্যপালদের নিয়ে সম্মেলন করেছেন সেই সম্মেলনে তিনি একটা পরিস্কার ইঙ্গিত দিয়েছেন। তিনি এই কথা বলেছেন যে বি.জে.পি তৃণমূল যে জোট সরকার সেই সরকারের প্রশাসনিক ঢিলেমির জন্য গোটা ভারতবর্ষে আইন-শৃঙ্খলার অবনতি ঘটছে, অবনতির একটা কারণ হয়ে দাড়িয়েছে। রাষ্ট্রপতি পরিস্কার ইঙ্গিত দিয়েছেন এবং রাজ্যপালকে দায়িত্ব নিতে বলছেন। আমরা গুজরাটে দেখছি বিভিন্ন জায়গায় দেখছি গির্জা আক্রান্ত হচ্ছে। বিভিন্ন দিক থেকে এটা পরিস্কার হচ্ছে যে বি.জে.পি. জোট তৃণমূল জোট সরকার, তাদের কোনও নৈতিক দায়িত্ব নেই। মেদিনীপুরে কেশপুরে যে ঘটনা ঘটছে তার জন্য দায়ি ওরা, এই দায়িত্ব ওদের নিতে হবে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন বার্ন স্টান্ডার্ড কোম্পানি আসানসোলে অবস্থিত এবং এটা সিক ইন্ডাস্ট্রিতে পরিণত হয়েছে। তার জন্য রাজ্য সরকার খুব চিন্তিত। তারা বারে বারে চিৎকার করে বলছে কেন্দ্রীয় সরকারের জন্য হয়েছে, কেন্দ্র ওয়াগানের অর্ডার দিচ্ছে না বলে এই ফ্যাক্টরি ধ্বংস হয়ে যাচ্ছে বি.আই.এফ.আর-এ রিভাইভাল প্যাকেজ করা হয়েছে। কিন্তু আপনি শুনলে আশ্চর্য হবেন বার্ণ স্টান্ডার্ড কোম্পানি শুধু ওয়াগানের উপর ডিপেন্ড করে না, এটাকে না বাঁচতে দেওয়ার ব্যাপারে রাজ্য সরকারও দায়ি। বার্ণ স্টান্ডার্ড কোম্পানির তরফ থেকে বিদ্যুৎমন্ত্রীকে বলা হয়েছিল যে আপনারা কিছু কাজ দিন। তারপর চিনশুরা হাসপাতালে কাজ হচ্ছিল, এই বার্ণ স্টান্ডার্ড সেখানে লোয়েস্ট বিডার ছিল কিন্তু তাকে দেওয়া হয়নি। থারমাল পাওয়ারে ছাই সিফ্‌ট করার টেন্ডার নেওয়া হয়েছিল, সেই টেন্ডারে তাকে নেওয়া হয়নি। এইভাবে পশ্চিমবাংলার ১০টি সংস্থার ক্ষেত্রে কাজের জন্য এই কোম্পানিকে নেওয়া হয়নি। তাদের এই সমস্ত কাজ করার ইনফ্রাস্ট্রাকচার আছে তবুও নেওয়া হয়নি। কেন্দ্রীয় সরকারের দোষ না দিয়ে এই কোম্পানিকে আপনারা যদি নিজেরা সাহায্য করেন তাহলে এই কোম্পানি বাঁচতে পারে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাট চাষ মার খাচ্ছে, তাই পশ্চিমবাংলায় মূলত মালদা মুর্শিদাবাদ নদীয়ায় ব্যাপক ভাবে পান চাষ হচ্ছে। নদীয়ায় বেড়েছে, মুর্শিদাবাদে ছিল এবং মালদায় ব্যাপকভাবে চাষ হচ্ছে। এই ক্ষেত্রেও কিন্তু প্রচন্ড সমস্যা দেখা দিয়েছে। যে সমস্ত ট্রেনগুলিতে পান অন্য রাজ্যে নিয়ে যাওয়া হতো তার রেক পাওয়া যাচ্ছে না এবং সেই সঙ্গে রেলওয়ের যে কর্মচারী আছে তাদের অসহযোগিতাও আছে। সেই জন্য চাষিরা মারাত্মক সমস্যার মধ্যে পড়েছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে কৃষি বিপনন মন্ত্রী এবং দায়িত্বশীল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি পশ্চিমবাংলার পান চাষিদের স্বার্থে অন্য রাজ্যে যাতে বিপননের ব্যবস্থা করা যায় সেই ব্যাপারে যা করণীয় সেটা করুন। অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা অর্থকরি ফসলে মার খাচ্ছে, চাষিরা পানটাকে ধরেছে। এটাকে বাঁচাবার জন্য আপনারা উদ্যোগ নিন।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৫।১১।'৯৭ তারিখে 'চাঁই' সমাজকে এস.সি.তে অন্তর্ভুক্ত করার জন্য পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে সর্বসম্মত সুপারিশ কেন্দ্রীয় সরকারের কাছে যায়। চাই সম্প্রদায়ের চলাফেরা ২১।১২।'৯৯ তারিখে এরজন্য দিল্লিতে জমায়েত হয়েছিল তারা ধর্না, অনশন করেছিল। কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী মেনকা গান্ধী চাঁই সম্প্রদায়কে এস.সি. ভুক্ত করা হবে বলে কথা দিয়েছিলেন। মাননীয়া গান্ধী গত ২৪।৪।

২০০০ তারিখে চিঠি দিয়ে জানিয়েছেন যে, পশ্চিমবঙ্গ সরকার কিছু জরুরি চিঠি ও এনকোয়ারি রিপোর্ট পাঠান নি বলে এটা হচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় তফসিল ও আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রীকে জানাচ্ছি যাতে ঐ এনকোয়ারি রিপোর্ট বা কিছু জরুরি কাগজ যদি দেওয়ার থাকে, তা দিয়ে দিন, যাতে চাঁই সমাজকে এস.সি. ভুক্ত করা যায় তার জন্য। ধন্যবাদ।

**শ্রী বাচ্চা মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে কৃষি বিভাগের মাননীয় মন্ত্রী এবং ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, জলপাইগুড়ি জেলায় আর কৃষিজমি থাকবে না বলে মনে হচ্ছে। এই সভায় এটা আমরা বারবার বলেছি যে, সেখানে চা বাগান হচ্ছে। তার সাথে সাথে কিছু কিছু এলাকায় নতুন করে অবৈধভাবে ইটভাটা তৈরি হচ্ছে। বীরপাড়া থানায় শিশু ঝোমরা এবং লঙ্কাপাড়া মৌজা এবং ফালাকাটা থানায় যোগিঝোরা, বড়বাগ এবং নরসিংহপুর মৌজায় ব্যাপকভাবে অবৈধভাবে ইটভাটা হচ্ছে। একটা ইটভাটা হলে অনেক জমি অকৃষি জমিতে পরিণত হয়। কারণ সেখানে যে খাল কাটা হয়, তাতে পাশ্ববর্তী কৃষি জমির মালিক কৃষকরা তাদের জমি ইটভাটা মালিকের কাছে বিক্রি করতে বাধ্য হয়। কৃষকরা তাদের জমি বিক্রি করতে বাধ্য হচ্ছে। আমরা জেলা শাসকের কাছে অভিযোগ এনেছি, এখানে যে অবৈধ ইটভাটা হচ্ছে তার বেশিরভাগ জমির মালিক আদিবাসি এবং তফসিল সম্প্রদায়ভুক্ত এবং প্রান্তিক চাষী ছোটছোট রায়ত চাষী। এদের জমিগুলো বেনামে খরিদ করে নেয়। তাদের পার্টনার হিসাবে দেখিয়ে কিভাবে ইটভাটা তৈরি করেছে তা আমরা জেলা শাসককে জানিয়েছি, তাঁর দৃষ্টি আকর্ষণ করেছি। জেলা শাসক কয়েকটি ইটভাটা বন্ধ করেছিলেন অবৈধতার কারণে। কিন্তু কোনও অজ্ঞাত কারণে সেগুলো আবার চালু হয়ে গেছে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গোটা কলকাতা এবং কলকাতার শহরতলিতে কোনও রেশন দোকানে রেশনদ্রব্য, কোনও সামগ্রি পাওয়া যাচ্ছে না। রেশনে চাল গম এবং চিনি উধাও হয়ে গেছে। আজকে সেই চাল চিনি ও গম খোলা বাজারে কালোয়ারিদের হাতে চলে যাচ্ছে। রেশন দোকানে গ্রাহকরা খোঁজ খবর নিতে যাচ্ছে, দেখছে কিছুই নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অবস্থাটা এমন একটা জায়গায় চলে গেছে যে, বিলো প্রভার্টি লাইনে যারা আছে, তারা খোলা বাজার থেকে কিনে খেতে পারছে না। তাদের জন্যই এই রেশন ব্যবস্থাকে টিকিয়ে রাখা হয়েছে। আমি তাই রাজ্য সরকারের, বিশেষ করে খাদ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব। আজকে রেশন দোকানের ডিলাররা প্রতি সপ্তাহের তাদের যে কোটা সেই কোটা অনুযায়ী তন্ডুল জাতীয় পদার্থ তুলে নিয়ে যাচ্ছে। সেটা রাস্তার মাঝপথেই আত্মসাৎ করে দিচ্ছে, রেশন দোকান পর্যন্ত পৌঁছাচ্ছে

না। এরফলে গ্রহিতারা দিনের পর দিন রেশন দোকানে গিয়ে ফিরে আসছে। রেশন দোকানে গেলেই তারা বলছে এই সপ্তাহে নেই, সামনের সপ্তাহে আসবে। আজকে সাতদিন হয়ে গেছে গোটা কলকাতায় রেশন দোকানে ড্রাই অবস্থা, সেই কারণে আমার অনুরোধ অন্তত বিলো প্রভার্টি লাইনে যারা আছে তাদের জন্য রেশন ব্যবস্থা চালু রেখে রেশনের মাধ্যমে দ্রব্য সামগ্রি বিতরণ করার ব্যবস্থা করুন।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিস্তা সেচ প্রকল্প আজকে ২৩ বছর যাবত শুরু হয়েছে। যখন এই প্রকল্প রচনা করা হয় তখন তার খরচ ধরা হয়েছিল ৫০০ কোটি টাকা। আজকে খরচ হয়েছে ৮০০ কোটি টাকা। কিন্তু তা সত্বেও তিস্তা ব্যারেজের অর্ধেক কাজ সম্পন্ন হয়নি। ১৯৯৭ সালে পরিবেশ মন্ত্রকের নির্দেশে বাঁ হাতি খাল খননের কাজ বন্ধ হয়। এরজন্য আমি সেচমন্ত্রীর বিবৃতি দাবি করছি। গত ৫-৬ বছর যাবত এই খাল খননের কাজ বন্ধ থাকার ফলে ডাউন যে খাল খনন করা হয়েছে যেটা জলঢাকায় সাড়ে ১৭ কি.মি. পড়েছে সেখানে দেড় ফুট থেকে দু ফুট সিলটেশন পড়েছে। সেখানে আপ স্ট্রীম ফরেস্টের মাটি কাটা শুরু হয়। যখন এই খালটা খনন করা হবে তখন এক্সক্যাভেশন করতে কয়েক লক্ষ টাকা লাগবে। এই ধরনের আন ওয়াইজ এবং আন সায়েনটিফিক কাজ শুরু হয়েছে। যারফলে রাজ্য সরকারের টাকা নয়ছয় হচ্ছে। কিছু কন্ট্রাক্টর এবং কিছু অফিসার মিলে এই ঘটনা ঘটাচ্ছে। এই ব্যাপারে হাউস থেকে সিদ্ধান্ত নেওয়া হোক যে একটা কমিশন বসানো দরকার, তা না হলে তিস্তা ব্যারেজের কাজ অবিলম্বে শুরু করার ব্যবস্থা করা দরকার এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জে কাটোয়া-বল্লভপুরঘাট ভাগীরথি নদীর তিরে অবস্থিত। ভাগীরথি নদীর তিরে অবস্থিত এই ঘাটটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘাট। এখান দিয়ে হাজার হাজার মানুষ বর্ধমান জেলা এবং নদীয়া থেকে আসে এবং যাতায়াত করে। পণ্য সামগ্রি পাড়াপাড় করতে হয়। অনেক সময়ে নৌকাডুবির ফলে হয়রানি হতে হয়। মানুষ মরে যায়, আহত হয়। সেই কারণে এই ঘাটে একটা ব্রীজ করা দরকার। কাটোয়া-বল্লভপুরঘাটে একটা ব্রীজ করলে বর্ধমান এবং নদীয়া জেলার মানুষদের জীবন জীবিকা এবং যাতায়াতের কোনও অসুবিধা হবে না এবং দুর্বিপাকে পড়তে হবে না। সুতরাং জনস্বার্থে এই ব্রীজটি তৈরির দাবি জানাচ্ছি।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যেখানে শিক্ষামন্ত্রী বিবৃতি দিয়েছেন যে সমস্ত স্কুলে উচ্চ মাধ্যমিক পড়ানো হচ্ছে তখন আমার নির্বাচনী কেন্দ্রে উত্তর কলকাতায় শ্যামপুর কেন্দ্রে শ্যামবাজার বিদ্যাসাগর স্কুলটি শতবর্ষের প্রান্তে এসে সেই স্কুলটি বন্ধ হয়ে গেছে। এক

সময়ে এই স্কুলটি খুব চালু ছিল, প্রচুর ছেলে পড়েছে। অনেক ভালো কৃতি মানুষ পড়েছে। হঠাৎ এই স্কুলটি বন্ধ হয়ে যায় সরকারি অবহেলায়। বারে বারে সরকারের কাছে দরবার করা সত্বেও সরকার থেকে দেখা হল না। সেখানে শিক্ষক দেবার কথা ছিল, সেই শিক্ষক দেওয়া হল না, কারণ তারা রাজনীতি করেন না। যারা বামফ্রন্টের আছেন, সদস্য আছেন, তাদের মতের সঙ্গে ওদের মতের মেলে না, তাদের বিপক্ষে বলে সেই স্কুল অবহেলায় বন্ধ হয়ে গেল। শিক্ষামন্ত্রী এখানে বলেছেন, কলেজ থেকে উচ্চ মাধ্যমিক তুলে নেওয়া হচ্ছে। কিন্তু উচ্চ মাধ্যমিক পড়ার জন্য কোন কোন স্কুলকে অনুমোদন দেওয়া হচ্ছে তার তালিকা আমরা পেলাম না। অথচ স্কুল বন্ধ হয়ে যাচ্ছে। এত ছেলে পাশ করেছে ওরা কোথায় ভর্তি হবে? ছেলেরা ভর্তির সুযোগ পাচ্ছে না। ছেলেদের ভবিষ্যৎ সরকারের অবহেলার জন্য অন্ধকারময় হয়ে যাচ্ছে। এই স্কুলটি যাতে অবিলম্বে খোলা হয় এবং ছেলেরা ভর্তির সুযোগ পায় তার জন্য আমি আবেদন জানাচ্ছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী অজিত পান্ডে** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পর্যটন মন্ত্রীর কাছে একটি আবেদন রাখছি। মুর্শিদাবাদ জেলার লাল গোলায় দুই বাংলার সীমান্তবর্তী একটি ঐতিহাসিক শহর এখানে বঙ্কিমচন্দ্র আনন্দমঠ লিখেছিলেন, এখানে কাজী নজরুল ইসলাম এর প্রথম পুত্র বুলবুলের মৃত্যুর পর এখানে ছিলেন, এখানে তিনি বেশিরভাগ শ্যামাসঙ্গিত রচনা করেন। এখানে বিখ্যাত চলচিত্রকার ঋত্তিক ঘটক তার কমল গান্ধার ছবিটা করেছিলেন। দীর্ঘদিন ওখানে ছিলেন, এবং সীমান্তবর্তী বাফার হাত দেখিয়ে বলতেন ঐ আমাদের বাংলাদেশের রাজশাহি, ওখানে আমার জন্মস্থান। এখান দিয়ে বহু মানুষ যাতায়াত করেন। এখানে একটি পর্যটন কেন্দ্র খোলা হোক বলে আপনার মাধ্যমে আমি দাবি রাখছি।

**শ্রী অশোককুমার দেব** : স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী পার্থ দের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ক্যালকাটা হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজের অনুমোদন না পাওয়ার জন্য এটা বন্ধ হতে যাচ্ছে। কয়েকদিন ধরে ছাত্ররা সেখানে অবস্থান শুরু করেছে, আন্দোলন শুরু করেছে। এমনিতে গরিব মানুষের বড় বড় হাসপাতালে যাওয়ার সাহস হয়না, পয়সার জন্য, তাই হোমিওপ্যাথ করে অনেকে বেঁচে আছেন। স্বাভাবিকভাবে যে হোমিওপ্যাথিক কলেজ দীর্ঘদিনের কলেজ, সেটি যখন বন্ধ হয়ে যাচ্ছে তখন এতে অনেকের ক্ষতি হবে, যদি একটি কলেজ বন্ধ হতে শুরু হয় তাহলে অন্যান্য কলেজে এর রি-অ্যাকশন খারাপ হবে। তাই যাতে অবিলম্বে হোমিওপ্যাথিক কলেজটি অনুমোদন পায় এবং তাড়াতাড়ি আবার চালু হতে পারে সেটা দেখা দরকার এবং যারা ওখানে শিক্ষক আছেন, কাজ করছেন সেই সমস্ত কর্মিদেরও চাকরি থাকবে কিনা একটা অনিশ্চিত

অবস্থার সম্মুখিন হতে হবে। এই অবস্থায় আমি অনুরোধ করছি অবিলম্বে এই উভয়সঙ্কট অবস্থার নিরসন করার জন্য মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে যাতে হাসপাতালটি চালু করা যায় এবং পুরনো পরিবেশ যাতে ফিরে আসে তার দাবি আমি জানাচ্ছি।

**শ্রী ননী গোপাল চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি অবিলম্বে সর্বদলীয় একটি শক্তিশালি টিম কেন্দ্রীয় সরকারের কাছে যাওয়ার দরকার। পশ্চিমবাংলার কৃষির যে অবস্থা দাড়িয়েছে উদারিকরণের জন্য, আজকে পুরো ব্যাপারটা বিদেশিদের উদরিকরণ হয়ে যাচ্ছে। মন্তেসা বীজ অনুমোদন করে আমাদের বীজকে কোনঠাসা করে ফেলা হচ্ছে। অপরদিকে আমরা দেখতে পাচ্ছি, আমেরিকা ও ইংল্যান্ডে কৃষিতে যে ভর্তুকি দেওয়া হয় তা প্রায় ৪৫ শতাংশ, জাপানে ভর্তুকির পরিমাণ ৯৩ শতাংশ। অথচ এখানে সারে, তেলে ভর্তুকি তুলে দেওয়া হচ্ছে। ফলে চাষ করাটা খরচ সাপেক্ষ হয়ে যাচ্ছে। এখানে ধান, আলু বিক্রি হচ্ছে না। উৎপাদন খরচ সাংঘাতিকভাবে বেড়ে গিয়েছে। সেইজন্য উৎপাদন খরচ যাতে আয়ত্বের মধ্যে রাখা যায় তার জন্য ভর্তুকি দেওয়া দরকার। উদারিকরণের জন্য পশ্চিমবাংলার এত কৃষি সম্পদ থাকা সত্ত্বেও কমপিটিশনে মার খাচ্ছে। ভারতবর্ষের চাষিরা আজকে বিপন্ন। অনতিবিলম্বে ভর্তুকি যাতে চালু রাখা যায় এবং এফসি.আইয়ের মাধ্যমে খাদ্য কেনা হয় এইজন্য টাকা পাঠানোর জন্য অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুদিন আগে বিদ্যুৎ দপ্তর নিয়ে আলোচনা হয়ে গেল, আমি আপনার মাধ্যমে অত্যন্ত দুঃখজনক ঘটনার কথা জানাচ্ছি। মথুরাপুর বিধানসভা কেন্দ্রের অর্ন্তগত ৫৬টি গ্রামে এখনও বিদ্যুৎ পৌঁছায়নি। যদিও কয়েকটি অঞ্চলে পনেরো বছর আগে খুঁটি পোতা হয়েছে, কিন্তু তার টাঙ্গানো হয়নি। এই ব্যাপারে পূর্বতন মন্ত্রী মহাশয় ডঃ শঙ্কর সেনের কাছে একটি ডেপুটেশন দিয়েছিলাম যাতে ঐ ৫৬টি গ্রামে বিদ্যুৎ যায়, তার জন্য তিনি নোট দিয়ে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কাছে পাঠিয়েছিলেন। কিন্তু খবর নিয়ে জানতে পারলাম আজও পর্যন্ত সেই ৫৬টি গ্রামে বৈদ্যুতিকরণের কোনও ব্যবস্থা হয়নি। আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, যেখানে যেখানে খুঁটি পোতা হয়েছে সেই জায়গায় তার টাঙ্গিয়ে বিদ্যুৎ দেওয়ার ব্যবস্থা করুন। আর যেখানে যেখানে নেই সেখানে যাতে বিদ্যুৎ দেওয়া হয় তার ব্যবস্থা করবেন। ৫৬টি গ্রামে আজও পর্যন্ত বিদ্যুৎ যায়নি, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি আমার এই আবেদনটি মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয়ের কাছে পাঠিয়ে দেন তাহলে আমরা কৃতজ্ঞ থাকব।

**শ্রী সুভাষচন্দ্র শোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি

এবং ভূমিরাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় গোপীবল্লভপুর থেকে হাতিবাড়ি রাস্তার কাজের জন্য পূর্ত বিভাগ থেকে কৃষকদের জমি অধিগ্রহণ করা হয়েছিল, কিন্তু কৃষকরা এখনও সেই ক্ষতিপূরণের টাকা পায়নি। তার ফলে তারা অনেক সময় রাস্তা ঘিরে দিচ্ছে এবং রাস্তা মেরামতি করতে দিচ্ছে না। তার ফলে নিত্য যাত্রীদের অসুবিধা হচ্ছে এবং আইন-শৃঙ্খলা ব্যাহত হচ্ছে। উক্ত রাস্তার ক্ষতিপূরণের টাকা যাতে কৃষকরা পান তার জন্য আমি পূর্তমন্ত্রী এবং ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করছি।

**শ্রী শীতলকুমার সরদার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র সাঁকরাইলে একটি পাঁচপাড়া হাই মাদ্রাসা স্কুল আছে, সেই স্কুলটিকে আমি উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য অনুরোধ করছি। ঐখানে উচ্চ মাধ্যমিক স্কুল না থাকার জন্য বহু সংখ্যালঘুর ছেলে-মেয়েকে অনেক দূরে গিয়ে পড়াশোনা করতে হচ্ছে এবং অনেকে পয়সার অভাবে দুরে গিয়ে পড়াশোনা করতে পারছে না। ঐ স্কুলটিকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য আপনার কাছে বার বার আবেদন জানিয়েছি। ঐ হাই মাদ্রাসা স্কুলটিকে উচ্চ মাধ্যমিক স্তরে উন্নীত করার জন্য মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ছয় নম্বর জাতীয় সড়কের পাশকুড়া থানার রাতুলিয়া থেকে পিংলা থানার মালিগ্রাম পর্যন্ত রাস্তাটি দীর্ঘদিন অবহেলার মধ্যে রয়েছে। প্রায় ৫০ বছর ধরে জনগণ বহু আন্দোলন করেছে, বহু গণসাক্ষর জমা দিয়েছে, তাদের দাবি মত পূর্ত বিভাগ রাস্তাটি তিনভাগে ভাগ করে অনুমোদনের চেষ্টা করেছে। এখন পর্যন্ত প্রথম ভাগে রাতুলিয়া থেকে হাউর রেল স্টেশন পর্যন্ত রাস্তাটি অনুমোদন পেয়েছে। দ্বিতীয় ভাগে হাউর রেল স্টেশন থেকে গোবর্ধনপুর পর্যন্ত রাস্তাটি অনুমোদন পায়নি। আর তৃতীয় ভাগটি একেবারেই অনুমোদন পায়নি। '৯৬ সালে রাজ্যের পরিকল্পনা দপ্তর সরজমিন জরিপ করে ঐ রাস্তাটির জন্য ৪ কোটি ২৪ লক্ষ ৬৫ হাজার টাকার একটা রাফ প্ল্যান এস্টিমেট জমা দিয়েছিল, কিন্তু তারপর আর কিছু হয়নি। রাস্তাটি যাতে অবিলম্বে অনুমোদন পায়, তার জন্য যথাযথ ব্যবস্থা নিতে মন্ত্রীকে অনুরোধ করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পাঁশকুড়া নির্বাচনে সি.পি.এম. হেরে

যাবার পর গুন্ডামি সন্ত্রাস সেখানে আরও বাড়িয়ে দিয়েছে। জনগণ যত অন্য দলকে সমর্থন করছে, তত এরা মারমুখি হচ্ছে, ভাবছে মেরে ধরে সন্ত্রাস করে ভোটের অধিকার নিয়ে নেবে, যেমন করেছে বিধাননগরে বিগত কর্পোরেশন-এর নির্বাচনে। এর মধ্যে পিংলা, ডেবরা, কেশপুরে ৭ জন খুন হয়ে গেছে। উপমুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর নির্দেশে ডি.জি. সেখানে গেছেন। এর আগে এস.পি. গৌরব দত্ত যাবার আগে খুন হয়েছিল, আবার ডি.জি. যাবার আগেও খুন হয়েছে, ঘরবাড়ি পুড়ছে। গত দুদিন আগে কংগ্রেসের এক সমর্থককে সি.পি.এম.-এর লোকেরা তুলে নিয়ে গেছে, পুলিশ তাকে উদ্ধার করতে পারেনি। আমি যখন গিয়েছিলাম, তখন অবরোধ চলছিল। পুলিশ কথা দিয়েছিল ২৪ ঘন্টার মধ্যে তাকে উদ্ধার করবে, কিন্তু আজ সকাল পর্যন্ত খবর উদ্ধার হয়নি। অবিলম্বে তাকে উদ্ধারের দাবি জানাচ্ছি মাননীয় বিভাগীয় মন্ত্রীর কাছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রে কুসুমগ্রাম থেকে সমাজপুর রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ। বাস চলাচল বন্ধ হয়ে গেছে। হাজার হাজার মানুষ দুর্ভোগে পড়ছে। ছাত্রছাত্রীরা স্কুলে যেতে পারছে না, রোগিদের হাসপাতালে নিতে অসুবিধা হচ্ছে। দীর্ঘদিন ধরে রাস্তাটি সংস্কার করা হয়নি। বহুবার দাবি করেছি, পূর্ত বিভাগের আধিকারিকদের সাথে কথা বলেছি, কিন্তু কিছুই কাজ হয়নি। সেখানকার মানুষের ক্ষোভের সৃষ্টি হয়েছে। অবিলম্বে রাস্তাটি ঠিক না করা হলে সেখানকার মানুষ যে কোনও সময় অন্যরকম পরিস্থিতির সৃষ্টি করতে পারে। তাই অবিলম্বে রাস্তাটি সংস্কারের দাবি জানাচ্ছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র চন্দননগরে, চন্দননগর ও ভদ্রেশ্বর দুটি শহর আছে। এবং চন্দননগর বিধানসভা কেন্দ্রে তিনটি জুটমিল আছে। চন্দননগর গোন্দলপাড়া জুটমিল, ভদ্রেশ্বর ভিক্টোরিয়া জুট মিল এবং শ্যামনগর নর্থ জুটমিল। সেখানে হাজার হাজার হিন্দি ভাষাভাষি মানুষ বাস করেন। ঐ অঞ্চলে মাত্র দুটি জুনিয়র হিন্দি স্কুল আছে। মাঝে মাঝে মাননীয় মন্ত্রীর কাছে মাস ডেপুটেশন দিই, মন্ত্রীর সঙ্গে দেখা করি ঐ জুনিয়ার হিন্দি স্কুল দুটোকে যাতে মাধ্যমিক স্তরে উন্নীত করা হয়। বারবার অনুরোধ করা সত্ত্বেও তা হয়নি। অবিলম্বে ঐ দুটি হিন্দি জুনিয়ার হাইস্কুলকে মাধ্যমিকে উন্নীত করার দাবি জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পঞ্চায়েত বিভাগে ভারপ্রাপ্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বর্ধমান জেলায় রায়না এক নম্বর, দুই নম্বর খন্ডকোষ ব্লকে ক্ষেতমজুর যারা তাদের পি এফ জমা হচ্ছে।

ইতিমধ্যে রায়না দুই নম্বর ব্লকে ১২ হাজার ক্ষেতমজুর নিয়মিত পি এফ জমা দিচ্ছে। পঞ্চায়েতের সচিব এবং কর্মাধ্যক্ষ তাদের জন্য অন্য অনেক কাজ থাকে। সুতরাং তাদের এই কাজগুলি করার অসুবিধা হচ্ছে। এই পি এফের টাকা জমা নেওয়ার জন্য নতুন লোক নিয়োগের ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, খবরের কাগজের শিরোনামে প্রতিদিনই মেদিনীপুর জেলার সংঘর্ষের এবং সন্ত্রাসের খবর থাকে। এতদিন পর্যন্ত এই সংঘর্ষ এবং সন্ত্রাস যে জায়গায় ছিল সেটা হচ্ছে কেশপুর, পিংলা সবং গড়বেতা এগুলিতে হত। কিন্তু এখন সেই সন্ত্রাস সংঘর্ষ পশ্চিম প্রান্তের দিকে সম্প্রসারিত হচ্ছে। কাঁথি মহকুমার বিভিন্ন জায়গায় বিশেষ করে খেজুরি এলাকায় যদিও সেখানকার বিধায়ক এখানে আছেন, তিনি সি পি এমের বিধায়ক বলে বলবেন না, সেখানে বিস্তীর্ণ এলাকায় সন্ত্রাস এবং বোমাবাজি হচ্ছে। এক সপ্তাহ আগে বাম বিরোধী মানুষকে সে অবশ্য অধুনা তৃণমূল করে, তাকে তুলে নিয়ে চলে গেছে মার্কসবাদির পার্টির লোকেরা। স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে বলছি পুলিশ নিরপেক্ষভাবে, নিষ্ঠার সঙ্গে যাতে তাদের কাজ করে সে দিকে দৃষ্টি রাখবেন এবং এই ব্যাপারে আমি সর্বদলীয় বৈঠক ডাকার জন্য দাবি জানাচ্ছি। কারণ সন্ত্রাস এবং সংঘর্ষ জেলার বিভিন্ন প্রান্তে ছড়িয়ে যাচ্ছে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** স্যার, আপনার মাধ্যমে সেচ জলপথ দপ্তরের মন্ত্রী এবং ক্ষুদ্রসেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলা মুর্শিদাবাদে বিশেষ করে কাঁথি মহকুমায় এখনও পর্যন্ত বৃষ্টি শুরু হয়নি। বৃষ্টি না হওয়ার ফলে চাষের কাজ আরম্ভ করা যায় নি। চাষে দেরি হয়ে যাচ্ছে। সেইজন্য যাতে ক্যানেল দিয়ে জল দেওয়া যায়, তার জন্য অনুরোধ করছি এবং সেখানে যে ডিপ টিউবওয়েলগুলি আছে, তার মাধ্যমে চাষের কাজে জল দেওয়ার ব্যবস্থার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর দিনাজপুর জেলায় উচ্চ মাধ্যমিক স্কুল আছে মাত্র ২৬। এই বছর স্কুল ফাইনাল পাশ করা ছাত্রের সংখ্যা ১২ হাজার ৭০০। কালকে মন্ত্রী মহাশয় বাজেট বক্তৃতায় বললেন ছাত্র ভর্তির কোনও সমস্যা নেই। এই রকম [*****] বলে মন্ত্রী বলে গেলেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মিথ্যা কথা বাদ যাবে।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** স্যার, আমি শিক্ষামন্ত্রীর কাছে বলছি যে, প্রত্যেক স্কুলে ৫০০ করে ছেলে কি করে ভর্তি হবে? স্যার, রায়গঞ্জে কোনও গার্লস হাই স্কুল নেই।

Note : ** Expunged as order by the chair.

অবিলম্বে রায়গঞ্জে একটা গার্লস হাই স্কুল করার দাবি জানাচ্ছি। বেসরকারি কলেজ একটা করা হয়েছে। কিন্তু ইটাহারে ২০ কিলোমিটারের মধ্যে কোনও কলেজ নেই। হোম গার্ড মন্ত্রী তিনি উদ্যোগ নিয়ে কলেজ করেছেন। কিন্তু সেই কলেজের অনুমোদন দেয় নি সরকার। তাহলে ইটাহারের ছেলেরা কোথায় পড়তে যাবে? একজন বামফ্রন্টের মন্ত্রী তিনিও অনুমোদন পাচ্ছেন না। এই হচ্ছে অবস্থা।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল এই হাউসের উল্লেখপর্বে বিভিন্ন সদস্য বক্তব্য রাখেন কিন্তু আমরা দেখলাম দূরদর্শনে ৫টা, ৭টা, ১০টা ২০র সংবাদ বুলেটিনে, হাউসের প্রসিডিংস বিকৃত করে তথ্যকে হাজির করা হয়েছে। দুজন সদস্যকে দেখিয়ে তাদের বক্তব্যকে হেডলাইন করা হল। কেশপুর নিয়ে নাকি এই বিধানসভায় তুমুল হট্টগোল হয়েছে। তার সাথে যে ভিডিও ক্লিপিংস দেখানো হয়েছে যা কাল এই বিধানসভায় কেউই উপস্থিত করেন নি—তৃণমূল, বিজেপি কেউই উপস্থিত করেন নি। তার চেয়েও বড় কথা হল সি.পি.এম-এর সদস্য চিত্তরঞ্জন মুখোপাধ্যায় তিনি তার বক্তব্য রেখেছেন, তাকে দেখলাম সত্যরঞ্জন মুখোপাধ্যায় বলা হল। তাঁর মুখ দিয়ে অন্য কথা বলানো হল, যেকথা বিধানসভায় বলা হয়নি, দূরদর্শন সেই কথা প্রচার করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বামপন্থী আন্দোলনের পুরোধা প্রমোদ দাশগুপ্তের ৯১তম জন্মদিন। ১৯১০ সালে তার জন্ম হয়েছিল। আজকে বহু সংগ্রামের মধ্য দিয়ে এই পশ্চিমবঙ্গে বামপন্থার প্রতিষ্ঠা করেছিলেন, সেই বামপন্থী সদস্যদের নাম আজকে দূরদর্শন বিকৃত করছে। হাউসের অধিবেশন কক্ষে তার মর্যাদাহানি করছেন, স্বাধিকার ভঙ্গ করছেন। এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার হস্তক্ষেপ চাইছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, সাম্প্রতিক কালে তিনজন বামপন্থী নেতার তিনটে স্টেটমেন্ট পড়ে শোনাচ্ছি। দেবব্রত বিশ্বাস ফরওয়ার্ড ব্লক নেতা, তিনি বলছেন যে ফ্রন্ট মানুষের থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে, সুভাষ চক্রবর্তী কিছুদিন আগে বলেছেন যে বামফ্রন্ট গরিবের জন্য কিছু করেনি, অতি সম্প্রতি তাত্ত্বিক নেতা সইফুদ্দিন চৌধুরি, তিনি বলেছেন পার্টির কর্মসূচি লোক নিচ্ছে না। এই তিনটে স্টেটমেন্ট থেকে পরিস্কার যে বামফ্রন্ট মানুষের কাছ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। তার জন্য আজকে তারা অস্ত্রশস্ত্র নিয়ে সেই মানুষগুলোর উপর অত্যাচার করছে। মেদিনীপুর হুগলি থেকে শুরু করে পশ্চিমে গোঘাট পর্যন্ত তারা অত্যাচার চালাচ্ছে। আর কিছু নয়, জমিদারদের জমি হারিয়ে গেলে জমিদাররা যেমন লেঠেল দিয়ে জমি পুনরুদ্ধার করত, ঠিক সেইভাবে আজকে বামফ্রন্ট সরকার তাদের হারানো জমি ফিরে পেতে সেই জমিকে রক্ষা করতে

মানুষের রক্ত নিয়ে হোলিখেলা শুরু করেছে এবং কেশপুর তার প্রমাণ। আমার কিছু বলার নেই, মার্কসবাদি কমিউনিস্ট পার্টির তিন নেতাই একথা স্বীকার করেছেন এবং তারা বলেছেন যে গরিবমানুষ থেকে তারা বিচ্ছিন্ন হয়ে গেছে, গরিব মানুষের জন্য ফ্রন্ট কিছুই করেনি। এটা আমার বলার দরকার নেই। একথা ফ্রন্টের নেতারাই স্বীকার করেছেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা ঠিকই যে পশ্চিমবাংলার মেদিনীপুর জেলার কেশপুর, গড়বেতা সবং, পিংলা, হুগলির গোঘাট এর বিস্তীর্ণ অঞ্চল জুড়ে সি.পি.এমের নারকীয় বাহিনী যে সন্ত্রাস চালাচ্ছে, মাননীয় সদস্যরা রোজই তার উল্লেখ এই হাউসে করছেন বিশেষ করে যারা অত্যাচারিত পক্ষ তারাই এটা তুলছেন। মাননীয় সদস্য রবীনবাবু কোথা থেকে কি বললেন জানি না। দূরদর্শনের কথা বললেন। কেশপুরের আসল ঘটনা কি তিনি ভালো করেই জানেন। তার দলের পার্টি অফিসে যেভাবে অস্ত্র রাখেন, তিনি জানেন না? এখানে একজন মন্ত্রী বসে আছেন, তাঁর এলাকায় পার্টি অফিসে বোমা রাখা ছিল সেই বোমার বিস্ফোরণ ঘটেছে, সেই বিস্ফোরণে তাঁর দলের ৪ জনকে গ্রেপ্তার করা হয়েছে। এই অবস্থা স্যার, তাদের লোকাল কমিটির লিডারের বাড়িতে বোমা রাখা ছিল। সেই বোমা বিস্ফোরণের ফলে কারা মারা গিয়েছিল? কারা আপনাদের পার্টি অফিসে বোমা চার্জ করেছিল? বুদ্ধদেববাবুকে বলুন তাদের গ্রেপ্তার করতে। আজ পর্যন্ত তাদের নামে নালিশ করলেন না। আপনাদের দলের লোকাল কমিটির কজন অ্যারেস্ট হয়েছে। আজকে আপনাদের লিডারকে কি অ্যারেস্ট করা হয়েছে। তাঁর বাড়িতে বোমা বিস্ফোরণ হয়েছে বলে গোটা কেশপুর আজকে অশান্ত হয়ে রয়েছে। সি.পি.এমের নারকিয় বাহিনী যে অশান্তি চালাচ্ছে। আজকে প্রতিকার কোথায় স্যার। জেলা পুলিশ সুপার বলছে আমার কিছু করার নেই। ডি.জি বলছেন আমি কিছু করতে পারব না। তাহলে মানুষ আজকে কার কাছে যাবে? কেশপুর মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির ঠ্যাঙারে বাহিনী খুন করছে। দূরদর্শনে বলা হচ্ছে, মাননীয় সদস্যরা রোজ বলছেন, বুদ্ধদেববাবুকে ইঙ্গিত করে বলেছেন যে আপনারা ব্যবস্থা নিন। কোনও অন্যায় করেন নি। মাননীয় রবীনবাবু আছেন, নিউজ সরবরাহ হবে না, এটা হতে পারে না। অশান্ত কেশপুরকে শান্ত করার জন্য যে কোনও সর্বদলিয় বৈঠক করার জন্য অবিলম্বে একটা ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী বাদল জমাদার ঃ** ডেপুটি স্পিকার স্যার, বাগজোলা খালের উপর শোনপুর নামক স্থানে একটা ব্রীজ তৈরি করা হয়েছে। এই ব্রীজ পূর্ত দপ্তর তৈরি করেছে। কিন্তু ৮ বছর যাবত এই ব্রীজের উভয় পাশের এপ্রোচ রোড তৈরি করা হয়নি। অপব দিকে এই ব্রীজের পাশে যে কাঠের ব্রীজ আছে তা খুব নড়বড়ে অবস্থায় রয়েছে। এই কাঠের

ব্রীজ একবার মেরামত করতে ৯০ থেকে ১০০ দিন সময় লেগে যায়। অবিলম্বে যাতে উক্ত ব্রীজের দুই পাশের রাস্তা তৈরি করা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, গড়বেতা, কেশপুর, খানাকুল, গোঘাট, আরামবাগে আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে। আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি, পশ্চিমবঙ্গের স্বরাষ্ট্র মন্ত্রী ও স্বরাষ্ট্র দপ্তরের ক্ষমতা হরণ করে নেওয়া হোক সংবিধানের ৩৫৫ ধারা জারি করে। কেশপুর, গড়বেতা, গোঘাট, খানাকুল প্রভৃতি জায়গায় আজকে গৃহযুদ্ধের মত পরিস্থিতি তৈরি হয়েছে। বিভিন্ন ইলেকট্রনিক মিডিয়ায় দেখতে পাচ্ছি আজকে গ্রামবাংলায় ভয়াবহ পরিস্থিতি তৈরি হয়েছে, গরিব মানুষ, ক্ষেতমজুর, আদিবাসি, এস.সি, এস.টি. সম্প্রদায়ের মানুষের শত শত বাড়ি পুড়িয়ে দিচ্ছে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির গুন্ডারা। ওদের একজন মন্ত্রী আজকে এই কাজে নেতৃত্ব দিচ্ছেন। কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী লালকৃষ্ণ আদবানি এবং প্রধানমন্ত্রী অটলবিহারী বাজপেয়ির দৃষ্টি আকর্ষণ করে আমি বলতে চাই, অবিলম্বে ঐসব এলাকায় আধা সামরিক বাহিনী মোতায়েন করা হোক ৩৫৫ ধারা জারি করে এবং সাথে সাথে রাজ্য প্রশাসনের সমস্ত ক্ষমতার অবসান ঘটানো হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** শুনুন, এখান থেকে, এইভাবে প্রধানমন্ত্রী অটলবিহারী বাজপেয়ির দৃষ্টি আকর্ষণ করা যায় না। আমার মাধ্যমেও যাবেনা, রাজ্যের মাধ্যমে করতে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে কেশপুরে লাগাতার যে সন্ত্রাস চলছে তার প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। একদিন গ্যাপ থাকার পর কেশপুর আবার সংঘর্ষে একাকার হয়ে গেছে। এবং সোলিডিহি গ্রামের ভোম্বল পাঁজা নামে তৃণমূলের একজন সমর্থক মারা গিয়েছে। কেশপুরের বিভিন্ন গ্রামে বিচ্ছিন্নভাবে সংঘর্ষ হয়েছে এবং গড়বেতার মহিষদা গ্রামে সি.পি.এম-এর লোকেরা জমা হয়েছে কেশপুরকে আক্রমণ করার জন্য। আমি বার বার বলছি, সশস্ত্র জমায়েত, তা সে যে দলেরই হোক না কেন, পুলিশ বন্ধ করার ব্যবস্থা নিচ্ছে না। গতকালও সি.পি.এম-র জামশেদ ভবনে অস্ত্র-শস্ত্র নিয়ে বহু লোক জমা হয়েছিল। কিন্তু পুলিশ তাদের বিরুদ্ধে অ্যাকশন নেয়নি। ডি.জি. মেদিনীপুরে গিয়ে বলছেন, সব দল মারামারি করলে আমরা কি করব। স্যার, পুলিশ যদি এসবের বিরুদ্ধে অ্যাকশন না নিতে পারে, বিভিন্ন দলের সশস্ত্র জমায়েতের বিরুদ্ধে ব্যবস্থা না নিতে পারে এবং সি.পি.এম আজকে নতুন কায়দায় যেভাবে হামলা করে এলাকা পুর্নদখলের চেষ্টা করছে তাতে মানুষ নিজেদের হাতে অস্ত্র তুলে নেবে এবং অবস্থাটা গৃহযুদ্ধের দিকে চলে যাবে। কেশপুরের ঘটনা বন্ধ করা না গেলে রাজ্যে গৃহযুদ্ধ শুরু হয়ে যাবে।

তাই ডি.জি. পুলিশ এবং রাজ্য সরকারকে বলব এ ব্যাপারে ব্যবস্থা নিতে। আজকে ওখানে সমস্ত সশস্ত্র জমায়েত বন্ধ করা হোক। ডি.জি. একবার বলছেন, পুলিশের দরকার কি। আবার বলছেন, হামলাবাজদের গুলি করে মারব। কে যে কি চায় আজকে বোঝা যাচ্ছে না।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী ইউনুস সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার একটা গুরুত্বপূর্ণ সমস্যার কথা এখানে উত্থাপন করতে চাই। স্যার, আমরা সবাই জানি মুর্শিদাবাদ জেলার রানীনগর এবং জলঙ্গি ভাঙন কবলিত এলাকা। নদী ভাঙনের ফলে ওখানে বহু মানুষ ছিন্নমূল হয়েছে। জেলা প্রশাসন এবং স্থানীয় পঞ্চায়েতের মাধ্যমে ওদের কিছু পনর্বাসনের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। কিন্তু ওদের পুনর্বাসন দিয়ে যাদের জমিতে বসানো হয়েছে তাদের আজ পর্যন্ত কোনও ক্ষতিপূরণ দেওয়া হয়নি। বিযেশ করে রানীনগর ব্লকের শিবনগর, রাজাপুর, রাজানগর মৌজা এবং জলঙ্গি ব্লকের সাহেবনগর মৌজায় জমি অধিগ্রহণ করা হয়নি, ক্ষতিপূরণ দেওয়া হয়নি। এর ফলে জমির মালিকদের মধ্যে ক্ষোভ আছে। পরবর্তী সময় এরকম বিপদ হলে আর কোনও মালিক জমি দিতে এগিয়ে আসবে না।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় আইন-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১৯৯৭ সালে ওয়েস্ট বেঙ্গল ল' ক্লার্ক অ্যাক্ট পাশ হয়েছে। কিন্তু এখন পর্যন্ত কোনও রুলস হয়নি। ফলে ল' ক্লার্কসরা ল' ক্লার্কস অ্যাক্টের সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। অবিলম্বে যাতে রুলস তৈরি হয় তার জন্য আমি কার্যকরি ব্যবস্থা গ্রহণ করতে মাননীয় আইন মন্ত্রীকে অনুরোধ করছি এবং বিষয়টির প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের সাথে সাথে এক সময় বহরমপুর কৃষ্ণনাথ কলেজেও আইন কলেজ চালু ছিল। সেখানে একটা বিরাট লাইব্রেরি ছিল যা পরবর্তীকালে বিশ্ববিদ্যালয়কে দান করা হয়। এই হাউসে বিভিন্ন সময় আলোচনা হয়েছে, মফঃস্বল কলেজেও আইন পড়ানো হবে। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, বহরমপুর কৃষ্ণনাথ কলেজে আইন পড়ানো পুনঃপ্রবর্তন করা হোক। অতীতে ওখানে আইন পড়ানো হত। সুতরাং আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে আবেদন করছি, ওখানে আবার আইন পড়ানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে অত্যন্তঃ গুরুত্বপূর্ণ একটা ব্যাপার আমি তুলে ধরতে চাইছি। আমাদের অর্থমন্ত্রী মাননীয় অসীমবাবু বলেছিলেন উত্তর ২৪-পরগনার যমুনা নদীর সংস্কারের ব্যাপারে টাকা বরাদ্দ হয়েছে এবং বিদ্যাধরি নদী সংস্কারের জন্যও টাকা বরাদ্দ হয়েছে। কিন্তু আজ পর্যন্ত ঐ দুটি নদী সংস্কারের কাজ একটুও এগোয় নি। সামনেই বর্ষা, আমি নিশ্চিত আমাদের অশোকনগর এবং হাবড়া আবার বন্যার জলে ডুববে। আবার এখান থেকে বলা হবে কেন্দ্র টাকা দিচ্ছে না। তারপর কোটি কোটি টাকা যাবে, তবুও আমরা বানভাসি হব। তাই আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বাগজোলা খালের ব্যাপারে যেভাবে সংস্কার কাজে হাত দেওয়া হয়েছে তেমন ভাবে অশোকনগর এবং হাবড়া এলাকায় যাতে বন্যা না হয় তার জন্য অবিলম্বে যমুনা এবং বিদ্যাধরি নদী সংস্কারের কাজ শুরু করা হোক। এখন পর্যন্ত ড্রাই মরশুম আছে। এখনই কাজ শুরু হতে পারে। তাই আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অশোকনগর এবং হাবড়ার মানুষরা যাতে এবারে আবার বানভাসি না হয় তারজন্য অবিলম্বে বিদ্যাধরি এবং যমুনার সংস্কার কাজে হাত দেওয়া হোক। ধন্যবাদ।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, অদ্ভুত ব্যাপার! এই মাত্র [*****] তাঁর বক্তব্য রাখলেন। বাদলবাবুর দলের রাজ্য সভাপতি তাদের দলের মহিলা মোর্চার ভাইস চেয়ারম্যান এবং সেক্রেটারির বিরুদ্ধে বাড়ি দখলের women says BJP chief's man tore off ther cloths. বাড়ি দখলের একটা অভিযোগ এসেছে। এখানে পত্রিকায় বলা হচ্ছে, 'ওমেন সেস বি জে পি'স মেন টোর অফ হার ক্লথস' এবং তার বিরুদ্ধে থানায় এফ আই আর করা হয়েছে। তাহলে এই হচ্ছে বি জে পি!

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি এক দিয়ে, আর এক বলছেন, বলতে দেবনা।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, আমার হুগলি জেলায় খয়রাতি সাহায্য পাচ্ছে ৯ হাজার ৭০০ জন। গ্রামীন এলাকায় ৭ হাজার ৭৩ জন আর শহর এলাকায় ২ হাজার ৬২৭ জন। গত বছর অর্থাৎ ১৯৯৯-২০০০ আর্থিক বছরের ডিসেম্বর মাস থেকে মার্চ মাস পর্যন্ত কোনও বেনিফিসিয়ারি জি.আরের সাহায্য পায়নি। ২০০০-২০০১ সালের আর্থিক বছরে মার্চ টু মার্চ জি.আর. দেওয়া হয়েছে, কিন্তু জুন-জুলাই জি.আরের সাহায্য গরিব লোকেরা পায়নি। আমি তাই আপনার মাধ্যমে রিলিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি, হুগলি জেলায় আগের বছরের ৩ মাসের জি.আর. গরিব লোকেদের দেয়নি, এ বছরও জুন-জুলাই মাসের জি.আর. গরিব লোকেরা পায়নি সরকার থেকে। আজকে কোন জায়গায় গিয়ে দাড়িয়েছে এই সরকার। গরিব লোকেদের জি.আরের টাকা সরকার মেরে দিচ্ছে।

Note : **Expunged as ordered by the chair

তাই আমি রিলিফ মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে আমার হুগলি জেলায় মোট যে ৯ হাজার ৭০০ জন বেনিফিসিয়ারি আছে তারা যাতে খয়রাতি সাহায্য পায় তার ব্যবস্থা করুন। গ্রামীন এলাকায় প্রত্যেক বেনিফিসিয়ারি প্রতি মাসে ১২ কেজি গম পায় আর শহর এলাকায় প্রতি মাসে প্রত্যেক বেনিফিসিয়ারি ৬০ টাকা করে যাতে পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার মনে আছে গত বছর ১৯শে অক্টোবর রক্তের অভাবে ৫ বছরের একটি ছেলে, শৌভিক সামন্ত এস.এস.কে.এম হাসপাতালে মারা যায় ডাক্তারের গাফিলতির দরুন। তারপর ১৬ ডিসেম্বর আমি এই বিষয়ে উল্লেখ করি। স্পিকার মহাশয় পরিষদীয় মন্ত্রীকে নির্দেশ দেন, ব্যাপারটা এনকোয়ারি করে এই হাউসে জানাবার জন্য। কিন্তু অনেকদিন কেটে গেল এখনো পর্যন্ত মৃত্যু কি কারণে হয়েছে তা জানি না। ছেলেটির বাবা বার বার স্বাস্থ্য দপ্তরকে চিঠি দিচ্ছে যে ছেলেটি কি কারণে মারা গেছে, কেন রক্ত পায়নি, কাউকে শাস্তি দেওয়া হয়েছে কিনা। স্বাস্থ্য দপ্তর চিঠির প্রাপ্তি স্বীকার করেছে কিন্তু ছেলেটির বাবা এখনো জানতে পারেনি মৃত্যুর জন্য দায়ি কে এবং শাস্তির ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা? আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, দোষি ব্যক্তির যেন দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হয়।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাদের দেশের বিরাট সর্বনাসের কথা আমি এখানে উল্লেখ করছি এবং এই মুহূর্তে সর্বদলীয় কমিটি পাঠানো দরকার। আমাদের দেশে নির্বিচারে কৃষিজ পন্য বাইরে থেকে আমদানি করা হয়েছে। যারফলে আমাদের দেশের চাষিরা মার খাচ্ছে। আমাদের দেশে ধান চাষের উৎপাদন বেড়েছে, কিন্তু বিক্রি করার সময়ে তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে এবং ভীষণভাবে হচ্ছে। সুতরাং অবিলম্বে সর্বদলীয় কমিটি করা হোক। যেখান থেকে ধান আমদানি করছে অর্থাৎ আমেরিকা থেকে সেই কৃষিজতে ভরতুকির টাকা ৪৫ শতাংশ দিয়ে বেশি দামে আনা হয়েছে আর আমাদের চাষিদের কাছ থেকে চাওয়া হচ্ছে কম দামে। এরজন্য কৃষক সভা দাবি করেছে সুসংহত শস্যবীমা চালু করুন তা না হলে কৃষকদের সর্বনাস হচ্ছে এবং এ ব্যাপারে সর্বদলীয় প্রস্তাব নেওয়া হোক।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** [illegible] শিক্ষা বাজেটে শিক্ষামন্ত্রী বলেছিলেন, হায়ার সেকেন্ডারি কোর্সে ছাত্র-ছাত্রীদের [illegible] ব্যবস্থা করা হবে। কিন্তু কাটোয়া কলেজে হায়ার সেকেন্ডারি কোর্স তুলে দেবার পর ম[illegible]টি কাছাকাছি স্কুলে হায়ার সেকেন্ডারি চালু করার ব্যবস্থা করা হয়েছে যেখানে কো ও ইনফ্রাস্ট্রাকচারের ব্যবস্থা নেই। এই মুহূর্তে কলেজ থেকে হায়ার সেকেন্ডারি কোর্স [illegible] দিলে ছাত্র-ছাত্রীদের ভর্তির ব্যাপক সমস্যা হবে। আমি তাই মাননীয় শিক্ষামন্ত্রীর [illegible] করব, এ বছরে কাটোয়া

কলেজে উচ্চ-মাধ্যমিক কোর্স চালু রাখা হোক।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের যে সমস্ত স্ব-নিযুক্তি প্রকল্পগুলি রয়েছে, যেমন, আর.আই.ডি.পি, বি.এম.আর.ওয়াই, এস.জে.এস.আর.ওয়াই সমস্ত স্কীমগুলি ব্যাঙ্কের অসহযোগিতায় মার খাচ্ছে। আমরা জানি, এদের বৃত্তিমূলক প্রশিক্ষণ দেবার ব্যবস্থা রয়েছে। আফটার ট্রেনিং তাদের যে সমস্ত আবেদন ব্যাঙ্কে পাঠানো হচ্ছে বিভিন্ন পঞ্চায়েত এবং পৌরসভার পক্ষ থেকে, ব্যাঙ্ক সেগুলি কার্যকরি করছে না। স্বর্ণজয়ন্তি শহরি রোজগার প্রকল্পে গোটা রাজ্যের ২১ হাজার ২০০টি আবেদন করা হয়েছিল। তার মধ্যে আশ্চর্যের বিষয় মাত্র ৮০ জনের ক্ষেত্রে ব্যাঙ্ক লোন স্যাংশন করেছে। এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। মাননীয় অর্থমন্ত্রীকে বার বার বলা সত্ত্বেও এ সম্পর্কে কোনও কার্যকরি ব্যবস্থা হচ্ছে না। এই সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমগুলি কার্যকরি করার জন্য সঠিক ও কার্যকরি ব্যবস্থা পদক্ষেপ নেওয়ার জন্য আমি দাবি জানাচ্ছি।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্ধমানে দামোদরের উপর কারলাঘাটে একটি ব্রীজের কাজ চলছে এবং অতি সত্বর সেই কাজ শেষ হয়ে যাবে। এর সঙ্গে সংযোগকারি যে দুটি রাস্তা আছে অসড়াইল থেকে কারলাঘাট এবং জামালপুর এই দুটি রাস্তাকে অবিলম্বে মজবুত করে তৈরি করা দরকার, তা না হলে সেখানে গাড়ির চাপ যা বাড়বে তা এই রাস্তা বহন করতে পারবে না। এ বিষয়ে যথাযথ ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামবাংলাতে প্রচন্ড মশার উপদ্রব হয়েছে। মশার কামড়ের জ্বালায় সন্ধার পর ছাত্রছাত্রী পড়াশুনা করতে পারছে না, বাড়ির মেয়েরা কাজকর্ম করতে পারছে না। অবিলম্বে গ্রামবাংলায় ডি.ডি.টি. স্প্রে করানোর ব্যবস্থা করে মশার উপদ্রব কমিয়ে সাধারণ মানুষের অস্বস্তি দুর করার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে রাজ্যে প্রাথমিক বিদ্যালয়গুলিতে গত মে মাস থেকে সেশান শুরু হয়ে গিয়েছে। এখন জুলাই মাস, এই তিন মাসের মধ্যেও সরকার থেকে যে সমস্ত পাঠ্যপুস্তক ছাত্রছাত্রীদের দেওয়ার

কথা সমস্ত ছাত্রছাত্রীদের কাছে সরকার তা সরবরাহ করতে পারেন নি। ফলে শিক্ষা ব্যাহত হচ্ছে, বিঘ্ন ঘটছে। আমার দাবি, অবিলম্বে শিক্ষামন্ত্রী খোঁজ খবর নিয়ে যে সমস্ত প্রাথমিক বিদ্যালয়ে পাঠ্যপুস্তক পৌঁছায়নি তা দেবার ব্যবস্থা করুন। স্যার, গতকাল শিক্ষা বাজেটের আলোচনায় অংশ নিয়ে মাননীয় স্কুল শিক্ষামন্ত্রী এখানে প্রাথমিক শিক্ষার ব্যাপারে একটা উজ্বল দৃষ্টান্ত রাখার চেষ্টা করলেন অথচ দেখা যাচ্ছে প্রাইমারি স্কুলগুলিতে সরকার প্রতিশ্রুত বইগুলি দিতে পারেন নি। এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের প্রশাসন কোথায় গিয়ে দাড়িয়েছে তার একটা উজ্বল দৃষ্টান্ত আপনার মাধ্যমে সভায় রাখছি। গতকাল খোদ রাইটার্স বিল্ডিং-এর মধ্যে কারা দপ্তরের সচিবের সঙ্গে তার অধস্তন কর্মচারিদের এমন মারপিঠ হয়েছে যে শেষ পর্যন্ত পুলিশকে আসতে হয়েছে সচিব এবং কর্মচারিদের আলাদা করে দিতে। সরকার একটি গাড়িতে দু জন অফিসারের যাওয়া-আসার ব্যবস্থা করেছিলেন, সচিব সেটা মানবেন না এই নিয়ে গোলমাল। স্যার, এই রবীনবাবুরা পশ্চিমবঙ্গের সর্বত্র প্রশাসনকে এমন জায়গায় নিয়ে গিয়েছেন যে খোদ রাইটার্স বিল্ডিং-এর মধ্যেই মিনি কেশপুর হয়ে গিয়েছে। পুলিশকে এসে সেখানে শান্তি শৃঙ্খলা রক্ষা করতে হয়েছে। যেখানে ভালো, পরিবেশের কথা বলা হচ্ছে, কর্মসংস্কৃতির কথা বলা হচ্ছে সেখানে খোদ রাইটার্স বিল্ডিং-এই যদি এই অবস্থা হয় তাহলে তা খুবই লজ্জার বিষয়। রাইটার্স বিল্ডিং-এর ভেতরেই যদি অফিসাররা লড়াই করেন তাহলে তার প্রভাব সর্বত্রই পড়বে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পি.এইচ.ই. দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফলতা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত দু নং বঙ্গনগর গ্রামপঞ্চায়েতের হাসিমনগর গ্রামে নলবাহিত জল দেওয়ার জন্য রাস্তা খুঁড়ে পাইপ বসানোর কাজ দীর্ঘ ১০ বছর ধরে চলছে, সেই কাজ এখনও শেষ হয়নি, আগামি দিনে হবে কিনা তাও আমরা জানি না। মাননীয় মন্ত্রীর কাছে আমার দাবি, অবিলম্বে সেখানে পাইপ পোঁতার কাজ শেষ করে ঐ অঞ্চলে নলবাহিত জল দিয়ে এলাকার জলের সমস্যার খানিকটা সমাধানের জন্য সরকার থেকে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার একটা সিরিয়াস ব্যাপারে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই ওয়াগন ইস্যুতে একটা সঙ্কট দেখা দিয়েছে। আমাদের পাবলিক সেক্টরের যে ইউনিট, এরা রেলের অর্ডারের উপরে নির্ভর করে। আবার প্রাইভেট সেক্টরে টেক্সম্যাকো, টাটা স্টীল, এরাও রেলের অর্ডারের উপরে

নির্ভর করে। এটা নিয়ে একটা কনফিশান তথ্য আমাদের কাছে এসেছে। রেল বলছে, ওদের ৬ হাজার ৭৫০টি ওয়াগন অর্ডার দিয়েছে, এটা সাফিসিয়েন্ট। কিন্তু কোম্পানিগুলি এবং তাদের ইউনিয়ন বলছে যে ৯ হাজার ওয়াগন না দিলে তারা সেল্ফ সাফিসিয়েন্ট হবেনা, লোকসান বেড়ে যাবে। গতকাল ওদের অফিসার, ইউনিয়ন একটা প্রেস কনফারেন্স করে দাবি করেছে যে রেলের অর্ডার যাতে আরও বেশি পায়। এই পাবলিক সেক্টরগুলো যাতে বাঁচে সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেশপুর, গড়বেতা, সবং, এইসব জায়গায় যেভাবে আইন-শৃঙ্খলার অবনতি হচ্ছে, লুঠতরাজ, মানুষ খুন ইত্যাদি বে-আইনী অস্ত্র নিয়ে যেভাবে লোকেরা সংগ্রাম করছে তাতে দীন-দরিদ্র্য সংখ্যালঘু এবং দলিত সম্প্রদায়ের মানুষ খুন হচ্ছে, মানুষ সেখান থেকে পালিয়ে যাচ্ছে। ডি.জি বলছেন যে আমি অসহায়। আমি কি করব, কেউ কথা শুনছে না। তাহলে আমরা কোন অবস্থার উপর দাড়িয়ে আছি? সেখানে আইন-শৃঙ্খলা রক্ষার জন্য অবিলম্বে সেনা বাহিনী মোতায়েন করা হোক যাতে মানুষের জীবন এবং সম্পত্তি রক্ষা করা যায় এবং শান্তি ফিরে আসে।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কাগজে দেখেছেন যে, পিংলা, গড়বেতা, কেশপুরে মিড ডে মিল নিয়ে বর্তমান শাসক দলের যে পঞ্চায়েত আছে তারা ছিনিমিনি খেলছে। শুধু তাই নয়, পঞ্চায়েত প্রধানরা শিক্ষকদের কাছে গিয়ে বলছে যে লিখে দিন যে চাল ডিস্ট্রিবিউট করা হয়েছে। সেই চাল বিক্রি করে শাসকদলের লোকেরা আগ্নেয়াস্ত্র কেনার চেষ্টা করছে। তারা এইসব বাচ্চাদের কথা ভাবছে না। এটা নিয়ে ওখানে একটা যুদ্ধ ক্ষেত্রের আকার নিয়েছে। এটা বন্ধ করা দরকার। আমি এর আগেও এই মিড ডে মিলের ব্যাপারে বলেছি কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এটা যাতে বন্ধ হয় এবং সত্যিকারের ছেলে-মেয়েরা যাতে চাল পায় তার ব্যবস্থা করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই হাউসে বারে বারে মাননীয় সদস্যরা উদ্বেগ প্রকাশ করে বলেছেন যে, মেদিনীপুরের বিভিন্ন জায়গায় আগুন জ্বলছে। সি.পি.এম-এর সন্ত্রাস বাহিনী শান্তিপূর্ণ নাগরিকদের জীবন নিয়ে ছিনিমিনি করছে। আজকে দেবল ঘোষ খুন হয়েছে। তিনি নৈহাটিতে সি.পি.এম-এর পার্টি অফিসে বসে কাজ করছিলেন, সেই সময়ে সি.পি.এম-এর গুন্ডা বাহিনী তাকে খুন করেছে। এখনও পর্যন্ত খুনিদের গ্রেপ্তার করার জন্য কোনও ব্যবস্থা করা হয়নি। আমরা দেখছি যে সি.পি.এম কংগ্রেস কর্মিদের খুন করছে, সি.পি.এম তৃণমূল কর্মিদের মারছে, সি.পি.এম আর.এস.পি'র কর্মিদের মারছে, সি.পি.এম ফরোয়ার্ড ব্লকের কর্মিকে মারছে, সি.পি.এম এস.ইউ.সি'র কর্মিদের মারছে। কিন্তু আজকে দেখছি যে সি.পি.এম তাদের নিজেদের কর্মিকেও খুন

করছে। এটা একটা অভাবনীয় ঘটনা। আজকে প্রশাসন চুপচাপ বসে আছে। ডি.জি বলছেন যে আমি কিছু করতে পারছি না, তিনি অসহায় অবস্থায় বসে আছেন। আজকে প্রশাসন এমন দাড়িয়েছে, আজকে সি.পি.এম কর্মিও সি.পি.এম-এর হাত থেকে রেহাই পাচ্ছে না। তাই আপনার মাধ্যমে বলি, আজকে রাজ্যে প্রশাসন ভেঙে পড়েছে এবং ঐ অপদার্থ স্বরাষ্ট্রমন্ত্রী পদত্যাগ না করা পর্যন্ত রাজ্যে শান্তি থাকবে না।

**শ্রীমতী কমল সেনগুপ্তা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধাননগর পুরসভার চেয়ারম্যান নির্বাচন প্রসঙ্গে আজকে আনন্দবাজার পত্রিকা একটি সংবাদ প্রকাশ করেছে। আমি সেটা এখানে উপস্থিত করছি।

পত্রিকায় বলা হয়েছে, লোকসভার প্রাক্তন অধ্যক্ষ [*****] নাকি আমাদের পার্টি সমর্থিত নির্দল সদস্য সুধাংশুশেখর ব্যানার্জিকে ফোন করেছিলেন তৃণমূলকে ভোট দেবার জন্য। সুধাংশুশেখর ব্যানার্জি কিন্তু তার নৈতিকতা বিসর্জন দেননি। তিনি তাকে বলেছিলেন না, এটা সম্ভব নয়। এবং তিনি তাঁর ভোট আমাদের বামফ্রন্ট প্রার্থিকেই দিয়েছেন। আমার প্রশ্ন, প্রাক্তন লোকসভা অধ্যক্ষ পি.এ. সাংমা, তিনি যদি এই কাজ করে থাকেন তাহলে সেটা জাতীয় এবং গণতন্ত্রের পক্ষে গভীর সঙ্কট এবং দুর্ভাবনার দিন। এরফলে গণতন্ত্র নিধনের কাজটা আরও বেশি মাত্রায় পরিচালিত হবে। আমরা সব কথা মিঃ স্পিকার এবং আপনার মাধ্যমে বলে থাকি। আমার কথা, এটা যদি অসত্য হয়, আনন্দবাজার যদি অসত্য কথা ছেপে থাকে তাহলে আশা করব, শ্রীযুক্ত পি.এ. সাংমা এই সংবাদ মিথ্যা বলে বলবেন।

[1-10 — 2-00 p.m.](Including House adjourned)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পি.এ. সাংমা নাম বাদ যাবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা পুরসভার নির্বাচন ওরা দল ভাঙিয়ে, টাকা দিয়ে সদস্য কিনে করেছেন। কিন্তু আমাদের কাছে কলঙ্ক, মেয়র পরিষদের নির্বাচন তারা করছেন না শুধু একটি রেপলিকা ছাড়া। তাই আমরা দেখলাম। তাই আমরা দেখলাম, কলকাতা পুরসভায় একটা নজিরবিহীন ঘটনা ঘটলো। যিনি বস্তি উন্নয়নের দায়িত্ব পেলেন তিনি বলেছিলেন যে, তাঁকে জল সরবরাহ ব্যবস্থার দায়িত্ব দিতে হবে। কিন্তু মেয়র বলেছেন, 'দিল্লি থেকে নেত্রি নির্দেশ দিয়েছেন, তাই আমার কিছু করবার নেই।' এখানে একজন বলেছেন, হাইব্রীড তরমুজের বিরুদ্ধে একটার পর একটা হামলা হচ্ছে। ওদের নেতা জগমোহন নিবেদিতা স্কুল বন্ধ করে দিয়েছেন পার্ক বাড়াবার জন্য।

---

Note : ** Expunged as order by the chair.

এইভাবে ওরা আমাদের দেশে অরাজকতা সৃষ্টি করছেন, শান্তি এবং রীতিনীতি লঙ্ঘন করছেন। তাই আমি ধিক্কার দিচ্ছি বি.জে.পি., তৃণমূল এবং সেইসব কংগ্রেসিদের যারা তৃণমূলে যাওয়ার জন্য পা বাড়িয়ে রয়েছেন।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি একটি ব্যাপারে আপনাকে উদ্যোগ নিতে বলছি। এ ব্যাপারে গতকাল এবং আজ অনেক সদস্য বলেছেন। খুব সিরিয়াস ব্যাপার। এই একটা ব্যাপারে যদি ছাত্ররা রাস্তায় নামে তাহলে সরকারের অবস্থা করুন হবে। শিক্ষামন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেটা অসত্য। ৫৮টি কলেজ থেকে তুলে দিয়ে বলেছেন সেইগুলি স্কুলে দিয়েছি। কিন্তু সেই সমস্ত স্কুলগুলিতে আপনি জানেন ল্যাবোরেটরি, লাইব্রেরি টিচার্স সেই মানের নেই। সুতরাং অবিভাবক অবিভাবিকা এবং ছাত্র-ছাত্রিরা একটা অভাবনীয় অকল্পনীয় দূরবস্থার মধ্যে পতিত হয়েছেন। সরকারের পাঁচ-পাঁচটি মন্ত্রী এই দিকে দৃষ্টি কর্ণ কোনটাই পাত করছেন না। এই ব্যাপারে আপনার রুলিং চাই, আপনার রুলিং দেওয়া উচিত বলে আমি মনেকরি কারণ এইভাবে হঠাৎ করে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী, অবিভাবক অবিভাবিকাদের অভাবনীয় অকল্পনীয় অবস্থায় পতিত করা ঠিক নয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই হাউসে কোন মেম্বার কোন মিনিস্টার আনট্রু কথা বলে হাউসকে মিসলিড করতে পারেন না। সেইজন্য আপনি যদি প্রয়োজন বোধ করেন তাহলে স্টেটমেন্ট নিয়ে ইউ ক্যান move with privilege motion.

(এখন বিরতি, আমরা আবার বেলা ২টার সময় এখানে আসবো।)

## DISCUSSION ON DEMAND NOS. 7 & 61

[2-00 — 2-10 p.m.]

**Mr. Deputy Speaker :** There are seven cut motions to Demand No. 7 and five cut motions to Demand No. 61. All the cut motions are in order and taken as moved.

### Demand No. 61

| | | |
|---|---|---|
| 1 | Shri Gyan Singh Sohanpal | Sir, I beg to move that |
| 2 | Shri Saugata Roy | the amount of the demand |
| 3-4 | Shri Ashoke Kumar Deb | be reduced by Rs. 100/- |
| 5 | Shri Kamal Mukhrjee | |

**Demand No. 7**

| | | |
|---|---|---|
| 1 | Shri Saugata Roy | Sir, I beg to move that |
| 2-6 | Shri Kamal Mukherjee | the amount of the demand |
| 7 | Shri Pankaj Banerjee | be reduced by Rs. 100/- |

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি এবং ভূমি সংস্কার দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে ছাঁটাই প্রস্তাবগুলো এসেছে, সেই ছাঁটাই প্রস্তাবগুলোকে আমি সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ভূমি সংস্কারের মূল যে কাজ, নতুন করে সরকারে জমি ন্যস্ত করা, জমি বণ্টন করা, বর্গা রেকর্ডিং করা, এগুলো প্রধান প্রধান কাজ। সেগুলো বেশ কয়েক বছর ধরে বন্ধ হয়ে এসেছে। কিন্তু এই দপ্তরে আমি দেখছি যে, বাজেট বরাদ্দ চেয়েছেন, তার পরিমাণ হচ্ছে ৩০৪ কোটি ৫৮ লক্ষ টাকা। অথচ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি বাজেট, যেটা এখনও হয়নি, হবে কয়েকদিন পরে, সেই কৃষি বাজেটে বরাদ্দ চেয়েছেন ২৭৫ কোটি টাকা এই বামফ্রন্ট সরকার। যে কৃষির ওপরে মানুষ তার জীবনধারণ করবে কৃষির উৎপাদন না বাড়লে জনসংখ্যা যা বাড়ছে, তাদের খাওয়ান দাওয়ান, তাদের জীবিকার্জনের ব্যবস্থা করা যাবে না, তার বাজেট হচ্ছে ২৭৫ কোটি টাকা। আর যে দপ্তর কৃষির ওপরে নির্ভরশীল তার বাজেট হচ্ছে ৩০৪ কোটি ৫৮ লক্ষ টাকা। তারজন্য এর বিরোধিতা আমাদের নিশ্চয়ই করতে হবে। কিছু দিন আগে নির্মল মুখার্জি এবং ডি বন্দ্যোপাধ্যায় এদের দ্বারা একটা কমিটি গঠন করা হয় পশ্চিমবাংলায় পঞ্চায়েত কিভাবে কাজ করছে তার অনুসন্ধানের জন্য। ফেব্রুয়ারি ১৯৯৩তে উক্ত যে কমিটি গঠিত হয়, তার প্রতিবেদন সরকারকে দেওয়া হয়েছে। এই বইটির নাম হচ্ছে 'দি হরাইজন অফ ওয়েস্ট বেঙ্গল পঞ্চায়েত'। এই পঞ্চায়েতের একটা প্রধান কাজ হচ্ছে ভূমি সংস্কার, যারা জমি লুকিয়ে রেখেছে, কি করে সেই জমিগুলোকে সরকারে ন্যস্ত করা যায় তার জন্য, তার সহায়তা করার জন্য এই মুখার্জি এবং ব্যানার্জি কমিটি গঠিত হয়। সেই কমিটির রিপোর্ট আমি কিছুটা পড়ে শোনাতে চাই। তারা বলেছেন যে The Panchayats have become overly engrossed in routin work. It is programmes which give content and meaning to structures. Land Reform was one such programme, but it is now seen as a sqeezed lemon, with little surplus land to distribute and few bargadars left to be recorded, not counting the cases held up in the Courts. The virtual exit of land reform from the agenda of the Panchayats has left them with a feeling that there is nothing worthwhile

left to do. আজকে ল্যান্ড রিফর্মসের এই অবস্থা। আপনাদের দ্বারা গঠিত এই কমিটি। তারা বলেছেন, ল্যান্ড রিফর্মসের দ্বারা আর বিশেষ কিছু করার নেই। এটা শেষ হয়ে এসেছে। ল্যান্ড রিফর্মস যাদের প্রধান কাজ ছিল পঞ্চায়েতকে সাহায্য করা সেটা শেষ হয়ে এসেছে। সুতরাং এই অবস্থায় সেখানে ৩০৪ কোটি ৫৮ লক্ষ টাকা বরাদ্দ করার কোনও মানে আছে বলে বুঝতে পারছি না। সেইজন্যই এর বিরোধিতা করছি। জমি ন্যস্ত হয়েছে কত এবং সেই জমি কত বিতরণ করা হয়েছে সেগুলোতে আসবার আগে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই যে, ভূমি রাজস্ব আদায়ের ব্যাপারে। ভূমি রাজস্ব আদায়ের ক্ষেত্রে এক এক বছর এক এক রকম হচ্ছে কেন। কোন বছরে বাড়ছে, কোনও বছরে কমছে, এর কোনও স্থিরতা নেই। ১৯৯৫-৯৬ সালে ৭৫৫ কোটি টাকা হয়। এর সবটাই আমি স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স থেকে পড়ছি। স্ট্যাটিসটিক্যাল অ্যাপেন্ডিক্স এবং বাজেট বইয়ের বাইরে থেকে বলছি না। ১৯৯৬-৯৭ সালে ৪৬৮ কোটি টাকা , ১৯৯৭-৯৮ সালে ৬৬৬ কোটি টাকা ছিল। ১৯৯৮-৯৯ সালে বাজেটে ভূমি রাজস্ব আদায়ের জন্য ধরা ছিল ৭৪২ কোটি টাকা, সেখানে আদায় হল ৪৬২ কোটি টাকা। তারপরে ১৯৯৯-২০০০ সালে ধরা ছিল ৪৯৯ কোটি টাকা আদায়টা জানি না। সত্যিকারের আদায় কত হবে মাননীয় মন্ত্রী যদি জানেন আমাদের জানিয়ে দেবেন। আমার প্রশ্ন হচ্ছে ভূমি রাজস্ব আদায়ের ক্ষেত্রে ১৯৯৫-৯৬ সালে ধরা হয়েছিল ৭৫৫ কোটি টাকা, সেখানে ১৯৯৯-২০০০ সালে ৪৯৯ কোটি টাকা ধরা হল কেন? অর্থাৎ ৫০০ কোটির মতো। কি কারণে এই জায়গায় এসে নেমেছে এবং এই ফ্লাকচুয়েশনের কারণ কি? মাননীয় মন্ত্রী নিশ্চয় কারণটা জানা থাকলে জানিয়ে দেবেন। ভূমি রাজস্ব আদায়ের ক্ষেত্রে এইভাবে ফ্লাকচুয়েশন করছে কেন? এইবার আসছি ভেস্টেড জমির হিসাবে। এখনও পর্যন্ত মাননীয় মন্ত্রী যে ভাষণ দিয়েছেন তারমধ্যে দিয়ে জানা যাচ্ছে যে, কৃষি জমি এবং অকৃষি জমি মিলিয়ে ডিসেম্বর পর্যন্ত ১৯৯৯ সালে সরকারি ন্যস্ত জমির পরিমাণ ২৯ লক্ষ ৩৭ হাজার একর। সেখানে আগের বছর বাজেট বক্তৃতায় বলেছেন ২৯ লক্ষ ২৫ হাজার একর। গত এক বছরে সরকারের ন্যস্ত হয়েছে ১২ হাজার একর। তারমধ্যে কৃষি জমি ১৩.৬৫ লক্ষ একর গত বছরে ন্যস্ত হয়েছিল। আর এই বছরে ন্যস্ত হয়েছে ১৩.৫৫ লক্ষ একর অর্থাৎ এক বছরে ১০ হাজার একর তফাত। অর্থাৎ কৃষি এবং অকৃষি মিলিয়ে ১২ হাজার একর সরকারের ন্যস্ত হয়েছে জমি মোট ২৯.৩৭ লক্ষ জমির মধ্যে। সুতরাং ২৯.৩৭ লক্ষ একর জমির থেকে কৃষিজ জমি ১৩.৬৫ লক্ষ একর বাদ দিলে বাকিটা ১৫.৭২ লক্ষ একর। অকৃষি জমি সরকারের হাতে ন্যস্ত হয়েছে। সুতরাং ১৫.৭২ লক্ষ একর সরকারের অকৃষি জমি ন্যস্ত হয়েছে। একটু পরেই আমি শ্রদ্ধেয় বিনয় চৌধুরীর ভাষণ থেকে উল্লেখ করে দেখাবো। মাননীয় মন্ত্রীকে জানাই যে, ১৫.৭২ লক্ষ একর অকৃষি জমি রয়েছে, তারমধ্যে কি কৃষি জমিকে অকৃষি জমি বলে লুকিয়ে রেখেছেন

কিনা এবং সেটা উদ্ধার করার কোনও চেষ্টা করেছেন কিনা ক্যাটাগরিক্যালি জানাবেন। তাতে কত কৃষি জমি এবং কত অকৃষি জমি আছে এর কোনও পরিসংখ্যান ঠিক আপনারা দিতে পারেন নি। আমার দ্বিতীয় প্রশ্ন যেটা করতে চাই সেটা হচ্ছে যে, এই যে জমি সরকারের ন্যস্ত হয়েছে—কৃষি এবং অকৃষি, এই জমিগুলোর ক্ষতিপূরণ সকলকে দিয়েছেন কিনা, এবং সেই ক্ষতিপূরণের পরিমাণ আপনি জানেন ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্ট, ১৯৫০ এর ১৪(ভি) ধারায় বলা হয়েছে এক একর জমি ন্যস্ত হলে ক্ষতিপূরণ দিতে হবে মাত্র ১৩৫ টাকা। কৃষি ও অকৃষি জমির ক্ষেত্রে একই, সরকারের ন্যস্ত হলে তার ক্ষতিপূরণ দিতে হবে ১৩৫ টাকা। আজকে এই সরকার ন্যস্ত জমি করতে চাইলেও জমির মালিকরা করতে দিতে চাইছে না। তারা কোর্টে চলে যাচ্ছে। তার পরিসংখ্যান আমি পরে দেব। তার একটা অন্যতম কারণ হচ্ছে সরকার যে জমি নিচ্ছে তার পরিবর্তে তারা কিছুই পাচ্ছে না।

[2-10 — 2-20 p.m.]

১৩৫ টাকা কিছু নয় এবং হাইকোর্টও এই ব্যাপারে একটা ইনজাংশনে বলছে একটা নোশানাল কমপেনসেশন দেওয়া হচ্ছে, এটা সত্যিকারের কমপেনসেশন বলা যায় না। সুতরাং এই ব্যাপারে নিশ্চয় মাননীয় মন্ত্রী মহাশয় এর দৃষ্টি আকর্ষণ করব সকল সদস্যরও দৃষ্টি আকর্ষণ করছি, এই যে ভূমি সরকারে ন্যস্ত হওয়ার প্রধান অন্তরায় হচ্ছে, মানুষের টেনডেন্সি হচ্ছে ন্যাচারাল টেনডেন্সি জমি লুকিয়ে রাখা। কিম্বা যদি সরকারে ন্যস্ত করার অর্ডার দেয় তাহলে হাইকোর্টে গিয়ে তারা আটকে দেন। সেই জায়গায় জমি জায়গাগুলির কমপেনসেশন হিসাবে যে টাকা দেওয়া হচ্ছে সেটা শুন্য। সুতরাং সাধারণ মানুষ, যারা জমির মালিক আছে, সরকারে যাতে ন্যস্ত না হয় তার জন্য আপ্রাণ চেষ্টা করে যাচ্ছেন, এটা নিশ্চয় একটা পথ, এটা লক্ষ্য করা দরকার, যাতে এই ধরনের অবস্থা দূরীভূত হয়। জমি নিক, সরকারি ন্যস্ত হওয়া-দ্বিতীয়, তৃতীয় সংশোধনী হওয়ার পরে সেইগুলি যত ত্বরান্বিত হয়, এমনিতেই জমির পরিমাণ কমে যাচ্ছে, এক এক বছরে ৫ হাজার, ৬ হাজার, ৭ হাজার একর জমি সরকারের ন্যস্ত হচ্ছে। তার ফলে ভূমি সংস্কারের ক্ষেত্রে বেশি করে ভূমি বণ্টন সরকার করতে পারছেন না। যারা সত্যিকারের ভূমিহীন ভূমি পাওয়ার যোগ্য তারা ভূমি পাচ্ছেন না। এটা নিশ্চয় মন্ত্রী মহাশয় দেখবেন। ১৪ বি ধারায় ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্ট ১৯৫৫ ধারাতে যা আছে সেটা পরিবর্তন করা যায় কি যায় না মাননীয় সদস্য বিনয় চৌধুরি মহাশয় যখন মন্ত্রী ছিলেন, তখন ১৯৯৫ সালে দিল্লিতে একটা ল্যান্ড রিফর্মস মিনিস্টারদের কনফারেন্স হয়েছিল, ২৭শে ডিসেম্বর ৯৫ সালেতে। তিনি সেখানে যে ভাষণ দিয়েছিলেন সেই ভাষণ থেকে আমি উদ্ধৃতি দিচ্ছি। "Recently we have mobilised the Kisan Sabhas and

the Panchayats to take initiative in detecting land held clandestinely and put pressure on the land reforms functionaries to formally vest the surplus land. 5,80,000 acres of land recorded as non-agricultural land are being verified with the help of the local Panchayats to examine if the land can be used for agricultural purpose."

তাই আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, এই যে ব্যবস্থা স্বর্গীয় বিনয় চৌধুরির সময়ে চালু হয়েছিল কোথায় কৃষি জমি অকৃষি জমি হিসাবে রাখা হয়েছে তা কিষাণ সমিতির মাধ্যমে বের করা কতকগুলি কৃষি জমিকে অকৃষি হিসাবে লুকিয়ে রেখেছেন তার একটা অ্যামাউন্ট অফ ল্যান্ড তিনি উল্লেখ করেছিলেন, নন এগ্রিকালচারাল ল্যান্ড হিসাবে যেগুলি অকৃষি হিসাবে আছে। সেইগুলি ভেরিফাই করে কিষাণ সভার মাধ্যমে সেইগুলি কৃষি জমি না অকৃষি জমি সেটা মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করব ৯৫ সালের ভাষণে যেটা বলেছিলেন সেটা আপনারা কিষাণ সভার মাধ্যমে কতখানি কৃষি জমি উদ্ধার করতে সক্ষম হয়েছেন, সেটা জবাবি ভাষণে আপনি জানাবেন। সেগুলি সত্যিকারের কৃষি জমি নয়, অকৃষি জমি কারা লুকিয়ে রেখেছেন? সেটা নিশ্চয় উদ্ধার করা সম্ভব হয়েছে—এটা আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে নিশ্চয় জানতে চাইব। এর পরে আমি যেটা জানতে চাইছি, কৃষি জমি যেটা সরকারের কাছে ন্যস্ত হয়েছে ১৩ লক্ষ ৬৫ হাজার একর, তার মধ্যে কতখানি আমাদের সময়ে হয়েছিল? কতখানি আপনাদের আমলে হয়েছে? কতখানি আপনাদের সময়ে আর কতখানি আমাদের সময়ে অর্থাৎ ২২-২৩ বছর আগে সেটার তুলনামূলক বিচার করে দেখাব। ৭৭ সালে জুলাই পর্যন্ত সরকারের কাছে ন্যস্ত হয়েছিল, আমাদের সময়ে, শেষ পর্যন্ত ১০ লক্ষ ৭৫ হাজার একর। এটা স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স ৭৭-৭৮, পেজ ৪১, ডিসেম্বর। আপনাদের সময়ে এ পর্যন্ত ১৩ লক্ষ ৬৫ হাজার একর, মাননীয় মন্ত্রী তার বাজেট স্পিচে বলেছেন, কৃষি জমি যা ন্যস্ত হয়েছে তার পরিমাণ এই। অর্থাৎ আপনাদের সময়ে ২২ বছরে সরকারের খাস হল ২ লক্ষ ৯০ হাজার একর কৃষি জমি। পশ্চিমবাংলায় কত কৃষি জমি আছে, প্রায় ১ কোটি ৪০ লক্ষ একর। আপনারা ২২ বছরে পশ্চিমবাংলায় কতখানি কৃষি জমি ন্যস্ত করলেন সরকারিভাবে, ২ লক্ষ ৯০ হাজার একর, শতকরা হিসাবে কত? আপনারা প্রত্যেক দপ্তরের বাজেটের সময়ে ভূমি সংস্কারের কথা খুব বলেন, অর্থমন্ত্রীর বাজেটের সময়ে বলেন, রাজ্যপালের ভাষণের সময়ে বলেন, কৃষি দপ্তরের বাজেটের সময় বলেন। আপনারা এই তেইশ বছরে ভূমি সংস্কারের দ্বারা পশ্চিমবাংলায় নাকি একটা বিপ্লব সাধন করে ফেলেছেন। কি রকম বিপ্লব হয়েছে? ২ লক্ষ ৯০ হাজার একর কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে, মোট কৃষি জমির যা মাত্র শতকরা ২ ভাগ। এটা করেই আপনারা নাকি বিরাট ভূমি সংস্কার করে ফেলেছেন। এর মধ্যে একটা কথা

আছে, প্রথম প্রথম আপনারা সরকারে আসার পর আপনারা আপ্রাণ চেষ্টা করেছিলেন, ভূমি সংস্কারের জন্য একটা উদ্যোগ গ্রহণ করেছিলেন, বর্গা রেকর্ডিঙের জন্য উদ্যোগ গ্রহণ করেছিলেন, ১৯৭৭, ৭৮, ৭৯ সাল পর্যন্ত আপনারা যা করার করেছিলেন। তারপর থেকে কিন্তু আপনাদের সেই প্রচেষ্টায় ভাঁটা পড়ে গেছে। ১৯৭৯ সালের পর থেকে এই ২০ বছরে কিন্তু সেই রকম কোনও প্রচেষ্টা জমি বন্টন করা বা বর্গা রেকর্ডিংয়ের ব্যাপারে আমরা দেখতে পেলাম না। ১৯৭৯ সালের পরে জমি কতখানি ন্যস্ত হয়েছিল? আপনারা কতখানি কৃষি জমি সরকারে ন্যস্ত করতে পেরেছেন? মাত্র ১ লক্ষ ২০ হাজার একর জমি ১৯৭৯ সাল পর্যন্ত সরকারে ন্যস্ত করতে পেরেছেন। ১৯৭৭ সালের পর থেকে এই পর্যন্ত করেছেন মোট ২ লক্ষ ৯০ হাজার একর। তাহলে ১৯৭৯ সালের পর থেকে এই ২০ বছরে ১ লক্ষ ২০ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। এই ১ লক্ষ ২০কে কুড়ি দিয়ে ভাগ করলে দাঁড়ায় ছয় হাজার একর, প্রতি বছর আপনারা ছয় হাজার একর জমি সরকারে ন্যস্ত করতে পেরেছেন। দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনী যখন এখানে অনা হয়েছিল তখন আমরা এর বিরোধিতা করেছিলাম এই জন্য যে আরও কিছু জমি যাতে সরকারে ন্যস্ত করা যায়—বাগান, পুকুর, বাস্তু জমি সরকারে ন্যস্ত করা যায় এবং বিতরণ করা যায়। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনী আনার পরে কতখানি কৃষি জমি সরকারে ন্যস্ত এবং বন্টন হয়েছে? দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনীতে আপনার যখন পুকুর এবং বাগান ও বাস্তুজমি সিলিংয়ের মধ্যে এনেছেন তখন বললেন, কতগুলো পুকুর এনেছেন এবং তার এরিয়া কতখানি, কতগুলো বাগান এনেছেন এবং তার এরিয়া কতখানি সরকারে ন্যস্ত হয়েছে। এখানে বাগান বিলি বন্টন করতে গেলে আপনাদের কি আইন আছে? আপনাদের যে আইন আছে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যাক্ট ১৯৫৫, সেখানে কিন্তু পরিস্কারভাবে বলা নেই পুকুর কিভাবে বিলি বন্টন হবে, বাগান কিভাবে বিলি বন্টন হবে? একটা আম বাগান সরকারের কাছে ন্যস্ত হল। এক একরের একটা আমবাগান সরকারে ন্যস্ত হল। সেটা কি কোনও কো-অপারেটিভকে দিয়ে দেয়া হবে, না আমবাগানের আমগাছগুলো কেটে দিতে হবে। এর কোনও ব্যবস্থা এর কোনও ধারা ১৯৫৫ সালের আইনে নেই। দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনীর পরে কত বাগান সরকারে ন্যস্ত হয়েছে এবং সেইগুলো বিলি বন্টন হয়েছে কিনা? হয়ে থাকলে কোন ধারার উপরে ভিত্তি করে আপনারা বিলি বন্টন করেছেন তা মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি। আমরা ক্ষমতায় আসার আগে ১৯৭২ সাল পর্যন্ত কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছিল ৯ লক্ষ একর, স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স ১৯৭২, পেজ ১১তে আছে। আর জুলাই ১৯৭৭ পর্যন্ত সরকারে ন্যস্ত হয়েছিল ১০ লক্ষ ৭৫ হাজার একর, অর্থাৎ আমাদের পাঁচ বছরে কৃষিজমি সরকারে ন্যস্ত হয়েছিল ১ লক্ষ ৭৫ হাজার একর। আর আপনাদের ২২ বছরে সরকারের কাছে

কৃষি জমি ন্যস্ত হয়েছে ২ লক্ষ ৯০ হাজার একর, দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনী করার পরেও।

[2-20 — 2-30 p.m.]

এটাকে কি তুলনামূলক ভাবে ভাল বলবেন? ঐ হিসাবে চার গুণ হলেও প্রায় ৭ লক্ষ একরের মতো ভেস্টিং করা উচিত ছিল, কিন্তু করেছেন ২ লক্ষ ৯০ হাজার একর। কোথায় বাধা বা অসুবিধা সেটা মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাই। আপনাদের তো একটা হিসাব আছে ঐ ১ কোটি ৪০ লক্ষ একর জমির মধ্যে সত্যিকারের কতটা জমি ন্যস্ত হতে পারে, সিলিং-এর উপর কতটা জমি মানুষের হাতে আছে, কতজন বর্গাদার আছে, সেসব জানতে চাইব। প্রত্যেক বছর আমরা দেখছি ২ হাজার, ৩ হাজার, ৪ হাজার বর্গা রেকর্ডেড হচ্ছে। এই রেটে চলতে থাকলে বর্গাদারদের যে সংখ্যা আপনারা ধরেছেন পশ্চিমবাংলায় আছে, সেই টার্গেটে পৌঁছতে আপনাদের জমানায় তো হবেই না, কত জামানা যে লাগবে তার ঠিকঠিকানা নেই।

এবারে জমি বণ্টনের ব্যাপারে পরিসংখ্যান দিতে চাই। আমাদের সময় জমি ন্যস্ত হয়েছিল ১ লক্ষ ৭৫ হাজার একর, আর আপনাদের সময় ২ লক্ষ ৯০ হাজার একর। জমি বণ্টন কি হল? আমাদের সময় নভেম্বর ৭২ পর্যন্ত ৩ লক্ষ ৭৫ হাজার একর স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স ৭২-৭৩ পেজ ১১। আর তার পর থেকে জুলাই ৭৭ পর্যন্ত জমি বণ্টন হল ৬ লক্ষ ৩৫ হাজার একর স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স ৭৭-৭৮ পেজ ৪১। কৃষিজমি বণ্টন হল আমাদের সময় ২ লক্ষ ৬০ হাজার একর আর আপনাদের সময় জমি বণ্টন হয়েছিল ১০ লক্ষ ৩৮ হাজার একর। তার থেকে জুলাই ৭৭ পর্যন্ত বাদ দিলে ৪ লক্ষ ৩ হাজার একর। আপনারা বলছেন এই পর্যন্ত সরকারে কৃষিজমি ন্যস্ত হয়েছে ১৩ লক্ষ ৬৫ হাজার একর, বণ্টিত হয়েছে ১০ লক্ষ ৩৮ হাজার একর। আর আপনারা হিসাব দিয়েছেন ইনজাংশনে আটকে আছে ১ লক্ষ ৯৫ হাজার একর। তাহলে বণ্টিত হওয়া এবং ইনজাংশনে আটকে থাকা দুটো যোগ করলে দাঁড়ায় ১২ লক্ষ ৩৩ হাজার একর, অথচ কৃষিজমি ন্যস্ত হয়ে আছে ১৩ লক্ষ ৬৫ হাজার একর, তাহলে বাকি ১ লক্ষ ৩২ হাজার একর জমি, যেটা ন্যস্ত হয়ে আছে কিন্তু ইনজাংশনেও আটকে নেই, সেটা বণ্টিত হচ্ছে না কেন? এই জমিটা গেল কোথায়? এটা নিশ্চয় মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইব।

আমি বারে বারে এই পরিসংখ্যান দিই এবং তাতে বোধ হয় মন্ত্রী মহাশয় লজ্জিত হয়েই আমার একটা চিঠির জবাব দিয়েছিলেন আমরা যেসব পরিসংখ্যান ইত্যাদি দিই, সেসব ঠিক নয়। তার জন্য একটা কমিটির রিপোর্টের কথা বলেছেন। মিঃ দেবব্রত

বন্দ্যোপাধ্যায় তখন ল্যান্ড রিফর্মস কমিশনার ছিলেন, তার একটা রিপোর্ট দেন মন্ত্রী মহাশয় বলেন, আপনারা একটা হিসাব দিয়েছেন জমি ন্যস্ত এবং বণ্টনের সেটা ভুল। ওরা নাকি বর্ধমানের কয়েকটি ব্লকে অনুসন্ধান করে জানতে পেরেছে জমি বণ্টন হবার, পাট্টা দেওয়ার সেই ফিগারগুলো নাকি ফলস। সেখানে নাকি দেখা হচ্ছে, পাট্টা দেওয়া হয়নি, অথচ বণ্টন হয়ে গেছে। এটাই যদি ওর আর্গুমেন্ট হয় যে আমরা ১৯৭৭ সালে যে হিসাব দিয়েছি, সেগুলি সব ফলস, তাহলে আমি আপনাদের প্রশ্ন করতে পারি যে, আপনারা এখন যা করছেন সেগুলিও ফলস। একটা ফলস ধরলে আপনি তার ব্যাক ক্যালকুলেশন করে যান, তাহলে দেখবেন ১৯৭৭ সালে যে জমি ন্যস্ত হয়েছে, সেটাও ফলস। আপনাদের বামফ্রন্টের আমলে যে জমি ন্যস্ত হয়েছে সেটাও ফলস, যুক্তফ্রন্টের আমলে যে জমি ন্যস্ত হয়েছে সেটাও ফলস। আমাদের অন্তত একটা স্ট্যান্ডার্ড আছে, যেটা স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্সে বেরোচ্ছে, ইকনমিক রিভিউ এ বেরোচ্ছে সেই ফিগারের উপর ভিত্তি করে আমাদের এগোতে হবে। এনকোয়ারি রিপোর্টের উপর ভিত্তি করে উনি বলছেন যে, আমাদের যে ফিগার দিচ্ছি এগুলি নাকি ভুল। সেখানে মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায়, ল রিফর্মস কমিশনার ২৭শে সেপ্টেম্বর ৭৯ সালে বলছেন "The figures of distribution of vested land presented another set of difficulties. At a particular point of time, under certain constraints.

এটা উনি ঘুরিয়ে বলতে চাইছেন যে, আমাদের সময়ে যারা আধিকারিক ছিলেন, তাদের জোর করে বলেছি যে, এত জমি বণ্টিত হয়ে গেছে, এত জমি ন্যস্ত হয়ে গেছে, ঢুকিয়ে দাও। সরকারি কর্মচারী তো, এটা বলতে পারেন নি, ইঙ্গিতে বলেছেন "At a particular point of time, under certain constraints, the district officers declared all the lands available for distribution as having been distributed. They knew it to be incorrect. The beneficiaries who did not get the land know it to be incorrect at their own cost.

আমরা নাকি জোর করে আধিকারিকদের দিয়ে ভুল বলিয়ে দিয়েছি। স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্সে ঢুকিয়ে দিয়েছি যে জমি বণ্টিত হয়নি, যে জমি পাট্টা দেওয়া হয়নি, সে জমিও বণ্টিত হয়ে গেছে, পাট্টা দেওয়া হয়েছে। একই আর্গুমেন্ট এখানে প্রযোজ্য। এখানে আপনারা যে সে ব্যবস্থা করছেন না এটা তো কেউ হলফ করে বলতে পারে না? আপনারা যদি চলে যান, এরপরে যদি অন্য কেউ সরকারে আসেন, তারাও বলবেন যে, আপনারা যে ফিগার দিচ্ছেন, তা ফলস দিচ্ছেন। আপনারা যে হিসাব দিচ্ছেন, সেই হিসাব ভুল বা কাউকে প্রেসার দিয়ে করাচ্ছেন। পরের সরকার এনকোয়ারি করে এই কথা বলতেই পারেন যে, আপনারা ফলস তথ্য দিচ্ছেন? সুতরাং আগের

সরকার কে ছোট করবার যে প্রয়াস আপনারা নিয়েছেন এটা আপনারা ঠিক করছেন না। এটাকে আমি ধিক্কার জানাচ্ছি আপনারা প্রেসার দিয়ে ভুল তথ্য পরিবেশন করছেন না, তার কি প্রমাণ আছে? আপনারা নিউ হরাইজোনস এ বলছেন, কি মারাত্মক কথা দেখুন ৯৩তে বলছেন ''Has land reform really reached a cul-de sac? Has land reform really reached a cul-de-sac? According to 'Land Reforms in West Bengal Statistical Report-VII' published by the Board of Revenue (1982), as on 31st December, 1981, vested agricultural land totalled 12, 49, 177.76 acres, of which 7, 16, 916.22 acres had been distributed leaving a balance of 3,52,799.09 acres available for distribution. Between then "means December, 1981" and the end of September, 1992 a span of nearly 11 years, a total of only 94,031 acres of vested agricultural land was distributed. This works out to an average of 30.38 acres distributed per day throughout the State, or 1.89 acres per day per district. The tempo of activity can hardly be called high".

তারপর আরও বলেছেন, Vested agricultural land left for distribution should, now be 2,58,715.78 acres. If the tempo continues as before it will take 29.56 years to distribute this.......More disturbing is the fact that the second and third amendments to the West Bengal Land Reforms Act have not yielded any addition to the quantum of vested agricultural land. The latest official statistics, in fact, indicate a diminution from the December, 1981 figures by 79,675.4 acres. During our district visits, every where the figure of vested agricultural land was shown as less than the corresponding figure in the published statistical report of 1982..... No satisfactory explanation was forthcoming for the discrepancies. The amount of vested agricultural land still undistributed and the vested land which has "disappeared" total 3,38,391.18 acres.

[2-30 — 2-40 p.m.]

যেটা আপনাকে একটু আগে বললাম যে, আপনারা যে ফিগার দিয়েছেন সেটা যে ভুল নয় তার কোনও স্থিরতা নেই এবং এটা দেবব্রত ব্যানার্জি কমিশন রিপোর্ট থেকে পরিস্কার সরকার যা ভেস্টেড করেছে, জেলায় গিয়ে দেখলেন যে হিসাব তার থেকে কম হচ্ছে। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে এই যে ডিস-অ্যাপিয়ারেন্স অব

ল্যান্ড হচ্ছে এটা কেন হচ্ছে। জমিটা কোথায় গেল, কোথায় আছে এই জমির কি ব্যবস্থা আপনি করেছেন, নিশ্চয়ই আপনার জবাবি ভাষণে বলবেন। এটা একটা মারাত্মক ব্যাপার। আমাদের পশ্চিমবাংলায় ১ কোটি ৪০ লক্ষ জমি আছে। পশ্চিমবাংলার কৃষকের সংখ্যা, জনসংখ্যা যদি ৭ কোটি ধরি, গ্রামের মানষের সংখ্যার ৮০ ভাগ ধরি তাহলে মার্কসীয় নীতি অনুসারে সবাইকে যদি সমানভাগে জমি ভাগ করে দেওয়া হয় তাহলে মাথাপিছু ১৪ কাঠা জমি পাওয়া যাবে। সুতরাং এই জমি নিয়ে আপনারা যে রাজনীতি করছেন সেই রাজনীতি বাস্তবে কোনও ফল দেবে বলে আমার মনে হয় না। পাঁশকুড়াতে যে ফল হয়েছে সেই ফলই হবে। সুতরাং এই নিয়ে রাজনীতি করবেন না। জমি পাইয়ে দিয়ে বাংলার কৃষকদের, ভূমিহীন কৃষকদের জমির মালিক করে দিয়ে বলছেন যে তোমরা আমাদের পার্টিকে সমর্থন কর, তোমাদের বর্গাদার করে দেব, জমি পাইয়ে দেব। ফসলের অধিকার থাক বা না থাক, ফসল কেটে ঘরে তোলবার জন্য তোমাকে সাহায্য করব। এই নীতিকে আমরা ধিক্কার জানাই। সেজন্য আমরা এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি। এবারে কত জমি চাষ করেছেন তার একটা হিসাব দিচ্ছি। জুন ৭৭ পর্যন্ত ৯.৮৫ লক্ষ একর জমি চাষ করা হয়েছে, স্ট্যাটিসটিক্যাল ইনডেক্স ৭৭, টেবল ৫.৮০, পেজ ৪২। এবার ডিসেম্বর ৯৯ পর্যন্ত মাননীয় মন্ত্রী তার ভাষণে বলেছেন ২৫ লক্ষ ৩৭ হাজার লোককে জমি বিলি করা হয়েছে, তাহলে ২২ বছরে এটার থেকে আরেকটা বাদ দিলে ১৪ লক্ষ ৫৩ হাজার লোককে ভূমিহীন প্রায় ভূমিহীন কৃষকদের জমি দিয়েছেন। বণ্টিত জমির পরিমাণ ৪ লক্ষ একরের মতো। তাহলে গড়ে মাথাপিছু একজনকে জমি দিয়েছেন ১৬ কাঠা করে। এতে আপনারা কি বলবেন, আপনারা বলবেন যে তোমাদের জমির মালিক করে দিয়েছি, পাট্টা দিয়েছি। আমাদের তো সেই নীতি ছিল যে অন্তত ১৬ কাঠা জমি পেয়ে তাদের বুকে একটু বল হবে যে আমরা তো একটা জমির মালিক। কিন্তু তাতে বাস্তবে কোনও কাজ হবে বলে আমার মনে হয় না। তাদের ভরণ-পোষণ ইত্যাদির ক্ষেত্রে কোনও সুবিধা হবে না। এটা পশ্চিমবাংলায় সম্ভব নয়। জমি কোনও ইলাস্টিক ব্যান্ড নয় যে টানলে বড় হবে। যে ১ কোটি ৪০ লক্ষ মতো চাষযোগ্য জমি আছে সেটা আস্তে আস্তে কমে যাচ্ছে। গ্রাম বাড়ছে, রাস্তা হচ্ছে, সরকারি প্রোজেক্ট হচ্ছে এবং এই কারণের জন্য কৃষি জমির উপর চাপ পড়ছে, জমি কমে যাচ্ছে। লোক সংখ্যাও বাড়ছে। সুতরাং জমির ভিক্ষা দিয়ে আজকে আর মানুষকে সন্তুষ্ট করতে পারবেন না। সেই জন্য সরকারের কাজ হবে, কৃষি দপ্তর যেটা করছে, এক ফসলা জমিকে আজকে দু ফসলা, তিন ফসলা জমিতে রূপান্তরিত করে অধিক ফসল ফলানোর দিকে নজর দিতে হবে। এবং তার থেকে বড় কথা হচ্ছে জমির উপর মানুষের নির্ভরশীলতার সংখ্যা কমিয়ে এনে অন্যান্য জীবন-জীবীকা, ক্ষুদ্র শিল্প, কটেজ শিল্প, ব্যবসা, মুদিখানা, প্রভৃতি জিনিসের উপর নির্ভর করে, উপার্জন করে, সংসার নির্বাহ করার উপর জোর

দিতে হবে। এটাই হবে আজকে প্রকৃত কাজ। কিন্তু দেখতে পাচ্ছি সেই দিকে ভূমি এবং ভূমি সংস্কারের দপ্তরের থেকে কোনও প্রচেষ্টা গ্রহণ করা হচ্ছে না। যদিও এটা আপনার দপ্তরের অধীনে নয়, এটা আমরা স্বীকার করি, ক্ষুদ্র শিল্প ইত্যাদি করা। কিন্তু ভূমি সংস্কার দপ্তরের যে কাজ, প্রকৃতপক্ষে যেভাবে হওয়া উচিত সেটা হচ্ছে না। যতখানি জমি সরকারে ন্যস্ত হওয়া দরকার তা হচ্ছে না। আবার যেটা ন্যস্ত হয়ে আছে, যার হিসাব আমি দিলাম সেটাও বণ্টিত হচ্ছে না। যার ফলে যতটা আপনাদের হাতে আছে, করা সম্ভব, সেটাও বাস্তবায়িত করতে পারছেন না।

এবারে বর্গা রেকর্ডিংয়ে কি অবস্থা একটু দেখুন। স্বর্গত বিনয় চৌধুরি মহাশয়কে প্রশ্ন করা হলে উনি বলেছিলেন, পশ্চিমবাংলায় বর্গাদারের সংখ্যা ৩০ লক্ষ। কিন্তু পরবর্তীকালে দেখা যাচ্ছে বর্গাদার রেকর্ড হচ্ছে না। তাদের সংখ্যা কমিয়ে আনতে আনতে বলছেন ২০ লক্ষ বর্গাদার আছে। ৩০ থেকে ২০ লক্ষে নিয়ে এলেন। অ্যাজ পার স্ট্যাটিসটিক্যাল রিপোর্ট সেভেন, পাবলিশড বাই বোর্ড অফ রেভিনিউ ইন ১৯৮২ ২০ লক্ষ যদি বর্গাদার ধরে নিই পশ্চিমবাংলায় আছে তাহলে আপনারা রেকর্ড করেছেন কত? ১৯৯৯ সেপ্টেম্বর পর্যন্ত? স্টাটিসটিক্যাল অ্যাপেনডিক্স বাজেট ১৯৯৯-২০০০-এর পেজ ১০৮-এ ১৪ লক্ষ ৯০ হাজার আছে। যেখানে ২০ লক্ষ বর্গাদার আছে সেখানে ১৪ লক্ষ ৯০ হাজার বর্গাদার রেকর্ডিং করেছেন। তার মানে গত বছরে যা ছিল তার থেকে ৪ হাজার বর্গাদার রেকর্ডিং বেশি হয়েছে। অর্থাৎ ৪ লক্ষ বর্গাদার বছরে হয়। তাহলে টার্গেটে পৌঁছাতে আপনাদের আরও ১২০ বছর লাগবে। তাহলে ম্যাথামেটিকসের হিসাবে মিলে যাবে। বর্গাদার রেকর্ডিং ঠিক মতো হচ্ছে না। এটা বুঝতেই পারছেন। আপনারা জানেন, ল্যান্ড রিফর্মস অ্যাক্টের ১৯৫৫-এর ১৬ ধারায় আছে বর্গা দু রকমের হতে পারে। এক হচ্ছে, জমির মালিক যদি সব কিছু খরচ-খরচা দেন তাহলে জমির ফসলের ৫০ ভাগ তিনি পান। আর একটা হচ্ছে, জমি মালিক যদি কোনও খরচ-খরচা না দেন যিনি চাষ করছেন তিনিই সব দেন, তাহলে জমির মালিক ২৫ শতাংশ ফসল পাবেন। অর্থাৎ 'এ' ও 'বি' দুটো ক্যাটাগরি আছে। কিন্তু বর্গা রেকর্ডিংয়ের সময় সেই বর্গাদার কোন ধরনের 'এ' না 'বি' ক্যাটাগরির তা লেখা হয় না। সেইভাবে রেকর্ডিং করা হয় না। আশা করি এটা আপনারা করবেন। যাতে করে সামাজিক বৈষম্য না হয় তার জন্য বর্গা রেকর্ডিং-এর সময় তারা কোনও টাইপের বর্গাদার, এ টাইপের না বি টাইপের সেটা ১৬ ধারা মতে উল্লেখ করবেন।

[2-40 — 2-50 p.m.]

আর একটা বিষয় আমি বলতে চাই ১৯৭১ সালের সেন্সাস অনুযায়ী পশ্চিমবাংলার মোট ওয়ার্ক ফোর্সের ২৬.৪% ছিল ক্ষেতমজুর। এটা আমি বলছি ইনকমিক রিভিউ,

১৯৭৪-৭৫, টেবল ২.৩, পেজ ৬৫ থেকে। ১৯৯১ সালে যে সেন্সাস হল তাতে দেখা যাচ্ছে যে, সেই পারসেন্টেজটা বেড়ে ২৬.৪% থেকে বেড়ে সেটা হল ৩২.২৪%। এটা টেবল ২.৪-এ পেজ২২, স্ট্যাটিসটিক্যাল অ্যাপেনডিক্স, ১৯৯১-৯২ তে আছে। আপনারা জমি দিচ্ছেন, বর্গা রেকর্ডিং করছেন, কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি টোটাল ওয়ার্ক ফোর্সের তুলনামূলক হিসাবে সংখ্যা বা শতকরার হিসাবে ক্রমশ বাড়ছে। এটা নিশ্চয়ই কোনও প্রশংসার দাবি রাখে না। এটা কেন হচ্ছে? এটা কিভাবে রোধ করা যায়? নিশ্চয়ই চিন্তা-ভাবনা করে সেই চেষ্টা করতে হবে। ক্ষেতমজুরের সংখ্যার আনুপাতিক হার টোটাল ওয়ার্ক ফোর্সে যাতে না বাড়ে তার জন্য কি ভাবনা-চিন্তা করছেন, নিশ্চয়ই মন্ত্রী মহাশয় যখন জবাবি ভাষণ দেবেন তখন তার কাছ থেকে জানা যাবে। এবারে আমি একটা তথ্য দিতে চাই। ইনজাংশন আবদ্ধ জমির পরিমাণ ১৯৭০ সালের ডিসেম্বর মাসের শেষে ছিল ১ লক্ষ ৬৪ হাজার একর। ১৯৯১ সালের ডিসেম্বরের শেষে হল ১ লক্ষ ৯৫ হাজার একর। মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণেই আছে, "প্রায় ১.৯৫ একর জমি বিভিন্ন আদালতে মামলায় আবদ্ধ।" ফলে এই জমিগুলো সরকার বিলি বণ্টন করতে পারছে না। এই প্রসঙ্গে আমি আপনাদের "ভূমি সংস্কার" পশ্চিমবঙ্গ পরিসংখ্যান বিবরণী-৫" থেকে উল্লেখ করছি। আপনারাই বলছেন, "ন্যস্ত জমি ও বর্গা নথিভুক্ত সংক্রান্ত মামলাগুলিকে পরিচালনা করার উদ্দেশ্যে হাইকোর্টে আইনজ্ঞদের একটা বিশেষ 'সেল' গঠিত হয়েছে। এইসব মামলা পরিচালনার জন্য সরকার পর্যাপ্ত অর্থ বরাদ্দ করেছে। এই সব মামলার কাজে নিযুক্ত পেশাদারি ও বিশেষজ্ঞদের ব্যয় নির্বাহের জন্য ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৮০-৮১ সালের মধ্যে মোট প্রায় ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।" অথচ আমরা লক্ষ্য করছি ইনজাংশন আবদ্ধ জমির পরিমাণ বছরের পর বছর, দিনের পর দিন বাড়ছে। ১৯৮০-৮১ সাল পর্যন্ত ইনজাংশন ভেকেট করার জন্য আপনাদের দলভুক্ত আইনজ্ঞদের পেছনে ১৯৭৭-৭৮ সাল থেকে ১৯৮০-৮১ সালের মধ্যে তিন বছরেই ১ কোটি ৫৮ লক্ষ ৫৯ হাজার টাকা ব্যয় করে ফেলেছেন। তারপরেও ইনজাংশন যুক্ত জমির পরিমাণ ক্রমশই বেড়ে চলেছে। এটা নিশ্চয়ই সরকারের কোনও ভাল কাজ বলে পরিগণিত হতে পারে না। এটা নিশ্চয়ই কাম্য জিনিস হতে পারে না। এই অবস্থার পরিবর্তন কিভাবে হবে, নিশ্চয়ই মন্ত্রী মহাশয়ের কাছে থেকে জানতে চাইব। আমার সময় শেষ হয়ে এসেছে। আর একটা বিষয় খুব তাড়াতাড়ি এবং সংক্ষেপে আমি বলতে চাই। আপনারা ক্যালকাটা ঠিকা টেনেন্সি অ্যাক্ট ১৯৮১ যেটা করেছেন সেটার সম্বন্ধে গত বছর বাজেট ভাষণে বলেছিলেন, কলকাতা হাইকোর্টের পর্যালোচনার পরিপ্রেক্ষিতে আইনের কয়েকটি ধারার পরিবর্তন করতে হবে। অবশ্য আপনি একটা বিল এনেছেন, যেটা আমাদের মধ্যে ডিস্ট্রিবিউট করা হয়েছে, এখনও আলোচনা হয়নি। হয়ত হবে। কিন্তু এবিষয়ে আমাদের একটা দাবি ছিল, বক্তব্য ছিল

যে, আপনি জানেন কলকাতার যে-সমস্ত পেট্রোল পাম্পগুলি আছে সেগুলি আগে মাল্টি-ন্যাশনাল কর্পোরেশনগুলির ছিল। এখন সবং ভারত সরকারের অধীনে চলে গেছে। সেই পেট্রোল পাম্পগুলি বলছে আমরা ঠিকা-টেনান্ট। ঠিকা টেনেন্সির মূল উদ্দেশ্য আপনারা সকলেই জানেন, গরু-মোষ যে জায়গায়গুলিতে থাকে সেই জায়গায়গুলি যাতে সরকারের ন্যস্ত করা যায় ঠিকা টেনেন্সির মাধ্যমে সেটাই মূল উদ্দেশ্য ঠিকা টেনেন্সির। তারমধ্যে পেট্রোল পাম্প এসে ঢুকে পড়েছে, আইন যে ব্যাখ্যা করছে ঠিকা-টেনেন্সির তারমধ্যে পেট্রোল পাম্প ঢুকে পড়েছে। এটা নিশ্চয়ই এই উদ্দেশ্য নিয়ে করেনি। এ ব্যাপারে আমি সোমনাথবাবুর সঙ্গে দেখা করে কথা বলেছি, বিনয়বাবুর সঙ্গেও আমার কথা হয়েছিল। তাদের যখন বলেছি যে এটা খুব একটা ভাল কাজ হচ্ছে না, কারণ ভারত সরকারের অধীনে যে সমস্ত পেট্রোল কোম্পানিগুলি আছে, আজকে তারা যদি ঠিকা-টেনেন্ট হয়ে যায় তাহলে তারমতো দুর্ভাগ্যের বিষয় থাকবে না। সুতরাং এগুলিকে যাতে বাদ দেওয়া যায়, প্রভিসন এমনভাবে করুন যাতে পেট্রোল পাম্প বেরিয়ে যায় সেই ব্যবস্থা করুন। বিনয়বাবু বলেছিলেন আপনি যুক্তিসঙ্গত কথা বলেছেন, আমরা নিশ্চয়ই চেষ্টা করব। কিন্তু এখনও পর্যন্ত সেই চেষ্টার ফল দেখতে পাচ্ছি না। মন্ত্রী মহাশয় ভাবনা চিন্তা করে বলবেন এ ব্যাপারে কি করা যায়। আপনারা সকলেই জানেন, অনেক বিচার বিবেচনা করার পর ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেসেস টেনান্সি অ্যাক্ট, ১৯৯৭ পাশ করা হয়েছে। কিন্তু সেটা কার্যকর করা হয়নি, এখনও পর্যন্ত কার্যকর করা হয়নি। একদিকে টেনান্সি অ্যাসোসিয়েশন আন্দোলন করে যাচ্ছেন, অন্যদিকে হাউস ওনারর্স অ্যাসোসিয়েশন আন্দোলন করে যাচ্ছেন। সরকার বিপাকে পড়েছে। টেনান্টদের সন্তুষ্ট করবেন, না হাউস ওনারদের সন্তুষ্ট করবেন তা বুঝতে পারছেন না। এই যে কয়েকদিন আগে নির্বাচন হল কলকাতা কর্পোরেশনের নির্বাচনের আগে এটা কার্যকর করলে টেনান্টসরা ক্ষেপে গিয়ে ভোট দেবে না, আবার অন্য রকম করলে মালিকপক্ষ বিরুদ্ধে চলে যাবে এটা আপনারা স্বীকার করেন এবং দুটি পুরানো যে আইন আছে তার পরিবর্তন করা দরকার এবং কিছু কিছু ব্যাপারে বিশেষ করে যারা ছোট ছোট দোকানের টেনান্ট তাদের জন্য যে ধারা করেছেন তাতে বলা হচ্ছে, সে মারা গেলে ৫ বছর পর্যন্ত তারা শুধু থাকতে পারে, তারপর ছেড়ে দিতে হবে। আমি মনে করি কিছু সংশোধন হওয়া দরকার। কারণ ৫ বছর কম সময়। একটা লোক কিছু সেলামি দিয়ে পয়সা নিয়োগ করে ছোট দোকান করেছে। সেই দোকানের মালিক যদি মারা যায় এবং ৫ বছর পর ছেড়ে দিতে হয় তাহলে সেটা তার পক্ষে কঠিন। এই ধারাগুলি নিয়ে আন্দোলন চলছে, এই ধারাগুলির পরিবর্তন করে এটা যাতে লাঘু করা যায় তার জন্য নিশ্চয়ই মন্ত্রী মহাশয় চেষ্টা করবেন। এখন একটা প্রশ্ন উঠেছে টেনান্টদের তরফ থেকে, তারা বলছে, টেনেন্সি ইজ এ হেরিটেবল রাইট। একবার যদি কেউ ভাড়াটে হয়ে যান বংশ পরম্পরায় তার ছেলে, তার ছেলে, তার ছেলে তারা

সেখানে থেকে গেল অর্থাৎ হেরিটেবল রাইট হয়ে গেল। আমি জানি না টেনান্টদের হেরিটেবল রাইট আছে কিনা? আইনে কি বলছে যদি মাননীয় মন্ত্রী মহাশয় ব্যাখ্যা দিতে পারেন খুব ভাল হয়। কিন্তু একটা জিনিস নিশ্চয়ই দেখতে হবে, বর্তমানে এই পশ্চিমবাংলায় কোনও বাড়ি তৈরি হচ্ছে না যেখানে বাড়ি ভাড়া দেওয়া যায়, বিশেষ করে মধ্যবিত্ত, নিম্ন-মধ্যবিত্ত এলাকায়। যারা বড় লোক তারা আলাদাভাবে করছেন, নানারকম কান্ডকারখানা করছেন, আমি তার মধ্যে যেতে চাই না, কিন্তু সাধারণ মধ্যবিত্ত যারা, যারা গৃহস্থ্য তাদের পক্ষে বাড়ি ভাড়া দেওয়া মুশকিল, কেউই বাড়িতে ভাড়াটে বসাতে দিতে চান না। একবার বসলে আর উঠতে চান না। এইরকম বহু দৃষ্টান্ত আছে যারা গবির মধ্যবিত্ত তারা ভাড়াটেদের পাল্লায় পড়ে জীবন অতিষ্ঠ হচ্ছে, হয়রানি হচ্ছে, কোনও প্রতিকার পাচ্ছে না আজকে আইনের এমনই বিধান। তাই ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস টেনান্সি অ্যাক্ট ১৯৯৭-এর কিছু পরিবর্তন করে যদি চালু করা যায় তারজন্য আমি নিশ্চয়ই মন্ত্রী মহাশয়কে ভেবে দেখার অনুরোধ করব। তারপর জমি অধিগ্রহণের জন্য ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে আমি অনেক কেস জানি। আমার নিজের এলাকায় দুটি কেসের কথা বলতে পারি, আর এ কেস নম্বর ২১-৮০-৮১, হিজল মৌজা, সেখানে বাঁধ তৈরি করার জন্য জমি অধিগ্রহণ করা হয়েছিল ১৯৮০-৮১ সালে। সেই চাষীরা এখনও পর্যন্ত ফুটো পয়সা পাননি। আমি বার বার বিনয়বাবুর কাছে লিখেছি। তিনি খানিকটা অ্যাকশন নিয়েছিলেন, কিন্তু ন যযৌ ন তস্থ অবস্থায় আছে এবং চাষীরা ক্ষতিপূরণ এখনও পর্যন্ত পাননি। আর একটি কেস, রাঙামাটি চাঁদপাড়ায়, সেখানে পি ডব্লু ডি রাস্তা করার জন্য ২৫ বছর আগে জমি অধিগ্রহণ করে। কিন্তু কোনও ক্ষতিপূরণ সরকারের কাছ থেকে এখনও পাননি।

[2-50 — 3-00 p.m.]

বহু জায়গায় সরকার এইভাবে লোকের জমি নিয়েছেন কিন্তু তাদের কোনও ক্ষতিপূরণ দেন নি। তারা মহকুমার এ অফিস থেকে ও অফিসে ঘোরাঘুরি করছে না হয় তো ডি এম-এর অফিসে ছোটাছুটি করছে কিন্তু তারা ক্ষতিপূরণ পাচ্ছে না। এখন অবশ্য জমি অধিগ্রহণের ধারণাটা পাল্টে গিয়েছে, এখন ক্ষতিপূরণ দিয়ে জমি অধিগ্রহণ করতে হবে কিন্তু আগে, অ্যাক্ট ওয়ানে, অনেক বছর আগে জমি নিয়ে যে সমস্ত মালিকদের ক্ষতিপূরণ দেন নি তারা যাতে তাড়াতাড়ি ক্ষতিপূরণটা পায় সেটা দেখার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলেছেন তিন-এর পাতায় যে, "৭০ শতাংশ কৃষিজমি এ রাজ্যে এখন ক্ষুদ্র এবং প্রান্তিক চাষিদের মালিকানাধীন। উল্লেখ করা যায় যে সারা দেশে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা মাত্র ৩৪.৩০% জমির মালিক।" এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, এটা

মোটেই আপনাদের কৃতিত্ব নয়। পশ্চিমবঙ্গে বরাবরই এ জিনিস ছিল। আপনারা তো মাত্র ৪ লক্ষ একর জমি বন্টন করেছেন। ১ কোটি ৪০ লক্ষ একর কৃষি জমির মধ্যে ৪ লক্ষ একর কৃষি জমি বণ্টন করে ৭০ শতাংশ জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের দিতে পেরেছেন—ব্যাপারটা মোটেই তা নয়। এটা পশ্চিমবঙ্গে বরাবরই ছিল এবং বরাবরের সেই ঐতিহ্যটাই এখানে রয়েছে। যেমন কৃষি দপ্তর তাদের বাজেটে বলেন যে চালের উৎপাদনে আমরা প্রথম। আরে, চালের উৎপাদনে তো বরাবরই আমরা প্রথম। ৪৭ সাল থেকে তো বরাবরই আমরা প্রথম ছিলাম। পশ্চিমবঙ্গে বরাবরই বেশি চাল উৎপাদন হয়। কাজেই এই ৭০ শতাংশ জমি এ রাজ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের অধীনে এনেছেন। বলে যেটা বলছেন সেটা মোটেই আপনাদের কৃতিত্ব নয়। মাত্র ৪ লক্ষ একর জমি বণ্টন করে কখনও তা আপনারা করতে পারেন না। পরিশেষে আমি বলব, জমি নিয়ে রাজনীতি করার দিন শেষ হয়ে গিয়েছে। ভূমি সংস্কার ও ভূমি বণ্টনের যে ব্যবস্থাটা পশ্চিমবাংলায় তার কাজ প্রায় শেষ হয়ে এসেছে। অথচ এই দপ্তরের যে বাজেট আমরা দেখছি এখানকার কৃষি দপ্তরের যে বাজেট কৃষি দপ্তর যারা উৎপাদন-এর কাজের সঙ্গে যুক্ত ২৭৫ কোটি টাকা তার থেকে আপনার এই দপ্তরের বাজেটে আপনারা বেশি বরাদ্দ করতে চেয়েছেন ৩০৪ কোটি ৫৮ লক্ষ টাকা বরাদ্দ করতে চেয়েছেন। এটা কখনও সমর্থন করা যায় না। তাই এই বাজেটের তীব্র বিরোধিতা করে এবং ছাঁটাই প্রস্তাবগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শিবপ্রসাদ দলুই :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তা সম্পূর্ণভাবে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাট মোশনগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, জল, জঙ্গল এবং জমি এই তিনটি প্রাকৃতিক সম্পদের উপর নির্ভর করে মানব সভ্যতা গড়ে উঠেছিল। এটা কারুর ব্যক্তিগত সম্পত্তি নয়। পরবর্তীকালে এই সম্পত্তিগুলি গোষ্ঠীপতি, রাজা, সামন্ত এবং কায়েমিস্বার্থের লোকেরা নিজেদের স্বার্থে কুক্ষিগত করার জন্য মানুষগুলিকে জমি থেকে উচ্ছেদ করে এবং তাদের দাসে পরিণত করে। পরবর্তীকালে এই যে বিপুল শ্রমশক্তি, সেই শ্রমশক্তিকে নিজেদের কাজে তারা লাগায়। ফলে যুগ যুগ ধরে এই মানুষগুলি বঞ্চিত হয়ে এসেছে। যাদের জমি তাদের হাতে সেই জমি ফিরিয়ে দেওয়ার জন্য কৃষক সভার নেতৃত্বে এই জমি নিয়ে আন্দোলন শুরু হয় ৬০ বছর আগে। তেভাগা আন্দোলনের শুরুতে এবং পরবর্তীকালে প্রথম যুক্তফ্রন্ট সরকার, দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকার এবং তৎকালীন প্রয়াত মন্ত্রী হরেকৃষ্ণ কোঙর-এর যোগ্য নেতৃত্বে যে জমি কৃষকের কাছে চলে যায়। কিন্তু ১৯৭২ সালে আপনারা ক্ষমতায় এসে সেই জমিগুলি আবার যাদের জমি তাদের ফিরিয়ে দিয়েছিলেন এবং দমন-পীড়ন করেছিলেন। পরবর্তীকালে ১৯৭৭ সালে একটা শক্তিশালী সরকার, বামফ্রন্ট সরকার এসে সেই জমিগুলি আবার

কৃষকদের মধ্যে বিলি বণ্টন করেছিলেন। আজকে প্রয়াত হরে কৃষ্ণ কোঙর এবং আরও যোগ্য সমস্ত মন্ত্রীর নেতৃত্বে পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার আইন সংশোধনের ফলে যে জায়গায় দাঁড়িয়েছে ১০.৩৮ লক্ষ একর পেয়েছে ২৫.৩৭ লক্ষ ভূমিহীন মানুষ। তার মধ্যে তফসিল হচ্ছে ৯.২৫ লক্ষ এবং উপজাতি হচ্ছে ৪.৯৫ লক্ষ। একত্রে পাট্টা পেয়েছে ৫৮ শতাংশ। পশ্চিমবঙ্গে এখনও ১.৯৫ লক্ষ একর জমি বিলি করা যায়নি এবং সেটা আপনাদের জন্য। আপনারা মামলা করেছেন, জমির মালিকদের পক্ষে থেকেছেন, সেই সব কারণে এটা আর বিলি করা যাচ্ছে না। হাইকোর্টের ইনজাংশন নিয়ে খাস জমি যারা ভোগ করছে তাদের উচ্ছেদ করে সেই জমির পুরানো মালিককে ফিরিয়ে দেবার চেষ্টা করেছেন। এখানে মাননীয় বিরোধী দলের নেতা বক্তৃতা করলেন, তিনি একবারও বললেন না যে পন্ডিত জওহরলাল নেহেরু আমলে প্রশান্ত মহালনবীশ কমিটি সুপারিশ করেছিলেন যে সারা ভারতবর্ষে ৬ কোটি ৩০ লক্ষ একর জমি উদ্বৃত্ত হবে। আজকে এত দিন পরে হয়েছে ৬০.৭৪ লক্ষ একর। তার মধ্যে ৫১ লক্ষ হয়েছে পশ্চিমবঙ্গে, ত্রিপুরা কেরল এবং জম্মু কাশ্মীরে। ভারতবর্ষে বাকি যে রাজ্যগুলি আছে সেখানে হয়নি, তার হিসাব নেই। অন্য দিকে আমাদের পশ্চিমবাংলায় ২৮ লক্ষ একর জমির মধ্যে ১০ লক্ষ একর জমি অকৃষি, ৬ লক্ষ একর বন-সম্পদ, আর ১৩ লক্ষ একর জমি হচ্ছে কৃষি জমি, যা বিলি বন্টন হয়েছে। মাননীয় বিরোধী দলের নেতা এখানে বক্তৃতা করলেন। আমার কাছে মনে হচ্ছে, একটা কথা আছে যে শূন্য কলসি শব্দ বেশি হয়। আসলে ভাড়ে মা ভবানী। আমি মনে করি ওদের আমলে ভূমি সংস্কার দপ্তর নিয়ে যা করেছে সেটা বিড়ালের কাছে মাছ বাছতে দেওয়া। অথবা রাজা দান করছে আর রানী আচল পেতেছে। আপনারা যে জমি বিলি করেছিলেন সেটা হচ্ছে শ্মশান, ভাগাড়, ডাঙ্গা, দামোদর নদীর পাড় ইত্যাদি জমি বিলি করতেন। আপনাদের সময়ে যে সমস্ত মানুষ পাট্টা পেয়েছে তাদের জমির সঙ্গে কোনও সম্পর্ক ছিল না। আদিবাসী, তফসিল মানুষ যাদের পাট্টা দেওয়া হয়েছে তারা আজকে জমি পায়নি।

[3-00 — 3-10 p.m.]

আমি বলছি, সমস্ত ভাল ভাল জমিগুলি আত্মীয়-স্বজন, নিজেদের নামে, ভাইয়ের নামে, হাতির নামে, কুকুরের নামে করে রেখেছিলেন। আমি নাম করতে চাই না, এখানে আপনাদের সদস্যরা ছিলেন; কয়েকজন প্রয়াত হয়েছেন, কয়েকজন আসতে পারেননি, তারা ঐ জমি বিভিন্ন নামে লুকিয়ে রেখেছিলেন। আপনাদের একটু লজ্জা করে না? দু কান কাটা থাকলে লজ্জা থাকে না, কিন্তু আপনাদের তো তা নয়। আপনারা যে ধরনের ভূমি সংস্কার করেছিলেন তাতে সর্বনাশ হয়েছে পশ্চিমবঙ্গের। এবং সে সমস্ত জমি এখন আপনারা ফিরিয়ে দেবার চেষ্টা করছেন মালিকদের হাতে। এখানে

বিরোধী দলনেতা বর্গাদারদের কথা বলছিলেন আমি গ্রামবাংলার ছেলে। সেই সমস্ত বর্গাদারদের লোটাকম্বল নিয়ে খামার ছেড়ে চলে যেতে হয়েছে। আপনারা তাদের এমনই সহায়তা করেছিলেন। তাদের যে ধান দাদন দিতেন সেই ধান জমি থেকে তুলে নেবার জন্য অশিক্ষিত বর্গাদারদের বলতেন, ৩ গুণিতক ৭য়ে ২৩ হয়, তোমাকে ২ মণ ধান ছেড়ে দিলাম। অর্থাৎ আপনারা বর্গাদারদের পক্ষে কোনওদিনই ছিলেন না, আজও আপনারা বর্গাদারদের পক্ষে নেই। কিন্তু শত্রুর মুখে ছাই দিয়ে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ১৪.৯ লক্ষ একর জমি বর্গা নথিভুক্ত করেছেন এবং ১১.০৩ লক্ষ একর জমি তারা চাষ করছেন। সেই জমিতে আজকে বর্গাদাররা ভাল পরিমাণ ফসল উৎপন্ন করছেন। ৫.৩৫ লক্ষ একর জমি শ্রমিক এবং ২.৯৬ লক্ষ একর জমিকে বাস্তুজমি করে সেখানে তাদের ঘরবাড়ির ব্যবস্থা করে দেওয়া হয়েছে। কারণ, ভূমিসংস্কারই আসলে উন্নতির চাবিকাঠি। আপনারা অজকে গ্রামেগঞ্জে গেলে দেখতে পাচ্ছেন, সেখানে মানুষের হাতে পয়সা এসেছে, কারণ আজকে এক ফসলি জমি, দু ফসলি হওয়ায় তাদেব হাতে পয়সা আসছে এবং তারই জন্য আজকে গ্রামেগঞ্জে বাজার ইত্যাদি গড়ে উঠেছে। পুরানো আমলের যে শোষণ সেই শোষণ থেকে মানুষ বেরিয়ে এসে আজকে গ্রামের মানুষ, গ্রামবাংলার মানুষ বসবাস করছেন। তারজন্য প্রতিক্রিয়াশীল শক্তি পশ্চিমবঙ্গের কোনও জায়গায় তাদের আঘাত করবার সুযোগ পাচ্ছে না। আজকে ক্ষেতমজুর যারা রয়েছেন তাদের ন্যায্য মজুরির ব্যবস্থা এই সরকার করেছেন এবং তাদের কৃষি পেনশন দেওয়া শুরু হচ্ছে এবং তারফলে ২৭ হাজার মানুষ উপকৃত হচ্ছেন। অনাবাদি যে সমস্ত জমি রয়েছে সেই জমিতে বনসৃজন করা হয়েছে এবং তারফলে সারা পশ্চিমবঙ্গে বনাঞ্চলে তৈরি হয়ে একটা চমৎকার পরিবেশ সৃষ্টি হয়েছে। এরফলে গ্রামের মানুষের আর্থিক দিকটাও সাংঘাতিকভাবে খুলে গেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই গভর্নমেন্টের পক্ষ থেকে, ভূমি সংস্কার দপ্তরের পক্ষ থেকে শিল্পের জন্যও জমি দেওয়া হয়েছে। আজকে ভূমি সংস্কারের ফলে মৎস্য ভেরি, জলা জমি, কোনও জমিই পতিত থাকবার অবকাশ নেই। সেই জমিগুলিও চাষযোগ্য করে বিলি বন্টন করা হয়েছে। আজকে সেচ এলাকায় ৪ একর এবং অসেচ এলাকায় ৬ একর পর্যন্ত জমির খাজনা মকুব করা হয়েছে। এটা ভাবা যায় না। আপনারা জমি ক্রোক করেছিলেন, খাজনা না দিলে ধরে নিয়ে গিয়েছেন, কাছারি বাড়িতে বেঁধে রেখেছিলেন, দরজা জানালা খুলে নিয়ে এসেছেন, চাষের গরু খুলে নিয়েছেন। সেই জায়গায় এই সরকার ৪ একর এবং ৬ একর জমির খাজনা মকুব করে দিয়েছে। এই বামফ্রন্ট সরকারের আমলে কখনও বলা হয় নি যে আমাদের সংগঠনের যে সমস্ত মানুষগুলো আছে তারা এই সুযোগ পাবে আর আপনাদের সুযোগ দেওয়া হবে না। শিক্ষার জন্য জমি চাই স্কুল বাড়ি করতে হবে, এই দপ্তর জমি দিয়েছে। চিকিৎসার জন্য

হাসপাতাল তৈরি করতে হবে বাড়ি তৈরি করতে হবে রাস্তা তৈরি করতে হবে এবং রেল লাইন করতে হবে তার জন্য এই বছর ৬৩.৮৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় জনসংখ্যার থেকে জমি কম। কিন্তু এই জমিকে দু ফসলি, তি-ফসলি করা হয়েছে। এই জমি থাকার জন্য ক্ষুদ্র ক্ষুদ্র চাষীদের কাছে চাষের সমঞ্জাম পৌঁছে দেওয়ার জন্য চাষের উন্নত পরিবেশ বিরাজ করার জন্য আজকে তারা অর্থনৈতিক দিক থেকে উপরে উঠে এসেছে। আজকে স্যার জমি কেড়ে নেবার প্রচেষ্টা চলছে। আমি বর্ধমান জেলার লোক। কংগ্রেসের পক্ষ থেকে এই প্রচেষ্টা চালানো হচ্ছে। যে সমস্ত জমি দীর্ঘ দিন ধরে গরিব কৃষক জমি চাষ করছে জমির পাট্টা পেয়ে জমি চাষ করছে, সেই জমি তারা দখল করে রেখেছে সেই সমস্ত জমি কোর্টে কেস করে ডি এম-এর কাছে বলছে জমির মালিক যে তাদের সেই জমি ফেরত দিতে হবে। আমি এখানে নাম করতে চাই না সেই সমস্ত লোকের। ওদের কোনও সদিচ্ছা ছিল না সরকারকে ভূমি সংস্কার করতে হবে। গরিব মানুষকে জমি দিতে হবে, যে সমস্ত ভূমিহীন মানুষ আছে তাদের জমি দিতে হবে। এই ধরনের মানবিকতা এই ধরনের মানসিকতা কংগ্রেস আমলে কারও ছিল না, ভারতবর্ষের কোনও রাজ্যের কোনও মানুষের এই মানসিকতা নেই। সেই জন্য উদ্বৃত্ত জমি যেখানে ৬ কোটি ৩০ লক্ষ একর সেখানে উদ্ধার করা হয়েছে ৭৪ লক্ষ একর। পন্ডিত জওহরলাল নেহেরুর আমলে এই সব করা হয়নি। তারাই আজকে ভূমি সংস্কার নিয়ে বক্তব্য রাখছেন। মাননীয় বিরোধী দলের নেতাকে আমি তার প্রতি সম্মান জানিয়েই বলছি তিনি যা বক্তব্য রেখেছেন তার সমস্তটাই অন্তরসারশূন্য, শূন্য কলসির মতো বেজেছে, আসলে তাতে কিছু নেই আগামী দিনেও কিছু থাকবে না। এই কথা বলে মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ রেখেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা কাট মোশনগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আজকে এই বাজেট বক্তৃতার উদ্বোধনীতে আমাদের দলের নেতা শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় বামফ্রন্ট সরকারের রাজত্বে ভূমি সংস্কারের কোন অবস্থায় দাঁড়িয়েছে সবিস্তারে তার বর্ণনা করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণ একবার নয় ২-৩ বার পড়েছি। পড়ে আমার মনে হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় ডাক্তারবাবু থেকে হঠাৎ দার্শনিক হয়ে গিয়েছেন। ভারতবর্ষের দর্শন উপলব্ধি করে উনি কিছু বলেছেন। সত্যি, তার বাজেট বক্তৃতার কয়েকটি ছত্র উপলব্ধি করার মতো, যারা পড়ে থাকবেন তারা বুঝতে পারবেন। সেই জন্য এই ব্যাপারে তাকে ধন্যবাদ জনাচ্ছি। বলতে গিয়ে তিনি বলেছেন ভারতের ভাবধারা হচ্ছে জোর যার মুল্লুক তার, বীর ভোগ্যা বসুন্ধরা, এই সমস্ত কথা বলেছেন। আমি মনেকরি আজকের দিনেও

তার প্রাসঙ্গিকতা হারিয়ে যায় নি, বরং বেশি করে আছে। আজকে ২০০০ সালের জুলাই মাসে দাঁড়িয়ে পশ্চিমবাংলার জমি সম্পর্কে যদি বলা যায় তাহলে মাননীয় মন্ত্রী মহাশয়ের কথাই সত্য। আজকে সি পি এম-এর জোর আছে বলেই তারাই মালিক, তারা যা খুশি তাই করে যাচ্ছে। ভারতের ভাবধারার যে ঐহিত্য সি পি এম এই ক্ষেত্রে সেটা বহন করে চলেছে। আজকে একথা তো ঠিক, আপনি খুব পরিস্কার ভাবে বলেছেন যে একশ্রেণীর মানুষ সাহায্য করছে, বুদ্ধিজীবীরা পাশে এসে দাঁড়াচ্ছে। আজকে রাতারাতি দস্যু রত্নাকর মহামুনি হয়ে গেছে। এটা সত্য, আজকে সি পি এম জোর যার মুল্লুক তার এর মতে চলছে, ভারতীয় ভাবধারার সঙ্গে সেই পরিস্থিতির সঙ্গে সঙ্গতি রেখে করছে। এই রাজ্যের বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারকে একটা গুরুত্বপূর্ণ পদক্ষেপ হিসাবে ধরেছে। কিন্তু যে প্রশাসনিক কাঠামো থাকা দরকার, যার ফলে এই ভূমি সংস্কার যে গতিতে হওয়ার কথা ছিল, তা কিন্তু হয়নি। সেই ব্যাপারে আমি আপনাকে নিশ্চিতভাবে বলছি, আমিও মনে করি, যে গতিতে বামফ্রন্ট সরকার শুরু করেছিল তা শেষ পর্যন্ত হয়নি। ভূমি সংস্কার প্রশাসন গঠনের দাবি অনেক দিন ধরে সারা রাজ্যের মানুষ করছে, আমরা করছি, আপনি তা উপেক্ষা করেছেন। এই দপ্তরে আই এ এস এবং ডব্লু বি সি এস অফিসাদের বেশি প্রাধান্য পেয়েছে। আপনার বক্তৃতায় আপনি সুন্দরভাবে বলেছেন, ১৯৭৩ সালে কেন্দ্রীয় সরকারের যোজনা পর্যদের সুপারিশ মতো টাস্কফোর্স-এর কথা বলেছেন এবং তার কিছু কিছু কথাও উল্লেখ করেছেন। আমি মনে করি, এই টাস্কফোর্সের কাজ ছিল ভূমিসংস্কারে শম্বুক গতির কারণ নির্ধারণ করা এবং তার উপায় বার করা। এই টাস্কফোর্সের মতো ভূমি সংস্কার প্রশাসন গঠন.করবেন বলেছিলেন। কিন্তু এতদিন পরেও আপনি তা পারেন নি। মাননীয় মহাশয় টাস্কফোর্সের ডিটেলসটা নিশ্চয়ই পড়েছেন, একটা কথা লেখা আছে, আপনি তা বোধহয় পড়েছেন। কিন্তু বাস্তবে রূপ দেবার জন্য যা করা দরকার ছিল তা আপনি করেনি নি। আপনার অবগতির জন্য জানাই টাস্কফোর্স-এ কোন ধরনের কর্মচারী থাকতে হবে—ইংরাজিটা ছিল 'ফেনাটিক জিল উইথ সিঙ্গল টার্গেট অফ মাইন্ড।' কোন ধবনের কর্মচারীর ওপরে এই ভূমি সংস্কারের দায়িত্বটা থাকবে, টাস্ক ফোর্সে সুনির্দিষ্ট বক্তব্য ছিল দিজ পার্সনস উইল হ্যাভ 'ফেনাটিক জিল উইথ সিঙ্গল টার্গেট অফ মাইন্ড।' আপনি কি তা পেরেছেন? আপনার এই টাস্কফোর্সে অনেক কথাই লিখেছেন। কিন্তু এই সুপারিশটা কি গ্রহণ করতে পেরেছেন? আমাদের রাজ্যে ইন্টিগ্রেটেড স্কীম চালু করলেন, কিসের ভিত্তিতে চালু করলেন, না ঐ টাস্কফোর্সের সুপারিশ অনুযায়ী। আজকে কি অবস্থা? মাননীয় সদস্যরা নিশ্চয়ই আমার সঙ্গে একমত হবেন। যে কোনও একটা জেলাকে ধরুন। এই জেলায় ভূমি ডিপার্টমেন্টে সবচেয়ে বড় অফিসারকে আগে বলা হত ডি এম, এল আর। এখন বলা হয়, ডি এম অ্যান্ড ডি এল আর। তিনি কে, একজন আই এ এস অফিসার। তিনি কত দিনের জন্য আছেন, তিন

মাসের জন্য থাকতে পারেন, এক বছরের জন্যও থাকতে পারেন। তার কাজটা কি? শুধু ভূমি দেখা নয়। মাননীয় মন্ত্রী, আপনি জানেন তাকে হাজার রকম কাজ দেখতে হয়। যারফলে তার এই দায়িত্বটা ঠিকমতো পালন করা সম্ভব হয় না। আমি নিশ্চিতভাবে বলতে পারি, সে যদি জানতো যে এই কাজ তাকে করতে হবে তাহলে হয়তো হত। ভূমিতে বছরের পর বছর কাজ করছে, ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারে এসে সে জানে, তো দিনগত পাপক্ষয়। সে জানে, কয়েকদিন পরে সে এ ডি এম, জেনারেল বা ডি এম হয়ে যাবে। অতএব আপনি এটা ভেবে দেখুন। আমি আপনাকে তিনটি রিপোর্ট দেখতে বলব আমাদের সরকারের গঠিত সাবজেক্ট কমিটি অন পঞ্চায়েত অ্যান্ড রুর্যাল রিফর্মসের। ১৯৯৮-৯৯, ১৯৯-২০০০ তাতে কতগুলো সুপারিশ আপনাদেরই একজন সদস্য ননীবাবু পঞ্চায়েত কমিটির চেয়ারম্যান করেছেন। সেই ননীবাবু লিখেছেন—প্রত্যেকটি বছরের সুপারিশে প্রথমেই লিখেছেন উদ্বৃত্ত জমি ন্যস্ত করণ এবং দ্রুত বিলি বণ্টন গ্রহণের কাজকে আরও তরান্বিত করতে হবে। ১৯৯৮-৯৯ সালেও একই কথা লিখেছেন, ১৯৯৯-২০০০ সালেও একই কথা লিখেছেন এবং ২০০০-২০০১ সালেও একই কথা লিখেছেন যে, উদ্বৃত্ত জমি ন্যস্ত করণ এবং দ্রুত বিলি বণ্টন গ্রহণের কাজকে আরও তরান্বিত করতে হবে। হোয়াট ডাজ ইট ইমপ্লাইজ—ইট ইমপ্লায়েজ যে কাজ হচ্ছে না। বার বার তিনি একই সুপারিশ করেছেন। আমার মনে হয় প্রশাসনিক কাঠামোয় কিছু ক্রটি আছে সেটা দুর করলে ভাল হয় বলে আমার প্রস্তাব। আমার এই কনস্ট্রাকটিভ প্রোপজাল ভেবে দেখতে পারেন, সেটা অবশ্য আপনার ব্যাপার। আমি স্মরণ করিয়ে দিতে চাই ৭-৯-৭৯ তারিখে ভূমি সংস্কার সার্ভিস কমিশন গঠন করার কথা বলা হয়েছিল। এই ব্যাপারে হাইকোর্টে একটা কেস যায় এবং সেটা বোর্ড অফ রেভিনিউয়ের একটি চিঠির প্রতিবাদে। তারপরে ১৬ই ফেব্রুয়ারি ১৯৮৯ সালে এই কেসে সরকার জিতে যান। কিন্তু স্টিল নাউ ভূমি সংস্কার সার্ভিস কমিশনের ব্যাপারটা এখনও অন্ধকার রয়েছে। মাননীয় মন্ত্রী কি করছেন না করছেন সেই ব্যাপারে বললেন। মাননীয় অতীশবাবু বুদ্ধি করেই বলেছেন ল্যান্ড রিফর্মসের ব্যাপারে এবং সেখানে নির্মল মুখার্জি এবং দেবব্রত বন্দ্যোপাধ্যায়ের কমিশনের রিপোর্ট খুব পরিস্কার করে বলেছেন। আমি কতগুলো পরিসংখ্যান দেব—১৯৯৭ সালে ৩১.১০ পর্যন্ত আমদের বর্গাদারদের সংখ্যা ছিল ১৪ লক্ষ ৮১ হাজার ২৫ জন। ২০-৯-৯৮ তারিখে আমাদের রাজ্যে বর্গাদারদের সংখ্যা দাঁড়ালো ১৪,৮০,৬০৭ জন। তার নেক্সট ইয়ারে অর্থাৎ পরের বছরে রেকর্ড থেকে বলছি ১৪,৯০,২৪৮ জন বর্গা রেকর্ড হয়েছে। এই রাজ্যে যে ভূমি সংস্কার হয়েছে তাতে বর্গা রেকর্ড এক বছরে মাত্র ৪,৫০০ বা ৬০০-র মতো হয়েছে। আপনিতো অনেকদিন জেলা পরিষদে ছিলেন। আপনি জানেন কেমন বর্গা রেকর্ড হচ্ছে। এই ব্যাপারে আমি দুটো উদাহরণ আপনার কাছে রাখছি। দেবত্ব সম্পত্তি পর্যন্ত বর্গা হয়ে যাচ্ছে, বাবার জমি

ছেলে বর্গা হিসাবে পাচ্ছে। আমি একটা চাঞ্চল্যকর তথ্য জানাচ্ছি বহুবার বলেছি, আপনার মানসিকতার কোনও পরিবর্তন হয়নি। মাননীয় পার্থবাবু আমার এলাকায় গেছিলেন। স্বর্গীয় প্রাক্তন বিধায়ক মুরারী মোহন মান্না, তার নিজের জমি নয়; নিজে জমি কিনে ঝুমঝুমি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে দান করেছিলেন। কিন্তু সেই জমি আমাদের রাজ্য সরকার নিয়ে ১ নং খতিয়ানে দেখবেন সেই জমিকে বর্গা রেকর্ড করে নিয়েছে। সেই জমিকে বর্গা রেকর্ড করে ৫ জনের নামে বর্গা রেকর্ড করা হয়েছে। সরকারের দেও জমি, রেজিস্ট্রিকৃত জমি বর্গা হয়ে গেল। সেখানে তখন পার্থবাবু গিয়ে নিজে ওখানকার কর্মাধ্যক্ষকে বললেন অ্যাকশন নিতে কিন্তু কোনও অ্যাকশন নেওয়া হল না। অ্যাকশন নেবেন কি করে—আপনাদের পার্টির লোকেরাই তো বর্গা হয়ে বসে আছে। আমার এলাকায় আরেকটা ঘটনা হল যে, ওখানে একটা টেকনিক্যাল স্কুল করার জন্য ২৩ বিঘা জমি সরকারকে ন্যস্ত করা হয়েছিল, কিন্তু সেটাও বর্গা হয়ে গেল। গভর্নমেন্টকে দেও জমি বর্গা হয়ে গেল। এই ব্যাপারগুলো ডিপার্টমেন্টের লোকেদের একটু ভেবে দেখার দরকার এবং প্রশসানিক স্তরে ভাবনা চিন্তা করা দরকার। তারপরে আপনি নিশ্চয় বলতে পারবেন, আপনাদের রাজত্বে বর্গা উচ্ছেদ হচ্ছে।

[3-20 — 3-30 p.m.]

বর্গা রেকর্ড হচ্ছে কত? মাননীয় মন্ত্রী যদি পরের বারে বাজেট করার সুযোগ আসে তাহলে ভাল তবে আমি অনুরোধ রাখছি, কতজন বর্গা রেকর্ড হল আর কত জন উচ্ছেদ হল সেটা দেবার চেষ্টা করবেন। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, বাগনান বিধানসভা কেন্দ্রের অন্তর্গত শ্যামসুন্দর প্রধান তার বাড়ি নাউলহাটে, তার তিন পুরুষের বর্গা, তাকে উচ্ছেদ হতে হচ্ছে। জমির মালিক অনেক দূরে থাকে গত জুন মাসে সেখানে আপনাদের লোকেরা তাকে চাষ করতে দিল না। এর কোনও রেকর্ড আপনার কাছে আছে? তিন পুরুষের বর্গা তাকে উচ্ছেদ করে দিচ্ছে গায়ের জোরে। আমাদের দেশে কোনও আইন আছে? আমার এলাকায় একজন অষ্ট মাইতি তাকেও বর্গা উচ্ছেদ করে দিচ্ছে, বর্গা থাকা সত্ত্বেও তাকে চাষ করতে দিল না। বর্গাদার যদি চাষবাস না করে, বর্গা জমিতে মালিক যদি চাষবাস করতে যায় তাহলে ইট শুড বি ট্রিটেড অ্যাজ এ ক্রিমিনাল অফেন্স, আপনি আইন করে রেখেছেন। বর্গাদার যে জমি রেখেছে চাষ করার জন্য সেখানে আপনার ক্যাডারদের জন্য বর্গাদার জমিতে চাষ করতে পারে না, এই ব্যাপারে আমাদের দেশে কোনও আইন নেই, এটা ভেবে দেখতে বলব, এটা কিভাবে কি করা যায়। আমাদের রাজ্যে কিভাবে রেভিনিউ কালেকশন কমে যাচ্ছে সেটা দেখার জন্যও বলব। মাননীয় সদস্য অতীশবাবু এই প্রসঙ্গে খুব সুন্দরভাবে ব্যাখ্যা করেছেন। আমি শুধু হাউসে রেকর্ড রাখার জন্য বলছি, পারসোনালি গতবারেও আপনাকে

বলেছি, আমার কর্তব্য আমি মনে করিয়ে দিচ্ছি। স্যার, আমাদের এই রাজ্যে মৌড়িগ্রাম স্টেশন এলাকায় জমি বিলি হয়েছে, তখন যে জমি দেওয়া হয়েছিল তার পরিমাণ হচ্ছে ৪৬.৩৭ একর। এটা আপনি একটা কোম্পানিকে দিয়েছেন। এতে আমার কোনও আপত্তি নেই। পরবর্তীকালে অসুবিধা হচ্ছে। আমাদের রাজ্যে নিয়ম আছে, ৯৯ বছরের জন্য যদি কাউকে লিজ দেওয়া হয় তাহলে জমির যে মূল্য আছে তার ৯৫ শতাংশ টাকা সেলামি হিসাবে দিতে হবে। সেলামির পরিমাণটা কত ৭১ লক্ষ ৫৯ হাজার ৮২০ টাকা। জমির আসল মূল্য হয়েছিল ৭৫ লক্ষ ৭৬ হাজার ৬৫২ টাকা। এটা হচ্ছে মৌড়িগ্রাম স্টেশন এলাকায়। আমি এটা মাননীয় মন্ত্রীর অবগতির জন্য জানাচ্ছি, ৯৫ সালে যে জায়গাটা ট্রান্সফার হয়েছিল, সেই সময় যদি দেখেন, তখন এক কাঠার দাম কত ২ হাজার ৭৩১ টাকা পার কাঠা। আপনি খোঁজ নিন, আমি দায়িত্ব নিয়ে বিধানসভায় বলছি, আমি ১০-১২ জন লোকের কাছে খবর নিয়েছি, ঐ জায়গায় সরকারি রেট হচ্ছে নট লেস দ্যাট ফিফটি থাউজেন্ড পার কাঠা। আপনি সেখানে কারখানার নাম করে ২ হাজার ৭৩১ টাকা পার কাঠা হিসাবে লিজ দিয়ে দিয়েছেন, ফলে কি হয়েছে, আপনি তো ট্রেনে যান না, যদি যান তাহলে দেখবেন, মানুষের অবস্থা এমন হয়েছে, ঘর ছেড়ে পালিয়ে যাওয়ার মতো অবস্থা। আমি জানি কারখানা আছে, মহারাষ্ট্রের ৩০০ জন সেখানে চাকরি পেয়েছে, আমাদের ছেলেরা চাকরি পায়নি। এই যদি অবস্থা হয় তাহলে আমাদের রেভিনিউ আদায় হবে কি করে? মাননীয় মন্ত্রীকে আর একটা রেকর্ড দেখতে বলি, যদিও এটা লাইম লাইটে আসেনি। ফলে ঐ জায়গায় কংগ্রেসি আমলে ওয়েস্ট বেঙ্গল লাইভ স্টক ডেভেলপমেন্ট কর্পোরেশন ঐ জায়গাটা নেয়। পশ্চিমবঙ্গ সরকার এবং কেন্দ্রীয় সরকার মিলিয়ে ৬ কোটি টাকার একটা পরিকল্পনা হয়। আপনি অবাক হয়ে যাবেন, ঐ নিচু জায়গায় মাটি ফেলার রাউন্ড অ্যাবাউট দেড় কোটি টাকা খরচ হয়। যে রাজ্য সরকার দেড় কোটি টাকা খরচ করে মাটি ফেলে ভরাট করে, সেখানে দেড় কোটি টাকা নেওয়ার মতো সাহস তাদের নেই। মানুষের মনে সন্দেহ দেখা দিচ্ছে, আপনার ডিপার্টমেন্টের লোক, পার্টির লোক কাটমানি পাচ্ছে। আমি আর একটা অনুরোধ করব, এ ডি এম (এল আর) এর দৃষ্টি আকর্ষণ করেছি, আমার এলাকায় কম করে ৬৬-৬৭টা ইঁট ভাটা আছে। সেখানে থেকে আপনি ভাল রয়্যালটি পেতে পারেন। কিন্তু সেই রয়্যালটি যাচ্ছে কোথায় বি এল আর ও-র পকেটে চলে যাচ্ছে। আপনার দপ্তর সেটা পাচ্ছে না। আমি লক্ষ্মণবাবু, দ্বীজেনবাবুর সামনে বলছি, আমি এই ব্যাপারে মিটিংয়ে বলেছিলাম এদের উপর স্টেপ নিন, বাট নো স্টেপ হ্যাজ বিন টেকেন ইয়েট। no step has yet been taken যেখানে যা খুশি হয়ে যাচ্ছে আপনি কোনও ব্যবস্থা নিতে পারছেন না। আপনারা রাজ্যটাকে কোথায় নিয়ে যাচ্ছেন? শ্যামপুর ১নং ব্লকের বি এল আর ও-কে বদলির আদেশ দিলেন এ ডি এম (এল আর)। কো-অর্ডিনেশন কমিটির চাপে সেই আদেশ

ফিরিয়ে নিতে হয়েছে। একজন আই এ এস অফিসার বদলির আদেশ দিলেন, কিন্তু সেই বি এল আর ও-কে বদলি করার সাহস তার নেই। সেই বি এল অর ও-র বিরুদ্ধে বহু অভিযোগ ছিল এবং তা প্রমাণিত, কিন্তু কো-অর্ডিনেশনের চাপে তাকে বদলি করা গেল না। সেই অর্ডার ক্যানসেল হয়ে গেল। সাগরে, পাথরপ্রতিমা পঞ্চায়েত, আগে কংগ্রেসের ছিল, সেই পঞ্চায়েত সমিতি থেকে ঠিক হয় কত লোককে পাট্টা দেওয়া হবে। বি এল আর ও অফিস থেকে পাশ হয়ে গেল, কিন্তু সেই পাট্টা বিলি করা যায়নি, স্তূপ হয়ে পড়ে আছে। সি পি এমের ক্যাডাররা আপত্তি করছেন বলে তাদের পাট্টা দেওয়া গেল না। একমাত্র রাজনৈতিক কারণে সেই লোকগুলো বঞ্চিত হল। ল্যান্ড ডিপার্টমেন্টের অফিসারদের ট্রেনিং দেওয়ার জন্য আপনি শালবনিতে একটা ট্রেনিং ইন্সটিটিউট করেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই—আমি কোনও অভিযোগ করছি না—কতজন অফিসারকে ট্রেনিং দেওয়া হয়েছে এবং এরজন্য কত টাকা খরচ হয়েছে? আমাদের কাছে যা খবর, ট্রেনিং-এর থেকেও আতিথেয়তার জন্য বেশি টাকা খরচ হয়েছে। প্রত্যেক বি এল আর ও অফিসে কম্পিউটার বসানোর জন্য গভর্নমেন্ট অফ ইন্ডিয়া টাকা দিয়েছে এবং অনেক জায়গায় কম্পিউটার বসেছেও। কিন্তু অভিযোগ হচ্ছে ভেন্ডারদের কম্পিউটার দেখতে দেওয়া হচ্ছে। তার রক্ষণাবেক্ষণ কে করবে তার কোনও ব্যবস্থা নেই। আপনারা ভাবছেন গভর্নমেন্ট ইন্ডিয়া টাকা দিয়েছে, কম্পিউটার. খারাপ হলে আবার রিপ্লেস হবে। আজকে ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্টকে ঠিকমতো চালু করতে গেলে আর আই অফিসগুলো স্ট্রং হওয়া দরকার। কিন্তু আমরা দেখতে পাচ্ছি অনেক জায়গায় আর আই নেই, আর আই অফিসগুলোর জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট টাকা দেওয়া সত্ত্বেও অফিসগুলোতে ফার্নিচার কেন দেওয়া হচ্ছে না ভগবান জানেন। আপনারা একবার ঠিক করলেন এল ডি এবং আমিন থেকে আর আই-তে প্রোমোশন দেবেন এবং পাঁচশজনের একটা প্যানেলও আপনারা তৈরি করলেন। কি অজ্ঞাত কারণে সেই প্যানেল ইমপ্লিমেন্ট করা গেল না এবং তাদের অ্যাপয়েন্টমেন্ট করা গেল না সেটা আমি জানতে চাইছি। আর আই অফিসগুলো যদি শক্তিশালী না হয় তাহলে কাজটা হবে কি করে। আমি মিউটেশন দপ্তরের প্রশংসা করি, আপনি মিউটেশন ব্যবস্থা সরলীকরণ করেছেন। কিন্তু অফিসারদের মাথায় এই সরলীকরণ ঢুকছে নানা তারা দু পয়সা খাবার জন্য বুঝছেন না এটা আমি বুঝছি না। ইট ইজ এ কারেক্ট অ্যাপ্রোচ, আপনি মিউটেশন ব্যবস্থাকে জটিল থেকে সরলীকরণ করেছেন, কিন্তু থিয়োরিটেক্যালি এটা হচ্ছে না। ইট শুড বি ইমপ্লিমেন্টেড এটা আপনাকে স্মরণ করতে বলছি। এখানে শিববাবু বললেন, এবং সি পি এম-এর সব লোকই বললেন—আমরা ভূমি সংস্কার করে উৎপাদন বাড়িয়ে তুলেছি। ৮০-র দশকে উৎপাদন কেন বেড়েছিল আমার কাছে দুটো রিসার্চ পেপার আছে। গজাদার অ্যান্ড সেনগুপ্ত পেপার আর একটা বেন বিয়ারলি অ্যান্ড হোয়াইট পেপার। দুটো রিসার্চ পেপার দিয়েছে।

*আমি ভূমি সংস্কারের বিরোধী নই, কিন্তু ভূমি সংস্কার করেছেন বলেই উৎপাদন বেড়েছে সেটা ঠিক নয়। এই দপ্তরকে আরও গতিশীল করতে হবে সঠিক কাজ যাতে হয় দেখতে* হবে। যাতে ভুয়া সম্পত্তি, দেবোত্তর সম্পত্তি, বাপ-ব্যাটার সম্পত্তি, দু ভাইয়ের সম্পত্তি রেকর্ড না হয় সেটা দেখতে হবে। স্যার, সারা উত্তরবাংলায় কত পাট্টাদারদের জমি শুধু চা বাগানে চলে গেছে আপনি জানেন না। আমি ৫ বার উত্তরবাংলায় গেছি, একা নয়, কমিটির সাথে গেছি, দেখেছি একটা চা বাগানেই শুধু ৩০০ একর এস সি, এস টি-দের জমি চলে গেছে, পাট্টাদারদের জমি চলে গেছে। এই ব্যাপারে সতর্ক না হলে বর্গাদার রেকর্ড, পাট্টা দেওয়া ঠিক হবে না বলে আমি মনেকরি। এই ব্যাপারে যত্নশীল হতে হবে। আরও অনেক কিছু করার ছিল, করতে পারেন নি, তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটকে সমর্থন করে, বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি।

আমাদের দেশ স্বাধীন হবার পর ২৬ বছর কংগ্রেস দল পশ্চিমবাংলায় বহাল তবিয়তে ছিল। স্বাধীনতার পর ভূমি সংস্কার আইন পাশ হলেও কেন ২৬ বছরে সেই আইন পশ্চিমবাংলায় গরিব মানুষের স্বার্থে কার্যকর হল না, সেটা তো একবারও বললেন না। তার একটাই কারণ, সেইসময় যত জমি চোর, ভেড়ি চোর, জোতদার-জমিদাররা তেরঙ্গা পতাকা নিয়ে কংগ্রেস ছত্রছায়ায় ছিল, তাদের স্বার্থেই এই আইন কার্যকর করা হয়নি। ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট এসে বেনামি জমি, খাস জমি দখল করে ভাগ চাষীদের অধিকার প্রতিষ্ঠিত করেছিল। সেদিন আমরা লাল ঝান্ডা নিয়ে মাঠে ঘাঠে নেমে যে ছেলে জন্মায়নি তার নামে যে জমি ছিল, কুকুরের নামে, বাড়ির ঝি-এর নামে যে জমি ছিল, তা দখল করে গ্রামের গরিব ভূমিহীনদের মধ্যে বণ্টন করেছি। ভাগ চাষীদের জন্য আমরা লড়াই করেছিলাম। তখন বলা হত, লাঙ্গল যার জমি তার। আর এখন বিরোধীপক্ষে যারা আছে বড় লোকের দল, তারা বলত পাল্কি যার বউ তার-বলে অট্টহাসি হাসত। না, আমরা বলছি না সব কিছু আমরা করে ফেলেছি। আমরা ভাগচাষীদের রেকর্ড করে দিয়েছি। আজকে ভাগচাষীদের লাঙ্গল কাড়তে পারে না। তখন ভাগচাষীদের লাঙল কেড়ে নিয়েছে, ফসল কেড়ে নিয়েছে। পুলিশকে দিয়ে মিথ্যা কেস করে তাদের জেলে ঢুকিয়ে দিয়েছে। এমন কি যাবজ্জীবন কারাদন্ড হয়েছে। হাওড়া জেলায় এই রকম অনেক তথ্য আছে। দ্বিতীয় ভূমি সংস্কার আইন আমরা বামফ্রন্ট সরকারের আমলে আমরা পাশ করিয়েছি। স্যার, আজকে আমরা গরিব মানুষের স্বার্থে দ্বিতীয় ভূমিসংস্কার আইন চালু করেছি এই কথা ওরা অস্বীকার করতে পারবেন না। আমরা লড়াই করেছি। আমরা

গরিব মানুষদের স্বার্থে কাজ করেছি। আজকে তারা অত্যাচারিত হয় না। মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব তৃতীয় ভূমি সংস্কার আইন পাশ হয়েছে, কিন্তু সেটা এখনও কার্যকরী হয়নি। সেটা যাতে কার্যকর হয় সেই চেষ্টা আপনাকে করতে হবে। আমরা চাষীদের গরিব মানুষদের মুখে হাসি ফুটিয়েছি। আরও যাতে তাদের মুখে হাসি ফুটে ওঠে, সেই চেষ্টা আমাদের করতে হবে। ভাগচাষীদের জন্য আইন হয়েছে, তারা জমির অধিকার পেয়েছে। এল আর ও আছে, ল্যান্ড রেভিনিউ অফিসার আছে। আজকে জমি বেড়েছে, কর্মচারীর সংখ্যা বেড়েছে। রেকর্ড হয়েছে। আজকে সেই রেকর্ড জমি কতটুকু ভাগচাষীদের হাতে আছে, এটাও তদন্ত করতে হবে। অনেক খাস জমি আমরা ভূমিহীনদের হাতে তুলে দিয়েছি। পাট্টা দিয়েছি। কিন্তু আজকে ব্যাঙের ছাতার মতো সেই জমিতে ইঁটভাটার মালিকরা একের পর এক ইঁটভাটা করছে। সেই ইঁট ভাটা করার অধিকার তাদের কে দিচ্ছে? অনুমতি কে দিচ্ছে? সেই জমি তারা কেনেনি। সেই জমি ভূমিহীনদের নামে পাট্টা দেওয়া হয়েছে। অনেক লড়াই হয়েছে। সেই জমিতে ইঁট ভাটা কিভাবে হচ্ছে এটা তদন্ত করার জন্য অনুরোধ করছি। ১৯৭৭ সালে অপারেশন বর্গা চালু করে বর্গাদারদের নামে নথিভুক্ত করা হয়। আমরা ১৪ লক্ষ ভাগচাষী রেকর্ড করেছি এবং ২৬ বছরে আপনারা যা দেন নি, আমরা তাই দিয়েছি। এখানে ল্যান্ড রেভিনিউ অফিস আছে, বি এল আরও অফিস আছে, সেখানের কর্মচারীরা যখন যেমন, তখন তেমন। এরা হচ্ছে বাস্তুঘুঘু। তারা গরিব মানুষের কাছ থেকে নানারকম উৎকোচ নিয়ে তাদের বঞ্চিত করছে। আমরা তা আর তখনকার বাস্তুঘুঘুদের পাল্টাতে পারিনি। সরকার পাল্টাচ্ছে। মন্ত্রী পাল্টাচ্ছে এরাই বামফ্রন্ট সরকারকে অপ্রিয় করছে। আমরা এটা জোরের সঙ্গে মাননীয় মন্ত্রীকে বলব যে এই ব্যাপারে আপনাকে সজাগ দৃষ্টি দিতে হবে। আজকে সারা দেশের মধ্যে পশ্চিমবঙ্গ প্রথম স্থান অধিকার করে আছে। পশ্চিমবঙ্গে ভূমিসংস্কারের ফলে ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের হাতে এসেছে মোট কৃষিজমির প্রায় ৭০.৭ শতাংশ। ৯৮ সালে তথ্য অনুযায়ী সমগ্র দেশে সিলিং বহির্ভূত ১.৮৯ লক্ষ একর জমি। রাজ্য সরকার ন্যস্ত করতে পেরেছে তার মধ্যে ৫৪ শতাংশ অর্থাৎ ৮১ হাজার একর। পশ্চিমবঙ্গে যে জমি কৃষকদের মধ্যে বন্টন করা হয়েছে ২.৩৫ লক্ষ একর তার হচ্ছে ৩৮ শতাংশ, ৮৪ হাজার একর হয়েছে পশ্চিমবাংলায়। ৯৯ দু হাজার সর্বশেষ তথ্য অনুযায়ী এই পর্যন্ত পশ্চিমবাংলায় সরকার ন্যস্ত মোট কৃষিজমির পরিমাণ ১৩.৫ লক্ষ একর। এই জমির মধ্যে ১০.৩৮ লক্ষ একর বন্টনের মাধ্যমে এই রাজ্যে উপকৃত হয়েছে ২৫.৩৭ লক্ষ দরিদ্র কৃষক। যৌথ পাট্টার সংখ্যা হচ্ছে ৪.২৮ লক্ষ। মহিলাদেরও পাট্টা দেওয়া হয়েছে ৪৬ হাজারের বেশি। কোনও রাজ্যে কোনও সরকার মহিলাদের দিকে নজর দেয় নি। তাদের হাতে জমি দিতে পারে নি। আমাদের পশ্চিমবাংলায় প্রথম মহিলাদের হাতে জমি তুলে দেওয়া হয়েছে। বর্গাদারদের সংখ্যা হচ্ছে ১৪.৯১ লক্ষ। তাছাড়া ভূমিহীন, ক্ষেতমজুর

*এই সংখ্যাটা হচ্ছে ২.৯৬ লক্ষ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে সেই বড় লোকরা এখনও চলে যায়নি, সেই জোতদার, জমিদাররা এখনও মরে যায়নি যারা ছেলের* নামে, কুকুরের নামে জমি চুরি করে রেখে দিয়েছিলেন। আমরা সেই আইনগুলোকে, আমাদের বামফ্রন্ট সরকার সেগুলোকে পাল্টাবার চেষ্টা করেছি। তাই আমি অনুরোধ করব, পশ্চিমবাংলায় এখনও যে বেনামি জমি আছে তা যাতে ভাগচাষী, গরিব মানুষ পেতে পারে তার জন্য ভূমি রাজস্ব দপ্তরকে আরও কড়া আইন করতে হবে। কংগ্রেস ২৬ বছর এখানে এবং দিল্লিতে ৪৪ বছর থাকলেও এক্ষেত্রে কোনও নজির সৃষ্টি করতে পারে নি, আমরা পেরেছি। আমরা এখানে ৬০ বছরের মানুষদের জন্য কৃষি পেনশনের ব্যবস্থা করতে পেরেছি। তাই স্যার, আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহাশয় ভূমি সংস্কার বিভাগের যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। শুধু উপক্রমণিকাতে যে কথা উল্লেখ করেছেন, ভূমি সংস্কারের প্রকৃত উদ্দেশ্য হল কৃষি উৎপাদনে সামন্ততান্ত্রিক ও আধা-সামন্ততান্ত্রিক সম্পর্কের পুরোপুরি অবসান ঘটানো এক্ষেত্রে আমাদের দৃষ্টিভঙ্গিগত এবং তত্ত্বগতভাবে পার্থক্য আছে। আমরা মনে করি এশিয়া, আফ্রিকার পরাধীন জাতি সমূহের উপনিবেশবাদ বিরোধী যে মুক্তি আন্দোলন সেই আন্দোলনের চরিত্র ছিল বুর্জোয়া গণতান্ত্রিক চরিত্র এবং ১৯৪৭ সালে ভারতবর্ষ স্বাধীন হবার পর ভারতবর্ষের রাষ্ট্র চরিত্রে বুর্জোয়া গণতান্ত্রিক বিপ্লব সম্পন্ন হয়েছে। ভারতবর্ষের রাষ্ট্র চরিত্র পুঁজিবাদী রাষ্ট্র চরিত্র। সুতরাং এই জায়গায় তফাৎ পার্থক্য মাননীয় মন্ত্রীর বক্তব্যের সঙ্গে।

দ্বিতীয়ত এই ভূমি সংস্কার যা বামফ্রন্টের নেতৃত্বে হয়েছে তা নিশ্চয় খুব উল্লেখযোগ্য। এই ভূমি সংস্কারের ফলে গ্রামাঞ্চলে শ্রেণী বিন্যাসের পার্থক্য ঘটে গিয়েছে। আমলাতন্ত্র উচ্ছেদ হয়েছে, জমির সিলিং কমেছে। কিন্তু সঙ্গে গ্রামাঞ্চলে ধনিক কৃষক শ্রেণী, তাদের কৃষি মূলধন এবং তার সঙ্গে সঙ্গে অন্যান্য ফিনান্সিয়াল কর্পোরেশন, ব্যাঙ্কের সহায়তার মধ্যে দিয়ে গ্রামাঞ্চলে একটা নতুন শ্রেণী গড়ে উঠেছে। অর্থনীতির পরিভাষায় যাদের বলা হচ্ছে 'নবরিচ ক্লাস'। এই 'নব-রিচ ক্লাস' হচ্ছে গ্রামাঞ্চলে জোতদার, কায়েমি স্বার্থের মূল ভিত্তি। অর্থাৎ আজকে পিংলা, কেশপুর এবং গড়বেতায় যে লড়াই হচ্ছে, সেই লড়াই নিছক কোনও পার্টিগত লড়াই নয়। গ্রামাঞ্চলে যে শ্রেণী দ্দ্ব তার প্রকাশ ঘটছে। গ্রামাঞ্চলের মূল কন্ট্রাডিকশন হচ্ছে, কৃষক এবং প্রান্তিক চাষী, ক্ষুদ্র জমির মালিক এবং সর্বহারা মানুষ। তাদের সাথে লড়াই। সেই লড়ায়ের প্রতিছবি এটাই। ওরা বলছে

যে, আমাদের দেশে গৃহযুদ্ধের মতো শুরু হয়েছে। আমি বলছি, পিংলা, গড়বেতা, কেশপুর নয়, পশ্চিমবাংলার সমস্ত গ্রামাঞ্চলে যে নতুন ধনিক শ্রেণী তৈরি হয়েছে তার সঙ্গে যে দন্দ্বমূলক সম্পর্ক গ্রামীণ সর্বহারার তাতে প্রতিটি গ্রামে গ্রামে এই গৃহযুদ্ধ শুরু হবে। ওরা গৃহযুদ্ধের কথা বলছেন। আমি বলছি, যদি গৃহযুদ্ধ হয়, সেই গৃহযুদ্ধকে স্বাগত জানাচ্ছি।

মাননীয় মন্ত্রী মহোদয়, ভূমি সংস্কারের কিছু ফাঁক-ফোঁকর থেকে গিয়েছে। কংগ্রেস আমলে যে ভূমি সংস্কারের কথা ওরা বলছেন, সেই সময় ৭৫ বিঘা পর্যন্ত সিলিং ছিল এবং বাগান, ইত্যাদি অকৃষি জমির ক্ষেত্রে সিলিং ছিল না, আন-লিমিটেড ছিল এবং ১৯৫৩ সালে যে আইন হয়, সেই আইনের মধ্যে বহু জমির মালিক, তারা সেই সময় আত্মীয়স্বজনের নামে ভূমি বন্টন করে দেন, প্রথমেই হয়েছে। গ্রামে যারা ধনিক শ্রেণী ছিল বহু ধনি মানুষের কোনও হেরফের ঘটেনি জমির মালিকানার ক্ষেত্রে, তাদের হাতে থেকে গিয়েছে। ১৯৫৩ সালে ভূমি সংস্কার আইনের আগে পূর্বাভাস পেয়ে জমি বন্টন হয়ে গেল বিভিন্ন আত্মীয়স্বজনেদের মধ্যে যেমন ছিল তেমনি থেকে গিয়েছে। পরবর্তীকালে বামফ্রন্ট সরকারের সময় কৃষি অকৃষি মিলিয়ে যখন ৫১ বিঘা হল তখন ৫১ বিঘা জমির যে মালিকানা, সেক্ষেত্রেও দেখা যাবে তারা নানা রকম আইনের ফাঁক-ফোঁকর নিয়ে জমি বাঁচিয়েছেন। এটাই হচ্ছে বাস্তব ঘটনা। সেদিকে নজর রেখে ভূমি সংস্কার আইন আবার নতুন করে ঢেলে সাজাতে হবে। যাতে করে উদ্বৃত্ত যে জমি থেকে গিয়েছে সেই জমি নির্ধারণের লড়াই আন্দোলন করতে হবে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারকে এই বিধানসভা থেকে সেই সাহসী পদক্ষেপ গ্রহণ করতে হবে। ভূমি সংস্কারের ক্ষেত্রে আরও কার্যকর পদক্ষেপ গ্রহণ করতে হবে। মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি আপনার বক্তৃতা রাখার আগে তাই সঙ্গতভাবেই দাবি করেছেন যে, আজকে ৭০ ভাগ জমির মালিক ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী। তাদের হাতে জমি পড়েছে।

[3-50 — 4-00 p.m.]

যদি ৭০ ভাগ জমির মালিক ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা হয় তাহলে আমাদের উল্লেখযোগ্য বিজয় ঘটেছে। বামফ্রন্টের নেতৃত্বে বিশাল সংখ্যক মানুষের উল্লেখযোগ্য বিজয় ঘটেছে। কিন্তু আমি একটা সমীক্ষার রিপোর্ট দেখছিলাম, আপনি বলবেন কোনটা ঠিক, তাতে বলা হচ্ছে 'পশ্চিমবাংলায় মাত্র ২০ ভাগ বর্গা রেকর্ডিং হয়েছে।' বর্গা রেকর্ডিংয়ের ক্ষেত্রে আমরা দাবি করছি—১৪ লক্ষর ওপর বর্গা রেকর্ডিং হয়েছে। শ্রদ্ধেয় বিনয় চৌধুরি মহাশয় যখন মন্ত্রী ছিলেন তখন আমরা প্রশ্নোত্তরের সময় জিজ্ঞাসা করতাম, পশ্চিমবাংলার আনুমানিক বর্গাদারের সংখ্যা কত? উনি নির্দ্বিধায় বলতেন ২০-২২ লক্ষ। এখন পর্যন্ত যদি ১৪ লক্ষ রেকর্ডেড হয়ে থাকে তাহলে অনেক বর্গা রেকর্ডেড হয়নি। সেদিকে দৃষ্টি দিতে হবে। আর জাতীয় নমুনা সমীক্ষায় বলা হচ্ছে ঃ পশ্চিমবাংলায় মাত্র

২০ ভাগ বর্গা রেকর্ডেড হয়েছে, ৮০ ভাগ হয়নি। এছাড়াও জমি বণ্টনের যে হিসাব দেখা হচ্ছে তাতে রাজ্যের হিসাবের সঙ্গে কেন্দ্রের হিসাবের কোনও মিল নেই। উভয়ের পরিসংখ্যানের মধ্যে পার্থক্য রয়েছে। কোনটা সঠিক, মাননীয় মন্ত্রী মহাশয় যদি জবাবি ভাষণের মধ্যে দিয়ে আমাদের বলেন তাহলে আমরা উপকৃত হব। আর একটা বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ভাবতে বলছি। খন্ড খন্ড জমির সংখ্যা, ফ্রাগমেনটশন অফ ল্যান্ড বাড়ছে। ভূমিহীনদের হাতে জমি বণ্টন করার ফলে এই সংখ্যা আরও বেড়েছে। এই যে আন-ইকনমিক হোল্ডিং হচ্ছে, এই জায়গায় অন্য সহায়তা কিভাবে দিচ্ছেন? বাস্তব ক্ষেত্রে এই সহায়তা না দেওয়ার ফলে যারা পাট্টা পেয়েছে তারা সেই জমি চাষ করতে পারছে না। পাট্টা বদল হয় না, বিক্রি হয় না। কিন্তু কন্ট্রাক্ট সিস্টেমে জমি হাত বদল হয়ে যাচ্ছে। আমার এলাকায় আদিবাসী সাঁওতালদের পাট্টা দেওয়া হয়েছে, তারা সেই জমি চাষ করতে পারেনি আন-ইনকমিক হোল্ডিংয়ের ফলে বা ওদের যে যাযাবর জীবন যাত্রার প্রবণতা তার ফলে। সে জন্য এখন আর ওদের হাতে জমি নেই, কন্ট্রাক্টে দিয়ে দিয়েছে। নামমাত্র মূল্যে জমি কনভার্ট হয়ে যাচ্ছে, হস্তান্তর হয়ে যাচ্ছে। স্বভাবতই জমি বণ্টনের সাথে সাথে অর্থনৈতিক সহায়তা দিতে হবে যাতে তারা জমিতে চাষ করতে পারে এবং চাষ করে লাভজক জায়গায় পৌঁছাতে পারে। এটা দেখতে হবে। এই প্রসঙ্গে আর একটা বিষয়ের প্রতি আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে ইঁট ভাটার প্রসঙ্গ। ইঁট ভাটার সংখ্যা ক্রমশ বাড়ছে, যত্র-তত্র বাড়ছে। কোথা থেকে তারা অনুমোদন পায় আমি জানি না! আমরা জানি কৃষি জমিকে অন্য কোনও ক্ষেত্রে কনভার্ট করতে হলে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে থেকে অনুমোদন নিতে হবে। কোথায় অনুমতি? কে কার অনুমতির তোয়াক্কা করছে। গ্রামাঞ্চলের শক্তিশালী মানুষ, তারা গ্রামের ভেতরেই ইঁট ভাটা করে ফেলছে। ইঁট ভাটা বাড়ছে, কৃষি জমি সঙ্কুচিত হচ্ছে। গ্রামের ধনী শ্রেণী আজকে ইঁট ভাটাকে লাভজনক ব্যবসা হিসাবে নিয়েছে। এটা নিয়ন্ত্রণ করতে না পারলে সর্বনাশ হবে, কৃষি জমির পরিমাণ কমে যাবে। কৃষি জমি দরিদ্র্য মানুষের হাত ছাড়া হয়ে যাবে। এই বিষয়ের ওপর মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আপনার বাজেট বিবৃতিতে একটা ভাল কথা বলেছেন, সেটা হচ্ছে, স্বামী ও স্ত্রীর নামে যৌথ পাট্টা দেওয়ার ব্যবস্থার কথা। এই যে ব্যবস্থাটা করেছেন, এটা খুবই উল্লেখযোগ্য ব্যাপার হয়েছে। অনেক সময় স্বামী মারা গেলে স্ত্রী যেহেতু মহিলা সেহেতু সে পাট্টা প্রাপক হবে কিনা এই নিয়ে প্রশ্ন উঠত। নানান দাবিদার এসে উপস্থিত হত। এই ক্ষেত্রে আপনি একটা বড় সমস্যার সমাধান করেছেন। এর জন্য আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটা বিষয় নিয়ে এখানে বিরোধী পক্ষের বন্ধুরা প্রায়ই বলে থাকেন। পশ্চিমবাংলার রেলপথ নির্মাণের যে সব প্রকল্পগুলি আছে সেসব প্রকল্পগুলি সম্বন্ধে এখানে ঢক্কা-নিনাদ করে প্রচার করা হয়— রাজ্য সরকার

সংশ্লিষ্ট রেলপথ নির্মাণের জন্য জমি দিচ্ছে না। পলিটিক্যাল মুনাফার জন্য এই সব প্রচার করা হয়। যেসব প্রকল্পের কথা বলা হয় সেসব প্রকল্প বহুকাল আগেই নেওয়া হয়েছে, বর্তমান রেল মন্ত্রীর ব্যাপার নয়। এই বিধানসভায় তথ্য পরিবেশিত হয়েছে—একলাখি-বালুরঘাট' রেল পথের জমি ১৯৮৪ সালেই দেওয়া হয়েছিল। প্রথম দিকে ২-৩ বছর ওরা ৩-৪ লক্ষ টাকা বরাদ্দ করেছিল। তারপর থেকে ২০০০ সাল পর্যন্ত কোনও টাকা বরাদ্দ করেনি। ফলে কাজ হয়নি। সেইজন্য কাজ হয়ে উঠতে পারেনি, রাজ্যে প্রোপাগান্ডা এমনভাবে রাখা হয় যেন রাজ্য সরকার রেলপথ ব্যবস্থা সম্প্রসারণের ক্ষেত্রে বাধা হয়ে আছে। সুতরাং এ বিষয়ে লক্ষ্য রাখবেন। আর একটি বিষয়ে যেটা মারাত্মক হচ্ছে, জলাশয় আপনার দপ্তরের অধীনে। কিন্তু অদ্ভুত ব্যাপার দেখছি, এই জলাশয় পঞ্চায়েতে দেবার জন্য নির্দেশ যাচ্ছে। যারফলে এই জলাশয়ের মূল যারা প্রাপক যার মৎস্যজীবি সেই মৎস্যজীবিরা বঞ্চিত হচ্ছে। পঞ্চায়েতের হাতে থাকার জন্য তারা ডেকে দিচ্ছেন, এরফলে অনেক দর উঠে যাচ্ছে, মৎস্যজীবীদের আয়ত্বের বাইরে চলে যাচ্ছে, তারা নিতে পারছে না। যারা অমৎস্যজীবি তারা জলাশয়ের অধিকারী হচ্ছে। আমি আপনাকে বলব, আপনি নির্দেশ দিন যাতে পঞ্চায়েত এই জলাশয়গুলিকে বন্টন না করে, আর যদি জলাশয়গুলিকে বন্টন করে তাহলে দরিদ্র মৎস্যজীবীদের মধ্যে যেন বণ্টিত হয়। তা নাহলে যারা অমৎস্যজীবী তারা অনেক দর ডেকে জলাশয়গুলিকে নিয়ে নেবেন। সুতরাং এই দিকে দৃষ্টি রাখতে হবে। দ্বিতীয়, কথা ভূমি ব্যবস্থা এমন একটি জটিল ব্যবস্থা, যদি প্রশাসন তৎপর না থাকে—প্রশাসনে যদি বাস্তুঘুঘুর বাসা হয়ে থাকে তাহলে মুশকিল হয়ে যাবে, গরিব মানুযরা প্রোটেকশন পাবে না, পাট্টাদাররা প্রোটেকশন পাবে না, বর্গাদাররা প্রোটেকশন পাবে না। আপনি যেটা করেছেন ঠিকই রয়েছে। যিনি বি এল আর ও তিনিই সর্বোচ্চ ক্ষমতার অধিকারী, তার নির্দেশেই পুলিশ যাবে। কিন্তু বি এল আর ও বহু ক্ষেত্রেই ভুল করে ফেলে, ফলে বর্গাদারদের অধিকার থাকে না, পুলিশ তাদের বিরুদ্ধে চলে যায়, পাট্টা হোল্ডারদের বিরুদ্ধে চলে যায়। সুতরাং এ ব্যাপারে জনমত গঠিত করতে হবে, পাট্টাদারদের পক্ষে হতে হবে। বাস্তবক্ষেত্রে দেখেছি বহু ক্ষেত্রে পুলিশ জন বিরোধী ভূমিকা নিয়েছেন, সেগুলি আলোচনার বিষয় আছে। এই সভাতে শ্রদ্ধেয় বিনয় চৌধুরি বার বার ল্যান্ড ট্রাইবুনালের কথা বলেছিলেন, হাইকোর্টে জমে থাকা হাজার হাজার মামলা নিষ্পত্তি করার জন্য। সেই ল্যান্ড ট্রাইবুনাল গঠিত হয়েছে, কিন্তু কার্যকর হচ্ছে না। অবিলম্বে কার্যকর করে হাজার হাজার বিঘা জমি উদ্ধার করে গবির মানুষদের মধ্যে বিলি করতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী কামাক্ষ্যানন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী যে ব্যয়

বরাদ্দের দাবি উপস্থিত করেছেন আমি সেই দাবিকে সমর্থন করছি। আমার সময় কম বলে আমি যেটা মন্তব্য করতে চাই সেটা হচ্ছে, পশ্চিমবাংলার উন্নয়নের যে ভিত্তি ভূমি ভূমিসংস্কার, সেই ভূমি সংস্কারের ধারা পশ্চিমবাংলায় এখনও অক্ষুণ্ণ এবং অব্যাহত। বিরোধীদলের নেতা অভিযোগ করেছেন যে পশ্চিমবাংলা ভূমিসংস্কারের ধারা থমকে গেছে। তার এই অভিযোগ সঠিক নয়। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে যে তথ্য দিয়েছেন তাতে প্রমাণিত হয়েছে এবং আমাদের পক্ষ থেকে বহু বক্তা বহু তথ্য উপস্থাপিত করেছেন। সুতরাং আমি আর সেই বিষয়ে যাব না, কারণ আমার সময় নেই। আমি কয়েকটি বিষয়ে দৃষ্টি দিতে বলব, আমাদের পশ্চিমবাংলায় চাষ যোগ্য ন্যস্ত কৃষি জমির পরিমাণ ১৩ লক্ষ ৬৫ হাজার একর। তার মধ্যে গত বছরে অর্থাৎ ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ন্যস্ত হয়েছিল ১৫ হাজার একর। এই ১৫ হাজার একর যদি বাদ দিই তাহলে লিটিগেশনে মুক্ত জমির পরিমাণ ১১ লক্ষ ৬০ হাজার একর আর মামলায় আটকে আছে ১ লক্ষ ৯৫ হাজার একর। তাহলে লিটিগেশন মুক্ত জমির পরিমাণ দাঁড়ায় ১০ লক্ষ ৩৮ হাজার একর। আমাদের ১০ লক্ষ একর জমি বণ্টিত হয়েছে। এটা একটা বিরাট অ্যাচিভমেন্ট ধরুন, মোর দ্যান ৯০ পারসেন্ট বণ্টিত হয়েছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, কেন এই ১০ পারসেন্ট জমি বন্টিত হয়নি? আম ১৫ হাজার একর বাদ দিয়ে দিচ্ছি, এটা আমাদের ভাবার বিষয় নয়, ৯০ পারসেন্ট অ্যাচিভমেন্ট হয়েছে, নিঃসন্দেহে শ্লাঘা এবং গর্বের বিষয়। আমার এই প্রসঙ্গে দু একটি পরামর্শ আছে। আপনার দপ্তরের ভিজিলান্ট আই থাকা সত্ত্বেও কেন ১৯৯৮ সাল পর্যন্ত ৯০ পারসেন্ট জমি ডিস্ট্রিবিউশন হল, বাকি ১০ ভাগ জমি কেন বণ্টন করা গেল না, কোথায় জটিলতা, কেন কাজ আটকে গেছে, শ্লথ গতি হয়ে যায় কেন? দিনের পর দিন এই যে ১০ পারসেন্ট জমি পড়ে থাকছে তারজন্য ডিপার্টমেন্টের ভিজিলান্ট আই যেটা আছে সেটা বাড়াতে হবে, সেটা যত ত্বরান্বিত করা যাবে ততই আমরা যে সাফল্য অর্জন করেছি সেই সাফল্য ১০০ ভাগে নিয়ে যেতে পারব। আমার দ্বিতীয় প্রস্তাব, মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরটা সম্পর্কে ভালভাবেই জানেন, দপ্তরটা চালাচ্ছেন, আমার কথা হচ্ছে ফোর্সড রিফর্ম ছাড়া কিন্তু ল্যান্ড রিফর্মস বা বর্গা রেকর্ড যা এখনও করতে হবে তা ফুল ফ্লেজেডলি অ্যাচিভ করা যাবে না। এটা বাস্তব সত্য যে এই ফোর্সড রিফর্ম যে কোনও কারণের জন্যই হোক আমার মনে হচ্ছে আমাদের এই পশ্চিমবঙ্গে আপাতত কিছুটা দুর্বল হয়ে গিয়েছে। আগের মতো গ্রামে গ্রামে সন্ধ্যায় সময় বৈঠকে পঞ্চায়েত, গ্রামের লোকরা, ডিপার্টমেন্টের অফিসাররা আলাপ আলোচনা করে যেভাবে কাজগুলি করতেন সেইভাবে হচ্ছে না। এক্ষেত্রে যে দুর্বলতাটা রয়েছে তা কাটানো দরকার বলে আমি মনে করি এবং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এ দিকে আকৃষ্ট করছি। এর পর আমি মামলার কথায় আসছি। মামলায় আটকে আছে প্রায় ১ লক্ষ ৯৫ হাজার একর জমি। ৯৯ সালের

আগস্ট মাসে আমাদের রাজ্যে ট্রাইবুনাল গঠিত হয়েছে। ট্রাইবুনালের আইন অনুসারে ট্রাইবুনাল গঠিত হওয়ার পর হাইকোর্টের সিঙ্গল বেঞ্চ থেকে ইনজাংশন পাওয়া যে সমস্ত জমির কেস রয়েছে সেই সমস্ত জমির ক্ষেত্রে যদি আবার নতুন করে ইনজাংশন না হয়ে থাকে তাহলে সেই ইনজাংশন ভেকেটেড হয়ে যায়। এমনিতে হাইকোর্ট থেকে হাজার খানেক মামলা ট্রাইবুনালে রেফার্ড হয়েছে, তাছাড়া হাজার তিনেক মামলা ট্রাইবুনালে ব্যক্তি মালিকানারা করেছেন। সিঙ্গল বেঞ্চের ইনজাংশন পাওয়া বহু কেস যা তিন মাসের মধ্যে নতুন করে ইনজাংশন পায়নি—অর্থাৎ আগস্ট, সেপ্টেম্বর, অক্টোবরের পর নতুন করে ইনজাংশন পায়নি আমি মনে করি এক্ষেত্রে জমি অধিগ্রহণের ব্যাপারে আর বাধা থাকে না। আমার মনে হয় এই ১ লক্ষ ৯৫ হাজার একরের মধ্যে থেকে এখনই আমরা বহু জমির পজিশন পেতে পারি যদি ট্রাইবুনালের ক্ষমতা অনুযায়ী জমি দখল করার দিকে আমরা যেতে পারি। এই বিষয়টি বিচার বিবেচনা করার জন্য মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী আমার জেলারই মন্ত্রী, তিনি মহিষাদলের রাজপরিবারের কথা জানেন। মহিষাদলের রাজপরিবার ৬শো একর জমি বেনামে দখল করে রেখেছে। সেই ৫০-এর দশক থেকে তারা এইভাবে জমি দখল করে রেখেছে এবং বহু জমি নিয়ে মামলাও চলছে এবং ইনজাংশন নিয়ে তা আটকে রেখেছে। এই ট্রাইবুনাল গঠিত হওয়ায় যে সমস্ত জমির ব্যাপারে তারা সিঙ্গল বেঞ্চের ইনজাংশন পেয়েছিল এবং তিন মাসের মধ্যে আর নতুন করে ইনজাংশন পায়নি সেগুলি ইনভ্যালিড হয়ে গিয়েছে, কাজেই মহিষাদলের রাজবাড়ির সেই জমিগুলির আমরা দখল পেতে পারি। তা দখল নিয়ে আমরা ডিস্ট্রিবিউশন করতে পারি অথবা ডেভেলপমেন্টের নানান কাজে ব্যবহার করতে পারি। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের আমি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা জানি কংগ্রেস আমলে এ রাজ্যে প্রকৃতপক্ষে বর্গা রেকর্ড বলে কিছু হত না। সেই সময় যা হত তা হল বর্গাদারদের জমি থেকে হয় ইচ্ছামতন মালিকরা উচ্ছেদ করে দিত অথবা লোক দেখানো, কাগজে কলমে পাট্টা দেওয়া হত, বর্গা রেকর্ড করা হত। ওদের সময় ভেস্টেড জমি বর্গাদাররা পেত না। আমাদের সময় কিন্তু চিত্রটা সম্পূর্ণ ভিন্ন। তবুও কিন্তু এখনও কয়েক লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করতে হবে। এক্ষেত্রে রাজনৈতিক অ্যাকটিভিটিস যেমন বাড়ানো দরকার তেমনি অপর দিকে দপ্তর থেকেও একটা চাপ থাকা দরকার। স্যার, আপনি জানেন, বর্গাদারদের অধিকার একমাত্র পশ্চিমবঙ্গেই আমরা স্বীকার করেছি, ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে তা স্বীকার করা হয়নি। যে আর্থ, সামাজিক অবস্থা ভারতবর্ষে রয়েছে তার ভেতরে দাঁড়িয়ে আমরা এই কাজ করেছি। আজকে পশ্চিমবঙ্গে অন্তত আমরা মনে করি না বর্গা জমির মালিকানা মালিকদের হাতে থাকা উচিত। জমির মালিকানা বর্গাদারদের হাতেই থাকা উচিত। ঐ জমির মালিকরা, যারা শত শত বছর ধরে বর্গাদারদের শোষণ করে এসেছে, যখন তখন উচ্ছেদ করে এসেছে তাদের

হাতে আমরা মনে করি না আর জমির মালিকানা থাকা উচিত। আজকে বর্গাদারদের নাম আমরা রেকর্ড করিয়েছি এবং তাদের অধিকারে প্রতিষ্ঠিত করেছি। কিন্তু এখানে বাধা হচ্ছে সংবিধান। সংবিধানে আছে জমির অধিকার হচ্ছে মৌলিক অধিকার। কেন্দ্রীয় সরকারের যে ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট তাতে জমি অধিগ্রহণ করতে হলে জমির মালিকদের ১০০ পারসেন্ট ক্ষতিপূরণ দিতে হবে। এই আইনে বর্গাদারদের কোনও অস্তিত্ব নেই। তবে বামফ্রন্ট সরকার এক্ষেত্রে যেটা করেছেন সেটা হচ্ছে ঐ ১০০ পারসেন্ট ক্ষতিপূরণ দেওয়ার পর বর্গাদারদের ৬ বছরের ক্রপের ভ্যালু ধরে একটা ক্ষতিপূরণ দেওয়া হয়। কিন্তু আসলে এসে এসে দাঁড়ায় বর্গাদারের বাস্তব জীবনে তাকে ৬ বছরের ভ্যালুয়েশন ধরে দিয়ে তাকে গোল্ডেন হ্যান্ডশেক করিয়ে তাকে বিদায় করে দেওয়া। আর জমির মালিক জীবনে যার কোনও দিন জমিতে পা পড়েনি, যে চিরকাল বর্গাদারকে ঠেংগিয়ে খায়, আজকে গভর্নমেন্ট, আমি জমি দখল করছি, সুতরাং সেই ১০০ পারসেন্ট কমপেনসেশন নিয়ে বাড়ি চলে যাচ্ছে। এতে রক্ষার কি ব্যবস্থা করা যায়। আমি আপনাকে যে কথাগুলি বলব, আপনি একটু বিবেচনা করে দেখবেন। বর্তমানে যে আইনগুলো আছে, ল্যান্ড অ্যাকুইজিশন অ্যাক্ট মোতাবেক আমি জমির মালিককে দিতে বাধ্য, এটা হচ্ছে এক নম্বর। আর অধিকাংশ বর্গা ল্যান্ড—এখন বর্গা ল্যান্ডগুলি লুকানো জমির মধ্যে আছে কিনা ধরা পড়েনি। ধরে নিতে হবে সিলিংয়ের বহির্ভুত। সিলিং বহির্ভুত না হলে বর্তমান সিলিং অ্যাক্টের মধ্যে আমি সেই জমি অ্যাকোয়ার করতে পারি না। আমার দুটো বার্ধ হয়ে দাঁড়িয়েছে। আমি পশ্চিমবাংলায় কোনও নতুন আইন করতে পারি কিনা যে বর্গাদারকে আমি জমির মালিক করব, বর্গাদারের রেকর্ডেড জমিগুলি আমি অধিগ্রহণ করব, বর্গাদারকে আমি জমির মালিক করব এবং সামাজিক ন্যায় অনুসারে পশ্চিমবাংলায় বর্গার অধিকার বিধি-বিধানের অনুসারে বর্গাদারকে চারের তিন অংশ শেয়ার দেই, আর জমির মালিককে চারের এক অংশ শেয়ার দেই। সেই বর্গা জমি আমি অধিগ্রহণের ক্ষেত্রে জমির মালিককে আমি চরের এক অংশ কমপেনসেশন দেব, তার বেশি দেব না। এইভাবে একটা নতুন আইন হতে পারে কিনা, আমরা করতে পারি কিনা। আমি জানি যে এতে কেন্দ্রীয় সরকার সম্মতি দেবে না। কিন্তু পশ্চিমবাংলা সোসাল রিফর্ম, রাজনৈতিক সংগ্রামের যে অভিযান শুরু হয়েছে, যার পার্ট অ্যান্ড পার্সেল পশ্চিমবঙ্গ সরকার, আপনার নেতৃত্বে এই বিষয়টি বিচার বিবেচনা করে পশ্চিমবাংলায় বর্গা রেকর্ডের ক্ষেত্রে বর্গাজমি তার মালিকানা দেবার ক্ষেত্রে নতুন একটা ইতিহাস রচনার দিকে এগিয়ে যাবেন। এই কথা বলে আপনার উপস্থাপিত ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় চেয়ার পারসন, আমাদের ভূমি সংস্কার দপ্তরের

ভারপ্রাপ্ত মন্ত্রী ডাঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় যে বাজেটের দফা নম্বর ৬০ এবং ৬১ তে ৩০৪ কোটি ৫৮ লক্ষ টাকার ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। আমরা দেখেছি যে পশ্চিমবাংলায় ৭০ ভাগ মানুষ কৃষির উপরে নির্ভরশীল এবং কৃষকদের হাতে বর্গার মাধ্যমে যে জমি এসেছে, সেই জমির উপরে নির্ভর করে চলেছে। সামন্ততন্ত্রের কাছ থেকে যে জমিগুলি তাদের হাতে এসেছে তার ফলে আজকে তারা সুখে স্বাচ্ছন্দে থাকতে পারছে, তারা জমির উন্নতি করতে পারছে, উৎপাদন বাড়ছে এবং তাদেব কর্মকুশলতা বাড়ছে। এই থেকে দেখতে পাচ্ছি যে যে সব লোকের হাতে জমি ছিল না, তাদের হাতে জমি এসেছে, সামন্ততন্ত্রের অবসান ঘটেছে, মানুষ স্বাচ্ছন্দে বাস করছে। এই যে ছোট ছোট জমি সেগুলিতে উৎপাদন শক্তি বাড়ছে এবং তার ফলে আজকে তারা স্বয়ংসম্পূর্ণ হতে পারছে। একটা জিনিস লক্ষ্য করছি, এই যে উন্নত প্রথা করা হয়েছে, আগে এটা ছিল না। স্যাটেলাইটের মাধ্যমে এটা পুরুলিয়াতে শুরু হয়েছে। তার থেকে আমরা বুঝতে পারছি যে কোথায় কোনও কৃষি এবং অকৃষি জমি আছে। আমরা লক্ষ্য করছি যে ১৩ লক্ষ ৬৫ হাজার একর জমি কৃষিতে এবং ১৫ লক্ষ ৭২ হাজার একর জমি অকৃষিতে অর্থাৎ প্রায় ২৯ লক্ষ ৩৭ হাজার একর জমির সন্ধান পাওয়া গেছে। সেই জমিগুলি কি অবস্থায় আছে সেটা আমরা স্যাটেলাইটের মাধ্যমে পেয়েছি এবং তাছাড়া আর একটা ব্যবস্থা হয়েছে সেটা হচ্ছে, কম্পিউটারের মাধ্যমে. সেই জমিগুলি দেবার ব্যবস্থা হয়েছে। তার ফলে সেই জমিগুলিতে তারা আরও সুষ্ঠুভাবে অ্যাডভান্স টেকনোলজি নিয়ে এগিয়ে যাচ্ছে। তার ফলে একটা সহজ এবং সুন্দর ব্যবস্থা হয়েছে। যেভাবে যৌথ পাট্টার ব্যবস্থা হয়েছে সেটা সত্যিকারের অভিনন্দনযোগ্য। এরপরেও আমরা দেখেছি যে ৫ পারসেন্ট কমিটি যা হয়েছে, প্রত্যেক অঞ্চলে যে সমস্ত জায়গায় হয়েছে তাতে আমাদের পক্ষে সুবিধা হয়েছে। সেখানে বি এল আর ও বি ডি ও আছেন এবং অন্যান্য যারা আছেন, তারা সকলে মিলে সেটা দেখছেন এবং তাতে জমির বণ্টনের পক্ষে সুবিধা হয়েছে। আমি আর একটা জিনিস লক্ষ্য করেছি, যে টাস্কফোর্স তৈরি হয়েছিল প্ল্যানিং কমিশন থেকে সেটা অভিনন্দনযোগ্য। সেটা একটা ভাল কাজ হয়েছিল। প্রথমে প্রশ্ন উঠেছিল, জমিগুলো যে অবস্থায় ছিল, আজকে বণ্টনের পর সেই অবস্থায় থাকছে না। তিনি স্বীকার করেছেন, জমি শুধু বণ্টনের দিক থেকে বিচার করলে হবে না, কারণ জমির পরিধি কমে যাচ্ছে। তার জন্য সেখানে উন্নত প্রথায় চাষ করতে হবে স্বনির্ভর হতে হলে। সেভাবেই সরকার সেটা করছেন। কাজেই এর বিরোধিতা করবার কিছু নেই। যেভাবে জমি বন্টনের ব্যবস্থা হয়েছে তা সমর্থন করা উচিত। রাজ্যে অনেক দেবোত্তর জমি রয়েছে। আমাদের এমনই একটি ১১ একরের জমি কলেজ নির্মাণের জন্য দিয়েছিলেন, কিন্তু চাষীরা সেই জমিতে চাষ করছেন। সেই জমির স্বত্ব যাতে আমাদের কাছে আসে সেটা দেখা দরকার। ইট ভাটার জন্য মাটি

*কাটা এবং কোস্টাল এলাকা থেকে বালি তোলা রোধ করতে আমি আইন প্রণয়ন করবার জন্য বলছি। এই বলে আমার বক্তব্য শেষ করছি।*

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, বামফ্রন্ট সরকারের ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ড়াঃ সূর্যকান্ত মিশ্র মহাশয় তার দপ্তরের যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের ছাঁটাই প্রস্তাবগুলিকে সমর্থন করে কয়েকটি কথা বলছি।

মিঃ চেয়ারম্যান স্যার, আগে এই দপ্তরের নাম ছিল ভূমি ও ভূমিরাজস্ব দপ্তর। এখন এর নাম পরিবর্তন করে করা হয়েছে ভূমি ও ভূমি সংস্কার বিভাগ। আমি মনে করি, এই নামকরণটা যথার্থ হয়েছে। আমাদের এই রাজ্যে ভূমি সংস্কার কথাটার মধ্যে দিয়ে বোঝা যাচ্ছে, এর মাধ্যমে ভূমি সংস্কার আইন করে উর্দ্বৃত্ত জমি সরকারে ন্যস্ত করা এবং সেই জমি বর্গাদার, ক্ষেতমজুরদের মধ্যে অর্থাৎ সত্যিকারের কৃষকদের মধ্যে বিলি করা, তাদের রেকর্ডভুক্ত করা, তাদের ভাল করা। আজকে আলোচনার শুরুতে আমাদের পরিষদীয় দলের নেতা শ্রদ্ধেয় অতীশ সিন্‌হা মহাশয় প্রায় ৫০ মিনিট ধরে ভূমি সংস্কারের ক্ষেত্রে আজকে আমরা কোন পরিস্থিতিতে, কোন জায়গায় এসে দাঁড়িয়েছি সেটা পরিসংখ্যান দিয়ে আলোচনা করেছেন। পরিসংখ্যান দিয়ে তিনি তুলে ধরবার চেষ্টা করেছেন যে, এই বামফ্রন্ট সরকার ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর তারা যে গতিতে ভূমি সংস্কার আইনকে রূপায়িত করবার চেষ্টা করেছিলেন সেই গতি আজকে শ্লথ হয়ে গেছে। সেই গতি আজকে শ্লথ হয়ে গিয়েছে। বামফ্রন্ট সরকারের কাজের সমর্থনে শাসক দলের বন্ধুরা এখানে দাঁড়িয়ে আমাদের সমালোচনা করেছেন এবং ভূমি সংস্কারের সফল রূপয়ানের পক্ষে সওয়াল করে গিয়েছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, আপনি জানেন এই রাজ্যে প্রথম যখন ক্ষমতায় কংগ্রেস এসেছিল তার শুরুতে—এখানে মহলানবিস কমিটির কথা উঠেছে, মাননীয়, মন্ত্রী তার বই-এ কেন্দ্রীয় সরকারের ১৯৭৩ সালে যে টার্স্ক ফোর্স গঠন করেছিলেন তার কথা তুলেছেন ডাক্তার বিধানচন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী তখন জমিদারি প্রথা বিলোপ করে ২৫ একর সিলিং করেছিলেন। আমাদের মানসিকতাতে এই জিনিস আছে। তবে আমি বলব না যে আমরা সেই ভূমিসংস্কারের মধ্যে দিয়ে তৎকালীন আইনের মধ্যে দিয়ে আমরা জমি কেড়ে নিতে পেরেছিলাম এবং কেড়ে নিয়ে আমরা জমি বিলি-বন্টন করতে পেরেছিলাম। কিন্তু তা হয়নি বলে পরবর্তীকালে আমাদের কংগ্রেস সরকার ২৫ একর থেকে সরে এসে পারিবারিক সিলিং চালু করেছিলেন। তারফলে ১৯৭৭ সাল পর্যন্ত যে ন্যস্ত জমি সেই জমি আমরা বিলি বন্দোবস্ত করতে পেরেছি। সেটা নিয়ে বিতর্ক তুলতে পারে। পরিসংখ্যান নিয়ে আমি বলতে পারি কিন্তু পরিসংখ্যান দিয়ে আমি আর সময় নষ্ট করতে চাই না। কিন্তু আমরা এই কথা বলতে পারি যে এই

কাজ করার আমরা চেষ্টা করেছিলাম। এই কথা ঠিক সেই দিন থেকে ২৩ বছর অতিক্রান্ত হয়ে গেছে, দুই দশকের বেশি সময় আমরা পার হয়ে এসেছি। শুধু পশ্চিমবাংলায় নয় সারা ভারতবর্ষে একটা আর্থ সামাজিক কাঠামোর পরিবর্তন ঘটে গেছে। আগে লোকে জমির প্রতি খুবই আকৃষ্ট ছিল, জমির প্রতি তাদের প্রচন্ড মোহ ছিল, সেই জন্য মামলা করে হোক জমিকে আগলে রাখার চেষ্টা করত, লুকিয়ে রাখবার চেষ্টা করত। আজকে মানুষের সেই মানসিকতা কমে গেছে। আগে আমরা এই রাজ্যে দেখেছি অতীতে এই জমি নিয়ে রক্তপাত হয়েছে সংঘাত হয়েছে। আজকে সেই জিনিস আর হচ্ছে না। যে কথা কামাক্ষ্যাবাবু বললেন সেটা ঠিক যে আমাদের যে গতি ছিল সেই গতি কিছুটা থমকে গিয়েছে, তাকে আরও স্ট্রিমলাইন করতে হবে। আমি পরিসংখ্যান দিতে চাই না আমার সময় অল্প। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই কথা বলব আপনি অনেক দিন ধরে ল্যান্ড ট্রাইবুনালের কথা বলছেন। ইতিমধ্যে আপনি ল্যান্ড ট্রাইবুনাল তৈরি করেছেন, আপনি ল্যান্ড ট্রাইবুনাল করতে গিয়ে হাই কোর্টে আটকা পড়লেন। হাইকোর্টে আবার দরবার করে হাইকোর্টে যে ইনজাংশন ছিল সেই ইনজাংশন মুক্ত হয়েছে। ১৯৯৯ সালের আগস্ট থেকে এই ট্রাইবুনালের কাজ শুরু হয়েছে। কিন্তু সেখানে ১ বছরেরও বেশি মামলা জমে আছে সেই সমস্তগুলি ট্রাইবুনালে চলে আসবে এবং আবার নতুন নতুন মামলা তৈরি হচ্ছে। ফলে এই ট্রাইবুনালে এসে যাতে দ্রুত ফয়সালা হতে পারে তার জন্য কি কি বন্দোবস্ত করেছে তা আমি বুঝে উঠতে পারছি না। কত দিনের মধ্যে এই ট্রাইবুনালে জড়িয়ে থাকা জমিগুলির ফয়সালা হবে এবং তাদের বন্দোবস্ত করা যাবে? মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন যে বর্গাদার ছিল ইতিমধ্যে সেই বর্গাদারের মৃত্যু হয়েছে। সেই বর্গাদারের মৃত্যুর পর, একটা বর্গাদারের ৩-৪টি ছেলে আছে, তার বেশিও থাকতে পারে কমও থাকতে পারে, একাধিক ছেলে থাকলে কি হবে?

[4-20 — 4-30 p.m.]

সেই জমির বর্গাদার কে হবে, সেই বর্গা নিয়ে বিভ্রান্তি সৃষ্টি হচ্ছে এবং তা নিয়ে ভাইতে ভাইতে মারপিঠ হচ্ছে। আইনে এই বিষয়ে নির্দিষ্টভাবে কি আছে তা আপনি আমাদের কাছে তুলে ধরবেন। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন, আমাদের রেকর্ডে দেখাতে পারি, খাস জমি, ন্যস্ত জমি যা পরে বন্দোবস্তের ব্যবস্থা হল, রেকর্ডে পাওয়া যাচ্ছে ১৪ কাঠা। কিন্তু তার পরে খাল আছে, অন্যে দখল করে নিয়েছে, অথচ রেকর্ডে দেখা যায় পাট্টা বিলি করে দেওয়া হয়েছে। রেকর্ডে বলা আছে ১৪ কাঠা, অথচ জমি পাচ্ছে ১০ কাঠা। সুতরাং এটা ম্যান্ডেটরি করা দরকার। পাট্টা দেবার আগে মেজারমেন্ট করা দরকার। এবারে আমি ল্যান্ড ব্যাঙ্ক সম্পর্কে বলি, আপনি জানেন, অনেক জমির মালিক আছে যাদের ১০-১৫ বিঘা জমি আছে। সেই জমির ওপরে তাকে নির্ভর করতে

হয়। ঘরে চাকুরি করে এমন কেউ নেই, কোনও ব্যবসা নেই, বিবাহিত কন্যা আছে বা ঘর পড়ে যাচ্ছে, সারাতে পারছে না। মাননীয় বিনয় চৌধুরি যখন মন্ত্রী ছিলেন, তিনি ঘোষণা করেছিলেন ল্যান্ড ব্যাঙ্ক করবেন। অর্থাৎ যারা বর্গা আছে, তারা কিনে নেবে। জমির মালিক সেখান থেকে টাকা পেতে পারবে। আপনি বিভিন্ন জায়গায় থেকে ইঁট ভাটা টালি ভাটা প্রভৃতি জায়গা থেকে রয়্যালটি সংগ্রহ করে নিয়ে আসেন। যে এলাকা থেকে রয়্যালটি সংগ্রহ করে আনছেন, রেভিনিউ কালেকশন হচ্ছে, সেইখানে যে জমিগুলো নষ্ট হচ্ছে, সেই এলাকায় উন্নয়নের জন্য কোনও টাকা খরচ করতে পারেন নি। আমি যে এলাকার বিধায়ক সেখানে প্রচুর ইঁট ভাটা আছে। সেখান থেকে আপনার দপ্তর প্রচুর রয়্যালটি নিয়ে আসে অথচ সেখানকার জমিগুলোকে সুন্দর করে রাখতে ঐ রেভিনিউ কালেকশনের টাকা থেকে একটা পয়সাও খরচ করেন নি। ইন্টিগ্রেটেড স্কীম চালু হওয়ার পর অঞ্চলে অঞ্চলে আর আই অফিস হয়েছে। কিন্তু বহু জায়গায় আর আই নেই। এক একটা আর আই-য়ের ওপরে ৩-৪টি করে গ্রাম পঞ্চায়েতের দায়িত্ব দেওয়া আছে। অথচ তাদের যে জন্য রাখা হয়েছিল—জমির অফিসার, রেভিনিউ ইন্সপেক্টর (এই সময় লালবাতি জ্বলতে দেখা যায়) তারা যে ডিসপিউটগুলো দেখা দেবে তার মীমাংসা করবেন। তা হচ্ছে না। এইসবের ফলে খাস জমি সরকারের ন্যস্ত করা, যেটা ১৯৭৭ সালে শুরু হয়েছিল তার গতিটা শ্লথ হয়ে গেছে, ধিমিয়ে পড়েছে।

(এই সময় মাইক অফ হয়ে যায়।)

**শ্রী নৃপেন গায়েন ঃ** মাননীয় চেয়ারম্যান, স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় ভূমি ও ভূমিসংসংকার বিভাগের যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আমি বুঝতে পারছি না, আমাদের বিরোধী পক্ষের কংগ্রেস বন্ধুরা কেন এই দপ্তরের বা এই বরাদ্দের বিরোধিতা করছেন। তারা যে যে বক্তব্য রেখেছেন, সবই তো মেনে নিয়েছেন, সমর্থন করে কথা বলেছেন। যেমন ধরুন, আমাদের মাননীয় বিরোধী পক্ষের পরিষদীয় নেতা তিনি বলেছেন, ভূমি সংস্কারের কাজ নির্ভর করে প্রধানত কয়েকটি বিষয়ের ওপরে। তিনি বলেছেন, উদ্বৃত্ত জমি সরকারের ন্যস্ত করণের কাজ, এই কথা বলতে গিয়ে যথার্থ ভাবে স্বীকার করে নিয়েছেন, দ্বিতীয়, তৃতীয় ভূমি সংস্কারের আমাদের রাজ্যে ১৩.৬৫ লক্ষ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। এখানে ন্যস্ত জমির বিপুল বিশ্লেষণ করতে চাইছেন। ওনারা দেখাতে চেয়েছেন যে, কংগ্রেস আমলে ওনারা যখন ছিলেন ১৯৭৭ সাল পর্যন্ত, ওনারা যখন ছিলেন তখন একটা বিশাল জমি ন্যস্ত হয়েছিল। আসলে এটা বলতে চাইছেন যে, বামফ্রন্ট সরকারের আমলে যে জমি ন্যস্ত হয়েছে তার থেকে অনেক বেশি জমি ওদের আমলে ন্যস্ত হয়েছে। আমার কথা হচ্ছে পরিসংখ্যান সব সময়ে সঠিক কথা বলে না।

বাস্তব কথা ঘলে না। আপনারা কাগজে কলমে ন্যস্তর কথা বলেছেন কিন্তু বাস্তবে আমাদের রাজ্যে কৃষকদের হাতে এই জমি বণ্টিত হয়নি। আপনারা সরকারিভাবে ন্যস্তের সিদ্ধান্ত কাগজে-কলমে থাকলেও, বাস্তবে সেটা হয়নি। সেকথা আপনারাও পরোক্ষ স্বীকার করে নিয়েছেন। দ্বিতীয়ত ওনারা ন্যস্ত জমি বণ্টন করবার ক্ষেত্রে স্বীকার করে নিয়েছেন ভারতবর্ষে শতকরা ৩৮ ভাগ জমি পশ্চিমবঙ্গে বণ্টিত হয়েছিল। ওনারাই বলেছেন ১০.৩৮ লক্ষ একর জমি বণ্টন হয়েছে। আপনাদের কংগ্রেস আমলে যখন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল বা স্বাধীনতার পর থেকে ১৯৭৭ সাল পর্যন্ত প্রায় ৩০ বছর ছিলেন, তখন নাকি বেশিরভাগ জমির বণ্টন হয়েছিল। কিন্তু একথা ঠিক নয়, আসলে সেই জমি কিন্তু কৃষকদের হাতে আসে নি। ওনারাই দখল করে রেখেছিলেন এবং একথা অসংসদীয় যদি না হয় তাহলে বলতে পারি সত্যিকথা বলতে গেলে ওনারা জমি জোর করে আটকে রেখেছিলেন। ১৯৬৭ সাল কমরেড হরেকৃষ্ণ কোঙরের আমল থেকেই প্রকৃতপক্ষে কৃষকদের হস্তক্ষেপে জমি উদ্ধার হয়েছে। তখন থেকেই সরকারের ন্যস্ত জমিকে বাস্তব রূপ দেওয়া হয়েছে। তারপরে ১৯৭৮ সালে বামফ্রন্ট সরাকর আইন করে ভূমি ব্যবস্থাকে সংস্কার করে এবং প্রচলিত পদ্ধতির কথা বাদ দিয়ে পরিকল্পিত পদ্ধতিতে বামফ্রন্ট সরকারের আমলে ভূমি বণ্টনের ব্যবস্থা হয়েছে। এখানে বলতে পারি কংগ্রেসরা এই রায়ত কৃষক ছাড়া বর্গা চিহ্নিত করে ভূমি সংস্কারের কাজ হয়নি। ভূমি সংস্কারের একটা অন্যতম কাজ বামফ্রন্ট সরকার এসে সুপ্রতিষ্ঠিত করলেন। সংশোধিত পরিকল্পনায় বর্গাদার চিহ্নিত করার ক্ষেত্রে বর্গাদাররা বামফ্রন্ট সরকারের আমলে প্রথম দিকে ভয়ে জমিতে যেতে চাইত না। বর্গা নথিভুক্ত করার জন্য দরখাস্ত করতে চাইত না। প্রশাসন, পঞ্চায়েত এবং জনগণ এদের সঙ্গে একইসঙ্গে যুক্তকরে তাদের নিয়ে সান্ধ্য বৈঠক করে বর্গাদারদের উৎসাহিত করে বর্গাদারদের নাম নথিভুক্ত করার জন্য চেষ্টা করা হত। সুতরাং এই কাজ আপনারা করেন নি। বর্গাদারদের অধিকার আপনারা দিতে চান নি। তাদের বর্গাদার হিসাবে মেনে নিতে চান নি, জমির ফসল তো দূরের কথা। সুতরাং বামফ্রন্টের আমলেই ১৪.৯১ লক্ষ একর জমি বর্গা নথিভুক্ত করা গেছে। তারপরে কৃষক শ্রেণীর মধ্যে যারা বাস্তুহীন ছিল, তাদেরকে বাস্তু দেবার ব্যবস্থা এই সরকার করেছে, আপনারা করেননি। সেখানে ৩ লক্ষ বাস্তুহীনকে বাস্তু দেবার ব্যবস্থা করেছেন। সর্বোপরি ভূমি সংস্কার দপ্তর তাদের চেষ্টাতে শর্তলিপিকরণের ব্যবস্থা করেছেন। শর্তলিপি করে কোনওরকমে যাতে তা পরিবর্তন করা না যায় বা ট্যাম্পারিং করা না যায় তার চেষ্টা করছেন বা সেই সময় টাকা পয়সা নিয়ে প্রশাসনের সাহায্য নিয়ে অন্য রকম কিছু না হতে পারে তার জন্য এখানে কমপিউটারাইজড করা হয়েছে এবং আমাদের যে পরিসংখ্যান দেওয়া হচ্ছে তার মধ্যে দেখা যাচ্ছে ৪২ হাজার ৬৭টি মৌজার মধ্যে তার মধ্যে ৩৮,২২৯টি মৌজা কমপিউটারাইজড করে চূড়ান্ত ফল ঘোষণা করা হয়েছে। এই কথা আমি বলতে চাইছি।

সুতরাং ভূমি ও ভূমি সংস্কার দপ্তরের একটা উল্লেখযোগ্য পরিবর্তন হয়েছে। এটা আপনারা যেভাবেই বলুন না কেন, যেভাবে বলতে চান না কেন, ব্যাখ্যা করতে চান না কেন, সেটা যথার্থ নয়। আমি স্যার, আর একটি আশঙ্কার কথা বলছি, যে কথাটা বলা দরকার। সঞ্জীববাবু কি বলেছেন, পাথরপ্রতিমার কথা উল্লেখ করেছেন। দক্ষিণ ২৪ পরগনার কথা উল্লেখ করেছেন। একটি ব্লকে এই রকম দেখা যাচ্ছে। আমরা লক্ষ্য করেছি, পাথরপ্রতিমা ব্লকের পঞ্চায়েতে ল্যান্ড ডিস্ট্রিবিউশন নিয়ে ল্যান্ড কমিটির সুপারিশ মতো পাট্টা তৈরি করে অবন্টিত অবস্থায় পড়ে আছে। সেটা ৭৮ সাল হবে না, যখন আমর ছিলাম তখন পাট্টা প্রস্তত হয়েছে। এর আগে পঞ্চায়েত, এই টার্মে নয়। যখন পাথরপ্রতিমা পঞ্চায়েত সমিতির সভাপতি কংগ্রেস থেকে হয়েছিল, এখন তৃণমূল, অন্য কথা, তখন লেখা পাট্টা তৈরি করে পাট্টা বণ্টন করা হয়নি। পাথরপ্রতিমা কেন, দক্ষিণ ২৪ পরগনার অনেক ব্লকে পাট্টা বণ্টন করা হয়নি। আজকে সেটা বণ্টন করা হচ্ছে। আমি যেটা বলে শেষ করব, আমার আশঙ্কা হচ্ছে, কৃষকদের হাতে এত জমি তুলে দেওয়া সত্ত্বেও আমরা আতঙ্কিত। সারা বিশ্বে যখন বিশ্বায়নের হাওয়া বইছে, তখন এর কুফল ভারতবর্ষের ল্যান্ড ব্যবস্থার উপর অবশ্যম্ভাবী ভাবে পড়বে। অর্থাৎ উৎপাদন ব্যবস্থার প্রতিফল আমরা দেখতে পাচ্ছি। ইতিমধ্যে এটা শুরু হয়েছে। অনেক চাষী, বর্গাদারকে আমরা জমি দিয়েছিলাম, সেই বর্গাদার যদি সেই জমিতে চাষ করে তার সংসার প্রতিপালন করতে না পারে তাহলে জমি দিয়ে লাভ হবে না। আমরা দেখতে পাচ্ছি, চাষী যে দামে আজকে বীজ কিনছে, সার কিনছে, এটা আপনাদের সময়ে পেটেন্ট আইনের ফল, এই বি জে পি সরকার আজকে বিশ্বায়নের দিকে পা বাড়িয়েছে, এর ফলে কৃষি ব্যবস্থার উপর যে বিরাট আঘাত হানছে তাতে উৎপাদন ব্যবস্থার উপর তারা আঘাত করছে। কৃষক এতে মার খাচ্ছে। যে বর্গাদারের কাছে আমরা জমি দিয়েছি, কৃষকের কাছে যে জমি আছে, সেই জমি বর্গাদার বা কৃষকরা তারা রাখতে পারবে না, সেই জমি অবসম্ভাবীভাবে হারাতে হবে। এই দিকে আমরা আশঙ্কা করছি। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, ২০০০-২০০১ সালের ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী ৭ নম্বর এবং ৬১ নম্বর দাবি খাতে যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপন করেছে আমি তাকে সম্পূর্ণরূপে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি কংগ্রেসি বন্ধুদের বিভিন্ন সমালোচনাগুলি শুনলাম। প্রকৃতপক্ষে বামফ্রন্ট সরকারের যে ভূমিসংস্কার নীতি তার যে উদ্দশ্য এবং তার যে ভিতরে সত্যি সত্যি ইনার অবজেক্টিভ, তারা কিন্তু বুঝতে পারেননি। বুঝতে না পারার জন্য তারা একের পর এক সমস্ত তথ্য দিয়ে বিকৃত

কিছু তথ্য দিয়ে তারা সমালোচনা করার চেষ্টা করলেন। আসলে তারা উদার নীতি, দ্বিজাতিকরণ ভারতবর্ষকে বিদেশি রাষ্ট্রের ব্যবসায়ীকরণ পরিচালন নীতি, এই নীতিতে তারা পরিচালিত হচ্ছেন। যার ফলে আমাদের যে ভূমিসংস্কারের নীতি, বামফ্রন্ট সরকারের নীতি যে নীতির মূল কথা হচ্ছে জন কল্যাণ। যে নীতির উপরে ভিত্তি করে বড় বড় অর্থনীতিবিদরা বই লিখছেন। নোবেল জয়ী অর্থনীতিবিদ অর্মত্য সেন, যিনি আমাদের গর্ব তার ওয়েলফেয়ার ইকনমিক্স, তার থার্ড ওয়ার্ল্ড ইকনমিক্স—বলা যেতে পারে অর্থনৈতিক জগতের যারা বিবেক তারা ভূমি সংস্কারের কথা ভালভাবে উল্লেখ করে গেছেন। তারা বলেছেন বিশ্বের যত দারিদ্র্য, যত অসাম্য, সেই অসাম্য দূর করার জন্য একটা শ্রেষ্ঠ উপায় হচ্ছে ভূমি সংস্কার। সেই ভূমি সংস্কার নীতির উপরে নির্ভর করে আমাদের বামফ্রন্ট সরকারের ভূমিসংস্কার বিভাগ সেইভাবে নীতি রচনা করেছেন এবং সেই নীতির দ্বারা পরিচালিত হবার চেষ্টা করছেন। এই জিনিসগুলো তারা বলল না। প্রকৃতপক্ষে আমাদের ভূমিসংস্কার নীতির প্রধান কথা হচ্ছে একটা মর্যাদা দেওয়া এবং নিরাপত্তা দান করা। পশ্চিমবাংলার কৃষকদের সেই নিরাপত্তা আমরা দিয়েছি, সেই মর্যাদা দিয়েছি এবং তাতে সাধারণ মানুষে উত্থান হয়েছে, জাগরণ ঘটেছে। এই ব্যাপারেটা তারা সহ্য করতে পারছে না, সাধারণ মানুষের উত্থানে তারা আতঙ্কিত, তাদের সেই মর্যাদাকে তারা সহ্য করতে পারছে না। আপনারা নিশ্চয় জানবেন, আমাদের ভূমি সংস্কার নীতির প্রধান কথা হচ্ছে উৎপাদনশীলতা বৃদ্ধি করা, কর্মসংস্থান বৃদ্ধি করা। সেই কাজগুলো হচ্ছে বলেই গ্রামের মানুষগুলো ফেন দাও, ভাত দাও বলে শহরে আসছে না। সেই পুরানো জিনিসগুলো দেখতে না পারার ফলে আজকে কংগ্রেসিরা চিৎকার করছে। আজকে গ্রামবাংলা একটা স্বাধীন অর্থনীতির উপরে দাঁড়িয়ে আছে এবং ভূমি সংস্কারের ফলে আজকে এই পরিবর্তন সম্ভব হয়েছে। এটা মনে রাখা দরকার ন্যাশনাল স্যাম্পেল সার্ভে তার আটচলিশতম প্রতিবেদনে বলেছেন—এটা আমাদের তৈরি করা নয়—"সমস্ত ভারতবর্ষে ক্ষুদ্র প্রান্তিক চাষী, ক্ষুদ্র, চাষীদের যে জমি বণ্টন করা হয়েছে তার ভেতরে সত্তর শতাংশ প্রান্তিক চাষীরা পেয়েছে, সেখানে ভারতবর্ষের চিত্র হচ্ছে ৩৪ শতাংশ। শুধু তাই নয় যে জমি আমাদের বণ্টন করা হয়েছে সেই জমির ৫৫ শতাংশ পেয়েছে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবসরা।" শুধু তাই নয় ভূমি সংস্কারের ক্ষেত্রে কমপিউটারের মাধ্যমে জমির হিসাব রাখার অভিনব ব্যবস্থায় আমরা সফল হতে পেরেছি। ডিসেম্বর ১৯৯৯ পর্যত ৩৮,১২৭টি মৌজায় স্বত্তলিপি সংযোজিত করা হয়েছে, যৌথভাবে পুরুষ এবং মহিলাদের পাট্টা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে, কোথাও কোথাও মহিলাদের পৃথক পাট্টা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। আজকে ভূমি সংস্কারের ফলে যে অর্থনীতি সৃষ্টি হয়েছে তার জন্যই এটা সম্ভব হয়েছে। ওদের জানার মানসিকতা নেই বলেই ওরা বিরোধিতা করছে। তাই ওদের কাট মোশনের বিরোধতা করে এবং আমাদের বাজেট

বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী সৌগত রায় :** স্যার, ভূমি এবং ভূমি সংস্কার দপ্তরের বাজেট বরাদ্দের উপর বলতে উঠে এই বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করছি।

আমি স্যার শহরের লোক, গ্রাম, জমি এসব সম্বন্ধে খুব বেশি ধারণা আছে বলে দাবি করি না, ঘুরে-টুরে যেটুকু বুঝেছি। শহরে বা গ্রামে কোনও জমি আমার নিজের নামে নেই। রাজনৈতিক ভাবে বামফ্রন্টের ভূমি সংস্কারকে যেভাবে বুঝেছি, নিজের কোনও ব্যক্তিগত জ্ঞান থেকে নয়, পড়াশুনো করে যেটুকু বুঝেছি, তার থেকেই বলার চেষ্টা করব। যেহেতু আমি শহরের লোক, তাই প্রথমে দুটো বিষয় উল্লেখ করব ওয়েস্ট বেঙ্গল প্রেমিসেস অ্যাক্ট ১৯৯৭ নিয়ে। আমরা এখানে বিধানসভায় অনেক তর্ক টর্কের পর অ্যাক্টটা পাশ করেছিলাম। তারপর সিলেক্ট কমিটিতে গিয়েছিল। তাতে একটা বিষয় টেনান্সির হেরিডেটরির বিষয় আছে। সেই নিয়ে একটা প্রশ্ন ছিল, সেটারও একটা সমাধান করেছিলাম। সেই অ্যাক্টটা পাশ হয়েছে। কিন্তু আজকে, ২০০০ সালের জুলাই মাস পর্যন্ত এটা কার্যকর হল না। প্রায়ই প্রশ্ন ওঠে, বামফ্রন্ট হয়ত রাজনৈতিকভাবে এটা কাউন্টার প্রোডাক্টিভ মনে করছে, সেইজন্য এটা চালু করছেন না। আজকে যেহেতু মাননীয় মন্ত্রী বাজেট বিতর্কের জবাব দেবেন, এটা পরিষ্কার করে বলবেন—সেই একটা চালু করার ব্যাপারে সরকারের সিদ্ধান্ত কি হল, কবে চালু হবে, নাহলে কেন এত দিন দেরি হচ্ছে?

আজকে কলকাতার একটা ব্যাপার—আপনার দপ্তরের সম্বন্ধে বলি। ঠিকা টেনান্সি অ্যাক্ট-এর অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা নিয়ে পরে হাউসে আলোচনা করব। ঠিকা টেনান্টদের অনুমতি দেওয়া হচ্ছে বাড়ি তৈরির করার তাদের একবার কন্ট্রোলার-এর কাছ থেকে অনুমতি নিয়ে আবার কর্পোরেশনে লাইন দিয়ে প্ল্যান জমা দিতে হবে। আমরা দেখছি রাসেল স্ট্রিটে অফিস আছে, সেখানে ঠিকা টেনান্টদের পারমিশনের ব্যাপারে অনেক সময় লাগছে। আপনাদের কাজটা তো খুব জটিল না, ডকুমেন্ট ভেরিফাই করে দেখবেন ঠিক টেনান্সি কিনা, তারপর পারমিশন দেবেন। এতে এক বছর, দু বছর, তিন বছর লেগে যাচ্ছে। এটা কিভাবে ত্বরান্বিত করা যায় সেটা মন্ত্রী বলবেন।

স্যার, যখন আমি এই বাজেট বরাদ্দের উপর বলতে উঠেছি, তখন আমার মনে হয়েছে এই ল্যান্ড অ্যান্ড ল্যান্ট রিফর্মস ডিপার্টমেন্ট আগে বোধ হয় ছিল ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট, পরবর্তীকালে হয়েছে ল্যান্ড অ্যান্ড ল্যান্ড রিফর্মস ডিপার্টমেন্ট। এটা একটা অন্যতম প্রাচীন দপ্তর। ব্রিটিশরা সবচেয়ে প্রথমে যেটা চালু করেছিল, সেটা

ল্যান্ড রিফর্মস এবং পুরানো প্রশাসনিক যে সেট আপ, তার মধ্যে ডি এম-এর কাজ ল্যান্ড রেভিনিউ দেখার। এখন ল্যান্ড রেভিনিউ উঠে গেছে - সেটা পরে উল্লেখ করব। ৪ একর, ৬ একরের উপর লোকের উপর থেকে উঠে গেছে। তা সত্ত্বেও ডিপার্টমেন্টটা অসম্ভব বড় এবং এর বাজেটের একটা বিরাট টাকা মাইনে দিতে খরচ হয়। আপনি দেখুন, ২৭৬ কোটি টাকা ৭নং হেডে যেটা আছে, তার মধ্যে ২৬৪ কোটি ৮৫ লক্ষ টাকাই হচ্ছে নন প্ল্যানে। তার মানে মাইনে এবং এস্ট্যাবলিশমেন্টে খরচ হয়। বহু লোককে এখানে এমপ্লয় করে রেখেছেন এবং প্ল্যানের টাকা নামমাত্র বললেই চলে ১০-১১ কোটি টাকা। পারসেন্টেজ হিসাবে খুবই ছোট পারসেন্টেজ এই দপ্তরের প্ল্যান বাজেট, কেননা কাজটাকে স্থিতাবস্থায় রাখতে হলে অ্যাডমিনিস্ট্রেশন চালানো এই দপ্তরের একটা প্রধান কাজ। দপ্তরের অ্যাডমিনিস্ট্রেশনের অনেক কাজ আছে, এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। এই বিষয়ে এই দপ্তরের প্রিপারেশন অফ রেকর্ড অফ রাইটস করতে হবে, বর্গাদারদের রেকর্ডিং করতে হবে, সিলিং বহির্ভূত জমিকে ভেস্ট বা ন্যস্ত করতে হবে, সেই ন্যস্ত জমি আবার বন্টন করতে হবে, ভূমির খাজনা কালেকশন করতে হবে, মিউটেশন বা কনভারশন অফ ল্যান্ড করতে হবে, যে কাজে যে পারপাসে ল্যান্ড দেওয়া হচ্ছে, সেই পারপাসে সেই ল্যান্ড ব্যবহার হচ্ছে কিনা দেখতে হবে, ল্যান্ড অ্যাকুইজিশন করতে হবে, কোনও ইন্ডাস্ট্রি করতে গেলে বা কোনও নতুন প্রোজেক্ট করতে হলে কম্পেনসেশনের ব্যবস্থা করতে হবে। এছাড়াও সেস এবং রয়্যালটির ব্যাপারটিও দেখা দরকার। এখন আবার এগ্রিকালচারাল সেনসাস এসেছে। সুতরাং একটা বিরাট অ্যাডমিনিস্ট্রেটিভ স্ট্রাকচার এবং তার একটা বিরাট খরচ আছে। এর পর এই খরচটা বর্তমানে যে কাজ হচ্ছে তাতে জাস্টিফাই করছে কিনা সেটা বলার চেষ্টা করব।

স্যার, আমি এই কথা প্রথমে বলতে চাই যে, ভূমি সংস্কার বামফ্রন্টের একটা পুরনো ঘোড়া। এটা ওরা নির্বাচনের সময়ে, এবং নির্বাচনের বাইরে এরা বার বার এটা প্রচার করেছেন। এটা আপনি আমার চেয়ে ভালই জানেন যে, ল্যান্ড রিফর্মস আইনের কোনও বামফ্রন্ট সরকারের সময়ে নতুন করে মৌলিক আইন হয়নি। ল্যান্ড রিফর্মস মৌলিক আইন ৫৩ কেন্দ্রীয় সরকারের সময়ে, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট ১৯৫৫ কেন্দ্রীয় সরকারের সময়ে, ওয়েস্ট বেঙ্গল অ্যাকুজিশন অফ হোমস্টেড ল্যান্ড অ্যাক্ট ১৯৭৫, সেটাও কেন্দ্রীয় সরকারের সময়ে, ওনার আমলে নতুন আইন যেটা হয়েছে সেটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস অ্যান্ড টেনেন্সি ট্রাইবুনাল অ্যাক্ট ১৯৯১। এই হচ্ছে ওরা। তাহলে স্ট্রাকচারটা কি? ব্রিটিশ আমলের একটা ল্যান্ড রিফর্মস স্ট্রাকচারকে নিয়ে আপনারা চলছেন। কংগ্রেস আমলের তৈরি করা একটা আইনের স্ট্রাকচার। মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় প্রথম থেকেই কিছু তত্ত্বের কথা বলেছেন। সামাজিক তত্ত্ব যে তত্ত্বগুলি প্রতিবারই রিপিট করেন। এফ এ ওর রিপোর্ট হচ্ছে ভারতের শতকরা ৫ ভাগ জমি আপনারা

বণ্টন করলে শতকরা ৩০ ভাগ দারিদ্র্য দূর করতে পারবেন। এটা ১৯৯৬-৯৭ সালে ৪ বছর আগেই বলেছিলেন। আবার এখন একই কথা রিপিট করছেন। তখন বাজেট বক্তৃতা লিখবেন, তখন অফিসারদের বলবেন একই কথা না লিখে, নতুন কথা যেন লেখেন। আমি একমত নই যে জমি পাওয়াটা গ্রামের লোকদের কাছে একটা অর্থনৈতিকভাবে লাভ নয়, আমি মনে করি এটা তার নিজের মর্যাদার ক্ষেত্রে, সামাজিক মর্যাদার ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ বিষয়। এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। সেখানে বর্গাদারদের রাইট পাওয়া, অধিকার পাওয়া, তার নামে রেকর্ডিং পাওয়া, সেটা শুধু অর্থনৈতিক ব্যাপারে নয়, সেটাও সামাজিক মর্যাদার ব্যাপারে এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। কংগ্রেস আমলে আমরা আইন করি। ১৯৭১-৭৭ সালে ইন্দিরা গান্ধী ১০ বার মিটিং করে প্ল্যানিং কমিশনকে ডেকে বলেছিলেন যে, রাজ্যগুলিতে ভূমিসংস্কার কার্যকর করতে হবে। কিন্তু পলিটিক্যাল উইলের অভাবে রাজ্যগুলিতে ভূমি সংস্কার আইন কার্যকর করতে পারেনি। করা সম্ভব হয়নি। এই ব্যাপারে কোনও সন্দেহ নেই যে, যে আইনগুলি আমরা করেছিলাম, সেই আইন অনুযায়ী ভূমি সংস্কারের উদ্যোগ বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন এবং আপনাদের দৃষ্টিভঙ্গির প্রশংসা করতে চাই এই কারণে যে, আপনারাই প্রথমে দেখেছিলেন যে, এই ভূমিসংস্কারকে রাজনৈতিক অস্ত্র হিসাবে ব্যবহার করা যেতে পারে, যেটা কংগ্রেস আমলে হতে পারত। কিন্তু কংগ্রেসের ক্লাস কমপোজিশন বলুন, পলিটিক্যাল উইল এর অভাবই বলুন তারা এটা করতে পারেনি। কিন্তু আপনারা দুটে জিনিসকে পলিটিক্যাল ইনস্ট্রুমেন্ট হিসাবে ব্যবহার করেছেন। ৭৮ সালে প্রমোদবাবু পঞ্চায়েত নির্বাচন করালেন এবং ভূমিসংস্কার আপনারা শুরু করলেন। ভূমি সংস্কার হবে কার মাধ্যমে মূল বডি হচ্ছে পঞ্চায়েত সমিতি, স্থায়ী সমিতি, যেটা দেখে ভূমিসংস্কার এর উপর তারা বেনিফিশিয়ারিলিস্ট তৈরি করলেন, এই জায়গায় আপনারা পলিটিক্যাল বেনিফিট বলুন, জমি কত দিয়েছেন, না দিয়েছেন, অতীশদা হিসাব দিয়েছেন, কিন্তু আপনারা প্রত্যেক একর জমি দিয়ে তার থেকে সম পরিমাণে পলিটিক্যাল বেনিফিট আপনারা তুলে নিয়েছেন। আমাদের অনেকেই জিজ্ঞাসা করে বামফ্রন্ট সরকার তোমাদের রাজ্যে থাকল, তার সিক্রেট কি? আমি বলি আমাদের দেশের গ্রামের গরিব মানুষেরা লয়াল। তারা যেটা করে বেসিক্যালি রয়্যালটি চেঞ্জ করে না। গান্ধীজী কিছু কাজ করবার জন্য হরিজনদের পক্ষে দাঁড়িয়েছিলেন, তাই দীর্ঘদিন ধরে গরিব মানুষ কংগ্রেসকে সাপোর্ট করেছে। আপনারা এতদিন ক্ষমতায় আছেন, তার কারণ আপনারা গরিব মানুষের জন্য কিছু করার চেষ্টা করে ছিলেন।

[4-50 — 5-00 p.m.]

কিন্তু কোনও অস্ত্রকে বার বার ব্যবহার করলে সেই অস্ত্র ভোঁতা হয়ে যায়।

আপনাদেরও হচ্ছে। সুতরাং একটা কমেন্ট করতে চান ভদ্রলোক। বইটার নাম পলিটিক্স অব ল্যান্ড রিফর্মস, চেঞ্জ সিন ইন রুর‍্যাল বেঙ্গল। মুর্শিদাবাদ কলেজের অধ্যাপক প্রবীরকুমার তিনি লিখেছেন, তার বইতে একটা ইন্টারেস্টিং কথা বলা আছে। এই যে জমি বণ্টন করেছিলেন, এটা কিভাবে করলেন। এতে কি বেনিফিট হল। একটা সুন্দর কথা তিনি লিখেছেন, আপনারা শুনুন, তাতে উনি কি বলেছেন, বলেছেন, অ্যান ওভারহোয়েলমিং majority of the beneficiaries are either ইনি আমাদের কোনও পার্টির লোক নন। একজন পলিটিক্যাল সায়েন্সের প্রফেসর। তিনি অনেক ফ্যাক্টস দিয়ে ডিটেলস স্টাডি করে উনি একটা বই লিখেছেন। কিভাবে ল্যান্ড রিফর্মসকে আপনারা ব্যবহার করা হয়েছে। তাহলে যারা বেনিফিসিয়ারি তাদের আপনারা সবাইকে জমি দিলেন, আপনাদের সমর্থকদের জমি দিলেন নাহলে আপনাদের সমর্থক বানিয়ে নিলেন। এর ফলে কি হল। যেটা গ্রামাঞ্চলে ছিল না, are either supporters, sympathisers, or members of the CPI(M). This established the connection between the implementation of the Land Reform Programme and the politicisation of the peasantry. The multiplicity of the instruments have been used to reinforce political allegiance and this connection প্রত্যেক ছটাক জমি দিয়ে তারপর বেনিফিসারি পেয়েছেন। তাই নয় আজকে পর্যন্ত সেই বেনিফিসিয়ারি পেয়ে যাচ্ছেন। এরপর নেক্সট কথা উনি বলেছেন It is evident that politicisation has taken deep roots in rural Bengal. The fact is that not a single beneficiary could be indentified who does not have political sympathises and involvement leaves no doubt about thoroughness of the politicisation process that has occured in rural Bengal. The CPI(M) has reaped the fruits of this politicisation. এইরকম অসংখ্য উদাহরণ রয়েছে। যেখানে যারা পেতে পারে তারা সেখানে পায় নি। যারা পেতে পারে না তারা খাস জমি ভোগ করছে। আপনারা রূপায়ন করেছেন এটা দলগত দৃষ্টিভঙ্গি থেকে আপনারা করেছেন। উনি একটা খুব সুন্দর হিসাব দিয়েছেন Next complaints about improper and irregular distribution of land are widespread. There are innumerable instances, where ineligible persons are in occupation of vested land. The political nature of the land reform programme is clear from the fact that implementation has been carried out in a partisan manner. This is perhaps the reason why an overwhelming (93%) majority of the beneficiaries are associated with the CPI(M). জমি যারা পয়েছেন তাদের ৯৩ পারসেন্ট সি পি এমের সমর্থকরা পেয়েছেন। উনি আরও বলেছেন, The various uncertainties

have affected the implementation process of the land reform progress and it cannot be denied that to solve them violance and physical force have often been taken resert to. এই যে ইমপ্লিমেন্টশন করেছেন, তাতে অনেক সময়ে বাধা এসেছে। উনি বলেছেন যে অনেক সময়ে হিংসা এবং শারীরিক শক্তি ব্যবহার করা হয়েছে। সুতরাং অতীশদা আপনাদের বলেছেন, আপনারা কত জমি দিয়েছেন কিন্তু সূর্যবাবু আছেন। অতীশদা ঠিকই বলেছেন। আপনারা একটা ব্লাইন্ড অ্যালিতে পৌছে গিয়েছেন। আমি সেটাই আপনাদের হিসাবে দিই। বাস্তবে ২৭৬ কোটি টাকার বিরাট দপ্তর রেখে দিয়েছেন। ৯৮-৯৯ তে আপনারা ভেস্টেড জমি ছিল ১৩ লক্ষ ৫৫ হাজার একর। সেটা ৯৯-২০০০ গিয়ে দাঁড়ায় ১৬ লক্ষ ৬৫ হাজার একর। গত এক বছরে কত জমি বিলি হয়েছে। মাত্র ১০ হাজার একর। এত বড় একটা ডিপার্টমেন্ট। দুশো ছিয়াত্তর কোটি টাকা খরচ। কত বিলি হয়েছে গত ১০ বছরে। ৩২ হাজার একর।

মাননীয় অতীশবাবু ঠিকই বলেছেন, শুধু ২৭৬ কোটি টাক নয়, আরেকটা হেড মিলিয়ে মোট ৩০৪ কোটি টাকার বাজেট এটা।

আজকে কতজন বেনিফিসিয়ারি উপকৃত হয়েছে। ১৯৯৮-৯৯ সালে ছিল ২৫ লক্ষ ৩২ হাজার। ১৯৯৯-২০০০ সালে হয়েছে ২৫ লক্ষ ৩৭ হাজার। অর্থাৎ, গত এক বছরে ৫ হাজার বেনিফিসিয়ারির মধ্যে জমি বন্টন হয়েছে। রেকর্ডি অফ বর্গার ক্ষেত্রে ১৯৯৮-৯৯ সালে ১৪ লক্ষ ৮৬ হাজার ছিল। ১৯৯৯-২০০০ সালে হয়েছে ১৪ লক্ষ ৯১ হাজার। তাহলে কত লোকের নাম রেকর্ডেড হয়েছে? এক বছরে ৫ হাজার আমাদের ৩৩৫টা ব্লক, ৩,৫০০টা গ্রাম পঞ্চায়েত। তাহলে প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েতে গড়ে একটা করে লোক বেনিফিট পেয়েছে সারা বছরে এই ল্যান্ড রিফর্ম ডিপার্টমেন্টের মাধ্যমে। আজকে আপনারা একটা অন্ধকার গলিতে পৌছে গেছেন। কিন্তু যেটা করা দরকার ছিল আপনারা শুরু করতে পারেন নি, আমি বলছি না যা হয়েছে খারাপ হয়েছে। আমি বলছি, পার্টির লোকেদের দিয়েছেন, তারাও তো রাজ্যের মানুষ। কিন্তু কোনও কাউন্টার প্রগ্রেস হবে? কেন না, কনসোলিডেশন অফ ল্যান্ড হোল্ডিং আপনারা করেন নি। পশ্চিম-উত্তরপ্রদেশ, পাঞ্জাব, হরিয়ানাকে আপনারা বলেন ক্যাপিটাল এগ্রিকালচারালিস্ট জায়গা এবং সেই জন্য প্রগ্রেস হয়েছে, না ওরা কনসোলিডেশন অফ ল্যান্ড হোল্ডিং করেছে বলে হয়েছে। আকাশ থেকে যদি দেখা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার জমিগুলো আলে আলে ভাগ হয়ে ছোট ছোট হয়েছে গেছে, আমরা কনসোলিডেশন অফ ল্যান্ড হোল্ডিং করতে পারি নি। এমন কি এটা শুরু ও করতে পারিনি। ওরা করেছে। আপনি বলছেন, ল্যান্ড রিফর্মস করলে প্রোডাক্টিভিটি বাড়বে। পশ্চিমবঙ্গের প্রোডাক্টিভিটি কি পাঞ্জাবের সমান? পশ্চিমবঙ্গের প্রোডাক্টিভিটি হচ্ছে ২ হাজার. কেজি, পার হেক্টর চাল।

আর, ওদের ৩ হাজার কোজ পার হেক্টর। ওরা কনসোলিডেশন করেছে, আমরা করিনি। আমরা ওদের ২-৩ ভাগ অবস্থায় আছি। আপনি কত বর্গাদারকে বর্গার রাইট দিয়েছেন? .৪৫ মিলিয়ন হেক্টর তারা চাষ করছে। তাহলে একজন বর্গাদার অ্যাভারেজে .৩১ হেক্টর চাষ করছে। আপনারা জানেন আড়াই একরে এক হেক্টর। তাহলে .৩১ হেক্টর কোনও ইকনমিক হোল্ডিং নয়, তার ফলে তাদের অন্য জায়গা দেওয়া হয়। এর ফলে বর্গাদারদের যে আইন আছে, ইমপুটস দিলে ৭৫ ভাগ পাবে, কিন্তু অধিকাংশ জায়গায় বর্গাদারদের কাছে জমি আছে কিন্তু তাতে ইমপুটস দেবার ক্ষমতা তাদের নেই এবং কোও জায়গায় বর্গাদার ৭৫ ভাগ শতাংশ পাচ্ছে না, কারণ তাদের ইমপুটস দেবার জন্য ক্রেডিট আপনারা দেন না। এবং তার ফলে বর্গাদারদের ফসলের পারসেন্টেজ কমে যাচ্ছে। এক্ষেত্রে আইন করা উচিত ছিল কো-অপারেটিভ করার। কিন্তু কনসোলিডেশনের অভাব একটা বাধা। দ্বিতীয়ত অন্তত পাশাপাশি জমিগুলো থাকলে কিছু ফেসিলিটিস দেওয়া যেত। যেমন জল এবং বুলক বা ট্রাক্টর, আপনারা তা বিবেচনা করেন নি। পাশাপাশি জমি না হলে ছোট জমিতে এগুলো ইকনমিক হয় না। পশ্চিমবাংলায় তা আপনারা করতে পারলেন না। তাই পাঞ্জাব, হরিয়ানার মতো প্রোডাক্টিভিটি আমাদের নয়, কৃষকের দ্রারিদ্রতা দূর হচ্ছে না। ল্যান্ড রিফর্মের এতগুলো ডিপার্টমেন্ট রেখেও অন্ধগলিতে আজকে আপনার আটকে গেছেন। এবং সেকেন্ড অ্যামেন্ড করার পরেও আপনি বলতে পারেন না, কত জমি সারপ্লাস হয়েছে? কত লোককে দিতে পারেন নি? এখনও তো আবার পুকুর বাড়ি-ঘর বাগান, সব সিলিংয়ের মধ্যে এসে গেছে। কিন্তু কত জমি সারপ্লাস হয়েছে, একজনকেও বিলি করেছেন? এটা করতে পারছেন না বলে আজকে বর্গাদাররা দেখছে তাদের অবস্থার উন্নতি হচ্ছে না। আগে অনেক লোক আপনাদের পেছনে পেছনে ঘুরত জমি বিলি হবে এবং পরের বছর সেই জমিতে বর্গা রেকর্ডিং-এর জন্য তারা ঘুরত। কিন্তু আজকে সেই সব লোকের সংখ্যা কমে যাচ্ছে এবং তার রেজাল্ট আজকে কি হচ্ছে? কেশপুর, গড়বেতা, পিংলা, নারায়ণগড়, পাঁশকুড়া হচ্ছে। কারা এরা? এরা কি তৃণমূলের জন্য লড়ছে? এরা কি দেশের বাইরের লোক? না এরা সি পি এম-এর লোকই ছিল। জমির লোভ দেখিয়ে এবং গুন্ডামি ডাকাতি করলে আপনারা তাদের প্রটেকশন দেবেন, এই আশায় তারা আপনাদের পেছনে ঘুরত।

[5-00 — 5-10 p.m.]

আর তারা প্রোটেকশন পাবে না জেনেই তৃণমূলে চলে এসেছে। সূর্যবাবু, আপনি নারায়ণগড়ে কত ভোটে জিতেছিলেন? গত লোকসভা নির্বাচনে ডাউন। কত ভোটে জিতেছিল নন্দরানি দল? গত লোকসভা নির্বাচনে ডাউন। কত ভোটে জিতেছিলেন আপনারা পিংলায়, আজকে সেখানে কত ভোটে ডাউন? তার কারণ একটা কানাগলিতে

এসে আপনারা আটকে গেছেন। এটাই আপনাদের শেষ বছর। সামনের বার জিতবেন, কি জিতবেন না, জনগণ ঠিক করবে। আপনারা আপনাদের দৃষ্টিভঙ্গি দিয়ে ল্যান্ড রিফর্মসকে পলিটিসাইস করে একটা সলিড বেস পেয়ে গিয়েছিলেন। সবাই আপনাদের ভয় পেত। আপনারা গ্রামগুলোকে পোলারাইজ করেছিলেন আপনাদের সমর্থকদের এবং অন্যান্যদের। আজকে অন্যান্যরা বেরিয়ে আসছে, হামলা করছে। তৃণমূল কংগ্রেস কাউকে বের করে আনে নি। তৃণমূল কংগ্রেস তো আড়াই বছরের দল। আর কংগ্রেস ওরা কোও দিনই ছিল না। এই যে ব্যাড রাইটিং অন দি ওয়াল, এটা মুছতে না পারলে আপনারা আর কোনও কাজই করতে পারবেন না। হ্যাঁ, আপনি সঠিকভাবেই বলেছেন, আপনারা ভারতবর্ষের অন্য জায়গা থেকে এগিয়ে আছেন। টোটাল যে জমি ভেস্ট হয়েছে তার ৮০%ই পশ্চিমবাংলায়, যদিও পশ্চিমবাংলায় সারা দেশের মাত্র ৩.৫% ল্যান্ড। যে জমির ডিস্ট্রিবিউশন হয়েছে তার ২০% পশ্চিমবাংলায়, যদিও ল্যান্ড ৩.৫% আমাদের। আপনি এটা ঠিকই বলেছেন যে, স্মল অ্যান্ড মার্জিনাল ফার্মাররা পশ্চিমবাংলায় ৭০% ল্যান্ড হোল্ড করে। কিন্তু এগ্রিকালচারাল টেকনোলজি ডেভেলমেন্টে একটা জায়গায় এসে আপনারা থমকে দাঁড়িয়ে গিয়েছেন। এর থেকে বের হবার উপায় লার্জ স্কেল কো-অপারেটিভাইজেশন। লার্জ স্কেল কৃষকদের যদি সেই ভাবে কনসোলিডেট করা যায়, জমিগুলো একই সঙ্গে চাষ করা যায়, উৎপাদনশীলতা বাড়ানো যায়, কৃষকদের ক্রেডিট দেওয়ার ব্যবস্থা করা যায়, অন্যান্য সাহায্য সাপ্লাই করা যায় তবেই এই অবস্থা থেকে আপনারা বেরিয়ে আসতে পারবেন। কিন্তু এর সবটা আপনার দপ্তরের মধ্যে নেই। তথাপি এই কাজটা যদি আপনারা না করতে পারেন তাহলে আমাদের রাজ্যের কৃষি থমকে দাঁড়িয়ে যাবে। আমি অনেক দিন এগ্রিকালচারাল সাবজেক্ট কমিটিতে ছিলাম। আমি স্টাডি করে দেখেছি একটা জায়গায় এসে কৃষি উন্নয়ন থমকে দাঁড়িয়েছে। এছাড়াও মার্কেটের প্রবলেম আছে আমাদের কৃষকদের। এর ফলে আমি মনে করি আপনাদের ল্যান্ড রিফর্মস পলিসির সিরিয়াস ডিফিট হয়ে যাচ্ছে। বর্গাদাররা তাদের ন্যায্য শেয়ার পাচ্ছে না। ইকনমিক হোল্ডিং করে চাষ করতে পারছে না। ফলে নানা রকম অসুবিধা দেখা দিচ্ছে। এখন আর কোনও কাজ বাকি নেই, তা নয়। এখনও বাস্তু জমি বিলির কাজ বাকি আছে। কত লোক বাস্তু জমি পেয়েছে তার আপনি একটা হিসাব দিয়েছেন। অনেক বাস্তু জমি দিয়েছেন। ২ লক্ষ ৯৬ হাজার ৭৫ সালের আইন অনুযায়ী এবং ২ লক্ষ ৩৯ হাজার ৫৫ সালের আইন অনুযায়ী দিয়েছেন। আমি আর দু একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। আর একটা প্রবলেম আমরা লক্ষ্য করছি, কি রকম কন্ট্রোভারসি দেখুন, এক দিকে বলছেন শিল্প চান। শিল্পের জন্য জমি অ্যাকোয়ার করা দরকার। কিন্তু জমি অ্যাকোয়ার করার ক্ষেত্রে জমির মালিকদের কমপেনসেশন পেতে দেরি হচ্ছে। মানুষের মধ্যে প্রচন্ড ক্ষোভ, বিক্ষোভ তৈরি হচ্ছে। গতবারের বিধানসভা নির্বাচনে হলদিয়ায় সি পি এম শুধু এই

কারণে হেরে গিয়েছিল। কমপেনসেশনের টাকা দিতে দেরি হয়ে গিয়েছিল। অপর দিকে নর্থ বেঙ্গলে যেটা হচ্ছে, যেটার জন্য করিম চৌধুরি মাথায় ফেট্টি বেঁধে আছেন। তিস্তা কমান্ড এরিয়ার চাষের জমি বড় বড় চা কোম্পানিরা কিনে নিচ্ছে। বড় বড় কোম্পানি সেখানে চা-বাগান করছে। জলপাইগুড়ির একটা অংশ থেকে শুরু করে ইসলামপুর পর্যন্ত এই জিনিস্ চলছে। শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবরা যদি অভাবে পড়ে জমি বিক্রি করে তাহলেও তাদের তা ফেরত দিতে হবে। রেস্টোরেশন অফ এলিমেটেড ল্যান্ড, সেটা হচ্ছে না। ইসলামপুর সাব-ডিভিসনে, শিলিগুড়ি সাব-ডিভিসনে এবং জলপাইগুড়ি সাব-ডিভিসনের একটা বড় অংশে, তিস্তা কমান্ড এরিয়ার জমি চা-বাগান মালিকরা কিনে নিচ্ছে। এটা বন্ধ করার জন্য আপনার দপ্তরের যতটা উদ্যোগ নেওয়া উচিত ছিল, আমার মনে হয় আপনার দপ্তর থেকে এখন পর্যন্ত তা নেওয়া হয়নি এবং লাস্ট আমি বলব, একটা ভাল কাজ সঠিক ডায়রেকশনে এরা শুরু করেছেন সেটা হচ্ছে কমপিউটারাইজেশন অফ ল্যান্ড রেকর্ড। এই ল্যান্ড রেকর্ড কমপিউটারাইজেশন ছাড়া বিকল্প নেই। হাজার হাজার, লক্ষ লক্ষ জমির দলিল ছাদ অবধি পৌঁছে যায়। যদি একবার কমপিউটারাইজেশন করে দেওয়া যায় তাহলে ভাল হয়। এখন পর্যন্ত মাত্র ১২৪টি ব্লকে এরা কমপিউটারাইজেশন করেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই, ৩৩৫টি ব্লকে কমপিউটারাইজেশন কবের মধ্যে করতে পারবেন? আমি মনে করি অ্যাটলিস্ট মেজর জেলাতে এই কমপিউটারের ইনটার-কানেকটেড হওয়া উচিত। ধরুন, আমার জমি আছে মালদায়, আমি কলকাতায় বসে বোতাম টিপে কেন রেকর্ড দেখতে পারব না? কলকাতায় থেকে কেন প্রিন্ট আউট নিতে পারব না? এখন কানেকটিভিটির যুগের একটা সুযোগ নিতে হবে। ৭ দিন মালদায় গিয়ে বসে থাকতে হবে জমির জন্য এটা ঠিক নয়। আর একটি কথা বলে আমি শেষ করছি, আপনার পার্টির লোকের নেতৃত্বে যে সাবজেক্ট কমিটি হয়েছে এই বিষয়ে, তারা একটা সিরিয়াস কমপ্লেন করেছে। তারমধ্যে একটি হচ্ছে, সেটিং আপ অফ ল্যান্ড ট্রাইবুনাল। আপনার হাইকোর্টে আটকে ছিল। সেখানে আপনার সাবজেক্ট কমিটি গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করেছে, সেটিং আপ অফ ল্যান্ড ট্রাইবুনালের টাকা ঠিকভাবে খরচ হচ্ছে না। এখন হাইকোর্টের কেস উঠে গেছে। সুতরাং এ বছর ঠিকভাবে যাতে খরচ হয় সেটা আপনি দয়া করে দেখবেন। দ্বিতীয়ত, আর একটি কথা বলেছেন, কেন্দ্রীয় সরকারের গ্রান্ট আপনি পেয়েছিলেন। একটা সেন্ট্রাল গভর্নমেন্টের স্পনসর্ড স্কীম স্ট্রেনদেনিং অফ রেভিনিউ অফ অ্যাডমিনিস্ট্রেশন অ্যান্ড আপডেটিং অফ ল্যান্ড রেকর্ডস, তাতে রাজ্য সরকারের গত বছর টাকা ছিল ৩ কোটি ৫০ লক্ষ টাকা আর কেন্দ্রের টাকা ছিল ৩ কোটি ৫০ লক্ষ টাকা। কিন্তু খরচ হয়েছে মাত্র ২ কোটি টাকা। তার মানে ৭ কোটি টাকার মধ্যে ২ কোটি টাকা খরচ করেছেন। কমিটি মনে করে, এই প্রকল্পে কাজের অগ্রগতি যথেষ্ট

হয়নি। স্ট্রেনদেনিং অফ রেভিনিউ অ্যাডমিনিস্ট্রেশনের কাজ কেন করতে পারেন নি মাননীয় মন্ত্রী মহাশয় সেটা বলবেন এবং আগামী বছরে আপনার যে অল্প টাকা প্ল্যানে আছে তা যাতে সঠিকভাবে খরচ হয় তার একটা হিসাব দেবেন। এখানে আর একটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, ভূমি সংস্কার ভাল কাজ ছিল, ভূমি সংস্কার কংগ্রেসের আদর্শ অনুযায়ী ছিল। হ্যাঁ, ভূমি সংস্কার আমরা সঠিকভাবে করতে পারিনি। আপনারা পলিটিক্যাল ওয়েতে কিছুটা করেছেন এবং তার বেনিফিট কিছুটা পেয়েছেন। কিন্তু বেনিফিট নেবার দিন আপনাদের ফুরিয়ে গেছে, অন্ধ গলিতে আটকে পড়েছেন, এর থেকে বার না হলে ধ্বংস। যে বেস, যে ভিত্তি ছিল সেটা হারিয়েছেন, দ্রুত হারাবেন। মন্ত্রী মহাশয় পরের বার আদৌ ফিরে আসতে পারবেন কিনা জানি না। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমাদের আনীত কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী নাজমুল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রী ৭ নম্বর এবং ৬১ নম্বর দাবিতে ৩০৪ কোটি ৫৮ লক্ষ টাকার যে ব্যয় বরাদ্দের দাবি উপস্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে আমি তার বিরোধিতা করছি। আমি বুঝতে পারলাম না, এই ভূমি সংস্কারের মতন বাজেটে বিরোধীদলের শ্রদ্ধেয়ভাজন সদস্য যারা পান্ডিত্ব, বাগ্মিতা নিয়ে সংশয় নেই, তিনি বলতে উঠে স্বীকার করলেন যে আমার অভিজ্ঞতা নেই, যা শুনেছি দেখেছি এবং কাগজে পড়েছি তাই থেকে বলে যাব এই কথা বলতে বলতে অপ্রাসঙ্গিকভাবে উনি কেশপুর, পিংলায় চলে গেলেন। যাইহোক, তিনি আমাকে সুযোগ করে দিয়েছেন, সেইজন্য আমি দু-একটি কথা ওনার জ্ঞাতার্থে বলে রাখতে চাই। কেশপুরে হিংসার রাজনীতির শুরু এটা কেউই সমর্থন করে না, যে কোনও শুভবুদ্ধি, রুচিবান, সুস্থ মানুষ যে কোনও হিংসা, রক্ত এগুলিকে সমর্থন করে না। কিন্তু বাস্তব কথা হল, ঐ যে সংঘাত ঐ যে হিংসা চলছে কেন? আমরা বার বার বলার চেষ্টা করেছি এই হাউসে যে, কেশপুরের রাজনীতির শুরু কুখ্যাত জোতদারদের ভূমি সংস্কারের ফলে হারানো জমি পুনর্দখল করার জন্য চক্রান্ত এবং আক্রমণের শুরু এর মধ্যে দিয়ে। ৯৮ সালের ১১ই এপ্রিল থেকে আজ পর্যন্ত ভূমি সংস্কারের সুফল যে গরিব কৃষকরা পেয়েছিলেন তারমধ্যে ৪২৩ জন বর্গাদার, পাট্টাদার জমি থেকে উৎখাত হয়েছেন। এরা সবাই সি পি এমের কর্মী, সমর্থক। এদের বাড়ি ঘর লুঠ করে পুড়িয়ে দেওয়া হয়েছে। এদের ২২৫ একর জমির ফসল লুঠ করা হয়েছে। ২৭ জন সি পি এম কর্মী খুন হয়েছেন, জখম ৬২১ জন সি পি এম কর্মী, সথর্মক। সি পি এমের কর্মী ও সমর্থকদের দু হাজার বাড়ি এবং

১২৬টি দোকান লুঠ করে পুড়িয়ে দেওয়া হয়েছে। ২৪৫ জন নারি নিগৃহীত হয়েছেন। কিন্তু দুঃখ ও লজ্জার কথা হল, এক শ্রেণীর মিডিয়া এমনভাবে লিখছেন, এমনভাবে সংবাদ পরিবেশন করছেন যাতে মনে হবে সি পি এম-এই আক্রমণকারী। সি পি এমের কর্মী, সমর্থকরা যেখানে মরছেন, তাদের বাড়িঘর যেখানে লুঠ করে পুড়িয়ে দেওয়া হচ্ছে সেখানে মিডিয়া পৌঁছাচ্ছে না। একতরফাভাবে, হলুদ চোখ দিয়ে দেখে মিডিয়া যেভাবে সংবাদগুলি পরিবেশন করছেন তাতে আমরা মনেকরি এটা কোনও সৎ, নিরপেক্ষ সাংবাদিকতা নয়। একে আমরা ধিক্কার জানাই। আমি সৌগতবাবুকে বলি, ৯৬ সালের বিধানসভার নির্বাচনে সেখানে কিন্তু আমরা ৩৯ হাজার ভোটে ব্যবধানে জিতেছিলাম। কি প্রয়োজন পড়ল যে দু বছরের মধ্যে সেই কেশপুরের রক্তাক্ত লড়াই শুরু হয়ে গেল? ৯৮ সালের ১১ই এপ্রিল থেকে এর শুরু। এই ৯৮ সালেই এক ছিন্নমস্তরুপিনী কংগ্রেসের দলছুট নেত্রী সেখানে প্রথম সভা করেছিলেন। তার বক্তৃতার বিষয়বস্তু গোটা রাজ্যের মানুষই হাড়ে হাড়ে তাদের অভিজ্ঞতা দিয়ে আজ টের পাচ্ছেন। তার সর্বশেষ ভাষণ কেশপুরে এই যে সি পি এমের কর্মীদের হাত, পা কেটে দাও, মাথা কেটে দাও, লাশ ফেলে দাও। তার এই বিযাক্ত ভাষণ কেশপুরের আকাশে বাতাসে ছড়িয়ে পড়ার পর যত গোলমালের শুরু। আপনি জানেন স্যার, বামফ্রন্টের জমানায় দীর্ঘ ভূমি আন্দোলন, কেশপুরের হতদরিদ্র মানুষের আর্থ সামাজিক শ্রেণী অবস্থানের পরিবর্তন ঘটায়। কেশপুর থানাতে ভেস্ট হয় ১২,৮৮৫.৪৬ একর জমি। ইনজাংটেড জমি বাদে বিলি হয় সেই জমি ৩২,০০৮ জন ভূমিহীন কৃষকদের মধ্যে। বর্গা অধিকার স্বীকৃত হয় ৯০,৭০২ একর জমিতে। অধিকারের স্বীকৃতি পান ১৩,৫৩৬ জন দরিদ্র কৃযক। বাস্তু পাট্টা পান ১,৩৬৪ জন। জমি হারানো, হিংস্র জোতদাররা ফুঁসছিল, খুঁজছিল পরিবেশ, পরিস্থিতির জন্য। হাজির হয়েছিলেন কংগ্রেসের দলছুট অংশের ছিন্নমস্তারুপিনী এক নেত্রী। তার ভাষণ এবং কর্মসূচি রাজ্যের রাজনৈতিক আকাশ, বাতাস বিযাক্ত করেছে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি ওটা কি পড়ছেন?

**শ্রী নাজমুল হক ঃ** পড়ি নি, স্যার বাস্তব অবস্থার কথাটা জানাচ্ছি। স্যার, কেশপুরে ওরা সমাজবিরোধীদের নিয়ে বাহিনী তৈরি করে আমাদের উপর আক্রমণ চালাচ্ছে। স্যার, আপনি জানেন, বামফ্রন্ট সরকারের উন্নয়নের মূল পন্থা হল ভূমি সংস্কার। আমরা জানি যে, সাংবিধানিক ব্যবস্থর মধ্যে আমরা আছি তারমধ্যে দিয়ে যে ধরনের ভূমি সংস্কার আমরা করতে চাই তার পূর্ণ রূপায়ণ সম্ভব নয়। সবাই জানেন যে আমাদের দ্বিতীয় এবং তৃতীয় ভূমি সংস্কার বিল কিভাবে দিল্লিতে অবহেলিত হয়েছে। কত দেরিতে আইন রূপায়িত হয়েছে। কাজেই তাদের স্বার্তে এতদিন দেরি করা হয়েছে, তাদের

সম্পত্তি রক্ষা করার জন্য, এটা পশ্চিমবাংলায় মানুষের বুঝতে অসুবিধা হয়নি। কিন্তু তবুও আমরা চেষ্টা করছি জমির উর্ধসীমা আইন প্রয়োগ করে, কৃষির উপরে বিশেষ করে গ্রামীণ অর্থনীতিতে সামন্ততান্ত্রিক, আধা-সামন্ততান্ত্রিক যে সমস্ত কু-প্রথা আছে, যার ফলে গ্রামীণ অর্থনীতিতে শোষণ বাড়ছে মানুষের উপরে, তার যতটা সম্ভব অসম্ভব আছে, আজকে ২০ বছর লাগুক, আর ২ শত বছর লাগুক, অতীশদা বলেছেন, আমরা এই কাজ করার চেষ্টা করব যদি পশ্চিমবাংলার গরিব মানুষ আমাদের সমর্থন করে। এই কাজ আমরা করতে চাচ্ছি। কারণ দেশের মুল সম্পদ হচ্ছে জমি এবং তার কত ভাগ মানুষের হাতে আছে এবং সেটা দিয়ে বোঝা যাবে যে দেশের বেশির ভাগ মানুষের অর্থনৈতিক অবস্থা কি। এতে আপনাদের গর্ব হয় না? পশ্চিমবাংলায় ৭২ ভাগ জমি মানুষের হাতে আছে মোট জমির। আপনারা এটা ভাবতে পারেন। কেরলে কৃষি জমির শতকরা ৭৮ ভাগ সেই দেশের মানুষের হাতে রয়েছে। আমাদের এখানে ৭২ ভাগ-এর বেশি জমি রয়েছে, এটা নিয়ে আপনাদের গর্ব হয় না? উনি বলেছেন যে সব আইন হয়েছে কংগ্রেসের আমলে। সৌগতদা ঠিকই বলেছেন। আইনতো নিশ্চয় করেছেন, কিন্তু রাজনৈতিক স্বদিচ্ছায় অভাব ছিল। কৃষককে ভুল বোঝাবার অবকাশ তৈরি করার প্রয়োজন ছিল। রাজনৈতিক স্বদিচ্ছায় অভাবের জন্য সেই আইন কার্যকর হয়নি এবং সেজন্য ভূমি সংস্কারও হয়নি। সংখ্যা দিয়ে যদি দেখানো যায় তাহলে দেখা যাবে যে এই চলতি আর্থিক বছরে এই রাজ্যে ১২ হাজার একর জমি খাস করা হয়েছে। অর্থাৎ ন্যস্তকরণের কাজ চলছে। ১৯৯৪ থেকে ১৯৯৯ সাল পর্যন্ত এই ৫ বছরে ন্যস্ত হয়েছে ১ লক্ষ ৭৬ হাজার একর জমি, এটা সারা ভারতবর্ষের হিসাব। এর মধ্যে ৫৫-৫৭ শতাংশ শুধু পশ্চিমবাংলায়। গত ৫ বছরে যে জমি বণ্টিত হয়েছে গোটা ভারতবর্ষে তার ৩৬ শতাংশ এই রাজ্যে বণ্টিত হয়েছে। একজন অর্থনীতিবিদের লেখা থেকে পড়ে শোনালেন। কি আর বলব, এই সমাজটা হচ্ছে শ্রেণী বিভক্ত, খানিকটা শ্রেণী বৈসাম্য আছে। কত রকমের অর্থনীতিবিদ আছে। মাননীয় সদস্য সৌগত রায়, আপনি এটা জানেন না, ক্লিনস্টন ইউনিভার্সিটির অধ্যাপক মাননীয় কাহেলি, আপনি কি জানেন না, হাবার্ডের প্রখ্যাত অধ্যাপক, আপনি কি শোনেন নি যে তারা এই রাজ্যে এসেছিলেন? আপনি কি শোনেননি প্রখ্যাত অধ্যাপক সি পি চন্দ্রশেখর, আপনি কি শোনেন নি অভিজিৎ সেন, ফ্রন্ট লাইন পত্রিকায় ২৩শে ফেব্রুয়ারি কি লিখেছিলেন? আপনার কি মনে হয় না, আপনাদের নেতা ইন্দিরা গান্ধী, রাজীব গান্ধী পশ্চিমবাংলার ভূমি সংস্কারকে মডেল করে কংগ্রেস শাসিত রাজ্যে কি করে এগুলি চালু করা যায় সেকথা বলেছিলেন। দুভার্গ্য কোথায় জানেন? একটা জায়গা দিল্লিতে রাজ্যপাট হারাবার পর একটা কর্মসূচি আপনাদের দল থেকে নেওয়া হয়েছিল। সেটা নাম দেওয়া হয়েছিল অপারেশন ব্রেন স্টর্ম অর্থাৎ মস্তিষ্কে তুফান। আর ঐ শিবির থেকে আসবার পরে আপনাদের মাথা চরকির মতো ঘুরতে লাগল। তারপরে নিয়ে

যাওয়া হল বীরভূমে পথ অনুসন্ধান শিবিরে কংগ্রেস পথ খুঁজছে। ১৪ বছর পরে নতুন পথ, তাদের রাজনৈতিক পথে চলার রূপরেখা কি হবে। কংগ্রেসের যে নীতি, স্বনির্ভরতার নীতি, স্বয়ম্ভরতার নীতি, সেটা তারা বিসর্জন দিয়েছে। তারপরে যেটুকু সংবিধান, যেটুকু গণতন্ত্র, যেটুকু সংসদীয় ব্যবস্থা গড়ে উঠেছিল, আপনাদের সেই নেত্রীর শহ দাব কাধে নিয়ে সেটা কবরে দেবার চেষ্টা করেছিলেন। আর শেষ পর্যন্ত পুরোহিত হিসাবে জোগাড় করে দিলেন কাদের? সেই যাদের বটগাছের তলায় মানায়, যাদের অশ্বত্থ গাছের তলায় মানায়, যাদের পিছনে বড় ল্যাজ থাকলে ভাল দেখায়, তাদের দায়িত্ব দিলেন। শেষে বললেন, নাইদার উই উইল টেক সাপোর্ট, নর উই উইল সাপোর্ট আদার। অর্থাৎ না কারো সমর্থন নেব, না কাউকে সমর্থন দেব। এই কথা বলে রাজ্যপাটে বীর হনুমানদের বসিয়ে দিয়ে এখানে এসে আবোল-তাবোল বলছেন, ভুল ব্যাখ্যা করছেন। আমি মনে করি এতে হাউস বিভ্রান্ত হবে না। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী কমলেন্দু সান্যাল :** শ্রদ্ধেয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দপ্তরের মাননীয় মন্ত্রী যে বাজেট বরাদ্দ চেয়েছেন ৭নং এবং ৬১ নং অভিযাচনে তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং বিরোধিরা যেসব কাট মোশন এনেছেন তার তীব্র বিরোধিতা করছি। আমার সময় মাত্র ১০ মিনিট, তাই বেশি বলার সুযোগ নেই, না হলে ওদের কাট মোশন ধরে ধরে দেখাতাম কি আবোল-তাবোল বলেছেন তারা। একটি কাট মোশনে বলা হয়েছে, রাজ্য সরকার প্রাপ্য খাজনা এবং প্রাপ্য ড্যামেজ ফি ও রয়্যালটি আদায়ে ব্যর্থ। একটা জায়গায় এসে একটু থেমে গেছে ঠিক, কিন্তু কাজকর্ম এগোচ্ছে। সৌগতবাবু যে সমস্ত কথাবার্তা বলেছিলেন ঐ কথাগুলি কিন্তু তারা সদিচ্ছার সঙ্গে পালন করেননি। দেশ স্বাধীন হবার পর তারা সেসব পালন করেননি এবং তারই জন্য আমরা এপাশে বসতে পেরেছি। আপনি কথায় কথায় বলছেন, সি পি আই(এম) একবারে পলিটিক্যাল বেনিফিট পেয়েছে। পাবে না? দোষটা কাদের? সি পি এম শুধু একথা বলেছে? রবীন্দ্রনাথ বলেছেন, কার্ল মার্কস বলেছেন। বিবেকানন্দ বলেননি, মাঠে মাঠে যারা চাষ করছে তাদের তোমরা অন্নদাতা পিতা। তাদের শ্রদ্ধা কর, প্রণাম কর? এতদিন একথা মনে হত না। আজকে জ্ঞান ফিরছে আপনাদের। দেশের স্বাধীনতার আগে আমরা ব্রিটিশকে যেমন শত্রু হিসাবে চিহ্নিত করেছিলাম, তেমনি চিহ্নিত করেছিলাম জোতদার-জমিদারদের। রাতারাতি স্বাধীনতা আসবার পর আপনারা জামা-কোট-প্যান্ট ফেলে দিয়ে খদ্দরের জামা-প্যান্ট পড়ে দেশ চালাতে শুরু করলেন। কিন্তু আপনারা জোতদার-জমিদরাদের স্বার্থ রক্ষা করতে গিয়ে সমস্ত কিছু জলাঞ্জলি দিয়েছেন। স্বাধীনতা পর যেসব কথা বলেছিলেন

সেসব জলাঞ্জলি দিয়েছেন। নৃপেন গায়েন ঠিকই বলেছেন যে, আজকে আমাদের দেশকে লুঠ করবার জন্য সমস্ত দরজা খুলে দিয়েছেন। আজকে সকালবেলা শ্রদ্ধেয় সৌগতবাবু বলছিলেন যে, আপনারা গড়বেতাতে পুনর্দখল করছেন। এখন গড়বেতায় লড়ছেন যাদের ভুল বুঝিয়েছিলেন তারা। তখন ২৮২ সিটের মধ্যে আমরা ছিলাম মাত্র ৪৩ জন। তখন হরেকৃষ্ণ কোঙর ডাক দিয়েছিলেন—ঢুকে পড় জমিতে। তখন জমিতে ঢুকে পরেছিলেন তারা। মানুষ যাতে জমি পায় তার জন্য তিনি ঐ ডাক দিয়েছিলেন। আজকে যখন সেই কৃষকদের ভেতর এক অংশ নিজেদের ভুল বুঝতে পারলেন, যখন তাদের ভুল ভাঙছে, তখন তাদের উপর আঘাত হেনেছে জোতদাররা। সেই কথাগুলো তারা যখন বুঝতে পেরেছে তখন তারা ঘুরে দাঁড়িয়েছে। তারা বুঝতে পেরেছে যে তৃণমূলের পতাকার তলায় থাকলে হবে না, এটা বুঝতে পেরে তারা ঘুরে দাঁড়িয়েছে। তারা বুঝতে পেরেছে বাঁচতে গেলে জমি রাখতে গেলে আমাদের এক জায়গায় দাঁড়াতে হবে। মাত্র ১০ মিনিট সময় আমার বেশি কিছু বলার নেই। এটা বুঝতে হবে ভারতবর্ষে মুক্তি এই কৃষকদের মুক্তির সঙ্গে জড়িয়ে আছে। এই গ্রামভিত্তিক ভারতবর্ষে মুক্তি সেখানেই যেখানে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা বাড়ানো যায়। তাদের জন্য সাহায্যের হাত বাড়িয়ে দিতে হবে তাদের ভালবাসতে হবে। তাদের জন্য অনেক কিছু করার ছিল যা আপনারা করেন নি। এখনও তা করবার উপায় আছে। আপনাদের সেই রাস্তায় হাঁটতে হবে। ন্যান্য পন্থা বিদ্যাতে অয়নায়, এটা ছাড়া কোনও পথ নেই এটা হল পরিস্কার কথা। আপনারা সেই জন্য বার বার বলেন যে আমরা বার বার একই কথা বলি কেন যে কৃষকের হাতে জমি, তাদের দাদনের গাদন থেকে মুক্তি কৃষকদের ফসলের সঠিক দর দিতে হবে। একশো বার বলব, তারা যে জিনিস উৎপন্ন করবে তার সঠিক দর তারা পাবে না, তাদের শ্রমের মর্যাদা তারা পাবে না? রবীন্দ্রনাথ তার কবিতায় মধ্যে দিয়ে বলেছেন ঃ—

চাষী খেতে চালাইছে হাল,
তাঁতী বসে তাঁত বনে,
জেলে ফেলে জাল,
বহু দুর প্রসারিত এদের বিচিত্র কর্মভার
তারই পরে ভয় দিয়ে চলিতেছে সমস্ত সংসার।

যারা এই সংসারটা টেনে নিয়ে যাচ্ছে তাদের পক্ষে কি করেছেন? তাদের পাশে দাঁড়াতে হবে না? তাদের জন্য আপনারা কিছু করেন নি, তাদের মান মর্যাদা দেন নি। আমরা তাদের জমি দিয়েছি, তাদের জমিতে দখল দিয়েছি, পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে করেছি। সৌগতবাবু, একটা খুব সুন্দর কথা বললেন, "একই মেরুবন্ধনে বাঁধতে হবে।

" এত দিন কি করেছেন? এত দিন পরে এই জিনিসের উদয় হল? মাননীয় মন্ত্রী মহাশয় সমস্ত প্রশ্নের উত্তর দেবেন, তার সময় অনেক লাগবে। আমি তার সময়ে কেটে নিতে চাই না। আমি কবিতা শুনিয়েছি, এবারে আমি একটা গান শুনিয়ে আমার বক্তব্য শেষ করছি।

"সোনা সোনা সোনা, লোকে বলে সোনা,
সোনা নয় তত খাঁটি,
সোনা যত খাঁটি, তার চেয়ে খাঁটি
কেশপুরের মাটি।
সোনা সোনা সোনা লোকে বলে সোনা
সোনা নয় তত খাঁটি,
সোনা যত খাঁটি, তার চেয়ে খাঁটি
পাট্টা পাওয়ার এই মাটি।"

এই মাটির জন্য সমস্ত লড়াই, এই লড়াই চলবে। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**ডাঃ সূর্যকান্ত মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমে আমাদের দপ্তরের পক্ষ থেকে যে বাজেট উত্থাপন করা হয়েছে সেই ব্যয় বরাদ্দকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষ এখানে যে ছাঁটাই প্রস্তাবগুলি এনেছেন তার বিরোধিতা করে দু-একটা কথা সংক্ষেপে নিবেদন করতে চাইছি। মাননীয় বিরোধী দলের নেতা শ্রী অতীশচন্দ্র সিন্‌হা মহাশয় গতবারে বলেছিলেন তার আগের বারে বলেছিলেন। আমি গতবারে জবাব দিয়েছি তার আগের বারেও জবাব দিয়েছি। গতবারে শেষ পর্যন্ত তিনি লিখিতভাবে একটা চিঠি দিয়েছিলেন সেই চিঠির জবাবও আমি দিয়েছি। লিখিত জবাব তিনি পেয়েছেন সেটা উনি বলেছেন। এই বিষয়ে বার বার বলবার পুনর উল্লেখ করার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। গতবারে আমি যখন বাজেট পেশ করেছিলাম সেই বাজেট বিতর্কে সারা ভারতবর্ষের সংঙ্গে পশ্চিমবঙ্গের তুলনা দিয়েছিলাম জমি বিলির ব্যাপারে এবং সেটা ১৯৯৮ সাল পর্যন্ত। এখন ১৯৯৯ সাল পর্যন্ত দিতে হবে। ৩০-৯-৯৩ তারিখ পর্যন্ত কেন্দ্রীয় সরকার সারা দেশে কত জমি বিলি করেছিল তার হিসাব প্রকাশ করেছে। তার সঙ্গে ৩-৯-৯৯ তারিখ পর্যন্ত ৬ বছর পরে পশ্চিমবাংলা কত জমি বিলি করেছে এবং কোন স্থান দখল করেছে এবং সারা ভারতবর্ষে কি হয়েছে তার একটা চিত্র

মাননীয় বিরোধী দলের নেতার অবগতির জন্য আমি বলতে চাই। ৩-৯-৯৯ তারিখ পর্যন্ত সারা ভারতবর্ষে সরকারি ন্যস্ত জমির পরিমাণ হচ্ছে ৭৩.৫২ হাজার একর। আর ৩০-৯-৯৯ তারিখ পর্যন্ত সারা দেশে সরকারি জমি ন্যস্ত হয়েছে তার পরিমাণ সেই একই ৭৩.৫২ লক্ষ একর। সারা দেশে ৬ বছরের নতুন করে কোনও জমি ভেস্ট হয়নি। সরকারের ন্যস্ত হয়নি। এই ছ' বছরে পশ্চিমবাংলায় যেটা ছিল, ১২ লক্ষ ৬৮ হাজার একর সেটা ১৩ লক্ষ ৬৩ হাজার একর, অর্থাৎ ৯৫ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। সারাদেশে যেটুকু জমি সরকারে ন্যস্ত হয়েছে সেটা এই পশ্চিমবাংলাতেই হয়েছে। সারাদেশে তার হিসাবটা শূন্য। সারা দেশে ভূমি সংস্কার বলে কোথাও কিছু নেই। কিছু যা আছে তা এই পশ্চিমবাংলায় আছে। সেজন্য আমাদের বাজেট বরাদ্দ যা আছে সেটাকে আপনাদের সমর্থন করতে হবে। সারাদেশে যা বিলি হয়েছে, ৩০-১০-৯২ থেকে ৩০-৯-৯৯ পর্যন্ত সেটা ২ লক্ষ ২০ হাজার একর। সারা ভারতবর্ষে যা হয়েছে, তারমধ্যে পশ্চিমবাংলার অংশ হচ্ছে ৯৪ হাজার একর। অর্থাৎ ৪২ শতাংশ জমি পশ্চিমবাংলার অংশ আছে। সেজন্য সারাদেশে যখন এই রকম একটা অবস্থা, আমি আগেও বলেছি, আবার বলছি, বিশ্বায়ন, উদারনীতি যেটাকে আপনারা এনেছেন, তার ফল ভূমিসংস্কারেও পড়েছে। সারা দুনিয়াতে তার যে প্রভাব ফেলেছে, আমাদের দেশেও ফেলেছে, আমাদের পশ্চিমবাংলা তার বাইরে নেই। তারমধ্যে যেটুকু হয়েছে তা এখানে হয়েছে। এখানে বিরোধী দলের নেতা তিনি বলেছেন এবং মাননীয় সদস্যও বলেছেন, দ্বিতীয় এবং তৃতীয় ভূমিসংস্কার আইন আমরা নাকি এখানে রূপায়িত করিনি। করে কি লাভ হত? বিতর্ক তুলেছেন। আপনারা তো ছ'বছর আটকে দিয়েছিলেন—কেন্দ্রীয় সরকারের, রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া যায়নি। ১ লক্ষ ১৭ হাজার একর জমি এরমধ্যে দ্বিতীয় এবং তৃতীয় ভূমিসংস্কার আইনের পরে সরকারের ন্যস্ত হয়েছে। এখানে অনেকে বললেন, ভেস্টিং কিছু হয়নি। যেটুকু বিলি হয়েছে, তার কতটা এস্টেট অ্যাকুইজিশন ল্যান্ড অ্যাক্ট অনুযায়ী হয়েছে? এস্টেট অ্যাকুইজিশন ল্যান্ড অ্যাক্ট হোক, ল্যান্ড রিফর্মস অ্যাক্ট অনুযায়ী ভেস্টেড হোক, এইসব একসঙ্গে করে রয়েছে। আলাদা করে সেকেন্ড, থার্ড, বলা সম্ভব নয়। আমি মোটামুটি ভাবে বলছি, এই জমির একটা বড় জমি, প্রায় ৯৫ হাজার একর জমি, সেটা কৃষি জমি যা ভেস্টেড হয়েছে তা বিলি হয়েছে। আপনি আর একটা কথা জানতে চেয়েছেন, আমাদের অকৃষি জমি—বিনয়দার উদ্ধৃতি থেকে আপনি জানতে চেয়েছেন, কি হয়েছে? ৬ লক্ষ ২৫ হাজার ৫৩০ একর আমাদের মোট অকৃষি জমি, যা সরকারের ন্যস্ত হয়েছে। আমরা সমীক্ষা করেছি। আপনি যা বলেছেন, ৫১ হাজার ৯২২ একর বাদ দিয়ে বাকিটা আমরা চূড়ান্ত করেছি। এই অকৃষি ৬৫ হাজার ৭০৪ একর জমি 'অকৃষি' বলে যা উল্লেখ ছিল, কৃষিযোগ্য করে সেটা বিলি হয়েছে। এছাড়া ১৮ হাজার ৩৬৯ একর জমি আমরা ফার্ম ফরেস্ট্রিকে দিয়েছি—এই অকৃষি জমি। আর ৪৫ হাজার ২৫৫

একর এই অকৃষি জমি বিভিন্ন দপ্তরকে দেওয়া হয়েছে। এছাড়া আর একটি হিসাব আমার কাছে জানতে চেয়েছিলেন সেটা হচ্ছে, ১৩ লক্ষ ৬৫ হাজার একর মোট কৃষিজমি যেটা ন্যস্ত হয়েছে, তারমধ্যে বলেছেন ১০ লক্ষ ৩৮ হাজার একর, বাকি থাকে ৩ লক্ষ ২৭ হাজার একর। বাকিটা কত? ১ লক্ষ ৯৪ হাজার একরের মধ্যে ইনজাংশনে আবদ্ধ আছে, বাকিটা কোথায় আছে সেটা জানতে চেয়েছেন। ৮৩ হাজার একরের মধ্যে অন্যান্য ডিপার্টমেন্টকে, কৃষিজমি অন্যান্য দপ্তরকে দেওয়া হয়েছে। আর বাকি ৫০ হাজার একরের মতো জমি বিলিযোগ্য, বণ্টনের প্রক্রিয়ায় আছে। সব মিলিয়ে আমাদের মোট যে জমি সরকারে ন্যস্ত হয়েছে ২৯ লক্ষ ৩৭ হাজার একর। তারমধ্যে ১৩ লক্ষ ৩৭ হাজার একর বাদ দিলে বাকিটা কোথায় আছে? আমি আগেও বলেছি, আবারও বলছি, এরমধ্যে ১০ লক্ষ ৪৩৫ একর জমি ভেস্টেড ফরেস্ট, যেটা ভেস্টেড ফরেস্ট ল্যান্ডের মধ্যে পড়ে। আর যেটা আমি আগে বললাম, নন-এগ্রিকালচারাল ল্যান্ড তারমধ্যে আমরা সার্ভে করি, ফিট ফর এগ্রিকালচার। কৃষিযোগ্য জমি যেটা আছে সেটা বাদ দিয়ে ৫ লক্ষ ৬৮ হাজার একর, এটা যোগ করলে ২৯ লক্ষ ৩৭ হাজার একরের হিসাব মিলে যাবে। আপনাদের এই বিভ্রান্তি দূর করার জন্য বারেবারেই আমাকে জবাব দিতে হচ্ছে, আবার এখন জবাব দিলাম। তারপরে আপনারা কথা প্রসঙ্গে বলেছেন ইনজাংশনভুক্ত জমি—এটার কি হচ্ছে? আপনারা শুনেছেন এবং জানেনও যে মাত্র গত আগস্ট মাসে এই ট্রাইবুনাল আমরা চালু করতে সক্ষম হয়েছি। যদিও আইনগতভাবে অনেকদিন আগে থেকেই এটা তৈরি হবার কথা কিন্তু সুপ্রিম কোর্টের পরিপ্রেক্ষিতে এর সংশোধনী করতে হয়। তবুও এই সময়ের মধ্যে যে কাজ করেছি, সেটা অনেকটাই সন্তোষজনক কাজ। ১৯৯৯ সাল আর এই বছর নিয়ে দুটি বছর মিলিয়ে, এর আলাদা আলাদা হিসাব আমার কাছে আছে, অর্থাৎ ভেস্টিং কেস কত ট্রাইবুনাল সরাসরি গেছে, আর কত হাইকোর্ট থেকে ট্রাইবুনালে গেছে তার হিসাব আছে। সব মিলিয়ে ৩ হাজার ৭৫৪টি কেস রুজু হয়েছে। নতুন যেগুলো হাইকোর্ট থেকে গেছে এরমধ্যে ১১৩৭টির নিষ্পত্তি হয়েছে। সোয়া ১ বছরে ১১৩৭ টি কেসের নিষ্পত্তি হয়। এই মামলার ব্যাপারে কি খরচ হয়েছে তার কথা উঠেছে। আমাদের এই ট্রাইবুনাল আগস্ট মাসের থেকে শুরু হয়। তারমধ্যে কি করে সব খরচ করে উঠতে পারব? এতে আমাদের ২ কোটি টাকার মতো ধরা ছিল, সেখানে আমরা ৯৩ লক্ষ টাকা খরচ করতে সক্ষম হয়েছি। এইবার আমরা এতে কম করে ধরেছি। প্রায় দেড় কোটি টাকার মতো ধরেছি। তারমধ্যে একটা অংশ কর্মচারিদের মাইনে বাবদ দেব আর যেটা মূলত ইনফ্রাস্ট্রাকচার—তারজন্য যে খরচ হবে সেটা ভাল করে করার চেষ্টা করছি। এছাড়া যেটা বলেছেন যে, আমাদের কেন্দ্রের যে প্রকল্প আছে—সেন্ট্রাল স্পনর্সড স্কীম—তার খরচ-খরচা নিয়ে আমাদের স্বাভাবিকভাবেই সাবজেক্ট কমিটি সুপারিশ ইত্যাদি করেছে। সেসব সম্পর্কে অনেকেই বলেছেন। সেখানে একটুখানি

তথ্যগত ভুল আছে, সেটাও সংশোধন করে দিতে চাই। এরমধ্যে কনস্ট্রাকশন অফ রেকর্ড রুম, বি এল আর ও অফিস ইত্যাদি তৈরি করার কথা বলা আছে। সেখানে ৫ কোটি টাকার কথা বলা আছে। এরমধ্যেই আমরা ৪ কোটি ৮৮ লক্ষ টাকা খরচ করতে পেরেছি। ভালই খরচ হয়েছে। আরেকটা যেটা বলেছেন ঠিকই বলেছেন—সাড়ে ৩৭ লক্ষ রিলিজ হয়, তারমধ্যে সাড়ে ১২ লক্ষ খরচ হয়। সেটাতে এস ই বি তার এস্টিমেট পাঠিয়েছিল কিন্তু তাতে সংশ্লিষ্ট ইঞ্জিনিয়ারের সই ছিল না। সেইজন্য পেমেন্ট হয়নি। এইবার টাকা যাবে, পেমেন্ট হবে। এবং আশা করছি এইবার বেশি খরচ করতে পারব। তারপরে সৌগতবাবু বলেছেন—আপনারা বারে বারে ৫ শতাংশ জমি বিলি করে ৩০ শতাংশ মানুষকে দারিদ্র্য সীমার উপরে নিয়ে আসার কথা বলেন কেন। আমরা বারে বারে বলছি, লিখিছি কিন্তু তবুও তো বোঝাতে পারছি না। যেমন অতীশবাবু ২ শতাংশ জমি নাকি আমরা বিলি করেছি বলে বার বার বলেছেন। আমরা ২ শতাংশ জমিও যদি বিলি করি তাহলে ২ লক্ষ ৯০ হাজার হিসাবে কৃষি জমির ২ শতাংশই যদি ধরা হয় তাতেও খুব কম নয়। কারণ দক্ষিণ পূর্ব এশিয়ার কথা যদি ধরি, সেখানে ভূমি সংস্কারের ফলে ১০ থেকে ১২ শতাংশ মোট জমির পুনর্বণ্টন হয়েছে। সেখানে শুধু পশ্চিমবঙ্গের সঙ্গে তুলনা করলে হবে না। ওনারা বলছেন যে, আমরা যে বারবার লিখছি ৫ শতাংশ জমি বিলি করে ৩০ শতাংশ মানুষকে দারিদ্র সীমার উপরে নিয়ে আসব, তার কতটা করতে পেরেছেন? আপনারা তো মাত্র ২ শতাংশ জমিই বিলি করতে সক্ষম হয়েছে। আপনাদের কথা ধরেই বলছি—যদি ২ শতাংশ জমিই বিলি করি তাতেই যথেষ্ট। তাতেই একটা বড় মূল্য আসবে আমাদের। দারিদ্রতা দূর করার ক্ষেত্রে একটা বড় ভূমিকা হচ্ছে ভূমি সংস্কার কর্মসূচি এবং এটাই হচ্ছে দারিদ্রতা দূর করার কর্মসূচি। এর উপরেই নির্ভরশীল সব কিছু। ওনারা বলেছেন আমরা এই বাজেট বাবদ টাকা বাড়িয়েছি কিন্তু কৃষি জমিতে টাকা বাড়াই নি। আপনাদের কৃষি বাজেট বরাদ্দ আরও বাড়ানো দরকার এইকথা তারা বলেছেন। আমরা এই বাজেট বরাদ্দ বাড়িয়েছি কারণ কৃষির বিকাশ ভূমির উপরেই নির্ভরশীল। সেইজন্যই এটার উপরে গুরুত্ব দিয়েছি। ওনারা বারে বারে বলেছেন এই বাজেটের টাকা ছাঁটাই করে দিন। আপনাদের জানিয়ে রাখি আমরা ১০ থেকে ১২ হাজার একর করে জমি ভেস্টিংয়ের মধ্যে থেকে আপনার ৬ হাজার একর জমি বিলি হয়েছে এবং ৪ থেকে ৫ হাজার মানুষের বর্গা রেকর্ড হয়েছে। তাহলেও বলবেন এই দপ্তর থেকে লাভ কি?

[5-40 — 5-50 p.m.]

দাবিগুলি খালি এইগুলি নিয়ে হবে নাকি? এইগুলি কোথায় আর হচ্ছে? আমি বলছি—সারা ভারতবর্ষের মধ্যে যা হচ্ছে তা এই পশ্চিমবাংলাতেই হচ্ছে। বিলি বণ্টন

যা হচ্ছে তা এখন পশ্চিমবাংলাতেই হচ্ছে। এছাড়া দপ্তরের অন্য কাজ নেই। সৌগতবাবু ঠিকই বলেছেন, কমপিউটরাইজেশন অফ ল্যান্ড রেকর্ড এটা ছিল নাকি? এটাতো আপনারা তুলনা করতে পারবেন না ৭২ থেকে ৭৭ সালে এই সময়ে এটা ছিল। এটা আপনারা করেছেন এটা বলতে পারবেন কি? সেটেলমেন্ট সার্ভের কাজ কি হল, কে ভি অ্যাটেসটেশন কি হল ড্রাফট পাবলিকেশন, ফাইনাল পাবলিকেশন কি হল? এই যে এসব কাজ, আপনারা এত করেছিলেন নাকি? আমরা এত করেছি। এইসব কাজ হচ্ছে। এগুলি আপনারাও জানেন। আমাদের মোট যে মৌজা আছে ৪২ হাজার ১৭৭ টি, তার মধ্যে ফাইনাল পাবলিকেশন ৩৮ হাজার ৪০৬টি ; এই ৪২ হাজারের মধ্যে কমপিউটারাইসড করা হয়েছে ৩৮ হাজার মৌজার মধ্যে ৩৭ হাজার ৫৬৩টি মৌজাতে। মৌজা রেকর্ডেড করেছি, কমপিউটারাইসড করেছি। তারপরে সেটা শুধু তো কমপিউটার ঢোকালেই প্রিন্ট হবে না, কিছু বেরও করতে হয়, চেঞ্জও করতে হয়, সংশোধন ইত্যাদি কাজ করতে হয়। আমাদের কারেকশনের কাজ হয়েছে ২৬ হাজার ৪৩৯টি। ২৩৭টি ব্লকের ল্যান্ড রেকর্ডের হিসাব কমপিউটারের কাজ হয়ে গেছে। আপনারা যদি চান তাহলে কমপিউটার থেকে প্রিন্ট আউট বার করে দিতে পারবে। এই ২৩৭টি ব্লকের কাজ হয়ে গেছে। ২০০০ সালের মধ্যে আমরা সর্বত্র এটা চালু কতে পারব, নতুন শতাব্দিতে, এই সহস্রাব্দের প্রথম বছরে আশা করি আমরা চালু করতে পারব। এটা মামুলি ব্যাপার নাকি? এর জন্য আপনারা ব্যয় বরাদ্দ কমিয়ে দেবেন, ছাঁটাই করে দেবেন? এটা আগে ছিল নাকি? এই যে সার্ভে সেটেলমেন্ট, ল্যান্ড অ্যাকুইজিশনের কাজ এসব বন্ধ করে দেবেন। এটা যদি বলেন, কিছু হচেছ না, তাহলে বলব, আমাদের এখানে এই বছরে ১৫৭২টি ল্যান্ড অ্যাকুইজিশন এর কাজ হয়েছে, এখনও অনেক পেন্ডিং আছে ৮ হাজার ৫৯২টি মতন। আর ৬ হাজার ৪০৭ একর জমি আমরা দিয়েছি। এখানে বিরোধী দলের সদস্যরা যারা বলছিলেন, আপনারা অনেক কথা বললেন, কিন্তু এই কথা কি বলতে পারলেন, আমরা রেলকে জমি দিইনি, এটা বলতে পারবেন না। দীঘা-তমলুক প্রকল্পে আমরা বলেছি এপ্রিল ২০০০ সালের মধ্যে আমরা জমি দিয়ে দেব। জানুয়ারি মাসে টাকা দিলো এপ্রিল মাসে জমি দিয়ে দিলাম। এটা কি কম কিছু নাকি? এটা বলা উচিত ছিল, সৌজন্যবশতঃ কিন্তু এই কথা একবারও বললেন না। ভারতবর্ষে যা কোথাও হয়নি। একলাখি-বালুরঘাট জমি দেওয়া হচ্ছে না বলে কাজ আটকে গিয়েছে এটা বলতে পারবেন? আমাদের ৬৪০৭ একর জমি দিয়েছি, এর জন্য ক্ষতিপূরণ বাবদ দেওয়া হয়েছে ৯ কোটি ৫১ লক্ষ ৪৯ হাজার ৩২৫ টাকা, এটা কখনও হয়েছে নাকি কোনদিন? কোন আমলে হয়েছে বলতে পারেন। এরজন্য আমাদের দপ্তরের বরাদ্দ ছাঁটাই করে দিতে হবে? তারপরে এখানে বলেছেন এত রাজস্ব সংগ্রহ হচ্ছে, রাজস্ব সংগ্রহ কমে যাচ্ছে। আমি আপনাদেরকে হিসাব দিয়ে বলছি ভূমি-রাজস্বের এই হিসাবটা কোথা থেকে পেলেন জানি না কোটিকে

লক্ষ করেছেন, এটা হয়তো হতে পারে দশমিকের ব্যাপার চোখে নাও পরতে পারে। ১ কোটি ৩০ লক্ষ ছিল সেটাকে আমরা বাড়িয়ে ২ কোটি ৪৬ লক্ষ ৫৫ হাজার ৫৬৭ টাকা করেছি, গত বছরে তুলনায় ৬০ শতাংশ ইনক্রিজ করেছে জানেন? আপনারা জানেন ৪ একর, ৬ একরকে মুকুব করে দিয়েছি, সাড়ে ৩৯ লক্ষ রায়ত এতে উপকৃত হয়েছেন, সুতরাং যাদের উপকৃত করার কথা তাদের উপকৃত করেও আমরা এটা করতে পেরেছি। রয়্যালটি, সেস এর হিসাবও আমি দিতে পারি। ১৯৯৮-৯৯ সালে ছিল ২৯ কেটি ৭৪ লক্ষ টাকা, এবারে আদায় হয়েছে ৩৬ কোটি ৫১ লক্ষ টাকা, আদায় বেড়েছে। এখানে ইঁট ভাটার কথা অনেক হয়েছে, অনেকে বেআইনি ইঁট ভাটার কথা বলেছেন। ইঁট ভাটা দু রকমের আছে—একটা সরকারি আছে, আরেকটি মহামান্য আদালতের নির্দেশাবলে চলছে। মামলায় আবদ্ধ আছে ১৫৯৯টি, ৯০৮টি সরকারি অনুমতি নিয়ে চলছে, এখানে আমরা কি করতে পারি। আমি উদাহরণের জন্য আপনাদের বলতে পারি, বীরভূমে একজন একটি ইঁট ভাটা চালাচ্ছিল, আমার অফিসার সেখান হাত দিয়ে ছিল বলে তাকে কোর্টের সাজা পেতে হয়েছে। আমি বলেছি সরকারের পক্ষে দাঁড়িয়ে আপনি যদি সাজা পান তাহলে আপনার এ সি আর শক্তিশালী হবে। আমি আপনাদের যা হিসাব দিয়েছি রেভিনিউ, রয়্যালটি তা সব আগের বছরের তুলনায় বৃদ্ধি পেয়েছে। আরেকটা কথা আপনারা বলেছেন অ্যাডমিনিস্ট্রেশন সম্পর্কে। ল্যান্ড রিফর্মস অ্যাডমিনিস্ট্রেশন তার আলাদা কৃত্যক সার্ভিস চালু করা যায়নি। আপনারা ঠিকই বলেছেন, পে কমিশনকে আমাদের বক্তব্য আমরা বলেছি, অফিসারদের সংগঠনও বলেছে, কিন্তু পে-কমিশন সে বিষয়ে সুনির্দিষ্ট সুপারিশ দেননি। এই ব্যাপারে আমরা তিন জনের একটা কমিটি করেছি, তার রিপোর্ট পেলে সরকার দেখবে। আর আর আই অফিসগুলোতে আমাদের কিছু পদ খালি অছে ৫৮১টি শূন্য পদ পূরণ করবার চেষ্টা করেছি। আমিনরা বেশি স্কেল পেয়েছে সেই ব্যাপারে একটা মামলা হয়েছে। আমি বলেছি ওদের নিয়োগপত্র দিয়ে দিন। আদালতের রায়ে তারা এটা পেয়েছেন। সেইজন্য এই বিষয়টাতে আমাদের একটু সময় লাগতে পারে। আর চেয়ার, টেবিল সব আমরা দিয়েছি, গ্রাম পঞ্চায়েতকে আমরা এই ব্যাপারে বলেছি। আর ল্যান্ড ব্যাঙ্কের ব্যাপারে আপনারা বার বার বলেছেন। এটা আমাদের ইচ্ছার উপরে নির্ভরশীল নয়। ব্যাঙ্কগুলো যে উদারনীতি নিয়েছে আমরা চেষ্টা করলেই সেটা বাস্তব সম্মত হবে না। এটা আমরা তখন করতে পারিনি, আর এখন তো করা খুব কঠিন। সেইজন্যই এটার উপরে আমরা জোর দিচ্ছি না। দু-একটি কথা প্রসঙ্গক্রমে এসেছে প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট সম্বন্ধে, সৌগত বাবুও বলেছেন। জোরদারভাবে এটা চালু করা দরকার এই কথা যদি বলতেন তাহলে বুঝতাম আপনারা সুনির্দিষ্টভাবে বলেছেন। অতীশবাবু আবার বললেন এটা আবার সংশোধন করতে হবে। প্রেমিসেস টেনেন্সি অ্যাক্ট দু বার সিলেক্ট কমিটিতে গেছে, ঐক্যমতের ভিত্তিতে হাউসে আলোচনা হয়েছে, এখন

আবার বলছেন বিবেচনা করতে হবে। কোনটা সঠিক সেটা আপনারা ঠিক করে নিন, আর আপনারা সমর্থন করবেন না বিরোধিতা করবেন সেটাও ঠিক করে নিন। হ্যাঁ আমরা পুনর্বিবেচনা করব, নির্বাচন ইত্যাদি ছিল বলে আমরা করতে পারিনি। এবারে আমরা পুনর্বিবেচনা করে ঠিক করব। তবে আপনাদের একটা অবস্থান ঠিক করতে হবে, এটা আপনারা ঠিক করে নিন। ঠিকা টেনেন্সি অ্যাক্টে আমরা একটা নতুন আইন আনছি, হাইকোর্ট, সুপ্রিম কোর্টে যেসব মামলা হয়েছে তার জন্য নতুন আইন আনছি, এটা নিয়ে আমরা হাউসে আলোচনা করব, তখন আমরা সে বিষয়ে কথা বলতে পারব। আমার মনে হয় না যে, বিরোধী দলের নেতারা যেসব কথা বলেছেন তার কোনও প্রশ্নের উত্তর বাকি আছে সব কথাই বলেছি। আমি সব শেষে বলতে চাই, ভূমি সংস্কার নিয়ে আমরা যা লিখেছি বাজেট বক্তৃতায় আপনারা বলছেন পুনরাবৃত্তি—হ্যাঁ, আরও পুনরাবৃত্তি করব। আমি আগামী বছর বাজেট বক্তৃতা করব কিনা জানি না, কিন্তু বামপন্থীরাই করবে। আমাদের যে-কথা, তা আমরা রাখব, যেসব অগ্রাধিকার লেখা আছে, তা লেখা থাকবে। কেশপুর, পিংলার আক্রমণ আমাদের বিচ্যুত করতে পারবে না। এই কথা বলে, এই বাজেটের সমর্থন করে, বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাব হাউস বাতিল করবে এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 5-58 p.m.]

**Demand No. 7**

The Motions of Shri Saugata Roy, Shri Kamal Mukherjee and Shri Pankaj Banerjee that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 276,59,15,000 be granted for expenditure under Demand No. 7, Major Heads : "2029—Land Revenue and 5475—Capital Outlay on Other General Economic Services" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 91,27,52,000 already voted on account)

was then put and agreed to.

**Demand No. 61**

**Mr. Speaker :** Now I put to vote all the cut motions except cut motion No. 3 on which I understand a division will be demanded.

The Motions of Shri Gyan Singh Sohanpal (No. 1), Shri Saugata Roy (No. 2), Shri Ashoke Kumar Deb (No. 4) and Shri Kamal Mukherjee (No. 5) that the amount of the demand be reduced by Rs. 100/- were then put and lost.

The Motion of Shri Ashoke Mukar Deb (No. 3) that the amount of the demand be reduecd by Rs. 100/- was then put and a Division was taken with the following rusults :-

NOES

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bauri, Smt. Uma Rani

Bhattacherjee, Shri Buddhabed

Biwas, Shri Benay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Bouri, Shri Haradhan

Chaudhuri, Shri Amar

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Goutam

Dey (Bose), Shrimati Ibha

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouri Pada

Gayen, Shri Nripen

Ghosh, Shri Biren

Ghosh, Shrimati Minati

Hore, Shri Tapan

Kabi, Shri Pelab

Mahata, Shri Kamala Kanta

Majhi, Shri Nanda Dulal

Mal, Shri Nimai

Mandal, Dr. Ramchandra

M. Ansaruddin, Shri

Mehata, Shri Nishikanta

Mehboob Mondal, Shri

Mirquasim Mondal, Shri

Mishra, Dr. Surjya Kanta

Mitra, Shri Biswanath

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Pratyush

Mukherjee, Dr. Srikumar

Murmu, Shri Maheswar

Nanda, Shri Brahmamoy

Naskar, Shri Sankar Sharan

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Paik, Shrimati Sakuntala

Pal, Shri Shyama Prasad

Ray, Shri Dwijendra Nath

Routh, Shri Dibakanta

Roy, Shri Mrinal Kanti

Saha, Shri Kripa Sindhu

Samanta, Shri Rampada

Sengupta, Shri Purnendu

Shaw, Shri Prabin Kumar

Sinha, Shri Prabodh Chandra

Sk, Majed Ali, Shri

Sk, Jahangir Karim, Shri

Soren, Shri Khara

Zamadar, Shri Badal

AYES

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Bapuli, Shri Satya Ranjan

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Askoke Kumar

Ghosh, Shri Nirmal

Gyan Singh Sohanpal, Shri

Mukherjee, Shri Ashoke

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

The Ayes being 13, and the Noes 53, the motion was lost.

The Motion of Dr. Asim Kuma Dasgupta that a sum of Rs. 28,99,29,000 be granted for expenditure under Demand No. 61, Major Head : "2506—Land Reforms" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 9,56,77,000 already voted on account)

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 5-58 p.m. till 11-00 a.m. on Friday, the 14th July, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 14th July, 2000 at 11-00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 3 Ministers of State and 101 Members.

[11-00 — 11-10 a.m.]

**Starred Questions**
**(to which oral answers were given)**

**কারিগরি শিক্ষার কলেজগুলিতে ছাত্র-ছাত্রীদের র‍্যাগিং**

*৩৮১।(অনুমোদিত প্রশ্ন নং *২৪০) **শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যে ১৯৯৯ সালের জানুয়ারি মাস থেকে ২০০০ সালের জানুয়ারি মাস পর্যন্ত কারিগরি শিক্ষার কলেজগুলিতে ছাত্র-ছাত্রীদের র‍্যাগিং-এর কোনও ঘটনা ঘটেছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' বলে, কোন কোন কলেজে কতজন ছাত্র-ছাত্রী এ ঘটনায় লাঞ্ছিত হয়েছেন ; এবং

(গ) সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ**

এই রাজ্যে ১৯৯৯-এর জানুয়ারি মাস থেকে ২০০০ সালের জানুয়ারি মাস পর্যন্ত পলিটেকনিক কলেজগুলিতে ছাত্র-ছাত্রীদের র‍্যাগিং সংক্রান্ত কোনও ঘটনা নেই।

**(গোলমাল)**

**(এই সময় কিছু কংগ্রেসি সদসয তৃণমূল ও বি জে পি সদস্যগণ ওয়াক আউটক**

করেন।)

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** এই রাজ্যে ৯৯ এর জানুয়ারি মাস থেকে দু হাজার সাল এর জানুয়ারি মাস পর্যন্ত পলিটেকনিক কলেজগুলিতে র‍্যাগিং এর কোনও ঘটনা নেই। এই রাজ্যে আগেও পলিকটেকনিক কলেজগুলোতে র‍্যাগিং হত কিন্তু বর্তমানে আপনি বলছেন যে সে রকম ঘটনা নেই। সরকার কি পদক্ষেপ গ্রহণ করার ফলে র‍্যাগিং বন্ধ হয়েছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** গত তিন বছরে র‍্যাগিং করার জন্য ৪ জন ছাত্রকে সাসপেন্ড করা হয়েছিল। মুর্শিদাবাদে এবং সিউড়িতে। তারপর থেকে র‍্যাগিং এর ব্যাপারে কমিটি তৈরি করেছি। ডাইরেক্টর অব টেকনিক্যাল এডুকেশনের নেতৃত্বে প্রতিবছর প্রথম বছর ছাত্র ছাত্রীরা ভর্তি হয় তখন পলিটেকনিক নজরদারি আরও তীব্র করা হয়।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ৯৫ সাল থেকে ২ হাজার পর্যন্ত কোন বছরে সবচেয়ে বেশি র‍্যাগিং হয়েছে এবং তার সংখ্যা কত?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আপনার প্রশ্ন ছিল ৯৯ থেকে ২০০০ সাল পর্যন্ত। ৯৫ থেকে ২০০০ এই ভাবে তো বলা যাবে না। তবে আমার যতদূর মনে আছে এটা খুব কম সংখ্যা ছিল।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** চন্দননগর হোস্টেলে র‍্যাগিং এর বহু ঘটনা ঘটেছে, সেখানে কি আপনার নজর আছে। আর এই মহিলা হোস্টেল গুলো কিভাবে পরিচালিত হয়?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** চন্দননগরে আমাদের কোনও মহিলা হোস্টেল নেই। ছাত্রীরা মেসবাড়ি ভাড়া করে থাকেন। মহিলা হোস্টেল আছে শিলিগুড়িতে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** এই র‍্যাগিং-এর বিষয়টা এমন পর্যায়ে গেছে বিশেষ করে ইঞ্জিনিয়ারিং কলেজগুলিতে এবং যারা ডাক্তারি পড়ে তাদের ক্ষেত্রে মর্মান্তিক ঘটনা আমরা শুনতে পাই এবং দেখি। আপনি র‍্যাগিং বন্ধের কোনও আইন করবেন কি না? এটা বন্ধ হওয়ার দরকার। আমাদের অনেক মন্ত্রীই ঘটনার পরে পরেই বলেছেন র‍্যাগিং নিষিদ্ধ করা হবে, দ্রুত বিবৃতি দেওয়ার পরেও কার্যকর কিছু করা হয়নি। যে অত্যাচার হয় সেটা মর্মান্তিক। এটা বন্ধ করার কোনও ব্যবস্থা বা কোনও আইন করা হচ্ছে কিনা।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** ইতিমধ্যেই সরকার থেকে আইন করার জন্য পদক্ষেপ নেওয়া হয়েছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন, র‍্যাগিং-এর ব্যাপারে

একটা আলোচনায় আমিও অংশ গ্রহণ করেছিলাম— আমার সাথে এক মত হবেন সবাই যে শুধু আইন করে এটা বন্ধ করা যাবে না। আমরা বলেছিলাম এর জন্য মানুষের মধ্যে অভিভাবকদের মধ্যে ছাত্রদের মধ্যে প্রচারের ব্যবস্থা করা সেমিনার করা যাতে এই জিনিস না হয়। এমনকি সমস্ত কলেজ, হোস্টেলের সামনে লিখে দেওয়া যে র‍্যাগিং করলে কি হয়। শুধু আইন করলে এটা বন্ধ করা যাবে না। এ ব্যাপারে উদ্যোগ নিয়ে মানুষের মধ্যে সচেতনতা বাড়াতে এরকম পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী বংশগোপাল চৌধুরি** ঃ আপনার স্মরণ আছে যে মৌলালি যুবকেন্দ্রে ২ বছর আগে এইরকম একটা আলোচনার আয়োজন করেছিলাম, সেখানে সমস্ত ছাত্র সংগঠন, অভিভাবক, ছাত্র-ছাত্রী এবং ছাত্র সংসদগুলিকে আহ্বান করেছিলাম। এটা ঠিকই যে শুধু আইন করে এই বিষয়টাকে আটকানো যায় না। কারিগরি শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে ধীরে ধীরে ছাত্র সংসদের মাধ্যমে শিক্ষকমন্ডলীর মাধ্যমে তাদের আলোচনার পর্যায়ে নিয়ে যেতে পারছি, বিশেষ করে আমরা নজরদারির ব্যবস্থা করেছি, ডায়রেক্টর অফ টেকনিক্যাল এডুকেশনের নেতৃত্বে একটা কমিটি আছে অভিযোগ পেলে তারা দ্রুত অ্যাটেন্ড করে। এখন এই রকম মারাত্মক জায়গায় নেই, অভিযোগের সংখ্যাও কমেছে। আমরা সব দিক থেকে সতর্ক।

**শ্রী শ্যামাপ্রসাদ বোস** ঃ গত বছর ১৯৯৯-২০০০ সালে বর্ধমানে এন পি সি ইন্সটিটিউটে র‍্যাগিং-এর অভিযোগ ওঠে এবং কিছু ছাত্র-ছাত্রী এর সঙ্গে যুক্ত ছিল, তাদের বিরুদ্ধে এই ধরনের অপরাধ করার জন্য কোন ধরনের শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি** ঃ এন পি সি ইনস্টিটিউটে এই রকম একটা ঘটনা ঘটে ছিল ঠিকই, আমি ছাত্রদের সতর্ক করেছিলাম, আমার মনে হয় তার পর অবস্থার উন্নতি হয়েছে।

### ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সুদ বাবদ অনুদান

*৩৮২।(অনুমোদিত প্রশ্ন নং *৩১৫) **শ্রী আবু আয়েশ মন্ডল** ঃ সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বিগত ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যের ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের 'সুদ বাবদ অনুদান' হিসাবে কোনও অর্থ বরাদ্দের লক্ষ্যমাত্রা ছিল কি না ; এবং

(খ) থাকলে, (১) লক্ষ্যমাত্রা ও (২) প্রদত্ত অর্থের পরিমাণ কত ছিল?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ**

(ক) হ্যাঁ,

(খ) ১৯৯৮-৯৯ খ্রিস্টাব্দে লক্ষ্যমাত্রা (বাজেট বরাদ্দ) ছিল পাঁচ কোটি পঁচাশি লক্ষ পঞ্চাশ হাজার টাকা। ১৯৯৯-২০০০ খ্রিস্টাব্দে লক্ষ্যমাত্রা (বাজেট বরাদ্দ) ছিল ছয় কোটি টাকা।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আপনি লক্ষ্যমাত্রা বলেছেন, কিন্তু প্রদত্ত অর্থের পরিমাণ বছরওয়াড়ি বলেন নি, এটা বলবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** আমাদের বাজেটে এটা কম হচ্ছে, যদিও আমরা বলি সবটা আমরা দিতে পারি না। এটা অনেকবার বলা হয়েছে এত কম বাজেটে আমরা এগুলি দিতে পারব না। দিলে ভাল হয়, কিন্তু উপায় নেই।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের কৃষিকাজে সাহায্য করার জন্য যে সুদ বাবদ অনুদানের ব্যবস্থা করেছেন তা নির্ধারণের ভিত্তি কি? কি হারে দেওয়া হয় সুদ বাবদ অনুদান?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** এব্যাপারে এখনও কোনও পদ্ধতি করা হয়নি এটা ঠিক। তবে যারা প্রান্তিক এবং ক্ষুদ্র চাষী তাদের দিতে পারলে ভাল হয়।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এই প্রকল্প চালু করার পরে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কাছ থেকে ঋণ আদায়ের ক্ষেত্রে কোনও উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে কি?

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মানুষ কিছু কিছু দিচ্ছে এবং উন্নতি হয়েছে সে সম্বন্ধে কোনও সন্দেহ নেই।

### আধুনিক আকুপাংচার প্রশিক্ষণপ্রাপ্ত চিকিৎসক

*৩৮৪।(অনুমোদিত প্রশ্ন নং *৩৬৮) **শ্রী রামপদ সামন্ত ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ২০০০ সালের জানুয়ারি পর্যন্ত হাসপাতালের কতজন চিকিৎসককে আধুনিক আকুপাংচার প্রশিক্ষণ দেওয়া হয়েছে ;

(খ) আকুপাংচার ব্যবস্থায় আধুনিক ও বিজ্ঞানসম্মত চিকিৎসা পদ্ধতির উন্নতির জন্য

সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে ; এবং

(গ) উক্ত পদ্ধতিতে এ পর্যন্ত রাজ্যে কতজন রোগী সুস্থ হতে পেরেছেন?

**শ্রী পার্থ দে ঃ**

(ক) ১৮৫ জনকে।

(খ) ১৯৮৭ সালে আকুপাংচার রিসার্চ অ্যান্ড ট্রেনিং ইনস্টিটিউট স্থাপন করা হয়েছে। উক্ত ইনস্টিটিউটের অধীন কলকাতায় তিনটি আকুপাংচার চিকিৎসা কেন্দ্র চালু রয়েছে। জেলাগুলিতে সরকারি চিকিৎসকদের আকুপাংচার প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। চিকিৎসাকেন্দ্রগুলিতে ক্লিনিক্যাল রিসার্চ করা হচ্ছে। চিকিৎসা ও প্রশিক্ষণের মান নিয়ন্ত্রণের উদ্দেশ্যে The West Bengal, Acupuncture System of Therapy Act, 1996 চালু করা হয়েছে। সারা ভারতে একমাত্র পশ্চিমবঙ্গ সরকারই আকুপাংচার চিকিৎসার আইনি স্বীকৃতি দিয়ে ঐতিহাসিক ভূমিকা পালন করেছেন।

(গ) ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত মোট রোগীর সংখ্যা ১,২৬,৮৭৭। প্রায় সকলেই কমবেশি উপকৃত হয়েছেন।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, ১৯৮৭ সালে আকুপাংচার রিসার্চ অ্যান্ড ট্রেনিং ইনস্টিটিউ স্থাপন হয়েছে এবং ১৯৯৬ সালে আকুপাংচার সিস্টেম অফ থেরাপি অ্যাক্ট হয়েছে এবং আরও বলেছেন, সারা ভারতের মধ্যে একমাত্র পশ্চিমবঙ্গ সবকারই আকুপাংচার চিকিৎসার আইনী স্বীকৃতি দিয়েছেন। এটা অভিনন্দনযোগ্য। এই বিষয়ে বলতে চাই যে, এই সিস্টেমটা যথেষ্ট জনপ্রিয়তা অর্জন করেছে। তাই এই চিকিৎসাকে গ্রামে-গঞ্জের সাধারণ মানুষের মধ্যে আরও ছড়িয়ে দেবার জন্য সরকারের পক্ষ থেকে কোনও পরিকল্পনা করা হয়েছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** ইতিমধ্যে কলকাতার তিনটে কেন্দ্র ছাড়াও কয়েকটা জেলায় সরকারের তরফ থেকে এই চিকিৎসা কেন্দ্র চালু করা হয়েছে। তার মধ্যে নদীয়া জেলাতে কৃষ্ণনগর সদর হাসপাতাল, কৃষ্ণগঞ্জ ব্লক প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র। বাঁকুড়া জেলায় ওন্দা জেলা-পরিষদ ডিস্পেনসারি। হুগলি জেলায় চুঁচুড়া সদর হাসপাতালে। পুরুলিয়া জেলায় দেবেন মাহাতো সদর হাসপাতাল। মেদিনীপুর জেলায় সদর হাসপাতালের নাম উল্লেখ করা যেতে পারে। এছাড়াও, আরও কয়েকটা জেলাতে এই রকম চিকিৎসা কেন্দ্র স্থাপন করা যায় কিনা তার প্রচেষ্টা চলছে। আর চিকিৎসা কেন্দ্র তৈরি করার আগে সরকারি স্তরের চিকিৎসকদের প্রশিক্ষণ দিচ্ছি এবং তারা যে স্বাস্থ্যকেন্দ্রে কাজ করছেন সেখানে এই ধরনের আকুপাংচার

পদ্ধতি যাতে চালু করতে পারেন তার ব্যবস্থা হয়েছে। তবে আকুপাংচার ক্লিনিক যাতে আরও খোলা যায়, জেলাগুলিতে বিস্তৃতি লাভ করে তার প্রচেষ্টা হচ্ছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১ লক্ষ ২৬ হাজার ৮৭৭ জন কমবেশি উপকৃত হয়েছেন। সুতরাং আকুপাংচার চিকিৎসা যে জনপ্রিয়তা লাভ করেছে তাতে কোনও সন্দেহ নেই। এখন আমি জানতে চাইছি, এই চিকিৎসা পদ্ধতির সুযোগ গ্রহণ করতে সাধারণ মানুষদের কি রকম খরচ পড়ছে?

**শ্রী পার্থ দে ঃ** এই চিকিৎসা ব্যয় খুবই কম। আকুপাংচারে প্রধানত যেটার প্রয়োজন, সেটা হচ্ছে বিশেষ ধরনের পরিশুদ্ধ নীডল লাগে। এটার মূল্য ২৫ টাকা থেকে ৩০ টাকা। এর একটা করে প্যাক পাওয়া যায় এবং তার প্রায় এক মাস চলে। এছাড়া চিকিৎসা কেন্দ্রে নিয়মভিত্তিক যা খরচ, সেটা লাগে। চিকিৎসক এবং অন্যান্য কর্মী, তাদের জন্য আলাদা করে কোনও খরচ রুগীকে বহন করতে হয় না। অর্থাৎ আকুপাংচার চিকিৎসার জন্য আলাদাভাবে বিশেষ কোনও ব্যয় করতে হয় না। সামান্য কিছু খরচ লাগে। এখন পর্যন্ত দেখা যাচ্ছে অন্যান্য পদ্ধতির তুলনায় এটা সুলভ। এই চিকিৎসার সুযোগ গ্রহণ করতে এখন পর্যন্ত যারা এসেছেন, সকলেই উপকৃত হয়েছেন, এটা খুবই উল্লেখযোগ্য বিষয়। খেলোয়াড় বৃদ্ধ মানুষ, যারা নানা ধরনের ব্যাথ্যার কষ্ট পান তারা এই চিকিৎসা পদ্ধতিতে উপকার পাচ্ছেন। কাজেই এটা প্রসারিত হলে ভাল হয়। আমরা সেই চেষ্টা করছি। এছাড়াও আপনারা জানেন একটা খুবই ঐতিহ্যমন্ডিত ইতিহাস এর সঙ্গে জড়িত আছে। তার মধ্যে দিয়েই এই আকুপাংচার পদ্ধতি ভারতবর্ষে এসেছে। এক সময় যখন স্বাধীনতা রক্ষার জন্য চীন দেশে লড়াই হচ্ছিল তখন ভারতবর্ষ থেকে সেখানে মেডিকেল মিশন পাঠানো হয়েছিল। আমাদের কয়েকজন আত্ম-উৎস্বর্গীকৃত চিকিৎসক গিয়েছিলেন এবং তারা চীন দেশের নিজস্ব প্রাচীন এই চিকিৎসা পদ্ধতির সঙ্গে পরিচিত হয়েছিলেন। তারাই এই চিকিৎসা পদ্ধতি ভারতবর্ষে আনেন। আমরা ভারত সরকারকে অনুরোধ করেছি, আমাদের মুখ্যমন্ত্রী নিজে অনুরোধ করেছেন—এই আকুপাংচার চিকিৎসা পদ্ধতিতে জাতীয় স্তরে স্বীকৃতি দেওয়া হোক। আমরা আমাদের রাজ্যে এই পদ্ধতি চালু করেছি এবং এটা যাতে জাতীয় স্তরে স্বীকৃতিলাভ করে তার জন্য আমরা চেষ্টা করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানালেন যে, সরকারি চিকিৎসকদের আকুপাংচার চিকিৎসার প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। কিন্তু যারা এখন পর্যন্ত চিকিৎসক হিসাবে স্বীকৃতি পায় নি কিন্তু আকুপাংচারকে যারা জীবিকা হিসাবে গ্রহণ করতে চান সে রকম ছাত্র-ছাত্রীদের ট্রেনিং দেওয়ার কোনও ব্যবস্থা আছে কি বা তারা কি ট্রেনিং-এর সুযোগ পাচ্ছে? যদি পেয়ে থাকে তাহলে এবিষয়ে সিলেকশন পদ্ধতি কি

আছে তা জানাবেন কি?

**শ্রী পার্থ দে** ঃ আকুপাংচারের আলাদা কোনও কোর্স নেই। সে জন্য এখন পর্যন্ত যা চলছে তাতে অন্যান্য যেসব আমাদের চিকিৎসা সিস্টেম আছে তার যে কোনও একটার ডিগ্রি যাঁদের আছে তারাই ইচ্ছে করলে আকুপাংচার চিকিৎসার প্রশিক্ষণ নিতে পারেন। সরকারি বা বেসরকারি যে কোনও সিস্টেমের যে কোনও ডাক্তার এই প্রশিক্ষণ নিতে চাইলে তা দেওয়া হবে। বিশেষজ্ঞ এবিষয়ে আলাপ-আলোচনা করছেন, ভবিষ্যতে কি হবে, না হবে। ভবিষ্যতে একটা দীর্ঘস্থায়ী কোর্স চালু করা যায় কিনা সে বিষয়ে আলোচনা চলছে। আমরা চাইছি এর জনপ্রিয়তা বাড়ুক, জাতীয় স্তরে স্বীকৃতিলাভ করুক। আমি মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বলতে পারি—সরকারি চিকিৎসক নাহলেও যে কোনও চিকিৎসা সিস্টেমের যার ডিগ্রি আছে, হোমিওপ্যাথি, আয়ুর্বেদিক বা মডার্ন মেডিসিন (অ্যালোপ্যাথি), সে আকুপাংচার প্রশিক্ষণ নিতে চাইলে তাকে তা দেওয়া যাবে। অর্থাৎ বেসরকারি চিকিৎসকরাও এই সুযোগ গ্রহণ করতে পারেন। কিন্তু যাদের চিকিৎসক হিসাবে কোনও ডিগ্রি নেই বা এই যোগ্যতা নেই তাদের প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা এখনও হয়নি। ভবিষ্যতে কি হবে, সেটা এখনই আমি বলতে পারছি না।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন, ২০০০ সালের জানুয়ারি পর্যন্ত আমাদের রাজ্যে ১৮৫ জন ডাক্তারবাবুকে আকুপাংচারে প্রশিক্ষণ দেওয়া হয়েছে বিভিন্ন হাসপাতাল থেকে। আমি জানতে চাইছি, আকুপাংচার চিকিৎসা পশ্চিমবাংলায় একটা সাড়া জাগিয়েছে, প্রচুর মানুষ উপকৃত হচ্ছে। সরকারের একটা টার্গেট থাকবে প্রতি বছর এতজন ডাক্তারকে আকুপাংচারে ট্রেনিং দেব—এইরকম লক্ষ্যমাত্র আপনার আছে কিনা আর থাকলে কিভাবে কোন কোন ডাক্তারকে আপনি আকুপাংচার সায়েন্স বিশেষজ্ঞ করবেন বা ট্রেনিং দেবেন এবং তাদের সিলেকশন পদ্ধতি কিভাবে হবে, কারা যাবে?

**শ্রী পার্থ দে** ঃ মোটামুটি যেটা ঠিক আছে, সব জেলায় আকুপাংচার প্রয়োগ জানেন এইরকম প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে কিছু চিকিৎসা যাতে থাকে সেই ব্যবস্থা মোটামুটি অনেকটা এগিয়েছে। কিন্তু প্রথম স্তরে কারা কারা আগ্রহী হোন এর উপর প্রধানত ছেড়ে দিয়েছিলাম। এখন দেখা যাচ্ছে গতিলাভ করেছে, এখন পরিকল্পনা করার সময় এসেছে। আমরা চেষ্টা করছি। তবে আকুপাংচার সব জেলায় কেন্দ্র গড়ে তুলতে পারিনি। সব জেলায় যাতে একটি করে কেন্দ্র করতে পারি সেই চেষ্টা করব।

**শ্রী ব্রহ্মময় নন্দ** ঃ এই প্রাচীন চিকিৎসা পদ্ধতিতে বহু মানুষ উপকার পাচ্ছেন

এবং সারা ভারতবর্ষে এবং ভারতবর্ষের বাইরেও সমাদৃত হচ্ছে। আমার প্রশ্ন, এ পর্যন্ত আকুপাংচারে কতজন ডাক্তার প্রশিক্ষণ নিয়েছেন—এইরকম তালিকা আপনার কাছে আছে কি?

**শ্রী পার্থ দে ঃ** আমি তো প্রথমেই বলেছি ১৮৫ জনকে প্রশিক্ষণ দিয়েছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** এই আকুপাংচার আগে ভারতে ছিল, তারপর ভারত থেকে বিভিন্ন জায়গায় যেমন চীনে যায়। চীনে এই আকুপাংচার একটা বিশেষ স্থান করেছে। তেমনি আয়ুর্বেদিক জার্মানিতে যায় এবং সেখান থেকে আমরা অনেক তথ্য সংগ্রহ করছি। আমি যখন ফিজিতে ছিলাম তখন দেখেছি এই আকুপাংচার করে ভাল ফল পেয়েছে এবং লক্ষাধিক মানুষ চিকিৎসা করিয়েছে। সরকারের এইরকম ব্যবস্থা আছে কিনা, চাইনিজ কোলাবরেশনে আকুপাংচার কলেজ বা এইরকম ধরনের শিক্ষা ব্যবস্থা করা আমাদের দেশে যাতে আকুপাংচারের প্রসার লাভ হয় এবং এটা করলে আজকে অ্যালোপ্যাথির স্কুরিয়াস ড্রাগে যে অবস্থা হচ্ছে তাতে এই আকুপাংচার একটা বিশেষ স্থান নিতে পারে। কোন কোন অসুখের ক্ষেত্রে আকুপাংচারের দ্বারা হবে সে সম্বন্ধে কোনও আলোচনা হয়েছে কিনা এবং এ সম্বন্ধে কোনও সিদ্ধান্ত নেওয়া হয়েছে কিনা?

**শ্রী পার্থ দে ঃ** আমাদের বিজয় গোপাল বোস ইনস্টিটিউটে যে আকুপাংচার রয়েছে ওরাই প্রশিক্ষণ দেন, ওদের সঙ্গে নিয়মিত যোগাযোগ চীন দেশের বিভিন্ন যে আকুপাংচার সমিতি আছে তাদের সঙ্গে আছে। ডাঃ কোটনিশ স্মৃতি রক্ষা কমিটি তাদের সঙ্গেও নিয়মিত যোগাযোগ আছে, টেকনিক্যাল ও অন্যান্য ব্যাপারে সামাজিক সম্পর্ক আছে। ওরাও এই দেশে আসেন, এখান থেকেও বিশেষজ্ঞরা ঐ দেশে যান। পরস্পর সম্পর্ক দীর্ঘদিন ধরে আছে এবং খুবই বন্ধুত্বপূর্ণ। এই ইনস্টিটিউটের তরফ থেকে নানা ধরনের প্রশিক্ষণের যে কোর্স বা পাঠ্যসূচি তৈরি করে রেখেছেন তাতে দীর্ঘস্থায়ী এবং অল্প স্থায়ী অনেকদিনের প্রশিক্ষণ আছে। তাতে দীর্ঘস্থায়ী, স্বল্পস্থায়ী কয়েকদিনের অনেক রকমের প্রশিক্ষণ আছে। আমরা এতদিন ধরে যে কাজটা করছিলাম তাতে দেখছিলাম এটা প্রাথমিক স্তরে কতখানি সাফল্য লাভ করে, কতখানি জনপ্রিয়তা লাভ করে। এখন দেখা যাচ্ছে যে এটা যথেষ্ট পরিমাণে নির্ভরযোগ্য। যে যে বিষয়ে আকুপাংচার হস্তক্ষেপ করলে পরে নিরাময় হয়, উপশম হয় সে ক্ষেত্রে ১০০ ভাগ সাফল্য দেখতে পাওয়া যাচ্ছে কয়েক বছরের রেকর্ডে। কাজেই এটার উপর সর্বাধিক গুরুত্ব দেওয়ার সময় এসেছে। এখন এটার স্বীকৃতির দরকার। এটা শুধু রাজ্যের একার চেষ্টাতে হবে না। একটা রাজ্যে আলাদা কোনও চিকিৎসা পদ্ধতি বেশিদিন টিকতে পারে না। ভারতবর্ষের দু একটি রাজ্যে এই আকুপাংচার পদ্ধতিতে চিকিৎসা হয় যদিও তাদের এরকম স্বীকৃত প্রশিক্ষণকেন্দ্র নেই। এটাকে একটা সংহতরূপ দেওয়া দরকার। আমি প্রত্যাশা করি যে জাতীয় স্তরে এটা করা

হবে। আমাদের রাজ্যে এর প্রশিক্ষণের ব্যাপারটা আরও প্রসারিত করার চেষ্টা করছি। আমি আগেই বলেছি যে আরও কিছু ক্লিনিক করার চেষ্টা করছি। এর চিকিৎসা পদ্ধতি যাতে আরও প্রসারিত হয় সেটা প্রধানত দেখতে হবে। এটাকে অবলম্বন করে ডিগ্রি বা ডিপ্লোমা দেওয়ার ব্যাপারটা আরও একটু পরে আমরা বিবেচনা করব।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে শুধু সরকারি নয় বেসরকারি অ্যালোপ্যাথি এবং হোমিওপ্যাথি ডাক্তাররাও এর সুযোগ নিতে পারেন। অপনারা যে ট্রেনিং শুরু করেছেন তাতে বেসরকারি হোমিওপ্যাথি এবং অ্যালোপ্যাথি ডাক্তাররা সুযোগ পেয়েছেন কিনা। আপনি হোমিওপ্যাথিকে গুরুত্ব দিচ্ছেন ভাল কথা কিন্তু ক্যালকাটা হসপিটাল যে বন্ধ হয়ে যাচ্ছে সে ব্যাপারে কিছু বলবেন কি ?

শ্রী পার্থ দে ঃ আকুপাংচারে ক্যালকাটা হসপিটাল বলে কোনও হসপিটাল নেই।

শ্রী অশোককুমার দেব ঃ ট্রেনিং-এ বেসরকারি ডাক্তাররা সুযোগ পেতে পারেন কিনা?

শ্রী পার্থ দে ঃ সুযোগ পেতে পারেন। কেউ আগ্রহী হলে আমরা ট্রেনিং দিয়ে দেব।

শ্রী তপন হোড় ঃ আমরা দেখছি, বিভিন্ন চিকিৎসার ব্যাপারে বিভিন্ন পদ্ধতি চিকিৎসা ব্যবস্থার মধ্যে এসে যাচ্ছে। এরমধ্যে আমরা যেটা খবর পেয়েছি সেটা হচ্ছে শান্তিনিকেতনে বিশ্বভারতীর উদ্যোগে, এন আর আই-দের উদ্যোগে একটি নতুন হাসপাতাল তৈরি হচ্ছে। এখন গতানুগতিক চিকিৎসা ছাড়া আধুনিক সভ্যতার বিকাশের ফলে নতুন নতুন সব জিনিস আসছে। যেমন দুর্ঘটনাজনিত সমস্যাগুলির জন্য বা বিষয়গুলির জন্য অর্থপেডিকের বিশেষ কোনও হাসপাতাল করার একটা ব্যাপার থাকতে পারে। তারপর পরিবেশ দূষণের ব্যাপারে থাকতে পারে। চোখের প্রবলেমের জন্য বিশেষ ব্যবস্থা থাকতে পারে। এসব ক্ষেত্রে আকুপাংচার পদ্ধতিতে চিকিৎসা হতে পারে অথবা অন্য রকমের চিকিৎসা হতে পারে। যেমন ক্যান্সারের জন্য স্পেশ্যাল হাসপাতাল আছে সেই রকম আর কি। আমার প্রশ্ন, আমাদের রাজ্যে এই রকম স্পেশ্যাল হাসপাতাল করার ব্যাপারে আপনি উদ্যোগ নেবেন কিনা? আর শান্তিনিকেতনে যে মেডিকেল কলেজ হচ্ছে সে সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কিনা? না থাকলে তারা কিভাবে সহযোগিতা চাইছেন।

শ্রী পার্থ দে ঃ আকুপাংচার ক্লিনিক আরও বাড়ুক এটা আমরা চাই।

*** 385 Not Called.**

**জাতীয় সড়ক রক্ষণাবেক্ষণের জন্য কেন্দ্রীয় সাহায্য**

*৩৮৬।(অনুমোদিত প্রশ্ন নং *১১৫৮) **শ্রী তপন হোড় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যে অবস্থিত জাতীয় সড়ক রক্ষণাবেক্ষণের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ;

(খ) ২০০০ সালের ৩১শে মার্চ পর্যন্ত রাজ্য সরকার কত টাকা পেয়েছে ; এবং

(গ) উক্ত সময়ে রাজ্য সরকার কর্তৃক ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ**

(ক) এই বাবদ ৬০ কোটি ৩০ লক্ষ টাকা দাবি করা হয়েছিল।

(খ) ৩৭ কোটি টাকা।

(গ) ৪৪ কোটি ৫৮ লক্ষ ১১ হাজার টাকা।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে উত্তর দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে, আপনি যে টাকা চেয়েছিলেন সেটা পাননি। ইতিমধ্যে আমরা দেখছি যে, ন্যাশনাল হাইওয়েগুলি রক্ষণাবেক্ষণ, তার পরিচালনা করার জন্য একটা সংগঠন তৈরি করা হয়েছে যেটাকে বলা হচ্ছে ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া। সেখানে আপনার দপ্তরের কোনও দায়িত্ব থাকছে কিনা। ইতিমধ্যে ৭৩ এবং ৭৪ তম সংবিধান সংশোধনের ফলে পি ডব্লু ডি-র একটা বড় অংশ জেলা পরিষদের মধ্যে চলে যাচ্ছে। সেখানে দাঁড়িয়ে পি ডব্লু ডি-র যে নিজস্ব বিরাট ইনফ্রাস্ট্রাকচার এবং এস্ট্যাবশিমেন্ট আছে তাতে আপনার এতবড় এস্ট্যাবলিশমেন্ট চালানো যুক্তিসঙ্গত হবে কিনা, এই ব্যাপারে আপনার দপ্তর বা রাজ্য সরকার কি ভাবছেন সেটা জানাবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** প্রশ্নটা যেহেতু জাতীয় সড়ককে কেন্দ্র করে সেহেতু জাতীয় নীতির প্রশ্ন এসে যাচ্ছে। জাতীয় সরকার ভূ-তল পরিবহন দপ্তরের মাধ্যমে যে কাজগুলি করতেন সেখানে ভূ-তল পরিবহনের কাজকে অনেকখানি কমিয়ে দিলেন। রাস্তাগুলির যে স্পেশ্যালি ইমপ্রুভমেন্ট করা হবে সেক্ষেত্রে জাতীয় সরকার ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া বলে একটা সংগঠন তৈরি করেছেন। এই ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া ব্যাঙ্ক থেকে সাহায্য গ্রহণ করছেন এবং তারা কনসর্টিয়ান তৈরি করছেন। বিদেশি

এবং দেশী ব্যাঙ্কের কাছ থেকে অর্থ নিয়ে এরা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় প্রায় ৫ হাজার কিলোমিটারের বেশি রাস্তা প্রশস্ত করবে। তার মধ্যে বিশেষ করে উত্তর-দক্ষিণ, পূব-পশ্চিম, যেটাকে গোল্ডেন কোয়াড্রাঙ্গল বলে, সেই গোল্ডেন কোয়াড্রাঙ্গল করার কাজ তারা শুরু করেছেন এবং এটা করতে গিয়ে বিভিন্ন রাস্তা অধিগ্রহণ করা হয়েছে। আমাদের প্রায় ৪২৫ কিলোমিটার রাস্তা যেটা জাতীয় সড়ক ছিল, সেটা ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া অধিগ্রহণ করেছে এবং অধিগ্রহণ করে তারা তাদের মতো কাজ শুরু করেছে। এই কাজ করার জন্য তারা নিজেদের কনসালটেন্ট অ্যাপয়েন্ট করেন এবং নিজেরা দেখাশুনা করেন। সেখানে আমাদের কিছু করার থাকছে না। আমাদের মোট ১৯ শত কিলোমিটার রাস্তা জাতীয় সড়ক ছিল। তারমধ্যে ৪২৫ কিলোমিটার রাস্তা ওরা অধিগ্রহণ করে নিয়েছে। এছাড়া ৮২ কিলোমিটার রাস্তা শক্তিগড় থেকে শুরু করে ডানকুনি পর্যন্ত, যেটাকে জি টি রোড বলা হয়, যেটা দিল্লি রোড থেকে জি টি রোড হয়ে বিহারের দিকে চলে গেছে। যেহেতু দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের যে ৮২ কিলোমিটার রাস্তা ডি-ন্যাশনালাইজড করা হয়েছে সেজন্য এটা জাতীয় সরকার দেখছে না। এটা রাজ্য সরকারকে দেখতে বলা হয়েছে। এর অর্থ, দায়-দায়িত্ব রাজ্য সরকার গ্রহণ করেছেন। দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে তৈরি করা হয়েছিল, এটা ভূ-তল পরিবহন অর্থ দিয়েছিল। এবং রাজ্য সরকারের তরফ থেকে আমরা রাস্তা তৈরি করেছিলাম। কিন্তু এখন ওটা ন্যাশনাল হাইওয়ে অথরিটি অব ইন্ডিয়া অধিগ্রহণ করেছে এবং তারা দুটি রাস্তাই দুলেনের জায়গায় ৪ লেন করবে। এটা এন এইচ এ আই-এর হাতে চলে গেছে। সেদিক থেকে মাননীয় সদস্য সঠিকভাবেই প্রশ্ন করেছেন, আমাদের পরিকাঠামোর মধ্যে যে অফিসাররা ছিলেন এবং আমাদের বিভাগের অন্তর্গত বিভিন্ন কাজকর্ম যা ছিল, এরফলে তাদের সবাইকে কাজ দেবার সুযোগ সীমিত হয়ে আসছে। একদিকে জাতীয় সরকারের নীতি, এন এইচ এ আই-এর অধিগ্রহণ, অন্যদিকে রাজ্য সরকারের বিকেন্দ্রীকরণের নীতির ফলে ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির হাতে কাজ চলে যাওয়া, এগুলো হচ্ছে কারণ। তবে ডি পি সি-র কাজ আমাদেরই করে দিতে হচ্ছে, কোলাবোরেশনের মাধ্যমে আমাদের অথরাইজড ইঞ্জিনিয়াররা সেটা করছেন। আর ভূ-তল পরিবহন দপ্তরে যে কাজ রয়েছে সেই কাজ আমরা ন্যাশনাল হাইওয়ে উইং-এর মাধ্যমে চালাবার চেষ্টা করছি। কিন্তু তাতেও স্টাফ অতিরিক্ত হয়ে যাচ্ছে। এগুলো হচ্ছে আমাদের সমস্যা। এগুলো নিয়ে চিন্তা-ভাবনা চলছে। আমরা ভেবে দেখছি, কি করে ঐসব স্টাফ কাজে লাগতে পারি।

**শ্রী তপন হোড় ঃ** এরপর আমার প্রশ্ন, দ্বিতীয় বিবেকানন্দ সেতুর সর্বশেষ অবস্থা কি এবং বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ের অবস্থা বর্তমানে কি পর্যায়ে রয়েছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাত্র কয়েকদিন আগে আমি একটি চিঠি পেয়েছি। কিছুদিন

আগে আমি দিল্লি গিয়েছিলাম এবং সেখানে ভূ-তল পরিবহন বিভাগের মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করেছিলাম। সেই সময় তাকে বিষয়টা বলেছিলাম। এটা কেন্দ্রীয় মন্ত্রীসভার সঙ্কেতের অপেক্ষায় ছিল। তাঁকে এটা বলি যে, দ্বিতীয় বিবেকানন্দ সেতু যারা তৈরি করবেন সেই সংস্থা একটা কনসোর্টিয়াম তৈরি করে নিয়েছে এবং কাজটা তারা শুরু করতে পারেন, কিন্তু মিনিস্ট্রি থেকে এ ব্যাপারে গ্রীন সিগন্যাল না দেওয়ায় তারা আসতে পারছেন না। তারজন্য তাকে বলেছি মিনিস্ট্রি থেকে সবুজ সঙ্কেত আদায় করে দিতে। বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ে সম্বন্ধে বলেছিলাম যে, বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ে যারা বিবেকানন্দ সেতু তৈরি করছেন তারাই বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ের কাজটা করবেন বলে ঠিক করেছেন, কারণ দুটো থেকেই তাহলে তারা টোল আদায় করতে পারবেন। পরবর্তীকালে ভূ-তল পরিবহন দপ্তর নীতি ঠিক করেন যে ওটা তারা নিজেরা করবেন। তারজন্য দুই ভাগ হয়ে গেল, সেতুটা করবে কার্টার বার্জেস নামক সংস্থা, যারা টেন্ডার পেয়েছে এবং সিলেকটেড হয়েছে এবং বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ে ভূ-তল পরিবহন বিভাগ করবে। এই দুটি মিলে ৭১৯ কোটি টাকা প্রোজেক্ট তৈরি হয়েছে। গতকাল কেন্দ্রীয় সরকারের কাছ থেকে একটা চিঠি পেয়েছি। তাতে তারা অদ্ভুতভাবে যা বলেছেন তাতে মনে হচ্ছে, আমাদের টোটাল পরিকল্পনাটা তারা বানচাল করবার চেষ্টা করছেন। এতদিন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের সবুজ সঙ্কেতের জন্য অপেক্ষা করছিলাম, কিন্তু গতকালের চিঠিতে তারা নতুন কথা বলেছেন। তাতে বলা হয়েছে যে, প্রোজেক্ট ইমপ্লিমেন্টেশন বোর্ড বলে একটি বোর্ড গঠিত হয়েছে এবং ৭১৯ কোটি টাকা ঐ প্রোজেক্ট ইমপ্লিমেন্টশন বোর্ডকে তারা দিচ্ছেন। প্রোজেক্ট ইমপ্লিমেন্টেশন বোর্ড এ ব্যাপারে অনুমোদন দেবার পর বিষয়টা কেন্দ্রীয় ক্যাবিনেটে যাবে এবং তারপর কেন্দ্রীয় সরকার অনুমোদন দেবেন কি দেবেন না ঠিক হবে। তারজন্য, বিষয়টা দশ বাও জলের তলায় চলে যাচ্ছে। গতকাল আমি ভূ-তল পরিবহনের ডাইরেক্টর জেনারেলকে জানিয়েছি টেলিফোন করে যে, বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ের কাজটা রাজ্য ভূ-তল পরিবহন বিভাগ করবে এবং তারজন্য আলাদাভাবে ব্যয় নির্ধারিত করে রাখা হয়েছে। কেন্দ্রীয় ভূ-তল পরিবহনের মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেখানে বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ের জন্য আলাদাভাবে ব্যয় বরাদ্দ চেয়েছেন। আর সেই ব্রিজ সেটা একটা প্রাইভেট সংস্থা করে দেবে, এটা আলাদা প্রোজেক্ট। প্রোজেক্ট ইমপ্লিমেন্টিং বোর্ড এই যে, প্রাইভেট সংস্থা কাজকর্ম করবে তাদের কাজকর্ম দেখার দায়িত্ব দেওয়া হয়। কিন্তু এটা একটা গভর্নমেন্ট প্রোজেক্ট, এটা পার্লামেন্টে পাশ হয়েছে, পার্লামেন্টে এই প্রোজেক্টের ব্যয় বরাদ্দ পাশ করা হল। কি করে এটা ওদের দায়িত্ব দেওয়া হল? দুটি প্রাইভেট প্রোজেক্ট ইমপ্লিমেন্টিং বোর্ডকে দায়িত্ব দেওয়া হল কি করে তার উত্তর ওরা দিতে পারেন নি। আমরা চিঠি পাঠাচ্ছি, বারে বারে বলছি এবং বলছি যে আমাদের মিসগাইড করা হচ্ছে। তারা এই বেলঘরিয়া এক্সপ্রেসওয়েকে সাতবাঁও জলে

ফেলে দিল, বিবেকানন্দ সেতুকে সাতবাঁও জলে ফেলে দিল। এই ব্যাপারে সরকারের পক্ষ থেকে আমরা চিঠি পাঠিয়ে প্রতিবাদ জানিয়েছি। আমাদের এত দিনের প্রোজেক্ট, দীর্ঘ দিন ধরে অনেক ব্যয় সাধ্য ভাবে কষ্টসাধ্যভাবে এই প্রোজেক্ট আমরা তৈরি করেছি। ওখানকার মানুষের অনেক সহযোগিতা নিয়ে অনেক ত্যাগ তিতিক্ষার মধ্যে দিয়ে এই প্রোজেক্ট হয়েছে। তারা এটা নিয়ে ছেলেখেলা করছে। তারা হয়ত কোনও কিছুর জন্য অপেক্ষা করছে। পশ্চিমবাংলায় এমন কিছু ঘটনা ঘটবে যার জন্য ওরা আশা করে আছেন, তখন তারা করবেন। এখন আমাদের কাজে ঠান্ডা জল ঢেলে দিচ্ছেন। এখন আটকে রেখে দিচ্ছেন তখন অন্য রকম কিছু হলে করবেন, তাই সেটা ফেলে রেখে দিচ্ছেন। এখন আমাদের প্রতিবাদ কথা ছাড়া কোনও রাস্তা নেই।

[11-40 — 11-50 a.m.]

শ্রী তপন হোড় ঃ উত্তরবাংলায় আপনার দপ্তরের যে সমস্ত ব্রিজগুলি ড্যামেজ হয়েছে সেইগুলিই উত্তরবাংলার একটা জলন্ত সমস্যা। অনেক ব্রিজ আছে, আপনি একটা ব্রিজ উদ্বোধন করে এলেন। তারপরেও অনেক অসম্পূর্ণ ব্রিজ রয়েছে, অনেক ভাঙা ব্রিজ রয়েছে। সেই ব্রিজ নতুন করে গড়তে আপনার কত সময় লাগবে সেই ব্যাপারে আপনার সরকারের কি উদ্যোগ আছে বলবেন কি?

শ্রী ক্ষিতি গোস্বামী ঃ ১৯৯৩ সালের বন্যায় উত্তরবাংলায় জাতীয় সড়কের উপর আমাদের প্রায় সব কালভার্ট উড়ে গিয়েছিল। আমরা সেই কালভার্টগুলি মোটামুটি তৈরি করে ফেলেছি। তার সঙ্গে ৪টি ব্রিজ একেবারে উড়ে গিয়েছিল। সেই ৪টি ব্রিজের কাজ করার ব্যাপারে আমাদের অনেক সময় লেগেছে কেন্দ্রীয় সরকারকে বোঝাতে। তাদের সমীক্ষক দল এসেছিল এবং তারা দেখে গেল। আমরা ডাইভারশন করে গাড়ি চালিয়েছি। জাতীয় সড়কে সমস্ত গাড়ি আমাদের হাইওয়ে দিয়ে চালিয়েছি। রাজ্য সরকারের ক্ষতিসাধন করে আমরা সেই গাড়ি চালিয়েছি। আমরা ট্রাফিককে চালু করে রেখেছিলাম। তার কারণ এই এন এইচ ৩১ হচ্ছে সমস্ত উত্তর-পূর্ব ভারতের সঙ্গে যোগাযোগকারী রাস্তা। এই রাস্তা যদি বন্ধ হয়ে যায় তাহলে উত্তর-পূর্ব ভারতের সাপ্লাই বন্ধ হয়ে যাবে। সেইজন্য তাদের কাছ থেকে আমি বারে বারে টেলিফোন পাই এবং সেইজন্য সেই রাস্তা আমাদের চালু রাখতে হয়। আমরা অনেক ঘুরে সেই ব্রিজের অর্থ পেয়েছি। ৪টি ব্রিজের মধ্যে একটির ৫০ ভাগ একটির ৬০ ভাগ একটির ৭০ ভাগ কাজ হয়েছে। আর কিছু দিন সময় পেলে এই ব্রিজের কাজ করে দিতে পারব। আর একটি মাত্র ব্রিজ যেটা ভেঙে পড়ে রয়েছে, এর অর্থ বরাদ্দ পেলে উত্তরবাংলার ন্যাশনাল হাইওয়ের উপর যে ৪টি ব্রিজ ভেঙে পড়েছিল তার সব কটি আমরা দাঁড় করিয়ে দিতে পারব।

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় ন্যাশনাল হাইওয়ের রক্ষণাবেক্ষণের কথা বললেন। আপনার হাতে ন্যাশনাল হাইওয়ের যে রাস্তাগুলি আছে এল অ্যান্ড টি এই রকম আন্তর্জাতিক সংস্থা তাতে কাজকর্ম শুরু করেছে। এখনও পর্যন্ত রাস্তা শেষ হয়নি। এই রাস্তাগুলির যেগুলি বাংলার উপর দিয়ে জাতীয় সড়ক নির্মাণের কাজ হচ্ছে সেই কাজ কোন সালের মধ্যে শেষ করার পরিকল্পনা আছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী :** একেবারে বাংলার ওপরে বলাটা মুশকিল। এটা ভারত সরকারের নীতি, তারা সারা ভারতবর্ষ জুড়ে আগামী ১০ বছর টার্গেট করেছেন, অর্থাৎ ২০১০ সালের মধ্যে করবেন বলে ঠিক করেছেন—যে গোল্ডেন কোয়াড্রাঙ্গেল-এর কথা আমি বললাম সেটি কমপ্লিট করবেন এবং ২০২৫ সালের মধ্যে ওরা গোটা ভারতবর্ষে প্রায় ৫০,০০০ কিলোমিটার রাস্তার উন্নতিকরণের কাজ করবেন বলে ঠিক করেছেন। সুতরাং ২০১০ সালের মধ্যে আমাদের এখানে যে কাজগুলো নেওয়া হয়েছে, আশা করা যাচ্ছে, যে টার্গেট ওরা নিয়েছেন, তারমধ্যেই শেষ করবেন। আসানসোলে যে কাজগুলো হচ্ছে, প্রথমত বিহার থেকে রানীগঞ্জের কাজটি আমরা করছি। আর রানীগঞ্জ থেকে পানাগড়ের কাজটি ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া করছে। বিহার থেকে রানীগঞ্জের রাস্তাটি ফোর লেনিং হবে, সেই কাজের প্রায় ৬০ ভাগ কাজ শেষ হয়ে এসেছে। আর অল্পদিনের মধ্যেই শেষ হয়ে যাবে, আমাদের দায়িত্বটা শেষ হয়ে যাবে। আর ওদিকে রনীগঞ্জ থেকে পানাগড়ের কাজের ৫০ শতাংশ শেষ হয়ে গেছে। এরপরে পরের যে কাজটি ওরা করবেন সেটি হচ্ছে পানাগড় থেকে শক্তিগড়। শক্তিগড়ে ফ্লাইওভারের কাজটিও ওরা করবেন। কিছুদিন আগে আমি যখন দিল্লিতে গিয়েছিলাম তখন দুর্গাপুর এক্সপ্রেস ওয়ের ব্যাপারে বলে এসেছিলাম। সেটিকে ওরা ফোর লেনিং করে করবেন ডানকুনি পয়েন্ট থেকে। বোম্বে রোডটি ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া ওরা মেনটেন করেন। বোম্বে রোডটি ফোর লেনিং করে করবেন এবং সেটিকে খড়গপুর পর্যন্ত নিয়ে যাওয়া হবে। আর ওখান থেকে ওড়িষ্যার দিকে যে রাস্তা গেছে, সেটিকে ফোর লেনিং করা হচ্ছে, সেটিকে ওরা গ্রহণ করেছেন। ইতিমধ্যে ওরা কাজটি শুরুও করে দিয়েছেন। আমরা আশা করি যে, বেঙ্গলের মধ্যে দিয়ে যে রাস্তাগুলো যাচ্ছে, সেগুলো ২০১০ সালের মধ্যে শেষ করবেন।

**শ্রী সমর হাজরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জাতীয় সড়ক রক্ষণাবেক্ষণের ব্যাপারে বিস্তৃত ব্যাখ্যা দিলেন। তিনি জি টি রোডে শক্তিগড়ের কথা বললেন। শক্তিগড়ে হাইওয়েতে যে লেভেল ক্রসিংটা রয়েছে—আমি দেখেছি, আপনিও মাঝে মাঝে ওখান দিয়ে যাতায়াত করেন—ওখানে যে ফ্লাইওভার করার কথা ছিল, সেটি কোন পর্যায়ে আছে?

**শ্রী ক্ষিতি গোস্বামী :** শক্তিগড়ে ফ্লাইওভারের ব্যাপারে কথা হয়েছে। এর পরের

প্যাকেজটা হচ্ছে পানাগড় থেকে শক্তিগড়। কাজটি ওরা শুরু করেছেন। তার মধ্যে ফ্লাইওভারের কাজটিও ধরা আছে। এটি ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়া তৈরি করবেন। এটি ভূ-তল দপ্তর নয় বা মিনিস্ট্রি অফ সার্ফেস ট্রান্সপোর্ট নয়, ন্যাশনাল হাইওয়ে অথরিটি অফ ইন্ডিয়ার তাদের পরবর্তী যে প্যাকেজ আছে, তারমধ্যে ফ্লাইওভার আছে। ওরা নীতিগতভাবে মেনে নিয়েছেন এবং টেন্ডার করেছেন এবং কনসালট্যান্টসও অ্যাপয়েন্ট করেছেন।

**শ্রী সঞ্জীবকুমার দাস** ঃ মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন। আপনি বলেছেন কেন্দ্রীয় সরকার দিয়েছে ৩৭ কোটি এবং রাজ্য সরকার দিয়েছে ৪৪ কোটি। দুটো যোগ করলে ৮১ কোটি টাকা। এরমধ্যে এন এইচ-৬-এর রক্ষণাবেক্ষণের জন্য কত টাকা খরচ করেছেন?

**শ্রী ক্ষিতি গোস্বামী** ঃ আমরা অতিরিক্ত ব্যয় করে ফেলেছি। অর্থাৎ ওরা দিয়েছিল ৩৭ কোটি টাকা তা আমরা ব্যয় করেছি। তারপরে আমরা ৪৪ কোটি ১৮ লক্ষ টাকা ব্যয় করেছি। বাকি টাকাটা আমরা পাব। আমরা ৪৪ কোটি টাকা খরচ করেছি। তবে এই মুহূর্তে এন এইচ-৬-এর কত খরচ হয়েছে তা ভাগ করে বলা যাবে না। অনেকগুলো এন এইচ আছে। সেজন্য এক্ষুনি ভাগ করে বলে দিতে পারব না। আমরা এন এইচ-এর বেশ কিছু জায়গায় কাজ করেছি। যেমন, পাঁশকুড়ায়, সেখানে বন্যায় ভেঙ্গে গিয়েছিল। সেখানে ডেবরা পয়েন্টে কাজ করেছি। রাতুলি পয়েন্টে কাজ করেছি। রাধাশুলি পয়েন্টে কাজ করেছি। আর কোলাঘাটের পর থেকে খানিকটা কাজ করা হয়েছে। এটাকে আপনার ডানকুনি পয়েন্ট থেকে আলমপুর পর্যন্ত এবং আলমপুর থেকে কোলাঘাট পর্যন্ত মেনটেনেন্সের কাজ আমরা করি। এতে কি পরিমাণ অর্থ বরাদ্দ হয়েছে, বলতে পারব না, কারণ তার ব্রেক আপ নেই। পরে জানতে চাইলে জানিয়ে দেব।.

[11-50 — 12-00 Noon]

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় কাছে আমার অতিরিক্ত প্রশ্ন যে, ২-৪-৬ জাতীয় সড়কের যে অ্যাপ্রোচ রোড যেটায় বালি বিবেকানন্দ সেতুর কাজ হচ্ছে। সেই কাজ শুরু হবার সাথে সাথেই রাজ্য সরকার রেল মন্ত্রককে ১১ কোটি টাক দিয়ে দেওয়া সত্ত্বেও অপদার্থ রেল মন্ত্রক ওই কাজ শেষ করতে পারেনি। ফলে সাধারণ মানুষের প্রতিদিন যাতায়াতের ক্ষেত্রে দুর্বিষহ অবস্থা হচ্ছে। সেখানে ওই রাস্তার কাজ করতে এই ব্রিজের যে অ্যাপ্রোচ ২-৪-৬ অ্যাপ্রোচ রোড, তার একদিকে পি ডব্লু ডি-র ২৪ পরগনা অঞ্চল আর হাওড়ার থেকে জি টি রোড, বম্বে রোড এবং দিল্লি রোড পড়ছে। এই অ্যাপ্রোচ রোড প্রচন্ড ভাঙ্গচুর অবস্থায় রয়েছে। এই রাস্তাগুলো সারানোর

জন্য কোনও ব্যয় বরাদ্দ করেছেন কিনা, হলে কবের মধ্যে সারানো যাবে এবং ব্রিজ তৈরির বেশিরভাগ কাজটাই এখন রাজ্য সরকার হাত দেবে। কেন্দ্রীয় সরকারের নির্দিষ্ট সময় পাড় হয়ে গেছে। কবে নাগাদ কাজ শুরু হবে অবহিত করবেন কি?

শ্রী ক্ষিতি গোস্বামী ঃ রেল কর্তৃপক্ষের হাতে বেশি অংশের কাজ দিয়েছিলাম, তাদের কাজ শেষ হলে পরে রাজ্য সরকারের পক্ষ থেকে সার্ভিসিংয়ের কাজ আমরা করব। সেটা আমাদের রাজ্য সরকারের যে অধিগৃহীত সংস্থা, তাকে দিয়েছি। মাননীয়া সদস্যাকে জানাই যে, একই সঙ্গে বৈঠক করেছিলাম তাতে তারা কথা দিয়েছিল যে নির্দিষ্ট সময়ে ঠিক করে দেবেন। যে সংস্থা কাজ করছে তাদের বৃষ্টির আগেই কাজ শেষ হয়ে যাবার কথা এবং আমাদের রাজ্য সরকারের অধিগৃহীত সংস্থা কাজ করবে এবং তাদেরই পাশাপাশি সার্ফেসিংয়ের কাজ করার জন্য তারা এগিয়ে আসবে। যাতে বৃষ্টির পরেই এই রাস্তা খুলে দিতে পারি এইভাবেই প্রোগ্রামিং হয়েছিল। সেই প্রোগ্রাম অনুযায়ী রেলের যে ঠিকাদার তারা ঠিকমতো কাজ করতে পারে নি। সেখানে বার বার তাগাদা দেওয়া সত্ত্বেও নির্দিষ্ট সময়ের মধ্যে কাজে শেষ করতে পারেনি। ইতিমধ্যে একটা অ্যাক্সিডেন্ট সেখানে হয়েছিল। ব্রিজের ওখানে কাজ করতে গিয়ে একজন শ্রমিক মারা যায়। তারফলে বিক্ষোভ হয় এবং তারা সেই সাইড থেকে সড়ে দাঁড়ায়। বলতে গেলে পালিয়েই যায়। তারপরে সিটুর হস্তক্ষেপ কাজ করার সহযোগিতা পাবে আশ্বাস পায়। সেখানে স্থানীয় জনসাধারণের সঙ্গে যোগাযোগ রেখে ওই সংস্থাকে সহযোগিতা করবেন এই আশ্বাস দেওয়াতে তারা আবার কাজ শুরু করে। স্থানয়ী জনসাধারণের সহায়তা নিয়ে সেই কাজ শেষ করবার চেষ্টা করেন এবং কাজটা এখন প্রায় শেষ হবার মুখে। কিন্তু এখন বৃষ্টি শুরু হয়েছে, আমরা যদি এখন কাজটা শুরু করি এই বৃষ্টির সময়ে, তাহলে সাধারণ মানুষের মনে ধারণা হবে এই বৃষ্টির সময়ে পি ডব্লু ডি কাজ শুরু করল। তারপরে পীচের কাজ এই সময়ে করলে ভাল হতে পারবে না। রাজ্য সরকারের যে সংস্থা মেকিনটোজ বার্ন তারা বলছে এই বৃষ্টির মধ্যে জায়গা ছেড়ে দিতে। কিন্তু এখন এইরকম বৃষ্টির মধ্যে এই কাজ করলে ক্ষতি হবে এবং কাজ করতেও বিপদ হতে বাধ্য। ফলে কিছুটা সাফার করতেই হবে। বৃষ্টির সময় না হলে এটা করা সম্ভব হত। সুতারং ম্যাকেনটিজ বার্ন বৃষ্টির পরে নভেম্বর মাসের মধ্যে কাজটা করে ফেলতে পারে তারজন্য অনুরোধ করেছি। সে পর্যন্ত সাফার মেনে নিতেই হবে। আর ওই পাড়ের রাস্ত ২-৪-৬ একসঙ্গে মিলেছে। শুধু রাস্তা মিলেছে তাই নয়, আরেকটা বড় কাজ করে যাচ্ছে হাজার হাজার লরি ধরে রাখবার জায়গা নেই। হাজার হাজার লরি শহরের মধ্যে ঢুকছে, সেইগুলি রাখবার জায়গায় নেই, দাঁড়াবার জায়গা নেই, ব্রিজ দিয়ে এতগুলি লরি পাস করাবার ব্যবস্থা নেই। ফলে অনেক সময় লেগে যাচ্ছে, ফলে লরিগুলোকে দীর্ঘক্ষণ অপেক্ষা করতে হয়। অনেক সময় ২৪ ঘণ্টা, ৪৮ ঘণ্টাও তারা অপেক্ষা করে থাকেন।

তারপরে তারা লাইন দিয়ে এসে মালটা নামিয়ে যান। কাজেই ওখান ট্রাক টার্মিনাল না হলেও ওটা অঘোষিতভাবে ঐরকম হয়ে গেছে। ওখানে হাজার হাজার লরি দাঁড়িয়ে থাকে, ফলে ট্রাফিক কনজেশান হচ্ছে। ওখান থেকে অন্য কোথাও শিফট করতে পারছি না নতুন ট্রাক টার্মিনাল না হওয়ার জন্য। ওখানে ওয়েটিং লরিগুলি আবার এগোয় পিছোয় স্পেস নেই ফলে এই রাস্তায় কোনও কাজ করা যায় না। রাস্তারও এতে যথেষ্ট ক্ষতি করে। সুতরাং আমাদের বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ের পাশে ট্রাক টার্মিনাল না হওয়া পর্যন্ত ঐ জায়গায় কনজেশন এখনি উঠে যাবে বলতে পারব না। এখন যে ড্যামেজ হচ্ছে, সেখানে কাজ করার সুযোগ থাকছে না। রাতে দিনে রাস্তা জ্যাম হয়ে যাচ্ছে। ফলে এখানে যে কাজ হবে, সেটাও দুর্বল কাজ হবে। দুর্বল কাজটা শক্ত পোক্ত হবে না। বিকল্প রাস্তার ব্যবস্থায় না আসা পর্যন্ত ওখানে ততদিন পর্যন্ত এই কন্ডিশন মেনে নিতে হবে। এছাড়া বিকল্প ব্যবস্থা আমাদের আর নেই।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন, মাননীয় সদস্য তপন হোড়ের প্রশ্নের জবাবে বলেছেন, কেন্দ্রীয় সরকার শক্তিগড় থেকে ডানকুনি পর্যন্ত দিল্লি রোড এবং জি টি রোডের যে অংশটা আছে, দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে চালু হওয়ার পরে দিল্লি রোডের দায়িত্ব কেন্দ্রীয় সরকার নিতে অস্বীকার করছে ; এবং জাতীয় সড়কের মর্যাদা কেড়ে নিচ্ছে। এই রাস্তার রক্ষণাবেক্ষণের জন্য কোনও আর্থিক বরাদ্দ কেন্দ্রীয় সরকার দেবে না বলে জানিয়ে দিয়েছেন। একটা অদ্ভুত সিদ্ধান্ত তারা নিয়েছেন। কাজেই নতুন রাস্তা চালু হওয়ার জন্য জাতীয় সড়ক বলে ঘোষিত রাস্তা যেটি ছিল সেটির জাতীয় সড়কের মর্যাদা থাকবে না, তারা একতরফাভাবে এই সিদ্ধান্ত নিয়েছেন। এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারের কি ভূমিকা তারা পালন করেছেন, কেন্দ্রীয় সরকার যে তুঘলকি সিদ্ধন্ত নিয়েছেন, নতুন রাস্তা চালু হয়েছে বলে এটা ছেড়ে দিচ্ছে, তাহলে এটার দেখাশুনা করার জন্য এই ব্যাপারে রাজ্য সরকারের ভূমিকা কি, এই সড়কটির জন্য কেন্দ্রীয় সরকার কোনও টাকা দেবেন কিনা সেটা বলবেন কি?

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** এই ৮২ কিলোমিটার রাস্তাটি যেভাবে বিরাষ্ট্রীয়করণ করলেন, সেখানে যেভাবে আমাদের হাতে দিলেন, তাতে আমরা প্রতিবাদ করেছি। আমরা বলেছিলাম ৮২ কিলোমিটার রাস্তা যেটি ন্যাশনাল হাইওয়ের স্পেসিফিকেশনে করা এবং প্রায় ৭ মিটারের বেশি কোথাও চওড়া, সেটি হঠাৎ করে রাজ্য সরকারের ঘারে চাপিয়ে দিলেন, ফলে বিরাট একটা আর্থিক দায়িত্ব আমাদের গ্রহণ করতে হবে। এই রাস্তা আমাদের হাতে ছেড়ে দেবে বলে বিগত তিন বছর ধরে কোনও ব্যয় তারা করেননি এই রাস্তার জন্য। অর্থাৎ রাস্তাটি অত্যন্ত খারাপ অবস্থায় আমাদের হাতে দিয়েছেন। পার্লামেন্টে যে স্ট্যান্ডিং কমিটি আছে, সেখানে আমাদের যারা এম পি আছেন, তাদের বলেছিলাম এর প্রতিবাদ করুন, তারা মিনিস্ট্রি অফ সার্ফেস ট্রান্সপোর্ট মন্ত্রীর সঙ্গে দেখা করেছিলেন, তারা

প্রতিবাদও জানিয়েছেন। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে মুখ্যমন্ত্রী নিজে তিনি প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন এটা যেভাবে আমাদের হাতে দেওয়া হয়েছে সেটা ঠিক হচ্ছে না। এর জন্য আর্থিক বরাদ্দ দিতে হবে এবং রাস্তার একটা কন্ডিশন করে দিতে হবে। আমরা দিল্লিতে আলোচনা করেছি, আলোচনার রেজাল্ট বেরিয়েছে, আমাদের মুখ্যমন্ত্রীর চিঠি প্রধানমন্ত্রী পেয়েছেন, তিনি সেটা ভূ-তল পরিবহন মন্ত্রককে জানিয়েছেন, তারা ১০ কোটি ৫৫ লক্ষ টাকা বরাদ্দ করেছেন, আমরা সেই চিঠিও পেয়েছি, কিন্তু বর্ষা এসে যাওয়ার রিপেয়ার করা এখন যাবে না। আমরা স্পট হোলগুলি রিপেয়ার করব। আর যে টাকাটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি সেই টাকাটা এবং রাজ্য সরকারের পক্ষ থেকে কিছু টাকা দিয়ে আরমা থরো রিপেয়ার করব। ১০ কোটি ৫০ লক্ষ টাকা যেটা আমরা পেয়েছি তার ইনটিমেশন আমি দিলাম, আমরা যে প্রতিবাদ করেছিলাম তার সুফল আমরা পেয়েছি।

## Starred Questions
### (to which written Answers were laid on the Table)

### WBECSC Ltd.

*383. (Admitted Question No. *1809) **Shri Sobhan Deb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

(a) the amount involved till date in various arbitrations cases involving WBECSC Limited; and

(b) the steps taken so far to realise the amounts awarded in favour of WBECSC Limited?

**Minister-in-charge of Food and Supplies Department :**

(a) (i) In the arbitration proceedings the Corpn. obtained the following amount as award against the opposite parties is :

Total Amount Rs. 34,24,498.00

(ii) Arbitration proceedings against the parties being continued/ not settled: Total Amount Rs. 43,99,664.98

(b) Various steps have been taken by the Corpn. towards realisation of the amount awarded in favour of the Corporation including

moving the Hon'ble High Court through the Corporation's Advocates.

**বয়স্ক শিক্ষা কেন্দ্রের শিক্ষক/সংগঠকদের বেতন/ভাতা প্রদান**

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *২০২১) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের সাক্ষরতা/বয়স্ক শিক্ষা সম্প্রসারণের উদ্দেশ্য 'বয়স্ক শিক্ষা কেন্দ্র'-এর শিক্ষক/ সংগঠকদের কোনও বেতন/ভাতার দায়িত্ব সরকার বহন করে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তার বিশদ বিবরণ কিরূপ?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাক্ষরতা প্রসার কর্মসূচির তিনটি পর্যায় আছে—১) সাক্ষরতা, ২) সাক্ষরোত্তর এবং ৩) ধারাবাহিক শিক্ষা। জাতীয় সাক্ষরতা মিশন নির্ধারিত নীতি অনুযায়ী সাক্ষরতা এবং সাক্ষরোত্তর কর্মসূচিতে শিক্ষক সংগঠকদের কোনও বেতন ভাতা দেবার ব্যবস্থা নেই। তবে ধারাবাহিক শিক্ষা কর্মসূচিতে প্রতি শিক্ষাকেন্দ্র (সি ই সি) এবং মুখ্য শিক্ষা কেন্দ্র (এন সি ই সি) পিছু একজন প্রেরককে মাসিক সাম্মানিক ভাতা প্রদানের ব্যবস্থা আছে। কিন্তু অন্য সংগঠকদের এই কর্মসূচিতেও ভাতা প্রদানের কোনও ব্যবস্থা নেই।

(খ) জাতীয় সাক্ষরতা মিশনের সাম্প্রতিক নির্দেশ অনুযায়ী ধারাবাহিক শিক্ষা কর্মসূচির শিক্ষাকেন্দ্রের প্রেরক ৩০০ টাকা এবং মুখ্য শিক্ষাকেন্দ্রের প্রেরক ৭০০ টাকা মাসিক সাম্মানিক ভাতা পেতে পারেন।

**রাজ্য সরকার কর্তৃক পেট্রোল পাম্প ও রান্নার গ্যাস সরবরাহ**

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮২) **শ্রী অশোককুমার দেব ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার নিজেই পেট্রোল পাম্প ও রান্নার গ্যাস সরবরাহ করার উদ্যোগ নিয়েছে;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায়; এবং

(গ) কি ধরনের নীতির ভিত্তির পেট্রোল পাম্প ও রান্নার গ্যাস সরবরাহ করা হবে?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**হাসপাতালে নন-প্র্যাকটিসিং ডাক্তারের পদ**

*৩৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৩) **শ্রী শ্যামাপ্রসাদ পাল :** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হাসপাতালের কোন কোন ডাক্তারি পদগুলি নন-প্র্যাকটিসিং; এবং

(খ) নন-প্র্যাকটিসিং চিকিৎসকদের নামের তালিকা সংশ্লিষ্ট হাসপাতালের নোটিশ বোর্ডে উল্লেখের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আমাদের রাজ্যে দু ধরনের হাসপাতাল আছে।

(১) টিচিং হাসপাতাল—এখানে শিক্ষক চিকিৎসক এবং অন্য ডাক্তারদের সমস্ত পদই নন-প্র্যাকটিসিং।

(২) নন-টিচিং হাসপাতাল—এখানে ডাক্তারি পদগুলির মধ্যে কিছু নন-প্র্যাকটিসিং এবং কিছু প্র্যাকটিসিং। সমস্ত হাসপাতালের প্রশাসনিক পদ, সুপারিনটেনডেন্ট, পি পি ইউনিট-এ মেডিকেল অফিসার এবং ব্লাড ব্যাঙ্কের কর্তব্যরত ডাক্তারদের পদগুলি নন-প্র্যাকটিসিং। অন্যান্য ডাক্তারি পদগুলিতে কর্তব্যরত ডাক্তার লিখিতভাবে ইচ্ছা প্রকাশ করে প্র্যাকটিস করতে পারে।

(খ) বর্তমানে এরূপ কোনও সরকারি পরিকল্পনা নেই।

**'সকলের জন্য শিক্ষা প্রকল্পে' প্রথা-বহির্ভূত শিক্ষা চালু**

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১২৫) **শ্রী ব্রহ্মময় নন্দ :** জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ২০০১ সালের মধ্যে সকলের জন্য শিক্ষার লক্ষ্যে জনশিক্ষা দপ্তর প্রথা-বহির্ভূত শিক্ষা ব্যবস্থা পুনরায় চালু করার সিদ্ধান্ত গ্রহণ করেছে ; এবং

(খ) সত্যি হলে, কতগুলি কেন্দ্রের মাধ্যমে কতজন পড়ুয়াকে প্রথা-বহির্ভূত শিক্ষা প্রকল্পের আওতায় আনার পরিকল্পনা সরকার গ্রহণ করেছে (জেলাওয়ারি)?

**জনশিক্ষা প্রসার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) মোট কেন্দ্রের সংখ্যা ঃ ৪৩৮২ এবং মোট পড়ুয়ার সংখ্যা ঃ-৯৭,৬৮০ জন।

**জেলাওয়ারি প্রকল্প পিছু কেন্দ্র সংখ্যা ও পড়ুয়ার সংখ্যা দেওয়া হল ঃ**

| জেলা নাম | কেন্দ্র ঘোষিত প্রকল্প সংখ্যা | রাজ্য সরকার ঘোষিত কেন্দ্রের সংখ্যা | মোট কেন্দ্রের সংখ্যা কেন্দ্র রাজ্য | মোট পড়ুয়ার সংখ্যা |
|---|---|---|---|---|
| ১) বর্ধমান | ৩ যোগ | ১৩ | ৫১ যোগ ৬৫০ | ৯,৬৫০ |
| ২) হুগলি | ২ ” | ২ | ৭৫ যোগ ১০০ | ৩,৮৭৫ |
| ৩) মেদিনীপুর | ৯ ” | ৯ | ৩০৩ যোগ ৪৫০ | ১৮,৭০০ |
| ৪) হাওড়া | ৩ ” | ৩ | ১৫০ যোগ ১৫০ | ৬,৭৫০ |
| ৫) উত্তর ২৪ পরগনা | ৭ ” | ৬ | ২৮৪ যোগ ৩০০ | ১৪,৪৭৫ |
| ৬) দক্ষিণ ২৪ পরগনা | ৫ ” | ৬ | ৩৪৭ যোগ ৩০০ | ১৬,৩০০ |
| ৭) উত্তর দিনাজপুর | ১ ” | ২ | ২৫ যোগ ১০০ | ৩,১২৫ |
| ৮) নদীয়া | ১ ” | — | ২৫ যোগ — | ৬২৫ |
| ৯) পুরুলিয়া | ২ ” | ১ | ২০০ যোগ ৫০ | ৫,৭৫০ |
| ১০) জলপাইগুড়ি | ১ ” | ২ | ৫০ যোগ ১০০ | ৩,২৫০ |
| ১১) কলকাত | ১ ” | — | ২২ যোগ — | ৮৮০ |
| ১২) বাঁকুড়া | ১ ” | — | ১০০ যোগ — | ৩০০ |
| ১৩) বীরভূম্ | ২ ” | — | ২০০ যোগ — | ৫,০০০ |
| ১৪) দক্ষিণ দিনাজপুর | ১ ” | ২ | ৫০ যোগ ১০০ | ৪,০০০ |
| ১৫) মুর্শিদাবাদ | — ” | ৩ | যোগ ১৫০ | ৩,৭৫০ |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৬) দার্জিলিং | — " | ১ | যোগ ৫০ | ১,২৫০ |
| | ৩৯ " | ৫০ | ১৮৮২ যোগ ২৫০০ | ৯৭,৬৮০ |

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

### টালিগঞ্জ পোল্ট্রি ফার্ম

২২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৮৪) **শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) টালিগঞ্জ পোল্ট্রি ফার্মের মোট জমির পরিমাণ কত ;

(খ) উক্ত ফার্মে বর্তমানে কত মুরগি প্রতিপালিত হয় ; এবং

(গ) উক্ত ফার্মের আরও উন্নয়নের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট জমির পরিমাণ ১৭.০৬ একর।

(খ) ডিমপাড়া পাখি ২০০০ মুরগি

ডিম না পাড়া পাখি ৪,০০০ মুরগি

টার্কি ৬৮

জাপানিজ কোয়েল ১,৫০০

(গ) ভবিষ্যতে উন্নয়নের পরিকল্পনাগুলি হল ঃ

১) ডিমপাড়া মুগরির সংখ্যা বৃদ্ধি ঃ

২) নতুন প্রজাতির পাখি লাপন (গিনি ফাউল, এসেল, সংকর প্রজাতির মুরগি);

৩) ডিপলিটার হাউস, প্রাণী-খাদ্যের জন্য গুদাম, খাদ্য উৎপাদনযন্ত্রের আধুনিকীকরণ ইত্যাদি।

### ভেটেরিনারি ম্যানুয়াল প্রকাশ

২২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩১) **শ্রী অশোককুমার দেব ঃ** প্রাণী-সম্পদ বিকাশ

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, 'ভেটেরিনারি ম্যানুয়াল'-এর প্রকাশ দীর্ঘদিন ধরে বন্ধ আছে ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, বর্তমানে 'ভেটেরিনারি ম্যানুয়াল'-এর আধুনিকীকরণের উদ্যোগ নেওয়া হয়েছে।

(খ) প্রাণী-সম্পদ ও প্রাণী-স্বাস্থ্য অধিকার দুটি একীকরণের পর বিভাগীয় পরিকাঠামোর বিন্যাস আমূল পরিবর্তিত হয়েছে এবং বিভাগীয় কর্মচারিদের কাজের পরিধি বিস্তৃত হয়েছে। পরিবর্তিত পরিস্থিতিতে নতুন ম্যানুয়াল তৈরি প্রয়োজন হওয়াতে একটি কমিটি গঠন করা হয়েছে। কমিটির রিপোর্ট পাওয়া গেলে নতুন ম্যানুয়াল প্রকাশ করা সম্ভব হবে।

### বীরভূম জেলার হোলসেল কনজিউমার্সের লাভ/লোকসান

২২৮। (অনুমোদিত প্রশ্ন নং ১১২০) **শ্রী তপন হোড় ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছর থেকে ১৯৯৯-২০০০ আর্থিক বছর পর্যন্ত বীরভূম জেলার হোলসেল কনজিউমার্সের লাভ/লোকসানের পরিমাণ কত ;

(খ) রাজ্য সরকার উক্ত আর্থিক বছরগুলিতে উল্লিখিত সংস্থাকে পর্যায়ক্রমে কত পরিমাণ অর্থ প্রদান করেছে ;

(গ) উক্ত সংস্থাতে কর্তব্যরত কর্মচারীর সংখ্যা কত ; এবং

(ঘ) উক্ত কর্মচারিদের বেতন বাবদ বাৎসরিক খরচের পরিমাণ কত?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭ আর্থিক বছরে ক্ষতির পরিমাণ প্রায় ৫.৫০ লক্ষ টাকা।

১৯৯৭-৯৮ আর্থিক বছরে ক্ষতির পরিমাণ প্রায় ৩,৫৮,১৫৪.৪৮ টাকা

১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ আর্থিক বছর দুটিতে সংস্থাটিতে ক্ষতি হয়েছে

এবং ক্ষতির পরিমাণ যথাক্রমে আনুমানিক ৭,৫২,৭৮৯.৫৪ ও ২.১৪ (প্রায়) লক্ষ টাকা।

উল্লেখ যে, রাজ্য সরকার উক্ত আর্থিক বছরগুলির মধ্যে উক্ত সংস্থাকে কেবলমাত্র ১৯৯৮-৯৯ বছরেই অর্থসাহায্য করেছে।

(খ) রাজ্য সরকার কর্তৃক উক্ত সংস্থাকে প্রদত্ত ১৯৯৮-৯৯ আর্থিক বছরে অংশগত মূলধনের পরিমাণ ৩১১.২৫ লক্ষ টাকা।

উক্ত অর্থ ছাড়াও, রাজ্য সরকার ৫ লক্ষ টাকা ঋণ হিসাবে ঐ সংস্থাকে প্রদান করেছে।

(গ) বীরভূম জেলা হোলসেল কনজিউমার্সে কর্মরত কর্মচারীর সংখ্যা ৪৯ (উনপঞ্চাশ) জন।

(ঘ) ১৯৯৯-২০০০ সালে (আর্থিক বছরে) কর্মচারিদের বেতন বাবদ সংস্থার খরচের পরিমাণ আনুমানিক ৭.৭৭ লক্ষ টাকা।

**মগরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কুকুরে কামড়ানো রোগীর সংখ্যা**

২২৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২৪) **শ্রী রবীন মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হুগলি জেলার চুঁচুড়ার মগরা ব্লকে মগরা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে ১৯৯৯ সালের জানুয়ারি মাস থেকে ২০০০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কুকুরে কামড়ানো কতজন রোগীর নাম নথিভুক্ত হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে, কতজন রোগী ঔষধ পেয়েছেন?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৩৯০ জন রোগীর।

(খ) ১৭৯ জনকে জলাতঙ্ক রোগের প্রতিষেধক ইঞ্জেকশন দেওয়া হয়েছে।

**মাজিয়াঘাটে কালিন্দী নদীর উপর সেতু নির্মাণ**

২৩০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪০২) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার মাজিয়াঘাটে কালিন্দী নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) উক্ত পরিকল্পনাটি মালদহ জেলা পরিষদ গ্রহণ করেছে। আর আই ডি এফ ৬ থেকে অর্থসংস্থানের ব্যবস্থা করার জন্য পূর্ত (সড়ক) দপ্তর জেলা পরিষদের মাধ্যমে প্রয়োজনীয় প্রস্তুতি নিচ্ছে।

### বক্সা ফিডার রোড সম্প্রসারণ

২৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪১) **শ্রী নির্মল দাস ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আলিপুরদুয়ার শহরের একমাত্র রাস্তা বক্সা ফিডার রোড সম্প্রসারণের পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ সত্যি।

(খ) পরিকল্পনাটি বাস্তবায়নের প্রাথমিক পদক্ষেপ নেওয়া হয়েছে। এরজন্য ৪৬৩ লক্ষ টাকার একটি ব্যয়বরাদ্দ রাজ্য পরিকল্পনা পর্ষদ এবং অর্থ দপ্তর কর্তৃক অনুমোদিত হয়েছে। এর প্রশাসনিক অনুমোদনও সম্প্রতি দেওয়া হয়েছে এবং শীঘ্রই কাজটি শুরু করার নির্দেশ দেওয়া হয়েছে। কবে নাগাদ কাজটি শেষ হবে বলে এখনি বলা সম্ভব হচ্ছে না।

### মেদিনীপুর জেলায় কারিগরি বিদ্যালয় স্থাপন

২৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১৭২৫) **শ্রী বুদ্ধদেব ভক্ত ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে ২০০০-২০০১ আর্থিক বছরে মেদিনীপুর জেলায় কারিগরি বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলার আড়শা উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে বিজ্ঞান ও বাণিজ্য বিভাগ খোলার পরিকল্পনা**

২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬৯) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার আড়শা উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে বিজ্ঞান ও বাণিজ্য বিভাগ খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**রাজ্যে হেপাটাইটিস রোগে আক্রান্তের সংখ্যা**

২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১১) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যে ২০০০ সালের ১লা জানুয়ারি থেকে ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত সময়ে হেপাটাইটিস রোগে আক্রান্তের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঐ সময়ে ২৮৭ জন হেপাটাইটিস রোগের আক্রান্ত হয়েছিল।

**রাজ্যে ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্তের সংখ্যা**

২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৪) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

২000 সালের ১লা জানুয়ারি থেকে ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত রাজ্যে ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ায় আক্রান্তের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এখনও অবধি প্রাপ্ত তথ্য অনুসারে ৩৯০৬ জন।

**উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগার**

২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ২০৬৯) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় এবং শ্রী ভক্তরাম পান** ঃ শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে "জাতীয় গুরুত্বের প্রতিষ্ঠান" হিসাবে স্বীকৃতি দেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব রাজ্য সরকারের পক্ষ থেকে পাঠানো হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, উক্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকার কোনও পদক্ষেপ গ্রহণ করেছে কি?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৪ সালে প্রথম উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে জাতীয় গুরুত্বের প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতি উদ্যোগ গ্রহণ করা হয়।

(খ) কেন্দ্রীয় সরকার একটি স্টাডি টিম গঠন করে এই উদ্দেশ্যে প্রতিবেদন জমা দিতে বলে। এই টিম ১৯৮৫ সালের ফেব্রুয়ারি মাসে প্রতিবেদন জমা দেন। এই প্রতিবেদন অনুসারে ১৯৯০ সালে কেন্দ্রীয় সরকার উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারের প্রাচীন সংগ্রহগুলিকে জাতীয় গুরুত্ব দেওয়ার প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের কাছে করে। তদানীন্তন ওয়ার্কিং কমিটি এই প্রস্তাব গ্রহণ না করে সম্পূর্ণ প্রতিষ্ঠানটিকেই জাতীয় গুরুত্বের প্রতিষ্ঠান হিসাবে ঘোষণা করার উপর গুরুত্ব দেন। সরকার কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও

উল্লেখযোগ্য পদক্ষেপ নেওয়া হয়নি।

**কেরিয়ার গাইডেন্স বুক সাপোর্ট কেন্দ্র**

২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৫২) **শ্রী রামপদ সামন্ত** ঃ শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুরের জেলা গ্রন্থাগারটি "কেরিয়ার গাইডেন্স বুক সাপোর্ট কেন্দ্র" করার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে ;

(খ) সত্যি হলে, কত পরিমাণ অর্থ উক্ত জেলা গ্রন্থাগারটি জন্য মঞ্জুর করা হয়েছে ; এবং

(গ) ২০০০ সালের ৩১শে মার্চ পর্যন্ত গ্রন্থাগারের সদস্যসংখ্যা কত?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) ৮০,০০০ টাকা (আশি হাজার টাকা)।

(গ) প্রায় ১০৭০ জন।

## ADJOURNMENT MOTION

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** Today I have received fout notices of Adjournment Motion. The first one is from Shri Deba Prasad Sarkar on the subject of reported violence, clashes and atrscities in Midnapore district area. The second one is from Shri Pankaj Banerjee and the third one is from Shri Dilip Kumar Das both on the subject of reported murder of one Pachayat member of Gangarmpur in Dakshin Dinajpur district on 12-07-2000 and the fourth one is from Shri Ashoke Kumar Deb and Shri Sudhir Bhattacharjee on the subject of reported clash between the suporters of the major Ruling party and the Trinamul Congress on 12th and 13 July, 2000, resulting in death of one Pachayat Member at Ganarampur, Dakshin Dinajpur.

On the subject matter similar to the first Motion an adjournment motion was admitted and discussed in the House on 26-06-2000. The first Motion is thus out of order and I disallow it.

On the subject matters of the second and third and fourth Motions related to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The members may invite attention of the Ministers concerned through Calling Attention, Mention, Question etc.

I therefore, withhold my consent to all the three Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence namely :-

Paresh Sarkar, A Panchayat Member of Gangrampur was killed by CPI(M), hooligan. The CPI(M) has spreaded an environment of tessorised by killing, looting and gutting the houses of the Opposite political party workers. A section of police adminstration is helping them.

## CALLING ATTETNION

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attetnion on the following subjects, namely :-

i) Decision of the State Government to to impose tax on drinking water supplied in Calcutta : Shri Deba Prasad Sarkar

ii) Dilapidated condition of underground sewerage system in the area under Howrah Municipal Corporation : Shri Jatu Lahiri

iii) No production in the Krishna Glass

and sylicate factory for the last five years : Shri Pankaj Banerjee

iv) Reported postponement of examination of Degree Course in Calcutta University : Shri Ashoke Kumar Deb

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of 1) Decision of the State Governmet to impose tax on drinking water supplied in Calcutta.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Mr. Speaker, Sir, the statement will be made on 28th July 2000.

## Presentation of the Fifty-Second and Fifty-Third Report of the Committee on Public Undertakings 1999-2000

**Shri Ranjit Kundu :** I beg to present :-

1) The Fifty-Second Report of the Committee on Public Undertakings, 1999-2000 on the Teesta Canal Fall Hydroelectric Project of the Power Department on the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year 1992-93; and

2) The Fifty-Third Report of the Committee on Public Undertakings (1999-2000) on the Westing House Saxby Farmer Ltd. of the Report of the Comptroller and Auditor General of India (Commercial) for the year 1992-93.

## LAYING OF REPORT

**Annual Report & Accounts of the Greater Calcutta Gas Supply Corporatin Limited for the year 98-99.**

**Shri Bansagopal Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to lay the

Annual Report & Accounts of the Greater Calcutta Gas Supply Corporation Limited for the year 1998-99.

## PRIVILEGE MOTION

**Mr. Speaker :** I have received a notice of a Privilege motion from Shri Rabin Deb, dt. 13th July 2000.

It is alleged that Calcutta Doordarshan telecast distorted version of proceedings of the House held on 12-7-2000 in its news bulletins while covering Mention Cases discussed in the House on the same day. Shri Deb has further alleged that there did not happen anything which can amount to 'commotion' during the above mentioned discussion in Mention case and producer, Editor, etc, of News Bulletin under question showed Video clippings on Keshpur situation while telecasting statements of Hon'ble Member of the House belonging to Trinamul Congres Party, B.J.P. and Congress Party perhaps when relevant reference was made in their statement in the House. May it be assumed that Video Clippings were shown from File Picture as is the usual practice of news editor, producer, etc. of Doordarshan Calcutta.

As per our practice, we will first call for a explanation from Doordanshan Authority. On receipt of their explanation, we will take further steps.

**Mr. Speaker :** There will be no Mention Cases today. Now Zero Hour.

## ZERO HOUR

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাচ্ছি এক মধ্যযুগীয় বর্বরতার কলঙ্কজনক ঘটনা। কল্যাণীর কাছে মোহনপুর কৃষি বিশ্ববিদ্যালয়ের এক কর্মী সুবল কর তার চার বছরের অসুস্থ মেয়েকে সঞ্জয় নামে একটি কুকুরের সঙ্গে বিয়ে দিয়েছে এবং সেই উপলক্ষ্যে এক দল লোক খাওয়া-দাওয়া, আনন্দ উৎসব করেছে। এই আধুনিক যুগে, বিশ্বায়নের গ্লোবালাইজেশনের যুগে, কম্পিউটারের যুগে এরকম একটা অন্ধ চিন্তা-ভাবনার রূপকার এক তান্ত্রিক, যার নামও বাদল ভট্টাচার্য, তারই

নির্দেশে কুকুরের সাথে বিয়ে দেওয়া হয়। এই ঘটনায় বিশ্বের কাছে আমাদের মাথা নিচু হয়ে গেছে। অবিলম্বে সেই বাদল ভট্টাচার্যকে গ্রেপ্তার করা হোক এবং অসুস্থ মেয়েটিকে কোনও আধুনিক চিকিৎসাকেন্দ্রে চিকিৎসা করানো হোক।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি পয়েন্ট অফ ইনফর্মেশন রাখতে চাইছি। আমাদের ডি জি মেদিনীপুরে—কেশপুরে গিয়েছেন। কিন্তু তিনি অসহায়। রাজ্যপাল সেখানে বলছেন আগামী দিনে রক্তগঙ্গা সেখানে, রক্ত-গঙ্গা বয়ে যাবে। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা বার বার বলেছি আমাদের উপমুখ্যমন্ত্রীর কাছে যে, সেখানে সর্বদলীয় প্রতিনিধি দল পাঠানা হোক, সর্বদলীয় মিটিং করা হোক। কিন্তু কিছুই হচ্ছে না। আপনার মাধ্যমে আরও দাবি করছি—হুগলি, বাঁকুড়া, মেদিনীপুরকে উপদ্রুত অঞ্চল হিসাবে ঘোষণা করা হোক, কেন্দ্রীয় হস্তক্ষেপ নেওয়া হোক, মিলিটারি মোতায়েন করা হোক।

**শ্রী আব্দুল সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালকে আমি বলেছিলাম কেশপুর গড়বেতা, পিংলা, সবংয়ে যে অবস্থা চলছে তাতে পশ্চিমবাংলায় গৃহযুদ্ধ বেঁধে যেতে পারে। তার ফলস্বরূপ দেখা যাচ্ছে গঙ্গারামপুরে দু দল পরস্পরের সমর্থকদের খুন করছে। আবার আর একদল, আর একদলকে খুন করছে। আইন শৃঙ্খলা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। এ এক গৃহযুদ্ধের সূচনার অবস্থা। ডি জি সেখানে গিয়ে বলছেন যে, অসহায়। তাই মন্ত্রী মহাশয়ের কাছে বলছি যে, সেখানে গৃহযুদ্ধ হবার মতো অবস্থা। সেখানে যদি কোনও ব্যবস্থা গ্রহণ না করতে পারেন তাহলে আমি তার পদত্যাগ দাবি করছি। পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা তলানিতে ঠেকছে।

[12-10 — 1-30 p.m. (including adjournment)]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, বাজেটে অর্থমন্ত্রী বিধানসভার সদস্যদের এলাকা উন্নয়নের জন্য যে ১৫ লক্ষ টাকা বরাদ্দ করবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই বাজেট পাশ করার ৬ মাস পরেও এখনও পর্যন্ত সেই টাকা কিভাবে এলাকা উন্নয়নের জন্য এম এল এ-দের দেওয়া হবে, সেই সম্পর্কে কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি। আর কয়েকমাস পরেই এই বিধানসভার সদস্যদের মেয়াদ শেষ হবে। তিনি এম পি-রা এলাকা উন্নয়নের জন্য যেমন টাকা পান, সেই অনুকরণে এম এল এ-দেরও ১৫ লক্ষ টাকা করে বরাদ্দ করবেন বলেছিলেন। আজকে আমাদের ভোটাররা প্রশ্ন করছে, মানুষ প্রশ্ন করছেন।

(এই সময় মাইক অফ হয়ে যায়)।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** এখানে এই সভায় বিভিন্ন সদস্য উদ্বেগ প্রকাশ

করেছেন যে আমাদের রাজ্যের যে সমস্ত পাবলিক সেক্টার আন্ডারটেকিং আছে সেগুলি অর্ডার পাচ্ছে না রেল দপ্তরের কাছে। যদিও আমি তথ্য দিয়েই প্রমাণ করেছিলাম। আমি বলছি আমার কাছে প্রমাণ আছে যে, বার্ন স্ট্যান্ডার্ড কোম্পানি রাজ্য সরকারের কাছে গিয়েছিল চিনসুরা হাসপাতালের প্রোজেক্টের ক্ষেত্রে। তারা এল ওয়ান বিডার হয়েছিল। একটা পাবলিক সেক্টার কোম্পানি এল ওয়ান বিডার হওয়া সত্ত্বেও রাজ্য সরকার দেয় নি। ব্যান্ডেল থার্মাল পাওয়ার প্ল্যান্ট এর যে ফ্লাই অ্যাস আছে, সেগুলির ক্ষেত্রে তারা টেন্ডার দিয়েছেন, কিন্তু সেখানে তাদের অর্ডার দেওয়া হয়নি।

(এই সময় মাইক অফ হয়ে যায়।)

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন দপ্তরে দেখা যায় যে, ঠিক সময় মতো কাজ না হওয়ার ফলে অনেক সুনির্দিষ্ট কাজ নষ্ট হয়ে গেছে। কাজ হতে পারছে না। আমি ব্যক্তিগতভাবে জানি যে, আমি বিভিন্ন দপ্তরে যাতায়াত করি দেখি যে, যে কাজ ২ দিনে হওয়ার কথা, সেই কাজ দু দিনে করা হচ্ছে না। ফলে অনেক সমস্যার সম্মুখীন হতে হচ্ছে! আমি মন্ত্রীর কাছে অনুরোধ করব যে, তিনি যেন বিভিন্ন দপ্তরে নির্দেশ দেন—অবিলম্বে প্রোজেক্টের কাজগুলি যাতে শেষ করতে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি স্যার, একটা জরুরি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে অনেকদিন এখানে তোলা হয়েছে। ব্যাপারটা হচ্ছে রেশন কার্ড না পাওয়ার ফলে অনেক অসুবিধায় পড়ছে। এমনিতে খাতায় কলমে ২৫ লক্ষের মতো রেশন কার্ড পায়নি। খাতায় কলমে ছাড়া আরও বেশি রেশন কার্ড পায়নি। মুখ্যমন্ত্রী বলেছিলেন রেশন কার্ড ৫০ লক্ষ ছাপানো হবে। আমি নির্দিষ্ট করে বলছি যে, জয়নগর এক নম্বর ব্লকে ২০ হাজার রেশন কার্ড অ্যাপ্লাই করা সত্ত্বেও পাচ্ছে না। চিফ হুইফ রবীন মন্ডলও উপস্থিত আছেন। এখানে খাদ্য মন্ত্রী আছেন, তিনি এই সমস্যা সম্পর্কে কিছু বলুন।

**শ্রীমতী সাধনা মল্লিক ঃ** স্যার, কাটোয়া, বর্ধমান, কাটোয়া-আমেদপুর দুটো ন্যারোগেজ রেল লাইন আছে। এই রেল লাইন দিয়ে প্রতিদিন অসংখ্য মানুষ তাদের উৎপাদিত ফসল বীরভূম এবং বর্ধমান বাজারে নিয়ে গিয়ে বিক্রি করে। একদিকে আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রী নানা রেলের কথা বলছেন, নানা ধরনের রেল প্রকল্প চালু করার কথা বলছেন। অপর দিকে হঠাৎ করে কোনও নোটিশ না দিয়ে এই দুটো রেল লাইন তুলে দিয়েছেন। এরই বিরুদ্ধে হাজার হাজার মানুষ সেখানে ১২ তারিখে বিক্ষোভ প্রদর্শন করেছে।

(মাইক অফ)

**শ্রী অমর চৌধুরি :** স্যার, আজকে পূর্তমন্ত্রী প্রশ্নোত্তরের সময়ে বলেছেন যে বেলঘরিয়া এক্সপ্রেস ওয়ে এবং দ্বিতীয় বিবেকানন্দ সেতু পশ্চিমবাংলার সামগ্রিক উন্নয়নের পরিকল্পনা আজকে সেটা বানচাল হতে পারে। আজকে এই হাউস থেকে একটা সর্বদলীয় প্রস্তাব আনা হোক এর বিরুদ্ধে প্রতিবাদ হিসাবে।

**শ্রী তপন হোড় :** স্যার, গতকাল রাজ্যপাল সম্মেলনে রাষ্ট্রপতির ভাষণের কথা আমি বলেছি। আজকে সেই সম্মেলনে রাজ্যপাল আমাদের এই পশ্চিমবাংলার মেদিনীপুর বিশেষ করে কামতাপুরি অন্দোলন নিয়ে যে ধরনের মন্তব্য করেছেন। আর ওরা যেভাবে অ্যাডজোর্নমেন্ট মোশন এনেছেন, সভার প্রারম্ভে ওরা যা করেছেন তাতে দেখা যাচ্ছে ওরা আইন-শৃঙ্খলার অবনতি ঘটাতে চাইছে। ওরা বলতে চাইছে আইন-শৃঙ্খলার অবনতির জন্য রাষ্ট্রপতিকে আনা হয়েছে। কিন্তু বাস্তবে আমরা এর মধ্যে একটা গভীর ষড়যন্ত্র দেখতে পাচ্ছি। আমি মনে করি আমাদের রাজ্যপাল যে ধরনের মন্তব্য করেছেন তা তিনি করতে পারেন না।

**মিঃ স্পিকার :** মিঃ কলিমুদ্দিন সামস দেবপ্রসাদ বাবুর মেনশনের উত্তর আপনি যখন বাজেট বক্তৃতা দেবেন তখন আপনি উত্তর দিয়ে দেবেন।

(At this Stage the House was adjourned till 1-30 p.m.)

(After Adjournment)

[1-30 — 1-40 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 57

The Budget speech on Demand No. 57 was moved on 28th March, 2000.

**Mr. Deputy Speaker :** There are 8 cut motions to demand No. 57. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

Shri Sanjay Bakshi
Shri Tarak Bandyopadhyay
Shri Pulak Chanrda Das
: Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/-

Shri Ashoke Kumar Deb
Shri Saugata Roy
Shri Pankaj Banerjee

[1-40 — 1-50 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী ২০০০-২০০১ সালের ৭৪ কোটি ৩৯ লক্ষ টাকার যে ব্যয় বরাদ্দ তিনি পেশ করেছেন, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাবগুলি উঠেছে সেগুলির সমর্থন করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে ভারতবর্ষে আমরা আছি, সেই অর্থনৈতিক ব্যবস্থার মধ্যে নিঃসন্দেহে সমবায়ের গুরুত্ব যথেষ্ট আমাদের ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী স্বর্গত জওহরলাল নেহেরু তিনি বহু বক্তৃতায় বলেছেন যে ভারতবর্ষে সমবায় আন্দোলনকে শক্তিশালী করে যাতে দারিদ্র্য শ্রেণীর মানুষের অর্থনৈতিক উন্নতি করা যায় তার জন্য চেষ্টা করতে হবে। এটা ঠিক এই মিশ্র অর্থনীতির মধ্যে সমবায়ের গতিকে যদি আরও বাড়াতে পারি তাহলে সমাজের যারা দরিদ্র্য শ্রেণীর মানুষ, নিম্নবিত্ত মানুষ তাদের অর্থনৈতিক দিক থেকে আরও শক্তিশালী করা যাবে এ বিষয়ে কোনও সন্দেহ নেই। গরিব মানুষ যাদের আর্থিক শক্তি কম তারা এককভাবে অনেক কাজ করতে পারে না, তাদের অর্থ বল নেই, কিন্তু ১০ জন মিলে যদি সমবায় সমিতি করে কোনও কাজ করার প্রয়াস করেন তাহলে নিশ্চয়ই তাদের পক্ষে সেই কাজ করা সম্ভব। এখন আমরা সমবায়কে আন্দোলন বলি এবং আমরা জানি বামফ্রন্ট সরকার আন্দোলনে খুব পটু, কিন্তু দুঃখের বিষয় হল সমবায় আন্দোলনকে আন্দোলনের চেহারা এই গত ২৩ বছরে আপনারা দিতে পারেন নি। আন্দোলন বলতে, আপনারা নিশ্চয়ই অনেক আন্দোলন দেখেছেন বর্গা আন্দোলন, জমি পাওয়ার আন্দোলন, স্বাধীনতার আন্দোলন এবং এই প্রত্যেকটিতে সাধারণ মানুষ একটা উন্মাদনার মধ্যে তারা তাদের নিজেদেরকে নিযুক্ত করতে পেরেছিলেন দলে দলে আত্মাহুতি দিয়েছিলেন, স্বাধীনতা আন্দোলনে সমস্ত লোক ব্রিটিশের গুলির সামনে প্রাণ বিসর্জন দিতে দ্বিধাবোধ করেন নি, সেই আন্দোলনের চেহারা কোথায় এই সমবায়ে। আপনারা জানেন সমবায় এক সময় কিছু অর্থশালী মানুষের কুক্ষিগত ছিল। আমরা যখন ১৯৭২ সালে পশ্চিমবঙ্গে ক্ষমতায় আসি তখন সেই অবস্থার পরিবর্তন করবার জন্য আমরা আইন পরিবর্তন করেছিলাম এবং যাতে এই অর্থশালী লোকেদের হাত থেকে সমবায় সমিতিগুলোকে মুক্ত করা যায় তার জন্য আপ্রাণ চেষ্টা করেছি এবং অনেকটা সফল হয়েছিলাম। কিন্তু ৫ বছরে সমস্ত কাজ করা সম্ভব হয়নি। তার পর আপনারা ১৯৭৭ সালে ক্ষমতায় এলেন। আমরা ভেবেছিলাম বামফ্রন্ট সরকার, তাদের যে চারিত্রিক

বৈশিষ্ঠ্যতা বজায় রেখে এই আন্দোলনকে বজায় রাখতে পারবেন। কিন্তু আমি একটু পরে যে পরিসংখ্যান দেব তাতে বুঝতে পারবেন আপনারা সেদিক থেকে বিফল হয়েছেন। আমি আশা করব যতটুকু সময় বাকি আছে, নির্বাচন এসে গেল, জানি না কবে হবে, এই সময়ে মধ্যে আপ্রাণ চেষ্টা করবেন সমবায় আন্দোলনকে সত্যিকারের একটা আন্দোলনে পরিণত করার। যে সমবায় সমিতিগুলো মৃতপ্রায় সেগুলোকে পুনরুজ্জীবিত করে গরিব মানুষের যাতে উপকারে লাগে তার চেষ্টা করবেন বলে আমি আশা করব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার দলেরই একজন, চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়, তিনি নিখিল ভারত সমবায় সপ্তাহ, ৪৫-তম সমবায় সপ্তাহে পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলন সম্বন্ধে কি বলছেন দেখুন। তিনি অনেক পরিসংখ্যান দিয়ে শেষ দিকে বলেছেন, 'কিন্তু একথা দুঃখের সঙ্গে স্বীকার করতে হয় গত ২১ বছর ধরে বামফ্রন্ট সরকারের সর্বস্তরে সঠিক পরিকল্পনা থাকলেও সমবায় বিভাগের ক্ষেত্রে তার সঠিক প্রয়োগের অভাব এবং বিভাগীয় গড়িমসিতে সমবায় দপ্তরে আজ অচলাবস্থা সৃষ্টি হচ্ছে। নির্বাচিত পরিচালক মন্ডলীর পরিবর্তে প্রশাসক নিয়োগের ভ্রান্তনীতি পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলনকেও ক্ষতিগ্রস্ত করেছে।" এটা আমাদের দলের কথা নয়, বামফ্রন্টের লোকের এই বক্তব্য ৪৫-তম সমবায় সপ্তাহ পালন করতে গিয়ে আজকে এটা ঠিক যারা একথা বিভিন্ন দপ্তরের ব্যাপারে বলেন, বিভিন্ন দপ্তরকে চূড়ান্তভাবে এগিয়ে নিয়ে যাচ্ছেন, পশ্চিমবাংলাকে সোনা দিয়ে মুড়িয়ে দিচ্ছেন, সেটা সমবায়ের ক্ষেত্রে অনুপস্থিত এবং এই দপ্তরের মাধ্যমে গরিব মানুষের স্বার্থ রক্ষার যে বিষয়টা ছিল সেটা যাতে হয় তা এই বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে দাবি করছি। আমরা দেখছি, এই দপ্তরের বাজেট বরাদ্দ এত কম যে এই কাজটাকে সত্যিকারের একটা আন্দোলনের রূপরেখা দেওয়া অসম্ভব এবং আজকে আপনি যেটুকু বাজেট বরাদ্দ চেয়েছেন, আমি নিশ্চিত বছরের শেষে সেই বরাদ্দ অর্থমন্ত্রীর কাছ থেকে পাবেন না, আগেও পাননি। তাহলে কি করে সমবায় দপ্তরকে এগিয়ে নিয়ে যাবেন? আপনার যথেষ্ট সদিচ্ছা আছে জানি। কিন্তু অনিবার্য কারণে অর্থ দপ্তরের বিরোধিতার জন্য অক্ষমতার জন্য আপনি সমবায়কে আন্দোলনের চেহারা দিতে পারবেন না, এতদিনও পারেন নি, এই বছরের বাজেট বরাদ্দের মাধ্যমেও পারবেন না। যদিও আমাদের শুভ কামনা রয়েছে, শুভেচ্ছা রয়েছে। তা সত্ত্বেও আমার ধারণা সমবায় আন্দোলনকে যেভাবে এগিয়ে নিয়ে যাওয়া উচিত সেইভাবে এগিয়ে নিয়ে যেতে পারবেন না। ১৯৯৮-৯৯ সালে বরাদ্দকৃত মোট' ৫৩ কোটি ২৯ লক্ষ টাকার মধ্যে প্ল্যান বাজেটের ১৮ কোটি ১৯ লক্ষ টাকা, সবটা পাননি। এবছরেও বাজেট বরাদ্দ চেয়েছেন, যা নিয়ে বিতর্ক হচ্ছে, ৭৪ কোটি ৩৯ লক্ষ টাকা। এর মধ্যে প্ল্যান বাজেট ২৪ কোটি টাকার। গতবারে প্রাক-বাজেট যে সমীক্ষা হয়েছে তাতে বলা হয়েছিল, প্ল্যান বাজেটে সংশ্লিষ্ট বিভাগ প্রায় ৫ কোটি টাকা অর্থদপ্তর থেকে কম পেয়েছে। অর্থাৎ গত বছর প্ল্যান বাজেটে ১৮ কোটি ১৯ লক্ষ

টাকা বরাদ্দ ... ও সেটা পাননি। অর্থ দপ্তরের বদান্যতার ৫ কোটি টাকা কম পেয়েছেন। মাত্র ... কোটি টাকার প্ল্যান বাজেট নিয়ে তার মাধ্যমে নতুন নতুন পরিকল্পনা গ্রহণ করা যায় না। নতুন গুদাম করা যায় না, নতুন কোল্ড স্টোরেজ করা যায় না, সমবায় সমিতির শেয়ার কেনা যায় না। সমবায় অন্দোলনের উন্নয়ন ঘটানো যায় না। সমবায়ের উন্নতির জন্য যে প্ল্যান আপনি করছেন সেই প্ল্যানকে কার্যকর করার টাকা অর্থমন্ত্রী আপনাকে দিচ্ছেন না। তাহলে কি করে সমবায় দপ্তর তার কাজগুলো করবে? কি করে কাজকর্ম এগিয়ে নিয়ে যাবে দরিদ্র্য মানুষের সেবায়, এটা আমি বুঝতে পারছি না! আমি আশা করব আপনাদের বামফ্রন্টের তরফে এখানে যারা উপস্থিত আছেন তারা সকলে নিশ্চয়ই অর্থমন্ত্রীর ওপর চাপ সৃষ্টি করবেন যাতে এই যে অল্প টাকা বরাদ্দ করা হচ্ছে, এই টাকা টুকু অন্তত বছরের শেষে এই দপ্তরের জন্য বরাদ্দ করা যায়। আমি আশা করব মাননীয় মন্ত্রী নিশ্চয়ই নিজস্ব ক্ষমতা অনুযায়ী অর্থ মন্ত্রীর ওপর চাপ সৃষ্টি করবেন যাতে সমবায়কে সত্যিকারের আন্দোলনের চেহারা দিতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয়, তার বাজেট ভাযণের প্রথমেই বলেছেন, এই রাজ্যে আমাদের সরকার সমবায় আন্দোলনের প্রকৃত পরিকাঠামোর গুণগত এবং আয়তনগত পরিবর্তন কার্যকর করতে সম্পূর্ণভাবে দৃঢ়প্রতিজ্ঞ। আপনার প্রতিজ্ঞার অভাব আছে, তা আমি বলছি না। কিন্তু কাজ করতে গেলে, পরিকাঠামোর গুণগত এবং আয়তনগত পরিবর্তন আনতে গেলে অর্থের প্রয়োজন। সেই অর্থ আপনার ভান্ডারে নেই। যেটুকু বরাদ্দ চেয়েছেন তাও শেষ পর্যন্ত অর্থমন্ত্রীর কাছ থেকে পাবেন না। সুতরাং আপনার সদিচ্ছা কাগজেই লেখা থাকবে, বাস্তবে কোনও দিন রূপায়িত হবে বলে আমার মনে হয় না। এই অবস্থায় আমাদের সবাইকে দেখতে হবে এই যে স্বল্প বাজেট, এটার আর যেন কিছু না কাটা যায়। অর্থমন্ত্রী কেন সমস্তটাই বরাদ্দ করেন। সমবায় দপ্তরের যে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করার কথা তা মাত্র ৭৪ কোটি টাকার বরাদ্দে হয় না। এক্ষেত্রে আরও অনেক বেশি টাকা বরাদ্দ করা উচিত এবং এটাকে সত্যিকারের আন্দোলনে রূপ দেওয়া উচিত যাতে গ্রাম-গঞ্জের মানুষ, বিশেষ করে দরিদ্র কৃষকরা উপকৃত হয়। এই কাজের জন্য আমাদের সকলেরই সচেষ্ট হওয়া উচিত। শুধুমাত্র মন্ত্রী মহাশয় সচেষ্ট হলেই হবে না। এটাকে যদি আমরা সত্যিকারের আন্দোলনে রূপ দিতে চাই তাহলে আমাদের সব দলের লোকেদেরই এগিয়ে আসতে হবে। মন্ত্রী মহাশয় বামফ্রন্টের একটা দল অন্তর্ভুক্ত, আবার অনেকেই অন্য দলের অন্তর্ভুক্ত। আমরা দেখছি বামফ্রন্ট অন্তর্গত বিভিন্ন দলের লোকেরা পরস্পর পরস্পরের সঙ্গে সহযোগিতা করেন না। অনেক ক্ষেত্রেই একে অপরের কাজের বিরোধিতা করেন। হয়ত কোনও জায়গায় মাননীয় মন্ত্রী তার দলের লোককে বসাতে চাইলেন, সি পি এম দলের পক্ষ থেকে আপত্তি করা হল। আবার কোথাও অন্য দলের কেউ বসতে চাইলেন, উনি আপত্তি করলেন। এইভাবে বামফ্রন্টের চার, পাঁচটা বড় দল অনেক ক্ষেত্রেই নিজেদের পায়ে নিজের কুড়ুল মারছে। এই অবস্থার কি করে সমবায় আন্দোলন

হবে তা আমি বুঝতে পারছি না! আমি আগেই বলেছি, ১৯৭৩ সালে আমরা ক্ষমতায় এসে দেখলাম এ রাজ্যের সমবায় সমিতিগুলি অর্থশালী লোকেদের কুক্ষিগত হয়ে আছে। আমরা সে সময়ে আইন করেছিলাম সমবায় সতিমিগুলির সেই চেহারার পরিবর্তন করার জন্য সার্বজনীন সদস্যভুক্তির ব্যবস্থা করেছিলাম। ১৯৭৩ সালে যে উদ্দেশ্যে সমবায় আইনে ৭৫)৫) ধারা সংযোজন করেছিলাম। পরবর্তীকালে ১৯৮৫ সালে আইন পরিবর্তন করে সেটাই আপনারা ৭০ ধারার ৫ উপধারায় রেখেছেন—যে কেউ কোনও সমবায় সমিতি সদস্য হতে চাইলে এবং দরখাস্ত করলে একটা সময় অতিবাহিত হবার পরে অটোমেটিক্যালি সে সেই সমিতির সদস্য হিসাবে পরিগণিত হবে। কোনও গরিব মানুষের যদি শেয়ার কেনার টাকা নাও থাকে তাহলে সরকারের তরফ থেকে টাকা দিয়ে তাকে সাহায্য করা হবে। দপ্তরের এর জন্য একটা টাকার বরাদ্দ আছে, যাতে টাকার অভাবে কোনও ব্যক্তি, কোনও গরিব মানুষ সমবায় সমিতির সদস্যপদ লাভ থেকে বঞ্চিত না হয়। সরকারের এই বাবদ একটা বাজেট বরাদ্দ আছে এবং কজনকে এরকম সার্বজনীন সদস্যভুক্ত করা হবে তা নির্দিষ্ট করেই বরাদ্দ করা হয়। কিন্তু বামফ্রন্টের ২৩ বছর অতিবাহিত হওয়ার পরেও আমরা দেখছি কৃষি ঋণ দান সমিতিগুলি যেগুলি প্যাক্স বলে জানেন যেটা সমবায় আন্দোলনের মূল শক্তি সেই কৃষি ঋণ দান সমিতিগুলিকে মহাজনের হাত থেকে মুক্ত করার জন্য চাষীদের ঋণ দান যারা মাঠে ফসল ফলাচ্ছে সেই ধরনের কৃষি ঋণ দান সদস্যদের সংখ্যা হয়েছে মাত্র ৩৭ লক্ষ। এই ৩৭ লক্ষ সার্বজনীন সদ্যসভুক্তি, আইন হওয়ার পরে আমরা ৩৭ লক্ষ কৃষককে এই প্যাকসগুলির সদস্য করতে পেরেছি। মোট কৃষক সংখ্যার কত পারসেন্ট? যদি ৭ কোটি মানুষ থাকে তার শতকরা ৮০ ভাগ লোক গ্রামে থাকে যাদের কৃষক বলে ধরে নিতে পারি—অঙ্ক করে দেখছি—সমগ্র কৃষক জাতির ৬.৮ শতাংশ। এই ২৩ বছরে এই সার্বজনীন সদস্যভুক্তি আইন করার পর সমগ্র কৃষক সমিতির ৬.৮ শতাংশ কৃষককে আপনারা কৃষিঋণ দান সমিতিতে সদস্য করতে পেরেছেন। এটা যে খুব অগ্রগতির চিহ্ন এটা যদি মনে করেন তাহলে ভুল করবেন। আমি চাই, শতকরা ১০০ ভাগ কৃষক এই সমবায় সমিতিগুলির আওতায় মধ্যে আসুক এবং সমবায় সমিতিগুলির কাছ থেকে ঋণ নিয়ে বৈজ্ঞানিক পদ্ধতিতে চাষ করে মহাজনের হাত থেকে মুক্তি পেয়ে সোনার ফসল ফলাক। কিন্তু সেই আশা নির্মূল হয়ে যাচ্ছে, বাস্তবে রূপায়িত হচ্ছে না, কেন না সমবায় সমিতি সেইভাবে এগুচ্ছে না এবং সরকারের কাছ থেকে যে সাহায্য পাওয়া দরকার সেই সাহায্য পাচ্ছে না। এই অবস্থার মুক্তি নিশ্চয়ই আমি চাইব। এবার আমি কতকগুলি বিষয়ে বলব, ১৯৮৩ সালে যে আইন তৈরি করেছেন এই বামফ্রন্ট সরকার সেটা আরও ৪ বছর সময় লাগলো চালু করতে অর্থাৎ ১লা আগস্ট, ১৯৮৭ সালে সেই আইন চালু হল। ১৯৮৩ সালের যে আইন সেই আইনে সমবায়ের যে মূলমন্ত্র অর্থাৎ গণতান্ত্রিক উপায়ে সমস্ত কিছু

চলবে, সরকারি হস্তক্ষেপ যত কম হবে ততই ভাল, রেজিস্টারের ক্ষমতা খর্ব করা দরকার—সেটাই মূলমন্ত্র সমবায় আন্দোলনের এবং সেই মূলমন্ত্র অনুযায়ী এই ১৯৮৩ সালের আইনের রচনা। এখানে আমরা দেখছি ৩৩ নম্বর ধারায় যে সমস্ত সমিতিগুলিতে যারা সরকারি সাহায্য পাচ্ছে ঐ ৩৩ নম্বর ধারা অনুযায়ী ৩ জন করে সরকারি নমিনি দিতে পারবেন এবং ঐ ৩ জনের ভোটের অধিকার থাকবে। সরকার একটা অথচ সরকারে নমিনি ৩ জন অর্থাৎ সরকারের ৩টি ভোট। ডেমোক্রেটিক কন্ট্রোল যেটা হওয়ার কথা সমবায় সমিতিগুলিতে এটা তার পরিপন্থী। আমি দাবি করছি, সরকারের নমিনি যতগুলিই হোক, একটি ভোট হওয়া উচিত। একটির বেশি ভোট সরকারি তরফ থেকে যেন না হয়। তবে আনন্দের কথা, একটা মডেল অ্যাক্ট কেন্দ্রীয় সরকার বিভিন্ন রাজ্যে চালু করার জন্য বলেছেন। সেই উদ্যোগ মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করেছেন। আমাকে তার সদস্য করেছেন অবশ্য প্রত্যেক মিটিংগুলিতে যোগ দেওয়া আমার পক্ষে সম্ভব হয়নি, তবে আমি যে কটা মিটিং-এ যোগ দিয়েছি তাতে এই ধারণা হয়েছে, এই মডেল অ্যাক্ট সত্যিকারের গণতান্ত্রিক উপায়ে সমবায় সমিতিগুলি যাতে চলে সেইভাবে মডেল অ্যাক্ট তৈরি করা হয়েছে। আপনার সদিচ্ছা আছে সেই মডেল অ্যাক্ট কার্যকর করা এবং সেটা যদি কার্যকর হয় তাহলে নিশ্চয়ই আমি খুশি হব। আমি চাই এই সমবায় সমিতিগুলিতে, সমবায় আন্দোলনে সরকারি হস্তক্ষেপ যত কম হয় ততই তারা সাবলম্বী হবে এবং নিজেদের গতিতে এগিয়ে যাবে, এটাই প্রকৃতপক্ষে কাম্য। ভারতবর্ষের যে সমস্ত রাজ্যে এবং পাশ্চাত্য রাষ্ট্রেও যেখানে সমবায় আন্দোলন এগিয়ে গেছে সেখানে প্রত্যেকটি জায়গায় ডেমোক্রেটিক কন্ট্রোল আছে এবং সরকারি হস্তক্ষেপ খুবই কম।

[1-50 — 2-00 p.m.]

এবং সেই উদ্দেশ্যে আপনারা যদি এই মডেল অ্যাক্ট যেটা কেন্দ্রীয় সরকার সাজেস্ট করেছেন সেই মডেল অ্যাক্ট চালু করতে সত্যিকারের বদ্ধপরিকর হন তাহলে আগামীদিনে হয়ত সমবায় আন্দোলন সরকারের মুখাপেক্ষী না থেকে নিজের গতিতে সাবলম্বী হয়ে নিজের পায়ে দাঁড়িয়ে এগিয়ে যাবার ক্ষমতা রাখবে। কি রকম বর্তমান আইন আছে দেখুন স্যার। সেকসন ২৭, সাব সেকসন ৯-এ আছে যারা ইলেক্টেড হচ্ছেন অফিস বেয়ারার—ডাইরেক্টার হয়ে যারা চেয়ারম্যান হচ্ছেন তাদের আপনারা বলছেন যে দুটি টার্ম থাকতে পারবেন—৬ বছর। তারপর বাধ্যতামূলকভাবে একটা টার্ম অর্থাৎ তিন বছর তার আর চেয়ারম্যান বা অফিস বেয়ারার হতে পারবেন না। কিন্তু সরকারের তরফ থেকে যারা নমিনি হচ্ছেন—আপনারা তিনজনকে নমিনি হিসাবে যাদের পাঠাচ্ছেন তারা কিন্তু বরাবর থাকতে পারবেন। তাদের ক্ষেত্রে এই যে তিন বছরের গ্যাপ দিতে হবে দুটি টার্মের পর এই আইনটা নেই। আমি দাবি করব যে এটা পরিবর্তন করা

হোক। মডেল অ্যাক্টে যদি এই আইনটা থাকে তাহলে নিশ্চয় আমি দাবি করব যে সাধারণ ডাইরেক্টারদের ক্ষেত্রে যা প্রযোজ্য হবে সরকারের তরফ থেকে যারা নমিনি হবেন তাদের ক্ষেত্রেও একই আইন প্রযোজ্য করা হোক। আমি নাম করতে চাই না, এই সুযোগ নিয়ে কোনও কোনও ব্যক্তি যে সমস্ত অ্যাপেক্স সোসাইটি আছে সেই সোসাইটিগুলিতে দীর্ঘ ১৫/২০ বছর ধরে চেয়ারম্যান হয়ে থেকে সেখানে একটা মৌরসীপাট্টা করে ফেলেছেন। সময় পেলে নিশ্চয় আমি তার কয়েকটি উদাহরণ দেব। তারপর স্বল্প মেয়াদী ঋণের ক্ষেত্রে সরকার বলছেন যে এবারে ২৮০ কোটি টাকা ওরা দেবেন। এই স্বল্প মেয়াদী ঋণ একটা কিন্তু সমবায় আন্দোলনের ক্ষেত্রে বিশেষ একটি গুরুত্বপূর্ণ স্থান অধিকার করে আছে। এর মাধ্যমেই চাষীরা ঋণ পান এবং সেই ঋণের মাধ্যমে তারা মহাজনদের কবল থেকে উদ্ধার পান। এই ঋণ পেয়েই তারা ফসল উৎপাদন করেন। সেখানে আপনাদের লক্ষ্যমাত্রা হচ্ছে মাত্র ২৮০ কোটি টাকা। গতবার আপনারা এক্ষেত্রে এর থেকে কম দিয়েছিলেন। এক্ষেত্রে প্রয়োজন কিন্তু কয়েক হাজার কোটি টাকা। চাষীদের সত্যিকারের প্রয়োজন যদি মেটাতে হয় তাহলে এই ২৮০ কোটি টাকা একটা তুচ্ছ তাচ্ছিল্যের মতন ব্যাপার। এই টাকা দিয়ে খুব কম অংশের চাষীদের প্রয়োজন মেটানো যাবে ফলে সত্যিকারের কাজের কাজ এই টাকা দিয়ে হবে না। আর সবচেয়ে মুশকিল হচ্ছে, আপনাদের আদায়টা হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয় তার ভাষণে বলেছেন যে ৩শো কোটি ৮৬ লক্ষ টাকার মধ্যে ঋণ আদায় হয়েছে মাত্র ৯০ কোটি ৫২ লক্ষ টাকা। তার মানে পারসেন্টেজের হিসাবে ৩০ পারসেন্ট। অর্থাৎ ৩০ পারসেন্ট আদায় হচ্ছে এবং ৭০ পারসেন্ট অনাদায়ী থাকছে। এই যদি অবস্থা হয় তাহলে এই স্বল্প মেয়াদী ঋণ যেটা সবচেয়ে প্রয়োজন চাষীদের সেই ঋণের মাত্রা কখনও আপনারা বাড়াতে পারবেন বলে মনে হয় না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব এই অনাদায়ী ঋণ যাতে আদায় করা যায় তারজন্য আপনি সর্বশক্তি নিয়ে সর্বোতভাবে চেষ্টা করুন। পারসেন্টেজের হিসাবে এটাকে যদি ৮০ পারসেন্টের উপরে উঠাতে না পারেন তাহলে কখনও চাষীদের যা সত্যিকারের প্রয়োজন সেই প্রয়োজনের মাত্রায় এই স্বল্প মেয়াদী ঋণকে নিয়ে যেতে পারবেন না। এর পর আমি কয়েকটি প্রশ্ন রেখে আমার বক্তব্য শেষ করতে চাই। কিছুদিন আগে রাজ্য সমবায় ব্যাঙ্ক সম্বন্ধে ন্যাবার্ড এবং আর বি আই খুব কস্টিক রিমার্ক করেছিল। এই স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক যারা মূলত এই স্বল্প মেয়াদী ঋণ দেওয়ার ক্ষেত্রে মুখ্য ভূমিকা গ্রহণ করে থাকে আজকে এই স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক তাদের সেই মুখ্য ভূমিকা ছেড়ে দিয়ে ব্যবসায় নেমেছে। অত্যন্ত দুঃখজনক ব্যাপার যে তারা তন্তুজকে লোন দিচ্ছে, চর্মজকে লোন দিচ্ছে, স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনকে লোন দিচ্ছে এবং এমনকি সরকারকেও লোন দিচ্ছে। এটা অত্যন্ত অন্যায় বলে আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি তাই দাবি করছি স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্কের যে মূল উদ্দেশ্য, মূল লক্ষ্য

চাষীদের লোন দেওয়া বা ঋণ দেওয়া, আপনি এটা দেখুন যে তারা সেই মূল লক্ষ্যকে সামনে না রেখে ব্যবসায় নেমেছে। চাষীদের ঋণ দেওয়া, সেদিকে লক্ষ না রেখে তারা এখন ব্যবসায়ে নেমেছেন। এমনকি এস বি আই-এর মিউচুয়াল ফান্ডে টাকা দিচ্ছে, সেই টাকা খাটছে। তাই, এই বাজেট বরাদ্দের তীব্র বিরোধিতা করে, আমাদের দলের তরফ থেকে আনীত ছাঁটাই প্রস্তাবের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয় ৫৭ নম্বর দাবির অধীন ৭৮ কোটি ৩৯ লক্ষ ৫৪ হাজার টাকার যে দাবি এখানে পেশ করেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন করে, বিরোধী বন্ধুদের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে দু একটি কথা রাখছি। এই সমবায় দপ্তর একটা ভাল উদ্দেশ্য নিয়ে তৈরি হয়েছিল। গ্রামের অর্থশালী জমিদারদের শোষণের হাত থেকে সাধারণ মানুষ গরিব মানুষকে মুক্ত করার জন্য এই সমবায় দপ্তর গঠিত হয়েছিল। কিন্তু দেখা গেল যে গ্রামের জমিদারদের মধ্যে এই সমবায় কুক্ষিগত হয়ে থাকল। এটা অতীশবাবু স্বীকার করেছেন। পরবর্তীকালে এই বামফ্রন্ট সরকার আসার পরে সেই সমবায়কে নতুনভাবে প্রতিষ্ঠিত করার জন্য, বেশি বেশি করে মানুষ যাতে এই সমবায়ে অংশ গ্রহণ করতে পারে, বেশি বেশি করে খেটে খাওয়া মানুষ, চাষী, বর্গাদার পাট্টাদারদের যাতে কাজে লাগে সেজন্য সার্বজনীনভাবে এর সদস্য ভুক্তির কাজ শুরু হল। বামফ্রন্ট সরকারের আমলে ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে এটা প্রসারিত হয়। গ্রামের মানুষ, খেটে খাওয়া মানুষ জানলো এই সমবায় তাদের জন্য এবং এর প্রতি লক্ষ্য রাখতে হবে। সাধারণ মানুষ বুঝল যে এটা আমাদের জন্য গঠিত হয়েছে, তারা তখন বেশি বেশি তার সদস্যভুক্ত হলেন। তার কিছুদিন পর পিছিয়ে পড়া তফসিল জাতি, উপজাতির জন্য সরকার সদস্য ভুক্তির অনুমোদন করেছেন। এটা সকলেই জানেন যে সমবায়গুলি ধুকছিল সেগুলি আজকে পুনরুজ্জীবিত হয়েছে। আজকে গ্রামে গেলে সেটা দেখা যাবে। আজকে এই সমবায়গুলিতে শুধু ঋণ দেওয়া-নেওয়া হয় তাই নয়, গ্রামে যেখানে খাল-বিল নেই সেখানে সমবায় থেকে এবং ব্যাঙ্ক থেকে দুঃস্থ কৃষকদের জন্য ঋণের ব্যবস্থা করা হয়েছে। মাঠে স্যালো গুচ্ছ প্রকল্প স্থাপন করা হয়েছে, চাষীরা ১২ মাস চাষ করতে পারছে এবং সেই চাষ করার ফলে গ্রামের যারা ক্ষেত মজুর, যারা সারা বছর কাজ পাচ্ছিল না, তারা আজকে কাজ পাচ্ছে, অন্য দিকে বেকার ছেলে, অর্ধশিক্ষিত, অল্প শিক্ষিত মানুষ তাদের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। এটা আমরা সর্বত্র লক্ষ্য করছি এবং সেজন্য এটাকে সমর্থন করতে হয়। উনি বললেন যে কিছুই হচ্ছে না, সেটা কিন্তু বাস্তবে ঠিক নয়। আজকে সমবায় থেকে স্বয়ম্ভর গোষ্ঠীর সদস্যভুক্ত হয়েছে সেপ্টেম্বর পর্যন্ত ৩১৬টি। এই স্বয়ম্ভর গোষ্ঠীর সদস্য হচ্ছে ২৫ হাজার ১৬২ জন। তার মধ্যে ১৯ হাজার ৮৬৪ জন হচ্ছে মহিলা এবং আমানত সংগৃহীত হয়েছে ৫৬ লক্ষ ৭৯ হাজার টাকা।

এবং ওরা ঋণ দিয়েছে ১ কোটি ১৪ লক্ষ ১০ হাজার টাকা। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক এবং যেসব কৃষি সমবায় ব্যাঙ্ক রয়েছে তার মাধ্যমে ৮১৩টি স্বয়ংম্ভর গোষ্ঠীর ব্যবস্থা করেছে এবং ২০০০-২০০১ সালে আরও ১০ হাজার স্বয়ংম্ভর গোষ্ঠী গঠনের ব্যবস্থা রেখেছে। পশ্চিমবঙ্গ রাজ্য কৃষি গ্রামীণ উন্নয়ন ব্যাঙ্ক-এর মাধ্যমে গ্রামীণ এলাকায় গৃহ নির্মাণ প্রকল্প চালু হয়েছে হাডকোর মাধ্যমে গ্রামীণ কৃষি উন্নয়নে ঐ ব্যাঙ্ক ১৯৯৭-৯৮ সালে ৪৫৯ লক্ষ টাকা, ১৯৯৮-৯৯ সালে ৪৪৭ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছিল। ১৯৯৯-২০০০ সালে অক্টোবর মাস পর্যন্ত ৩ কোটি ১০ লক্ষ ৫৬ হাজার টাকা ঋণ দেওয়া হয়েছে। চালু ২০০০-২০০১ সালের জন্য এক্ষেত্রে ১২ কোটি টাকা লক্ষ্যমাত্রা রাখা হয়েছে। তাছাড়া সমবায় সমিতি যেগুলো আছে সেক্ষেত্রে সমবায় আন্দোলনে অগ্রগতি লক্ষ্য করা যাচ্ছে। আজকে প্রতিটি জেলায় মহিলাদের দ্বারা পরিচালিত অন্তত একটি করে সমবায় ব্যাঙ্ক তৈরি হয়েছে এবং ২টি কেন্দ্রীয় মহিলা সমিতি সহ ২৯টি মহিলা সমবায় সমিতি এবং ২টি মহিলা সমবায় ব্যাঙ্ক রয়েছে। তার কার্যকর মূলধন হচ্ছে ৩০০ লক্ষ টাকা। এটা নিশ্চয়ই লক্ষ্যণীয় বিষয়। তাছাড়া সর্বজনীন সমবায় সদস্যভুক্তির সংখ্যা দাঁড়িয়েছে ১৯৯৮-৯৯ সালে ১২ লক্ষ ৬২ হাজার, ১৯৯৯-২০০০ সালে ৫০ হাজার, ২০০০-২০০১ সালে আরও ৮০ হাজার সদস্য করা হবে বলে লক্ষ্যমাত্রা রাখা হয়েছে। শুধু তাই নয়, এই সমবায় ব্যাঙ্ক এবং সমিতিগুলির মাধ্যমে কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে এবং তারজন্য গ্রামীণ এলাকাসহ বিভিন্ন জেলায় কো-অপারেটিভ সোসাইটি তৈরি হয়েছে। গত বছর ৬টি কো-অপারেটিভ সোসাইটি নির্মাণের কাজ শেষ হয়েছে এবং একটা সমবায় কো-অপারেটিভ সোসাইটির আংশিক কাজ বাকি রয়েছে। ২০০০-২০০১ সালে আরও পাঁচ-ছয়টি সমবায় কো-অপারেটিভ সোসাইটি নির্মাণের কাজ তারা করবেন বলে সমবায় দপ্তর আশা করছেন। আজকে সমবায় যাতে খেটে খাওয়া মানুষের আরও কাজে আসতে পারে সেদিকে লক্ষ্য রেখে সমবায় দপ্তর এগিয়ে চলেছে। তারজন্য সমবায় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে, বিরোধী পক্ষের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

[2-00 — 2-10 p.m]

**শ্রী পুলকচন্দ্র দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় সামনে ৫৭ নং ডিমান্ডে কো-আপারেটিভের উপর যে ব্যয়-বরাদ্দ মন্ত্রী চেয়েছেন আমি তার বিরোধিতা করছি এবং এর উপর ছাঁটাই প্রস্তাবকে সমর্থড় করে কিছু কথা বলছি।

আমরা সকলেই জানি যে, সমাজ উন্নয়নের কাজে সমবায় আন্দোলনের একটা বিশিষ্ট ভূমিকা রয়েছে। স্বাধীনতা আন্দোলনের সময় দেখেছি, স্বয়ং গান্ধীজী গ্রামে গ্রামে গিয়ে সমবায় সমিতি তৈরি করেছিলেন। এটা সর্বজনস্বীকৃত, স্বাধীনতার পরে এই সমবায়

আন্দোলন নিয়ে অনেক কিছু করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তাতে তিনি এটা স্বীকার করেছেন। তাতে তিনি বলেছেন 'টু ব্রিং এটা স্বীকার করার পরেও কতটা অগ্রগতি হয়েছে এবং এই সমবায় কতটা অবহেলিত সেটা বোঝা যায় এর বাজেট বরাদ্দ কতটা নগণ্য সেটা দেখে। আবার এই যে ব্যয় বরাদ্দ করা হচ্ছে দেখতে পাচ্ছি তার সবটা খরচ করতে পারছেন না। গতবারের রিপোর্ট থেকে সেটা দেখতে পাচ্ছি। অনেক পাবলিসিটি করা হয় প্রচার করা হয় যে অগ্রগতি হয়েছে, জীবনের সমস্ত দিক এগিয়ে গেছে। এই সমাজ জীবনে সব চেয়ে বেশি যেখানে অগ্রগতি হয়েছে তার মধ্যে সমবায় একটা, এই সমস্ত কথা বলা হয়। কিন্তু বাস্তব চিত্র হচ্ছে তার উল্টো। আমরা দেখতে পাচ্ছি সমবায় সমিতিগুলি বেশির ভাগ মামলা-মোকদ্দর্মায় জড়িয়ে আছে এবং কোর্ট থেকে অ্যাডমিনিস্ট্রেটর বসানো আছে। যে কটা সমবায় সমিতি আছে তাতে সরকারি ইনভেস্টমেন্ট বেশি হয়ে যাচ্ছে, সরকারি ইনভলবমেন্ট বেশি হয়ে যাচ্ছে। নির্বাচিত সমিতি বেশির ভাগ ক্ষেত্রে নেই, ৯০ পারসেন্ট নেই। সেইগুলিতে অনেক ক্ষেত্রে আদালতের অ্যাডমিনিস্ট্রেটর বা গভর্নমেন্ট অ্যাডমিনিস্ট্রেটর বসানো আছে। যেমন দেখা গিয়েছে 'কনফেড'-এ একজন প্রাক্তন মন্ত্রীকে বসানো হয়েছিল, দুর্নীতির দায়ে তাকে সরিয়ে দেওয়া হয়েছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট কো-অপারেটিভ ব্যাঙ্ক একসময় সুন্দরভাবে শুরু হয়েছিল, আজকে আস্তে আস্তে সেটা কোথায় গিয়েছে? সেটা মামলা মোকর্দ্দমায় জর্জরিত। সেই সমিতি আজকে সঙ্গীন হয়ে গিয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তাতে বিষদ ভাবে বলেন নি ডিভয়েড অফ পার্টিকুলার্স যে কতগুলি সমবায় সমিতি আছে কটা ভাল চলছে কটার কি উন্নতি হয়েছে ইত্যাদি। যেটা বলা দরকার তা কিছু বলা নেই। শুধু সাদামাটা একটা বিবৃতি দিয়ে দেওয়া হয়েছে। যাতে মনে হচ্ছে সমবায় কি সুন্দর চলছে। উইম্যান কো-অপারেটিভ ক্রেডিট সোসাইটি নামে একটা সংস্থা আছে, সেটা আমরা দেখতে পাই মহিলাদের দ্বারা পরিচালিত। নিশ্চয়ই, নানা দিকে অগ্রগতি ঘটছে, নতুন শতাব্দি নতুন ভাবে এগিয়ে যাচ্ছে সেখানে মহিলারা নিশ্চয়ই এগিয়ে আসবে। গত বছর সমবায় মন্ত্রী মহাশয়কে জটু লাহিড়ি প্রশ্ন করেছিলেন এই মহিলা কো-অপারেটিভে কেন সবাই টাকা জমা দিতে পারবে না? সেটা কিন্তু কার্যকর করা হয়নি। এটা কার্যকর না হলে, গ্রেটার পার্টিসিপেশন না হলে টাকা জমা বেশি না পড়লে এই সমিতির অবস্থা সঙ্গীন থেকে সঙ্গীনতর হবে। এই যে হাউসিং ফিনান্স এই হাউসিং ফিনান্সের পুরো টাকা খরচ করতে পারেন নি। তাতেই বোঝা যায় কতটা অগ্রগতি হচ্ছে। মন্ত্রী মহাশয়ের এই বিবৃতি বাস্তব চিত্র থেকে অনেক দূরে। এই সরকারের একটা ইনটেনশন দেখা যায় যখন নিজের গাফিলতি বা নিজের দুর্বলতা চাপা দিতে হয় তখন পাশের রাজ্যকে দেখায় যে এখানে খুন খারাপি হয়েছে এত আর দিল্লিতে হয়েছে এত। কিন্তু সমবায় আন্দোলনের ক্ষেত্রে অন্য রাজ্য যে এগিয়ে আছে সে কথা বলেন

নি। গুজরাট, মহারাষ্ট্র, অন্ধ্রপ্রদেশ সমবায় আন্দোলনে এগিয়ে গিয়েছে। একটা মস্ত বড় উদারহণ হত গুজরাটের আমুল ফ্যাক্টরি। সমস্ত ক্ষেত্রে ভারতবর্ষের উজ্জ্বল উদাহরণ। পাশের রাষ্ট্রে ডঃ সামা যেভাবে সমবায় আন্দোলনে সফল হয়েছেন আমাদের রাজ্যে এখানে পশ্চিমবাংলায় কেন এটা সফল হতে পারবে না? এই বক্তৃতার শেষ সমবায় মন্ত্রী বলেছেন যে "I am happy to inform the House that the State Government is determined to build up a Cooperative Movement which is based on democratic principles and free the clutches of vested interest and corruption." খুব ভাল কথা, এই কথা শুনতে ভাল লাগবে পড়তে ভাল লাগবে জানতে ভাল লাগে কিন্তু বাস্তব তা নয় বাস্তবে কো-অপারেটিভ দুর্নীতির চক্র হয়ে দাঁড়িয়েছে। সেই দুর্নীতি যতক্ষণ না আপনারা বন্ধ করবেন ততক্ষণ এই অগ্রগতি ব্যহত হবে এবং সমবায় আন্দোলন ব্যর্থ হবে। আপনাদের এই যে সমস্ত পটিলিক্যাল ইন্টারভেনশন, দলের লোককে বসানো হয়, আপনাদের নিজেদের স্বার্থে সমবায় সমিতিতে তাদের বসিয়ে একটা রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করবার জন্য করেন, তাতে সাধারণ মানুষের কোনও উপকার হয় না। আপনাদের দলীয় স্বার্থের জন্য এই সমস্ত করে আসছেন। তাই আমি আজকে এই বাজেটের প্রচন্ড বিরোধিতা করছি এবং ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সমবায় মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী দলের আনীত কাট মোশনগুলোর বিরোধিতা করছি। বিরোধী পক্ষ প্রাকটিক্যালি সমবায় সম্পর্কে কোনও বিরোধিতা করতে পারেন নি। বিরোধিতা সম্পর্কে কিছু এখানে তুলে ধরতে পারেন নি। গোটা দেশে পুঁজিবাদী এবং সাম্রাজ্যবাদী সমাজে সমবায় ছাড়া বাঁচার কোনও রাস্তা নেই। এটা কংগ্রেসিরা এবং আমরা সবাই জানি। স্বাধীনতার পরে কেন্দ্রীয় সরকার সমবায় সম্পর্কে তেমন গুরুত্ব দেয় নি। সঙ্গে সঙ্গে রাজ্য সরকারও গুরুত্ব দেয় নি। এটা অস্বীকার করার উপায় নেই। কেন্দ্রীয় সরকারের সমবায়ের জন্য আলাদা কোনও দপ্তর নেই, একে এগ্রিকালচারের সঙ্গে ঢুকিয়ে দেওয়া হয়েছে। এখানে শ্রদ্ধেয় অতীশদা বিরোধিতা করেছেন। আজকে আমাদের এই অবস্থার মধ্যে দিয়ে, কেন্দ্রীয় সরকারের বিভিন্ন বঞ্চনা সত্ত্বেও সমবায় আন্দোলন এবং এর বর্তমান যে ভূমিকা তার কিছু পরিসংখ্যান সহ তথ্য রাখছি। পশ্চিমবাংলায় ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলোয় পশ্চিমবাংলার মানুষ যে আমানত জমা করে, তার ৫০ পারসেন্ট বিনিয়োগ করে না এগ্রিকালচারে। এগ্রিকালচাল সেক্টরে বিনিয়োগ করে মাত্র ১৫-২০ পারসেন্ট। আর লং টার্ম এবং শর্ট টার্ম সেক্টরে এখানে

এগ্রিকালচারাল সেক্টরে যা প্রয়োজন তার ৫২ পারসেন্ট মিট আপ করছে সমবায় ব্যাঙ্ক। এটা কি আমাদের গ্রামোন্নয়নের কৃষকের ভূমিকার কথা বলে না? শুধু তাই না, আমাদের লং টার্ম এবং শর্ট টার্ম সমস্ত দিকে যে আমানত জমা করেছি তা ২৯০০ কোটির মতো, তার ২৫ পারসেন্ট রেখে বাকি সবটাই ফার্ম এবং নন-ফার্ম হাউজিংয়ে বিনিয়োগ করেছি। এটা কি সমবায় আন্দোলনে পশ্চিমবঙ্গের এগিয়ে যাওয়া হল না? সার্বিক গ্রামোন্নয়ন প্রকল্পে এসে, যাতে আগে জমিদার জোতদাররা ঢুকতে দিতে না, সেখানে ১৯৯৮-৯৯ সাল পর্যন্ত ১২ লক্ষ ৬২ হাজার টাকা আমরা খরচ করেছি। স্বল্প ঋণ বাবদ আমাদের যে ইনভেস্টমেন্ট টার্গেট ছিল ২৩০ কোটি শর্ট টার্মে সেখানে ২৪৩ কোটি ইনভেস্ট করা হয়েছে ১৯৯৮-৯৯ সালে। এটা টার্গেটের থেকে ১৩ কোটি টাকা বেশি। ১৯৯৭-৯৮ সালে লং টার্মে ছিল ৬৬.৫৮ কোটি টাকা। ১৯৯৮-৯৯ সালে ছিল ৬৬ কোটি ৮২ লক্ষ ৫৩ হাজার টাকা। ১৯৯৯-২০০০ সালে ৭৬.২৩ কোটি ৮১ হাজার টাকা করেছি। এই তিন বছরে হিসাবে দেখা যাচ্ছে ইনভেস্টমেন্ট ইনক্রিজিং পজিশনে। এখন পর্যন্ত আমাদের স্বল্প মেয়াদে আদায়ের পারসেন্টেজ প্রায় ৯০ কোটি টাকা। ৩১-১২-১৯৯৯ পর্যন্ত। টোটাল ৩০ পারসেন্ট লং টার্মের ক্ষেত্রে ১৯৯৭-৯৮ সালে আদায় হয়েছে ৬১.২৬ পারসেন্ট এবং ১৯৯৮-৯৯ সালে তা হয়েছে ৬৩.৮৮ পারসেন্ট। আর ১৯৯৯-২০০০ সালে এটা দীর্ঘমেয়াদী আদায় হয়েছে ৬২.৭০, অর্থাৎ ইনক্রিজ ইন কালেকশন এর পরিমাণ বেড়েছে। এটাই আমাদের অ্যাচিভমেন্ট। প্রাইমারি কৃষি সমবায় সমিতির সদস্য সংখ্যা ৩৭ লক্ষ। প্রাথমিক কৃষি সমবায় সমিতির ঋণ বিপনন কেন্দ্র ৬,৬০০টি, তার মধ্যে ২ হাজারটিকে টার্গেট করেছি অর্থনৈতিক দিক থেকে উন্নতি করার এবং এরমধ্যে আবার ১১৮২টি শক্তিশালী করা হয়েছে। এইভাবে প্রাইমারি প্যাকেজিংয়ের ক্ষেত্রে অর্থনৈতিক উন্নতি করার জন্য হেল্প বেশি করে করতে হবে। তারপরে আমাদের কিষাণ ক্রেডিট কার্ডের টার্গেট ৪,৪৬০ ছিল, তারমধ্যে দেওয়া হয়েছে ৩৩০৫ জনকে। সেল্ফ হেল্প গ্রুপে ১৯৯৮-৯৯ সালে ৩০১৬টি গ্রুপ তৈরি হয়েছে, যার সদস্য সংখ্যা ২৫,১৬২ জন, এর আমানত হচ্ছে ৫৬ লক্ষ ৭৯ হাজার টাকা, আর দাদন দেওয়া হয়েছে ১ কোটি ১৪ লক্ষ ১০ হাজার টাকা। এই টাকাটা গ্রামে গ্রামে দেওয়া হয়েছে। এটা হচ্ছে আমাদের একটা নিউ কনসেপ্ট এই সেল্ফ হেল্প গ্রুপ তৈরি করার ক্ষেত্রে এবং এরজন্য আমরা পরিকল্পনা নিয়েছি, একে ডেভেলপ করার চেষ্টা করছি। তারপরে শেয়ার ক্রয় বাবদ ৯৯ লক্ষ ৪৪ হাজার টাকা ধরা হয়েছে। গৃহ নির্মাণ বাবদ ৮ কোটি ২২ লক্ষ টাকা বিনিয়োগ করা হয়েছে। সমবায়ের সরকারি কর্মচারীরা তাদের মেয়ের বিয়ের জন্য লোন যাতে পেতে পারে তার চেষ্টা করা হচ্ছে। সবচেয়ে বড় কথা ২৯টি মহিলা ক্রেডিট সোসাইটি। এগুলো সম্পূর্ণ মহিলাদ্বারা পরিচালিত সংস্থা, এরা ব্যাঙ্কের মতো কাজ করবে। এদের একটা অ্যাপেক্স বডি করতে হবে। কো-অপারেশন ডিপার্টমেন্ট থেকে তাদের মনিটারিংয়ের ব্যবস্থা করতে

হবে। জয়েন্ট রেজিস্টার লেভেলের কাউকে দিয়ে মনিটারিং করতে হবে। অ্যাপেক্স বডি করার দরকার। এরপরে বেনফেড সহ সমস্ত ক্রেতা সমিতিগুলোর উপর বিশেষ নজর দিতে হবে। ১৯৯৮-৯৯ সালে ৪১৫ কোটি টাকা এবং ১৯৯৯-২০০০ সালে ৪৩০ কোটি টাকা ব্যবসা করেছি। এরপরে বেনফেড সার বিক্রি করেছে ২৪৫ কোটি টাকার। ইঞ্জিনিয়ারিং সমবায় সমিতি তৈরি হয়েছে, লেবার কন্ট্রাক্ট সমবায় সমিতি এদের জন্য কতগুলো ট্রেনিং সেন্টার এখন ২৮১৬ জনকে ৬টা ট্রেনিং সেন্টারে ট্রেনিং দেওয়া হয়। লং টার্ম ইমার্গ ৩৩৩ জনকে দেওয়া হয়েছে। ১৬ হাজার ৬১ সমিতির অডিট করা হয়েছে। তার ফি বাবদ ২ কোটি টাকা মতো আদায় হয়েছে। কর্ম নিয়োগের ক্ষেত্রে সি ই এস সি-তে ১৯৪ জনকে নিয়োগ করা হয়েছে। আমার প্রস্তাব হল যে, মডেল অ্যাক্ট আইন প্রণয়ন করতে হবে এবং দীর্ঘ মেয়াদী এবং স্বল্প মেয়াদী সমিতিগুলোতে ন্যাশনালাইজড ব্যাঙ্কগুলোকে যে সুবিধা দেওয়া আছে, সেই সুবিধা দিতে হবে। আমাদের আমানত সংগ্রহ এবং দাদন আদায়ের দিকে নজর দিতে হবে। পাট্টা হোল্ডার এবং বর্গাদারদের যাতে ঋণ দিতে পারি তার জন্য সরকারকে গ্যারান্টি দিতে হবে। এইকথা বলে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দ দাবি করেছেন আমি তাকে সমর্থন করছি। প্রাচীন ভারত থেকেই এই সমবায়ের চিন্তা ভাবনা ছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন বিধানসভার এমব্লেমে লেখা আছে—সমানো মন্ত্র ঃ সমিতি সমনী, সমানং নমঃ সহ চিত্তমেতাম্। প্রাচীন ভারতবর্ষ থেকেই সমবায়ের কথা বলা হয়েছে। এবং শ্রীমৎ ভাগবৎগীতাতে আমরা দেখেছি, পরস্পরং ভাবয়ন্তঃ বোধয়ন্তঃ- অর্থাৎ পরস্পরের সঙ্গে যেখানে সম্পর্ক স্থাপন করে, এটাই সমবায়ের মূল কথা আবার কামিনী রায়ের লেখা থেকে পাই, ''আপনারে লয়ে বিব্রত রহিতে আসে নাই কেহ অবনী পরে, সকলের তরে সকলে আমরা, প্রত্যেকে আমরা পরের তরে।'' এই যে স্বরদর্শন তার মধ্যে ন্যায় দর্শন এই দর্শনে সমবায়ের কথা বলা আছে। বস্ত্রের সঙ্গে তন্তুর যে সম্পর্ক, সেই সম্পর্কটা হল সমবায় সম্পর্ক। একটা তন্তুতে যেমন কিছু হয় না, কিন্তু সমগ্র তন্তু মিলে একটা বস্ত্র হয়। অর্থাৎ কোনও সুতো পৃথক বলে তার কাছে কিছু নেই। এটা হচ্ছে সমবায়ের মূল কথা। যাইহোক, আমাদের এই সমবায় অনেক কৃতিত্বের অধিকারী। এবং বিশ্বকবী রবীন্দ্রনাথ তিনি শান্তিনিকেতনে সমবায় আন্দোলনকে গড়ে তুলেছিলেন, তার নোবেল পুরস্কারের টাকা সমবায় ব্যাঙ্কে গচ্ছিত রেখেছিলেন। বিশেষ করে আরও বলতে চাই, এই যে সাম্রাজ্যবাদী চক্রান্ত, সেই চক্রান্তকে বানচাল করতে গেলে সমবায় আন্দোলন

আরও জোরদার করা দরকার। সমবায় খামার, সমবায় বিপণন, চাষের উপকরণ এইসব হচ্ছে ভূমিসংস্কারের ফল। পশ্চিমবঙ্গে ভূমিসংস্কার হয়েছে, এবং ভূমি সংস্কারের উপর ভিত্তি করে দাঁড়িয়ে আছে এই সমবায়। কৃষিভিত্তিক ভূমি এই সমবায়ের উপর নির্ভরশীল। যে ৭১৪টি দ্রব্য আজকে বহুজাতিক সংস্থার মুক্ত বাজার করে দিয়েছে আরও ৭১৪টি করবে—এসব থেকে রক্ষা করতে গেলে আমাদের সমবায় ছাড়া উপায় নেই। আমাদের গর্ব, মহিলা সমবায় ঋণদান সমিতি যা গড়ে উঠেছে প্রত্যেক জেলায় এটা সমবায় আন্দোলনের একটা অনন্য অসাধারণ অগ্রগতির স্বাক্ষর বহন করছে। অসংগঠিত শ্রমিকদের সংগঠিত করতে ১৪৫০টি সমবায় সমিতি হয়েছে। কৃষকদের স্বার্থে সমবায় ভিত্তিতে আরও কোল্ড স্টোরেজ বৃদ্ধি করা দরকার। মৎস্যজীবী সমবায় সমিতি হয়েছে, ইঞ্জিনিয়ারিং সমবায় সমিতি হয়েছে, এরকম অনেক সমবায় সমিতি হয়েছে। আমার আরও বক্তব্য হচ্ছে পাঁশকুড়া এক ও দুই ব্লকে অসংখ্য ফুলচাষী আছে, রানাঘাটে আছে, বাগনানে আছে, এই সমস্ত জায়গায় ফুলচাষীদের স্বার্থে তাদের কল্যাণে সমবায়ের সাথে যে সম্পর্ক গড়ে উঠেছে তার জন্য আমি আনন্দিত। আমি গর্বিত, আমি সমবায় পরিবারভুক্ত একজন সন্তান। কারণ আমার প্রয়াত প্রপিতামহ গঙ্গাধর নন্দ ১৯১০ সালে মুগবেড়িয়া কো-অপারেটিভ সোসাইটির প্রতিষ্ঠা করেছিলেন এবং ১৯২৪ সালে তার প্রতিষ্ঠিত মুগবেড়িয়া সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক, ব্যাঙ্কি-এ এই বছরে ন্যাবার্ড থেকে প্রথম পুরস্কার পেয়েছে। আজ সেই সমবায় আন্দোলন আরও জোরদার হোক, সমবায় আন্দোলন দীর্ঘজীবি হোক এই হল আমার স্লোগান, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী সমবায় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তার ৫৭ নং ব্যয় বরাদ্দের যে দাবি এখানে পেশ করেছেন সেটা মঞ্জুরির জন্য বিধানসভায় যে বাজেট পেশ হয়েছে আমি সর্বান্তঃকরণে তার এই প্রস্তাবের বিরোধিতা করছি এবং ছাঁটাই প্রস্তাবগুলি অনুমোদনের জন্য দাবি করছি। স্যার, এই দপ্তর কি পশ্চিমবঙ্গে আছে? এই দপ্তর কি উঠে যায়নি, এই দপ্তর কি উনি ধ্বংস করে দেননি? পশ্চিমবঙ্গে অনেক মন্ত্রী আছে, অনেক দপ্তর আছে, যেমন পার্থবাবুর স্বাস্থ্য দপ্তর আছে, বীরেনবাবুর একটা দপ্তর আছে, পি ডব্লু ডি আছে, কম বেশি কিছু কাজ হচ্ছে, ভাল হোক বা মন্দ হোক। আই অ্যাম সরি টু সে, ওনার দপ্তরে কোনও কাজ হচ্ছে? দপ্তরে দুর্নীতি বাসা বেঁধেছে। আপনি আমার বাবার থেকে বড় তবুও বলতে হচ্ছে নিলর্জ্জের মতো আপনি পদ আগলে বসে আছেন। উনি জানেন আসানসোল পিপিলস কো-অপারেটিভ ব্যাঙ্ক-এ কত লক্ষ টাকা তছরূপ হয়েছে। ৫০ বার ওনার কাছে গিয়েছি উনি এনকোয়ারি অর্ডার দেননি। ইনভেনটোরি উনি এবং দপ্তরের অফিসাররা লুঠপাট করে নিচ্ছেন। উনি বিধানসভায় বসে আছেন, বলছেন সমবায় আন্দোলন দীর্ঘজীবি

হোক। আর একটি ব্যাঙ্ক আছে, প্রণবানন্দ কো-অপারেটিভ ব্যাঙ্ক, এই ব্যাঙ্ক লোকেদের টাকা মেরে দিচ্ছে। ব্যাঙ্কে টাকা নেই, লোকেরা টাকা পয়সার জন্য হাহাকার করছে, পাচ্ছে না উনি এদিকে বলছেন কালকে খুলে দেব, পরশু খুলে দেব, মিথ্যা কথার একটা সীমা থাকা উচিত। আজকে কত লোককে উনি ভিখারি করে দিয়েছেন। আর এদিকে সমবায় আন্দোলনের পক্ষে বড় বড় কথা বলছেন এবং বলছেন সমবায় আন্দোলন দীর্ঘজীবি হোক। আপনি সমবায় আন্দোলন দীর্ঘ করার পরিবর্তে ধ্বংস করে দিচ্ছেন। আগামী দিনে ইতিহাস লেখা হবে, তাতে লেখা থাকবে সমবায় আন্দোলনকে ধ্বংস করার মূলে হচ্ছেন আপনি এবং আপনার দপ্তর। আমি মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম, উপ-মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম, তারাও কিছু করতে পারেননি। ১৯৯৯ সালে এই বিধানসভায় দাঁড়িয়ে আপনি বলেছিলেন পে-কমিশনের সুপারিশ অনুযায়ী মাইনে দেওয়ার ব্যবস্থা করবেন। অনেকের ৬০০ টাকা বেড়েছে, অনেকের বাড়েনি, তার দপ্তর আজকে মুখ থুবড়ে পড়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতা শেষে বলেছেন—'রাজ্য সরকার সমবায় আন্দোলনকে গণতান্ত্রিক নীতির উপর প্রতিষ্ঠিত করতে এবং একে কায়েমি স্বার্থের দুর্নীতির প্রভাবমুক্ত করতে বদ্ধপরিকর'। আপনি বাজেট ভাষণের মধ্যে বড় বড় কথা বলেছেন, কিন্তু আপনার দপ্তরে দুর্নীতির বাসা বেঁধেছে। আপনি এক্স-মিনিস্টারকে চেয়ারম্যান করে বসিয়ে দিলেন, এক বছরের জায়গায় তাকে দু বছর রেখে দিলেন। ফলে দুর্নীতি সেখানে বাসা বাঁধছে। আপনি দীর্ঘদিন ধরে দুর্নীতি করার সুযোগ করে দিয়েছেন। পশ্চিমবাংলার মানুষ সমবায় দপ্তর সম্পর্কে কি বলেন সেটা না শুনলে মূল্যায়ন হবে না। এক বছর পর একটা কুড়ি পাতার বাজেট বই ছাপিয়ে বলবেন সমবায় আন্দোলন দীর্ঘজীবি হোক। এতে মাননীয় মন্ত্রী মহাশয় নিজেই বুঝছেন এবং নিজেই শুনছেন, পশ্চিমবাংলার মানুষ শুনছে না। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের ছাঁটাই প্রস্তাবের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী বাচ্চামোহন রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী ২০০০-২০০১ সালের জন্য যে বাজেট বরাদ্দ ৫৭ নম্বর দাবির অধীনে পেশ করেছেন তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তার সম্পর্কে দু-একটি কথা এখানে উত্থাপন করছি। কংগ্রেস আমলে আমরা দেখেছি সমবায় ব্যবস্থাটা ছিল কায়েমি স্বার্থের মানুষের কুক্ষিগত। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর সেই কায়েমি স্বার্থের মানুষের হাত থেকে নিয়ে গণতান্ত্রিক পদ্ধতিতে সমবায় আন্দোলনকে সাধারণ মানুষের কাছে পৌছে দেওয়া সম্ভব হয়েছে। এমতাবস্থায় আমি একটা বিষয়ে

দৃষ্টি আকর্ষণ করছি, আমাদের দেশে বিশ্বায়নের ঢেউ আছড়ে পড়া শুরু হয়েছে। সাধারণ কৃষক, পাট্টা চাষী, বর্গা চাষী এদের দিকে তাকিয়ে এখানে বলতে চাই, সাধারণভাবে পশ্চিমবাংলায় ভূমিসংস্কারের ফলে আজকে দেখা যাচ্ছে চাষের পরিকাঠমো, পাট্টা চাষীদের হাত থেকে জমিগুলো হস্তান্তর হয়ে যাচ্ছে। এটার যদি বিরোধিতা করতে হয় তাহলে সমবায় ব্যবস্থার মাধ্যমে চাষ পদ্ধতি শুরু করা দরকার পশ্চিমবঙ্গে। তা নাহলে এই জমিগুলো কৃষকদের হাতে থাকবে না, তারা আবার ভূমিহীন কৃষকে পরিণত হবে। গ্রামের সাধারণ কৃষকদের কৃষিকার্যে সাহায্য করার জন্য কৃষি ঋণদান সমিতি যেগুলো আছে, সেইগুলোকে আরও শক্তিশালী করা দরকার। আমরা দেখছি উত্তরবঙ্গের বেশিরভাগ প্রাথমিক সমবায় ঋণ দান সমিতিগুলো অচল অবস্থায় পড়ে আছে। এর দুটো কারণ। এক, এখনও পর্যন্ত সমবায় সম্পর্কে সঠিক ধারণা সাধারণ মানুষের কাছে পৌঁছে দিতে পারিনি। এটা আমাদের ব্যর্থতা। পঞ্চায়েতকে যুক্ত করে সঠিক পদ্ধতি এখানে নিতে হবে। প্রাইমারি এগ্রিকালচার ক্রেডিট সোসাইটিগুলোর বেশিরভাগই অচল অবস্থায় পড়ে আছে। আমি মনে করি ভূমিহীন কৃষকদের যে জমি দেওয়া হয়েছে, সেই ক্ষুদ্র, প্রান্তিক চাষীরা কৃষি মূলধন, অর্থাৎ কৃষি যন্ত্রপাতি ইত্যাদি কেনার জন্য সেই জমি বিক্রি করছে এবং আবার ভূমিহীনে পরিণত হচ্ছে তাদের সুবিধার্থে গ্রামের কৃষি ঋণদান সমিতিগুলোকে আরও জোরদার করা দরকার। অনেক জায়গায় দেখা যায় কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক, যার দ্বারা কৃষি ঋণ দান সমিতিগুলো পরিচালিত হয়, তাদের কাজকর্মের অত্যন্ত অসঙ্গতি রয়েছে, তারা ঠিকমতো কাজ করতে পারে না। এখানে সুদের উপর ভরতুকি বিষয়টা যাতে তাড়াতাড়ি কার্যকর করা হয় এবং সমস্ত কৃষি ঋণ দান সমিতিগুলোকে সচল করা যায় তার দিকে দৃষ্টি দিতে হবে। এবং যে আধিকারিকদের উপর এই দায়িত্ব আছে, তাদের সেইভাবে নির্দেশ দিতে হবে। দ্বিতীয় বিভিন্ন জায়গায় যে কৃষি বিপণন সমিতিগুলো আছে, সেইগুলোক না করা হয়, বেনফেড দ্বারা যারা পরিচালিত তাদের যদি অর্থ যোগান না দেওয়া হয়, তাহলে কৃষকদের পণ্য তারা যথাসময়ে কিনতে পারে না। আমরা দেখেছি বিভিন্ন জায়গায় পাট ইত্যাদি নিয়ে কৃষকদের আন্দোলন করতে পাটের মূল্য ঠিকমতো পাচ্ছে না, ইত্যাদি। এর দায়িত্ব ছিল জে সি আই-এর। আবার কৃষি ঋণ দান সমিতিগুলোও অর্থের অভাবে কিনতে পারে না। এদিকে নজর দিতে হবে, ক্রেতা সমবায় সমিতিগুলোকে শক্তিশালী করতে হবে এবং কৃষকরা যাতে অত্যাবশ্যকীয় পণ্যদ্রব্যে ভরতুকি পায় সেদিকে নজর দেওয়া দরকার।

আর একটি কথা বলে আমি বক্তব্য শেষ করব। সমবায় সমিতি রেজিস্ট্রেশনের ব্যাপরে কিছু কিছু প্রতিবন্ধকতা দেখা যায়। সেটা টেকনিক্যালি ব্যবস্থা। সেখানে এ আর সি এস যারা আছে, তারা সেইসব কেসগুলো সুরাহা করতে না পেরে পশ্চিমবঙ্গ রাজ্য রেজিস্ট্রেশন কাউন্সিলের কাছে পাঠিয়ে দেয়। আমরা দেখেছি ইঞ্জিনিয়ারিং কো-অপারেটিভ

সোসাইটি, লেবার কনস্ট্রাশন সোসাইটি, ইত্যাদি যেগুলো তৈরি হয়, সেইগুলোর রেজিস্ট্রেশন উত্তরবঙ্গ থেকে করা যায় না, এখানে পাঠিয়ে দেয়। কলকাতার এসে বিশেষ করে উত্তরবঙ্গের মানুষের এইগুলো তদ্বির করা সম্ভব হয় না। মাননীয় মন্ত্রীর কাছে আমি প্রস্তাব রাখছি, আগামীতে উত্তরবঙ্গের মানুষের সুবিধার্থে পশ্চিমবঙ্গ সমবায় রাজ্য কাউন্সিলের একটা শাখা অফিস যাতে উত্তরবঙ্গে খোলা যায় তার ব্যবস্থা করতে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরীটি বাগদি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, আমি সেটাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাট মোশনের বিরোধিতা করছি। স্যার, গ্রামাঞ্চলে সমবায় সমিতিগুলি যদি গড়ে না উঠত, তাহলে আজকে ছোট কৃষকদের মহাজনদের কাছ থেকে ঋণ নিয়ে শেষ হয়ে যেতে হত। তাদের জমিহারা হতে হত। স্যার, একটা কথা বলি সদস্যভুক্ত করার জন্য কৃষকদের ১০ টাকা করে দিতে হয়। কিন্তু কৃষি বিপণন সমবায়গুলিতে সদস্য হওয়ার পরে তারা যখন লোন চান, তখন তাদের সেই লোন দেওয়া সম্ভব হয় না। কারণ তারা পরে সেই লোন শোধ করতে পারবে কিনা প্রশ্ন থেকে যায়। কিন্তু যারা সময়মতো ফেরত দেয়, তাদের যাতে সেই লোন দেওয়া যায় তার ব্যবস্থা করলে ভাল হয়। কৃষাণ ক্রেডিট কার্ড আরও ব্যাপকভাবে চালু করতে হবে। এই কয়েকটি কথা বলে এই বাজেটকে আরও একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী ভক্তিভূষণ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খুব সংক্ষেপে আমি দু-একটা কথা বলার চেষ্টা করব। প্রথমত একটা কথা বলি কো-অপারেটিভ নিয়ে এমন অনেক লোক বললেন যারা কো-অপারেটিভ বোঝেই না। সেটাতেই আমার সব থেকে বেশি দুঃখ হয়েছে। এটা রেড ব্লাড ভার্সেস ব্লু ব্লাড। আমাদের দুঃখ কি জানেন—আজকে ব্লু ব্লাড কো-অপারেটিভ করছে। রেড ব্লাডদের খুব কমই দেওয়া আছে। সেজন্য এটাই হচ্ছে কন্ট্রাডিকশন এবং এটাই হচ্ছে মূল কন্ট্রাডিকশন অব কো-অপারেটিভ। আপনারা যারা একটু পড়াশোনা করা লোক একটু ভেবে দেখুন যে ব্লু বার্ড ভার্সেস রেড ব্লাড এটার জন্যই কো-অপারেটিভ প্রগ্রেস করতে পারছে না। এটা হচ্ছে এক নম্বর কথা দু নম্বর কথা হচ্ছে দুজন অনারেবল মেম্বার বললেন, পুলক দাস আর তাপস ব্যানার্জি। এটা খুবই দুভার্গ্যজনক দীপক ঘোষের পরিবর্তে পুলক দাস বলেছেন অর্থাৎ যে লোকটা কো-অপারেটিভ বলে কিছু আছে তাই জানেন না। সেই লোককে দাঁড় করিয়ে দিয়েছে। তৃণমূলের. মমতা ভাল হতে পারেন, তার চকমকি থাকতে পারে কিন্তু ইকনমি তার কি আছে? সেইটা নেই বলে উনি বলতে সাহস করেন নি। এটা জেনে রাখুন। আর লিডার

অব দি অপোজিশন যিনি শুধু পড়াশোনা করা লোক নন তিনি কো-অপারেটিভ মন্ত্রী ছিলেন। অনেক জিনিস বুঝেছেন। আমি মনে করি যে কিছু যথার্থতা আছে কিন্তু বেসিকালি উনি যদি ভাবনা চিন্তা করেন তাহলে দেখবেন যে It is a fight between the blue blood and the red blood।) তাহলে একটু কাইন্ডলি কনসিডার করে দেখবেন আমি এগোতে পারছি কিনা। অল ইন্ডিয়া মিনিস্টারস কনফারেন্স যেটা দিল্লিতে হয়েছিল হয়েছে, সেটাও আপনাদের বলছি যে মিঃ নীতিশ কুমার প্রায় অনেকটাই ভাল বলেছেন কিন্তু পারকোলেট করার ব্যাপারটা সবচেয়ে বেশি কঠিন কাজ কারণ It is a fight between the blue blood and the red blood। সেই ব্লু বার্ডের লোকেরা চালানোর চেষ্টা করেছে, সে অ্যাডমিনিস্ট্রেশন বলুন আর যেক্ষেত্রই বলুন। কাজেই প্রগতি হওয়া খুব কঠিন। আপনাদের আরেকটা কথা বলি আমাদের ইন্টারফিয়ারেন্স আছে। আমরা অস্বীকার করছি না। আমি যখন চেয়ারম্যান ছিলাম। একটা কথা বলি এক গুণ টাকা দিলে ৯ গুণ টাকা দিতে হবে। কো-অপারেটিভের এখন যা অবস্থা ফ্রড যদি হয় সেটা কি করে বন্ধ করব। আপনারা বলুন। আমাদের সেজন্য ইন্টারফিয়ারেন্সের দরকার আছে। অ্যান্ড দ্যাট ওয়াজ অ্যাকসেপ্টেড বাই অল ইন্ডিয়া ব্যাঙ্কিং-এ মিটিং হয়েছিল সেটা হচ্ছে যে যদি টাকা না নেয় নিশ্চয়ই কোনওরকম ইন্টারফিয়ারেন্স হওয়া উচিত নয়। আর এক ভাগ দিয়ে যদি ৯ ভাগ দিতে হয় তাহলে ফ্রড হলে তা ইন্টারফিয়ারেন্স করতেই হবে। নাহলে কো-অপারেটিভ চলবে না। আমি আপনাকে যেটা বলতে চাই সেটা হচ্ছে কো-অপারেটিভ হচ্ছে অ্যান্ড দ্যাট ওয়াজ অ্যাকসেপ্টেড ফ্যাক্ট যে কো-অপারেটিভ হচ্ছে স্টেট সাবজেক্ট কিন্তু টাকা বেশির ভাগ দেয় সেন্ট্রাল গভর্নমেন্ট। আশ্চর্য দুর্ভাগ্যজনক যে, যেকোনও সময়ে এটা বন্ধ করে দিতে পারে। সেইজন্য এটার ভিতর অনেক ব্যাপার থেকে গেছে। আমরা আরও দুটি কথা বলে দিলাম, এই নীতিশকুমার অনেক কথা বলেছেন, আজকের দিনে জি এইট, জি-টোয়েন্টি করে যারা ব্লান্ডার করেছেন, আমার দুঃখ লাগছে। এটা আমরা খানিকটা কন্ট্রোল করতে পারি কো-অপারেটিভ দ্বারা, বাই রিপ্লেসিং পাবলিক ফিন্যান্স এবং দিস ইজ অলসো টু এ সার্টেন এক্সটেন্ট। অনেকে এ কথা বলেছেন। আমরা বলেছি এটা নিয়ে একটা আলোচনা হোক এবং এর জন্য এক্সপার্ট কমিটি তৈরি হয়েছে, আমি আজকে তাদের চিঠি পেলাম। ৮টি রাজ্যকে ওরা ইনক্লুড করেছে, এটা অমরা ডায়রেক্ট করি নি। ছোট স্টেট হলেও ৮টির মধ্যে আমরা স্থান পেয়েছি, ৩২টি টেরিটোরির মধ্যে। কাজেই এই জিনিসগুলি ভালভাবে চিন্তা করার ব্যাপার।

এখানে দু জন বলেছিলেন কো-অপারেটিভ নিয়ে। ওরা বোধ হয় গাঁয়ে যায় নি। আমি দু জনকেই চিনি, তাঁরা ওকালতি করতেন। কিন্তু গ্রামে ডোম, হারি, মুচি, বাড়রী, বাগদিদের বাড়িতে নিজে যান না এবং দুর্ভাগ্যবশতই যান না। ওরা কো-অপারেটিভের

কি বুঝবেন। ওদের দলের লিডার যে কথা বলেন তাকে ওরা অপোজ করে দিচ্ছেন—কি রকমের শালীনতা আমি বুঝতে পারছি না। যাই হোক মূল কথা হচ্ছে যে সত্যিই আমরা চেষ্টা করি। কো-অপারেটিভকে ঘিরে রবীন্দ্রনাথের কথা চিন্তা করি। উনি যখন শান্তিনিকেতন থেকে গোয়ালপাড়া যেতেন, তখন তিনি একদিন জীর্ন, শীর্ণ চাষীকে দেখে বললেন তোমরা কো-অপারেটিভ করতে পার না? আমার বাড়ি ওখানেই। তার পর তিনি ৩ রকমের কো-অপারেটিভ করেছিলেন। আমি চাই সেই কো-অপারেটিভ করতে, যদিও এখনও সর্বত্র পারকোলেশন করতে পারি নি। হয়তো ৫০-৫৫ ভাগ এগিয়েছি, কিন্তু আরও ৫০ ভাগ মতো করতে পারি নি আমি স্বীকার করছি। কারণ হচ্ছে ব্লু-ব্লাড ভার্সেস, রেড ব্লাড। ব্লু-ব্লাডরা কন্ট্রোল করছে তাই এটাকে এগিয়ে নিয়ে যাওয়া কঠিন। আমরা পলিটিক্যাল ম্যানরা যদি চিন্তা-ভাবনা না করি তাহলে এটাকে আমরা এগিয়ে নিয়ে যেতে পারব না। আরেকটা কথা শুনুন, আমি কো-অপারেটিভ মিনিস্টার হিসাবে সমস্ত লোক-কমিউনিস্ট, ফরোওয়ার্ড ব্লক, আর এস পি, সবাইকে একই রকম ভাবে দেখাবার চেষ্টা করি। তবে আমি বলব কিছু পয়সা আমাদের থাকতে হবে— তা না হলে হবে না। আই অ্যাম নট অ্যান কনসেপশন। এটা ভাবা উচিত, বাজেটেও ভাবা উচিত। আমার কথা হচ্ছে কো-অপারেটিভকে যদি সার্বজনীন ভাবে করতে হয়, যদি একে পারকোলেট টু দি লোয়েস্ট স্ট্যাটাস অফ দি সোসাইটি করতে হয় তবে তার জন্য বাজেট প্রভিসনও সেই মতো দরকার। সবটা এখনও আমরা পারি নি। এখন অবধি ৫০-৬০ ভাগ করেছি, আরও কিছু কম আছে, আরও এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করব।

[2-50 — 3-00 p.m.]

যাতে এটা মানুষের জন্য করতে পারি, এটাই হচ্ছে লক্ষ্য। কয়েকজন এখানে বলেছেন গুজরাট মহারাষ্ট্র এবং আরও কয়েকটা জায়গায় কো-অপারেটিভ আছে। তাদের কো-অপারেটিভ সম্পর্কে জ্ঞান নেই, এটা বলব। বিশেষ করে 'আনন্দ'-এর নাম করেছেন। আমি কুরিয়ানের সঙ্গে চারবার দেখা করে বলেছি, বাহবা নিচ্ছেন, ক্যাপিটালিস্ট কান্ট্রি বলে, না হলে কো-অপারেটিভ বলে মানতো না। কারণ সেখানে হাঙ্গার স্ট্রাইক হয়েছে। আমি সেখানে গিয়েছি। কেন বললেন, আপনাদের কো-অপারেটিভ ভিলেজ হচ্ছে কিন্তু আনন্দ হচ্ছে না। আপনাদের কি হচ্ছে? এটা লিমিটেড কোম্পানি, স্ট্যাম্প অফ কো-অপারেটিভ। এটারও ডিবেট আছে। এটা বলা হয়েছে এবং এসব বলার পর আজকে যে গভর্নমেন্ট আছে সেন্ট্রালে, তারা কমিটি করেছে, আট-টা স্টেটকে খবর দিয়েছে এবং আমাদেরও দিয়েছে। আজকে আমরা সবার মনোভাব শুনলাম। কিন্তু বলব, কিছু লোক আছে তাদের এটা ভেবে দেখতে হবে, তারা কো-অপারেটিভ জানে না। আমি নিশ্চয় অনুরোধ রাখবার চেষ্টা করব। অর্থাৎ, অন বিহাফ অফ ওয়েস্ট বেঙ্গল সেন্ট্রাল যা

করবার কথা ভাবছে সেটার সঙ্গে চিন্তা-ভাবনা মিলিয়ে করব। এবং আট-টা স্টেটও আছে যাতে ঠিকভাবে কো-অপারেটিভ করা যায় এটা করার কথা ভাবব। যা টাকা সমবায়ে দরকার দেয় না। কিন্তু থুতু উপরে ফেললে গায়েই পড়বে। এ নিয়ে বহু ঝগড়া হয়েছে। কিন্তু তাও ৫৩ কোটি টাকা থেকে ৮৪ কোটিতে নিয়ে গেছি। আর টানতে পারছি না। সত্যি কথা বলছি, বাজেটের ব্যাপারে দেখতে পারলে কিন্তু ভাল হয়। আমরা যেটা বলেছি সেটা যদি এস্ট্যাব্লিশ করতে পারি, সেটা হচ্ছে, কো-অপারেটিভ উইল রিপ্লেস পাবলিক ফিন্যান্স। অ্যাজ এ স্টুডেন্টস অফ ইকনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স বক্তব্য রাখব, তার স্ট্যাটিসটিক্স আমার কাছে আছে। আমি আপনাদের কাছে একথা এসিওর করছি। আরেকটা মেন কথা বলছি, কার্যকর কথা, আপনারা বিবেচনা করবেন। এই লাইনে চিন্তা করে যদি কিছু বলতে চান বলবেন, আমি শুনব, আজকে না হোক অন্য যে কোনও দিন, যে কোনও অবস্থায় বলবেন শুনব। এই হচ্ছে আমাদের কো-অপারেটিভ মিনিস্ট্রির ইডিওলজি, পলিসি এবং বামফ্রন্টেরও পলিসি। আমি আপনাদের বলছি, দয়া করে চিন্তা ভাবনা করবেন, না জেনে কিছু বলবেন না। এই কো-অপারেটিভ ডিপার্টমেন্টকে আগে কেউ জানতো না। যাইহোক, আমি এই কাট মোশনের বিরোধিতা করছি এবং আশা করছি সমবায় দপ্তরের জন্য যে গ্রান্ট চেয়েছি সেটা আপনারা সকলে বরাদ্দ করবেন। ধন্যবাদ।

### Demand No. 57

Cut motions of Shri Sanjoy Bakshi (Nos. 1-2), Shri Tarak Bandyopadhy... No. ... Pulak Chandra Das (Nos. 4-5), Shri Ashok Kumar De (No. 6), Shri Saugata Roy (No. 7) and Shri Pankaj Banerjee (No. 8) That the amount of the Demand ... reduced by Rs 100/- was then put and lost.

The motion of Dr Asim ... Dasgupta that a sum of Rs. 74,39,54,000 be granted for expenditure under Demand No. 57, Major Heads : ''2425—Co-operation, 4425—Capital Outlay on Co-operation and 6425—Loans for Co-operation'' during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 24,55,05,000 already voted on account)

was then put and agreed to.

## DISCUSSION ON DEMAND NOS. 54 AND 86

**Mr. Dy. Speaker :** There are thrity two (32) cut motions to Demand No. 54 by Shri Sanjoy Bakshi (Nos. 1-2), Shri Ashok Kumar Deb (No. 3), Shri Tarak Bandyopadhyay (Nos. 4-5), Shri Pulak Chandra Das (Nos. 6-7), Shri Sobhan Deb Chattopadhyay (No. 8), Shri Nirmal Ghosh (Nos. 9-13), Shri Ajoy De (No. 14), Shri Saugata Roy (Nos. 15-25), Shri Satya Ranjan Bapuli (Nos. 26-30), Shri Kamal Mukherjee (No. 31) and Shri Pankaj Banerjee (No. 32). All the cut motions are in order and taken as moved. Now I call upon the Members to move their motions.

Shri Sanjoy Bakshi
Shri Ashok Kumar Deb
Shri Tarak Bhandyopadhyay
Shri Pulak Chandra Das
Shri Ajoy De
Shri Saugata Roy
Shri Satya Ranjan Bapuli
Shri Kamal Mukherjee
Shri Pankaj Banerjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

### Demand No. 86

**Mr. Dy. Speaker :** There are three cut motions to Demand no. 86 by Shri Sanjoy Bakshi (No.1), Shri Tarak Bandyopadhyay (No. 2) and Shri Pulak Chandra Das (No. 3). All the cut motions are in order and taken as moved. Now I call upon the Members to move their motions.

Shri Sanjoy Bakshi
Shri Tarak Bandyopadhay
Shri Pulak Chandra Das

Shri, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

[3-00 — 3-10 p.m.]

**শ্রী তারক ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে হাউসে শ্রী কলিমুদ্দিন শামস্, মাননীয় মন্ত্রী ৫৪ ও ৮৬ নং দাবি উত্থাপন প্রসঙ্গে যে ভাষণ রেখেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। স্যার, পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা বলে কিছু নেই, সমস্ত ভেঙে পড়েছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় সার্বিক ভাবে ব্যর্থ হয়েছেন। খাদ্য দপ্তরের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি। তাই স্যার, খাদ্য মন্ত্রী এই যে বাজেট এখানে পেশ করেছেন, এর কোনও টাকাই মঞ্জুর করা কখনই উচিত নয়। স্যার, আপনি জানেন এ রাজ্যের রেশন দোকান থেকে যে খাদ্য—চাল, গম এবং অন্যান্য জিনিসপত্র দেওয়া হয় তা অত্যন্ত নিম্নমানের অখাদ্য। মানুষের খাওয়ার উপযুক্ত নয়। তার বি পি এল কার্ডে যে খাদ্য দেওয়া হয় সে সম্বন্ধে কিছু না বলাই ভাল। একটু আগে মাননীয় সদস্য পুলক দাস মহাশয় বলছিলেন, "অনেকে এসে আমার কাছ থেকে সার্টিফিকেট নিয়ে বি পি এল কার্ড করেছিলেন।" কিন্তু এখন তারা এসে বলছে, আমরা বি পি এল কার্ড রাখতে চাই না, কারণ বি পি এলের মাধ্যমে রেশন দোকান আমাদের যে খাদ্য বণ্টন করে সেগুলি অখাদ্য, মানুষের খাদ্য নয়। কাজেই বি পি এল কার্ড তুলে দেওয়াই ভাল। আমরা গরিব মানুষ খেটে খাওয়া মানুষ, দরিদ্র মানুষ, আমাদের সঙ্গে এইভাবে বামফ্রন্ট সরকার এবং এই সরকারের মাননীয় খাদ্যমন্ত্রী প্রহসন করেছেন। তাই বি পি এল কার্ড দরকার নেই। এইরকম একটা অবস্থায় এসে দাঁড়িয়েছে। তাই আমি স্যার বলছি, খাদ্য দপ্তরে রন্ধ্রে-রন্ধ্রে দুর্নীতি, গণ-বণ্টন ব্যবস্থা বলে কিছু নেই, গণ-বণ্টন ব্যবস্থা ভেঙে পড়েছে এবং ধান-চালের ব্যাপারে দুর্নীতির পাহাড় জন্মেছে এই খাদ্য দপ্তরে। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন, চাল, গম, চিনি, ভোজ্য তেল, তৈলবীজ, লবণ, ডাল, পেট্রোলজাত সামগ্রী সমস্ত নিত্য-প্রয়োজনীয় জিনিস তিনি রেশন দোকানের মাধ্যমে সরবরাহ করছেন। কিন্তু আমাদের রাজ্য থেকে যে চাল গম ইত্যাদি জিনিসগুলি সংগ্রহ করার কথা, তিনি সেটা সংগ্রহ করতে ব্যর্থ হয়েছেন। এই ব্যর্থ হওয়ার কারণ হচ্ছে, গ্রামের যারা পুঁজিপুতি চাষী, যারা বিত্তশালী চাষী, যারা ধনী চাষী তাদের সঙ্গে এই খাদ্য-দপ্তরের এবং মাননীয় মন্ত্রীর সঙ্গে একটা যোগসাজস থাকার ফলে খাদ্য সংগ্রহ হচ্ছে না। যারফলে আমাদের পশ্চিমবাংলায় যে চাহিদা সেই চাহিদার লক্ষ্যে পৌছাতে পারছি না। আমি দৃষ্টান্তস্বরূপ বলছি, খাদ্য দপ্তরে দুটি অ্যাকাউন্ট আছে। পার্ক স্ট্রিট, স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ায় সেখানে কাউন্টার নাম্বার১ এবং কাউন্টার নাম্বার-২ আছে। কাউন্টার নাম্বার-২ হচ্ছে গণ-বণ্টন ব্যবস্থার পরিচালনা খাতে প্রয়োজনীয় অর্থ-এর মারফত খরচ করার বিধি সম্মত অর্থাৎ চাল, গম এবং অন্যান্য জিনিস যেগুলি কিনবেন খাদ্য দপ্তর সেটা কাউন্টার নাম্বার-২ অ্যাকাউন্ট থেকে কেনার কথা। এই টাকা অন্য কোনওভাবে ব্যয় করা বিধি-সম্মত নয়। আপনি শুনলে অবাক হয়ে যাবেন। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বসে আছেন—এই কাউন্টার

নাম্বার-২ থেকে ডি জি (ফুড) যিনি আছে তিনি প্রতি মাসে দিল্লি, বোম্বে যাচ্ছেন। তিনি দিল্লি, বোম্বে কেন যাচ্ছেন, খাদ্য বস্তু ক্রয় করার জন্য যাচ্ছেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চিত করে তার জবাবি ভাষণে বলবেন? এই কাউন্টার নাম্বার-২ থেকে চাল, গম এবং অন্যান্য সামগ্রী যেখানে কেনার কথা সেই খাতের টাকা ব্যয় করে এইভাবে দিল্লি, বোম্বে এবং বিভিন্ন জায়গায় তিনি ভ্রমণ করে বেড়াচ্ছেন লক্ষ লক্ষ টাকা ব্যয় করে। তিনি এম এস ট্যাক্সি করে দিল্লি, বোম্বেতে যে যাতায়াত করেছেন তার রসিদ-এর কপিগুলি আমার কাছে আছে। আমার বক্তব্য শেষ হয়ে গেলে আমি মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়কে দেব। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, এই ডি জি (ফুড) তিনি যখন দিল্লি বা বাইরে যখন যান তখন সকাল ৮টা থেকে রাত ১২টা, সাড়ে ১২টা পর্যন্ত ভাড়া করা ট্যাক্সি করে যান, ঘোরেন, এবং বিল করেন ফুড ডিপার্টমেন্টে এবং তার পেমেন্টও নিয়ে নেন। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এই ডি জি (ফুড) রাত ১২টা, সাড়ে ১২টা পর্যন্ত কি সরকারি কাজ করেন, কোনও প্রয়োজনে দিল্লি, বোম্বেতে গিয়ে ট্যাক্সি ভাড়া করে ঘুরেছেন—দয়া করে মাননীয় মন্ত্রী মহাশয় বললে আমি বাধিত হব। এই ঘটনাগুলি ঘটছে। ডি জি ফুড এই সমস্ত কান্ডকারখানা চালাচ্ছেন। এই সম্পর্কে অবশ্য মন্ত্রী মহাশয়ও যথেষ্টভাবে অবহিত। মন্ত্রী মহাশয় জানেন না তা নয়। কিন্তু জেনেও তিনি চুপ করে থাকেন, প্রশ্রয় দেন, সমর্থন করেন কারণ মন্ত্রী মহাশ যখন বাইরে যান তখন ফুড ডিপার্টমেন্টের কাউন্টার নাম্বার টু-এর অ্যাকাউন্ট থেকে—যেটার কথা আমি শুরুতে বলছিলাম যে চাল, গম প্রয়োজনীয় সামগ্রী কেনা ছাড়া এই টাকা ব্যয় করা বিধিসম্মত নয়—টাকা নিয়ে যান। মন্ত্রী মহাশয় এবং ডি জি ফুড অবাধে এর থেকে খরচ করছেন, যত্রতত্র ব্যয় করছেন, যার কোনও হিসাব ইত্যাদি কিছু নেই। এই রকম একটা অবস্থায় মধ্যে দিয়ে ফুড ডিপার্টমেন্ট চলছে। এই খাদ্য দপ্তরের দুর্নীতির পরিমাণ পাহাড় প্রমাণ, এর রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি। এবারে আমি ভুয়ো রেশন কার্ডের কথায় আসছি। পশ্চিমবঙ্গে এক কোটি ভুয়ো রেশনকার্ড রয়েছে। নদীয়াতে ৩ লক্ষ, বর্ধমানে-১২ লক্ষ, মুর্শিদাবাদে ৩ লক্ষ, মালদহে—৩ লক্ষ। এইভাবে যদি দেখা যায় তাহলে দেখা যাবে সারা পশ্চিমবঙ্গ জুড়ে প্রায় ১ কোটি ভুয়ো রেশনকার্ড রয়েছে। এই ১ কোটি ভুয়ো রেশন কার্ডের মাধ্যমে রেশন দোকান থেকে চাল, গম অন্যান্য জিনিস তুলে যা বিক্রি করা হচ্ছে টাকার অঙ্কে তার পরিমাণ হচ্ছে প্রায় ২শো কোটি টাকা। এইভাবে মাসে মাসে দুশো কোটি টাকার খাদ্য শস্য চোরাবাজারে বিক্রি হয়ে যাচ্ছে। স্যার, মেদিনীপুরের ডিস্ট্রিক্ট কন্ট্রোলার ফুড, তিনি ভেরি রিসেন্টলি দু লক্ষ রেশনকার্ড দিয়ে দিয়েছেন বেআইনিভাবে। সেখানে ডেপুটি ডিরেক্টার, তার সহায়তায় এটা হয়েছে। স্যার, আমরা জানি, বামফ্রন্ট সরকার রেশনকার্ড দেয় দুটি কারণে—প্রথমটা হচ্ছে জাল ভোট দেওয়ার জন্য এবং দ্বিতীয়টা হচ্ছে রেশন দোকান থেকে খাদ্য তুলে বেআইনিভাবে তা চোরা

বাজারে বিক্রি করে কোটি কোটি টাকা চোরাকারবারীরা যাতে মুনাফা করতে পারে তার জন্য। স্যার, আমরা আরও দেখছি, মুর্শিদাবাদ, মালদহে সরকারি অনুমোদন ছাড়াই যারা কেরোসিনের ডিলার তাদের ট্রান্সপোর্টের টাকা এবং কমিশনের টাকা বাড়িয়ে দেওয়া হয়েছে। মন্ত্রী মহাশয় জবাবি ভাষণে বলবেন কার স্বার্থে এটা করা হয়েছে? এই যে ডিলারদের স্বার্থ রক্ষা করা হচ্ছে সরকারি অনুমোদন ছাড়াই এর পেছনে কারণটা কি? নদীয়া, মালদহ, রায়গঞ্জ, বালুরঘাট-এর ডিস্ট্রিক্ট কন্ট্রোলার, তিনি সরকারি টেলিফোন থেকে যে টেলিফোন করেছেন তার বিল হয়েছে প্রায় ৬০-৭০ হাজার টাকা। সরকারি কাজে এই টেলিফোন লাগেনি। এইভাবে আমরা দেখছি সরকারি টাকার অপচয় হচ্ছে প্রতিটি ক্ষেত্রে। তারপর মুর্শিদাবাদের কান্দি মহকুমাতে একটি এম আর ডিলারশিপের অ্যাপ্রুভাল দেওয়া হয়েছে সরকারি অনুমোদন ছাড়াই বহু টাকার বিনিময়ে। এই সমস্ত বেআইনি কাজ করা হচ্ছে, দুর্নীতিমূলক কাজ করা হচ্ছে এগুলি কেন করা হচ্ছে মন্ত্রী মহাশয় তার জবাব দেবেন। এইরকম একটা অবস্থা খাদ্য দপ্তরে তৈরি হয়েছে। স্যার, বর্ডার এরিয়ার ৮ কি. মি. মধ্যে কোনও রেশন দোকান, কোনও কেরোসিনের ডিলারশিপ, কোনও কিছু দেবার নিয়ম নেই। অথচ দেখা যাচ্ছে নদীয়া জেলাতে প্রায় বাংলাদেশের বর্ডারের এক কি. মি. মধ্যে সেখানে কেরোসিনের ডিলারশিপ এবং রেশন দোকানের লাইসেন্স দেওয়া হয়েছে।

[3-10 — 3-20 p.m.]

কৃষ্ণনগর বর্ডারে এম এস সুজাবুদ্দিনকে ডিলারশিপ দেওয়া হয়েছে বর্ডার এরিয়ার এক কিলোমিটার মধ্যে। অথচ নিয়ম আছে যে ৮ কিলোমিটারের মধ্যে দেওয়া যাবে না। তিনি জেনেশুনেও কোনও ব্যবস্থা নিচ্ছেন না। কাজেই এতে তার সমর্থন রয়েছে বলে আমি মনে করি। আজকে কেন্দ্রীয় সরকারের দেওয়া খাদ্য শস্য সংগ্রহের জন্য ৫০ কোটি টাকা এস বি আই-এর কাউন্টার নং ডি-তে না রেখে ৬ পারসেন্ট সুদে ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্কে ২৫ কোটি টাকা করে রেখে দেওয়া হয়েছে ফিক্সড ডিপোজিটে। এস বি আই বলছে যে, আমরা তোমাদের ৭ পারসেন্ট সুদ দেব, আমরা আমাদের এখানে টাকাটা রাখ। কিন্তু ডি জি অফ ফুড সেই টাকা এস বি আই-এর কাউন্টার নং-২তে না রেখে, সেন্ট্রাল গভর্নমেন্টের দেওয়া ৫০ কোটি টাকা ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্ক এবং কর্পোরেশন ব্যাঙ্কে রাখলেন। এর পিছনে কার সিদ্ধান্ত ছিল, কেন সরকার ১ পারসেন্ট ইন্টারেস্ট লস করল? কেন এস বি আই-তে না রেখে ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্ক এবং কর্পোরেশন ব্যাঙ্কে রাখলেন? মন্ত্রী নিশ্চয়ই এটা জানেন। এই খবর জানা গেল তখন তাড়াতাড়ি করে এই টাকা তুলে নেওয়া হয়। তার ফলে ফুড ডিপার্টমেন্টে যে ইন্টারেস্টটা পেত সেটা তারা পেল না। মন্ত্রী মহাশয় এর উত্তর দেবেন। তারপরে নবীনা সিনেমার

পাশে ফুড ডিপার্টমেন্টের একটা জমি ছিল, এই জমিটা সাউথ ক্যালকাটার ক্ষেমকাঁয়েম কোম্পানির কাছ থেকে রিকুইজিশন করা হয়েছিল। এই জমিটা অত্যন্ত মূল্যবান জমি। এই জমির দাম প্রায় ১০ লক্ষ টাকা, এই জমিটা রিকুইজিশন করলেন। সেখানে সরকারি দপ্তর করা হবে বলে কথা হয়েছিল এবং বিভিন্ন জায়গায় অফিস তুলে আনার কথা হয়েছিল। সেই জায়গায় অফিস করলে সেই অফিস সাধারণের মধ্যে ভাড়া দেওয়া যেত এবং তা থেকে দপ্তরের লক্ষ লক্ষ টাকা আয় হত। কি এমন কারণ ঘটল যে ১০ কোটি টাকা মূল্যের সেই জমি বিক্রি করে দেওয়া হল? আমি কেনই বা রিকুইজিশন করলেন, আবার কেনই বা ঐ ১০ কোটি টাকার জমি জলের দামে বিক্রি করে দিলেন, সেটা আমাদের জানাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী কয়টা গাড়ি ব্যবহার করেন, এটা নিশ্চয়ই আমরা জানতে চাইব। আমরা দেখছি যে, তিনি একাধিক গাড়ি ব্যবহার করছেন এবং বাড়ির লোক, এলাকার অনেক লোক সেই সমস্ত গাড়ি চড়ে বেড়াচ্ছে। এটা খাদ্য দপ্তরের অপচয়, সরকারি অপচয়, রাজ্য সরকারের অপচয় কিনা সেটা আশা করি আপনি জানাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একবালপুর লেনে একটা রেশন দোকান ছিল সেটাকে তুলে দেওয়া হল। কারণ মন্ত্রীর ছেলের সেখানে নার্সিং হোম হবে। মন্ত্রী মহাশয়ের ছেলে নার্সিং হোম করবে, তারজন্য একবালপুরের রেশন অফিসটি উঠে গেল! আজকে এরকম কর্মকান্ড সব ঘটছে।

বক্তব্য শেষ করবার আগে আমি বলব, উত্তর কলকাতার শ্যামপুকুর এবং জোড়াবাগন রেশন অফিস দুটি বাগবাজারে গিরিশ ঘোষের বাড়ির সামনে ছিল। কয়েক বছর আগে আমরা দেখলাম, হঠাৎ করে সেখান থেকে রেশন অফিস উঠে গেল। তার বিরুদ্ধে শ্যামপুকুর থানার অন্তর্গত নাগরিকরা যৌথভাবে প্রচন্ড প্রতিবাদ জানিয়েছিলেন। মন্ত্রীর দপ্তরে এরজন্য নাগরিকগণ ডেপুটেশনও দিয়েছিলেন। সেই সময় এই দপ্তর থেকে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যে, একান্ত নিরুপায় হয়ে শ্যামপুকুর এবং জোড়াবাগান থেকে রেশন অফিস মির্জা গালিব স্ট্রিটে নিয়ে যাওয়া হচ্ছে এবং খুব তাড়াতাড়ি শ্যামপুকুর এবং জোড়াবাগানের অফিস আবার চালু করা হবে। জনসাধারণকে আশ্বস্ত করেছিল খাদ্য দপ্তর। কোথায়, শ্যামপুকুর, জোড়াবাগান, আর কেথায় মির্জা গালিব স্ট্রিট খাদ্য দপ্তরের হেড কোয়ার্টার। শ্যামপুকুর এবং জোড়াবাগানের বাড়ির মেয়েরা সেটা করতে পারতেন, কারণ অনেক সময় বাড়ির পুরুষ না থাকলে বাড়ির মেয়েরা এবং অন্যান্যরা রেশন অফিসে বিভিন্ন প্রয়োজনে যোগাযোগ করতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয় আজ পর্যন্ত শ্যামপুকুর এবং জোড়াবাগানের রেশন অফিস মির্জা গালিব স্ট্রিটে রেখে দিয়েছেন এবং তারফলে উত্তর কলকাতার মানুষ নিগৃহীত হচ্ছেন, তারা নানাভাবে অসুবিধায় পড়ছেন, কারণ মির্জা গালিব স্ট্রিটের খাদ্য দপ্তরের অফিস একটা দুর্নীতির আঁখড়া, সেখানে টাকা না দিলে কাজ হয় না। রেশন কার্ডের জন্য আবেদন করলে তারা

নানারকম ফিরিস্তি তুলে ধরেন, বলেন, এতদিন রেশন কার্ড হয়নি কেন, এতদিন কোথায় ছিলেন, এই করুন, ওই করুন। তবে চুপি চুপি ব্যবস্থা করলে কোনওকিছুর দরকার হয় না, তখন খুব তাড়াতাড়ি রেশন কার্ড পাওয়া যায়। এভাবে সেখানে রেশন কার্ড বণ্টিত হচ্ছে, এভাবে পশ্চিমঙ্গে খাদ্য দপ্তর চলছে। তাই এই খাদ্য দপ্তর না থাকাই ভাল, কারণ রেখে লাভ কি? যে দপ্তরের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি, স্বজনপোষণ চলছে, জনসাধারণের স্বার্থ কেউ দেখছে না, খাদ্য নিয়ে ছিনিমিন খেলা হচ্ছে। খাদ্যমন্ত্রীর বইয়ে বলা হয়েছে, এতগুলো আইটেম রেশন দোকানের মাধ্যমে আমরা বণ্টন করব তার ব্যবস্থা রয়েছে। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে বলছি, আপনি আমাদের সাথে চলুন, হঠাৎ করে কোনও একটা রেশন দোকান ভিজিট করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভায় ছোট একটা কমিটি করুন, সর্বদলীয় কমিটি করুন। সেই কমিটি গিয়ে যদি রেশন দোকানগুলি দেখেন তাহলে মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে যা বলেছেন—এতগুলো আইটেম রেশন দোকানে থেকে দেওয়া হচ্ছে—বেশিরভাগ আইটেম দেখবেন নেই। কাজেই অসত্য ভাষণ এখানে প্রদান করা হয়েছে। তাই মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন, তার বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী শঙ্করশরণ নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের খাদ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ রেখেছেন আমি তার সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। আমাদের রাজ্যের যে গণ বণ্টন ব্যবস্থা সেই ব্যবস্থার উপর ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার আঘাত হানছে। আমরা প্রথম থেকে দাবি করে আসছি ভারতবর্ষে ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের এক দাম বেঁধে দেওয়া হোক এবং তার জন্য ভরতুকি ব্যবস্থা করা হোক। কি কেন্দ্রের কংগ্রেস সরকার কি বর্তমান কেন্দ্রের তৃণমূল বি জে পে জোট সরকার সেই কথা কর্ণপাত করেন নি। আমার আগে এক বক্তা বললেন যে খাদ্য দপ্তর তুলে দিতে হবে। ব্যাখ্যাটা যদি অন্য ভাবে করি? শুধু খাদ্য দপ্তর নয়, বিদেশ থেকে অনেক দপ্তরই চলবে। অনেক দপ্তর বিদেশিদের হাতে চলে যাবে। যে অবাধ আমদানির ব্যবস্থা করা হয়েছে সেই অবাধ আমদানির মধ্যে দিয়ে ২০০১ সালের এপ্রিল মাস থেকে সমস্ত জিনিস আমদানি করা হবে ভারতবর্ষে। নিট ফল কি? আমেরিকা, তাদের দেশের একজন কৃষক যে কৃষক গম বিক্রি করছে ৫০০ টাকায় সে ভরতুকি পাবে ৩৫০ টাকা। আমাদের ভারতবর্ষের যে কৃষক সে তার জিনিসের দাম পাবে না। আমাদের ভারতবর্ষের কৃষক তার ফসলের দাম না পেয়ে তাকে আত্মহত্যা করতে হচ্ছে। কর্ণাটক, উত্তরপ্রদেশ, হরিয়ানা, অন্ধ্রপ্রদেশের আড়াই হাজার কৃষক আত্মহত্যার পথ বেছে নিয়েছে। খাদ্য কোথায় পাব? আগামী দিনে ভারতবর্ষে যে খাদ্য দরকার সেটা সংগ্রহ করতে

পারব? আমরা দেখেছি আন্তর্জাতিক বাজারে আই এম এফ-এর হিসাব আছে সেই হিসাব মতো কৃষি পণ্যের দাম কমে গেছে। আমাদের কেন্দ্রীয় সরকার ভরতুকি ছাঁটাই করে দিচ্ছে, ছাঁটাই করে উৎপাদিত জিনিসের দাম বেঁধে দিচ্ছে। আর পাশাপাশি বিদেশি সরকার আমাদের দেশের বাজারটা দখল করতে চাইছে। আমেরিকা সাম্রাজ্যবাদ আমাদের সমস্ত জিনিসের উপর থাবা বাড়িয়েছে। তাই আগামী দিনে ভারতবর্ষের সমূহ বিপদ, ভারতবর্ষের কৃষকদের বিপদ। আজকে কৃষকদের কাছ থেকে ধান সংগ্রহের কথা বলছে চাল সংগ্রহের কথা বলছে। এটা ঠিক যে গত বছর আমাদের খাদ্য শস্য সংগ্রহের যে কোটা ছিল সেই কোটা পূরণ করতে পারেনি। কেন পারেনি? প্রাকৃতিক দুর্যোগ ছিল সেই প্রাকৃতিক দুর্যোগের ফলে ৪ লক্ষ ৬৬ হাজার ৫০০ মেট্রিক টন কোটা ছিল ১৯৯৯-২০০০ সালে সেই কোটার পুরোপুরি লক্ষ্যমাত্রা আমরা সংগ্রহ করতে পারিনি। কিন্তু এই বছর আমাদের খাদ্য শস্য সংগ্রহের কাজ চালু আছে, তাতে ১,২১,৪০১ মেট্রিক টন চাল সংগ্রহ করা হয়ে গিয়েছে। আমাদের কিছু সমস্যা আছে, আমাদের ক্রুটি বিচ্যুতি আছে। আবার অন্য দিকে কেন্দ্রীয় সকারের যে সমস্থা আছে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া, তারা হঠাৎ সিদ্ধান্ত নিয়ে নিল যে চিনি দেওয়া হবে না, চিনি সংগ্রহ করতে হবে রাজ্যকে। রাজ্য সরকার চিনি সংগ্রহ নিজস্ব ব্যবস্থা মধ্যে দিয়ে করছে। আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার আমাদের রাজ্যে যে উৎপাদিত চাল সেই চাল অভ্যন্তরীণ বাজার থেকে সংগ্রহ করার চেষ্টা করছে। আমাদের ভারতবর্ষের অন্য রাজ্য থেকে আতপ চাল না এনে সিদ্ধ চাল অন্য রাজ্য থেকে সংগ্রহ করা হচ্ছে। তাতে কেন্দ্রের বাজেটে ১০০ কোটি টাকা সাশ্রয় হচ্ছে। আমাদের অর্থমন্ত্রী বলেছেন এই যে ১০০ কোটি টাকা সাশ্রয় হচ্ছে সেই ১০০ কোটি টাকা আমাদের রাজ্যকে যদি দিয়ে দেওয়া হয় তাহলে আমাদের রাজ্য এই ১০০ কোটি টাকা সঙ্গে আরও কিছু ভরতুকি দিয়ে গণ-বণ্টন ব্যবস্থার সামগ্রিক উন্নতি করতে পারবে। কিন্তু কেন্দ্র সেটা দেবে না। এই সমস্ত সমস্যার মধ্যে দিয়ে খাদ্য মন্ত্রীকে ব্যবস্থা গ্রহণ করতে হচ্ছে। আমরা জানি, রেশন কার্ডের সমস্যা আছে। আমরা মনেকরি রেশন কার্ডের মধ্যে কিছু ভুয়া রেশন কার্ড ঢুকে পড়েছে। কেউ কেউ এক জায়গায় বসবাস করতে করতে অন্য জায়গায় চলে যায়। কেউ মারা যায়। আমাদের সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আমরা খাদ্যমন্ত্রীকে জানিয়েছি যে, সমস্ত ধরনের রেশন কার্ড বাতিল করে নতুন করে করা দরকার। এই কাজ তরান্বিত করার জন্য আমাদের সরকার পিছিয়ে নেই। সঙ্গে সঙ্গে আমাদের ভৌগোলিক অবস্থান অনুযায়ী এমন এমন জায়গায় রেশন ডিলার থাকেন, যেখানে থেকে এসে তারা তাদের দোকানের মাল তুলতে পারেন। সেইজন্য ভৌগোলিক অবস্থান অনুযায়ী ডিলারশিপ বাড়াবার দরকার আছে। হাস্কিং মিল, চাল কলগুলোর যে আর্থিক ক্ষতি হচ্ছে সেটা ক্ষতিয়ে দেখা দরকার, যাতে আগামীদিনে কোটা পূরণ হতে পারে। আমি তাই মাননীয় খাদ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ

রেখেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমি খাদ্যমন্ত্রীর আনা বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের কাট মোশনকে সমর্থন করছি। আমি প্রথমেই দুঃখ প্রকাশ করছি আজকে টেজারি আসন প্রায় শূন্য। এই বাজেট বিতর্কে আরও বেশি সংখ্যায় সি পি এম-এর সদস্যরা থাকলে, তাকে সমর্থন দিলে ভাল হত। আমি সেদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। দ্বিতীয়ত স্যার, আমি মাননীয় মন্ত্রীর কাছে যেটা বলতে চাই যে, ওর মূল বাজেট বিতর্কে যাওয়ার আগে আমি কয়েকটি খুচরো জিনিসের উল্লেখ আপনার কাছে করতে চাই তা হচ্ছে এই যে, এই দপ্তরে নানা রকম বিচিত্র ব্যাপার ঘটে। আমি জানি না, সবগুলো মন্ত্রী জানেন কিনা? আমার কাছে একটা কাগজ এসেছে ওয়েস্ট বেঙ্গল স্মল ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন থেকে। এটি রাজ্য সরকারের একটি সংস্থা। এরা 'ওএফসি' বলে একটা ডিটারজেন্ট তৈরি করে। রেশন দোকানে বিভিন্ন জিনিস যা বিক্রি হয়, তারমধ্যে ডিটারজেন্ট পাউডার একটি। ওএফসি থেকে ডিস্ট্রিক্ট কন্ট্রোলারকে বার বার বলা হচ্ছে, তোমরা আমাদের থেকে স্টক লিফট কর। কিন্তু মেদিনীপুর ডিস্ট্রিক্টের ডিস্ট্রিক্ট কন্ট্রোলার ৬টি জিনিস তোলেন নি। অভিয়াসলি দেখা যাচ্ছে, মাল্টি ন্যাশনাল কোম্পানির যারা বড় নেতা, তাদের প্রভাবে ডিস্ট্রিক্ট কন্ট্রোলার এটা করছেন। রাজ্য সরকারেরই অধীনে একটি সংস্থা, অথচ ওদের কাছ থেকে মাল নিচ্ছেন না। আমি বার বার দৃষ্টি আকর্ষণ করেছি। বার বার সাব-ডিভিসনাল কন্ট্রোলারের কাছ থেকে চিঠি যাচ্ছে, অথচ কিছুই করা হচ্ছে না। আমরা এই হাউসে এসেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন (ই সি এস সি) সম্বন্ধে বলেছি। রাজ্য সরকারের ফুড ডিপার্টমেন্টে রাষ্ট্রায়ত্ত সংস্থার অবস্থা অত্যন্ত খারাপ হয়েছে, এমন অবস্থা ঘন ঘন ম্যানেজিং ডিরেক্টার পরিবর্তন হয়েছে। এক বছরের মধ্যে তিনজন ম্যানেজিং ডিরেক্টর পরিবর্তন হয়েছে। এটা খুব আর্শ্চর্য্যের ব্যাপার। আরও আর্শ্চর্য্যের ব্যাপার, গত ন'বছরে ই সি এস সি-তে কোনও সেক্রেটারি নেই যে কোনও একটা রেজিস্টার্ড পাবলিক সেক্টরে একজন সেক্রেটারি থাকার কথা কোম্পানি আইনে বলে দেওয়া হয়েছে, কোম্পানি অ্যাক্ট ৫৬-এ এটা বলে দেওয়া হয়েছে। এসেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন এই নিয়ম মেনে চলছে না। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গুরুতর ব্যাপার এসেন্সিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশনের এবং এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ওদের লেক গার্ডেন্সে একটা রিফাইনারি আছে। সেই রিফাইনারিতে রিফাইনড রাইস ব্রান্ড অয়েল—যেটা চালের ভুষি থেকে তৈরি হয়, তার একটা রিপোর্ট ৩১-৩-২০০০ তারিখে ডিপার্টমেন্ট থেকে দিয়েছে যেটা ল্যাবরেটোরির থেকে রিপোর্ট করেছে যে, নট ফিড ফর ডাইরেক্ট

এডিবিল কনজাম্পশন, খাওয়ার যোগ্য নয়। অথচ সেখানে দেখলাম সেই রিফাইনারি অয়েল দোকানের মাধ্যমে বিলি করা হচ্ছে। কাজেই আমি বিষয়টিকে নিয়ে মন্ত্রীকে ভাবতে বলব। আপনার দপ্তর থেকে বলা হচ্ছে নট ফিড ফর ডাইরেক্ট এডিবিল কনজাম্পশন, সেই রিফাইনারি অয়েল দোকানে দেওয়া হচ্ছে এটা অত্যন্ত দুঃখের কথা। আমি আরও আপনাকে এই এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন সম্পর্কে বলতে চাই যে, এই কাজের জন্য যে ভদ্রলোক আছেন, তিনি চেয়ারম্যানের কনফিডিনশিয়াল সেকসনের সঙ্গে অ্যাটাচ, তার নাম মহঃ সরিফ। তাকে কন্ট্রাক্ট বেসিসে চাকরি দেওয়া হল। ওনাকে বলেছেন "In anticipation of the approval of the Board of Directors his remuneration is enhanced from 1800 to 3,000" একজন লোককে চেয়ারম্যানের কনফিডিনশিয়াল সেকসনে কাজ করতে দেওয়া হল কন্ট্রাক্ট বেসিসে, বোর্ডের কোনও অনুমোদন ছাড়াই দেওয়া হল। তাতে লেখা হচ্ছে ইন অ্যান্টিসিপেশন অফ দি অ্যাপ্রুভ্যাল অফ দি বোর্ড অফ ডাইরেক্টর। সুতরাং এইরকম নিয়ম-নীতি ছাড়াই একটা কর্পোরেশন চলছে। আমি আরও দুটি ছোট উদাহরণ দেওয়ার পরে আমি আমার মূল বক্তব্যে যাব। সেটা হচ্ছে দিল্লির সেন্ট্রাল সাবসিডি ফুড প্রকিওরমেন্ট এই রাজ্যকে কত টাকা দিয়েছিল—৫০ কোটি টাকা দিয়েছিল। ফুড ডিপার্টমেন্ট সেই টাকাটা ন্যাশলাইজড ব্যাঙ্কে রেখে দিল as term deposit to earn interest without Finance Department's approval. আপনি বিষয়টা ভেবে দেখবেন। সেন্ট্রাল গভর্নমেন্টের ফুড প্রকিওরমেন্ট ডিপার্টমেন্ট টাকা দিয়েছে, সেই টাকাটা ব্যাঙ্ককে খুশি করতে ব্যাঙ্কে রেখে দিলেন এবং ইন্টারেস্ট আর্ন করতে ওই কাজ করেছেন ফিনান্স ডিপার্টমেন্টের অ্যাপ্রুভ্যাল ছাড়াই। ফিনান্স ডিপার্টমেন্ট কোনও অ্যাপ্রুভ্যাল দেয় নি। এরজন্য আপনাদের কো-অর্ডিনেশন কমিটি আন্দোলন করেছে। সুতরাং এইরকম বেআইনি কাজ ফুড ডিপার্টমেন্টে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই যে, আমাদের মাননীয় সদস্য শ্রী সঞ্জীব দাস একটা প্রশ্ন তুলেছিলেন কিছুদিন আগে, ওই প্রশ্নটির নম্বর হচ্ছে *১৯৩। ওই *১৯৩ প্রশ্নে উনি জিজ্ঞাসা করেছিলেন খাদ্যশস্য পরিবহনের হার নির্ণয়ের জন্য ১৯৯৮-৯৯ সালে টেন্ডার ডাকা হয়েছিল কিনা। মন্ত্রী জবাব দিয়েছেন এই বিষয়ে যে, পরিবহন হার নির্ণয়ে আগের বছরেতে টেন্ডার আহ্বান করা হয়েছিল। মন্ত্রীর এই জবাব। সুতরাং স্যার, এক বছরে অ্যামাউন্ট ছিল ৪ কোটি ১৮ লক্ষ টাকা। এটা অল্প অ্যামাউন্ট নয়। তাহলে দু বছরে ৬ কোটি ৬৮ লক্ষ টাকা হবে এটা আশা করা যায়। নর্মাল প্রসেসে টেন্ডার ডেকে পরিবহন বা ট্রান্সপোর্টের কন্ট্রাক্ট দেওয়া হয় একথা মাননীয় মন্ত্রী উত্তর দেন। এরফলে মাননীয় সদস্য সঞ্জীববাবু যখন হৈচৈ করল তখন মাননীয় স্পিকার মহাশয় ইনস্ট্রাকশন দিয়েছিলেন যে, মিঃ সামস্ আজই তো হাউসের শেষ দিন। আপনি লিখিতভাবে মেম্বারকে জানাবেন যে, আপনি

ইনফর্মেশন কাদের কাদের দিয়েছিলেন, কাদের কাদের টেন্ডার করা হয়েছিল এবং কাদের কাদের দেওয়া হয়েছিল। স্যার, ইনস্ট্রাকশন দেওয়ার পর মন্ত্রী আমাদের অনারেবেল সঞ্জীব দাসকে লিখিত উত্তর দিলেন ৪-৪-২০০০ তারিখে, স্পেশ্যাল মেসেজ হিসাবে তিনি পাঠালেন। মন্ত্রী আগে বলেছিলেন টেন্ডার ডাকা হয়েছিল। এবার মন্ত্রী লিখে স্পেশ্যাল ইনস্ট্রাকশন দিয়েছেন, তাতে বলেছেন "As per direction of the State Government that transport contractors were selected from existing MR in the district at fixed government rates" তাতে আগে বলা হল টেন্ডার ডাকা হয়েছিল এবং একথা মন্ত্রী নিজে বলেছিলেন। সেই মন্ত্রীই লিখিত উত্তরে জানিয়েছেন না আগেরবার টেন্ডার ডাকা হয় নি। সিলেক্ট ফ্রম এম আর অ্যাট ফিক্সড রেট। তাহলে কে সত্যি বলেছে মন্ত্রী, মন্ত্রী নিজে হাউসে দাঁড়িয়ে বলেছেন, না তার চেয়ার বলেছেন—এটা বোঝা দরকার। এবং সেখানেও স্যার, কি রকম গন্ডগোল হয়েছে আমি উল্লেখ করছি। ওখানে বলা হয়েছে ফিক্সড গ্রোথ রেট কি। তখন বলা হল ট্রান্সপোর্ট চার্জেস—সেটা ওদের একজন এস চট্টোপাধ্যায় আছেন তিনি লিখেছেন transport charges shall be paid to the WBECSE at Rs. 38/- per quintal. Incidental charges to be paid to the transport contractors shall be Rs. 3/- per quintal. তাহলে এই ইন্সিডেন্টাল চার্জেসটা কি? যদি থার্টি এইট রুপিজ ফিক্সড গভর্নমেন্ট রেট হয় তাহলে তিন টাকা পার কুইন্টাল—এটা ট্রান্সপোর্ট কন্ট্রাক্টারদের পাইয়ে দেওয়া হল। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, তাহলে আপনি বুঝুন এই দপ্তরটি কি ভাবে কাজ করছে। স্যার, আপনি যদি দেখেন ই সি এস সি নিয়ে, জেনারেলি মন্ত্রী কি বলেছে, শেষ পর্যন্ত কি করেছে, কি বলেন আর কি জবাব দেন আমি বুঝতে পারি না। মন্ত্রীর একটা বিবৃতি দেখছি ১৬ই ফেব্রুয়ারি ২০০০ সালে কাগজে বেরিয়েছে, খাস খবরেও দেখলাম মন্ত্রী ইন্টারভিউতে বলেছেন, এবারে রাজ্য সরকার রান্নার গ্যাস সরবরাহ করবেন বলে জানিয়েছেন—কলিমুদ্দিন শামস্। রান্নার গ্যাস সরবরাহকারী কেন্দ্রীয় সরকারি সংস্থা, ঐ সংস্থার কাছ থেকে ই সি এস সি রান্নার গ্যাস বিপণনের ব্যাপারে জেলার চাহিদা অনুযায়ী কুকিং গ্যাস এর এজেন্সি দেবে। শামস্ বলেছে, এই ব্যাপারে গ্রামাঞ্চলকে অগ্রাধিকার দেবেন। মন্ত্রী বলে দিলেন, খাস খবরে ইন্টারভিউ দিল, আপনি জানেন কিনা জানি না। ডব্লু বি ই সি এস সি ২ কোটি টাকা আর্নেস্ট মানি হিসাবে জমা দিয়েছে। এখন ডিস্ট্রিবিউটারশিপ এর কাজ কতটা এগুলো, এই ব্যাপারে আজকে সকাল বেলায় অশোক দেবের প্রশ্ন ছিল, প্রশ্নটা শেষ পর্যন্ত আসেনি। প্রশ্নটা ছিল, রাজ্য সরকার কি নিজেই রান্নার গ্যাস সরবরাহ করার উদ্যোগ নিয়েছে? সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায়? প্রশ্নটির লিখিত উত্তর লাইব্রেরিতে আছে। উত্তর হচ্ছে না, কোনও কার্যকর হয়নি। যিনি কাগজে বলছেন রান্নার গ্যাস

সরবরাহ্ করে দেব, তিনি কলিমুদ্দিন শামস্ না আজকে লিখিত উত্তরে যিনি বলেছেন, না রান্নার গ্যাস সরবরাহের কোনও পরিকল্পনা নেই—এটা আমি বুঝতে পারছি না। উনি কি বলতে চাইছেন Will the real Kalimuddin Shams stand up কলিমুদ্দিন শামসের সঙ্গে আমার ঝগড়া নেই, আমার পাশের কন্সটিটিউয়েন্সির এম এল এ ছিলেন, উনি এখন চলে গেছেন নলহাটিতে, এখানে ওনার বাড়ি রয়েছে, ওনার সঙ্গে আমার সুসম্পর্ক রয়েছে। আমরা চাই উনি ভালভাবে দপ্তরটা চালান। কিন্তু দেখছি দপ্তরটা উনি সেইভাবে চালাতে পারছেন না। আমি আর একটা ফিগার দিচ্ছি ই সি এস সি-র টার্ন ওভার বছরের পর বছর কমে যাচ্ছে। আপনি শুনলে আর্শ্চয্য হবেন ৯৩-৯৪ সালে ২৯ কোটি ৬৬ লক্ষ হয়েছিল। সেটা ৯৪-৯৫ সালে হয় ৪৩ কোটি ৭৩ লক্ষ, ৯৫-৯৬ সালে ৭৮ কোটি, ৯৬-৯৭ সালে ৭৬ কোটি ১২ লক্ষ টাকা হয়ে গেল। কমে গেল। তারপরের বছরে ৯৭-৯৮ সালে ৮৫ কোটি ৯৪ লক্ষ টাকা হয়েছে। এবারে মন্ত্রী বাজেট বক্তৃতাতে বলছেন আগামী বছরে উনি আশা করছেন ৯৮-৯৯ সালেতে ৯৫ কোটি টাকা হবে। আর ৯৯-২০০০ সালে ১২৫ কোটি টাকা হবে। কিসের বেসিসে উনি অপটিমিজিম দেখাচ্ছেন আমি জানি না। এর আগে দপ্তরের কিছু অনিয়ম কাজ নিয়ে বললাম তার ওপর দৃষ্টি আকর্ষণ ও করেছি। এবারে আমি যে কথাটা এখন বলছি আমাদের দপ্তর কেন সারা ভারতবর্ষের রেশনিং সিস্টেম পি ডি এস সম্বন্ধে কার্যকর চিন্তা-ভাবনা করার সময় এসেছে। তার কারণ আমাদের এটা বুঝতে হবে, কোনও জায়গায় আমরা বর্তমানে রয়েছি। রাজ্য সরকারের হিউজ ফুড ডিপাটমেন্টের অফিস, ওর পি ডি এস স্ট্রাকচার বিরাট বড়, প্রায় ২৫০০ স্ট্যাটুটরি এরিয়া রেশনিং এর আছে। ১৭,০০০ মডিফাইড রেশন শপ আছে। যেখানে সপ্তাহে ৩-৪ দিন খোলা থাকে। আমাদের ৩৮ হাজার মৌজা, সুতরাং বুঝতেই পারছেন একটা মৌজায় দুটি রেশন দোকান আছে।

[3-40 — 3-50 p.m.]

এখানে খাদ্য ভবন আছে, বিরাট দপ্তর; জেলায় ডিস্ট্রিক্ট কন্ট্রোলার আছে; সাব ডিভিশনাল কন্ট্রোলার আছে; এই রকম একটা ছড়ানো সেট আপ রয়েছে। রেশনের মাধ্যমে এখানে লোকে কি পাচ্ছে? তবে তার আগে বলি, কেন্দ্রীয় সরকার রেশনে চাল, গম এবং চিনির ইস্যু প্রাইস বাড়াবার যে সিদ্ধান্ত নিয়েছেন আমরা তার বিরোধিতা করছি। যদি এই পি ডি এস সিস্টেম চালু রাখতে হয় তাহলে প্রাইস বাড়ানো উচিত হয়নি। এখানে বলা হচ্ছে, যারা ইনকাম ট্যাক্স অ্যাসেসি তারা সস্তা দরে সুগার পাবে না। আমি এর বিরোধিতা করি। একটা হচ্ছে গ্রামাঞ্চলে মডিফায়েড রেশনিং, আরেকটা হচ্ছে বিলো প্রভাটি লেভেলের নিচের লোকেদের দেওয়া হয়, শহরে হচ্ছে স্ট্যাটিউটারি রেশনিং। তবে দেশের পরিস্থিতি একটা চেঞ্জ হয়েছে। যুদ্ধের সময় এই কন্ট্রোল ব্যবস্থাটা

চালু হয়েছিল, তখন ফুড গ্রেইনস খুব শর্টেজ ছিল, সেইজন্য প্রফুল্ল চন্দ্র সেন একটা স্ট্যাটিউটারি রেশনিং ব্যবস্থা তৈরি করেছিলেন। তার আইডিয়াটা ছিল কলকাতা শহরে যদি একটা শক্তিশালী রেশনিং ব্যবস্থা না করা যায় তাহলে গ্রামাঞ্চলের সব চাল শহরে চলে আসবে, গ্রামের লোকেরা ক্রয়-ক্ষমতায় অভাবে খেতে পারবে না। তখনই প্র্যাকটিক্যালি রেশনিং ব্যবস্থা চালু করা হয়েছিল। বিধানসভায় তিনবছর এই সংক্রান্ত বিষয়ের সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ছিলাম আছি। আজকে কলকাতা শহরে স্ট্যাটিউটারি রেশনিং দোকানগুলো রিডানডেন্ট হয়ে যাচ্ছে। আপনি খবর নিলে দেখবেন ভারতবর্ষের আর কোনও শহরে এই স্ট্যাটিউটারি রেশনিং ব্যবস্থা চালু নেই। আবার পুরোপুরি মার্কেট ফোর্সের উপরে পুরোপুরি ছেড়ে দেওয়া উচিত কিনা তা নিয়ে তর্ক থাকতেই পারে। রাজ্য সরকার মার্কেটে কোনও এফেকটিভ ইন্টারভেনশন করতে পারছে না। যদি এফেকটিভ ইন্টারভেনশন করতে হয় তাহলে রাজ্য সরকারের নিজের হাতে সেই স্টক থাকা দরকার, মেশিনারি থাকা দরকার, তবেই ট্রেডারদের সঙ্গে রাজ্য সরকার লড়তে পারবে। রাজ্য সরকার তার পজিশনটা ঠিক করতে পারছে না, প্রকিওরমেন্টটা ঠিকমতো করতে পারছে না। ১৯৬৬ সালে ফুডগ্রেইন প্রকিওরমেন্ট হয়েছিল সাড়ে চার লক্ষ মেট্রিক টন। যদিও তার পরের বার প্রফুল্ল চন্দ্র সেন নির্বাচনে হেরে গিয়েছিলেন। সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলেও সাড়ে চার, পাঁচ লক্ষ প্রকিওরমেন্ট হয়েছিল। আপনাদের আমলে ১৯৯৬-৯৭ সালে ১ লক্ষ ৬২ হাজার, ১৯৯৭-৯৮ সালে ২ লক্ষ ৪০ হাজার; ১৯৯৮-৯৯ সালে ১ লক্ষ ২৪ হাজার টোটাল প্রোডাকশন হয়েছিল—অর্থাৎ ১.৩ পারসেন্ট, ১.৬ পারসেন্ট, ১.০৫ পারসেন্ট। পশ্চিমবঙ্গ চাল উৎপাদনে প্রথম হয়েছে বলে আপনারা দাবি করেন, কিন্তু তার হাফ পারসেন্টও আপনারা প্রকিওর করতে পারছেন না। আমরা যদি প্রকিওরমেন্ট রিপোর্টটা দেখি তাহলে দেখবে এবারে প্রায় দুই লক্ষ মেট্রিক টন প্রকিওর হয়েছে। আমরা লেটেস্ট যে রিপোর্টটা দেখছি তাতে টোটাল ফুডগ্রেইনস প্রোডাকশন হচ্ছে ১৪৩ লক্ষ মেট্রিক টন, যেটা আগে ছিল ১৪০ লক্ষ মেট্রিক টন। তার মধ্যে ১৩৩ লক্ষ মেট্রিক টন চাল এবং ৭ লক্ষ মেট্রিক টন গম। তার মানে ১৩৩ লক্ষ মেট্রিক টনের ফাইভ পারসেন্টও আমরা প্রকিওর করতে পারিনি। এটা কি খুব কঠিন কাজ? আপনারা প্রডিউসারস লেভি করতে চাইছেন না, আপনারা খুব ওয়াইজ, চাষীদের কাছে আন-পপুলার হতে চাইছেন না। আপনারা কোন রিক্স নিলেন না, কারণ কালেক্ট করতে গেলে আন-পপুলার হতে হবে। আমি একটা ল্যাঙ্গুয়েজ পড়ি আপনি বুঝতে পারবেন, অ্যাপ্রিসিয়েটও করবেন। ওরা বলছে, ৯৮-৯৯ সালে ১.২৩ লক্ষ মেট্রিক টন কালেকশন হয়েছে। তাতে বলছে, It is a fact that collection of levy rice during 1998-99 was far below expectations, as the open market prices of both paddy and rice ruled much higher than that of the procurement prices

fixed by the Government of India throughout the year. Rice millers were reluctant to discharge their levy obligation on account of their loss in delivering levy rice at the procurement price fixed by Government of India, in comparison with the higher open market prices. আপনি তাহলে শুধু রাইস মিলারদের উপর লেভি রেখেছিলেন, তাদের যে এক্সকিউজগুলো এই কারণে দিচ্ছে না। সুতরাং আপনি বুঝতে পারছেন যে, এই প্রকিওরমেন্টটা হচ্ছে না। এই ডিপার্টমেন্ট ২৩ বছর ঘুমিয়েছে। অন্ধ্রে ৭ হাজার চালকল আছে, সেখানে পশ্চিমবঙ্গে বোধ হয় ৭০০ চালকল আছে। এই চালকল কম থাকার মানে কি? সবটাই ব্ল্যাক মার্কেটিংয়ে চলে যাচ্ছে হাস্কিং মিলগুলোতে রাইস ব্রান অয়েল করছে। তাতে কি হচ্ছে? চালের কোয়ালিটি খারাপ হয়ে যাচ্ছে। এত বছর ধরে মডার্ন রাইস মিল ডেভেলপ করার চেষ্টা করেন নি। মাত্র গত বছরের বাজেটে অর্থমন্ত্রী বলেছেন ওদের ইনসেন্টিভ দেওয়া হবে ইন্ডাস্ট্রির জন্য। কিন্তু পুরো সময়টা নষ্ট হয়ে গেছে। We have not developed modern rice mills in this state and we have not been able to collect levy from rice. স্যার, দু বছর আগে আমি যখন এই বিষয়ে সাবজেক্ট কমিটির চেয়ারম্যান ছিলাম, তখন বিভিন্ন জেলায় গিয়েছিলাম, তখন দুটো ইন্টারেস্টিং জিনিস শুনেছিলাম। বর্ধমানে বড় চাষী যারা, বা চালের বড় ব্যবসা করে, তাদের জিজ্ঞেস করেছিলাম এবারে ধানের দর কিরকম? তারা বলেছিলে ভালই আছে। কি করে এত ভাল থাকল? বলল, বাংলাদেশ বাঁচিয়ে রেখেছে। বাংলাদেশে আমাদের চালটা স্মাগল হয়ে যাচ্ছে। এই বছর বাংলাদেশে বন্যা হয়েছে, ওদের প্রোডাকশন কম হয়েছে, ফলে চালের দাম ঠিক রাখতে পেরেছি। আবার মালদাতে দেখলাম, ওখানে একটা চেকপোস্ট আছে, সেখানে লাইন দিয়ে ৫০ থেকে ১০০টা লরি দাঁড়িয়ে আছে, বাংলাদেশে চাল যাচ্ছে। মজার কথা হচ্ছে এবারে পরিস্থিতি উল্টো। এবারে ধানের দাম পড়ে যাচ্ছে এবং পড়তে পড়তে আড়াইশ টাকা মণ, অর্থাৎ ৪০ কেজি আড়াইশ টাকায় এসেছে। আর প্রোডাকশন কস্ট আড়াইশ টাকা পার মণ আসছে না। কারণ, এই বছর বাংলাদেশে বাম্পার চাল হয়েছে, এবং আমার কাছে খবর আছে, থাইল্যান্ড থেকে একটা সস্তার চাল এখানে আসছে। বাইরে থেকে চাল আসা বন্ধ করতে হবে এবং এখানে বাইরে যাওয়া বন্ধ করতে হবে। হ্যাঁ সেন্টার অনেক জিনিসের উপর থেকে, ৭২৪টি জিনিসের উপর থেকে রেস্ট্রিকশন কমিয়ে দিয়েছে, আমি তার বিরোধী। কিন্তু আপনাদের তো নর্মাল ট্রেড চ্যানেলে কিছু আসছে না, যখন বাইরে যাচ্ছে স্মাগলিং হয়ে যাচ্ছে, আবার যখন আসছে তখনও স্মাগলিং হয়ে আসছে। নর্মাল ট্রেড যদি চলে তাহলে একটা হিসাব থাকে-এত এল বা গেল। ধানের দাম পড়ে গেছে। মন্ত্রী এবারে ঘোষণা করেছেন ধান কেনার ব্যবস্থা একটা করেছেন। আমি জানতে চাইছি কতটা প্যাডি কিনছেন, কি দরে? এবং

ধানের দাম প্রচন্ড ভাবে পড়ছে। কৃষকদের একটাই সম্পদ, তাদের প্রোটেকশন দেওয়ার কি ব্যবস্থা করেছেন? একই ব্যাপারে বার বার বলেছেন। একটা বিরাট গভর্নমেন্ট মেশিনারি করে মার্কেট ইন্টারভেনশন না করতে পারলে লাভ নেই। ইট ইজ ক্লিয়ার ধানের ক্ষেত্রে প্রোকিওরমেন্ট করতে পারছেন না। ৫ লক্ষ, ৬ লক্ষ মেট্রিক টন যদি প্রোকিওরমেন্ট করতেন তাহলে দিল্লি থেকে চাল চাইতে হত না।

[3-50 — 4-00 p.m.]

কিন্তু আমি বুঝি না ২৩ বছর বামফ্রন্ট সরকারের প্রত্যেক অর্থমন্ত্রী তার বক্তৃতায় বলেন আমরা রেকর্ড চাল উৎপাদন করেছি। আর আপনি একটা হিসাব এখানে দিন যে আমরা এখনও শর্ট। আপনি একটা বিচিত্র হিসাব দিয়েছেন। সাড়ে ৪ কোটি লোক ৫০০ গ্রাম করে ডেলি যদি সিরিয়ালস খায়, তাহলে আপনার রিকোয়ারমেন্ট হচ্ছে ১৫১ লক্ষ। ওই খাদ্যমন্ত্রীর বক্তৃতায় আছে উনি হিসাব দিয়েছেন ৫০০ করে। আপনি দেখুন না সাড়ে ৪০০ বললে রিজিনেবল হত। উনি ওটা বাড়াবার জন্য ৫০০ করে বলেছেন, উনি তাতে একটা হিসাব দিচ্ছেন—১৫১ লক্ষ। আবার উনি বলছেন যে, আমাদের উৎপাদন ১৪০, তার ১০ পারসেন্ট ওই বীজ করার জন্য ওয়েস্টেজে যাচ্ছে। আর ১০ পারসেন্ট অন্যান্য স্টেটে চলে যাচ্ছে। বিচিত্র সব ব্যাপার আপনি বলছেন যে, ১৪০ এর ১৪ লক্ষ টন অন্যান্য স্টেটে স্পিলেজ হয়ে চলে যাচ্ছে। আর আপনি সেন্ট্রাল থেকে চাল চাইছেন কি যুক্তিতে? সেন্ট্রাল যদি এই কথা বলেন যে, অ্যাট লিস্ট চালের ক্ষেত্রে—তোমাদের কেন চাল দেব? তোমাদের যে প্রোডাকশন আছে, তোমাদের ১০ পারসেন্ট বাইরে চলে যাচ্ছে? কি উত্তর দেবেন আপনারা? চিরকাল বেগিং বাক্স নিয়ে থাকব? একদিকে বলবেন খাদ্যশস্যে আমরা প্রচন্ড এগিয়েছি। অন্যদিকে খাদ্যমন্ত্রী বলবেন খাদ্যশস্য আমরা প্রচন্ড এগিয়েছি। অন্যদিকে খাদ্যমন্ত্রী বলবেন আমাদের সাড়ে ৩৭ লক্ষ টন ফুড গ্রেনস এর ডেফিসিট আছে। এটা জাস্ট চাইবার জন্য উনি করেছেন। আমি মানি, অন্য কিছুতে হলে আমি মানতুম। চালে আপনারা হননি। আপনার ২৩ বছরের বামফ্রন্ট সরকার সেল্ফ সাফিসিয়েন্ট নয়। তেলে এডিবেল অয়েলে আপনারা হননি। আপনার সাড়ে ৪ লক্ষ মেট্রিক টন আপনার রিকোয়ারমেন্ট। আপনি বলছেন ৩.৭২ লক্ষ মেট্রিক টন আপনার অয়েল সীড প্রোডাকাশন। কিন্তু আপনার বাইরে থেকে ইমপোর্ট হয়। অন্যান্য স্টেট থেকে রাজস্থান হরিয়ানা উত্তরপ্রদেশ থেকে তার পরিমাণ এই যে আপনার শর্টেজ ৮০.৮০ লক্ষ মেট্রিক টন, তারচেয়ে অনেক বেশি। আপনার এই ৩.৭২ লক্ষ মেট্রিক টন কোথায় গেল। তার কতটা আপনি এই স্টেটে কনজিউম করছেন, তার হিসাব দেবেন। এরপর ই সি এস সি কি করছে? আপনি বলছেন ই সি এস সি ৪ হাজার থেকে ৬ হাজার মেট্রিক টন করছেন। তার মানে আপনার প্রয়োজন হচ্ছে সাড়ে

৪ লক্ষ। আর ই সি এস সি ড্রিল করছে ৪ হাজার। তারমানে ১ পারসেন্ট। আপনি এক পারসেন্ট সাপ্লাই করে কোনও মার্কেট ইন্টারভেনশন হয়? কোনও মার্কেটে তেলের উপর কোনও কন্ট্রোল থাকে? উত্তর হচ্ছে থাকে না। তারফলে কোনও জায়গায় ফুড ডিপার্টমেন্টের বড় দপ্তর আছে এবং দীর্ঘদিন ধরে একটা নেট ওয়ার্ক অফ এস আর অ্যান্ড এম আর শপস হয়েছে। আপনার ফুড ডিপার্টমেন্টের অনেক অফিসার আছেন। যারা জেনুয়িনলি পি ডি এস এ বিশ্বাস করেন বা চেষ্টা করেন। কিন্তু আপনার গভর্নমেন্ট গত দীর্ঘদিন ধরে কোনও পলিসি অন ফুড ক্লিয়ার কাটভাবে নেন না। আপনি জাস্ট কারর সাথে কনফ্রন্টেশনে না গিয়ে পার করে দেওয়া। মাঝে মাঝে সেন্ট্রালের বিরুদ্ধে বলেন। এই লাইনটা আপনি রেখেছেন। তারফলে আপনার পশ্চিমবঙ্গে এত শর্টেজ। আমরা শান্তাকুমারের কাছে গিয়েছিলাম কেন্দ্রীয় মন্ত্রী সিভিল সাপ্লাইয়ের, শোভন ছিলেন দিল্লিতে। উনি বললেন যে, আমাদের লেভি সুগার দেওয়া কেন্দ্র বন্ধ করে দিয়েছে। এর বিরুদ্ধে প্রতিবাদ করতে আমরা ওর নেতৃত্বে গিয়েছিলাম। সেখানে বসেছি। সেখানে শান্তাকুমার বললেন যে, এইসা বন্ধ করনা ঠিক নেহি হুয়া। শান্তাকুমার বললেন বন্ধ কোথায় করেছি? তারপর দেখাল যে অর্ডার, এর আগে ওর খাদ্য দপ্তরের সচিব চিঠি দিয়েছেন যে ঠিক আছে—আমরা টেক ওভার করব, প্রোকিওরমেন্ট অফ সুগার ফ্রম আদার স্টেট। ওরা কি করছে যে, আগে ওরা বলেছে যে, এটা তোমরাই দায়িত্ব নাও এবং রাজ্য সরকার লিখিতভাবে দায়িত্ব নিয়েছেন। তারপরে সেই দায়িত্ব নেবার পরে আমরা গিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে বলছি, স্যার, আমাদের লেভি সুগার কেন বন্ধ করা হল? দেখা গেল যে, বলেছে যে মহারাষ্ট্রে সুগার মিলগুলির সঙ্গে টায়েড আপ হল পশ্চিমবঙ্গের। আমরা বলেছিলাম যে, ঠিক আছে মহারাষ্ট্রের অসুবিধা হচ্ছে—তুমি কিছু কাজ করে দাও। কিন্তু সেখানে সেই ই সি এস সি-র মাধ্যমে চিনি আনা হচ্ছে। চিনি উনি বলছেন ২৮ হাজার ৯৩৪ মেট্রিক টন পার মান্থ চিনি দিচ্ছে। এটা হয়ত কম এবং যদি উনি বলতেন এটা বিহার বা উত্তরপ্রদেশ থেকে সুগার মিলের সঙ্গে আমাদের টায়েড আপর করে দাও। কিন্তু আজকেও যে চিনি আসছে, সেই জেলাগুলিতে ঠিক অ্যাডিকোয়েটলি যাচ্ছে না। রেকের প্রবলেমের জন্য, বিভিন্ন প্রবলেমের জন্য যে কোটাটা থাকছে, বিভিন্ন জেলায় যাচ্ছে, কলকাতার তুলনায় জেলাগুলিতে রেক কম যাচ্ছে। জেলাগুলিতে রেশন দোকানে চিনির অভাব। তাই আমি স্যার, একটা কথা বলে শুরু করেছিলাম যে, কেন্দ্রীয় সরকারের যে সিস্টেম, আমি এর বিরোধী। আমি চাইব বি পি এল থাকবে। এ পি এলেও রেশনে সাবসিডাইজ প্রাইসে দিতে হবে। কেন্দ্রীয় সরকার বলছে ইকনমিক কস্ট এ দেব। কিন্তু রাজ্য সরকার নিশ্চয় তারা বুঝিয়ে বলবেন যে, তারা সরকার হিসাবে কি করছেন। তাদের এত বড় দপ্তরের বাজেট কি জাস্টিফিকেশন আছে? সেইজন্য আমি বাজেটের বিরোধতা করে কাট মোশনের সমর্থন করে আমার

বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী মেহবুব মন্ডল ঃ** স্যার, পশ্চিমবঙ্গের খাদ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করে দু একটি কথা বলতে চাই। ভারতবর্ষ একটা বিশাল দেশ তার জনসংখ্যা একশো কোটিতে পদার্পণ করেছে। আমাদের পশ্চিমবাংলার জনসংখ্যা সেখানে ৮.২৮ কোটি। সুতরাং সেখানে খাদশস্যের চাহিদা আছে, তার সঙ্গে সঙ্গে যোগানের ভারসাম্যের প্রয়োজন আছে। এইকথা স্বীকার করতে হবে কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার যে অবাধ বাণিজ্য নীতি পেশ করেছেন তাতে দেখা যাচ্ছে ৭১৪টি পণ্যের উপর থেকে কোটা রেস্ট্রিকশন তুলে দেওয়া হয়েছে এবং আরও বলা হয়েছে যে এরপর ৭১৫টি পণ্যের উপর থেকে তুলে দেওয়া হবে। আজকে যে ১৪টি এসেনশিয়াল কমোডিটিস সুলভ মূল্যে দেওয়ার কথা ছিল কিন্তু কেন্দ্রীয় সরকারের বাণিজ্য নীতির ফলে আজকে শুধু আমাদের এই ১৪টি এসেনশিয়াল কমোডিটিস হ্যাম্পারড হবে তাই নয়, তার সঙ্গে সঙ্গে আজকে কাগজে বলেছে যে বণিক সভা চেম্বার অব কমার্স তারাও সমস্যার সম্মুখীন হবে। অন্যান্য শিল্প বাণিজ্য সংস্থাগুলোও আজকে চিন্তায় পড়েছে। আমি কয়েকটি কথা বলি কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের সংযুক্ত সংস্থা ন্যাশনাল ইনস্টিটিউট অব পাবলিক ফিনান্স পলিসির তথ্য অনুযায়ী কেন্দ্রীয় আয়কর ফাঁকি দিয়ে প্রতি বছর দেশের মধ্যে কালো টাকা জমে দু লক্ষ কোটি টাকা। এই দুল লক্ষ কোটি টাকার ১০ পারসেন্ট টাকাও আমরা ব্যবহার করতে পারতাম তাহলে ১০ হাজার কোটি টাকা গণবণ্টন ব্যবস্থায় আমরা খরচ করতে পারতাম। তাহলে চাল, ডাল, চিনির ক্ষেত্রে সহযোগিতা হত। কিন্তু তারা কি করছে গণ বণ্টন ব্যবস্থার আগুন প্রজ্জ্বলিত করার চেষ্টা করছেন। একদিকে কেন্দ্রীয় সরকার যেমন আই এম এফ থেকে, বিশ্বব্যাঙ্ক এবং ওয়ার্ল্ড ট্রেড অর্গানাইজেশন এর শর্ত মেনে নিয়ে ভরতুকি ছাঁটাই করছে। দু হাজার সালের বাজেটে আমরা দেখেছি যে [illegible] খাদ্যশস্যের ভরতুকির পরিমাণ যেমন ছিল ৯ হাজার ৪৪০ টাকা ছিল, সেখানে চাল গম চিনিতে ৮ হাজার ২১০ কোটি করতে চাইছে। ১,২৩০ কোটি টাকা কমিয়ে দিচ্ছে। এই মাসুল কাদের গুনতে হবে। আজকে গোটা দেশের ৪০ পারসেন্ট লোক আজকে দারিদ্র্য সীমার নিচে বাস করে। ১০০ কোটি লোক যদি ভারতবর্ষে বাস করে তাহলে ৪০ কোটি মানুষের ভরতুকি তারা ছাঁটাই করছে। অন্য দিকে, শুধু যে ভরতুকি ছাঁটাই হচ্ছে তাই নয়, রেশনের মূল্যবৃদ্ধিও হচ্ছে। দারিদ্র্য সীমার নিচের যারা অবস্থান করছে তাদের জন্য ৩ টাকা ৫০ পয়সা চাল পার কেজি এবং ৫ টাকা ৮০ পয়সা করে গম পার কে জি হবে কিন্তু যারা দারিদ্র সীমার ওপরে বাস করেন কিন্তু যারা দারিদ্র্য সীমার ওপরে বাস করেন তাদের ক্ষেত্রে চালের

দাম করা হচ্ছে ১১ টাকা ৭৮ পয়সা প্রতি কে জি, গম ৮ টাকা ৪৪ পয়সা, প্রতি কেজি। রাজ্য সরকারের মন্ত্রী মহাশয় বিবেচনা করে ১০ টাকা পার কেজি চাল এবং ৭ টাকা ৬০ পয়সা পার কেজি গম, এটা করেছেন। দেশের মধ্যে যারা পুঁজিপতি বা যাদের পয়সা আছে যাদের বার্ষিক আয় ১ লক্ষ টাকা আর যাদের বার্ষিক আয় ১৮ হাজার টাকা আমি মনে করি এক্ষেত্রে এই বৈষম্যের বিচার করার প্রয়োজন আছে। যাদের বার্ষিক ১' হাজার টাকা আয় এই রকম ৫০ পারসেন্ট মানুষ ভারতবর্ষে বাস করে। চিনির ক্ষেত্রে বলি ডিসেম্বর ১৯৯৯ থেকে ভারতবর্ষে চিনি দেওয়া বন্ধ করে দিয়েছেন। আজকে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম লিমিটেড মাথাপিছু ৬০০ গ্রাম চিনি দেওয়ার ব্যবস্থা করেছেন। মহারাষ্ট্র থেকে চিনি আনার চেষ্টা করছেন। তফসিলি জাতি এবং উপজাতিদের ২৯.২১ শতাংশ গ্রামেবাস করে তারা ঠিকমতো কেরোসিন পাচ্ছে না। আজকে যেখানে দারিদ্র্য সীমা নিচে মানুষ বেশি বাস করে সেখানে কেরোসিনের বরাদ্দ আরও বাড়ানো হোক এবং কেরোসিন বিতরণে ভরতুকি দেওয়ার ব্যবস্থা হোক। এ ব্যাপারে একটা সমস্যা কথা তুলে ধরছি আজকে যারা কেরোসিন ডিলার তারা বলছে সঠিক সময় তারা এই ভরতুকির টাকা পাচ্ছে না। এতে তাদের মনে আশংকা দেখা দিয়েছে, এই আশঙ্কা মেটাবার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষভাবে অনুরোধ করব যাতে এটা হয় তাহলে গ্রামাঞ্চলের মানুষের কেরোসিনের অভাব মিটবে। এবারে আমি রেশন কার্ডের ব্যাপারে বলব রেশন কার্ডে প্রচুর সমস্যা গ্রামাঞ্চলে দেখা দিচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কিছু দিন আগে বলেছিলেন সচিত্র রেশন কার্ড দেওয়ার ব্যবস্থা করবেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি এ বিষয়ে কি ব্যবস্থা করছেন সেটা আমাদের বলবেন। রেশন কার্ডের ক্ষেত্রে একটা সমস্যা হচ্ছে যাদের ৫ বছর বয়স হচ্ছে তাদের রেশন কার্ড পাওয়ার ক্ষেত্রে বার্থ সার্টিফিকেটের সমস্যা হচ্ছে এবং এর ফলে তাদের রেশন কার্ড দেরি হচ্ছে। গত ১লা নভেম্বর ১৯৯৯ থেকে ক্রেতা সুরক্ষা বিষয়ক যে দপ্তর আছে সেটা খাদ্য দপ্তর থেকে আলাদা ভাবে কাজ করছে এবং যথেষ্ট ভাল উদ্যোগ নিয়ে আমাদের রাজ্য সরকার এটা চালু করেছেন। ক্রেতাদের সুরক্ষা এবং তাদের সার্বভৌমত্ব রক্ষা করার জন্য এবং তাদের অধিকার দেওয়ার ক্ষেত্রে তাদের মধ্যে আরও সচেতনতা বাড়ানোর কথা আমি বলব। আমি সকলকে আহ্বান জানাব আপনারা এ ব্যাপারে সবাই এগিযে আসুন। আজকে বিশ্বায়নের ফলে বহুজাতিক সংস্থা আমাদের দেশে প্রবেশ করেছে এর ফলে আমাদের বিপদ দেখা দেবে। মন্ত্রী মহাশয় বিভিন্ন জায়গায় ক্রেতা সুরক্ষা দপ্তর খুলেছেন যেমন তিনি দক্ষিণ দিনাজপুর এবং বাঁকুড়াতে দপ্তর খুলেছেন, বর্ধমানেও আছে এবং এই দপ্তর বিভিন্ন জেলায় বিভিন্ন জায়গায় ছড়িয়ে দেওয়া যায় তার জন্য তাকে অনুরোধ করব। এই ডিপার্টমেন্টের পরিধি যাতে বাড়ে এবং স্টাফ প্যাটার্ন যদি অগ্রগতি করা যায় সে দিকে নজর দেবেন। গত

১৩ জুলাই প্রতিদিন সংবাদপত্রে দেখলাম মন্ত্রী মহাশয় বলেছেন মিলাররা যে চাল প্রোকিওর করছে লেভি হিসাবে সেটা আমরা মিলারদের থেকে নেব না। অর্থাৎ সেখানে মিলারদের থেকে না নিয়ে হোলসেলারদের কাছে থেকে নেওয়া হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ যদি মিলারদের কাছ থেকে না নিয়ে এবং কেন্দ্রীয় সরকারের যে অবাধ বাণিজ্য নীতি, তার জন্য আজকে থাইল্যান্ড, বর্মা, বাংলাদেশের মধ্যে দিয়ে আমাদের এখানে ৭ টাকা কেজি দামে, সস্তা দামে চাল থাইল্যান্ডের থেকে আসছে। এর ফলে আমাদের কৃষি কাজ হাম্পার হচ্ছে। এক শ্রেণীর মিলার আছে তারা রাজ্য সরকারকে চাল দিচ্ছে। ৮ টাকা দাম আপনারা ঠিক করেছেন। কিন্তু সেখানে ৭ টাকায় থাইল্যান্ডের চাল, বিদেশের চাল আপনাদের থেকে নিয়ে আপনাদের দিচ্ছে। লেভির ক্ষেত্রে ৭ টাকা দামে চাল যদি তারা দিয়ে দেয় সরকারকে, আবার অনেক ক্ষেত্রে হোলসেলারদের কাছ থেকে আপনারা যে চাল সংগ্রহ করেন তার ক্ষেত্রে মাননীয় মন্ত্রী বলেছেন যে, এটা তদন্ত করে আমরা দেখব। কিন্তু চালের ক্ষেত্রে লেভি সিস্টেম যদি এইভাবে থাকে তাহলে আজকে গ্রামাঞ্চলে ধানের দাম পড়ে যাচ্ছে এবং পরবর্তীকালে চাষীরা আবার তা চাষ করবে কিনা তাতে সন্দেহ দেখা দিচ্ছে। তারা আজকে মাথায় হাত দিয়ে বসে আছে, তারা ধানের দাম, চালের দাম পাচ্ছে না। সেখানে যদি লেভি সঠিক ভাবে মিলারদের কাছ থেকে সংগ্রহ করতে পারি এবং মিলারদের সংগ্রহ করার পর চাষীরা যদি মিলারদের কাছে ধানটা বিক্রি করতে পারে তাহলে তারা সঠিকভাবে ন্যায্যমূল্য পেতে পারে। এর সঙ্গে সঙ্গে আমি একটা কথা বলতে চাই, আজকে যে থাইল্যান্ড এবং বাইরে থেকে চাল আসছে, এতে আমাদের অগ্রগামী কৃষাণ সভার পক্ষ থেকে, বিগত দিনে, ১৯৮৫ সালে এই নিয়ে খাদ্য আন্দোলন করেছিলাম প্রথমে এবং আমরা এখনও খাদ্য আন্দোলনের মধ্যে দিয়ে পুনরায় করতে চাই। বাইরে থেকে, বিদেশ থেকে যে চাল আমদানি হচ্ছে সেই চালকে আমরা এখানে ঢুকতে দেব না এবং এই যে অবাধ বাণিজ্য নীতি তার আমরা তীব্র প্রতিবাদ করছি। কেন্দ্রীয় সরকার আজকে আমাদের এখানে অনাহার অবস্থা নিয়ে আসার ষড়যন্ত্র করছে এবং তার পরিপ্রেক্ষিতে বহুজাতিক সংস্থার হাতে দেশকে বিক্রি করে দিচ্ছে। পরিশেষে আমি কবিগুরু রবীন্দ্রনাথের ভাষায় বলতে চাই, 'কেন চেয়ে আছ গো মা? ওরা চাহে না তোমায়, চাহেনা যে মিথ্যা কথা কহে শুধু কত কি যে ভানে।' এই কথা বলে এই বাজেটকে পুর্ণ সমর্থন করে বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আমি এই বইখানা পড়ছিলাম, ৮টা পাতা বইটাতে আছে। এতে ব্যর্থতার ঢাকার জন্য অনেক কথার অবতারনা করেছেন।

একটা কথা আছে স্যার, 'ঠাকুর ঘরে কে আমি তো কলা খাইনি'। মাননীয় মন্ত্রী আগে থেকেই বলছেন, আমি ব্যর্থ। আমাদের গ্রামে একটা কথা প্রচলন আছে। তাতে বলা হয়, 'মধু তুমি কেমন আছে?' মধু বলছে, 'ভাল আছি' কেমন ভাল? না, শুধু একটু অন্নবস্ত্রের কষ্ট আছে। আজকে খাদ্য বাজেট সম্পর্কে বলতে গিয়ে একথা বলতে হয় যে, শুধু নেই নেই নেই। গ্রামে রেশনে চাল নেই, গম নেই, চিনি নেই, কয়লা নেই, কেরোসিন নেই। আজকে সিমেন্টের দাম আকাশচুম্বি। এখানে একটা সরকার আছে বলে মনে হয় না। জিনিসপত্রের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে, অগ্নিমূল্য হয়ে যাচ্ছে, কমাবার লোক নেই। তাই সরকার আছে বলে মনে হয় না। তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না এবং আমাদের আনীত কাট মোশনের সমর্থন করে কিছু বলছি।

১৯৬৪ সালে মন্বন্তরের পর রেশনিং ব্যবস্থা চালু হয়। রেশনিং ব্যবস্থা দু রকম বিধিবদ্ধ এবং সংশোধিত। বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আপনার বই অনুযায়ী ২,৫৬৩টা আছে এবং সংশোধিত রেশন ব্যবস্থা আছে ১৭,৯১৪ টা। মাননীয় চেয়ারম্যান স্যার, বিধিবদ্ধ এলাকায় রেশন দোকান খোলার সময় রেশন সংবিধানে আছে রেশন দোকান যখন খুলবে, চলবে তার আসে পাশে বা সেইখানে, রেশন এরিয়ার কোনও চাল-গম বিক্রি হবে না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সেই সংবিধান বহাল থাকা সত্ত্বেও ১৯৯৭ সালে ক্যাডারদের পাইয়ে দেওয়ার জন্য রাইস অ্যান্ড প্যাডি কন্ট্রোল অর্ডার ইস্যু করে রেশনিং বিধি লঙ্ঘন করা হল। মাননীয় চেয়ারম্যান স্যার, সাধারণত মানুষ রেশনের মাধ্যমে চাল, গম, চিনি প্রভৃতি নিত্য প্রয়োজনীয় জিনিস সংগ্রহ করে। বর্তমানে কেন্দ্রে বি জে পি সরকার আসার পর থেকে আমরা লক্ষ্য করছি রেশন সরবরাহে ভরতুকি তুলে দেওয়া হল। রাজ্য সরকার বণ্টন ব্যবস্থা নিজেদের হাতে নিয়ে নিলেন। তারপর তারা খাদ্যশস্যের সংগ্রহ মূল্যের সঙ্গে মুনাফা যোগ করে সাধারণ মানুষের মধ্যে তা বণ্টন শুরু করলেন। ফলে পুরো বোঝাটাই সাধারণ মানুষের ওপর চাপিয়ে দেওয়া হল। পশ্চিমবঙ্গে আর কেরালায়, এই দুটো রাজ্যে বামফ্রন্ট সরকার আছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার মুনাফা করার নীতি গ্রহণ করল। আর কেরলার বামফ্রন্ট সরকার নিজস্ব কোষাগার থেকে ভরতুকি দিয়ে রাজ্যের মানুষের স্বার্থে সেখানে রেশন ব্যবস্থাকে বাঁচিয়ে রাখলেন এবং সেখানে রেশন ব্যবস্থা ঠিকভাবে পরিচালিত হচ্ছে। মাননীয় চেয়ারম্যান স্যার, বর্তমানে এ রাজ্যে এমন অবস্থা হয়েছে যে, রেশনের দামের চেয়ে খোলাবাজারে চাল গমের দাম কম। রেশনে যে চালের দাম প্রতি কেজি ১২ টাকা ৬০ পয়সা, বাইরে সেই চাল প্রতি কেজি ৮ টাকা দামে পাওয়া যাচ্ছে। বা ৮ টাকা ৫০ পয়সা দামে পাওয়া যাচ্ছে। গমের ক্ষেত্রেও সেই একই অবস্থা। রেশনের গমের মূল্য ৯ টাকা ৭০ পয়সা কেজি। খোলাবাজারে সেই গমের মূল্য ৭ টাকার নিচে। ফলে আজ আর সাধারণ মানুষ

রেশনমুখো হয় না। কিন্তু আমরা জানি রেশনিং ব্যবস্থার সঙ্গে লক্ষ লক্ষ মানুষ জড়িত এবং তারা আজকে অনাহারে দিন কাটাচ্ছে। রাজ্য সরকার যদি ভরতুকি না দিয়ে, বাজারের চেয়ে কম দাম যদি রেশনে না রাখে তাহলে আজকে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে, এই পরিস্থিতি চলতে থাকবে এবং আগামী দিনে আরও খারাপ অবস্থা হবে। তাই আমি আপনার মাধ্যমে খাদ্যমন্ত্রীকে বলতে চাই, খাদ্য কমিশনারের ঘরে একটা মিটিং হয় গত ২৩ শে মে, সেই মিটিং-এ খাদ্য কমিশনার উল্লেখ করেছেন, দীর্ঘদিন যাবত গড়ে ওঠা গণবন্টন ব্যবস্থাকে বিপর্যয়ের হাত থেকে রক্ষা করতে রাজ্য সরকারকে উদ্যোগ নিতে হবে। পশ্চিমবঙ্গ সরকারের খাদ্য দপ্তরের সর্বোচ্চ অফিসার এই কথা বলছেন। অথচ সরকার তার কথার কর্ণপাত করছে না। স্যার, আমাদের খাদ্যমন্ত্রীর মুখের কথা আমরা মাঝে মাঝে কাগজে পড়ি। এক জায়গায় দেখলাম, তিনি বলছেন, কলকাতার রেশন দোকানগুলিকে ফরেন লিকারের লাইসেন্স দেবেন। এই প্রসঙ্গে আমার খাদ্য মন্ত্রীর কাছে প্রশ্ন, কলকাতার রেশন দোকানকে যদি ফরেন লিকারের লাইসেন্স দেওয়া হয়, তাহলে কি গ্রামের সংশোধিত রেশনিং অঞ্চলের দোকানগুলিকে চোলাই-ভাটির লাইসেন্স দেবেন? গরিব মানুষদের জন্য নাখাদওয়ালা কমিটি, বি পি এল-এর সুপারিশ করেছিল। গরিব রেশন প্রকল্প অনুযায়ী যেখানে ৩৫ শতাংশ মানুষকে বি পি এল-এর জন্য চিহ্নিত করা উচিত ছিল, সেখানে আমাদের এই রাজ্যে রাজ্য সরকার ১২ শতাংশের বেশি করতে পারে নি। বিভিন্ন রেশনিং অফিসগুলিতে বান্ডিল বান্ডিল দরখাস্ত জমা পড়ে আছে। তাদের কাউকে কার্ড দিতে পারছে না। শুধু মাত্র এক কামারহাটিতে ১,২০০ বি পি এল কার্ড দিয়েছে। সেখানে আবার রাজনৈতিক চক্রান্ত শুরু হয়ে গেছে। অবিলম্বে পেন্ডিং দরখাস্তগুলি অর্থাৎ যারা বি পি এল দরখাস্তকারী তাদের বি পি এল কার্ড দিয়ে দিন। মাননীয় চেয়ারম্যান স্যার, ১২৫০ টাকা আয়ভুক্ত মানুষদের বি পি এল বলা হয়েছে আর ১২৫১ টাকা থেকে সর্বোচ আয়ভুক্ত মানুষদের এ পি এল বলা হয়েছে। কিন্তু পশ্চিমবঙ্গে অপর একটা শ্রেণী আছে যাদের মধ্যবিত্ত বলা হয় সেই শ্রেণীর কথা কেন্দ্র এবং রাজ্য কেউই চিন্তা করছেন না। খাদ্য কমিশনারের দপ্তরে যে মিটিং হয়েছে তাতে এই বিষয়ে উল্লেখ হয়েছে। কিন্তু জানি না মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে কি করবেন। এম পি এল অর্থাৎ মিডিল ক্লাস পর্ভাটি লাইন স্কিম যাতে চালু করেন সে বিষয়ে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দাবি করব। তিনি জবাবি ভাষণে এই স্কিম চালু করার কথা চিন্তা-ভাবনা করেছেন কিনা উত্তরে বলবেন। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যাক পণ্য সরবরাহ নিগম রাজ্য সরকারের একটা এজেন্ট। গত বছর মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন মহারাষ্ট্র থেকে চিনি আনছি এবং প্রত্যেক রেশন দোকানে চিনি দেওয়া হবে, চিনি বন্ধ থাকবে না। রাজ্য সরকার তার এজেন্টের মাধ্যমে চিনি এনেছেন। কিন্তু বিলি-বণ্টনের পরিকাঠামো না থাকলে চিনি মানুষের কাছে পৌছাবে কেন? মাননীয় মন্ত্রী

মহাশয়কে প্রশ্ন করছি, আপনি ১২ শতাংশ চিনি আজও গণ-বন্টন ব্যবস্থার মধ্যে আনতে পারেননি। মাঝখানে আবার শুনলাম, থানা থেকে চিনি দেওয়া হবে। আবার বললেন, চিনি কুনকে মেপে দেওয়া হবে। আমরা তো জানি, চিনি পাল্লায় বাটখারায় ওজন হয়। একই অঙ্গে কত রূপ, আপনার মহিলা বোঝা যাচ্ছে না। তাই আমি বলছি, পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের মাধ্যমে চিনি এনে কত লাভ বা কত ক্ষতি হয়েছে আপনার জবাবি ভাষণে আমি শুনতে চাই। আবার আমি বলব, এই যে রেশন দোকানে বিস্কুট, হলুদ, সাবান, পামোলিন তেল রেশন দোকানে দিচ্ছেন, ঠিক আছে। কিন্তু আপনি চাহিদা পূরণ করতে পারছেন না। এব্যাপারে আপনি চিন্তা-ভাবনা করবেন। কয়েক মাস যাবত আপনার ফুড ইন্সপেক্টর অফিস রেশন কার্ড দিচ্ছে না, বলছে, অর্ডার নেই। আপনি বোধ হয় জানেন না, গ্রামে-গঞ্জে এখন ১০-১২ বছরের ছেলেদের রেশন কার্ড দেওয়া হয় না। কেন দেওয়া হয় না? রেশন কার্ড করতে গেলে যে মেইনটেন্ড করতে হয় তার জন্য নাকি টাকা লাগে, সেইজন্য আপনার লোকেরা দিচ্ছে না। কিন্তু আপনার অফিসে ২০০-৫০০ টাকা পিছন থেকে দিলে তার নামে রেশন কার্ড ইস্যু হচ্ছে অর্থাৎ তিনি পাচ্ছেন। সেইজন্য বলছি, আপনার ডিপার্টমেন্ট দুর্নীতিগ্রস্ত, সেই দুর্নীতিগ্রস্ত লোকের আপনি রাজা সেজে মাথায় টুপি দিয়ে বসে আছেন। আপনি পশ্চিমবঙ্গে চাল সংগ্রহ করেছেন ঠিক আছে। কিন্তু এই চাল সংগ্রহে আপনার কোনও কৃতিত্ব নেই। এই জন্য কৃতিত্ব নেই, পাশের রাজ্যে চাল উদ্বৃত্ত হয়েছে, যারজন্য আপনি পাচার করতে পারছেন না। সেইজন্য আপনার কৃতিত্ব নেই। আর একটি কথা বলি, চাল এবং গম আপনার গো-ডাউনে নেই, এম আর ডিস্ট্রিবিউটরদের হাতে দিয়েছেন। সেখানে দিনের পর দিন পড়ে রয়েছে। ৪ হাজার ৫ মেট্রিক টন চাল বর্ধমানের গুদামে মজুত হয়ে পড়ে আছে এবং তা নষ্ট হয়ে যাচ্ছে। এতে সরকার ক্ষতিগ্রস্ত হচ্ছেন। খাদ্য কমিশনার নিজেই মিটিং-এ একথা বলেছেন। স্যার, ছোটবেলায় যখন স্কুলে যেতাম তখন দেখতাম খঞ্জনি বাজিয়ে একজন মহিলা গাইতেন—'হে নুরুলের মা, চোখের জলে বান ডাকাইয়া জমি ভাসাস না।' ছোটবেলার শোনা সেই গানটি আজও আমার মনে আছে। কিন্তু স্যার, এখানে দেখছি খাদ্য আন্দোলনের সেই নুরুলের কঙ্কালগুলি ঘুরে বেড়াচ্ছে এবং এরাই এখানকার খাদ্য দপ্তরকে একেবারে শেষ করে দিয়েছে। এদের জন্যই পশ্চিমবঙ্গের মানুষরা আজ অসহায় অবস্থার মধ্যে পড়েছেন। তাই এই খাদ্য দপ্তরের বাজেটের তীব্র বিরোধিতা করছি এবং এর উপর আমাদের দলের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশনের আনা হয়েছে তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় সভাপাল মহাশয়, খাদ্যমন্ত্রী মহাশয় যে বাজেট

পেশ করেছেন তার বিরোধিতা করে আপনার মাধ্যমে কয়েকটি বিষয়ে তার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গোটা ভারতবর্ষের মতন আমাদের রাজ্যেও গণ বন্টন ব্যবস্থা আছে। বর্তমান পরিস্থিতিতে দেখা যাচ্ছে এই গণবন্টন ব্যবস্থার মধ্যে বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থা ও সংশোধিত রেশনিং ব্যবস্থার মধ্যে এখানে বিরাট একটা বৈষম্য রয়েছে। বিধিবদ্ধ রেশনিং এলাকা হচ্ছে শহর ও শহরতলি নিয়ে। আমরা দেখছি সরকারের নজরটা মূলতঃ এই বিধিবদ্ধ রেশনিং এলাকার মধ্যে সীমাবদ্ধ থাকছে। এখানে রেশন দোকানের মাধ্যমে যে সমস্ত দ্রব্যাদি সরবরাহ করার কথা সেগুলি ঠিক ঠিক না হলেও মোটামুটি ভাবে দেওয়া হচ্ছে। কিন্তু গ্রামাঞ্চলের যে সংশোধিত রেশনিং ব্যবস্থা তা কার্যত বিপর্যস্ত হয়ে পড়েছে, মুখ থুবড়ে পড়েছে। সেখানে দুর্নীতির পাহাড় জমেছে। সংশোধিত রেশনিং এলাকায় যে সমস্ত জিনিস সরবরাহ করার কথা তা সরবরাহ না করা সম্পর্কে সাধারণ মানুষ খাদ্য দপ্তরের বিভিন্ন স্তরে অভিযোগ জানানো সত্ত্বেও তার কোনও প্রতিকার হচ্ছে না। এই রকম একটা অবস্থার মধ্যে গ্রামের রেশনিং ব্যবস্থা চলছে। এবারে আমি কেরোসিন তেল সরবরাহ নিয়ে কয়েকটি কথা বলব। বিশেষ করে এই কেরোসিন তেলের সরবরাহ সম্পর্কে আমরা দেখছি প্রচন্ড সমস্যা রয়েছে। নিয়মিত এই কেরোসিন তেল সরবরাহ করা হয়না। গ্রামের মানুষদের মাসে এক লিটার করে কেরোসিন তেল দেওয়ার কথা। সেই তেল যে এজেন্টদের মারফত যায় সেই এজেন্টরা প্রতি মাসে এই এক লিটার করে তেল সরবরাহ করেন না। সেখানে ডিলারদের সঙ্গে তাদের একটা অশুভ আঁতাত রয়েছে। পঞ্চায়েতের মাধ্যমে এক লিটার করে তেল যা দেওয়ার কথা ডিলাররা অভিযোগ করেন যে মাসে মাসে বা প্রতি সপ্তাহে সেই তেল আমাদের সরবরাহ করা হয়না। অপর দিকে দপ্তরে গেলে বলা হয় এক মাসে তেল সরবরাহ করা না হলে পরের মাসে তা দিয়ে দেওয়া হবে। দ্বিতীয় মাসে যেটা দিয়ে দেওয়া হচ্ছে এটা কিন্তু সাধারণ মানুষদের বোঝার উপায় নেই। সরবরাহ করা হলেও গ্রামের সাধারণ মানুষরা তা পায় না। ডিলাররা সেটা নিয়ে খোলা বাজারে বেশি দামে বিক্রি করে দেয়। গ্রামের মানুষদের এই যে একটা অসহায় অবস্থা এ দিকে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এ সম্পর্কে তিনি কি ভাবছেন আশা করি সেটা তিনি বলবেন। এবারে আমি রেশন কার্ড নিয়ে কয়েকটি কথা বলব। বিভিন্ন জায়গা থেকে বিভিন্নভাবে এই রেশনকার্ডের জন্য দাবি জানিয়ে আশা হচ্ছে কিন্তু তা দেওয়া হচ্ছে না। প্রতিটি এলাকার জনপ্রতিনিধিরা-পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি প্রভৃতি বিভিন্ন সংস্থা থেকে রেশন কার্ড দেওয়ার দাবি তারা জানিয়ে আসছেন। এই সমস্ত সংস্থা থেকে নুতন রেশন কার্ড দেবে বলে জানিয়ে এসেছেন। কিন্তু নতুন রেশন কার্ড দেবার ক্ষেত্রে মন্ত্রী মহাশয় মাঝে মাঝে বিবৃতি দেন যে ভূয়া রেশন বাতিল করে তারপরে নুতন ভাবে আবার দেওয়া হবে। কিন্তু এই কাজটা কে করবে? এই ব্যাপারে আপনার দপ্তর যদি সক্রিয় ভূমিকা না নেন, কার্যকরি ব্যবস্থা না

নেন তাহলে কেবল মাত্র বিবৃতি দিয়ে ভুয়া রেশন কার্ড তুলে নিতে হবে, ভুয়া রেশন কার্ড ধরতে হবে তারপরে নতুন রেশন কার্ড দেওয়া হবে, এসব কথা বলা সম্পূর্ণ মিথ্যায় পর্যবসিত হয়ে যাচ্ছে। দীর্ঘদিন ধরে এই সমস্যা আছে। তাছাড়া রেশন কার্ড যখন তৈরি হয়েছিল সেটা ৮ থেকে ১০ বছর আগে। সেই সময়ে যারা অপ্রাপ্ত বয়স্ক ছিল তারা আজকে প্রাপ্ত বয়স্ক হয়েছে। কাজেই তাদের রেশন কার্ড দেবার কি ব্যবস্থা হয়েছে সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় সুস্পষ্টভাবে তার বক্তব্য এখানে জানাবেন। ভুয়া রেশন কার্ড যদি থাকে তাহলে সেটা আপনার দপ্তর থেকেই দেওয়া হয়েছিল। তার জন্য সেই দায়িত্ব আপনার দপ্তরকে নিতে হবে এবং পরোক্ষভাবে সেই দায়িত্ব ভার আপনাকে বহন করতে হবে, সেই দায়িত্ব আপনি এড়াতে পারেন না। যারা রেশন কার্ড পাবার যোগ্য, যারা অপ্রাপ্ত বয়স্ক ছিল প্রাপ্ত বয়স্ক হয়েছে, তাদের রেশন কার্ড দেবার দায়িত্ব আপনার। তারা রেশন কার্ড পাবেনা এই অজুহাত চলেনা। আমরা কাগজে দেখেছি, মন্ত্রী মহাশয় বলেছিলেন ভুয়ো রেশন কার্ড ধরার জন্য যে, সমস্ত রেশন কার্ড বাতিল করে দিয়ে নতুনভাবে গণনা করে রেশন কার্ড দেবার ব্যবস্থা করা হবে এবং এরজন্য কতটা অর্থের প্রয়োজন, সেই অর্থ বরাদ্দের জন্য মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে আলোচনা করবেন। এটা দেখে আমরা আশ্বস্ত হয়েছিলাম। কিন্তু এই সম্পর্কে কোনও বাস্তব ব্যবস্থা আমরা দেখছি না। এর জবাব আমরা চাই আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, আপনি বি.পি.এল-এর একটা তালিকা করেছেন। আপনি বলেছেন যে ১৫ হাজার টাকার নিচের লোকেরা সেই তালিকায় থাকবে। তাদের কম দামে চাল দেওয়া হবে। আমার প্রশ্ন হচ্ছে, বি.পি.এল-এর যে তালিকা তৈরি হয়েছিল, সেই তালিকায় বিভিন্ন গ্রাম পঞ্চায়েত, বিভিন্ন ডিলার এলাকাভুক্ত গ্রামগুলিতে দরিদ্র্য সীমার নিচে অসংখ্য মানুষ তারা এই তালিকায় অন্তর্ভুক্ত হয়নি। গরিব মানুষ যারা নদীতে মাছ ধরতে যায়, সুন্দর বনে মিন ধরে খায়, খেত মজুর, খেটে খাওয়া মানুষ, এই সমস্ত মানুষকে অন্তর্ভুক্ত করা হয়নি। এই সম্পর্কে বিভিন্ন এলাকার, বিভিন্ন পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত রাজনৈতিক দলের নেতারা, জনপ্রতিনিধিরা বিভিন্ন সময়ে দাবি জানিয়েছে। কাজেই এই বি.পি.এল-এর তালিকা নতুন ভাবে করার জন্য দাবি জানাচ্ছি। আমি একথা বলতে চাই যে, এই ১৫ হাজার টাকা যেটা নির্ধারন করেছেন, এটাকে বাড়িয়ে ২০ হাজার টাকা করা হোক। অর্থাৎ ২০ হাজার টাকা আয়ের নিচের মানুষদের এই বি.পি.এল তালিকায় সুযোগ দেওয়া হোক। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে এই সম্পর্কে আপনার মতামত এই সভায় ব্যক্ত করুন তাহলে এই মানুষগুলি উপকৃত হবে। আপনি গণ-বন্টন ব্যবস্থা, সংগ্রহের লক্ষ্যমাত্রা নির্ধারন করেছেন ৪ লক্ষ মেট্রিক টন। আমরা দেখছি যে আপনি লক্ষ্যমাত্রা শুরু করেন সেটা পূরণ করতে ব্যর্থ হন। তাই এবারে আপনাদের যে লক্ষ্যমাত্রা সেই লক্ষ্যমাত্রা পূরণ করে সেটা রেশনের মাধ্যমে সরবরাহ করতে পারবেন কিনা এটা

আমার জিজ্ঞাস্য।

সর্বশেষে বলছি, আজকে রেশনিং ব্যবস্তায় যে দুরবস্থা তার জন্য মানুষ মন্ত্রীসভাকে দোষারোপ করছেন, কারণ আপনি এই দপ্তরের মন্ত্রী হয়ে নিজ দায়িত্ব পালন করতে পারছেন না। তার জন্য আমি মনেকরি, স্টেট ট্রেডিং ব্যবস্থা চালু করে আমাদের রাজ্যের প্রয়োজনীয় সামগ্রি সংগ্রহ করে সেটা ন্যায্য মূল্যে সরকারি দায়িত্বে যদি বন্টনের ব্যবস্থা করেন তাহলে দ্রব্যমূল্য বৃদ্ধি এবং চোরা কারবার বন্ধ করা সম্ভব। এই কয়েকটি কথা বলে যে প্রশ্নগুলি করলাম তার উত্তর দেবেন এই আশা রেখে বাজেটের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ব্যয়বরাদ্দের দাবি যা পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং বিরোধিদের আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। আমি মনেকরি, অনেকদিন ধরে এই দপ্তরটির মানুষের কাছে গ্রহণযোগ্যতা এবং প্রয়োজনীয়তা হারিয়েছে। বর্তমানে যিনি এই দপ্তরের মন্ত্রী রয়েছেন তাঁর অযোগ্য নেতৃত্বের ফলেই এর ক্রেডিবিলিটি কমে যাচ্ছে, প্রয়োজনীয়তা কমে যাচ্ছে। এই দপ্তর সম্পর্কে মানুষের মধ্যে একটা ভয়ঙ্কর দুর্নীতির কথা চালু রয়েছে যে, এই দপ্তর ভয়ঙ্কর দুর্নীতি হচ্ছে। বামফ্রন্ট সরকারের মন্ত্রী হিসাবে তাঁর প্রাথমিক দায়িত্ব ছিল, বিভাগের সততা নিয়ে আজকে যেসব কথা উঠেছে তা নিয়ে তদন্ত করা। এখানে ডিপার্টমেন্টের বাজেট দেখে মনে হয় এই বাজেট বেতনভিত্তিক বাজেট। এ বছর যে বাজেট রেখেছেন সেটা মূলতঃ অতি সামান্য অংশই পরিকল্পনা খাতে ব্যায়ের জন্য রয়েছে এবং তার পরিমান ৩.১০ পারসেন্ট মাত্র। বাকিটা বেতন দিতে লেগে যাচ্ছে। এই বইয়ে লেখা রয়েছে, পরিকল্পনা খাতে যে সামান্য ব্যয় সেটাও খরচ করতে পারছেন না। আজকে এই দপ্তরের যোগ্যতার মাপকাঠি কোথায় গিয়ে দাড়িয়েছে। ২ কোটি টাকা ব্যয়ে একটা গোডাউন করবার কথা ছিল চাল প্রকিওরমেন্ট করে রাখবার জন্য কিন্তু সেই টাকাও খরচ করতে পারেননি। কোয়ালিটি কন্ট্রোলের জন্য মাত্র ৫ লক্ষ টাকা বরাদ্দ ছিল, কিন্তু আপনি তার মেজর অংশ খরচ করতে পারেননি। এসব বই-এর মধ্যে লেখা রয়েছে। এটা আমি সাবজেক্ট কমিটির রিপোর্ট থেকে বলছি, সরকারি রিপোর্টের উপর ভিত্তি করেই বলছি। এখানে দরিদ্রসীমার নিচের মানুষদের কেরোসিন দেবার কথা। আপনাদের বামফ্রন্ট সরকার গরিবের কথা বলেন! কলকাতা এবং সল্ট লেকে ২ লিটার করে কেরোসিন দিচ্ছেন, কিন্তু গ্রামের মানুষকে ১ লিটার করে দিচ্ছেন, অথচ কলকাতা এবং সল্ট লেকের মানুষদের কেরোসিনের প্রয়োজনীয়তা কম, কারণ তারা রান্নায় গ্যাস ইউজ করেন এবং ইলেকট্রিক রয়েছে, কিন্তু

গ্রামের মানুষ একমাত্র কেরোসিনই ইউজ করেন। সেখানে গ্রামে দিচ্ছেন ১ লিটার করে, কিন্তু কলকাতা এবং সল্ট লেকে দিচ্ছেন ২ লিটার করে। এই বরাদ্দ যদি গ্রামের মানুষকে দিতে গিয়ে কম হয় তাহলে তেল আদায় করার জন্য আমি আপনার সঙ্গে দিল্লি যেতে রাজি আছি। গ্রামের মানুষকে যাতে প্রয়োজনীয় কেরোসিন তেল দেওয়া যায় তার জন্য আমি দিল্লি যেতে রাজি আছি। গ্রামে সমস্ত জায়গায় বিদ্যুৎ নেই, মৌজা ভিত্তিক দেখানো হয় যে বিদ্যুৎ আছে। সেই কারণে গ্রামের মানুষের কেরোসিন তেলের প্রয়োজনীয়তা বেশি। আপনার সঙ্গে চিনির ব্যাপারে দিল্লি গিয়েছিলাম। চিনির ব্যাপারে গিয়ে সৌগতবাবু বলেছিলেন কি ব্লান্ডার করেছি। আপনি কোনও ইনফরমেশন রাখেন না কি হচ্ছে না হচ্ছে যারা চার্জে আছেন তারা বলেন না। কাগজপত্র দেখিয়ে কেন্দ্রীয় মন্ত্রী দেখিয়ে দিলেন আপনার যে প্রয়োজনটা দেখাচ্ছেন সেটা ভুল। যাইহোক কেরোসিনের জন্য আপনি যদি দিল্লিতে যেতে চান তাহলে আপনার সঙ্গে আমি যেতে রাজি আছি। মূল প্রশ্নটা কোথায়? আপনি যে ডিমান্ডটা দেখাচ্ছেন যে এখানে আমাদের এতো খাদ্য প্রয়োজন তাতে তো বিরাট কারচুপি রয়ে গেছে। সেটা হচ্ছে পশ্চিমবাংলায় যে রেশন কার্ড আছে সেই রেশন কার্ডের মধ্যে ১ কোটি ভুয়া রেশন কার্ড। এটা আমার রিপোর্ট নয়, এটা কেন্দ্রের খাদ্যমন্ত্রকের যে রিপোর্ট সেই রিপোর্ট থেকে পেয়েছি। 'ক্যাগ' একটা অনুসন্ধান চালিয়েছিল, তাতে বলছে কলিকাতা এবং হাওড়ায় ৬৬ লক্ষ ভুয়া রেশন কার্ড আছে। কিন্তু যাদের সত্যিকারের রেশন কার্ড পাওয়ার দরকার তারা পাচ্ছে না। আজকে রেশন কার্ডের প্রয়োজনীয়তা অনেক, ভোট থেকে শুরু করে নাগরিত্ব রক্ষা করতে পর্যন্ত রেশন কার্ডের প্রয়োজন। সেই জায়গায় আমাদের রাজ্যে এতো ভূয়ো রেশন কার্ড। এই রেশন কার্ডের উপর ভিত্তি করে কেন্দ্রীয় সরকারের কাছে ডিমান্ড করতে হয় যে এই পরিমান জিনিস চাই। সেখানে আপনি ডিমান্ড রাখতে গিয়ে মিথ্যা তথ্যের উপর ভুল তথ্যের উপর অসত্য তথ্যের উপর দাড়িয়ে আপনাকে ডিমান্ড প্লেস করতে হয়। ভারতবর্ষের সমস্ত রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে ভূয়া রেশন কার্ড ধরা সবচেয়ে কম হয়েছে। এখানে টাকা দিলে রেশন কার্ড খোলা বাজারে পাওয়া যাচ্ছে। সাধারণভাবে রেশন কার্ড করতে গেলে তা পাওয়া যায় না। আজকে ছাত্র ভর্তি থেকে শুরু করে সমস্ত ক্ষেত্রে রেশন কার্ড লাগে। সরকারের যে কোনও কাজে রেশন কার্ড দরকার। সেখানে প্রকৃত যাতে রেশন কার্ড দরকার তারা পাচ্ছে না, ১০০০ টাকা দিলে রেশন কার্ড পাওয়া যাবে। আপনার পরিদর্শক যারা রয়েছে তাদের সঙ্গে একটা আনহোলি নেকসাস তৈরি হয়েছে, নানা অফিসার এই ব্যাপারে যুক্ত। সংবাদপত্রে বেরিয়েছে রেশন কার্ডের ছবি সমেত। সংবাদপত্রে বেরিয়েছে যে কিভাবে রেশন কার্ডে দুর্নীতি হচ্ছে। আমাদের রাজ্যে প্রচুর পরিমানে ভূয়া রেশন কার্ড, আমি এই ব্যাপারে বিশেষভাবে এমফাসিস দিতে চাই এই কারণে যে এর উপর দাড়িয়েই আপনাকে ডিমান্ড তৈরি করতে হয়। আর একটা

কথা এখানে আমি বলতে চাই। আমি অবাক হয়ে যাচ্ছি যে এখানে বলা হচ্ছে যে কেন্দ্রীয় সরকার চাল গম চিনির দাম বাড়িয়েছে। আপনার বই-এর এক জায়গায় আছে, আর্থিক সমীক্ষা ১৯৯৯-২০০০ সালের এক দিকে যেমন দেখতে হবে চাষিরা যাতে তাদের উৎপাদিত দ্রব্যের ন্যায্য মূল্য পায় অন্যদিকে নজর রাখতে হবে খাদ্যশস্যের দাম না বাড়ে। এটা তো পরস্পর বিরোধী কথা। গরিব মানুষদের জন্য রেশনের মাধ্যমে কম দামে খাদ্যশস্য দিতে হবে ঠিক কথা। কিন্তু একেবারে দাম বাড়বে না এটা কি করে হতে পারে? আজকে সারের দাম বেড়েছে ক্ষেত মজুরদের মজুরি বেড়েছে। একদিকে ক্ষেত মজুরদের টাকা বাড়িয়ে দিচ্ছেন, সারের দাম বেড়ে যাচ্ছে কিন্তু উৎসাহিত জিনিসের দাম বাড়ানো হবে না এটা কখনও হতে পারে? জিনিসের দাম কিছুটা তো বাড়বেই। আপনার বক্তব্যে সরকারি কাগজের মধ্যে এই কথা তো আপনি স্বীকার করে নিয়েছেন। আপনি বলেছেন আমাদের রাজ্যে চাল, গম, চিনি, তেল, রেশনিং-এর সমস্ত নিত্য প্রয়োজনীয় দ্রব্য, সমস্ত দিক থেকে পশ্চিমবাংলা একটা ঘাটতি রাজ্য। কিন্তু অসীমবাবু কি করে বাহবা কুড়োন যে এতো আমরা উৎপাদন করছি? সব জায়গায় আপনি বলছেন আমাদের ঘাটতি রাজ্য। এতো ভূমিসংস্কার করেছেন এতো সব করেছেন তাতেও সর্বক্ষেত্রে বলছেন আমাদের ঘাটতি রাজ্য?

[4-40 — 4-50 p.m.]

তাহলে এই রাজ্যে ২২ বছর চলার পরে, যেখানে আমরা রেকর্ড পরিমানে চাল উৎপাদন করছি, সেখানে ঘাটতি হচ্ছে কেন? গত বছরে ঘাটতি ছিল ৩৪.২১ লক্ষ মেট্রিক টন। এই বছরে ঘাটতি হচ্ছে ৩৭.৫০ লক্ষ মেট্রিক টন। এটা কি অ্যাচিভমেন্ট? এতো আপনাদের বই থেকে আমি বলছি। আপনারা বলছেন অ্যাচিভমেন্ট হচ্ছে, আপনাদের কৃতিত্ব বেড়েছে। সব ব্যাপারে এখানে অসীমবাবু যা তথ্য দিয়েছেন, তাতে বলেছেন পশ্চিমবঙ্গ প্রথম। কিন্তু আসল চিত্র তা নয়। আপনারা এখানে বলেছেন, আমাদের রাজ্য ঘাটতি রাজ্য। তাহলে আপনাদের এখানে এই রেশন ব্যবস্থা রেখে লাভ কি? আপনারা বিলো প্রভার্টি লাইনের মানুষদের চাল দেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছেন কেন, না এখানে চাল সংগ্রহ কম হচ্ছে। একটু আগে এখানে সৌগতবাবু বলেছেন, ষাটের দশকে চাল সংগ্রহ হয়েছে সাড়ে চার লক্ষ মেট্রিক টন। সেখানে '৭৭ সালে সংগ্রহ হয়েছে ৫ লক্ষ টন। দীর্ঘ ২৩ বছর পরে'৭৭ সালে উৎপাদন যেখানে হয়েছে ৮৭ লক্ষ টন, সেখানে সংগ্রহ ছিল মাত্র ৫ লক্ষ মেট্রিক টন, আজকে এতদিন পরে কোথায় চলে এসেছেন? এতদিন পরে যেখানে চালের উৎপাদন বৃদ্ধি পেয়ে হয়েছে ১৩৩.৫৭ লক্ষ মেট্রিক টন, সেখানে সংগ্রহ থেকে গেছে ২ লক্ষ মেট্রিক টনের কিছু বেশি। ১৯৯৭-৯৮ সালে সংগ্রহ হয়েছে ২.০৪ লক্ষ মেট্রিক টন। ১৯৯৮-৯৯

আবার তা কমে গেছে। কত হয়েছে, ১.২৩ লক্ষ মেট্রিক টন সংগ্রহ হয়েছে। এই যে চাল সংগ্রহ হচ্ছে না, এটা কেন হচ্ছে না, তার জবাব আপনাকে দিতে হবে। আপনার অসুবিধাটা কোথায়? একদিকে খোলা বাজারে দাম বেড়ে যাচ্ছে, আর একদিকে আপনি সংগ্রহ করতে পারছেন না। অপরদিকে চালের চোরাকারবারি হচ্ছে। আমাদের রাজ্য থেকে চাল বাইরে চলে যাচ্ছে। একটু আগে ফেনোমেনা দেওয়া হয়েছে আমাদের রাজ্যে ধানের দাম কমে গেছে। রাজ্যে যদি চোরাচালান না হয় তাহলে ধানের দাম কমে যাবে। আমাদের সাবজেক্ট কমিটি তার রিপোর্টে উল্লেখ করেছে, এই রাজ্যে ব্যাপকভাবে চোরা চালানের জন্য চালের দাম বেড়ে যাচ্ছে। এটা কোনও সুস্থ লক্ষণ নয়, সুস্থ সরকারের লক্ষণ নয়। আমাদের এখানে যে পরিমান উৎপাদন হয়েছে তাতে চালের দাম বৃদ্ধি পাওয়ার কোনও সুযোগ নেই। অথচ আমরা দেখছি চালের দাম বেড়ে যাচ্ছে। যারজন্য আমরা সাধারণ মানুষ এবং গরিব মানুষ প্রচন্ড ধাক্কা খাচ্ছি। তাই আমি এই বাজেট'এর সম্পূর্ণ বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি মাননীয় খাদ্যমন্ত্রীর আনীত বাজেটকে সমর্থন করে একটা নতুন দৃষ্টিভঙ্গিতে এই বিষয়ে আলোচনা করতে চাই। এতক্ষণ ধরে আলোচনা হয়েছে, অনেকেই রেশন ব্যবস্থা কিভাবে চলছে, যে পথে চলছে, এটাকে টিকিয়ে রাখা যায়, সেই বিষয়ে আলোচনা করেছেন। আমার মনে হয়, আজকে মূল যে প্রশ্ন এসে দাড়িয়েছে তা হচ্ছে এই যে, কেন্দ্রীয় সরকার আগে, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের আগে, পঞ্চাশের দশকের আগে থেকে যে কারণে এখানে রেশন ব্যবস্থা চালু করেছিলেন, যে ভূমিকা ছিল, কেন্দ্রীয় প্রতিশ্রুতি ছিল, তার মূল কথা ছিল - আমাদের জমির একটা বড় অংশ পাট চাষে চলে যাবে পাটের চাহিদা মেটাতে। সুতরাং চালের উৎপাদন এখানে যা কম হবে, তাকে পূরণ করার জন্য কেন্দ্রীয় সরকার অঙ্গীকারবদ্ধ ছিল তারা সাপ্লাই দেবে। আমি সেই বিষয়ে আলোচনা করতে চাই না। পশ্চিমবঙ্গে রেশন ব্যবস্থাকে সহায়তা করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণভাবে সহায়তা কেটে নিয়েছে। কেন্দ্রের বিজেপি সরকার তাদের ইচ্ছামত নয়, তারা করতে বাধ্য হচ্ছে সাম্রাজ্যবাদি শক্তি, বিদেশি পুঁজি এবং মাল্টিন্যাশনাল কোম্পানির উদ্দেশ্যে এই কাজ করতে বাধ্য হচ্ছে। তারপরে কেন্দ্রীয় সরকার ভর্তুকি বন্ধ করে দিয়েছে। আমাদের রাজ্যে যে বিরাট পরিমাণে গরিব মানুষ, তাদের জন্য ভর্তুকি দিয়ে খাদ্যের ব্যবস্থা করা সেক্ষেত্রে কেন্দ্র ভর্তুকি বন্ধ করে দিয়েছেন। কেন্দ্রীয় সরকারের এইভাবে ভর্তুকি বন্ধ করে দিয়ে বেসরকারিকরণের যে পরিকল্পনা তার আমরা তীব্র বিরোধিতা করছি। তাদের যে কমিটমেন্ট ছিল তা পূরণ না করাতে সাধারণ মানুষকে কেন্দ্রের বিরুদ্ধে সজাগ করতে হবে, আন্দোলন করতে হবে, লড়াই করতে হবে। এই রেশনিং ব্যবস্থাকে ভর্তুকি দিয়ে,

কেন্দ্রীয় সরকার ভর্তুকি দিয়ে রেশন ব্যবস্থাকে চালু করতে হবে। কেন্দ্রীয় সরকার চিনি সাপ্লাই বন্ধ করে দিয়েছেন, রাজ্য সরকার সেই চিনি দিতে অঙ্গীকার বদ্ধ হয়েছে। সবকিছু বন্ধ করে দিলে সব কিছুই তো আর নিজেদের দায়িত্বে নেওয়া সম্ভব নয়। এই বিষয়টা সরকারকে একটু ভাবতে হবে। এই যে রেশনিং প্রথা, এই রেশন কিসের জন্য দুটি মূলত কারণে রেশনের দরকার। একটা হচ্ছে উৎপাদনের বন্টন কম হলে বন্টনের সমতা আনা, আরেকটা হচ্ছে গরিব মানুষদের ক্ষেত্রে সস্তায় ন্যূনতম চাহিদা মেটানো। সাধারণ গরিব মানুষরা তাদের ন্যূনতম চাহিদা খাদ্যের প্রয়োজন মেটাতে গেলে তাদের ক্রয়ক্ষমতার মধ্যে করা দরকার। কারণ তাদের পক্ষে খোলা বাজারে জিনিস কেনা সম্ভব নয়। তারা সেটা মেটাতে পারে না। সেইজন্য তাদেরকে রেশন ব্যবস্থার মাধ্যমে যোগান দিতে হবে। সেখানে খাদ্যশস্য বা পাওয়া যাচ্ছে তাতে রেশন ব্যবস্থা বলতে গেলে চলছে না। তারপরে রেশন কার্ড কেন দরকার এই নিয়ে প্রশ্ন উঠেছে। মূলত দুটি কারণে এই রেশড় কার্ড চালু করতে হয়। একটা হচ্ছে রেশড় কার্ড থাকলে পরে তার আইডেনটিটি পাওয়া যায়। এই ব্যাপারে আমার মনে হয় একটা অপশান থাকা দরকার যেমন রেশন যারা নেবেন না তাদের জন্য একরকম ব্যবস্থা, আর গরিব মানুষদের জন্য শুধু রেশন ব্যবস্থা চালু থাকবে। এক্ষেত্রে সচিত্র রেশন কার্ডেরও আমূল পরিবর্তন দরকার। রেশন কার্ডের ক্ষেত্রে কারা রেশন পাবে এবং কারা রেশন পাবে না সেটা আপনাদের একটু ভাবনা চিন্তা করে দেখতে হবে। আমাদের রাজ্যের ২০ ভাগ লোক রেশন তোলে না, রেশন নেয় না। রেশন তো নিয়মমত পাওয়াও যায় না এবং তারা পেলেও নেয় না। আমাদের রাজ্যে প্রায় ৭-৮ কোটির উপরে লোকের রেশন কার্ড আছে। সেখানে যদি যারা শুধু রেশন তুলবে তাদেরকেই রেশন দেওয়া হয় তাহলে ওই রেশনিং ব্যবস্থায় সাড়ে ৫ কোটি লোককে যুক্ত করা যাবে। তাতে রেশন ব্যবস্থাটাকেও ভালভাবে চালানো যাবে। এই ব্যাপারে একটা সমীক্ষার দরকার। রেশনিং ব্যবস্থায় জিনিসপত্রের দাম বাড়ছে। জিনিসের দাম বাড়ছে অথচ চাষিরা তাদের ন্যায্যমূল্য পাচ্ছে না। চাষিরা ধান, চালের দাম পাচ্ছে না। নিত্যপ্রয়োজনীয় জিনিস শিল্পজাত দ্রব্য, ইন্ডাস্ট্রিয়াল প্রোডাক্টের দামও বেড়ে যাচ্ছে। গরিব মানুষরা তাদের নিত্য প্রয়োজনীয় জিনিস ঠিক দামে পাচ্ছে না। খোলা বাজারেও জিনিসের দাম বেড়েই চলেছে। এই ব্যাপারে একটা সমীক্ষা করার প্রয়োজন। ৭ কোটি রেশন হোল্ডারদের কথা ভেবে চিন্তা করা দরকার। এই ব্যাপারে একটা সমীক্ষার দরকার। প্রত্যেকটি প্রয়োজনীয় জিনিস যাতে রেশনিং ব্যবস্থার মাধ্যমে বিলি করার ব্যবস্থা করা যায় সেইদিকে নজর দিতে হবে। ৫ শত গ্রাম করে যেটা আপনি বলবার চেষ্টা করেছেন সেটা দেবার চেষ্টা করুন। কেরোসিন তেল গ্রামাঞ্চলে লোকেদের প্রয়োজন অনেক বেশি। শহরাঞ্চলে আপনি বেশি দিচ্ছেন এটা নিয়ে আমি অনেকবার বলবার চেষ্টা করেছি। শহরাঞ্চলে কেরোসিন তেল এর প্রয়োজন কমে গিয়েছে

গ্যাস সরবরাহের জন্য। সুতরাং সেইদিকে যেমন আপনাকে নজর দিতে হবে তেমনি ডিস্ট্রিবিউশনের দিকেও নজর দিতে হবে। যেটুকু দেওয়া হয় সেটুকুও সাধারণ গরিব মানুষেরা পায়না। ডিলার যারা দেবে সেখানে সপ্তাহে যদি একদিন নির্দিষ্ট করে দেয়, সেইদিন না গেলে রেশনিং ব্যবস্থায় কেরোসিন পাবেনা। শহরাঞ্চলে ৫।৬ দিন খোলা থাকে, গ্রামাঞ্চলে সেটা থাকেনা। আবার যারা কেরোসিন নেয়না সেটা কালোবাজারিতে চলে যায়। গ্রামাঞ্চলে এটা এক দিনের বদলে সপ্তাহে ৫ দিন খোলা রাখতে পারেন কিনা সেটা দেখবেন। গরিব মানুষেরা অনেক কাজে ব্যস্ত থাকে, তারা ঐ একদিন হয়ত মালটা তুলতে আসতে পারেনা, তাই এরজন্য সপ্তাহে ৫ দিন খোলা রাখার কথা বলছি। তা নাহলে ঐটা নষ্ট হয়ে যায়। এটা আমি আপনাকে দেখতে বলব। এই কথা বলে আমি বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে খাদ্যমন্ত্রীর বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। আজকে খুব পরিস্কার ভাবেই তার বাজেট বক্তব্যের শেষের জায়গা থেকে আমি শুরু করি। আমার সময়টা অল্প। তিনি ২০ নম্বর প্যারাতে বলছেন, আমি এই সুযোগে মাননীয় সদস্যগণ ও তাদের মাধ্যমে রাজ্যের জনগণকে জনস্বার্থে খাদ্যশস্যসহ সমস্ত অত্যাবশ্যকীয় পণ্য সুষ্ঠু বন্টনের জন্য ও অসাধু ব্যবসার ওপর নজরদারি বজায় রাখার মাধ্যমে অত্যাবশ্যকীয় সামগ্রির মারাত্মক দরবৃদ্ধির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের জন্য রাজ্য সরকারকে সাহায্য করতে আবেদন জানাচ্ছি। আমি তার উপর দাড়িয়ে বলব আজকে সরকার যে জায়গায় দাড়িয়েছে, সরকারকে সাহায্য করার জন্য বিভিন্ন ইউনিয়ন এর তরফ থেকে কিন্তু আবেদন নিবেদন করে কিন্তু আজকে সর্যের মধ্যে রয়েছে ভূত, করবে কি— আজকে সেখানে দাড়িয়ে ট্রান্সপোর্ট কস্ট এর ব্যাপারে ফুড সেক্রেটারির কাছে চিঠি পাঠান হয়েছে ট্রান্সপোর্ট চার্জ যেন না বাড়ান হয়। এই ব্যাপারে যে ট্রান্সপোর্ট চার্জ, যখন হাইকোর্টের নির্দেশ আসে, তখন সে কি করল ট্রান্সপোর্ট রিবেট দিল। তার উপর যখন স্টে অর্ডার এল তখন বলছে যে না অ্যাডিশনাল ট্রান্সপোর্ট চার্জ, শুধু ল্যাঙ্গুয়েজ পাল্টান হচ্ছে। আমি এটা কেন বলছি, একটার পর একটা যদি উদাহরণ দিতে শুরু করি, আজকে সেই জায়গায় দাড়িয়ে দেখছি, যে ব্যাগ যাচ্ছে, এক এক কুইন্টালের, লক্ষ লক্ষ টাকার ব্যাগ ফেরত দেওয়ার কথা, তা যায়না। আজকে মিড ডে মিল এর জন্য যে চাল যায় সেটা সাব-স্ট্যান্ডার্ড। ১০০ কে.জি.র জায়গায় ৯০।৯৫ কে.জি. থাকে, তা দেখার কেউ নেই। আজকে পাহাড়ি এলাকায় ৬ লক্ষ মানুষের সুবিধার জন্য আপনি বলেছিলেন আটা দেওয়া হবে। মেরি গোল্ড বিস্কুট যে কোম্পানি ফ্লাওয়ার মিলের, সেখানে কি করলেন গম দিলেন, সেই গম

দেওয়ার পরে যে আটা দিল সেটা সাব স্ট্যান্ডার্ড আটা। এই আটা নিয়ে যখন হাইকোর্ট থেকে নির্দেশ দিল ডি এম কে, স্যাম্পেল নিয়ে টেস্ট করে দেখতে। উপরন্তু কিছুই কিন্তু হলনা। আপনি স্টেটসম্যান পত্রিকার ইন্টারভিউতে বলেছেন আমি এনকোয়ারি করে যথাযোগ্য ব্যবস্থা নেব। কিন্তু কিছুই হল না। সেই জায়গায় দাড়িয়ে যে গম তাদের দেওয়া হয়েছিল তার একের ছয়ভাগও কিন্তু ক্রাস হয়নি। বাঁকি গম তারা বাজারে বিক্রি করে দিয়েছে এবং ছয় কোটি টাকা তারা মুনাফা নিয়েছে। আজকে কেরোসিন তেলের কি অবস্থা দেখুন, বাইরে কেরোসিন তেল ১৬ টাকা লিটার। আর যেই মাসে ফিফর্থ উইক থাকে সেই মাসে কেরোসিন তেল সাধারণ মানুষরা পাননা। সেই কেরোসিন তেল স্টোর হয় এবং ডিলাররা বিক্রি করে। সেই নিল তেলকে তারা আবার সাদা করে দেয় এবং ফুড কন্ট্রোলার, ফুট ইন্সপেক্টাররা তার সাথে জড়িত। আজকে রেশন কার্ডের কথা বলছেন আপনি কত রেশন কার্ড চান। আজকে খোলাবাজারে রেশন কার্ড পাওয়া যাচ্ছে। রেশন কার্ডের দায়িত্ব বিডিও-দের, তাদের সই করা রেশন কার্ড পঞ্চায়েতে যায়, সেখান থেকে রেশন কার্ড ইস্যু করার কথা। রেশন কার্ডের জন্য যারা অ্যাপ্লিকেশন করে তাদের কোনও রেজিস্ট্রেশন মেইনটেইন হয়না। শ্রীকৃষ্ণপুর অঞ্চলের একজন ভদ্রমহিলা হাবড়া-টু বিডিও অফিসে রেশন কার্ডের জন্য দরখাস্ত করে। কিন্তু সেখানে তারা কোনও রেজিস্ট্রি মেইনটেইন করেনা। বাইশ বছরের একজন জেনুইন ভদ্রমহিলা বিয়ের পরে শ্বশুরবাড়িতে আছেন, কিন্তু তিনি রেশন কার্ড পাচ্ছেন না। কিন্তু ওপারবাংলা থেকে অনুপ্রবেশ করে যারা আসছে তাদের রেশন কার্ড দিয়ে দেওয়া হচ্ছে। ৭০০ থেকে ১২০০ টাকা রেটে রেশন কার্ড পাওয়া যাচ্ছে। আজকে সেই জায়গায় দাড়িয়ে উত্তর ২৪-পরগনা, মুর্শিদাবাদ, নদীয়া, দিনাজপুর, হিলিতে প্রচুর রেশন কার্ড পাবেন, কিন্তু জেনুইন রেশন কার্ড হোল্ডাররা কার্ড পাচ্ছেন না। আজকে রেশন ব্যবস্থা সম্পূর্ণরূপে ভেঙে পড়েছে। এটা যদি সংশোধন করতে হয় তাহলে আপনার ডিপার্টমেন্টের সেক্রেটারি, ডিপার্টমেন্টের লোকেদের মধ্যে আরও সচেতনতা আনুন। তাহলে নিশ্চয় আগামি দিনে পশ্চিমবঙ্গ ফুলে ফলে পরিপূর্ণ হবে, এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী সুশীলকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করছি।

স্যার, গত ২৩ বছর ধরে বিরোধিরা একটাই ভাঙা রেকর্ড বাজিয়ে চলেছে - আমরা নাকি কিছুই করতে পারিনি সে খাদ্য দপ্তর থেকে শুরু করে, কৃষি দপ্তর, সব

ক্ষেত্রেই। আশা করেছিলাম বিরোধীদের কাছ থেকে গঠনমূলক সমালোচনা শুনব, কিন্তু আশাহত হলাম। মাননীয় সদস্য সৌগতবাবু প্রশাসনিক দিকটা নিয়েই বেশিরভাগ আলোচনা করলেন। তাতে কি সুবিধা হবে? সরকার কি ভাবে চলবে, সেটা বিষয় নয়, বিষয়টা হচ্ছে পশ্চিমবাংলার খেটে খাওয়া মানুষ। পশ্চিমবাংলায় রেশনিং ব্যবস্থা থাকবে কি থাকবে না, কার দোষ-ত্রুটির ফলে এই রাজ্যে রেশনিং ব্যবস্থা ভেঙে পড়েছে, এটাই সবাই জানতে চায়। বাঁধাটা কোথায় জানতে না পারলে তো আলোচনার উদ্দেশ্য ব্যর্থ হবে। কেন্দ্র চাল-গমের দর বৃদ্ধি করছে, চিনি বন্টন ব্যবস্থা থেকে এক শ্রেণীর মানুষকে বাদ দেওয়ার প্রস্তাব আনছে। আগে দিল্লিতে চোর সরকার ছিল, তারা পশ্চিমবঙ্গকে বঞ্চিত করেছে, এখন ডাকাতের সরকার, তারা বারবার আঘাত হানছে পশ্চিমবঙ্গের উপর। থাইল্যান্ডের চাল যদি পশ্চিমবাংলায় ৬ টাকা কে.জি. দরে বিক্রি হতে পারে, তবে আমাদের রাজ্যের চাল কেন ঐ দামে বিক্রি হবে না? না হওয়ার কারণ হচ্ছে, আমাদের দেশের কৃষি দ্রব্যের দাম ২০।৩০ ভাগ বাড়ানো হয়েছে। আগের কংগ্রেস সরকার বাড়িয়েছিল, তারপর এখনকার বি.জে.পি.-তৃণমূল সরকার আরও বাড়িয়ে যাচ্ছে।

গ্রামের মানুষের কেরোসিনের বিরাট চাহিদা। কিন্তু চাহিদার ৫৩ ভাগই কেবল সরবরাহ করা হয়। তাহলে কি করে মানুষকে দেবে? চাহিদা হচ্ছে ১ লক্ষ ৬৩ হাজার ৩৭৭ কিলোলিটার। সেখানে দিচ্ছে ৮৬ হাজার ৯৭৫ কিলোলিটার। আর দামের কথা তো ছেড়েই দিলাম। কেরোসিনের যোগান যদি পর্যাপ্ত না থাকে, তাহলে কি করে তা গ্রামের মানুষের কাছে পৌঁছে দেওয়া যাবে? কোনও বিরোধী দলই কিন্তু এটা বললেন না, যে তৃণমূল, বি.জে.পি., এস.ইউ.সি.আই. যেই হোক। গ্রামাঞ্চলে দেখেছি ১.২৫ লিটার করে তেল দেওয়া হয়। আমার ব্যক্তিগত অনুরোধ মাননীয় মন্ত্রীর কাছে এটা বাড়ানো যায় কিনা দেখবেন। ভোজ্য তেল-এর জন্য আমাদের রাজ্যকে রাজস্থান, হরিয়ানা, উত্তরপ্রদেশ বা অন্য রাজ্যের উপর নির্ভর করতে হয়। মাননীয় মন্ত্রী তার গণবন্টন ব্যবস্থার মাধ্যমে রেশনে ভোজ্য তেলের ব্যবস্থা করেছেন। এই কেউ কেউ প্রফুল্ল ঘোষ প্রফুল্ল সেনের কথা বললেন সেদিন তো এসব পাওয়া যেত না। সেদিনের কথা ছিল ভুট্টা, মাইলো, কাঁচকলা খাও। এখানে আমরা ২৩ বছর ধরে সমস্ত ব্যবস্থা করে যাচ্ছি। এমন কি চাল থেকে শুরু করে প্রসাধনী দ্রব্য সাবান আমরা দিচ্ছি। ওদের মাথায় এখন শুধু কেশপুর ঢুকে আছে। আর কোনও কিছু মাথায় ঢুকছে না। কেশপুরের কথা মাথায় ঢুকিয়ে নিয়ে আর এখানকার খাদ্যাবস্থা, কৃষির উন্নয়নের কথা কোনও কিছুই ওদের চোখে পড়ছে না। এখানে সেচের মধ্য দিয়ে যে কৃষির উন্নয়ন হয়েছে, তা ওরা দেখতে পাচ্ছে না। উন্নতমানের বীজ ইত্যাদির মধ্য দিয়ে কৃষকরা ফসল উৎপাদন করছে। কৃষকদের আর এখন পড়াশোনা করতে হয় না। আপনাদের এইসব জিনিস চোখে পড়ছে না? আসলে আপনাদের উদ্দেশ্য হচ্ছে গাঁয়ের মানুষ কঙ্কাল সার হোক, আর আপনারা দাড়িয়ে মজা

দেখুন। সেইজন্য মূল বিষয়টা আপনারা উপলব্ধি করছেন না। আমি বলতে চাই এল পি জি মধ্যবিত্ত সম্প্রদায়ের গ্যাস। ডিলারের তুলনায় গ্রাহকের সংখ্যা বেশি। এলাকা ভিত্তিক ডিলার নিয়োগ করলে কেমন হয়। ৩২৫ জন ডিলার দিয়ে ৩৫টা পঞ্চায়েত সমিতি। কি করে সম্ভব? সেখানে দাড়িয়ে গ্যাসের দাম বাড়ানো হয়েছে, সেটা বলার কথা নয়। চালকলের কথা ওরা বলে গেলেন। আমাদের রাজ্যের চালকলের সংখ্যা ৭৯২। কিন্তু এটা বললেন না যে, প্রত্যেক পঞ্চায়েত সমিতি এলাকায় গ্রামের মানুষকে আর দুরে যেতে হয়না চাল ভাঙতে। এমন কোনও গ্রাম নেই, যেখানে দু একটা হাস্কিং মিল নেই। আমি অনুরোধ করছি, আমার কয়েকটি প্রস্তাব আছে। রেশন কার্ড আপনি বাতিল করেছেন ঠিক আছে, একটা জেলা পরিষদের তত্ত্বাবধানে ১৯৮৩ সালে যেরকম ভাবে গ্রামপঞ্চায়েত এর মাধ্যমে সার্ভে করে যেভাবে বিলি করেছিলেন সেই এলাকার বিধায়কদের নিয়ে, পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদ কমিটি করে আবার রেশন কার্ড দেওয়া যায় কিনা ভাববেন। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ শামস, আপনি দেবব্রত বাবুর কোয়েশ্চেনের উত্তরটা দিয়ে দেবেন।

[5-10 — 5-20 p.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটা কথা বলতে চাই যে আমাদের এস.ইউ.সি নেতা শ্রী দেব প্রসাদ সরকার রেশন কার্ড সম্বন্ধে আমাকে কতগুলো প্রশ্ন করেছেন। আপনি আমাকে বলেছিলেন আমার স্পীচের সঙ্গে এর উত্তরটা দিয়ে দিতে। আমি নিশ্চয়ই এটা উল্লেখ করব। মাননীয় স্পিকার মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন যে আমাদের স্টেটে সেন্সাস অনুসারে ৬৮০.৭৮ লক্ষ পপুলেশন আছে। ওটা প্রোজেক্টটেড্ হয়েছে। প্রোজেক্টটেড পপুলেশন হচ্ছে ৮৩১.৭০। রেশন কার্ড এম.আর এরিয়াতে এস.আর এরিয়াতে ১ কোটি ২৩ লক্ষ ৫ হাজার ৬৫ আছে। আমি আপনাকে একটা কথা বলতে চাই যে প্রোজেক্টটেড পপুলেশন স্যার আমাদের রেশন কার্ড কম আছে কিন্তু এটা যে বলা হচ্ছে যে রেশন কার্ড দেওয়া হচ্ছে না এটা ঠিক না। আমি এর আগেও আপনাদের সঙ্গে কথা বলেছি। আপনারা এটাও বলেছেন যে হ্যাঁ এই পদ্ধতি ঠিক আছে। রেশন কার্ডের জন্য ফর্ম এনে দরখাস্ত দিতে হবে দরখাস্ত দেওয়ার পর, ওরা যদি এটা শো করতে পারে, ইলেকশন কমিশনার যে আইডেনটিটি কার্ড দিয়েছে, অ্যাপ্লিক্যান্ট যদি সেই আইডেনটিটি কার্ড শো করতে পারে এখন যেমন বলা হচ্ছে আমাদের ১৫ পারসেন্ট ভোটারের আইডেনটিটি কার্ড আমাদের পশ্চিমবাংলায় হয়নি। যারা আইডেনটিটি কার্ড অব ইলেকশন কমিশনার শো করতে পারবেন না তাদের

জন্য পাসপোর্ট আছে। পাসপোর্ট ওরা শো করবেন। এই দুটোর মধ্যে একটা শো করলে এটা প্রমাণ হয়ে যাবে যে এরা ভারতবর্ষের নাগরিক। তারপর এদের জেনুইনিটির জন্য এদের কোথায় রেশন কার্ড ছিল কি ছিল না। তখন অ্যাপ্লাই করেছিলেন কি করেন নি বা অন্য স্টেট থেকে এসেছেন, ওখানে এদের রেশন কার্ড ছিল কি ছিল না। এরজন্য একটাই কথা আছে যে, যে এলাকায় থাকেন, সেই এলাকা থেকে তিনি অ্যাপ্লাই করেছেন সেই এলাকা যদি পঞ্চায়েত এলাকা হয় তবে গ্রাম পঞ্চায়েতের সদস্যর সঙ্গে, যদি টাউন হয় মিউনিসিপ্যাল কমিশনারের সঙ্গে, শহর হলে কর্পোরেশনের কাউন্সিলারের সঙ্গে বা এম.এল.এর মাধ্যমে যদি সার্টিফিকেট দেওয়া যায় যে এই ভদ্রলোক যিনি রেশন কার্ডের জন্য অ্যাপ্লাই করেছেন তিনি রেশন কার্ডের জন্য অন্য কোথাও, কোনও জায়গায় রেশন কার্ডের জন্য অ্যাপ্লাই করেন নি। আর কোনওদিন ওর রেশন কার্ড ছিল না। এইগুলো হবার পর প্রয়োজন হলে বলি বার্থ সার্টিফিকেট বা পারমানেন্ট রেসিডেন্ট কিন্তু ইলেকশন কমিশনারের আইডেনটিটি কার্ড দেখাবার পর, পাসপোর্ট দেখাবার পরে পিপলস রিপ্রেজেনটেটিভের কোনও প্রয়োজন হয় না। প্রয়োজন হচ্ছে শুধু অ্যাসারটেন করতে এনার অন্য কোথাও রেশন কার্ড ছিল কি ছিল না। এটা প্রমাণ এম.এল.এ বা পিপলস রিপ্রেজেনটেটিভ যিনি আছেন তার মাধ্যমে করতে পারবেন। এটা প্রমাণ করলে দরখাস্ত করলেই আমি আশা করি এক মাসের মধ্যে ওরা রেশন কার্ড পেয়ে যাবেন। আপনারা এটা ভাল করে বুঝুন রেশন কার্ডের জন্য ফুড অ্যান্ড সাপ্লাই ডিপার্টমেন্ট যত রেশন কার্ড প্রয়োজন আছে ডিস্ট্রিক্ট কনট্রোলারের কাছে আমরা সাদা রেশন কার্ড পাঠিয়ে দিয়েছি। এমন কি এখানে অনেক সদস্যরা মেদিনীপুরের কথা বলেছেন। আমি খোঁজ নিয়ে দেখেছি যে প্রায় আড়াই লক্ষ সাদা রেশন কার্ড ওনার কনট্রোলে আছে। এইরকম অন্য অন্য জায়গায় রেশন কার্ডগুলো অথরিটির কাছে আছে। এটা ঠিক না যে রেশন কার্ড নেই। কিন্তু যে পদ্ধতি আছে, যা আইন আছে কিন্তু যা আইন আছে, যা পদ্ধতি আছে তার মাধ্যমে রেশন কার্ড তুলতে হবে। কারণ আপনারা নিশ্চয়ই জানেন যে অনেক ভূয়া রেশন কার্ড রয়েছে। ধরা পড়েছে এখনও পর্যন্ত প্রায়, আপনারা শুনলে অবাক হয়ে যাবেন যে প্রায় ২২ লক্ষের মত।।

(ভয়েস ঃ আপনি তো দিয়েছেন অনেক রেশন কার্ড।)

আপনারা সিনিয়র মেম্বার আপনাদের জানা উচিত যে কোন রেশন কার্ড মন্ত্রী কি, কি কমিশনার, ডি.ডি.পি.এস এরা সই করে না। এম.এল.এ হিসাবে আমার কনস্টিটিউয়েন্সিতে যারা থাকে কিছুটা করি। খুব বেশি করি না। আমিও তো একটা কনস্টিটিউয়েন্সিতে রিপ্রেজেন্ট করি। সেখানে লোকের যদি প্রয়োজন থাকে, তাদের রেশন কার্ড না থাকে গ্রাম পঞ্চায়েত থেকে আমি সই নিই। গ্রাম পঞ্চায়েত থেকে খোঁজ নিয়ে, মিউনিসিপ্যাল

কর্পোরেশন থেকে খোঁজ নিয়ে, মিউনিসিপ্যাল কর্পোরেশন থেকে খোঁজ নেবার পর এটা বলি। আমি বলতে চাইছি যে রেশন কার্ডের কোনও অভাব নেই। এটা সঠিক লাইনে গেলে, আইনের হিসাব যা আছে সে পদ্ধতিতে গেলে তবেই সব কিছু হতে পারে। আমি আগেই আপনাকে বলেছি প্রায় ১ কোটি ফল্‌স রেশন কার্ড আছে এগুলি ধরতে হবে, না হলে রেশন সিসটেম থাকবে না। আমি আবার বলছি সরকার চায় সবাইকে রেশন কার্ড দেওয়া হোক এবং সঙ্গে সঙ্গে যাদের রেশন কার্ডের প্রয়োজন নেই, যাদের ডাবল রেশন কার্ড আছে তারা যাতে না পায় সেটাও দেখতে হবে। যেমন মান্নান সাহেব হুগলিতে আছেন সেখানে একটা রেশন কার্ড করলেন আবার এখানে আছেন এখানেও একটা রেশন কার্ড করলেন, এই রকম যেন না হয় এগুলি দেখতে হবে, এগুলিকে রুখতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি একমাত্র এম.এল.এ. যার কোনও রেশন কার্ড নেই। আপনার ডিপার্টমেন্ট আজ পর্যন্ত রেশন কার্ড দেয় নি আমাকে।

**শ্রী কলিমুদ্দিন সামস্‌ ঃ** আমার কাছে সব ডিস্ট্রিক্ট কন্ট্রোলারকে সাদা রেশন কার্ড দেওয়ার পর আজকে প্রায় ২৭ লক্ষ ব্ল্যাঙ্ক রেশন কার্ড আছে। যেখানে যেরকম রিকুইজিশন হয়, কিন্তু হেড কোয়াটার্সের যা রিকুইজিশন থাকে তার থেকে বেশি রেশন কার্ড সাপ্লাই করা যায় না। গভর্নমেন্টের যে আইন আছে, যে অর্ডার আছে সেই অর্ডার অনুযায়ী আমাদের চলতে হবে।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমার এলাকায় রেশন কার্ড চেয়েও পাচ্ছি না।

**শ্রী কলিমুদ্দিন সামস্‌ ঃ** আপনি রেশন কার্ডের জন্য অ্যাপ্লাই করেন নি। শুনুন আমি বলি আপনাকে যে এম.এল.এ. হয়ে আপনি যদি রেশন কার্ড পান নি তাহলে তার মানে হচ্ছে আপনার এলাকায় অন্য অন্য ডিপার্টমেন্টের অফিসাররা জানেন না যে আপনি এম.এল.এ. আছেন। আপনি অ্যাপ্লাই করুন, আপনি রেশন কার্ড পাবেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** আমার কথা বলছি না, এলাকার কথা বলছি।

**শ্রী কলিমুদ্দিন সামস্‌ ঃ** এলাকার জন্য ফর্মালিটি আছে, আপনি ফর্মালিটি অবজার্ভ করুন। ..............(নয়েজ).............

রেশন কার্ডের কোনও অভাব নেই। এই সরকার আইন মেনে চলে, আইনকে বাদ দিয়ে কোনও দিন চলেনি। এখন আমি হাউজে বলছি যে আজকে সকালে মাননীয় স্পিকার সাহেবকে বলছিলাম যার কাছে আই.সি. আছে ইলেকশন কমিশনের অথবা যাদের কাছে পাসপোর্ট আছে তারা অ্যাপ্লাই করুক, এম.এল.এ.-এর কাছ থেকে একটা

সার্টিফিকেট নিয়ে আসুক, তারপর রেশন কার্ড দেওয়া যাবে। কিন্তু এই সব না হলে লক্ষ লক্ষ যে জালি রেশন কার্ড আছে সেগুলিকে একদিকে আমরা ধরবো, আবার ওই জালি রেশন কার্ড় হয়ে যাবে। এটা রুখতে হবে। এটা আমি আপনাকে বলতে চাইছি আমাদের স্টেটে যে পি.ডি.এস. সিসটেম আছে.......

(গোলমাল)

**শ্রী তাপস রায় ঃ** কত রেশন কার্ড আপনি বাজেয়াপ্ত করেছেন পরিস্কার করে বলুন?

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** আমি তো বললাম ২২ লক্ষ রেশন কার্ড বাজেয়াপ্ত করেছি।

(গোলমাল)

(এই সময় একাধিক মাননীয় সদস্য কিছু বলতে ওঠেন)

**মিঃ স্পিকার ঃ** এইভাবে ডিবেট চলতে পারে না, হোয়াট ইজ দিস? অশোক দেব, তাপস রায় আপনারা বসুন। এইভাবে কি ডিবেট চলবে? আপনারা বক্তব্য রেখেছেন কেউ ডিসটার্ব করেন নি। এটা কি কথা। মোস্ট আনডেমোক্রেটিক, অগণতান্ত্রিক। ডোন্ট ডু ইট। এই রকম করলে ভবিষ্যতে আপনার বলার সুযোগ বন্ধ করে দেব।

(ভয়েজ ঃ চিনির কথা বলুন)

[5-20 — 5-30 p.m.]

**শ্রী কলিমুদ্দিন সামস্ ঃ** চিনির কথাও আমি বলবো, এটা নিয়ে চিন্তা করার কোনও বিষয় নেই। আজকে পি.ডি.এস সম্পর্কে অনেকে অনেক কথা বলেছেন। আপনারা জানেন, গভর্নমেন্ট অফ ইন্ডিয়া একটা পলিসি নিয়েছে পি.ডি.এস-কে শেষ করে দেবার জন্য। তারা বি.পি.এল-এর মাধ্যমে এবং এ.পি.এল.-এর মাধ্যমে, আপনারা অনেকে বলেছেন বি.পি.এল.-এ যে চাল সরবরাহ করা হচ্ছে তা ভালো নয়। সত্যি ভালো নয়। আমি বারবার গভর্নমেন্ট অফ ইন্ডিয়াকে বলেছি আমরা যা প্রকিওর করছি পশ্চিমবাংলার মানুষকে সেই চাল বি.পি.এল.-এর মাধ্যমে সরবরাহ করব। কিন্তু দুর্ভাগ্যের বিষয় ওনারা আমাদের কথা শুনলেন না। এফ.সি.আই.-এর মাধ্যমে যে চাল আসছে মানুষ তা খেতে পারেনা। যদিও কোয়ালিটি কন্ট্রোল রিজেক্ট করে দিচ্ছে কিন্তু তার পরেও আসছে। কারণ কি আপনারা বুঝতে পারছেন না? যেভাবে আমাদের ইন্ডাস্ট্রিগুলোকে শেষ করে দেওয়া হয়েছে, ধ্বংস করে দেওয়া হয়েছে, ইন্ডাস্ট্রি বন্ধ করে দেওয়ার পর আন-এমপ্লয়মেন্ট

বেড়ে গেল। দিল্লিতে যে সরকার বসে আছে তারা চায় না পশ্চিমবাংলার চাষিরা চাঙ্গা হয়ে থাকে। পশ্চিমবাংলায় যে উৎপাদন হচ্ছে সেই উৎপাদনকে সামনে রেখে চাষী ভাইদের মুখে হাঁসি ফুটুক তারা চায়না। তারা চায় আজকে এখানকার চাষিদের উৎপাদন বন্ধ হয়ে যাক। এর থেকে দুঃখের বিষয় কি আছে? আজকে গ্রামে গ্রামে চাষিরা যে ধান উৎপাদন করছে তা বাজারে বিক্রি করে দাম পাচ্ছে না। এখানে অনেক সদস্য ঠিকই বলেছেন যে, থাইল্যান্ডের, মালেশিয়ার এবং অন্যান্য জায়গার থেকে আজকে চাল কম দামে এখানে বিক্রি হচ্ছে। আমিও গ্রামে গিয়ে দেখেছি, অনেক চাষী ভাই মাথায় হাত দিয়ে বলেন, আমাদের ধান গোলায় ঐরকম রাখা আছে, কি হবে? আমি আপনাদের বলি, আজকে একটা চেষ্টা হচ্ছে, পশ্চিমবাংলার চাষী ভাইদের উৎপাদন শেষ করে দাও। এখানে ধান, চাল, গম উৎপাদনের দরকার নেই, গোলাপ উৎপাদন কর আমেরিকায় যাবে। কেন্দ্রীয় সরকারের এই দৃষ্টিভঙ্গী দুঃখজনক।

আপনারা এল.পি.জি. সম্পর্কে বলেছেন। এটার ঐ গভর্নমেন্ট খরচ বিয়ার করবে না। আমরা গভর্নমেন্টকে রিকোয়েস্ট করেছি এসেন্সিয়াল কমডিটিস সাপ্লাই কর্পোরেশনের মাধ্যমে এল.পি.জি জনসাধারণকে দেবার ব্যবস্থা করা হোক। আপনারা সবাই জানেন, এসেনসিয়াল কমডিটিস সাপ্লাই কর্পোরেশনের একটা সেপারেট ডিপার্টমেন্ট আছে, সেপারেট এনটিটি আছে, ফুড সাপ্লায়ের সঙ্গে কনসার্ন নয়। এটার ১০০ শতাংশ শেয়ার গভর্নমেন্টের আছে। এছাড়া, আর কিছু নেই। এর আলাদা সেক্রেটারি আছে, ম্যানেজিং ডাইরেক্টর আছে। আপনারা বলেছেন, ম্যানেজিং ডাইরেক্টর বারবার চেঞ্জ হয়ে যাচ্ছেন। চেঞ্জ হয়নি, তাঁরা ট্রান্সফার হয়ে দিল্লি চলে যাচ্ছেন। পোস্টিং নিয়ে নিচ্ছেন, আমি গর্বের সঙ্গে বলতে পারি, যখন দেখলাম এই অবস্থা হচ্ছে তখন আমার ডিপার্টমেন্টের মোসট এফিসিয়েন্ট, ক্যাপাবেল অ্যান্ড ফার-সাইটেড ফুড কমিশনার, মিস্টার দীপক রুদ্রকে ম্যানেজিং ডাইরেক্টর করলাম। উনি যতদিন পর্যন্ত ম্যানেজিং ডাইরেক্টর আছেন কোনও চেঞ্জিংয়ের প্রশ্ন আসেনি। চেঞ্জিং হচ্ছে এই কারণটা সবাই তুলেছেন এবং বলেছেন, পালিয়ে যাচ্ছেন, এটা আটকাতে হবে। কিন্তু যতক্ষণ পর্যন্ত আমাদের এই ক্যাপাবেল ফুড কমিশনারকে দায়িত্ব দেওয়া হয়েছে, এটা বন্ধ হয়েছে। গাড়ি সম্বন্ধে অনেকে বলেছেন। এসেন্সিয়াল কমডিটিস সাপ্লাই কর্পোরেশন একটা সেপারেট ডিপার্টমেন্ট আছে, সেপারেট এনটিটি আছে, কিন্তু আলাদা সেক্রেটারি আজ পর্যন্ত করতে পারিনি অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে হাইকোর্টে কেসের জন্য। হাইকোর্টে কেস উঠে যাবার পর সেক্রেটারি অ্যাপয়েন্টমেন্ট করার জন্য যে বেতন দেবার আইন আছে, সেই আইনে হতে পারে না। সেখানে সেপারেট ডিপার্টমেন্ট আছে, সেপারেট কর্পোরেশন আছে, ফুড ডিপার্টমেন্টের সঙ্গে কোনও সম্পর্ক নেই, হানড্রেড পারসেন্ট গভর্নমেন্ট আছে। গাড়ি, স্টাফ, ম্যানেজিং ডাইরেক্টর থাকতে পারে, আদার অফিসিয়াল এস্টাব্লিশমেন্ট থাকতে পারে। এরমধ্যে কোনও ব্যাপার

নেই। কিছু মেম্বার এটা বলেছেন। একজন মেম্বার ডি.জি. (ফুড)এর মাধ্যমে এত টাকা খরচ হচ্ছে ইত্যাদি বলেছেন। সঙ্গে সঙ্গে মন্ত্রীর কথাও বলেছেন। ডি.জি. (ফুড)-এর জন্য যে টাকা খরচ হয়, এটা তাঁর জানা উচিত ছিল যে, সেটা গভর্নমেন্ট অফিসারের খরচ হিসাবে গভর্নমেন্ট দেয়। আর মন্ত্রীর অফিসের টি.এ, ডি.এ. আপ্যায়ন ইত্যাদি বিষয়ে গভর্নমেন্টের আলাদা হেড আছে। সেই হেডের বরাদ্দটা আপনারাই এই বিধানসভা থেকে পাশ করে দেন। যদি কখনও হঠাৎ কোনও প্রয়োজন পড়ে, কোথার থেকে হবে বা ইলেভেন্থ আওয়ারে কিছু প্রয়োজন পড়ে যায় তখন ই.সি.এস.সি. থেকে টাকা ধার হিসাবে নেওয়া হয় এবং যে মুহূর্তে নির্দিষ্ট খাত থেকে সেই টাকা পাওয়া যায় সেই মুহূর্তেই তা ফেরত দিয়ে দেওয়া হয়।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে।)

আমার সময় শেষ হয়ে এসেছে, স্পিকার সাহেব আমাকে বসতে বলেছেন। তাই সমস্ত কাট মোশনের বিরোধিতা করে, ডিমান্ড নং ৫৪ এবং ৮৬-কে আপনাদের অনুমোদনের জন্য প্রেস করলাম। আমি আশা করি সমস্ত কাট মোশনকে রিজেক্ট করে ডিমান্ড নং ৫৪ এবং ৮৬-কে আপনারা অনুমোদন করবেন। কেন্দ্রীয় সরকারের পি.ডি.এস.-কে শেষ করে দেবার চক্রান্ত ব্যর্থ করে আপনারা আমাদের এখানে তাকে শক্তিশালি করতে আমাদের সাহায্য করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-37 p.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় স্পিকার স্যার, ক্রেতা-বিষয়ক দপ্তর সম্পর্কে আমি দু'একটি কথা বলতে চাই। এটা সকলের জানা আছে যে ২৬শে মার্চ, ১৯৯৯ সালে গভর্নমেন্ট নোটিফিকেশন অনুযায়ী ক্রেতা-বিষয়ক দপ্তরটা আলাদা দপ্তর হিসাবে পরিগণিত হয়েছে এবং এর নজন সচিব কাজ শুরু করেছেন ১লা নভেম্বর '৯৯ সাল থেকে। ২০০০ সালের ১৫ই মার্চ আলাদা দপ্তর কাজ শুরু করেছে। এখন আমাদের রাজ্যে ১৯টা ডিস্ট্রিক্ট ফোরাম এবং একটা স্টেট কমিশন আছে। বর্তমানে আমাদের ১৭টা ডিস্ট্রিক্ট ফোরাম পূর্ণ সময় চলছে এবং দুটো দক্ষিণ দিনাজপুর এবং বাঁকুড়ার আংশিক সময়ের জন্য চলছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সেন, একটু বসুন। আমার মনে হয় এই বিতর্কের সময় একটু বাড়াতে হবে। তাই আমি প্রস্তাব করছি, আধঘন্টা সময় বাড়ানো হোক।

(প্রস্তাব গৃহিত হয় এবং আধ ঘন্টা সময় বাড়ে।)

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ঐ দুটো ডিস্ট্রিক্ট ফোরামকে পূর্ণ সময় করার জন্য উদ্যোগ

গ্রহণ করছি। আর একটা বিষয় এখানে জানিয়ে রাখি - দার্জিলিং-এর ডিস্ট্রিক্ট ফোরামের একটা সার্কিট বেঞ্চ আছে শিলিগুড়িতে। সম্প্রতি আমরা সিদ্ধান্ত নিয়েছি শিলিগুড়িতে একটা পূর্ণ সময়ের জন্য আলাদা ডিস্ট্রিক্ট ফোরাম করা হবে। আমরা দেখছি আমাদের এই ক্রেতা-বিষয়ক ব্যাপারটা হবার পর মোট ৪১,৪৫০টি অভিযোগ দায়ের করা হয়েছে। তার মধ্যে ৩৫,৫২৬টি অভিযোগের নিষ্পত্তি হয়ে গেছে। তবে আইন অনুযায়ী যেটা ৯০ দিন অথবা ১৫০ দিনের মধ্যে করার কথা, সে সেক্ষেত্রে কিছু কিছু ঘটনা এই সময় অতিক্রম করেছে, সময়-সীমার মধ্যে করা যায় নি। যাতে ভবিষ্যতে এই সময়ের মধ্যে নির্দিষ্ট সময়ের মধ্যে অভিযোগের নিষ্পত্তি করা যায় তার জন্য উদ্যোগ গ্রহণ করেছি। এরজন্য প্রত্যেকটা জেলা ফোরামের এবং স্টেট কমিশনের যারা সদস্য আছেন তাদের সঙ্গে কলকাতায় একটা মিটিং করে এ-বিষয়ে পরামর্শ করেছি। এখন ক্রেতাদের সচেতন করার একটা বিষয় আছে — ক্রেতা আদালত হয়েছে, সেখানে অভিযোগ দায়ের করা যায়, কিন্তু অনেক ক্রেতা বা কনজিউমার এ-বিষয়ে সচেতন নন। সেই সচেতনতা বৃদ্ধির জন্য আমরা বিশ্বক্রেতা অধিকার দিবস যেটা ১৫ই মার্চ হয়েছে সেটা যথেষ্ট গুরুত্ব দিয়ে উৎযাপন করেছি। এই বছরে প্রথম কলকাতা ছাড়াও সব জেলাগুলিতে ঐদিন উৎযাপন করেছি বিভিন্ন অনুষ্ঠানের মধ্য দিয়ে। এছাড়া সম্প্রতি সিদ্ধান্ত নিয়েছি সারা রাজ্যব্যাপি ক্রেতা বিষয়ের উপর নাটক, গান, ছড়া, স্লোগান ইত্যাদি প্রতিযোগিতা আমরা করব। আমাদের কাজের দ্রুত গতি আনার জন্য প্রত্যেক জেলায় কমপিউটারে ইন্টারনেট স্থাপন করতে চলেছি এবং আমাদের নিজস্ব ওয়েবসাইট এ বিষয়ে আমরা করছি। জেলায় জেলায় আমরা কনজিউমার ইনফরমেশন সেন্টার স্থাপন করব যেখানে একজন ক্রেতা বিভিন্ন বিষয়ে জানতে পারবেন। আমাদের এটা একটা রাইট টু ইনফরমেশন যেটা সিটিজেন চার্টাডের মধ্যে আছে সেটা আমাদের রাজ্যে সাধারণতঃ যাতে করতে পারি, মানুষের অধিকার আছে জানবার বিভিন্ন বিষয়ে, সেইজন্য আমরা জেলায় জেলায় কনজিউমার এডুকেশন সেন্টার করব এবং কনজিউমার এডুকেশন বৃদ্ধির জন্য আমরা আপাততঃ ঠিক করেছি ৩টি ডিভিশনে ৩টি ডিভিশনাল অফিস করব যেটা আমরা কনজিউমার এডুকেশন সেন্টার বলতে পারি। আমরা এই উদ্যোগ গ্রহণ করেছি যে আমাদের এই যে ক্রেতারা নানাভাবে বঞ্চিত হচ্ছে, এখনও পর্যন্ত বিক্রেতারা ডমিনেট করছে, আমরা চেষ্টা করছি ক্রেতারা যাতে ডমিনেট করতে পারে। সম্প্রতি আপনারা কাগজে দেখেছেন, আপনারা বিভিন্ন ইলেকট্রিক মিডিয়ায় দেখেছেন যে আগে ক্রেতাদের যে রসিদ দেওয়া হত লেখা থাকতো গুড্‌স ওয়ান সোল্ড ক্যান নট বি রিটার্ন্ড। কিন্তু সমস্তটাই এটা বে-আইনী। তাই এ বিষয়ে আমরা বিভিন্ন বিক্রেতাকে সচেতন করেছি যে এখন আর যেন না লেখা থাকে। শুধু তাই নয়, বিভিন্ন চেম্বার অফ কমার্সের সঙ্গে যোগাযোগ করেছি, তারা যেন তাদের সদস্যদের বারণ করেন যে এই ধরনের কথা

লেখা বে-আইনী। বিভিন্ন চেম্বার অফ কমার্স যোগাযোগ করে তাদের জানিয়েছেন এবং তাদের সদস্যদের সচেতন করেছেন। আমরা এই ক্রেতা সচেতনতা বৃদ্ধির জন্য বিভিন্ন যে সমস্ত ক্রেতা অরগ্যানাইজেশন আছে অর্থাৎ কনজিউমার অরগানাইজেশন তাদের সঙ্গে যোগাযোগ করেছি। আমরা তাদের এ বিষয়ে উৎসাহিত করার চেষ্টা করছি তারা যেন বিভিন্ন জেলায় তাদের কর্মসূচির মধ্য দিয়ে মানুষকে এ বিষয়ে সচেতন করুন। সম্প্রতি আমাদের লিগাল মেট্রোলজি ডায়রেক্টোরেট যেটা আগে কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্টের সঙ্গে যুক্ত ছিল সেই ডায়রেক্টোরেট কনজিউমার অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টের সঙ্গে এখন যুক্ত হয়েছে। তারফলে আমাদের কিছু কর্মি সংখ্যা বেড়েছে, আমাদের কার্যালয় জেলায় জেলায় বেড়েছে। আমরা ঠিক ঠিকভাবে কাজে লাগানোর জন্য উদ্যোগ গ্রহণ করেছি। পরিশেষে আর একটি কথা বলি, এই ক্রেতা বিষয়ে যে কাজ সেই কাজের অনেক গুরুত্ব ক্রমশঃ বাড়বে, বিশেষ করে এই বিশ্বায়নের যে যুগ চলছে তাতে করে এই দপ্তরের কাজের যে পরিধি, কাজের যে মাত্রা তা অনেক বৃদ্ধি পাবে। আজকে এই ৮৬ নম্বর ডিমান্ডের বাজেট বিতর্কে ১০ জন মাননীয় বিধায়ক অংশ গ্রহণ করেছেন এবং তাঁরা সবাই মিলে ২ ঘন্টা সময় নিয়েছেন। তার মধ্যে একজন মাত্র বিধায়ক ২ মিনিট এ বিষয়ে তাঁর বক্তব্য রেখেছেন। তিনি বলেছেন সচেতনতা বৃদ্ধি করা দরকার। আমি তাঁর সঙ্গে একমত। এ বিষয়ে আমাদের দপ্তর উদ্যোগ গ্রহণ করেছে। আমি আরও সমালোচনা আশা করেছিলাম, কারণ গণতন্ত্রে সমালোচনা অত্যন্ত জরুরি, অত্যন্ত প্রয়োজন ঠিকভাবে চলার পথে যাওয়ার জন্য। আমি মনেকরি এরপরে ক্রেতা বিষয় দপ্তরের সঙ্গে বিধানসভায় আরও আলোচনা হবে।

মাননীয় বিধায়কগণ তাতে অংশগ্রহণ করবেন এবং গঠনমূলক সমালোচনা করবেন। তার মধ্যে দিয়েই এই দপ্তরের কাজ সঠিকভাবে চলতে পারবে। এই কয়েকটি কথা বলে ৮৬নং দাবির অধীনে যে ব্যয়বরাদ্দের দাবি আমি রেখেছি তা অনুমোদনের জন্য সভার সকলের কাছে আমি আবেদন জানাচ্ছি। ৮৬নং দাবির উপর কোনও কাটমোশন নেই কাজেই কাটমোশনের বিষয়ে কোনও বক্তব্য রাখার প্রয়োজন নেই। এই বলে পুনরায় এই ব্যয়বরাদ্দের দাবি অনুমোদন করার জন্য আপনাদের অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Demand No. 54**

Cut motions of Shri Sanjoy Bakshi (Nos.1,2), Shri Ashok Kumar Deb (No.3), Shri Tarak Bandyopadhyay (Nos.4-5), Shri Pulak Chandra Das (6-7), Shri Sobhan Deb Chattopadhyay (No.8), Shri Nirmal Ghosh (Nos.9-13), Shri Ajoy De (No.14), Shri Saugata Roy (Nos.15-25) Shri

Satya Ranjan Bapuli (Nos.26-30), Shri Kamal Mukherjee (No.31) and Shri Pankaj Banerjee (No.32) That the Amount of the Demand be reduced by Rs.100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.218,63,08,000 be granted for expenditure under Demand No.54, Major Heads : "2408-Food, storage and Warehousing, 4408-Capital outlay on Food, Storage and Warehousing (Excluding Public Undertakings) and 6408-Loans for Food, Storage and Warehousing" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs.72,14,81,000 already voted on account.)

was then put and agreed to.

### Demand No. 86

The motions of Shri Sanjoy Bakshi (Cut motion No.1), Shri Tarak Bandyopadhyay (Cut motion No.2) and Shri Pulak Chandra Das (cut motion No.3) that the Amount of the Demand be reduced by Rs.100/ - was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.9,71,33,000 be granted for expenditure under Demand No.86, Major Head : "3456-Civil Supplies" during the year 2000-2001

(This is inclusive of a total sum of Rs.3,20,54,000 already voted on account.)

was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 5-37 p.m. till 11-00 a.m. on Monday, the 17th July, 2000, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 17th July, 2000 at 11-00 a.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 2 Ministers of State and 122 Members.

[11-00 — 11-10 a.m.]

### Held over Starred Questions
### (to which oral answers were given)

### Budget Provision (1999-2000) of Cottage & Small Scale Industries Department

*81. (Admitted Question No. *538) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Cottage & Small Industries Department be pleased to state—

(a) what amount of fund, as on 01.02.2000, has been released by the Finance Department against the Budget Provision (1999-2000) of the Cottage & Small Scale Industries Department; and

(b) how much of this fund has been utilised till date ?

...(Noise)...

...(Several Congress Hon'ble Members rose to speak)...

...(Voice : একটা বড় অ্যাকসিডেন্ট ঘটেছে.....একটা সিরিয়াস ব্যাপার...)

**Mr. Speaker :** Hon'ble Members, please take your seats.

**Shri Pralay Talukdar :**

(a) A sum of Rs.1275.30 lakhs in Plan Budget.

(b) The entire sum of Rs.1275.30 lakhs has been utilised in the Plan Budget till date.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই যে ১২৭৫.৩০ লক্ষ টাকা খরচ করেছেন, এর মধ্যে প্ল্যান খাতে কত, আর নন-প্ল্যান খাতে কত সেটা জানাবেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমি বলার সময়ে বলেছি যে, এটা প্ল্যান বাজেট, নন-প্ল্যান বাজেট নয়। এটা ১.২.২০০০ সাল পর্যন্ত। আমাদের প্ল্যান হচ্ছে ৩১.৩.২০০০। প্ল্যান বাজেটে যা টাকা পেয়েছি সেটা খরচ হয়েছে। নন-প্ল্যান যেটা খরচ হয়েছে সেটা এখানে দেইনি। সেটা সাপলিমেন্টারিতে দিয়েছি। এটা বিশাল বড় আপনি যদি চান আমি টেবিলে দিতে পারি।

**শ্রী সৌগত রায় ঃ** ডিটেলস দেবার দরকার নেই। আপনি বলুন কত টাকা পেয়েছেন, আর কত ইউটিলাইজড হয়েছে?

(No reply)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ১২৭৫.৩০ লক্ষ টাকা পেয়েছেন এবং সবই খরচ করেছেন। কিন্তু নন-প্ল্যানে?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমাদের সব খরচ হয়ে গেছে। ডাইরেক্টর সি.এস.এস.আই-এর বাজেট প্রভিশন ৯০৮.৬৫ লক্ষ টাকা সেখানে খরচ হয়েছে, এক্সপেন্ডিচার আপটু ১৯৯৯ ডিসেম্বর ৫১৪.৮৭ লক্ষ টাকা। পরে আমরা টাকা পেয়েছি সেটা সব খরচ হয়ে গেছে। প্রধানত এটা মাইনে খাতে এস্টাবলিস্টমেন্ট খাতে। ইন্ডাস্ট্রিয়াল এস্টেট আমরা যা পেয়েছিলাম সেটা খরচ করেছি, যদিও আমরা টাকাটা বেশি চেয়েছিলাম। স্কীম ফর এস.এস.আই, এখানে আমরা চেয়েছিলাম ৬৬৬ লক্ষ টাকা, ৬৭৮ লক্ষ টাকা পেয়েছি। গ্রান্টস টুয়ার্ডস স্যালারি টু ওয়েস্ট বেঙ্গল লেদার ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন আমরা ফেব্রুয়ারি পর্যন্ত পেয়েছি ১০২.৬০ লক্ষ টাকা, তারপরের তথ্য আমার কাছে এখন নেই। গ্রান্টস টুয়ার্ডস স্যালারি টুয়ার্ডস এমপ্লইজ কো-অপারেটিভ ২০.৫২ লক্ষ টাকা। টোটাল স্কীম ফর এস.এস.আই ৬৬৬.৯৫ লক্ষ টাকা, অ্যামাউন্ট স্যাংশনড আপ টু ফেব্রুয়ারি ৭৫০.১৪ লক্ষ টাকা। এক্সপেন্ডিচার আপ টু ডিসেম্বর ১৯৯৯ ৬৭৮.৩৯ লক্ষ টাকা। হ্যান্ডিক্রাফ্ট ইন্ডাস্ট্রিজ, টোটাল নন প্ল্যান আপ টু মার্চ ছিল ২৪১৮.৭৭ লক্ষ টাকা সেখানে পেয়েছি ২২০৫.৩২ লক্ষ টাকা। পরে ইয়ার এনডিং-এ আমরা বাকি টাকা পেয়ে গেছি। এই টাকা পেয়ে যাই, কারণ এইটা মাইনে খাতের টাকা। প্ল্যান বাজেটের টাকা কম।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ আপনি বললেন ১২৭৫ লক্ষ টাকা প্ল্যানে, তাই কি ঠিক? আপনি ৯ কোটি টাকা নন-প্ল্যানে পেয়েছেন এটা কি ঠিক?**

**শ্রী প্রলয় তালুকদার ঃ** ২৪ কোটি ১৮ লক্ষ টাকা আমাদের নন-প্ল্যান বাজেট। তার মধ্যে সেখানে পেয়েছি ২২.০৫ কোটি টাকা, বাকি টাকা আমরা পরের মাসে পেয়ে গেছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** প্ল্যান খাতে লেদার ইন্ডাস্ট্রি করার কথা। এর ভেতর নূতন করে এটা সিফ্‌ট করবার জন্য যে জায়গা কিনেছেন তার জন্য কত টাকা খরচ করেছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** এখনও খরচ করিনি। অর্থ দপ্তরের কাছে টাকা চেয়েছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** লেদার কমপ্লেক্সের জন্য সরকারের তরফ থেকে ডেভেলপার ডালমিয়ার কাছ থেকে জমি কিনেছে। কিন্তু সেই জমির টাকা দেওয়া হয়েছে কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** এখনও জমি কেনা হয়নি। জমি কেনার জন্য যে টাকা দেওয়া হয় সেই চেক ফেরত যায় যথা সময়ে চেক দেওয়া হয়নি বলে। তারপর বাকি টাকার জন্য অর্থ দপ্তর থেকে চাওয়া হয়েছে। সেই টাকা পেলে জমি কেনা হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** যখন লেদার কমপ্লেক্স শুরু করেছিলেন তখন ওই জমির দাম ছিল বিঘা প্রতি ১৯ হাজার টাকা। তখন সেই জমি নেবেন নেবেন করে নেন নি। এখন সেই জমির দাম ৪৯ হাজার টাকা করে কাঠা। তখন নেন নি এখন এই অর্থ, অর্থ দপ্তরের কাছ থেকে চেয়েছেন বলে কি অর্থ দপ্তর টাকা দেন নি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** না। জমি যখন এ্যালটমেন্ট হয় তখন আমরা কনসেন্ট দিয়েছিলাম জমি নেব বলে। ১৯৯৬ সালে ইলেকশনে আমি আসার পর দেখি জমির টাকা দেওয়া হয়নি। তখড় জমিটার ব্যাপারে কনসেন্ট দিয়েছিল এবং সেইজন্য জমির টাকাটা দিয়েছিলাম। তখন ওরা জমির টাকা ফেরত দিয়েছিল। ইতিমধ্যে জমির দাম বেড়ে গেছে সেই জন্য বলছে জমির দাম কমার্শিয়াল রেটে দিতে হবে, এই টাকা দিলে হবে না। তারপর আমরা অনেক ছুটোছুটি করেছি কিন্তু কিছু হয়নি। সেইজন্য অর্থ দপ্তরের কাছ থেকে টাকা চেয়েছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ আপনি যখন এই দপ্তরের মন্ত্রী তখন এই জমিটা ডেভেলপ করার জন্য লেদার কমপ্লেক্সের জন্য স্মলস্কেলকে ইন্ডিভিজুয়ালি এবং গভর্নমেন্টকে জমিটা অফার করেছিল তখন যে দাম ছিল তখন নেন নি, এখন দামটা যখন অনেক**

া বেড়ে গেছে, এখন কেন সেটা নিতে হচ্ছে? এই যে টাকার অপচয় হচ্ছে, আপনি থন নিলেন না এনভার্ণমেন্টাল রিজনে সুপ্রিম কোর্টের অর্ডার অনুযায়ী যখন শিফট রার কথা বলে তখন সরকার বলে যে, আমরা ওখান থেকে সরিয়ে নিতে চাই, ইজন্য সিদ্ধান্ত হয়েছিল। আপনারা বলেছিলেন শিফট করে নেবেন। তখন জমিটা লেন না। পরে যখন জমির দাম দশগুণ বেড়ে গেল তখন নিচ্ছেন। এটা কি কাউকে ট মানি পাইয়ে দেবার জন্য?

**শ্রী প্রলয় তালুকদার** ঃ না, এতে কোনও কাট মানি বা কাউকে টাকা পাইয়ে বার কোনও ব্যাপার নেই। বানতলা স্কীমটি যখন হয় তখন আমি ছিলাম না। তখন নি ছিলেন, প্রবীর সেনগুপ্ত, তিনি মারা যান। তখন অফিসার বা মন্ত্রী কেউ ছিলেন । পরে আমি এসে যখন চেকটা অফার করেছিলাম তখন ওরা সেটি ফেরত দেয়। র আমি বিষয়টি কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির সঙ্গে টেক আপ করি। ওরা বলে আমরা মিটা যথা সময়ে নেব। তারপর যখন কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির কনসেন্টটা এলো, তখন ার এন্ডিং এবং তারপর নির্বাচন এসে যায়। সেইজন্য আমি ওদের বলি জমিটা ভিয়াস রেটে দেওয়া হোক। কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিকে কমার্শিয়াল রেটের কম দিতে রেনি। তারপর সেটি নিতে হয়। এটাতে কাউকে টাকা পাইয়ে দেবার ব্যাপার নেই, নিকটা আন্ডার কম্পালশন এটা দিতে হয়।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** ঃ প্রবীরবাবু আগে মন্ত্রী ছিলেন। তারপর আপনি মন্ত্রী হয়েছেন। পনি তো সাড়ে চার বছর আছেন। এই জমি সম্পর্কে সিদ্ধান্ত করা যখন হয়ে গেছে, রপরেও গ্রহণ করতে পারলেন না। এত বিলম্ব হওয়ার কারণটা কি?

**শ্রী প্রলয় তালুকদার** ঃ এই বিষয়টি নিয়ে আমি কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রির সঙ্গে টেক প করি আলোচনা হয়, সবই হয়। বানতলার ব্যাপারটা আপনি ভালভাবেই জানেন কি য়েছে না হয়েছে। সেখানে আমাদের বাধ্য হয়েই এই বিষ বড়িটা গিলতে হচ্ছে।

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, আমি মাননীয় মন্ত্রীর জবাবটা ঠিক বুঝলাম না। মাননীয় ্রীর কাছে আমার স্পেসিফিক প্রশ্ন টোটাল প্ল্যান কত টাকার ছিল, ৩১শে মার্চ ২০০০ র্যন্ত কত টাকা ফিনান্স ডিপার্টমেন্ট রিলিজ করেছে, এবং কত টাকা আপনি খরচ রেছেন? এখন জুলাই মাস, এখন সেই ফিগারটা দিতে কোনও অসুবিধা হওয়ার কথা া।

**শ্রী প্রলয় তালুকদার** ঃ আমি বাজেট বক্তৃতায় বলেছি। এতে আমাদের ১৯৯৯-১০০ সালে বাজেট এস্টিমেট কোর সেক্টরে ছিল ৩০ কোটি টাকা।

**শ্রী সৌগত রায় ঃ** আমি কোনওরকম ডিভিসন চাইছি না। আমার সিম্পল কোয়েশ্চেন কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিতে ১৯৯৯-২০০০ সালের ৩১শে মার্চ ২০০০ পর্যন্ত প্ল্যান বাজেট কত ছিল, কত টাকা ফিনান্স ডিপার্টমেন্ট রিলিজ করেছে, এবং ৩১শে মার্চ ২০০০ পর্যন্ত কত টাকা ইউটিলাইজ করেছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** আমি তো তারই উত্তর দিচ্ছি। এবারের বাজেটটা গতবারের মত হয়নি। এবারের বাজেটটা দু'ভাগে ভাগ করা হয়েছে একটা হচ্ছে কোর সেক্টর, এবং আর একটা হচ্ছে গ্রান্ট টু জেলা পরিষদ। কোর সেক্টরে ছিল ৩০ কোটি টাকা, এবং গ্রান্ট টু জেলা পরিষদে ছিল ৩০ কোটি টাকা, টোটাল ছিল ৬০ কোটি টাকা। রিভাইজড এস্টিমেটে হয়েছিল কোর সেক্টরে ১৭.১৯ কোটি টাকা, এবং গ্রান্ট টু জেলা পরিষদে হয়েছিল ১৮.৭২ কোটি টাকা। অ্যাকচুয়াল এক্সপেন্ডিচার হয়েছে কোর সেক্টরে ২৩.৫১ কোটি ৪৯ হাজার টাকা এবং গ্রান্ট টু জেলা পরিষদে হয়েছে ১৮ কোটি ৭২.৫৯ লক্ষ টাকা। এটা এখন পর্যন্ত জেলা পরিষদ, কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটিতে রয়েছে আমরা আগস্ট মাসে পাব।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি তো সরকারের বাইরে নয়। সরকারের তো একটা ফিনান্সিয়াল অ্যাকাউন্টেনসি সিসটেম আছে। জেলা পরিষদকে যদি টাকা দেন সেটা ডিপার্টমেন্টের টাকা। আমি জানতে চাইছি প্ল্যান বাজেটে কত সেটা ক্লিয়ার-কাট বলুন। অলরেডি আপনি বলেছেন টোটাল প্ল্যান বাজেটে ৬০ কোটি টাকা আর রিভাইজড হয়েছে ৩৫ কোটি টাকার মত। এবং আরেকটা কি ফিগার দিয়েছেন। জেলা পরিষদকে যদি টাকা দিয়ে থাকেন সেই টাকা তো রেখে দেওয়া যাবে না। গত বছরের বাজেটের টাকা তো এই বছর খরচ করা যাবে না, এই বিষয়ে আপনি কি বলেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** গত বছরে [illegible]কা দেওয়া হয়েছে ৩১শে মার্চে। সেই টাকা জেলা পরিষদ, মিউনিসিপ্যালিটি, কর্পোরেশনকে দেওয়া হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** এটা তো বেআইনি কাজ। ৩১শে মার্চ যে টাকা দেওয়া হল সেই টাকা তো ফেরত চলে আসবে ফিনান্সিয়াল অ্যাকাউটেন্সির কাছে।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** টাকাটা তো জেলা পরিষদের নামে জমা পড়ে গেছে। নিয়ম অনুযায়ী জেলা পরিষদ আগে পি.এল অ্যাকাউন্টে টাকা জমা রাখতে পারত। এখন ঠিক পাড়ে না। ওটাকে রি বাজেট করতে হয়।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি তো গত বছরে টাকা জমা রাখলেন, এই বছরের আগস্ট মাসে সেই টাকা খরচ করতে পারেন না, পঙ্কজ ব্যানার্জি একটা স্পেসিফিক

কোয়েশ্চেন জানতে চেয়েছেন যে, বাজেটের অ্যালোকেশনের কত টাকা খরচ করতে পেরেছেন। মিঃ স্পিকার স্যার, আমি আপনার প্রোটেকশন চাইছি কারণ আই কান্ট মেক আউট দি হেড অ্যান্ড টেল অফ দি স্টেটমেন্ট

**শ্রী প্রলয় তালুকদার ঃ** গত ৩১শে মার্চ জেলা পরিষদ, মিউনিসিপ্যালিটি, এবং কর্পোরেশনকে টাকা দেওয়া হয়েছে, টাকা জমা পড়া মাত্র।

**শ্রী সৌগত রায় ঃ** তারা কি ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়েছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনের ইলেকশন ছিল।

**শ্রী সৌগত রায় ঃ** আপনি একটা ফিনান্সিয়াল ইয়ারে টাকা পেয়ে সেই টাকা আরেকটা ফিনান্সিয়াল ইয়ারে খরচ করতে পারেন না। এইভাবে টাকা এক্সটেন্ড করতে পারেন না। আপনি পারেন না পরের বছরের বাজেটে টাকাটা নিয়ে যেতে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ তালুকদার, আপনি একটা ব্রেক আপ দিয়ে দেবেন। যে কত টাকা দিয়েছেন, তার কত ইউটিলাইজেশন সার্টিফিকেট দিয়েছেন এবং অন গোয়িং প্রোজেক্ট কত টাকা অ্যাসাইন্ড আছে এর একটা ব্রেক আপ নেকস্ট ডেটে দিয়ে দেবেন।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** স্যার, দিয়ে দেব।

[11-20 — 11-30 a.m.]

**Mr. Speaker :** Held over Question 138 and Regular Question No.390 are held over. For the rest 4 regular questions (*391, *392, *393 & *394) the concerned Members are not present in the House. So, these questions are not called. H.O. *138 Held over.

**Regular Questions**

*390 Held over.

*391 Not Called.

*392 Not Called.

*393 Not Called.

*394 Not Called.

...(noise)...

**Starred Question**
**(to which written answers were laid on the Table)**

**মৎস্য বিভাগের পর্যটন আবাস**

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৩) **শ্রী তপন হোড়** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকারের মৎস্য বিভাগ এ রাজ্যসহ অন্যান্য রাজ্যেও পর্যটন আবাস গড়ে তোলার পরিকল্পনা গ্রহণ করেছে; এবং

(খ) সত্যি হলে,

(১) উক্ত পর্যটন আবাসগুলি কোন্ কোন্ স্থানে নির্মাণ করা হয়েছে/হবে; এবং

(২) এজন্যে কি পরিমাণ অর্থ বরাদ্দ হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক) না। তবে মৎস্য বিভাগের অধিনস্থ সংস্থা বেনফিস ও রাজ্য মৎস্য নিগম কয়েকটি পর্যটন আবাস গড়ে তুলেছেন ও গড়ে তোলার পরিকল্পনা নিয়েছেন।

| | পর্যটন আবাসের নাম | | যে স্থানে নির্মিত হয়েছে |
|---|---|---|---|
| ১। | 'মীনাক্ষী' | - | মেদিনীপুর জেলার দীঘায় |
| ২। | 'মীনালয়' | | মেদিনীপুর জেলার দীঘায় |
| ৩। | 'কিনারা' | - | মেদিনীপুর জেলার শঙ্করপুরে |
| ৪। | 'গঙ্গা' | - | দক্ষিণ ২৪ পরগনা জেলার ডায়মন্ডহারবারে। |
| ৫। | 'সাগরকণ্যা' ও সাগর | - | দক্ষিণ ২৪ পরগনার ফ্রেজারগঞ্জে |

৬। 'আরণ্যক' - জলপাইগুড়ি জেলার কুমলাই-এ

৭। 'হিমালয়া' - দার্জিলিং জেলার দার্জিলিং শহরে।

৮। 'মৎস্য গন্ধ্যা' ও 'জোয়ার' - মেদিনীপুর জেলার শঙ্করপুর।

এ ছাড়া, পুরিতে ও চেন্নাইতে একটি করে পর্যটন আবাস গড়ে তোলার প্রস্তাব আছে। রাজ্যের মধ্যে সাগর, অযোধ্যা পাহাড় ও কালিম্পং-এ করার প্রস্তাব আছে।

(খ) (২) আনুমানিক ২ কোটি ৬০ লক্ষ টাকা।

**Pending Criminal and Civil Cases**

*392. (Admitted Question No. *1812) **Shri Sobhan Deb Chattopahdyay :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state—

(a) the number of Criminal and Civil Cases lying pending before the Hon'ble High Court till 31st January, 2000;

(b) the number of proclamation and attachment issued by the Hon'ble High Court till that date; and

(c) the number of proclamation and attachment not executed ?

**Minister-in-charge of the Judicial Department :**

(a) (i) Total number of pending criminal cases as on 31.1.2000 ... 37618

(ii) Total number of pending civil cases as on 31.1.2000 ... 271010

Not applicable to the High Court, Calcutta.

Does not arise.

## রাজ্যে মাছের উৎপাদন ও চাহিদা

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৭) **শ্রী জয়ন্ত বিশ্বাস** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে উৎপাদিত মাছের পরিমাণ রাজ্যবাসির চাহিদা পূরণে যথেষ্ট কি না;

(খ) না হলে, বিগত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) চাহিদার কত শতাংশ পূরিত হয়েছে;

(গ) চাহিদা পূরণার্থে উল্লিখিত সময়কালে অন্য রাজ্য থেকে মাছ আমদানি করা হয়েছে কি না; এবং

(ঘ) হয়ে থাকলে, তার পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যথেষ্ট নয়।

(খ) চাহিদার প্রায় ৯৩ শতাংশ পূরিত হয়েছে।

(গ) উল্লিখিত সময়কাল ঘাটতি পূরণে অন্য রাজ্য থেকে মাছ আমদানি হয়েছে।

(ঘ) উক্ত আর্থিক বছরে প্রায় ৮৫,০০০ টন মাছ আমদানি হয়েছে।

## মৎস্যবীজ উৎপাদনের হ্যাচারি

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৮০) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

মৎস্যচাষের জন্য মৎস্যবীজ উৎপাদনের ক্ষেত্রে রাজ্যে কতগুলি হ্যাচারি নির্মাণ করা সম্ভব হয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এ রাজ্যে মোট ৪৬০টি হ্যাচারি নির্মাণ করা সম্ভব হয়েছে।

## Unstarred Question
## (to which written Answers were laid on the Table)

### হাওড়া জেলার শ্যামপুরে নলকূপবিহীন গ্রাম

*২৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩) **শ্রী সঞ্জীবকুমার দাস** : জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে হাওড়া জেলার শ্যামপুর ২নং পঞ্চায়েত সমিতির অন্তর্গত এলাকায় গভির নলকূপবিহীন গ্রামের সংখ্যা কত; এবং

(খ) উক্ত গ্রামগুলিতে পানীয় জল সরবরাহের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** :

(ক) নলকূপবিহীন কোনও গ্রাম নেই।

(খ) প্রশ্নই ওঠে না।

### Inoperative Tubewells

239. (Admitted Question No.294) **Shri Sanjib Kr. Das** : Will the Minister-in-charge of the Water Investigation & Development Department be pleased to state—

(a) the total No. of inoperative DTW/HDTW in 5 divisions (viz. Burdwan A-I, Malda A-I, Raiganj A-I, Midnapur A-I, Chinsurah A-M) of the State; and

(b) what are the reasons for those tubewells lying inoperative ?

**Minister-in-charge of the Water Investigation & Development Department** :

(a) Division-wise details of inoperative DTW/HDTW in the 5 division of Water Resources Development Dte. mentioned in the question are given below elaborately:

| Divisions | No. of DTW | Inoperative HDTW | Total Nos. inoperative tive DTW.HDTW |
|---|---|---|---|
| Burdwan A-I | 34 | 24 | 58 |
| Malda A-I | 40 | 24 | 64 |
| Raiganj A-I | 28 | 3 | 31 |
| Midnapore A-I | 25 | 2 | 27 |
| Chinsurah A-M | 14 | — | 14 |

There is no DTW/HDTW operated by Chinsurah A-M Division.

(b) Theft of transformer HT line, damage/burnt of transformer, chokage/parting of tubewells, coming out gravels with water, erosion to river, non-payment of water rates are the reasons for lying the tubewells inoperative.

### মেদিনীপুর জেলা হাসপাতাল বেসরকারিকরণ

*২৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৩২০) শ্রী সঞ্জীবকুমার দাস ঃ স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলা হাসপাতালটি বেসরকারি সমিতির হাতে তুলে দেবার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত হাসপাতালের ডাক্তার, নার্স ও কর্মিদের বেতন সরকারের কাছ থেকে দেবে কি?

**স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ). প্রশ্ন ওঠে না।

### রায়গঞ্জ শহরে পানীয় জল সরবরাহ

*২৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৫) শ্রী দিলীপকুমার দাস ঃ জনস্বাস্থ্য ও কারিগরি

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রায়গঞ্জ জেলা শহরের সকল নাগরিকদের পানীয় জল সরবরাহ করা যাচ্ছে না; এবং

(খ) সত্যি হলে,

(১) তার কারণ কি; এবং

(২) কবে নাগাদ সকল নাগরিকদের পানীয় জল সরবরাহ করা সম্ভব হবে?

**জনস্বাস্থ্য ও কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক শিক্ষকদের বেতন**

*২৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৭০১) **শ্রী অশোক দেব এবং শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রাথমিক বিদ্যালয়গুলির শিক্ষকগণ সময়মতো বেতন পান না; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**কমমূল্যে মাছ বিক্রির ব্যবস্থা**

*২৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৯) **শ্রী পুলকচন্দ্র দাস** ঃ মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার বিভিন্ন অঞ্চলের বাজারগুলিতে সরকারের তরফ থেকে বাজার

দরের তুলনায় অপেক্ষাকৃত কম মূল্যে মাছ বিক্রির কোনও ব্যবস্থা আছে কি না; এবং

(খ) থাকলে, তা কোথায় কোথায়?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**আই.সি.এস.ই. এবং সি.বি.এস.ই. বোর্ডের অনুমোদনপ্রাপ্ত স্কুল**

*২৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০২১) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে আই.সি.এস.ই. বোর্ড ও সি.বি.এস.ই. বোর্ডের অনুমোদনপ্রাপ্ত স্কুলের সংখ্যা কত;

(খ) উক্ত স্কুলগুলি কি রাজ্যের এন.ও.সি. নিয়েই পরিচালিত হচ্ছে; এবং

(গ) রাজ্যের এন.ও.সি. না নিয়ে আই.সি.এস.ই. ও সি.বি.এস.ই. বোর্ডের অনুমোদিত স্কুল পরিচালনা করা যায় কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে আই.সি.এস.ই. কাউন্সিল এবং সি.বি.এস.ই.-র অনুমোদনপ্রাপ্ত বিদ্যালয়ের সংখ্যা যথাক্রমে ১৫৩ এবং ৬২।

(খ) হ্যাঁ, রাজ্য সরকারের অনাপত্তি শংসাপত্র নিয়েই উক্ত বিদ্যালয়গুলি পরিচালিত হয়।

(গ) প্রশ্ন ঠিক বোঝা গেল না। রাজ্য সরকারের অনাপত্তি শংসাপত্র না পাওয়া পর্যন্ত উক্ত সংস্থাদ্বয় কোনও বিদ্যালয়কেই অনুমোদন দেয় না।

**কৃষ্ণগঞ্জে সাব-স্টেশন**

*২৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৬) **শ্রী সুশীল বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণগঞ্জের সাব-স্টেশন তৈরির জন্য রাজ্য সরকার কি পরিমাণ অর্থ বরাদ্দ করেছে; এবং

(খ) উক্ত সাব-স্টেশনটির কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কৃষ্ণগঞ্জ থানার অন্তর্গত সোনাঘাটা মৌজায় ৩.৫৭ একর জমি অধিগ্রহণ করা হয়েছে।

এই অধিগৃহিত জমিতে আনুমানিক ১৭৪.৩৩ লক্ষ টাকায় (১×৬.৩+১×৩.১৫ এম.ডি.এ) ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশনটি করা হবে।

(খ) উক্ত সাব-স্টেশনের প্রারম্ভিক কাজ চলতি আর্থিক বছরেই (২০০০-২০০১) শুরু করা হবে।

**হুগলি জেলায় জুটমিল কর্তৃপক্ষের বিরুদ্ধে ই.এস.আই. কর্পোরেশন কর্তৃক ব্যবস্থা গ্রহণ**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫) **শ্রী রবীন মুখার্জি ঃ** কর্মচারী রাজ্য বীমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় যে সকল জুটমিল কর্তৃপক্ষ শ্রমিকদের ই.এস.আই.-এর টাকা জমা দেয়নি তাদের বিরুদ্ধে ই.এস.আই. কর্পোরেশন কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) কোন্ কোন্ জুটমিলের বিরুদ্ধে উক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে (নামসহ)?

**কর্মচারী রাজ্য বীমা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অর্থ প্রদানে অবহেলার জন্য নিয়োগকর্তাদের বিরুদ্ধে বকেয়া পুনরুদ্ধারের জন্য আইনানুগ ব্যবস্থা নেওয়া হয়েছে। অধিকন্তু পুরাতন বকেয়াগুলি হাইকোর্টের বিভিন্ন আদেশ অনুযায়ী কিছু ক্ষেত্রে দফায়-দফায় পরিশোধের ব্যবস্থা নেওয়া হয়েছে এবং কিছু ক্ষেত্রে 'বি.আই.এফ.আর.'-এর অধীনে বিষয়টি দেওয়া রয়েছে। এ বছর কোনও ফৌজদারি মামলা শুরু হয়নি কারণ বর্তমানে রাজক্ষমাপ্রকল্প চালু হয়েছে।

(খ) (১) ইন্ডিয়া জুট অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিমিটেড,

(২) হুগলি মিলস কোঃ লিমিটেড (ইউনিট—ইন্ডিয়া জুটমিল),

(৩) নর্থ ব্রুক জুটমিল কোঃ লিমিটেড,

(৪) হুগলি মিলস্ কোঃ লিমিটেড (ইউনিট—গোন্ডালপাড়া জুটমিল)।

**মাদার ডেয়ারি প্রকল্পের সংখ্যা**

*২৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৬) **শ্রী মোজাম্মেল হক্ (হরিহরপাড়া) ও শ্রী ইউনুস সরকার ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এ রাজ্যে কটি মাদার ডেয়ারি প্রকল্প আছে; এবং

(খ) প্রতিটি জেলায় মাদার ডেয়ারি প্রকল্প চালু করার ব্যাপারে সরকারের কি কোনও পরিকল্পনা আছে?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রাজ্যে একটি মাদার ডেয়ারি প্রকল্প আছে।

(খ) না।

**মেদিনীপুর জেলার পাঁশকুড়ায় ফুল সংরক্ষণাগার, গবেষণাগার ও বিপণন কেন্দ্র**

*২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৮) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পাঁশকুড়ায় ফুল সংরক্ষণাগার, ফুলের বিষয়ে গবেষণাগার ও ফুল বিপণন কেন্দ্র গড়ে তোলার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত পরিকল্পনার রূপরেখাটি কিরূপ?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পাঁশকুড়াতে সুসংহত ফুলের বাজার স্থাপনের ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে এবং উপযুক্ত জায়গার অনুসন্ধান চলছে। এই সুসংহত ফুলের বাজারে শীততাপ

নিয়ন্ত্রিত মজুত ঘর, বিপণন ব্যবস্থা, ইত্যাদির আধুনিক পরিকাঠামো গড়ে তোলা হবে। এছাড়া ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের প্রশিক্ষণ ও কারিগরি সহায়তা দেওয়া হবে। উন্নত প্রজাতির চারা বা বীজ সরবরাহ করার ব্যবস্থা থাকবে।

**অঞ্চলকে পৌর এলাকাভুক্তিকরণ**

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৫৪) **শ্রী কমল মুখার্জি ঃ** পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কোনও অঞ্চলকে পৌর এলাকাভুক্ত করার জন্য সরকার কোন্ কোন্ বিষয়ে বিবেচনা করে থাকেন?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কোনও অঞ্চলকে পৌর এলাকার অন্তর্ভুক্ত করতে হলে পশ্চিমবঙ্গ পৌর আইনের ৯ ও ৩নং ধারা অনুসারে নিম্নোক্ত শর্তাদি আবশ্যক হিসাবে বিবেচিত হয়;

(ক) ঐ এলাকাটি সংশ্লিষ্ট পৌর এলাকার লাগোয়া হওয়া প্রয়োজন।

(খ) ঐ এলাকার জনসংখ্যার ঘনত্বের গড় প্রতি বর্গ কি.মি.-তে অনূন্য ৭৫০ জন হওয়া প্রয়োজন।

(গ) ঐ এলাকার প্রাপ্তবয়স্ক জনসংখ্যার অন্ততঃ ৫০ শতাংশ পুরোপুরি অকৃষিজীবি হওয়া প্রয়োজন।

নূতন পৌরসভা গঠনের ক্ষেত্রে উপরোক্ত শর্তাদি ছাড়াও, উক্ত আইনের ৩নং ধারা অনুসারে এলাকাটির মোট জনসংখ্যা অন্ততঃ ২০,০০০ হওয়া প্রয়োজন এবং ঐ এলাকা থেকে পৌরসভার সম্ভাব্য আয় পৌরসভার দৈনন্দিন কাজের ব্যয়ভার বহনের যোগ্য হওয়া প্রয়োজন।

**Change of Managing Director in W.B.E.C.S.C. Ltd.**

250. (Admitted Question No.1807) **Shri Sobhandeb Chattopadhyay :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to state—

the reasons of frequent change of Managing Director in West Bengal Essential Commodities Supply Corporation Limited ?

**Minister-in-charge of Food & Supplies Department :**

The reason for frequent change in the incumbent to the post of Managing Director, West Bengal Essential Commodities Supply Corporation Limited in the recent past has been the frequent transfer/reposting elsewhere of the officers posted by Home (PAR) Department against this post viz. Shri G. Balachandran, Shri C.S. Bachhawat and Shri M.L. Meena were posted in this position accordingly over less than two years. The present incumbent has been holding additional charge as Managing Director, West Bengal Essential Commodities Supply Corporation Ltd. since 31.12.99.

## হুগলি জেলায় উপস্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা

*২৫১। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৪) **শ্রী কমল মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় উপস্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত (ব্লকওয়াড়ি); এবং

(খ) গ্রামীণ স্বাস্থ্য পরিষেবা উন্নতিকল্পে সরকারের চিন্তাভাবনা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬০টি। (চুঁচুড়া-মগরা-২, পোলবা-৩, ধনেখালি-৬, পাণ্ডুয়া-৬, বলাগড়-৬, বাঁশবেড়িয়া-১, সিঙ্গুর-৩, হরিপাল-২, তারকেশ্বর-২, চণ্ডিতলা-১-৩, চণ্ডিতলা-২-২, জঙ্গিপাড়া-৪, শ্রীরামপুর-উত্তরপাড়া-১, আরামবাগ-৪, খানাকুল-১-৩, খানাকুল-২-৩, গোঘাট-১-২, গোঘাট-২-৩, পুরসুরা-২)

(খ) হুগলি জেলার ৮টি গ্রামীণ হাসপাতালকে এস.এইচ.এস.ডি.পি.-II-এর অধীনে এনে স্বাস্থ্য পরিষেবা সম্প্রসারিত করবার চেষ্টা হচ্ছে। নতুন সুযোগ-সুবিধার মধ্যে আছে—শয্যাসংখ্যা বৃদ্ধি, গৃহ নির্মাণ, উন্নত মানের যন্ত্রপাতি সরবরাহ, হাসপাতালে কর্মরত চিকিৎসকদের প্রশিক্ষণ ইত্যাদি।

এছাড়া ম্যালেরিয়া, যক্ষ্মা, কুষ্ঠ রোগিদের, ও মা ও শিশুদের স্বাস্থ্যের উন্নতির জন্য বিভিন্ন কর্মসূচি গ্রহণ করা হচ্ছে। গুরুতর অসুস্থ রোগিদের রেফারেল হাসপাতালে স্থানান্তরিত করবার জন্য গাড়ির (অ্যাম্বুলেন্স) ব্যবস্থা করা হয়েছে।

উন্নতমানের ওষুধ বিনা পয়সায় গরিব রোগিদের সরবরাহ করার ব্যবস্থা নেওয়া হয়েছে। বিভিন্ন কর্মসূচির মাধ্যমে রেফারেল পদ্ধতিকে সুচারুরূপে পরিচালনা করবার মাধ্যমে উন্নতমানের পরিষেবা প্রদানের ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শিক্ষক-শিক্ষিকাদের শারীর শিক্ষার প্রশিক্ষণ**

*২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫০) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের বিদ্যালয় শিক্ষা বিভাগ ও রাজ্য বিদ্যালয় ক্রিড়া সংস্থার যৌথ উদ্যোগে বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকাদের শারীর শিক্ষার প্রশিক্ষণ দেওয়ার আয়োজন করা হয়ে থাকে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ১৯৯৯ শিক্ষাবর্ষে কতজন শিক্ষক-শিক্ষিকা এই ধরনের প্রশিক্ষণ পেয়েছেন; এবং

(গ) এ ধরনের প্রশিক্ষণ শিবির জেলাগুলিতে সংগঠিত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) 'হ্যাঁ'।

(খ) ১৯৯৯-২০০০-এর শিক্ষাবর্ষে মোট ১১৯ জন শারীর শিক্ষার শিক্ষক-শিক্ষিকা এই ধরনের প্রশিক্ষণ পেয়েছেন।

(গ) জেলাগুলিতে এই ধরনের প্রশিক্ষণ দীর্ঘদিন চালু আছে।

**হিমুল দুগ্ধ প্রকল্প**

*২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৫৬) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শিলিগুড়িতে অবস্থিত হিমুল দুগ্ধ প্রকল্পের দৈনিক উৎপাদন বর্তমানে কত;

(খ) উক্ত প্রকল্পের উৎপাদন ক্ষমতা কত;

(গ) ঐ প্রকল্পে মোট কত শ্রমিক ছিল এবং বর্তমানে কত;

(ঘ) ঐ প্রকল্পের গুঁড়ো দুধ তৈরির মেশিন কি খারাপ; এবং

(ঙ) মেশিনটি খারাপ হলে তার কারণ কি?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হিমুল্ দুগ্ধ প্রকল্পের দৈনিক গড় উৎপাদন বর্তমানে ১৯,৬১০ লিটার।

(খ) উক্ত প্রকল্পের উৎপাদন ক্ষমতা ১,০০,০০০ লিটার।

(গ) উক্ত প্রকল্পে পূর্বে ৩৯৮ জন শ্রমিক ছিল। বর্তমানে ২৫৪ জন কর্মরত আছে।

(ঘ) প্রকল্পের গুঁড়ো দুধ তৈরির মেশিনটি বর্তমানে অব্যবহৃত অবস্থায় আছে।

(ঙ) প্রয়োজন না থাকায় পরীক্ষা করা হয় নি।

**Allotment of Fund for Sports activities during 1997 to 2000**

254. (Admitted Question No. 2251) **Smt. Shanta Chhetri :** Will the Minister-in-charge of the School Education Department be pleased to state—

(a) the amount of fund allotted by the Government for Sports activities in Schools during the last three years i.e. from 1997-98 to 1999-2000 (year-wise break-up); and

(b) the amount released for the D.G.H.C. during that period (Year-wise break-up)?

**Minister-in-charge of the School Education Department :**

(a) (i) During 1997-98—Rs.1,00,00,000/- (Rupees One crore) only.

(ii) During 1998-99—Rs.1,00,00,000/- (Rupees One crore) only.

(iii) During 1999-2000—Rs.1,00,00,000/- (Rupees One crore) only.

(b) (i) During 1997-98—Rs.50,000/- (Rupees fifty thousand) only.

(ii) During 1998-99—Rs.Nil

(iii) During 1999-2000—Rs.1,00,000/- (Rupees one lakh) only.

**Mr. Speaker :** The question hour is over.

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received five notices of Adjournment Motion. The first one is from Shri Dilip Kumar Das on the subject of reported raid by police in the house of Shri Kalipada Sarkar, prodhan of Narayanpur Gram Panchayat under Gangarampur P.S. The second one is from Shri Pankaj Banerjee on the subject of reported death of one Gopal Sasmal from firing by CPI(M) cadres claiming themselves as police personnel in Sibchak village under Sabong P.S., Midnapore. The third one is from Shri Jatu Lahiri on the subject of reported death of one of Trinamul Congress from police firing in the area under Sabong P.S., Midnapore. The fourth one is from Shri Ashok Kumar Deb on the subject of alleged physical torture on five women, the two teenager and two aged persons in the police custody at Saler P.S. of Kandi Sub-division and the last one is from Shri Saugata Roy on the subject of violance continuing at Keshpur, Gorbeta, Sabong etc. in Midnapore even after the visit of Director General of Police.

The subject matters of the Motions related to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Mmebers may invite attention of Ministers concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to all the Motion.

One Member of the Party may honour, road the text of the Motion as amended.

**Shri Saugata Roy :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of public importance and of recent occur-

rence namely, trouble is continuing in disturbed areas in Midnapore District in Keshpur, Garbeta and Sobong. Even after the visit of Director General of Police armed CPI(M) men are attacking Trinumul dominated villages. In some cases even children are not being spared. Necessity is for combing operation to recover the illegal arms and arrest CPM hoodlums who had come from outside.

## Calling Attention

**Mr. Speaker :** Today I have received five notices of Calling Attention on the following subjects, namely :-

| Subject | Name |
|---|---|
| i) Reported ransacking of the house of Shri Makhanlal Bangal, M.L.A. at Sabong, Midnapore. | : Shri Pankaj Banerjee |
| ii) Delay in the change of name of 'Calcutta' to 'Kolkata' and 'West Bengal' to 'Bangla'. | : Shri Tapan Hore |
| iii) Reported power-cut in Howrah and Burdwan consequent upon the devastating f..e at C.E.S.C. sub-station in Howrah. | : Shri Ashok Kumar Deb & Shri Saugata Roy |
| iv) Alleged marriage of a four years old girl to a dog at Haringhata in Nadia. | : Shri Jyoti Krishna Chattopadhyay |
| v) Alleged torture on one Kalipada Sarkar, Anchal Pradhan at Narayanpur under Gangarampur P.S. by the police officers. | : Shri Dilip Kumar Das |

I have selected the notice of Shri Tapan Hore on the Subject of

delay in the change of name of 'Calcutta' to 'Kolkata' and 'West Bengal' to 'Bangla'.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Rabindra Nath Mandal :** Sir, the statement will be made on 24th July, 2000.

**Mr. Speaker :** Now, I call upon the Minister-in-charge of Health & Family Welfare Department will make a statement on the subject of reported treatment by non-medical staff at the School. of Tropical Medicine. (Attention called by Shri Saugata Roy and Shri Deba Prasad Sarkar separately on the 5th July, 2000).

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, ৫ মিনিট সময় দিন, এসে যাবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী হাউসে নেই, কিভাবে স্টেটমেন্ট হবে?

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, আজকে কোয়েশ্চেন আওয়ার তাড়াতাড়ি শেষ হয়ে গেছে, সেইজন্য উনি আসতে পারেননি। এসে যাবেন।

**শ্রী অশোককুমার দেব ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে সকাল বেলায় কলকাতা থেকে পাটনা যাওয়ার বিমানটি পাটনা এয়ারপোর্টের কাছাকাছি ভেঙে পড়ে। এই ঘটনায় স্বাভাবিকভাবেই আমরা খুব দুঃখিত। সেই বিমানটিতে কারা কারা ছিল আমরা জানিনা। কলকাতা থেকে যখন বিমানটি ছেড়েছে এখানকার অনেক লোকই ছিল, তাই কারা কারা ছিলেন সেটা খোঁজ-খবর নিয়ে হাউসকে জানানো হোক এবং আমাদের যা যা করণীয় আছে তার ব্যবস্থা করা হোক। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং এই ঘটনার দ্রুত তদন্তর ব্যবস্থা করা হোক।

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অশোক দেব মহাশয় যেটা বললেন সেই ব্যাপারেই আমি বলতে চেয়েছিলাম। আজকে পাটনা এয়ারপোর্টের কাছাকাছি একটি বিমান ক্রাশ হয়ে যায়। এই ব্যাপারে আমি তদন্তের দাবি করছি এবং অসামরিক বিমান চলাচল মন্ত্রীর পদত্যাগ দাবি করছি। সঙ্গে সঙ্গে আমি রেলমন্ত্রী মমতা ব্যানার্জিরও পদত্যাগ দাবি করছি, কালকে লালগোলা প্যাসেঞ্জারে যে ঘটনা ঘটেছে সেই ব্যাপারে

তদন্তের দাবি করছি। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার :** এটা ঠিকই, আজকে সকালে একটা মর্মান্তিক ঘটনা ঘটেছে। কলকাতা-পাটনা ফ্লাইটটি পাটনা এয়ারপোর্টের কাছাকাছি ক্র্যাশ হয়েছে। মৃত্যুর সঠিক সংখ্যা এখনো অবধি পাওয়া যায়নি। চিফ হুইপ রবীন মন্ডলকে আমি অনুরোধ করছি, আপনি ট্রান্সপোর্ট মিনিস্টারের সঙ্গে যোগাযোগ করে একটা খবর নেওয়ার চেষ্টা করুন এবং খবর নিন কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে। কলকাতা থেকে যখন ফ্লাইটটি ছেড়েছে তখন কলকাতায় অনেক লোক ছিল। এই ব্যাপারে বিস্তারিত খোঁজ-খবর নিয়ে আজকেই যদি হাউসকে জানানো সম্ভব হয় সেটা দেখুন।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Health and Family Welfare Department to make a statement on the subject of reported treatment by non-medical staff at the School of Tropical Medicine.

(Attention called by Shri Saugata Roy and Shri Deba Prasad Sarkar separately on the 5th July, 2000)

**Shri Partha De :** School of Tropical Medicine, Calcutta is a reputed and renowned institution in India. No treatment at the Malaria Clinic of this institution is done by non medical staff. Treatment of patients is always provided by medical doctors who may either be a teacher or a post graduate medical student. It may be mentioned here that since 1994 when the Malaria Clinic was set up there has been no malaria death or any adverse effect as far as the malaria patients of the malaria clinic of the S.T.M. is concerned. The annual turn-over of malaria cases at this clinic ranges between 15 to 20 thousand.

It may further be mentioned here that the scheme of National Anti-Malaria Programme launched by Govt. of India has brought within its fold people of different categories including non-medical staff like Laboratory Technicians, Malaria Inspectors, Malaria Supervisors, Anganwari workers for the purpose of eradication of malaria. Recently there has

been greater emphasis to decentralize the treatment facilities through more and more non-medical staff and volunteers and therefore the programme is introducing a scheme of malaria linked workers.

[11-30 — 11-40 a.m.]

শ্রী সৌগত রায় ঃ স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তার থেকে আমা মনে হয় যে ভদ্রলোকের বিরুদ্ধে অভিযোগ এসেছে তাকে উনি প্রোটেক্ট করার চেষ্টা করছেন। অভিযোগটা ছিল স্কুল অফ ট্রপিকাল মেডিসিনের একজন ছাত্র কমপ্লেইন করেছে হিউম্যান রাইটস কমিশনের কাছে অমিতাভ নন্দী, ইনচার্জ অফ দি ম্যালেরিয়া ক্লিনিক, তিনি ক্লিনিকে অ্যাটেন্ড করেননা। একইসঙ্গে তিনি প্রোটো জুয়োলজিরও হেড অফ দি ডিপার্টমেন্ট তিনি ব্ল্যাঙ্ক ট্রিটমেন্ট ফর্মে সই করে দিয়ে চলে যান। এবং যে কমপ্লেইন করা হয়েছে ওয়েস্ট বেঙ্গল হিউম্যান রাইটস কমিশনের কাছে, সেখানে ডাক্তার অমিতাভ নন্দীর সই করা ব্ল্যাঙ্ক ট্রিটমেন্ট ফর্ম পাওয়া গেছে। সেই ফর্মে লেখা আছে "Irrational anti-malarial treatment self medication or sale of anti-malarials over the counter without specialised prescriptions may prove fatal and in the long run for future generation might prove to be dangerous." এই ধরনের ট্রিটমেন্ট যদি প্রপার প্রেসক্রিপশনে না হয়ে এ্যান্টি ম্যালেরিয়াল ড্রাগ দেওয়া হয়, সেটা পেশেন্টের পক্ষে ডেঞ্জারাস হতে পারে। ডাক্তার ব্ল্যাঙ্ক সই করে চলে এসেছে, তারপর প্যারা মেডিক্যাল স্টাফ তাতে প্রেসক্রিপশন দিয়েছে এবং রোগিরা সেই ওষুধ খেয়েছে। তারফল খারাপ হয়েছে কি হয়নি তা আমি জানি না। আমি মাননীয় মন্ত্রীর কাছে স্পেসিফিক জিঞ্জেস করতে চাই এই যে ডাক্তার ব্ল্যাঙ্ক ট্রিটমেন্ট ফর্ম সই করেছে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের মত নামজাতা প্রতিষ্ঠানে এবং প্যারা মেডিক্যাল স্টাফ প্রেসক্রিপশন করছে, তার বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন? আর, মন্ত্রীর বক্তব্য অনুযায়ী এটা কোথায় বলেছে যে, নন-মেডিক্যাল স্টাফ ম্যালেরিয়ার ওষুধ দিতে পারে? আমি স্পেসিফিক্যালি জানতে চাই, এই ডাক্তারের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছেন এবং নন-মেডিক্যাল স্টাফ যাতে ম্যালেরিয়ার প্রেসক্রিপশন না দেয় তার জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী পার্থ দে ঃ** স্যার, উনি একটা বিবৃতি দিয়েছেন, তার সঙ্গে একমত হওয়া যাচ্ছে না। একটা প্রশ্ন এসেছে, সেই প্রসঙ্গে বলছি। স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের রেকর্ডে যা পাওয়া যাচ্ছে, তাতে কোনও ম্যালেরিয়া ডেথ সেখানে নেই। দ্বিতীয় হচ্ছে, স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন কোনও নন-মেডিক্যাল লোককে দিয়ে কোনও ট্রিটমেন্ট করায় না ইনক্লুডিং ম্যালেরিয়া। তার সঙ্গে একটা প্রশ্ন তুলেছিলেন কে ঠিক করে দিচ্ছে? আমার কাছে একটা বই আছে, তাতে লেখা আছে 'অপারেশনাল ম্যানুয়াল ফর ম্যালেরিয়া

অ্যাকশন প্রোগ্রাম (এম.এ.পি.)। এটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়া সার্কুলেট করেছে, আমরা লিখিনি। এখানে হেলথ ওয়ার্কারদের যে কাজ আছে, সেটা ছোট করে পড়ে দিই, তাহলে বুঝতে পারবেন। (a) He should have a village wise population register of his sub-centre for which MFI of MPO, NMEP should be adopted and updated every January. However, the existing register suggested by CBHI under the HMIS is adequate wherever it is in operation. (b) He will have a fortnightly domiciliary house to house visit schedule developed by a medical officer in charge of PHO in censultation with the district malaria officer (C) He will collect blood smears (thick and thin) from fever cases or cases with history of fever during domiciliary visits to households and keep the records in MF2 (D) He will administer presumptive treatment to all cases from whom blood slides are collected and will ensure that the tablets given are swallowed in his presence."

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি মাননীয় মন্ত্রীকে স্পেসিফিক জিঞ্জেস করতে চাই আজকে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব এবং আক্রমণ যেভাবে হচ্ছে, সরকার এই ব্যাপারে কতটা তৎপর। বিশেষ করে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন-এর যে ম্যালেরিয়া ক্লিনিক, প্যারাসাইটোলজির অধীনে, ডাঃ নন্দী যার প্রধান, গবেষণামূলক পরীক্ষা এবং উদ্ভাবনী দক্ষতার ক্ষেত্রে, এর সুনাম দীর্ঘদিনের। যারজন্য হু, ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন এটাকে তার রেফারেন্স ক্লিনিক হিসাবে, ম্যালেরিয়া ক্লিনিক হিসাবে ট্রিটমেন্ট করে। এই রকম একটা জায়গায় থেকে, এই রকম একটা মারাত্মক অভিযোগ পোস্ট গ্র্যাজুয়েটের একজন ট্রেনি, সে সরাসরি ওয়েস্ট বেঙ্গল হিউম্যান রাইটস কমিশনের কাছে ডকুমেন্টস চ্যালেঞ্জ করেছে এবং কমপ্লেন করেছে এবং ডঃ নন্দীর সই করা সেই সমস্ত পেন প্রেসকিপশন জমা দিয়েছে। ওয়েস্ট বেঙ্গল হিউম্যান রাইটস কমিশন তারা অত্যন্ত বিস্ময় প্রকাশ করেছে যে, কোনও সরকারি হাসপাতালে তার কোনও চিকিৎসক এইরকম আন এথিক্যাল এইরকম ব্যবহার করতে পারে কিনা রোগিদের প্রতি, এইরকম কোনও দায়বদ্ধতা এটা থাকতে পারে কিনা, এইরকম রিপোর্ট আমাদের কাছে আসে না। আমার বক্তব্য স্টেটসম্যান কাগজে ফিফথ জুলাই বড় ক্যাপশন দিয়ে এই নিউজ বেরিয়েছে। স্টেটসম্যান কাগজে এই অভিযোগ যে বেরিয়েছে ডঃ নন্দী সম্পর্কে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের, আপনি কোনও রিজয়েন্ডার পাঠিয়েছেন কি? যদি পাঠিয়ে না থাকেন, তাহলে এটাই প্রমাণ করছে যে, ইট ইজ অ্যান অ্যাকসেপটেন্স। আপনি বলছেন এইরকম করে হিউম্যান রাইটস কমিশন যে ডকুমেন্ট প্লেস করেছে, এটা মিথ্যা কথা। আমি জানতে চাইছি এটা তদন্ত করে দেখবেন কিনা। কারণ ওই ফর্মের মধ্যে ক্লিনিকস ফর্ম কোটা ফর্ম করে লেখা

আছে "Irrational anti-malarial treatment, self-medication or sale of anti-malarials over the counter without specialised prescriptions may prove fatal and in the long run for future generation might prove to be dangerous" যেটা প্রেসক্রাইব করছে সেই ফর্মের উপর, আর সেখানে তার সই করা ব্ল্যাক শিট টা একজন নন মেডিক্যাল স্টাফ প্রেসক্রাইব করছে। আমার বক্তব্য হচ্ছে অভিযোগ সম্পূর্ণ অসত্য কিনা এটা দেখার জন্য তদন্ত করে দেখেছেন কি?

**শ্রী পার্থ দে ঃ** একটা বিশাল বক্তৃতা হচ্ছিল। এত বলতে পারব না। এত সময় ও আমাকে দেওয়া হবে না। আমি বলছি স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন এবং শুধু ম্যালেরিয়া ট্রিটমেন্ট নয়, অন্য যে অসুখ, তার যে চিকিৎসা হয়, তার তুলনায় ম্যালেরিয়া মৃত্যুর ঘটনা বেশি। দ্বিতীয় উনি বলেছেন যে, হিউম্যান রাইটস কমিশনের বিচার্য কতগুলি বিষয় আছে। তারা বিচার করুন, তাদের বক্তব্য বলুন। তারপর আমরা দেখব।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালে একটা অত্যন্ত দুঃখজনক মর্মন্তুদ ঘটনা ঘটছে, যেটা খুবই আতঙ্কের এবং পরিতাপের বিষয়। ঘটনাটি হচ্ছে সকাল সাড়ে ছটায় কলকাতা থেকে অ্যালায়েড এয়ার লাইন্সের একটা বিমান পাটনার দিকে যায়। কলকাতা থেকে সেটা পাটনা যাবে, সেখান থেকে লক্ষ্ণৌ হয়ে দিল্লি যাওয়ার কথা ছিল। ওই বিমানে ৫২ জন যাত্রি ছিল এবং ৬ জন ক্রু মেম্বার ছিল, স্টাফ মেম্বার ছিল। বিমানটি পাটনায় ল্যান্ড করার প্রায় ৩ কিলোমিটার আগে একটা গভর্নমেন্ট বিল্ডিং এর উপর ধাক্কা মেরে অ্যাকসিডেন্ট করে এবং উদ্ধার কাজ এখনও চলছে। ১৬ জনকে হাসপাতালে রেখে চিকিৎসা চলছে। তাদের অবস্থা খুবই সঙ্গিন এবং ক্রিটিক্যাল বলা যেতে পারে। আমাদের স্বরাষ্ট্রসচিব তিনি এয়ারলাইন্সের সিভিল অ্যাভিয়েশন ডিপার্টমেন্টের সঙ্গে যোগাযোগ করে সমস্ত তথ্য জোগাড় করার চেষ্টা করছেন এবং লিস্ট অফ প্যাসেঞ্জার যারা ছিল, সেই তালিকা তাদের কাছ থেকে সংগ্রহ করে লালবাজারে রাখার ব্যবস্থা হচ্ছে, যাতে যারা আজ সকালে গিয়েছে, তাদের আত্মীয় পরিজনরা খোঁজ খবর নিতে পারেন। যেসব যাত্রিরা ওই প্লেনে ছিলেন তাদের রিলেটিভদের নিয়ে ১১-৪৫ মিনিটে আরেকটা প্লেনে পাটনার দিকে রওনা হয়ে গেছে। এখানকার ইন্ডিয়ান এয়ারলাইন্সের রিজিওনাল ডাইরেক্টর তিনিও সেই বিমানে এদের সাথে গিয়েছেন। আজকে এইটুকু সংবাদ আমরা সংগ্রহ করতে পেরেছি। এখনও কোনও ক্যাজুয়ালটির খবর পাওয়া য়ায় নি। আহত ১৬ জনকে হাসপাতালে চিকিৎসা করা হচ্ছে।

[11-40 — 11-50 a.m.]

## Mention Cases

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আপনি নিজেও দেখেছেন যে শুধু রাজ্যের নয়, জাতীয় সংবাদপত্র গুলো পর্যন্ত আজকে পশ্চিমবাংলার মেদিনীপুরের একটা বিস্তীর্ণ অঞ্চল, হুগলির বিস্তীর্ণ অঞ্চল বিশেষ করে সবং, পিংলা, কেশপুর, গড়বেতা এবং হুগলির গোঘাট, বাঁকুড়ার কোতলপুর, বিভিন্ন জায়গায় যেভাবে আইনশৃঙ্খলা ভেঙে পড়েছে, সাদা পোশাকের পুলিশ তারা সি.পি.এমের ক্যাডার হয়ে, হাতে রিভালবার নিয়ে গুলি চালাচ্ছে। আপনি জানেন স্যার, সবংয়ে এক জন মারা গিয়েছে, ৯ জন আহত হয়েছে। মন্ত্রীরা. বিশেষ করে আমাদের স্বাস্থ্যমন্ত্রী, ট্রান্সপোর্টের স্টেট মিনিস্টার দুজনই তাঁরা বিভিন্ন জায়গা দখল করছেন, এলাকা দখল করছেন। আমরা যখন পাকিস্তানের সঙ্গে যুদ্ধ করি তখন বলি যে আমরা এই জায়গা দখল করছি। আর ওরা এক দেশের মধ্যে পতাকা উড়িয়ে বলছেন যে আমরা এই জায়গা দখল করলাম, সেখানে নাকি দখল হয়ে গেছে। আজকে স্যার, গৃহযুদ্ধের সম্ভাবনা দেখা দিয়েছে স্যার। বিস্তীর্ণ জায়গায় আইনশৃঙ্খলার অবনতি হয়েছে। একটা ভয়াবহ আকার ধারণ করেছে। আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে এই হাউসের সদস্যদের নিয়ে পীস মার্চ করা হোক। সি.পি.এমের কাপালিক বাহিনীর হাতে যে অস্ত্রগুলো আছে সেগুলো বাজেয়াপ্ত করা হোক। সাদা পোশাকের পুলিশ বাহিনী যারা সি.পি.এমের ক্যাডার হয়ে যারা মানুষের উপর যারা অত্যাচার করছে তাদের হাত থেকে রাজ্যকে বাঁচাতে হাউসের সমস্ত দলের সদস্যদের নিয়ে একটা পীস মার্চের ব্যবস্থা করুন।

**শ্রী অজিত পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে রাজ্য সরকারকে জানাতে চাই যে গত এই বিধানসভায় রাজ্যের নাম বাংলা এবং কলিকাতার নাম কলকাতা রাখার সর্বসম্মত প্রস্তাব গৃহিত হয়েছিল এবং দিল্লিতে পাঠানো হয়েছিল। সংবাদপত্রে বের হয়েছে যে দিল্লিতে নাকি ফাইলে ধুলো জমেছে। আমাদের আর কতদিন অপেক্ষা করতে হবে। বোম্বাই-এর নাম মুম্বাই হল, মাদ্রাজের নাম চেন্নাই হতে কতদিন লেগেছিল। এই আইনসভা কি বাংলার জনমতের কোনও প্রতিনিধিত্ব করে না? বাংলায় নব জাগরণ শুরু হয়েছে। আমরা দিল্লিওয়ালার এই বঞ্চনা, অবমাননা আর সইব না। অবিলম্বে বাংলা নাম গ্রহণ করে আমাদের জানানো হোক এই দাবি করছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকার এর শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১.১.৯৭ সালে স্কুল সারভিস কমিশন গঠন করা হয়েছিল। এই স্কুল সারভিস কমিশনের নাম করে বামফ্রন্ট সরকার এক নগ্ন

রাজনীতি করছে। জেনারেল নলেজের যে প্রশ্নগুলো হয় তার উত্তর পেনসিল দিয়ে দাগ দিতে হয়। এই পেনসিলের দাগ উঠিয়ে ফেলা যায়, আপনি জানেন। আমি মনেকরি যে এই দাগ তুলে দিয়ে বামফ্রন্ট সরকার তাদের নিজেদের ছেলেদের পাশ করিয়ে দিচ্ছে। আমি দাবি জানাচ্ছি পেনসিলের পরিবর্তে পেন দিয়ে জেনারেল নলেজের উত্তরপত্রে দাগ দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** (অনুপস্থিত)

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শাসকদলের বিধায়ক তাঁর বিরুদ্ধে হাইকোর্টের মামলা হয়েছে, সুপ্রিম কোর্টে মামলা চলছে ঠিকই। এই হাউসের আলোচনায় তিনি অংশ গ্রহণ করেন না, তাঁকে অংশগ্রহণ করতে দেওয়া হয় না। শাসকদলের বিধায়ক তিনিও অত্যাচারের হাত থেকে রেহাই পাচ্ছে না। গত পরশুদিন সবং থানার অন্তর্গত বিপ্লবি বাংলা কংগ্রেস-এর বর্তমানে বিধানসভার শাসক দলের সদস্য মাখন লাল বাঙ্গাল তাঁর বাড়ির উপর সি.পি.এমের গুন্ডা বাহিনী হামলা করেছে, তাঁর বাড়িঘর তছনছ করে দেওয়া হয়েছে, তাঁর বাড়ির স্থাবর-অস্থাবর সম্পত্তি লুঠপাট হয়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতিদিন প্রভাতি সংবাদপত্র পশ্চিমবঙ্গ এবং গোটা ভারতবর্ষের সংবাদপত্রে আজকে পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা নিয়ে উদ্বেগ প্রকাশ করেছে। বিশেষ করে মেদিনীপুরের প্রত্যন্ত গ্রামগুলিতে যে ভাবে আজকে প্রশাসনিক মদত নিয়ে শাসকদলের গুন্ডা বাহিনী দিনের পর দিন খুন লুঠ, সন্ত্রাস, হত্যার রাজনীতি চালিয়ে এলাকা দখলের মাধ্যমে পশ্চিমবাংলায় এক দলীয় শাসন কায়েম করার চেষ্টা করছেন। তাদের বিরুদ্ধে গোটা দেশের মানুষ যখন সরব তখন শাসক দলের এম.এল.এর বাড়িতে আজকে এই হানাদাররা হানা দিতে বিন্দুমাত্র কুণ্ঠাবোধ করছে না।

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** (হাউজে উপস্থিত নেই)।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** (হাউজে উপস্থিত নেই)।

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোন্নগর স্টেশন থেকে নৈটি পর্যন্ত যে রাস্তাটি গেছে তার নাম নৈটি রোড। জি.টি.রোড, দিল্লি রোড থেকে নতুন রাস্তা দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে এটা লিঙ্ক রোড। আমাদের রাজ্য সরকারের আর্থিক সহায়তায়, আর্থিক অনুদানে সি.এম.ডি.এর তত্ত্বাবধানে কোন্নগরে আন্ডার পাস নির্মিত হয়েছে, সেখানে বড় বড় যানবাহন দিল্লি রোড থেকে জি.টি.রোড পর্যন্ত যাতায়াত করছে। কোন্নগর স্টেশন থেকে দুর্গাপুর এক্সপ্রেসওয়ে পর্যন্ত রাস্তাটি অত্যন্ত সঙ্কীর্ণ, খারাপ এবং সি.এম.ডি.এ. এলাকার রাস্তা। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি সি.এম.ডি.এ.

যে আন্ডারপাস নির্মাণ করেছে তার ব্যবহার যথাযথ ভাবে হতে পারে যদি কোন্নগর স্টেশন থেকে দুর্গাপুর এক্সপ্রেসওয়ে পর্যন্ত রাস্তাটি সি.এম.ডি.এর উদ্যোগে মেরামতি ও সংস্কার করা হয়।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগে বিশেষ করে মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়গুলির বেশির ভাগ যেহেতু বাম বিরোধী ম্যানেজিং কমিটির হাতে ন্যস্ত হয়েছিল এবং শিক্ষক নিয়োগের ক্ষমতা তাদের হাতে ছিল। যেহেতু বাম বিরোধী শক্তির হাতে ম্যানেজিং কমিটি চলে গিয়েছিল, তাই অত্যন্ত কৌশল করে স্কুল সার্ভিস কমিশন তৈরি করা হল যাতে বিদ্যালয়গুলি ম্যানেজিং কমিটির মাধ্যমে শিক্ষক নিয়োগ করতে না পারে। কিন্তু স্কুল সার্ভিস কমিশন নিয়োগ করার পর দেখা যাচ্ছে সেখানে যাথেচ্ছ দুর্নীতি চলছে, যথার্থ প্রার্থি যারা তারা পাশ করছে না এবং সি.পি.এম.ক্যাডারভুক্ত পরীক্ষার্থি পাচ্ছেন না বলে ভালো প্যানেল তৈরি হচ্ছে না। যার ফলে দেখতে পাচ্ছি শুধু পশ্চিমবঙ্গের প্রায় প্রত্যেকটি স্কুলেই গড়ে ৫, ৬ জন শিক্ষকের পদ খালি রয়েছে এবং এমন এমন মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় রয়েছে এবারে কলেজগুলি থেকে উচ্চ-মাধ্যমিক তুলে দেওয়া হয়েছে। এমন মাধ্যমিক স্কুল রয়েছে যেখানে একজন মাত্র কমার্সের মাস্টার মশাই যিনি রিটায়ার করার পরে সেখানে ছাত্রছাত্রীরা কমার্স পড়তে পারছে না।

**শ্রী কমলাক্ষি বিশ্বাস ঃ** বাগদা বিধানসভা কেন্দ্রের মানুষকে বাসের উপর নির্ভর করেই যাতায়াত করতে হয়। দত্তফুলিয়া থেকে হেলেঞ্চা এবং শ্রীপল্লি থেকে বাজিতপুর এই রাস্তা দুটি এত খারাপ যে সেখানে বাস মাঝে মাঝেই খারাপ হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ করছি এই রাস্তা দুটি তাড়াতাড়ি সংস্কার করা দরকার।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ দে এর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা দেখেছেন কয়েকদিন আগেই কাগজে এ নিয়ে লেখালেখি হয়েছে যে কলকাতা হোমিওপ্যাথি কলেজ এবং সাঁইথিয়া হোমিওপ্যাথি কলেজ প্রায় বন্ধের মুখে। এখানে ছাত্র-শিক্ষক আন্দোলন চলছে এবং সাঁইথিয়া কলেজে গ্রীষ্মের ছুটিতে কলেজ বন্ধ, তালা বন্ধ রয়েছে। মাননীয় মন্ত্রীকে এব্যাপারে বলছিলাম, উনি বলেছিলেন, কোন কলেজ বন্ধ হবেনা। যাতে কলেজগুলো খোলা যায় তার জন্য মাননীয় মন্ত্রীকে দৃষ্টি দিতে অনুরোধ করছি। আজকাল মানুষ অনেক সময় সুস্থ থাকার জন্য হোমিওপ্যাথির উপর নির্ভর করে থাকেন। যদি হোমিওপ্যাথি কলেজ বন্ধ হয়ে থাকে তাহলে ছাত্র-ছাত্রীদের অসুবিধা হবে। আজকে শিক্ষক ও ছাত্ররাও এর জন্য চিন্তিত। আমি এ ব্যাপারে অবিলম্বে সরকারের হস্তক্ষেপ দাবি করছি। কলেজটা

এতদিন বন্ধ আছে, আগেই খোলার উদ্যোগ নেওয়া উচিত ছিল। মাননীয় মন্ত্রী মহাশয় যদি এটা খোলার উদ্যোগ নেন তাহলে আগামিদিনে ছাত্র-ছাত্রী এবং অভিভাবকরা চিন্তা মুক্ত হতে পারেন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে রয়েছেন যদি এ বিষয়ে একটু বলেন।

[11-50 — 12-00 Noon.]

**শ্রীমতী শকুন্তলা পাইক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমাদের সারা রাজ্যে ৪০ হাজার সি.এ.জি এবং টি.ডি আছেন। আপনারা সকলেই অবগত আছেন, এরা স্বাস্থ্য পরিষেবার সঙ্গে দীর্ঘ ২০ বছর ধরে যুক্ত আছেন। মাত্র ৫০ টাকার বিনিময়ে নিষ্ঠার সঙ্গে এরা কাজ করে এসেছেন এবং আসছেন। তাছাড়াও, গ্রামের প্রত্যন্ত এলাকায়, যেখানে ডাক্তার নেই সেখানে এরা মিনি-ডাক্তারেরও কাজ করে আসছেন। এদের ভাতা বৃদ্ধি করে ১০০০ টাকা বা ১২০০ টাকা করার জন্য আমি দাবি করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি বলেছিলেন ১৯ হাজার ছাত্র যারা মাধ্যমিক পাশ করেছেন তাদের সবার জন্য ব্যবস্থা করা হয়েছে ভর্তির। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি, হাবড়া ও অশোকনগর বিধানসভা কেন্দ্রের ৯৫২ জনের ভর্তির কোনও সুরাহা হয়নি। দুর্গাপ্রসন্ন বিদ্যালয় এবং চতুর্দশপল্লি হাইস্কুলকে মাধ্যমিক থেকে উচ্চ-মাধ্যমিকে রূপান্তরিত করার কথা ছিল এবং ১৯৬১ সালে এটা করার জন্য হাইকোর্টের রায়ও আছে। সেখানে আজকে ছাত্র ভর্তির সমস্যার সমাধান হচ্ছে না এবং দুঃখের সঙ্গে হাউসকে জানাচ্ছি গত পরশুদিন থেকে দু'জন ছাত্র নিখোঁজ হয়ে গেছে। তারা বাড়ি থেকে বেরিয়েছিল ভর্তির ফর্ম আনতে। এটা নিয়ে আজকে অশোকনগরে গণ অবস্থান শুরু হয়েছে, আন্দোলন শুরু হয়েছে। তাই ছাত্র ভর্তির সমস্যার আসু যাতে সমাধান করা য়ায় তার জন্য মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী মিলি হীরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এবং হাউসের মাধ্যমে সরকারের প্রতি একটা গুরুত্বপূর্ণ ও জরুরি বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এটা জানেন, মেদিনীপুরে, বিশেষত; কেশপুর, গড়বেতা, পিংলায় আজকে হিংসাশ্রয়ি রাজনীতির আমদানি করেছিলেন মমতা বন্দোপাধ্যায়। এটা বলার অপেক্ষা রাখে না। তাঁর প্ররোচনাতেই আজকে সেখানে এই সন্ত্রাস চলছে, মানুষের জীবন সম্পত্তি আড়াই বছর ধরে লুঠ হচ্ছে, জনজীবন বিপর্যস্ত হচ্ছে। সমাজবিরোধীদের দিয়ে সেখানে অশান্তি সৃষ্টি করানোর একটাই লক্ষ্য, সেটা হচ্ছে, যাতে ঐ এলাকাকে উপদ্রুত এলাকা

বলে ঘোষণা করা হয়। আর, আজকে ঐ ঘটনা ঘটার ষড়যন্ত্রে সামিল হচ্ছে আনন্দবাজার ও বর্তমান পত্রিকা। ঐ দুই পত্রিকার দুটো ছবি সম্বন্ধে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। ১৩ই জুলাই দেখা যাচ্ছে ৫ জন সশস্ত্র যোদ্ধাকে। পাঁচজন যোদ্ধাকেই নানারকম অস্ত্রশস্ত্র নিয়ে ছবিতে পোজ দিতে দেখা যাচ্ছে। তৃতীয় যোদ্ধার গায়ে সাদা জামা, হলুদ পাগড়ি ছবিতে দেখা যাচ্ছে। আবার ১৫ই জুলাই দেখা যাচ্ছে একজন গ্রাম্য বধু যোদ্ধাদের হাতে অস্ত্র-শস্ত্র তুলে দিচ্ছে। কোন গ্রামের বধু গাঢ় নীল সালোয়ার কামিজ পরে? গাঢ় নীল সালোয়ার কামিজ পরা সুবেশা মহিলার পাশে বিবস্ত্র শিশু। সেই সাদা জামা হলুদ প্যান্ট, তাকে পাঁচটা পাঁচ রকমের অস্ত্র তুলে দিচ্ছে। সেই একই যোদ্ধার ছবি। এটা সম্পূর্ণ পরিকল্পিত, সাজানো। এইরকম ছবি হতে পারেনা—দুটো ছবি দেখলেই বুঝতে পারবেন। দুটো ছবিতে একই রাইফেলের ছবি। আর মমতা ব্যানার্জি কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী লাল কৃষ্ণ আদবানিকে রিপোর্ট পাঠাচ্ছেন উপদ্রুত এলাকা ঘোষণা করার জন্য। আগুন নিয়ে খেলা করছেন। এই প্রচেষ্টাকে তীব্র ধিক্কার জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আনন্দবাজার এবং বর্তমান পত্রিকার প্রতিও তীব্র ধিক্কার জানাচ্ছি। বিষয়টাকে কঠোর এবং জরুরি ভিত্তিতে দেখার জন্য রাজ্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে গড়বেতা, কেশপুর, গোঘাট, আরামবাগ, খানাকূল এবং বাঁকুড়া জেলার বিভিন্ন জায়গার সন্ত্রাসের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন নজরুল ইসলাম নামে মাত্র ৮ মাসের একটি বাচ্চাকে তার মায়ের কোল থেকে সিপিএম-এর ক্যাডাররা ছিনিয়ে নিয়ে গিয়েছে। এইভাবে পশ্চিমবাংলায় মানবাধিকার লঙ্ঘিত হচ্ছে। সুতরাং আমি রাজ্য মানবাধিকার কমিশন এবং সংখ্যালঘু কমিশনের দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে আমি কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র মন্ত্রীকে জানাচ্ছি—গড়বেতা, কেশপুর, গোঘাট, আরামবাগ, খানাকূল প্রভৃতি এলাকার আইন-শৃঙ্খলা বিপন্ন হয়ে পড়েছে। রাজ্য সরকারের একজন মন্ত্রী পার্থ দে আমাদের হুগলি এবং বাঁকুড়ার বর্ডার এলাকা তৃণমূল মক্ত অঞ্চল হয়ে গেল বলে উল্লেখ করেছেন এবং এর মধ্যে দিয়ে তিনি সংবিধান লঙ্ঘন করেছেন। রাজ্যের আর একজন মন্ত্রী সুশান্ত ঘোষ নিজের গাড়িতে আর্মস অ্যামিউনিশন নিয়ে গড়বেতা, কেশপুরে সরবরাহ করছেন, এটা কারো অজানা নয়। এই অবস্থার গড়বেতা, কেশপুর, সবং, প্রভৃতি মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চল; আরামবাগ, গোঘাট, প্রভৃতি হুগলি জেলার কিছু অংশ এবং বাঁকুড়া জেলার বিস্তীর্ণ অঞ্চলকে উপদ্রুত অঞ্চল হিসাবে ঘোষণার জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ২২নং চকদীঘি রাস্তাটি পিচের রাস্তা, কিন্তু খুবই

স্বল্প পরিসর। জামালপুর থেকে দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে পর্যন্ত ১০ কিলোমিটার এবং জামালপুর থেকে দশঘরা পর্যন্ত প্রায় ১০ কিলোমিটার রাস্তাটা দিয়ে প্রতি দিন অসংখ্য যান চলাচল করে। মূলতঃ হাজার হাজার ট্রাক বালি নিয়ে যাতায়াত করে, বাস চলাচল করে। যাতায়াত করতে তাদের খুবই অসুবিধায় পড়তে হয়। এরপর দামোদর নদীর ওপর কারালা ব্রীজ চালু হলে ট্রাক চলাচলের সংখ্যা আরও বৃদ্ধি পাবে। এই অবস্থায় আমি দাবি করছি অবিলম্বে জামালপুর থেকে দুর্গাপুর এক্সপ্রেস হাইওয়ে পর্যন্ত ১০ কিলোমিটার রাস্তা এবং জামালপুর থেকে দশঘরা পর্যন্ত আরও প্রায় ১০ কিলোমিটার রাস্তা চওড়া করার ব্যবস্থা করা হোক।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিষয়টা অত্যন্ত মর্মান্তিক হয়ে দাড়িয়েছে। সরকারের পক্ষ থেকে বলা হয়েছে ৫৬টি কলেজ থেকে উচ্চমাধ্যমিক তুলে দিয়ে তার পরিবর্তে ৩৪০টি মাধ্যমিক স্কুলকে উচ্চ-মাধ্যমিক স্তরে উন্নীত করা হয়েছে; ফলে বাড়তি স্টুডেন্টরা অ্যাকোমোডেট হয়ে যাবে। সরকার এই পরিপ্রেক্ষিতে ৩৪০টি স্কুলে ১১১০টি নতুন শিক্ষক পদ মঞ্জুর করেছেন। কিন্তু এই ১১১০ জন শিক্ষক কবে পোস্টিং পাবেন? এটা দপ্তর বলতে পারছেনা। স্কুল সার্ভিস কমিশনে পরীক্ষা হয়েছে, রেজাল্ট বেরবে ৬ মাস পরে। এছাড়া পরিকাঠামোর জন্য দেড় লক্ষ টাকা দিয়েছেন, তা দিয়ে সাইন্স ল্যাবোরেটরি হবে। কবে হবে? অর্থাৎ ইনফ্রাস্ট্রাকচার ছাড়া, শিক্ষক ছাড়াই মাধ্যমিক স্কুলগুলিকে উচ্চ মাধ্যমিক উন্নীত করা হল। বিভিন্ন জেলাগুলি থেকে জিজ্ঞাসা করা হচ্ছে এখন তাহলে ৬ মাস কি করব? কর্তৃপক্ষ বলছেন, তোমরা পার্ট-টাইম টিচার নাও, কিন্তু তোমাদের সরকার টাকা দেবে না। এনটায়ার ব্যবস্থাটা কেয়োটিক কনডিশনে চলে গেছে সরকার যেভাবে চালাচ্ছে সারা পশ্চিমবাংলা। ভর্তির সমস্যা নিয়ে ছাত্রদের মধ্যে, অভিভাবকদের মধ্যে প্রচন্ড বিক্ষোভ হচ্ছে। স্যার, একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হবে। বুদ্ধদেববাবু বলেছিলেন, বিষয়টি ঠান্ডা মাথায় দেখা দরকার। সরকার এ ব্যাপারে বিবেচনা করুন, হাজার হাজার উচ্চ-মাধ্যমিক ছাত্র-ছাত্রীদের ভয়াবহ সমস্যা হয়ে যাচ্ছে।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার মাননীয় মুখ্যমন্ত্রী বার বার উনি বিদেশে যান শিল্পপতি টানতে। এবারে উনি গেলেন এবং ওনার মনে হল কৃষি শিল্পকে টেনে আনা যায় কিনা। কিভাবে চাষবাস হয় তা দেখার জন্য এবারে উনি গেলেন জেরুজালেমে। উদ্দেশ্য কিন্তু তা নয়, উদ্দেশ্য হচ্ছে, নাতনির বিয়ে এবং নিজের জন্মদিন পালন করার জন্য উনি ইংল্যান্ড চলে গেলেন কোটি কোটি টাকা খরচ করে। উনি বিদেশে গিয়ে কি

বক্তব্য রাখলেন? আমার কথা নয়, গতকাল খবরের কাগজে কি ভয়াবহ কথা লিখেছে, উনি বলেছেন, কাশ্মীরে স্বশাসন চাওয়ায় উনি সমর্থন করলেন। ঠিক আছে। আমি আপনার কাছে দাবি করছি, কাশ্মীরে স্বশাসন চাওয়াকে যদি উনি সমর্থন করে থাকেন তাহলে উত্তরবাংলাকেও স্ব-শাসন দিতে হবে। উত্তরবাংলায় কেন স্বশাসন হবে না? উত্তরবাংলার যারা বিধায়ক আছেন আমি তাঁদের উদ্দেশ্যে বলছি, আপনারা জেগে উঠুন, ভাবুন। উনি যদি কাশ্মীরে স্বাশসনের দাবিকে সমর্থন করতে পারেন তাহলে উত্তরবাংলা নয় কেন? উনি বলেছেন, কাশ্মীরে স্বশাসন না দিলে কাশ্মীর বিচ্ছিন্ন হয়ে যেতে পারে। ঠিক আছে, তাহলে উত্তরবঙ্গকে স্বশাসন না দিলে উত্তরবঙ্গও বিচ্ছিন্ন হয়ে যাবে। মাননীয় সদস্যরা এ বিষয়ে একটু ভাবুন। আমি দাবি করছি, উত্তরবাংলাকে স্বশাসন দিতে হবে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এবারে কেশপুর, গড়বেতার পর সবং অশান্ত হয়ে গেছে। আজকে পুরো সবং সমস্ত বিরোধী দল বন্ধ ডেকেছেন। গতকাল শিলটে একজন বিরোধী দলের কর্মি সি.পি.এমের আক্রমণে আহত হয়েছে এবং সি.পি.এম গোটা অঞ্চলের মধ্যে ঢুকে ব্যাপক ভাংচুর চালিয়েছে। গতকাল সবং-এ গোপাল শাসমল নামে একজন তৃণমূল কংগ্রেস কর্মি গুলি বিদ্ধ হয়ে মারা গেছে। সেখানে ২ জন নাকি সাদা পোশাকে কর্মি যাচ্ছিলেন তাদের রাস্তা দিয়ে। তাদের কোমরে রিভলবার দেখা গেছে। স্থানিয় মানুষ যখন তাদের প্রশ্ন করেন এই ব্যাপারে, তখন সাদা পোশাকের পুলিশ কর্মি গুলি চালায়। তারফলে তাতে গোপাল শাসমল নামে ৩২ বছরের ছেলেটি মারা যায়। আমি বার বার হাউসে বলেছি যে, মেদিনীপুরে যা চলছে, কেশপুরে খুন চলছে, গড়বেতায় নজরুল ইসলাম নামে ৮ মাসের শিশুকে সি.পি.এমের লোকেরা কেড়ে নিয়ে গিয়েছিল, সবং-এ এরপর হিংসা ব্যাপকভাবে শুরু হয়েছে এবং সেখানে পুলিশ সম্পূর্ণভাবে ব্যর্থ। আমি বারবার দাবি করছি, মেদিনীপুর উপদ্রুত অঞ্চল, সমস্ত অস্ত্র কনফিসকেট করা উচিত, চিরুনি তল্লাসি করা উচিত। তা নাহলে গৃহযুদ্ধ মেদিনীপুর এবং পশ্চিমবাংলায় শুরু হয়ে যাবে। এই নিয়ে আমরা গুরুতরভাবে উদ্বিগ্ন সি.পি.এমের এই আগ্রাসি মনোভাব এবং অ্যাটিচিউডের জন্য।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি গত কয়েকদিন ধরেই বিরোধীপক্ষ সভাকে গরম করার চেষ্টা করছেন কেশপুর, গড়বেতা, পিংলার কথা বলে এবং ৩৫৫ ও ৩৫৬ ধারা প্রয়োগ করে এখানে যাতে উপদ্রুত এলাকা বলে ঘোষিত হয় তার জন্য দাবি করে। স্যার, ওদের আজকে ঘা লেগেছে। আনন্দবাজারে প্রকাশিত দুটি ছবি গণশক্তিতে বেরিয়েছে। মাননীয়া সদস্যা শ্রীমতী মিলি হীরা সে সম্পর্কে বলতে গিয়ে পরিস্কার বলছেন যে এটা একটা ষড়যন্ত্র। তৃণমূল, বি.জে.পি. কেন্দ্রীয় মন্ত্রী এই ষড়যন্ত্রের সঙ্গে যুক্ত। এই ষড়যন্ত্রটা হচ্ছে পশ্চিমবঙ্গের মানুষের বিরুদ্ধে ষড়যন্ত্র। শুধু তাই নয়

স্যার, তারা আজকে আনন্দবাজার, বর্তমান, স্টেটসম্যান, দি টেলিগ্রাফ পত্রিকাগুলিকে ভাড়াটে হিসাবে পেয়েছে। এই যে ছবি এই ছবি বলছে জোতদারদের। কোন দলের জোতদার? এরা তৃণমূল, বি.জে.পি. দলের জোতদার। স্যার, এদের এই ষড়যন্ত্রের বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষ সংঘবদ্ধভাবে লড়াই করছেন এবং করবেন।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী খুব গর্ব করে বললেন যে, যেসব ছাত্র বিভিন্ন কলেজে ভর্তি হয়েছে এবং ভর্তি হওয়ার পর সেই কলেজে সার্কুলার গিয়েছে যে সেই কলেজ থেকে উচ্চ মাধ্যমিক তুলে দেওয়া হল সেইসব ছাত্রের ভর্তির ব্যাপারে কোনও সমস্যা হবে না। কিন্তু স্যার, আমরা দেখছি, এই সমস্যাটা অত্যন্ত গুরুতর আকার নিয়েছেন। আমার কাছে শিবনাথ শাস্ত্রী কলেজে ভর্তি হওয়া কিছু ছাত্রের কাগজপত্র আছে। কিছু ছাত্র সেই কলেজ থেকে ভর্তি হওয়ার জন্য ফর্ম নিয়ে ভর্তি করে তা জমা দিয়ে ঐ কলেজে অ্যাডমিশন নিয়েছে এবং তাদের কাছ থেকে টাকা পয়সাও নিয়ে নেওয়া হয়েছে। সমস্ত কাগজপত্রের জেরক্স কপি আমার কাছে আছে, আমি দিতে পারি। আজকে সেইসব ছাত্রদের অভিভাবকরা আমার কাছে এসেছিলেন, তারা এসে আমাকে বললেন যে সেই কলেজ এখন বলছে যে তোমরা পয়সা ফেরত নিয়ে যাও, আমরা ছাত্রদের ভর্তি করতে পারব না। স্যার, উচ্চশিক্ষা মন্ত্রী বলেছিলেন, তাদের কোনও অসুবিধা হবে না, অন্য কলেজ বা স্কুলে তারা ভর্তি হতে পারবে কিন্তু সেই মর্মে কোনও সার্কুলার না যাওয়ায় ছাত্ররা অসহায় হয়ে পড়েছে। এ দিকে অ্যাডমিশন ক্লোজড হয়ে গিয়েছে। ভালো ভালো ছাত্র একটা কলেজে ভর্তি হয়ে যাওয়ার পর যদি শোনে যে সে সেই কলেজে পড়তে পারবে না, বা তাদের বলা হয় তোমরা এ কলেজে ভর্তি হতে পারবে না, টাকা পয়সা নিয়ে যাও তাহলে স্যার, তাদের ভবিষ্যতটাই নষ্ট হয়ে যাবে। মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী যদি তাদের অন্য কলেজ বা স্কুলে ভর্তি হওয়ার ব্যবস্থা না করে দেন তাহলে এইসব ছাত্ররা ভীষণ অসুবিধায় পড়বে। অবিলম্বে এ সম্পর্কে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি দাবি জানাচ্ছি।

**Presentation of the Forty-first Report of the Standing Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing and Horticulture and Fisheries, 1999-2000.**

**Shri Abu Ayes Mondal :** Sir, I beg to present the Forty-first Report of the Standing Committee on Agriculture, Agriculture (Marketing), Food & Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1999-2000.

## LAYING OF REPORTS

### Annual Report and Accounts of the South Bengal State Transport Corporation for the years 1993-94 and 1994-95

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report and Accounts of the South Bengal State Transport Corporation for the years 1993-94 and 1994-95.

### Annual Report & Accounts of the Calcutta Tramways Company (1978) Limited for the years from 1991-92 to 1996-97

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission I beg to lay the Annual Report & Accounts of the Calcutta Tramways Company (1978) Limited for the years 1991-92 to 1996-97.

## ZERO HOUR

[12-10 — 12-20 p.m.]

**শ্রী দিলীপকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়ে আমি মূলতবী প্রস্তাব এনেছিলাম, সেটা পড়তে না দেওয়ায় আমি দুঃখিত। কিন্তু আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গঙ্গারামপুরে বেলবাড়ি-২-এর প্রধান কালিপদ মহাশয়ের বাড়িতে গত ১৫ তারিখ পুলিশের মদতে সি.পি.এম গুন্ডা বাহিনী নিয়ে গিয়ে হামলা চালিয়ে তার ঘর-বাড়ি ভেঙে দেয় এবং গুলি চালায়। ঐ গুলিতে আহত হয় মিনাবালা সরকার। থানার ও.সি বি.এন হালদার মত্ত অবস্থায় সেখানে গুলি চালায় এবং ঐ গুলিতে একজন মহিলা আহত হয়। সেখানে পুলিশের হাত থেকে রেহাই পাবার জন্য মহিলারা ঝাটা হাতে পুলিশকে তাড়া করে। তারপরে গত ১২ তারিখে খুন হল গ্রামপঞ্চায়েতের সদস্য পরেশ সরকার। সেই খুনের প্রতিবাদে মানুষ ক্ষিপ্ত হয়ে ওঠে এবং মানুষের জনরোষে ওখানে আরও দুই জন খুন হল। এটা অত্যন্ত বেদনা দায়ক ঘটনা। মেদিনীপুরে যে ঘটনা ঘটেছে তার নায়ক বসে আছেন, সুশান্ত ঘোষ, আর গঙ্গারামপুরের খুনের নায়গ মিনতী ঘোষ। এখনও খুনের আসামিকে গ্রেপ্তার করা হলনা। এই দুইজনকে গ্রেপ্তার না করলে এলাকায় শান্তি ফিরে আসবেনা। তাই অবিলম্বে এদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আইন-শৃঙ্খলা এবং তার

উৎকণ্ঠার কথা মাননীয় সদস্য ব্যক্ত করেছেন। বাঁকুড়া জেলার কোতলপুরে অন্যরকম ঘটনা ঘটেছে। বাঁকুড়া জেলার কোতলপুরে রাজনৈতিক কর্মিদের গ্রাম ছাড়া করা হয়েছে। কোতলপুরের ও.সি তাদের বলছে যে, তোমরা যদি মুচলেকা লিখে দাও যে সি.পি.এম ছাড়া অন্য কোনও রাজনৈতিক দল করতে পারবে না তাহলে তোমরা থাকতে পার। স্যার, আমরা কোন জঙ্গলের রাজত্বে বাস করছি? বুদ্ধদেববাবু, জ্যোতিবাবুর রাজত্বে এইভাবে বামপন্থী কায়েম করার চেষ্টা হচ্ছে। মানুষ আজকে হন্যে হয়ে ঘুরে বেড়াচ্ছে। পুলিশের এক অংশের সহযোগিতা নিয়ে বামপন্থী নেতারা, সি.পি.এম.এর নেতারা সেখানে সন্ত্রাস সৃষ্টি করে চলেছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ডাকাত দলের সর্দার সুশান্ত ঘোষ ঐ বসে আছে। ওর হাতে রক্ত লেগে আছে। অনেক মানুষের খুনের রক্ত ওর হাতে লেগে আছে। ওকে এখান থেকে বহিস্কার করা হোক। এটা শুধু আমার কথা নয়, আর.এস.পি মন্ত্রী ক্ষিতি গোস্বামী, তিনি বলেছেন যে, সরকারি দলের আরও সংযত হওয়া উচিত। এত খুন হবার পরেও সরকারের তরফ থেকে কোনও শান্তি মিটিং ডাকা হয়নি। সরকার নিজেদের দলকে সংযত করার চেষ্টা করছেন না। ওদের নেতৃত্বে খুন জখম সমানে চলেছে। আজ পর্যন্ত একটা মিটিংও স্বরাষ্ট্রমন্ত্রীর পক্ষ থেকে ডাকা হলনা।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই হাউসে সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মাননীয় অর্থমন্ত্রী অসীম দাসগুপ্ত এই হাউসে আমাদের বলেছিলেন যে প্রত্যেক এম.এল.একে উন্নয়ন কার্যের জন্য ১৫ লক্ষ করে টাকা দেওয়া হবে। অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন এম.এল.এ-দের এলাকার উন্নয়নের জন্য ১৫ লক্ষ টাকা দেওয়া হবে। আমি ডিস্ট্রিক্ট প্ল্যানিং অফিসে এবং জেলা পরিষদের অফিসে গিয়েছিলাম এটা জানতে যে এই ধরনের কোনও নির্দেশনামা রাজ্য সরকারের অর্থ দপ্তর থেকে গিয়েছে কিনা। ডিস্ট্রিক্ট প্ল্যানিং অফিসে বা জেলা পরিষদে এখনও পর্যন্ত কোনও এই ধরনের নির্দেশ যায়নি। আমার এলাকার উন্নয়নমূলক প্রকল্পের ব্যাপারে জনগণ আসছে, এই ব্যাপারে জনগণকে কৈফিয়ত দিতে হচ্ছে। উনি কাগজে ঘোষণা করে দিলেন যে প্রত্যেক এম.এল.এ-কে এলাকার উন্নয়নের জন্য ১৫ লক্ষ টাকা করে দেওয়া হবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার স্যার, এই হাউসে আমি বহুবার বলেছি কিন্তু কোনও বিচার হয়নি। এটা আমার এলাকার একটা গুরুত্বপূর্ণ বিষয়। ডি.এস-২ বাস সেটা জগন্নাথপুর থেকে তারাতলা পর্যন্ত যায়। এই বাসটি থেকে ফলতা থেকে বজবজের বিভিন্ন এলাকার মানুষ উপকৃত হয়। সেই বাসটি সকালে কখন যায় আর রাতে কখন ফেরে কেউ জানে না। এই বাসটি যাতে নিয়মিত চলে, জনসাধারণ যাতে উপকৃত হয়

এবং এই বাসের সংখ্যা বৃদ্ধি করার জন্য এই হাউসে বারে বারে বলেছি। কিন্তু কোনও প্রতিকার হয়নি। আজকেও উল্লেখ করছি যাতে এই ডি.এস-২ বাসটি নিয়মিত চলে এবং জনসাধারণ যাতে উপকৃত হয় তার জন্য আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কাগজে দেখতে পাবেন যে কান্দির সালার থানায় ৫ জন মহিলাকে প্রহার করা হয়েছে। শুধু তাই নয় ২ জন বৃদ্ধ এবং ২ জন কিশোরকে মারধোর করা হয়েছে। ওই এলাকার পুলিশ অফিসার এই কাজ করেছে। তাদের অপরাধ তারা মানব অধিকার কমিশনে গিয়েছে। এই যদি প্রশাসনের অবস্থা হয় তাহলে আগামী দিন অতি ভয়ঙ্কর। আজকে যারাই রক্ষক তারাই ভক্ষক। রাজেন্দ্র সিং নামে সেখানকার পুলিশ অফিসার, তিনি নিজে এই কাজ করেছেন। পুলিশ যে ঘটনা ঘটাচ্ছে সেই ব্যাপারে যদি মানব অধিকার কমিশনে যায়, সেখানে যদি প্রশাসন নিরব থাকে তাহলে কোনও ঘটনাই ঘটবে না। হাউসে দেখতে পাচ্ছি কেশপুর আরামবাগ বিভিন্ন জায়গায় বিভিন্ন ঘটনা ঘটছে। এই ঘটনা না বন্ধ হলে আগামি দিন অতি ভয়ঙ্কর হয়ে উঠবে তার থেকে দুঃখের বিষয় হল বাচ্চা শিশু রেহাই পাচ্ছে না। এটা ভয়াবহ ব্যাপার।

**শ্রীমতী মিলি হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ভারত একটা বৃহত্তর গণতান্ত্রিক দেশ। এই রাষ্ট্রের প্রতিটি রাজ্যে নির্বাচনের জন্য নির্বাচন কমিশন আছে এবং রাজ্য নির্বাচন কমিশন আছে। আমি ব্যক্তিগতভাবে মনেকরি, রাজ্যের নির্বাচন রাজ্য সরকারের আওতাভুক্ত প্রতিটি স্তরে নির্বাচন হওয়াটাই গণতান্ত্রিক। এম.এস. গিল মন্তব্য করেছেন মতামত প্রকাশ করেছেন যে রাষ্ট্রপতির আওতায় থেকে নির্বাচন করা উচিত। এটা গণতন্ত্রের পক্ষে বিপদ। রাজ্য সরকারের পরিচালনায় সমস্ত স্তরে নির্বাচন হওয়া উচিত। ভারত একটা বৃহত গণতান্ত্রিক রাষ্ট্র, সেই রাষ্ট্রের গণতান্ত্রিক রীতিনীতি অনুযায়ী হওয়া উচিত। তা না হলে গণতন্ত্রের বিপদ নেমে আসবে। এটা ভারতবর্ষের মতো গণতান্ত্রিক রাষ্ট্রে কাম্য নয়। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য অশোক দেব মহাশয় যে ঘটনার কথা বললেন সেটা সঠিক নয়। ঘটনা ঘটেছে ১৩ই জুলাই...

**মিঃ স্পিকার ঃ** না না এটা হবে না, নট অ্যালাউড। কোনও ব্যক্তিগত এলিগেশন হলে বলা যায়। কিন্তু এই ব্যাপারে মন্ত্রী বলতে পারেন মেম্বার বলতে পারেন না। তাহলে তো একটা ঘটনার ব্যাপারে একজন বলবেন তার উপর আর একজন বলবেন।

এটা ঠিক নয়।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আমরা জানি যে, আজকে বোম্বে ভাসছে, গুজরাট ভাসছে। আর এখানে জনকল্যাণমুখি সরকার ভাসতে চলেছে। সেচমন্ত্রী বাঁধ মেরামতি ইত্যাদিতে ৭৯ কোটি টাকায় যে কাজ করতে চেয়েছেন তা আজ পর্যন্ত হয়নি। আজকে যমুনা নদীর ওপরে এক কোদাল মাটি ওঠেনি, বিদ্যাধরি নদীতেও ওঠেনি। স্বাভাবিক কারণে মুর্শিদাবাদ, নদীয়া সহ উত্তর চব্বিশ পরগনা জেলার হাবড়া, অশোকনগর এইসব এলাকা জলে ভাসবে। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, আমডাঙ্গা, বারাসাত, অশোকনগর এই সমস্ত এলাকা কিন্তু জলে ভাসবে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর বিশেষভাবে দৃষ্টি আকর্যণ করছি, অবিলম্বে ঐসব এলাকায় কাজগুলো শুরু করুন।

শ্রী সৌগত রায় ঃ (অনুপস্থিত ছিলেন)।

শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** স্যার, বাঁকুড়া, হুগলির একটা অংশ এবং মেদিনীপুরে এই যে সন্ত্রাস চলছে, এই সন্ত্রাসের চিহ্ন কিন্তু আমরা আগেই দেখে এসেছি ১৯৭০-১৯৭৭ সালে। আমি তার ভিকটিম ছিলাম। পাঁচশো গ্রামে, বালির গ্রামাঞ্চল থেকে আরম্ভ করে বিভিন্ন গ্রামে তখন ওরা নকশাল দিয়ে শুরু করেছিল। তারপর কংশাল দিয়ে আক্রমণ শুরু করেছিল। কিন্তু পরবর্তীকালে সেখানকার মানুষ ১৯৭৭ সালের নির্বাচনে তাদের স্বাধ মিটিয়ে দেয়। আজকে খানাকুল, গোঘাট এবং বাঁকুড়ায় যে সন্ত্রাস চলছে, বিভিন্ন ধরনের যে অত্যাচার চালাচ্ছে, এই ব্যাপারে ওদের ভাবতে হবে। ওদের ভবিষ্যৎ কিন্তু অন্ধকারাচ্ছন্ন। পশ্চিমবঙ্গের মানুষ এই জিনিস কখনও বরদাস্ত করবে না।

**শ্রী রবীন দেব ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের বিভিন্ন প্রান্তে তৃণমূল বিজেপি এবং তাদের আশ্রিত গুন্ডা এবং মাফিয়ারা বিভিন্ন চক্রান্ত করছে। তারা একটার পর একটা সন্ত্রাস সৃষ্টি করছে। আজকে ভোর ১টা ৪০ মিনিটে আমাদের কলকাতার ৪নং ওয়ার্ডের ২১।বি, গাঙ্গুলি পাড়া লেনে সেখানে তৃণমূল নেতা তপন রায়চৌধুরি বোমা তৈরি করতে গিয়ে দুটো হাতই উড়ে গেছে। তারপর তাকে আর.জি.কর হাসপাতালে ভর্তি করা হয়েছে। তাদেরই প্রচার মাধ্যম তারা হৈ হট্টগোল করছে, তারা এই রাজ্যে ৩৫৬ ধারা প্রয়োগের দাবি জানাচ্ছে। তৃণমূল-বিজেপির গুন্ডারা ১৯৯৫ সালের ১৬ই**

ডিসেম্বর পুরুলিয়াতে যে অস্ত্র বর্ষণ হয়েছিল, সেইসব অস্ত্র হাতে নিয়ে ঘুরে বেড়াচ্ছে, তাদের হাতে সেইসব অস্ত্র পাওয়া যাচ্ছে। যেসব ছবির কথা এখানে উল্লেখ করেছেন, মাননীয় সদস্য উল্লেখ করেছেন, রিভালবার থেকে আরম্ভ করে সেইসব অস্ত্র তৃণমূল-বিজেপি ওদের হাতে দেখা যাচ্ছে। গতকাল মধ্যরাতে তপন রায়চৌধুরির বোমা বানাতে গিয়ে তার দুটো হাতই উড়ে গেছে। আর এখানে ঐসব বদমায়েশ গুন্ডাদের যারা প্রতিনিধিত্ব করছেন, তাঁরা এখানে কুৎসা করছেন। আমি তাই মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, এদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করুন। এদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৪।৭।২০০০ সাড়ে পাঁচটার সময়ে আমার নির্বাচন কেন্দ্রের গোঘাট সাওড়া গ্রাম পঞ্চায়েত প্রধান শ্রী বিশ্বনাথ কারক যখন পঞ্চায়েত অফিস থেকে ফিরছিলেন তখন নবকুমার সাঁতরা, রমনী সাঁতরা, বরুণ দীগার এবং হুদো বাগ সহ দশ বারজন সমাজবিরোধী তারা রিভালবার মাসকেট নিয়ে তার ওপরে ঝাপিয়ে পড়ে। তাদের ছোঁড়া গুলিতে প্রধান বিশ্বনাথ কারক লুটিয়ে পড়েন। গ্রামের মানুষ গুলির শব্দে সেখানে ছুটে আসে। প্রধানকে উদ্ধার করে আরামবাগ মহকুমা হাসপাতালে ভর্তি করে। ওই প্রধান বিশ্বনাথ কারক এখন এস এস.কে এম হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। উক্ত সমাজবিরোধিরা বেলেকুশমা গ্রামে হীরালাল কারককে গুলি করে। হীরালাল আরামবাগ মহকুমা হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। ১।৭।২০০০ তারিখে ভোর ৪টার থেকে ৫০।৬০ জন সশস্ত্র সমাজবিরোধী কামান, মাসকেট, রিভালবার, বোমা মারতে মারতে বেলেকুশমা, মুক্তারপুর গ্রাম আক্রমণ করে। তাদের ভয়ে মানুষ গ্রামছাড়া হয়ে যা : বৃদ্ধা ও মহিলারা পালিয়ে যেতে না পারায় তারাও আক্রান্ত হয়েছেন। বহু বাড়ি ভাংচুর ও লুঠ হয়েছে। মানুষ আতঙ্কিত। আমি গোঘাট থানার সি আই পুলিশ, এস ডি পি ও. এস ডি ও কে বলবার পরেও কোনও প্রতিকার হয় নি। আমি অবিলম্বে ওদের শাস্তির দাবি করছি।

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা সবাই উদ্বিগ্ন। যেভাবে সন্ত্রাস চলছে মেদিনীপুর এবং ৩টে জেলায় ও তার বিভিন্ন পকেটে, তাতে সবাই উদ্বিগ্ন। এই প্রসঙ্গে আমি একটি কথা আপনার সামনে বলতে চাই। ধরুন ফরিদা নামে একটি মেয়ের কোল থেকে ৮ বছরের ছেলেকে কেড়ে নেওয়া হচ্ছে, মর্জিনার পরনের কাপড় টেনে খুলে দেওয়া হচ্ছে। এইভাবে সন্ত্রাস চারিদিকে ছড়িয়ে পড়ছে। এরইমধ্যে সুশান্ত ঘোষ এখানে বসে রয়েছেন। এই সুশান্ত ঘোষ নিজে বলছেন আমি এই কয়দিন কোনও মারধোর করিনি, কোনও বাড়ি পোড়ায় নি এবং কোনও লুঠতরাজ করিনি। এদের এ

সত্ত্বেও কেন বরখাস্ত করা হবে না? এখনও পর্যন্ত গ্রেপ্তার করাও হল না। এই ধরনে মানুষকে মন্ত্রীসভার থেকে বরখাস্ত করা উচিত। যে লোক কিনা মেদিনীপুর এবং গড়বেত এলাকায় মহিলাদের উপরে অত্যাচার চালিয়ে যাচ্ছে সর্বস্ব লুঠ ইত্যাদি করে মানুষে উপরে অত্যাচার চালাচ্ছে তার গ্রেপ্তারের দাবি আমি জানাচ্ছি।

**শ্রী গৌতম চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মালদা এলাকার বিধানসভার সদস্য কংগ্রেস এবং বিরোধিরা সবাই মিলে আবেদন রাজ্য সরকারের কাছে রেখেছিলাম যে, ঠিক সময়ে যাতে বন্যা প্রতিরোধের কাজ শুরু হয়। অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, গত সেকেন্ড জুন মাননীয় অর্থমন্ত্রী এবং সেচমন্ত্রী মালদায় গিয়ে বলেছিলেন যে, ৪৫ দিনের মধ্যে বাঁধের কাজ শেষ হয়ে যাবে। কিন্তু দুঃখের বিষয় যে, বাঁধের এখনও ৪০ পারসেন্ট কাজও হয়নি। সেই কারণে আপনার মাধ্যমে মন্ত্রীর কাছে আমার দাবি যে, এরফলে এই সরকার মানুষের কাছে হাস্যস্পদ হয়ে যাচ্ছেন। কি গো খাদ্য, কি মানুষের খাদ্য কিছুই নেই। মানুষকে ত্রিপল পাঠানোর ব্যবস্থা করা হোক। মালদার ২৪ লক্ষ মানুষ গঙ্গা পদ্মা ভাঙ্গনের মধ্যে রয়েছে। তার জন্য উপযুক্ত ওয়ার্ক-ফুটের ব্যবস্থা করা হোক অবিলম্বে এই দাবি আমি রাখছি।

## LEGISLATION

### The West Bengal Animal Slaughter Control (Amendment) Bill, 2000

**Shri Anisur Rahaman :** Sir, I beg to introduce the West Bengal Animal Slaughter Control (Amendment) Bill, 2000.

(Secretary then read the title of the Bill)

**Shri Anisur Rahaman :** Sir, I beg to move that the West Bengal Animal Slaughter Control (Amendment) Bill, 2000 be taken into consideration.

[12-30 — 12-40 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় স্পিকার স্যার, আজকে মাননীয় মন্ত্রী যে অ্যানিমেল স্লটার কন্ট্রোল বিল এনেছেন তাতে বলছি যে, পশ্চিমবঙ্গে তো ম্যান স্লটার চলছে। মেদিনীপুর, বাঁকুড়া এই জেলাগুলোতে এখন যে অবস্থা চলছে তাতে আপনারা ম্যান স্লটার বন্ধ করতে পারলেন না, সেখানে অ্যানিমেল স্লটার বন্ধ করবেন কি করে জানিনা।

এই বিল যে এনেছেন উনি এতে বলেছেন - ব্যাফেলো মেন এবং ফিমেল এদের মিট প্রসেসিংয়ের ইন্ডাস্ট্রির জন্য যে স্লটার তৈরি করা হয়েছে সেটা নিয়ে বিল নিয়ে এসেছেন।

আমরা জানি যে আন্দুলের কাছে একটা নুতন কোম্পানি এ্যালানা কোম্পানি তারা ওখানে বাফেলো প্রসেস করছে এবং এ্যালানা কোম্পানিকে বিনা পয়সায় রাজ্য সরকার জমি দিয়েছেন এবং তাদের যে বজ্য সেটা ঐ এলাকাকে পলিউট করছে। এটা নিয়ে একটা কলিং এ্যাটেনশন মোশন আছে, মন্ত্রীকে তার জবাব দিতে হবে। আমি মাননীয় মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, এই বিলটা যে আনা হল, যাতে শুধুমাত্র এ্যালেনা কোম্পানির কোনও অসুবিধা না হয়, না জেনারেল কোনও পারপাস আছে, তার জন্য। আমার মনে হচ্ছে, আন্দুলের কাছে এ্যালানা কোম্পানিকে সরকার বিশেষভাবে ফেভার করছেন। আপনি হয়ত জানেন এই অ্যানিমেল স্লটার পার্টিকুলারলি কাউ স্লটার, আমাদের দেশে এটা সেনসেটিভ ইস্যু। '৬৭ সালে কাউ স্লটার নিয়ে দিল্লিতে যে অ্যাজিটেশন হয়েছিল, সেই সময় ওখানের স্বরাষ্ট্রমন্ত্রীকে পদত্যাগ করতে হয়েছিল এবং পরবর্তীকালে ভারতবর্ষের সমস্ত রাজ্যে কাউ স্লটার ব্যান্ড হয়ে যায়। পশ্চিমবঙ্গ এবং কেরালা ২টি রাজ্য যেখানে অফিসিয়ালি কাউ স্লটার এখনও অ্যালাউড। যে কোনও কারণেই হোক হিন্দুদের কাছে গরু ভগবতি বলে তারা মনে করে পূজা করেন। এই নিয়ে একটা স্ট্রং সেন্টিমেন্টও আছে। এর আগে আমার মনে হয় ৭০-এর দশকের শেষে আচার্য বিনোবা ভাবে কাউ স্লটার নিয়ে আন্দোলন করেছিলেন। আমাদের রাজ্য প্রগ্রেসিভ, তাই এখানে এবং কেরালায় কাউ স্লটার রয়েছে, এই নিয়ে আমার কোনও আপত্তি নেই। আমি এই কথা বলছি, এই কাউ স্লটারের ব্যাপারটা এমনভাবে করা উচিত যাতে সাধারণ মানুষের সেনসিটিভিটিতে না লাগে। আমার মাননীয় মন্ত্রীর কাছে সাজেশন, আমি দেখেছি একটা স্লটার হাউস পিলখানা বলে টাংরার দিকেতে আছে, রাত্রিবেলায় যদি ঐ রাস্তায় যান তাহলে দেখবেন ঠেলাগাড়ি করে গরুর কারকাস নিয়ে লোড করে যাচ্ছে। এটা অত্যন্ত দৃষ্টিকটু আমার প্রথম বক্তব্য যদি কাউ এর কারকাস নিয়ে যেতে হয়, শবদেহ নিয়ে যেতে হয় সেটা যেখানেই বিক্রি হোক না কেন সেটাকে কভার করে যেন নিয়ে যান। যদি কভার করে না নিয়ে যায় তাহলে তার বিরুদ্ধে শাস্তি হওয়া দরকার। এটা দেখা দরকার। কারণ এটা একটা সেনসেটিভ ইস্যু এবং এর একটা ইমপ্যাক্ট আছে, সেটা মানুষের মনে খারাপ প্রভাব ফেলবে। এটা আমার রিকোয়েষ্ট। এছাড়া মাইনরিটি ডমিনেটেড এলাকা যেগুলি আছে, সেখানে বীফ বিক্রি করা একটা গরুর কারকাস ঝুলিয়ে রাখা হয়, রাস্তা থেকে লোকে দেখতে পায় ইট ডাজ নট লুক গুড। আমার মনে হয় যখন এটার সেনসিটিভিটি আছে, কেউ যদি বীফের কারকাস ঝুলিয়ে রাখে সেটাকে কভার করতে হবে। তার কারণ, আমাদের পশ্চিমবাংলায় ছোটখাট ইস্যুতে সাম্প্রদায়িক সমস্যা হয়নি। কিন্তু এই সমস্যা হতে পারে। আমরা দেখেছি যে একটা গরুর মাথা কোথাও ফেলে বা কোথাও

শূয়র মেরে ফেলে যাওয়ায় বড় বড় দাঙ্গা হয়েছে ভারতবর্ষে। আমরা চাইনা এই ধরনের কোনও ঘটনা রাজ্যে ঘটুক। তাই মাননীয় মন্ত্রীকে বলব, এই যে প্রকাশ্যে বীফ ঝুলিয়ে রাখা হয় দোকানে, এবং প্রকাশ্যে বীফ নিয়ে যাওয়া হয় সেই জায়গায় কভারিং করে রাখবার জন্য আমি মাননীয় মন্ত্রীকে বলব। আমি সিওর যে মাইনরিটি কমিউনিটির যারা আছেন তারা এটাকে অ্যাপ্রিসিয়েট করবেন আমাদের রাজ্যের ক্ষেত্রে। তার কারণ ভারতবর্ষে আর কোথাও ওপেনলি বীফ এর কারকাস বিক্রি করতে দেওয়া হয়না। সব জায়গায় কাউ স্লটার বন্ধ হয়ে গেছে। চালু রয়েছে একমাত্র কেরালা এবং পশ্চিমবাংলায়। আমরা মনেকরি যাতে গরিব মানুষেরা সস্তায় অ্যানিমেল প্রোটিন পেতে পারে তার জন্য এটা দরকার। কেননা বীফ ইভেন চীপার কমপেয়ার টু মার্টন অর ইভেন চিকেন। যারা মনে করবেন তারা খাবেন, তাতে আমার কিছু বলার নেই। আমরা জানি ভারতবর্ষ থেকে অনেক বীফ মূলতঃ মিডিল ইস্টে চালান হয়। আমরা দেখেছি হায়দ্রাবাদে বড় বড় মিট প্রসেসিং ইনডাস্ট্রি আছে, আমাদের পশ্চিমবাংলায় দীর্ঘদিন ধরে মিট প্রসেসিং ইন্ডাস্ট্রি ছিলনা। যদিও এখানে কাউ স্লটার অ্যালাউড কেননা এখানে পশ্চিমবাংলায় গরুর সংখ্যা বেশি, লেদার ইন্ডাস্ট্রি বেশি, আমাদের মডার্ন ইন্ডাস্ট্রি ছিলনা, এই প্রথম আন্দুলের কাছে একটা মডার্ন ইন্ডাস্ট্রি হয়েছে। সুতরাং আমি যেটা বলছি, মন্ত্রী যেটা স্টেটমেন্ট অফ অবজেক্টস অ্যান্ড রিজিনসে বলেছেন এটা মূলতঃ মোষের ক্ষেত্রে। Slaughter of buffalees by the meat-processing industries requires compliance with the provisions of the said Act. It is considered necessary to facilitate the establishment of export-oriented buffalo meat-processing industries in the State. এখানে এই ধরনের মিট প্রসেসিং ইন্ডাস্ট্রি যদি হয় তবে অনেক লোক চাকরি পেতে পারেন। এটা একটা ক্যাপিটাল ইনটেনসিভ ইন্ডাস্ট্রি। এটা এক্সপোর্ট পোটেনশিয়াল, মূলতঃ ভারতবর্ষ থেকে মিডল ইস্টের দেশগুলোতে যাচ্ছে। যদি বীফের বাজারটা আমরা ধরতে পারি তাহলে রাজ্যের লোকেরা অনেক সুযোগ-সুবিধা পাবে এবং তাদের চাকরি হবে। কিভাবে অ্যানিমেল স্লটার হবে, কিভাবে কাউ স্লটার হবে, তার জন্য আপনি অ্যাসিসটেন্ট ভেটেনারি সার্জেনের জায়গায় আপনি ভেটেনারি সার্জেন নিয়োগ করছেন, এই কটি কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের মন্ত্রী যে সংশোধনী বিল এখানে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। সৌগতবাবু বলার সময় জায়গার নামটা ভুল বলেছেন, হাওড়া জেলার মৌরিগ্রাম স্টেশনের কাছে যে মাঠটা আছে সেই জায়গায় এই কারখানাটি করার অনুমতি দেওয়া হয়েছে। এটা ঠিকই, বজ্য পদার্থগুলো সংরক্ষিত করার বন্দোবস্ত করতে হবে। দ্বিতীয় ব্যাপার হল, শুধু কাউ স্লটারই নয়, সব রকম অ্যানিমেল স্লটার করা হবে। আর পশ্চিমবাংলায়

কংগ্রেস, তৃণমূল কংগ্রেস এবং বি.জে.পি.-তো মানুষ স্লটারও আরম্ভ করেছে। শুধু কাউ স্লটার নয়, খাঁসি, পাঠা তাদেরকেও এখানে কাটা হবে। যেখানে যেখানে এই পশু কাটা হয়, শুধু কাউ নয়, খাঁসি, পাঠা, যেগুলো কাটা হয় সেগুলো প্রকাশ্যে যাতে কাটা না হয় সেটা দেখা উচিত। এইসব জায়গাগুলোতে একটা আব্রু থাকা উচিত। এই অ্যালেনা কোম্পানির যে কাগজপত্র দেখেছি তার থেকে বোঝা যাচ্ছে তারা কোটি কোটি টাকা ফরেন মানি নিয়ে আসবে। সেদিক থেকে যে পশুগুলো হত্যা করা হচ্ছে তার যে চামড়া, এবং ট্যানারির ব্যবস্থা করা হয়েছে বানতলা এলাকায় এবং সরকার থেকে এই ব্যাপারে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা যাতে ঠিকভাবে উন্নতি করতে পারে এবং চর্মশিল্প যাতে উন্নতি কতে পারে সেটা দেখা উচিত। এই কটি কথা বলে যে বিলটি এখানে আনা হয়েছে তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সুলতান আহমেদ ঃ** মাননীয় স্পিকার স্যার, এই যে দি ওয়েস্ট বেঙ্গল অ্যানিমেল স্লটার কন্ট্রোল (অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০০ আনা হয়েছে, তার উপর বলছি। পশ্চিমবাংলায় কয়েকটি ফুড প্রসেসিং এবং মিট প্রসেসিং ইন্ডাস্ট্রি ব্যবসা আরম্ভ করেছে। বিশেষ করে হাওড়া অঞ্চলে ফুড প্রসেসিং একটা খুব বড় ইউনিট হয়েছে। কয়েকদিন আগে ওখানকার মানুষ কমপ্লেন করেছে যে, তারা কোনও পলিউশন কন্ট্রোল আইন মানছে না গ্রামবাসিরা পালিয়ে যাচ্ছে, স্কুলগুলো বন্ধ হয়ে যাচ্ছে। তাদের সুযোগ-সুবিধা করে দেওয়ার জন্য ১৯৫০ অ্যানিমেল স্লটার কন্ট্রোল অ্যাক্টের আওতা থেকে তাদের বাদ দিচ্ছে। এটা ঠিকই যে, এক্সপোর্ট অরিয়েন্টেড ইউনিট, তাকে দেখতে হবে। কিন্তু তারা দেশের কোনও আইন মানবে না, তা তো হতে পারে না। তিন বছর ধরে যারা সেখানে কাজ করছে, তাদের তাড়িয়ে দেওয়া হচ্ছে, কোনও ফ্যাক্টরি অ্যাক্ট মানছে না, ই.এস.আই. পর্যন্ত মানছে না। শুনেছি তারা বাফেলোর মাথায় ফায়ারিং করে তারপর জবাই করে। এটা আইনের বাধা হচ্ছে কিনা বলবেন। সৌগতবাবু বলছিলেন কলকাতা শহরের পিলখানা নিয়ে। সেখানে সাব স্ট্যান্ডার্ড বাফেলো বা গরুকে ডাক্তাররা পয়সা খেয়ে পাশ করিয়ে দিচ্ছে, সেইগুলো স্লটার হয়ে কলকাতার বাজারে বিক্রির হচ্ছে। আপনারা অ্যাসিস্ট্যান্ট সার্জেনের জায়গায় ভেটেরিনারি সার্জেন করেছেন। কিন্তু আইনে কি বলছে কোনও গরু বা বাফেলো যেটা স্লটারে যাচ্ছে, তাকে পরীক্ষা করার কি কি ক্রাইটেরিয়া থাকবে, কোনটাকে পাশ করাবে কি করাবে না, ইত্যাদি? ছাগলের ক্ষেত্রেও একই রকম দেখি। সেখানে কি বলা আছে, কত বয়স হবে, কোনও অসুখ বিসুখ আছে কিনা? আমরা কমপ্লেন পাই, টিউবারকুসিস রোগ গরুকে ধরেছে, কিন্তু ভেটেরিনারি সার্জেন যেটাকে ক্যানসেল করতে পারত, সেটা করছে না, সেটা পাশ করে দিচ্ছে, তারপর সেটা মার্কেটে চলে যাচ্ছে। এমনকি মাটনের

ক্ষেত্রেও। অসুখ হয়েছে এমন ছাগলকেও ভেটেরিনারি সার্জেন স্ট্যাম্প মেরে ছেড়ে দিচ্ছে। অনেক ওপেন স্লটার হাউস আছে, সেখানে দিনের বেলা প্রকাশ্যে স্লটার হচ্ছে। ল অ্যান্ড অর্ডারের প্রশ্ন এখানে এসে যায়। আজকে এই যে অ্যামেন্ডমেন্ট আনছেন,. সেটা জনগণের স্বার্থ চিন্তা করে না, দু-একটি মিট প্রসেসিং ইউনিট, যারা নিজেদের খুশি মত স্লটার করবে, কোনও আইন মানবে না, তাদের স্বার্থ চিন্তা করে আনছেন। জনগণের স্বার্থে যদি স্লটার কন্ট্রোল অ্যাক্ট হোত, তাহলে সমর্থন করতে পারতাম। আমরা দেখছি দু-একটা ব্যবসায়িকে সুবিধা দেওয়ার জন্য, তাদের ব্ল্যাঙ্ক পারমিট দেওয়ার জন্য এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। এই অ্যামেন্ডমেন্টের কোনও মানে হয়না। যদি আরও ইলাবোরেট ওয়েতে অ্যামেন্ডমেন্ট আনা হোত, তাহলে জনগণের স্বার্থে হোত। সুতরাং দু-একটা ইউনিটকে সাহায্য করার জন্য এই অ্যামেন্ডমেন্ট এনেছেন। অ্যামেন্ডমেন্টে পরিস্কার দিয়েছেন যে, The words "Male and female buffalees" shall be omitted, and the words "Castrated buffalees" shall be omitted. এটা টোটাল ব্ল্যাঙ্কেট যে এইরকম বাফেলো নিয়ে আসবে, তার ভ্যালু সম্পর্কে কিছু বলা হচ্ছে না। কি রকম বাফেলো, কি ধরনের স্লটার করবেন, সেই সম্পর্কে কিছু বলা যাচ্ছে না। আমাদের যখন অ্যাক্টে রয়েছে ১২ বছরের কম গরুকে স্লটার করা যায় না, মাঝে মাঝে দেখি কোরবানির সময় সুপ্রিম কোর্টে অ্যাপিল আনছে। তখন কমিউনাল পার্টিস রাস্তায় নেমে পড়ে। এই ব্যাপারে আইন আনা উচিত বলে মনে করি। কোন বিল, বা কোন স্পেশ্যাল অ্যাক্ট বা স্পেশ্যাল কোনও গভর্নমেন্টের কোনও অ্যামেন্ডমেন্ট আমরা এখনও আনতে পারিনি। প্রত্যেক বছরই স্টেটমেন্ট দেওয়া হয় যে, গরু কোরবানি দেওয়া চলবে না। এটা যদি আইনের মাধ্যমে হয়, এটা কোনওভাবে যদি এ্যাসেম্বলি অ্যাক্টের মধ্যে আসে যে কোরবানি করতে পারবে না ১২ বছরের কম গরুকে, আবার যারা কোরবানি দিতে চান, তারা পুলিশকে অ্যাপ্লাই করবেন, জেলাশাসকের কাছে অ্যাপিল করবেন—তারপর সেই পারমিট পাবেন। এটা আগে ছিল। কি সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছে গরু কোরবানির সময়ে বিশেষ করে নির্বাচনের সময়ে দেখেছি, কংগ্রেসই হোক, বি জে পি হোক, সি পি এম হোক, এরা একে সমর্থন করবে বলে আমি আশা রাখি। গরু কোরবানি যদি আইন করে করানো যায়, তাহলে আমার মনে হয়, কারোর আপত্তি করা উচিত নয়। স্যার, এই যে বিল আনা হয়েছে, এই বিলের ব্যাপারে আজকে যে কারখানা হচ্ছে মিট প্রসেসিং বাফেলো প্রসেসিং এর এক্সপোর্ট ওরিয়েন্টেড ইন্ডাস্ট্রি হিসাবে, সেখানে হেলথ পয়েন্ট অফ ভিউ, পলিউশন পয়েন্ট অফ ভিউ, ফ্যাক্টরি পয়েন্ট অফ ভিউ, এই জিনিসগুলি থাকা উচিত—সেটা কিন্তু এখানে থাকছে না। আজকে অশান্তির সৃষ্টি হচ্ছে, বিশেষ করে হাওড়ায়—জটুবাবু আছেন, উনি জানেন। এই জিনিসগুলি থাকা উচিত। আজকে এই কারখানাগুলির ব্ল্যাঙ্কেট বিল এনে ব্ল্যাঙ্কেট পাওয়ার অথরিটি দেওয়া, যেরকম মেল

ফিমেল দেখবে না, বাফেলোর কোয়ালিটি দেখবে না, তাকে ব্ল্যাঙ্কেট পারমিট দেওয়া-এটা ঠিক নয়। আজকে টোটাল বাফেলো এদের হাতে ছেড়ে দিচ্ছেন। আজকে অ্যানিমেল স্লটার অ্যাক্ট যেটা হচ্ছে, এই অ্যাক্টে দেখতে পাচ্ছি এক্সপোর্টের নামে এই যে ব্ল্যাঙ্কেট পারমিট দিচ্ছেন আপনারা এটা এই রাজ্যের আইনের ক্ষেত্রে ফ্যাক্টরি অ্যাক্টই হোক তারা সেই অ্যাক্ট মানছে না। আজকে যে রক্তগুলো বেরোয় তার কোনও ট্রিটমেন্ট প্ল্যান্ট সেরকমভাবে করতে চাওয়া হয়নি। নোংরা যা আছে সেগুলো দেখার জন্য এখান থেকে প্রতিনিধি দল পাঠান। হাওড়া অঞ্চলে যে কারখানা হয়েছে মানুষের সাথে কথা বলে মানুষের অসুবিধা আছে কিনা জেনে তারা যদি ভাল রিপোর্ট দেয় তাহলে স্যার, এই বিলকে পাশ করুন।

[12-50 — 1-00 p.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ সুলতান আহমেদ আপনি তো সুপ্রিম কোর্টের জাজমেন্ট রেফার করলেন। জাজমেন্টে কি বলেছে পড়েছেন? বলেছেন যে ইট রিকোয়ারস দি অ্যামেন্ডমেন্ট অব দি কনস্টিটিউশন, সংবিধান সংশোধন করে করতে হবে। সেজন্য জাজমেন্ট না পড়েই মন্তব্য করে দিলেন। সমস্ত স্টেট বিলগুলো তো বাতিল হয়ে গেল।

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের সামনে ওয়েস্ট বেঙ্গল অ্যানিমেল স্লটার কনট্রোল অ্যাক্ট অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে তাতে সামান্য দুটো বিষয় আনা হয়েছে, এই বিষয় নিয়ে কোনও বিতর্ক থাকতে পারে বলে আমার মনে হয় নি। আলোচনার সময়ে আলোচনা করেছেন সবটা হয়তো ভাল করে পড়ে দেখেন নি। কিছু পরামর্শ এসেছে। কিছুটা প্রাসঙ্গিক, কিছুটা অপ্রাসঙ্গিক। প্রাসঙ্গিক যা আছে সেগুলো আমরা দেখব কিন্তু যে বিষয়ে সংশোধন আনা হয়েছে একটা অ্যাক্টে বলা, বলা ছিল যারা ভেটেরেনারি সার্জন, অ্যাসিস্ট্যান্ট ভেটেরেনারি সার্জন এদের ভেটেরেনারি সার্জেন নামে পরিবর্তনের জন্য সংশোধনী আনা হয়েছে। আরেকটা যেটা আছে আমাদের অ্যাক্টে যে শিডিউল তাতে বলা হয়েছিল যে একটা প্রাণী এই কনট্রোল অ্যাক্টের মধ্যে পড়ে যেমন কাউ আছে, কাউ এর বিভিন্ন গ্রুপ আছে, বাফেলো আছে, মেল ফিমেল আছে, কাস্টার্ড বাফেলোস আছে। এখন শুধুমাত্র কাউ, বাফেলো, মেল, ফিমেল এটা বাদ দেওয়া হচ্ছে। কোম্পানির বিষয়ে আদৌ কিছু নয়। বা এর সঙ্গে এদের কাজও যুক্ত নয়। আমি একটা ঘটনার কথা বলছি। ৯৬ সালে রাজ্যের মন্ত্রীদের নিয়ে দিল্লিতে একটা সভা হয়েছিল সেখানে প্রধানমন্ত্রীও ছিলেন, কৃষিমন্ত্রীও ছিলেন। আলোচনা প্রসঙ্গে আমি বলেছিলাম যে বাস্তব যা সেটা বুঝে নেওয়া দরকার। বাংলাদেশের বর্ডার দিয়ে যে রোজ হাজার হাজার গরু চলে যাচ্ছে এতো কোনও সিক্রেট ব্যাপার নয়। যা সত্যি তা আমাদের মেনে নিতে হবে। আম বলেছিলাম যে এগুলোকে ফরমালি এক্সপোর্ট করুন।

হাজার হাজার গরু চলে যাচ্ছে এতো আমরা চোখের সামনে দেখছি। সেই মিটিং এর পর প্রধানমন্ত্রীকে চিঠিও লিখেছিলাম। একটা টিম পাঠান দেখার জন্য। কি করা যায়। সমস্যা হচ্ছে আমাদের দেশে যেটা সৌগতবাবু বলছিলেন বাফেলো এক্সপোর্ট করার নিয়ম আছে, বাফেলো করা যায়, বাফেলোর মাংস করা যায় কিন্তু গরুর মাংস এক্সপোর্ট করা যায় না। বাধা আছে। অল ইন্ডিয়া অ্যানিমেল বোর্ডের যিনি চেয়ারম্যান মিঃ লোধা, তিনি এম.পিও ছিলেন। তিনি আমাকে অভিযোগ করেছিলেন হাজার হাজার গরু সীমান্ত দিয়ে চলে যাচ্ছে কিছু ভাবুন। আমি তাকে বলেছিলাম গরু যেগুলো আসছে সেগুলো সব বাংলার গরু নয়, আপনার যেখানে বাড়ি সেখান থেকেও গরু চলে আসে, বাংলার বাইরের রাজ্যের গরুও আছে। সেই গরুগুলো দেখার দায়িত্ব আপনাদের, আবার যারা সীমান্ত রক্ষার দায়িত্বে থাকে। বি.এস.এফ তাদের মালিকও কেন্দ্রীয় সরকার। আপনিও সেই দলের সঙ্গে যুক্ত আছেন, আপনি পাঠান নি কেন? তিনি চুপ করে গেলেন। আরেকটা ব্যাপার হচ্ছে গরুর ব্যাপারটা আমরা মনেকরি সেনসেটিভ ইস্যু, তাই বিষয়টা আমরা এই আনতে চাই নি। যেটা ভাবনার মধ্যে রাখা যেতে পারে সেটা হচ্ছে বাফেলো। আমরা এই বাফেলোটাকে নিয়ে বিবেচনা করতে পারি। আমাদের রাজ্যে বাফেলো চাষ তুলনামূলক কম হয়। যেখানে গরু ১ কোটি ৮০ লক্ষ সেখানে বাফেলো হচ্ছে ১০ লক্ষ মাত্র। আবার এই ১০ লক্ষের মধ্যে মেল ফিমেল আছে। ফিমেলরা দুধ দেয়, মেলদের আগে যে কাজে ব্যবহার করা হতো চাষের কাজে এখন সেটা কমে যাচ্ছে তার কারণ এখন ট্রাক্টর দিয়ে পাওয়ার টিলার দিয়ে চাষ হচ্ছে, তাই চাষের কাজে মেল বাফেলোকে সেরকম ভাবে ব্যবহার করা হচ্ছে না। আর ট্রান্সপোর্টের ক্ষেত্রেও তাদের ব্যবহার কমে এসেছে। তাহলে বাফেলো যাবে কোথায়? আমাদের দেশে মোষের মাংস খাওয়ার অভ্যাস কম। চাহিদা আছে বাইরে। এই চাহিদার দিকে লক্ষ্য রেখে যদি বাফেলোর চাষ বাড়ানো যায় তাহলে দুধের পরিমাণও বাড়বে। এবং বাফেলোকে আমরা ব্যবহার করতে পারব। সৌগতবাবু প্ল্যান্টের কাজের ব্যাপারে বললেন। আমাদের যে মূল অ্যাক্ট আছে তাতে কতগুলি কথা বলা আছে, সেখানে বলা আছে যে সমস্ত প্রাণী গরু, মোষ স্লটার করা যাবে যাদের বয়স ১৪ বছরের উপরে সেখানে যারা পার্মানেন্টলি ইনক্যাপাসিটেট। সেখানে আরও বলা আছে দু-জনের সই লাগবে। একজন হলেন মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এবং আরেক জন পঞ্চায়েতের সভাপতি এবং একজন ভেটেরিনারি সার্জেন থাকবেন। একটা কর্মাশিয়াল ইউনিট চালাতে গেলে যে উৎপাদন লাগে আপনারা জানেন মৌড়িগ্রামে সবচেয়ে বড় এবং আধুনিক, দেড় হাজার মোষকে কাটতে পারবে। এইরকম একটা বিশাল প্ল্যান্টে প্রত্যেক দিন দেড় হাজার মোষ কাটতে সেখানে পঞ্চায়েতের সভাপতিকে হাজির করানো সম্ভব নয়। একটা কারণ এটা, কিন্তু এটাই মূল কারণ নয়, কাজেই এই বাধা যাতে দূর করা যায় তার জন্যই এই দৃষ্টিভঙ্গি থেকে এটা করা হচ্ছে।

এর ফলে মোষের চাষ বাড়বে এবং অব্যবহৃত যে মোষ আছে সেগুলির ব্যবহার করা যাবে। সেখানে প্রচুর মোষ এক্সপোর্ট করা হয় এবং এর ফলে কর্মসংস্থানের ব্যবস্থা হবে। এখানে সৌগতবাবু যেটা বললেন যে ওখানে গন্ধ হবে। আপনি বোধ হয় খোঁজ নেন নি। আমি নিজে দেখতে গিয়েছিলাম সেখানে কাউ স্লটার হাউস। মহারাষ্ট্রের ঔরঙ্গাবাদে প্রতিদিন ১২০০ মোষ কাটা হয়, সেখানে এটা প্রসেস করা হয়। এটা এত আধুনিক ভাবে করা হয় এবং সেখানে অ্যাফ্লুয়েন্ট ট্রিটমেন্ট হয় এবং জলকে ফ্রেস করে তারপর সেই জলকে হর্টিকালচারে, ফ্লোরি কালচারে ব্যবহার করা হচ্ছে। সেখানে কোথাও সামান্য গন্ধ নেই। এত আধুনিক ব্যবস্থা করা আছে যে সেখানে কোনও গন্ধ নেই। সুলতান আহমেদ যেটা বললেন সেখানে কাজের ব্যাপারে, আমি বলি যে এই বিধানসভার বাড়ি তখন তৈরি হয়েছিল তখন যে কন্ট্রাক্টার কাজ করেছিল তারা কি এখানে চাকরি পেয়েছেন। এটা নিছক একটা অসুবিধা বাধা দেওয়ার জন্যই সেখানে আগে বলে দেওয়া হল যারা যারা সেখানে ঘর বাড়ি তৈরি করেছে তাদের স্থায়ি চাকরি দিতে হবে। আমি বুঝি না কেন এইরকম বলা হচ্ছে। পশ্চিমবঙ্গে আপনারা বলেছেন উন্নতি চাই, কিন্তু যখন এটা হতে যাচ্ছে সেখানে এইভাবে বাধা দেওয়া হচ্ছে কেন? আমরা বলেছি পশ্চিমবঙ্গে যে নিয়ম আছে সেখানে সেই নিয়ম অনুযায়ী এমপ্লয়মেন্ট হবে। সৌগতবাবু যেটা বললেন গরু, মোষ নিয়ে। আমাদের পক্ষে সম্ভব নয়, এটা ভালো, কি মন্দ সেটা গুরুতর ব্যাপার, এ ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া যাচ্ছে না।

[1-00 — 1-50 p.m.](including adjournment)

কারণ, আপনারা জানেন এবং আমরা সবাই জানি, এই নিয়ে আমি আর কিছু বলতে চাই না। আইনের প্রভিশনের ব্যাপারে, ধর্মিয় বিষয়ে যেটা বলছেন, ১২ নম্বর অ্যাক্টে আছে রিলিজিয়াস পারপাস, ডিজিজ পারপাস, ল্যাবরেটরি পারপাসে কিছু একজাম্পশন গভর্নমেন্ট দিতে পারেন, আইনে প্রভিশন আছে। আর, কিছু বিষয়ে মাননীয় স্পিকার মহাশয় বলেছেন। এছাড়া, অন্যান্য যে বিষয়গুলো এখানে বলা হয়েছে তা আইনের মধ্যে পড়ে না। আপনারা বলেছেন, গরু স্লটার হাইজিনিক ভাবে করলে ভালো হত, ট্রান্সফিউশন যথাযথ ভাবে, ভালো ভাবে হওয়া দরকার। এইরকম যে কথাগুলো এখানে বলেছেন তার বেশির ভাগই কর্পোরেশনের বিবেচ্য বিষয়। এবং এর আগে এইরকম নানা বিষয় নিয়ে তাদের সঙ্গে কথাও হয়েছে, চেষ্টা হচ্ছে। এখন আবার নতুন মেয়র এসেছেন, আপনারাও যদি বলেন তাহলে ভালো হয়। আরেকটা বিষয় হচ্ছে, সব জায়গায় মাংসটা ফ্রোজেন করে প্যাকেট করে বিক্রি হয়। কিন্তু আমাদের এখানে, আমাদের অভ্যাস একটু আলাদা। এই বিষয়গুলো দেখতে হবে। যাইহোক, এটা একটা সাধারণ সংশোধনী, বিতর্কের বিষয় নয়। এটা হলে আমাদের অনেক অনেক লাভ হবে। এই

নতুন মিট প্রসেসিং প্ল্যান্ট চালু হলে এমপ্লয়মেন্ট বাড়বে, এক্সপোর্ট বাড়বে এবং পরোক্ষভাবে বাফেলোর চাষ বেড়ে যাবে, দুধের যোগান বাড়বে। তাই আমি আশা করব আপনারা সকলে এটাকে সমর্থন করবেন। ধন্যবাদ।

The motion of Shri Anisur Rahman that the West Bengal Animal Slaughter Control (Amendment) Bill, 2000, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1-3 :**

**Mr. Speaker :** There is no amendment to Clauses 1 to 3.

The question that Clauses 1 to 3 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble :**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Anisur Rahman :** Sir, I beg to move that the West Bengal Animal Slaughter Control (Amendment) Bill, 2000, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage, the House was adjourned till 1/45 p.m.)

(After Adjournment)

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

**(The Budget Speech on Demand No 49 and 50 was moved on 28-3-2000)**

**Mr. Deputy Speaker :** Ther are 9 cut motions to Demand No. 49. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

| | |
|---|---|
| Shri Kamal Mukherjee<br>Shri Saugata Roy<br>Shri Sanjoy Bakshi<br>Shri Tarak Bandopadhyay<br>Shri Pulak Chandra Das<br>Shri Ashok Kumar Deb | Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/- |

**Mr. Deputy Speaker :** They are 10 cut motions to Demand No. 50. All the cut motions are in order and Hon'ble Members may now move their motions.

| | |
|---|---|
| Shri Saugata Roy<br>Shri Pankaj Banerjee<br>Shri Sanjoy Bakshi<br>Shri Tarak Bandopadhyay<br>Shri Pulak Chandra Das<br>Shri Kamal Mukherjee<br>Shri Ashok Kumar Deb | Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs. 100/- |

## DISCUSSION HOLD TOGATHER

[1-50 — 2-00 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২০০০-২০০১ সালের ৪৯ নং ও ৫০ নং দাবি উত্থাপন প্রসঙ্গে পশ্চিমবঙ্গে সরকারের প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী আনিসুর রহমান সাহেব যে বাজেট ভাষণ রেখেছেন তার বিরোধিতা করে, আমাদের দলের অনীত কাট মোশনকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত ২৩ বছর ধরে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার বুকে আছে। তারা পরিকল্পনা করে দুধের বন্যা বইয়ে দেওয়ার যে প্রতিশ্রুতি মানুষের কাছে দিয়েছিল, আজকে তা কি অবস্থায় এসে দাঁড়িয়েছে, সেটা আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় জানেন। তা আর বিস্তারিতভাবে ব্যাখ্যা করার কোনও প্রয়োজন নেই, মন্ত্রী মহাশয় অবস্থাটা ভালভাবে জানেন এবং বুঝতে পারছেন। আমরা দেখছি হরিণঘাটা এবং বেলগাছিয়া ধুঁকছে। এই দুটো প্রকল্পের যে উদ্দেশ্য ছিল তা কার্যকর হয়নি। আমরা হরিণঘাটা এবং বেলগাছিয়া দুগ্ধ প্রকল্প কেন্দ্রে গিয়েছিলাম। কি দেখলাম? ঢাল নেই, তরোয়াল নেই নিধিরাম সর্দার। দুটো প্রকল্পই পড়ে পড়ে মার খাচ্ছে। ল্যান্ড পড়ে আছে, গরুগুলো চরম দুরবস্থার মধ্যে রয়েছে। যে উদ্দেশ্য নিয়ে এই প্রকল্পগুলো করা হয়েছিল সেই

উদ্দেশ্য আজকে সম্পূর্ণরূপে ব্যর্থ। ২৩ বছরের এই সরকারের কার্যকলাপের ফলেই এই প্রকল্পগুলো ব্যর্থতার পর্যবশিত হয়েছে। প্রত্যেকদিন গড়ে ৫০ থেকে ৫৫টি শিশি ভেঙে যায়। বিভিন্ন রকম দুধের চাহিদা যখন বাড়ছে তখন এই সরকারের পশুপালন বিভাগ সেই দুধ যোগান দিতে পারছেন না। গুজরাটের আনন্দ থেকে দুধ আমদানি করতে হয়। আপনি দুগ্ধ প্রকল্প আধুনিক করার কথা বলছেন। কিন্তু কিভাবে আধুনিক করবেন তা কি একবার অনুসন্ধান করেছেন? মাননীয় পশুপালন দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বসে আছেন। আমি ওনার কাছে জানতে চাই, এই যে টন টন দুধে ভরতুকি দিতে হচ্ছে, এরজন্য সরকারকে বহু টাকার বোঝা বহন করতে হচ্ছে। পশ্চিমবঙ্গে ২৩ বছরের রাজত্বে এই দুগ্ধ প্রকল্পগুলি আশা করেছিলাম সার্থক করে গড়ে তুলবেন, কিন্তু কি দেখলাম? দুগ্ধ প্রকল্পগুলি বেহাল অবস্থায় এসে দাঁড়িয়েছে। এমন একটা পরিস্থিতিতে এসে দাঁড়িয়েছে যে এগুলি আর আধুনিক বা লাভজনক হয়ে উঠবে সেটা আপনি আর করে উঠতে পারেননি। এই ২৩ বছরে সমবায়ভিত্তিক দুগ্ধ প্রকল্প চালু করার কথা ছিল, কিন্তু তা আর বাস্তবায়িত করা হল না। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বড় বড় কথা বলেছেন, কিন্তু যে স্কীমগুলি নেওয়া হয়েছে সেই স্কীমগুলি বাস্তবায়িত হচ্ছে না, তার মূল কারণ, আপনার অদক্ষ পরিচালনা এবং আপনার অদক্ষ ব্যবস্থার জন্য এই স্কীমগুলি ঠিকমতো বাস্তবায়িত হচ্ছে না। যে সমস্ত ত্রুটিগুলি আছে সেই ত্রুটিগুলির দূর করার জন্য এবং এর উন্নতি বিধানের জন্য বিরোধীপক্ষের সদস্যরা সাজেশন দেয়, কিন্তু সেগুলি লাল ফিতার বাঁধনে বন্ধ হয়ে থাকে এবং আটকে থাকার ফলেই প্রকৃত কল্যাণ হয় না। আজকে গ্রেটার ক্যালকাটায় দুধের চাহিদা বাড়ছে, কিন্তু সেই চাহিদা অনুযায়ী আপনি দুধ সরবরাহ করতে পারছেন না। কারণ আপনার দপ্তরের প্রশাসন ব্যবস্থাই দায়ী। আজকে জেলায় জেলায় যে ব্লকভিত্তিক হাসপাতালগুলি আছে—আপনি কি খবর নিয়েছেন—সেই হাসপাতালগুলির পরিস্থিতি কি? গরিব মানুষরা যখন তাদের পশু পাখির জন্য ঐ হাসপাতালে ডাক্তার খুঁজতে যায় তখন তারা ডাক্তার পায় না। ঐ যারা হেলথ অ্যাসিস্ট্যান্ট বা কর্মচারী থাকে তারা আন্দাজে একটা ওষুধ দিয়ে দেয়। যদি একবার মড়ক লাগে তাহলে ডাক্তারের অভাবে তার মুরগিগুলো শেষ হয়ে যায়। ডাক্তাররা অধিকাংশ দিন বসেন বি ডি ও অফিস যেখানে আছে। সুতরাং এই চিসিৎসা ব্যবস্থার উন্নতি সাধন না ঘটাতে পারলে গ্রামের গরিব মানুষ যারা গরু মোষ পালন করেন তারা বিপদে পড়ে যাবে। একটা সঙ্কটজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে। আজকে ডিম উৎপাদনের ক্ষেত্রে গত ২৩ বছরে কোনও জায়গায় পৌচেছেন? এখনও অন্যান্য রাজ্য থেকে ডিম আমদানি করতে হয়। আপনি বলেন উন্নতির চরম সীমায় পৌচেছেন। কিন্তু যে সমস্ত বেকার ছেলেরা বেকারত্বের জ্বালা কোনওরকমভাবে দিন অতিবাহিত করার জন্য মুরগির খামার তৈরি করেছেন সেইসব খামারগুলি জীবন-বিমা তৈরি করা উচিত। কেন না

একবার যদি মুরগির মড়ক লাগে তাহলে সমস্ত মুরগি শেষ হয়ে যাবে। যেখানে মুরগির মড়ক দেখা দেয় সেখানে তাদের আর কোনও পথ থাকে না। আপনি ভেটেরনারি ম্যানুয়াল বলে যে বইটা বার করবেন বলেছিলেন আজ পর্যন্ত সেই বইটা আপনি বার করতে পারলেন না। এই দুগ্ধ সরবরাহ ব্যবস্থার উন্নতি করতে গেলে আমি মনেকরি গরু, মোষ এদের উন্নত চিকিৎসা ব্যবস্থা করতে হবে। পশ্চিমবাংলায় ভেটেরেনারি ট্রেনিং-এর জন্য আপনি নতুন কি প্রকল্প রচনা করেছেন আমাদের বলবেন। কারণ আমরা মনেকরি এই ট্রেনিং নিয়ে বেকার ছেলেরা পশু পালন করে তাদের জীবিকা নির্বাহ করতে পারে। একটা চিন্তা ভাবনা ছিল যে সরকার যখন বেকারদের চাকরি দিতে পারছেন না তখন বেকার শিক্ষিত যুবকরা এর ট্রেনিং নিয়ে এবং এটাকে অবলম্বন করে জীবিকা নির্বাহ করবে। কিন্তু এক্ষেত্রে সরকারের তরফ থেকে কোনও কার্যকর পদক্ষেপ নেওয়া হচ্ছে বলে আমরা দেখতে পাচ্ছি না। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি, বেকার যুবক যারা মুরগি পালন করছে তাদের ক্ষেত্রে দেখা যাচ্ছে, যে দামে তারা মুরগির খাদ্য বাজার থেকে কিনছে এবং যে দামে তারা মুরগির মাংস বিক্রি করছে তাতে তারা ঠিক পেরে উঠছে না। এর ফলে আজকের এই কমপিটিশনের মার্কেটে তাদের লস হচ্ছে এবং খামারগুলি আজকে উঠে যাওয়ার অবস্থা হয়েছে। সরকার থেকে তারা কোনও সাহায্য বা অনুদান পাচ্ছেন না ফলে তারা একটা ভয়ঙ্কর অবস্থায় মধ্যে দিন কাটাচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যেসব স্কিম নিয়েছেন সেইসব স্কীম বাস্তবায়িত করার জন্য আপনি কি কি পদক্ষেপ নিয়েছেন আশা করি বলবেন। এক্ষেত্রে যে ত্রুটিগুলি রয়েছে তা দূর করে পশুপালন দপ্তরকে গতিশীল করা দরকার এবং এর উন্নতিসাধন করা দরকার। কিন্তু সেই উন্নতি করার দিকে আপনাকে কোনও পদক্ষেপ নিতে দেখছি না বরং দেখছি প্রকল্পগুলি ধুঁকছে এবং উঠে যাওয়ার উপক্রম হয়েছে। হরিণঘাটা, বেলগাছিয়া থেকে আরম্ভ করে আপনারা প্রতিটি প্রকল্প আজকে শেষ হতে বসেছে। কেন এই অবস্থা আপনাকে তার জবাব দিতে হবে। এইভাবে সরকার জনসাধারণের পয়সা নিয়ে দিনের পর দিন ভরতুকি দিয়ে যাবে অথচ কাজের কাজ কিছু হবে না—এটা চলতে পারে না। আমরা জানি, গ্রামাঞ্চলে চাষীরা চাষ করার সাথে সাথে হাঁস, মুরগি ইত্যাদি পালন করে তাদের জীবিকা নির্বাহ করে। এক্ষেত্রে আমার প্রশ্ন, ৯৯-২০০০ সালে তাদের সরকার থেকে উন্নত জাতে মুরগি, হাঁস কত দেওয়া হয়েছে জানাবেন কি? আমরা জানি, সরকার এই পশু পালন দপ্তরটাকে ঠিকমতন চালাতে পারছেন না। তা যদি পারতেন তাহলে এই দপ্তরের মাধ্যমে মানুষের অনেক উপকার করা যেত। এই পশু পালন গ্রামীণ মানুষের জীবিকার একটি অন্যতম পথ। মন্ত্রী মহাশয়ের কাছে যেসব ত্রুটির কথা বললাম, আশা করি তার জবাব দেবেন। আপনারা ২৩ বছরে এই যে প্রকল্পগুলি নিয়েছেন, স্কিমগুলি নিয়েছেন, সেগুলি বাস্তবে রূপায়িত

করতে পারেন নি। আগামীদিনের যেসব ত্রুটি আছে সেগুলি সংশোধন করে যাতে বাস্তবে রূপায়িত করতে পারেন সেই ব্যবস্থা করবেন। যেহেতু এগুলিতে ত্রুটি রয়েছে, সেজন্য আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 p.m.]

**শ্রী যোজ্ঞেশ্বর দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় আমাদের প্রাণী সম্পদ বিকাশের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ২০০০-২০০১ সালের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন, আমি তাকে সমর্থন জানিয়ে দু একটি কথা বলতে চাই এবং সেই সঙ্গে বিরোধী পক্ষের আনা ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করছি। বিরোধী দলের মাননীয় সদস্য স্বীকার করলেন যে পশ্চিমবঙ্গে বেকার যুবক-যুবতীদের কর্মসংস্থান এই প্রাণী সম্পদ বিকাশের ফলে হয়েছে। এটা ২৩ বছর আগে ভাবার ব্যাপার ছিল না। যেটা আজকে উনি ভেবেছেন। তার ফলে পশ্চিমবঙ্গে এই সাফল্য এসেছে। আজকে গ্রামবাংলার মানুষের কাছে এটা দ্বিতীয় রোজগারের উপায় হিসাবে এসেছে। আগে কৃষিতে ছিল, এখন প্রাণী সম্পদ বিকাশে ঘটছে। আজকে দ্বিতীয় রোজগারের উপায় হিসাবে এটা এসেছে। গ্রামের মানুষ এটাকে আয়ের উৎস হিসাবে দেখছে এবং সেইভাবে তারা এগিয়ে যাচ্ছে। এটা কি সাফল্য নয়? আজকে গ্রাম পঞ্চায়েত স্তর পর্যন্ত গো-বীজ সংরক্ষণ করা হচ্ছে, সে গো-বীজ গ্রামে বসে পাচ্ছে। এন জি ও-রা পার্টিসিপেট করছে, পঞ্চায়েত পার্টিসিপেট করছে এবং সমবায় গঠন করে এলাকায় এই গো-সম্পদ বিকাশের পরিকল্পনা কার্যকর হচ্ছে। উনি হয়ত বুঝতে পারছেন না, কিন্তু গ্রামে গেলে সেটা দেখতে পারবেন। উনি স্বীকার করেছেন যে যুবক-যুবতীরা যে আশা করেছিল তারা হতাশা গ্রস্ত হয়নি। আজকে মাংস প্রতি বাড়ির কাছাকাছি পাওয়া যায়। আজকে প্রাণী সম্পদের যে পরিকল্পনা হয়েছে, এক্ষেত্রে আমরা দেখছি যে মাঝে মাঝে মড়ক লাগে। এর থেকে কিভাবে রক্ষা পাওয়া যায় সেই ব্যাপারে প্রশিক্ষণের জন্য পরিকল্পনা করলে ভাল হয়। এই পরিকল্পনাকে কার্যকর করার ক্ষেত্রে যে পরিকাঠামো তৈরি করা হয়েছে সেটা আরও বেশি করা দরকার। এটাকে বিপুল আকারে নিয়ে যাওয়া দরকার। ধান উৎপাদনের ক্ষেত্রে, সার, বীজ, ঔষধ, মিনিকিট ইত্যাদি দেওয়া শুরু হয়েছিল। আমি মনে করি এই পরিকল্পনাকে আরও ভাল ভাবে কার্যকর এবং বাস্তবায়িত করা দরকার। আমরা দেখেছি যে আমাদের দুধের চাহিদা বেড়েছে। চাহিদা পূরণের সুযোগও আছে এবং এর মধ্যে দিয়ে যুবকদের বেকারত্ব ঘোঁচানোর একটা সুযোগ আছে। কাজেই সেটা গুরুত্ব দিয়ে বিভিন্ন দিকে সহায়তা দেওয়া হয়ে এই বেকারত্ব অনেকটা ঘোঁচানো যাবে। তাছাড়া গরু, ছাগল, ভেড়া যেগুলি দেওয়া হয়, এগুলি গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে যদি দেওয়া হয়

তাহলে ভাল হয়। আজকে গ্রাম সংসদের মাধ্যমে ডি আর ডি এ, ইন্দিরা আবাস যোজনা ইত্যাদি এগুলি করা হয়। এক্ষেত্রেও যদি বিভিন্ন পরিকল্পনার তালিকা যদি গ্রাম পঞ্চায়েত, গ্রাম সংসদে মাধ্যমে দেওয়া হয় তাহলে ভাল হয়। আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে গ্রাম সংসদের পৌছেছি। হরিনঘাটার কথা বলা হয়েছে। এই কেন্দ্রে বিকেন্দ্রীকরণের দরকার আছে। গরুর কাছ থেকে দুধ দোয়ার পর সেটা বাজারে নিয়ে গিয়ে বিক্রি করা এটা বাস্তব পরিকল্পনা নয়। এটা প্রতিটি মানুষের কাছে পৌছে দেওয়াটাই সঠিক কাজ হবে। আমি বলতে চাই আমাদের দায়িত্ব নিয়ে কাজ করতে হবে, আমাদের অনেক সুযোগ আছে সেই সুযোগকে সদ্ব্যবহার করতে হবে। সর্বশেষে আমি একটা কথা বলতে চাই, এখানে যারা বেকার যুবক-যুবতীদের কথা বলছেন, প্রাণী সম্পদ বিকাশের কথা বলছেন তারাই আবার বিদেশ থেকে আমদানি করছে। এই উদারীকরণ নীতি নিয়ে বিদেশ থেকে তারা মুরগির ঠ্যাং আমদানি করছেন। এইভাবে যদি দই গোবর ইত্যাদি বিদেশ থেকে আমদানি করেন তাহলে বেকার যুবক-যুবতীদের গ্রামের মানুষদের কতটা ভাল হবে? তাদের আপনারা কতটা ভালবাসেন তা এর থেকেই বোঝা যায়। বিদেশ থেকে আমদানি করলে আমাদের বেকার যুবক-যুবতীরা স্বনির্ভর হতে পারবে না তাদের কাজের সুযোগ চলে যাবে। তাই আমি বলছি আপনারা বেকার যুবক-যুবতীদের কথা মুখে বলছেন কিছু আসলে তাদের কথা ভাবছেন না। আসলে শিকারি বেড়ালের গোঁফ দেখলেই চেনা যায়। তাই বেকার যুবক-যুবতীদের স্বার্থে কথা না ভেবে বিদেশ থেকে আমদানি করার চেষ্টা করছেন। তাই আমি এই বাজেটকে সমর্থন করে বিরোধীদের আনা ছাঁটাই প্রস্তাবেরর বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-10 — 2-20 p.m.]

**শ্রী গৌতম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রাণী এবং প্রাণী সম্পদ বিকাশ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে আমি ব্যক্তিগত ভাবে এই বাজেটের বিরোধিতা করছি। আমি সেই ব্যাপারে দু চারটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে এবং সভার সামনে রাখছি। প্রথমে বলি আজকে সভার যা অবস্থা তাতে এই ডিপার্টমেন্ট সম্পর্কে আমাদের যারা সদস্য আছেন তারা কতটা ওয়াকিবহাল বা কতটা সর্ব্বতভাবে সহযোগিতা করবেন তাতে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। দ্বিতীয় কথা হল মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি যখন জিজ্ঞাসা করলাম দু চারটি বাংলা কথার মানে বুঝতে পারছি না। উনি বললেন এখানে তো সব রাজনীতি নিয়ে কথা বলছেন। আমরা মফঃস্বলের সদস্য, গ্রামের মানুষদের নিয়ে আমাদের চলতে হয়, গ্রামের উন্নয়ন না হলে আমাদের অনেক বিপদ আছে। আমি বলতে চাই আমরা যারা মফঃস্বলের এম এল এ, এই মফঃস্বলের মানুষের অর্থনৈতিক উন্নয়নের ব্যাপারে যেমন

কৃষির উপর নির্ভর করতে হয় তার সাথে সাথে পশু পালনেরও ব্যাপার আছে। এই দুটি জিনিস অঙ্গাঅঙ্গি ভাবে জড়িত। মাননীয় সদস্যরা জানেন যে কৃষির কাজ করতে গেলে গরু পালন করতে হয়, তার সাথে দুধ দেওয়ার মতো গরু পালন করতে হয়। এইভাবে এটা অঙ্গাঅঙ্গিভাবে জড়িত। গ্রামে বড় শিল্প করতে পারা যায় নি, কুটির শিল্পের অবস্থাও তাই। যা খুব অল্প ট্রেনিং দিয়ে করা যায় সেটা করা দরকার। আমাদের গ্রামবাংলায় লক্ষ লক্ষ বেকার ভাই আছে তাদের এই অল্প প্রশিক্ষণের মধ্যে দিয়ে তাদের বেকারত্ব ঘোঁচানো যেতে পারে। মাননীয় সদস্যরা অবগত আছেন আমাদের পাশের রাজ্য বিহারে যেখানে ছাগলের মাংস বিক্রি হচ্ছে ৭০-৮০ টাকায় সেখানে আমাদের পশ্চিমবাংলার মতো একটা উন্নয়নশীল রাজ্যে এই ছাগলের মাংস বিক্রি হচ্ছে ১৩০ টাকায়, ১৩৫ টাকায়, কোথাও কোথাও ১৪০ টাকায়। কারণ হচ্ছে চাহিদা অনুপাতে যোগান কম। যোগান যদি বাড়ানো হয় তাহলে দাম কমতে পারে। বিহার থেকে এই ব্যাপারে শিক্ষা নেওয়া যেতে পারে। বিহারের মানুষদের সাথে আমরা অবজ্ঞার সুরে কথা বলি। তাদের নাকি শিক্ষাদীক্ষা কম আছে। তার সাথে আমরা এটাও লক্ষ্য করেছি, পশ্চিমবঙ্গের তুলনায় বিহারের যে সমস্ত ভূমিহীন কৃষক আছে অথবা এক দেড় বিঘা করে জমির মালিক আছে, অনেক প্রকল্পে, বিশেষ করে পশুপালন করার জন্য সরকার থেকে তাদের সহযোগিতা করা হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই দেখেছেন, মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কাছে যে বাজেট বিবৃতি রেখেছেন, তাতে উনি বলেছেন, গরু প্রজনন আমরা বাড়াচ্ছি, যাতে দুধ বেশি করে দিতে পারি তারজন্য চেষ্টা করছি। সেই পরিপ্রেক্ষিতে, যে দিকে লক্ষ্য রেখে হিমূল হয়েছে, হিমূল একটা টোটাল কনসেপ্ট নিয়ে গড়ে উঠেছিল। পাহাড়ে যে সমস্ত এলাকায়, শিলিগুড়ি, তরাই প্রভৃতি এলাকার মানুষ যাতে গরুর দুধ পায় এবং ন্যায্যমূল্যে পায়, সেজন্যই উত্তরবঙ্গে হিমূলের মতো ফ্যাক্টরি যদি গড়া যায়, তাহলে যেমনভাবে দুধের যোগান বাড়বে, একই সঙ্গে সেখানকার মানুষের দুধের চাহিদা পূরণ করতে পারব। সেই সঙ্গে সঙ্গে পাহাড়ের মানুষ যারা বার বার করে বলেন, আমরা বঞ্চিত হচ্ছি, তাদের আমরা ন্যায্যমূল্যে দুধ দিতে পারব। পাহাড়ের যারা দুধ বিক্রি করছেন সরকারি প্রতিষ্ঠান হিমূলে, সেখানে দুধের দাম কম। বাইরে দামটা বেশি। হিমূল সাধারণ কৃষকের কাছ থেকে কিনছে দশ টাকায়, আর সেই দুধ তারা বাইরে বিক্রি করতে পারছে ১২-১৩ টাকায়। তারফলে কি হচ্ছে, কোটি কোটি টাকা ব্যয় করে একটা দুগ্ধ প্রকল্প করলেন মাননীয় মন্ত্রী মহাশয়—আজকে একটা কোয়েশ্চেনের অ্যানসার দিয়েছেন, রিটন্ অ্যানসারে উনি বলেছেন, দুগ্ধ প্রকল্পে পাউডার মিল্ক যেটি তৈরি হয়েছিল সেটি অকেজো হয়ে পড়ে আছে। কেন? আমরা কিছুদিন আগে সেখানে ভিজিট করতে গিয়ে দেখেছিলাম, দুধের যোগান নেই বলে কোটি কোটি টাকা খরচ করে যে পাউডার মিল্কের মেশিন কেনা হয়েছিল সেটি অকেজো হয়ে পড়ে

আছে। একটা বড় ফ্যাক্টরি তৈরি করলাম, সেখানে দুধ যোগানের দায়িত্ব নিলাম না। মালদহ জেলার মানিকচকের ভুতনি-দিয়াড়াতে—যেটি একটা বিরাট অঞ্চল, ৩৫-৪০ লক্ষ মানুষের বাস, সেখানে মানুষের প্রধান জীবিকা ছিল পশুপালন। সেখানকার দুধের যোগানের ওপরে নির্ভর করে একটা গো-দুগ্ধ প্রকল্প সেখানে তৈরি হল। দেড়-দু বছর সেটি চলল। সেখানে ক্ষমতায় রাখলেন, কোনও টেকনিক্যাল লোককে না রেখে রাজনীতি করার জন্য রাজনীতি করা লোককে সেখানে ঢোকালেন। ফলে সেখানে লালঝান্ডা উঠল, দেড়-দু বছরের মধ্যে গো-দুগ্ধ প্রকল্পটি বন্ধ হয়ে গেল। ফলে সরকারের কোটি কোটি টাকা নষ্ট হয়ে গেল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, আমাদের যদি সার্বিক প্ল্যান না থাকে, শুধুমাত্র যদি মনে করি ভাল ভাল কথা বলব আর প্রোজেক্ট করব, তাকে ফিডব্যাক করার জন্য দুধের যোগান দেব না, এই দু রকম নীতি নিয়ে কখনও চলতে পারে না। দয়া করে রাজনীতি না করে, প্রয়োজন হলে বিদেশ থেকে পাউডার মিল্ক নিয়ে আসুন এবং হিমুলের মতো বড় বড় প্রোজেক্ট, গো-দুগ্ধ প্রকল্প আবার চালু করার ব্যবস্থা করুন। আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি মুর্শিদাবাদে ভাগীরথী দুগ্ধ প্রকল্পের মতো সুবিশাল প্রকল্প নিয়েছেন বলে। আপনি সেখানে কোনও রাজনীতি করেন নি, তবে যদি একটা এরজন্য কম্প্রিহেনসিভ প্ল্যান তৈরি করেন তাহলে ভাল হয়। আজকে ভাগীরথী প্রকল্পকে সঞ্জীবিত করতে মর্ডান ব্যবস্থা নিতে হবে। হিমূল দুগ্ধ প্রকল্প, গৌর দুগ্ধ প্রকল্প সারভাইভ করতে পারেন নি। আপনার যে মেশিনারি, আপনার যে অ্যাডমিনিস্ট্রেশন আছে, সেখানে আপনি রাজনীতির উর্দ্ধে উঠে ওই সমস্ত প্রকল্প চালু করার ব্যবস্থা করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পোল্ট্রি আমাদের একটা বিরাট সম্পদ। পোল্ট্রির মুরগি ৩২-৩৩ কেজি দরে বিক্রি হচ্ছে। পোল্ট্রির মুরগির মাংস আছে বলেই রক্ষা। খাসির মাংস যেখানে ১৩০ টাকা কেজি এবং শেষ পর্যন্ত সর্বোচ্চ দাম মাংসের ২০০ টাকা হয়ে দাঁড়াবে এবং মানুষের পক্ষে খাসির মাংস খাওয়া ব্যয় সাপেক্ষ হয়ে দাঁড়াবে। সেদিক থেকে পোল্ট্রির মুরগি আছে বলেই এখনও আমরা মাংস খেতে পারব। মাননীয় মন্ত্রী মহোদয় পোল্ট্রি চালু করার মতো গোটারি আরও উন্নততরভাবে চালু করার ব্যবস্থা করেছেন। আপনি সেখানে ৬০০-৭০০ খরগোস ছেড়েছেন বলেছেন কিন্তু আজ পর্যন্ত বলেন নি কোথায় সেই খরগোস ছেড়েছেন। আপনি বনে ছেড়েছেন, না কোথায় ছেড়েছেন, সেটা আপনি আপনার জবাবি ভাষণে বলবেন। আপনার নিশ্চয় মনে আছে কিছুদিন আগে আমাদের জেলার মাননীয় সদস্য মহবুল হক এবং আমি আপনাকে জিজ্ঞাসা করেছিলাম এই প্রকল্পটি করেছেন কিনা। আপনি তার উত্তরে বলেছেন এখনও চালু করতে পরিনি। কিন্তু হঠাৎ বাজেট বক্তৃতায় দেখলাম ৬০০-৭০০ খরগোস সারা পশ্চিমবঙ্গে ছেড়ে দিয়েছেন। মাননীয় সদস্যরা তো উপস্থিত আছেন আপনারা জানেন বহু মানুষ গ্রাম থেকে আসে, প্রায় ৮০ পারসেন্ট

মানুষই গ্রাম থেকে আসছে। আপনাদেরই ব্লকে, আপনাদের নির্বাচন কেন্দ্রে একটা খরগোসও কি রেখেছেন যে খরগোসের মাংস পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামের বাজারে বিক্রি হয়েছে। কেন এরজন্য চাপ সৃষ্টি করেন নি? মাননীয় মন্ত্রীর কাছে আমি জোর হাতে একটা প্রশ্ন করতে চাই যে, এই ব্যবস্থার মাধ্যমে গোটারি সিস্টেমে উচ্চ প্রজননের ব্যবস্থা করা দরকার। সেখানে গাফিলতি না করে যদি এই সমস্ত গরু, ছাগল যেগুলো চলাফেরা করছে সেগুলোকে মানুষের কাছে যদি অল্পদামে বিক্রি করা যায় তাহলে অনেক উপকার হবে। এই সিস্টেমের মধ্যে আপনি যে জিনিসটা করতে যাচ্ছেন সেটা ভাল কিন্তু পোল্ট্রি করা নিয়ে যেভাবে রাজনীতি চলছে এটা বন্ধ করা উচিত। আজকে গ্রামে গ্রামে কি অবস্থা পোল্ট্রিগুলোর। আপনি এই ব্যাপারে একটা আইনের কথা বলেছেন এই ব্যাপারটা নিয়ে একটু চিন্তা ভাবনা করুন। গ্রামে গ্রামে এসব কাজ ঠিকমতো হচ্ছে না। ফার্মিংয়ের যাতে উন্নতি হতে পারে তারজন্য ব্যবস্থা নেওয়া দরকার। আপনি জানেন গোটারি সিস্টেমে পশ্চিমবঙ্গে সীমান্তবর্তী এলাকায় যে সমস্ত জেলা আছে সেখানে এসব উচ্চ প্রজনন সম্পন্ন বহু গরু, ছাগল যেগুলো পাচ্ছে সেগুলো বাংলাদেশে গ্রামের মানুষেরা ডবল, ট্রিপল দামে বিক্রি করে দিচ্ছে। এইভাবে উচ্চ প্রজনন সম্পন্ন গরু, ছাগল বাংলাদেশে পাচার হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রীর কাছে আবেদন যে, আপনি এই বিষয়টা দেখুন। মাননীয় মন্ত্রী কর্মোদ্যোগী মানুষ, আপনি মালদা জেলাতে নাইট্রোজেন সিস্টেমের সিমেন্স ব্যাঙ্ক তৈরি করেছেন। আপনার প্রচেষ্টা ছাড়া এটা হত না। আপনি একজন সচেষ্ট মানুষ আমি বিশ্বাস করি আপনি যদি রাজনীতির উর্দ্ধে থেকে এই পশুপালন এবং দুগ্ধ ব্যবস্থাকে উন্নতি করতে পারেন তাহলে অনেক এগিয়ে যেতে পারবেন এইকথা বলে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দপ্তরের দাবির উপরে ব্যয় মঞ্জুরি সমর্থন করতে উঠে বলতে হয় যে, আমাদের দেশের ৮০ ভাগ মানুষ চাষাবাদ করে বেঁচে থাকে, তারা সুষম খাদ্য সব সময়ে পায় না। এখানে মাননীয় মন্ত্রী যতটুকু সংস্থান করতে পেরেছেন মাংস, ডিম ইত্যাদির ক্ষেত্রে তা যদিও যথেষ্ট নয় কিন্তু তবুও তিনি সুষম খাদ্য সীমিত দামের মধ্যে নিয়ে আসবার চেষ্টা করেছেন। এই পরিমাণটা বাড়াতে গেলে আরও কিভাবে কি করা যায় তার জন্য নিজের দপ্তরের মাধ্যমে কিছু ট্রেনিং দিতে হবে। গ্রামের অর্থনৈতিক অবস্থাকে চাঙ্গা করতে গেলে গ্রামের মহিলাদের হাতে পয়সা দিতে গেলে মহিলাদের দ্বারা দুগ্ধ সমবায় সমিতি গড়ে তুলতে হবে। এটা করা গেলে মহিলাদের পয়সা হবে, গ্রামে গঞ্জে পয়সা এলে গ্রাম তরতর করে উঠে আসবে। দুধ তৈরি করার জন্য গ্রামের মানুষের জমিতে ঘাস কিভাবে তৈরি করতে হবে

সেটা দেখাতে হবে, অধিকাংশ জায়গায় আমরা দেখেছি দুগ্ধ উৎপাদন কেন্দ্র আছে, সেখানে কোনও ট্রেনার নেই। আমি বলছি, যেখানে যেখানে মহিলাদের দুগ্ধ সমবায় সমিতি আছে, সেখানে বিশেষ করে জমিতে কিভাবে ঘাস তৈরি করতে হবে সবুজ ঘাস না হলে দুগ্ধ উৎপাদন বাড়বে না, যে পরিমাণ বাড়ছে সেটাও যথেষ্ট নয়। ঘাসই হচ্ছে প্রধান খাদ্য। দুগ্ধ বাড়াতে গেলে শঙ্কর জাতীয় গাভীর জন্য ঘাস বিশেষ প্রয়োজন। সেই সঙ্গে সঙ্গে সুষম খাদ্য প্রয়োজন। আপনি উৎপাদন বাড়াতে চাইছেন, শুয়র, গরুর খাবার বাড়াচ্ছেন। কিন্তু যে গরু দুধ দেয় তার জন্য ঘাস খুবই প্রয়োজন। যখন দুধ দেয় না, তখন অন্য খাবারের প্রয়োজন। দুধ বাড়ানোর প্রক্রিয়াটা তারা জানে না। গ্রামে অনেক দুধ দোয়ার লোক আছে ; মহিলারা আছে, তারা নিজেরা দোয়। কিন্তু দুধ বাড়াতে গেলে কি প্রক্রিয়া সেটা তারা জানে না। কিন্তু খড় বিচুলি খাওয়াতে গেলে তার প্রক্রিয়া কি ইউরিয়া সার মেশানো ঘাস খাওয়ালে দুধ এক কেজি থেকে দু কেজি হতে পারে। দুধের দামও তারা পাবে। এই প্রচেষ্টা যদি করা যায়, গ্রামে গ্রামে এই ব্যবস্থাটা পৌঁছে দেওয়া যায় তাতে দুধের দাম তারা পাবে। মহিলারা যখন গরু কেনে তখন ইনসিওর করে না। অধিকাংশ গরু যখন মারা যায় তখন তারা পয়সা পায় না। প্রথমেই যখন গরু কেনে তখন বাধ্যতামূলকভাবে যদি ইনসিওর করা হয়, তাহলে ভাল হয়। যখন কো-অপারেটিভ থেকে গরু কেনে তখন ইনসিওর করে না, তারা লোন নিয়ে গরু কিনছে সেই গরু যখন মারা যায় তখন সেই গরুর দেনাটা শোধ করতে পারে। যখন জেলা কো-অপারেটিভের মাধ্যমে গরু কিনবে তখন প্রত্যেকটি গরু যাতে ইনসিওর করা হয় এবং লোন নেওয়ার আগে ইনসিওর করে গরু আনতে হবে, এটা যদি না করা যায় তাহলে মেয়েরা নিঃস্ব হয়ে যায়। এতে তারা ক্ষতিগ্রস্থ হবে। এখানে মাননীয় সদস্য যে কথা বলছিলেন, গ্রামে গ্রামে বেকার ছেলেরা পোল্ট্রির ব্যবস্থা করছে, মাংস তৈরির জন্য, এমন এমন সময় আসে যখন তাদেরকে মাইক নিয়ে প্রচার করে ২০/২৫ টাকা কেজিতে মাংস বিক্রি করতে হয়। তখন তাদের অবস্থা খুব খারাপ হয়ে যায়। তাই মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব ডি আর ডি এ, সেসরু প্রকল্পে যে খামার করে, সেখানে থেকে সরকার যদি ন্যায্য দামে মাংস কিনে নিতে পারে সেই ব্যাপারে অনুরোধ করছি। এতে বেকার ছেলেদের সাহায্য হবে। হাঁস ও মুরগি যারা পোযে, তারা যদি পুরানো হাঁস মুরগি বাদ দিয়ে নতুন হাঁস মুরগি আমদানি করে তাহলে ডিম বাড়বে, মাংস ও হবে। এতে গ্রামের মানুষের অর্থনৈতিক অবস্থা চাঙ্গা হবে। তাই মাংসের জন্য যে কথা বললাম এবং বিশেষ করে ইনসিওর এর ব্যাপারটা দেখবেন, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নর্মদাচন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাই। এটা ঠিকই আজকে কৃষির সঙ্গে সঙ্গে প্রাণী সম্পদ বৃদ্ধির

এবং পশ্চিমবাংলার মানুষের চাহিদার সঙ্গে সঙ্গে দুধ, ডিম এবং মাংস উৎপাদন বৃদ্ধির বহুমুখী পরিকল্পনা এই বিভাগ থেকে নেওয়া হয়েছে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার জনসংখ্যার অনুপাতে আট শতাংশ মানুষের মধ্যে দুই শতাংশ মানুষ কৃষির উপরে নির্ভরশীল। সুতরাং আজকে জমিতে উৎপাদন বৃদ্ধির সঙ্গে সঙ্গে সুন্দরবন থেকে শুরু করে মেদিনীপুরে উপকূলবর্তী বনাঞ্চল, লবণাক্ত অঞ্চল, দার্জিলিং সহ বিস্তীর্ণ এলাকা জুড়ে যেখানে কৃষি উৎপাদন হয় না, সেখানে দুধ, ডিম, মাংস কিভাবে বৃদ্ধি করা যায়, যাতে পশ্চিমবাংলা স্বয়ংসম্পূর্ণ হতে পারে তার জন্য এই দপ্তর বহুমুখী পরিকল্পনার মাধ্যমে, কর্মসূচির মাধ্যমে অনেকটা চাহিদা পূরণের জায়গায় গেছে। স্বাভাবিক কারণেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, বিশেষ করে সঙ্করায়নের ক্ষেত্রে, দেশি গরু পোষার প্রবণতা মানুষের আছে—সেখানে সঙ্করায়ন করে উন্নতমানের গো-বীজ প্রজনন করে কিভাবে দুধের উৎপাদন করা যায় তার একটা প্রক্রিয়া চলছে। উন্নতমানের হলোস্টিন এবং জার্সি, উন্নতমানের গো-বীজ বি এল ডি ও-র মাধ্যমে দেওয়ার জন্য বলছি। পাশাপাশি বহু জায়গাতেই দুগ্ধ উৎপাদনের জন্য খামার তৈর হয়েছে, মুরগির খামার তৈরি হয়েছে এবং তাদের প্রোটিন মেটানোর জন্য সবুজ উৎপাদনের উপরে জোর দেওয়া হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব জেলা সদরগুলিতে যে খামারগুলো আছে সেখানে আরও সবুজ ঘাসের উৎপাদন বৃদ্ধি করা যায় তাহলে দুগ্ধ উৎপাদন বৃদ্ধি করা সম্ভব হবে, এর জন্য কোনও অর্থ বা মূলধনের প্রয়োজন হয় না। কারণ আজকে গ্রামীণ অর্থনীতির পরিবর্তন হয়েছে, কৃষিতে যেমন পরিবর্তন হয়েছে, সেখানে মানুষের ইনকাম বেড়েছে, ক্রয়-ক্ষমতা বেড়েছে, পাশাপাশি এই বিভাগের মাধ্যমে দুগ্ধ উৎপাদনের নানান পরিকল্পনার কথাও বলা হয়েছে। আজকে সেখানে লোন দিয়ে, সমবায় সমিতি করে দারিদ্র সীমার নিচে যে মানুষগুলো আছে তাদের দারিদ্র দূরীকরণ কর্মসূচির মাধ্যমে তাদের অর্থনৈতিক দিক থেকে উন্নত করা গেছে। সেক্ষেত্রে এই খামারগুলোর উন্নতি করা দরকার, সবুজ ঘাস উৎপাদনের বেশি জোর দেওয়া দরকার। দেখা যায় সীমান্তবর্তী এলাকাতে সবুজ ঘাস উৎপাদনে জোর দেওয়া হচ্ছে না। সেটা না করতে পারলে দুধ-এর উৎপাদনও বাড়বে না, কমে যাবে। কলকাতার আশে পাশে বা বিভিন্ন জেলা সদরে কিছু কিছু পোল্ট্রি গড়ে উঠছে—হাঁস, মুরগি ইত্যাদির। যারা লোন নিয়ে করতে চায়, সেখানে ব্যাঙ্ক অন্তরায় হয়ে দাঁড়াচ্ছে। ব্যাঙ্ক ভায়াবিলিটি নেই বলে লোন দিচ্ছে না। এটা দেখতে অনুরোধ করছি। এই কথা বলে, মাননীয় মন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী কিরিটি বাগদি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রাণী সম্পদ বিকাশ

দপ্তরের মন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তাকে সমর্থন করে দু-একটি কথা বলছি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ব্লকে এবং পঞ্চায়েত স্তরে প্রাণী স্বাস্থ্য সুরক্ষার যে পরিকল্পনা গ্রহণ করেছেন, তাকে অভিনন্দন জানাই। কিন্তু আমরা লক্ষ্য করছি, এই বিষয়টি এখন সর্বত্র পৌঁছতে পারেনি। বেকার যুবকরা যাতে ট্রেনিং নিয়ে এই ব্যবস্থার সুযোগ গ্রহণ করে স্বনির্ভর হতে পারে, সেদিকে দৃষ্টি দেওয়া দরকার। প্রাণী চিকিৎসার বিষয়টি যাতে অন্তত ব্লক স্তরে পৌঁছে দেওয়া যায়, তার চেষ্টা করা দরকার বলে আমি মনে করি। নাহলে এর জন্য অনেক দূরে জেলা সদরে যাওয়ার খুব অসুবিধা। আমরা দেখেছি, গ্রামের গরিব মানুষ, যারা অল্প কিছু মুরগি পোষে, হঠাৎ করে মড়কে সব উজাড় হয়ে যাচ্ছে, যদি পঞ্চায়েত এইগুলো সুরক্ষার ব্যবস্থা গ্রহণ করে, প্রয়োজন হলে টিকা ইত্যাদি দিতে পারে, সেদিকে নজর দিতে অনুরোধ করছি, তাহলে গ্রামের গরিব মানুষ যথেষ্ট উপকৃত হবে। অনেক সময় যে গাভী দেওয়া হয়, তা কন্ট্রাক্ট সিস্টেমে কেনা হয়। সেইগুলো যাতে সঠিকভাবে দেওয়া হয় এবং সঙ্কর গাভী দেওয়া হয় সেদিকে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেটের উপর বলতে উঠে আমার রবীন্দ্রনাথের একটি কথা, শিক্ষকদের প্রতি যিনি বলেছিলেন, তা মনে পড়ছে। তিনি বলেছিলেন, যদি কোনও বিষয়ের উপর শিক্ষকদের ধারণা স্পষ্ট না থাকে, তাহলে সেই শিক্ষক ছেলেদের পড়াতে পারে না। আজকে রবীন্দ্রনাথ ঠাকুর যদি দেখতেন আমাদের এম এল এ-রা কি বলছেন, তাহলে তিনি নিশ্চয় বলতেন এরা বিষয় বোঝেও না, বিষয়ের গভীরেও যায় না, পড়াশোনাও করে না। স্যার, আমার দুর্ভাগ্য পরপর দুবার বাজেটের উপর কিছু বলার ইচ্ছে থাকলেও বলা হয়নি। একবার অসুখ হয়েছিল, আর গত বার গিলোটিন হল। বড়ই ইচ্ছা ছিল যে, কিছু ঘটনা শুনব। কিছু সমালোচনা এবং কিছু পরামর্শ শুনব। কিন্তু সেটা হল না। এটা না হওয়ার বিভিন্ন কারণ আছে। একটা হচ্ছে আমাদের বিরোধী দলের নেতারা সবাই এখন ব্যস্ত কেশপুর, দাসপুর এর ঘটনা নিয়ে। তার উপর তাদের বড় নেতা এসেছে। এই নিয়ে তারা বাইরে মিটিং এ ব্যস্ত। এই ব্যাপারে তাদের মানসিকতাও নেই, ইচ্ছাও নেই। তবে এখানে দু একজন কিছু আবেদন জানিয়েছেন, কিছু পরামর্শ দিয়েছেন, কিছু সমালোচনা করেছেন ভাল কাজ করার ব্যাপারে নির্দেশ দিয়েছেন, আলোচনা করেছেন। সেগুলি আমি দেখব। এখানে যে কাট মোশন আনা হয়েছে, সেটা দেখলাম একেবারে দায়সারা। এইজন্যই সমস্যা হয়। এখানে আমাদের কাজকর্মের সুফল গোচরে রাখবেন কিভাবে—ধরুন প্রাণীসম্পদ এর যে কাজগুলি করে থাকি—যেমন ধরুন গবাদি পশু দিয়ে লাঙ্গল চাষ, কিছু ট্রান্সপারেশনের

কাজ—সেটা এখন কমছে। এখন আমরা প্রাণীজাত পণ্য পেয়ে থাকি—ডিম, দুধ, মাংস এর উৎপাদন যদি আমরা বিচার করি—আগে কি ছিল, এখন কি আছে তাহলে বুঝতে পারবেন যে, আমাদের সাফল্য এসেছে কি আসেনি। তুলনা করতে গেলে কংগ্রেস আমলের ওই ১৯৭৬-৭৭ সালের সঙ্গে তুলনা করতে হবে। ৭৬-৭৭ সালে কংগ্রেসের সময়ে পশ্চিমবঙ্গে দুধ উৎপাদন হত ১০ লক্ষ ৬৪ হাজার মেট্রিক টন বছরে। সেটা বেড়ে হয়েছে ৩৪ লক্ষ ৬৫ হাজার মেট্রিক টনে। তারমানে বেড়েছে দুধে সাড়ে তিনগুণ। ডিম উৎপাদন ছিল ৬৭ কোটি ৬০ লক্ষ। সেটা এখন বেড়ে হয়েচে ২৬৭ কোটি ৮০ লক্ষ। মানে ৪ গুণ বেড়েছে। মাংস উৎপাদন সেই সময় ছিল ১.২৭ লক্ষ মেট্রিক টন। এখন সেটা হয়েছে ৪.৩৬ লক্ষ মেট্রিক টন। মানে ৪ গুণ বেড়েছে। দুধ উৎপাদনে বেড়েছে সাড়ে ৩ গুণ। ডিম উৎপাদনে, মাংস উৎপাদনে বেড়েছে ৪ গুণ এখন যদি বলেন সাফল্য নয়, তাহলে সেটা ঠিক করার দায়িত্ব আপনাদের। সর্বভারতীয় ক্ষেত্রে গরুর সংখ্যার বিচারে আমরা চতুর্থ স্থানে আছি। ছাগলের সংখ্যার বিচারে থার্ড পজিশন এ আছি এবং পোল্ট্রিতে সেকেন্ড পজিশনে আছি। আর হাঁসের যে ডিম উৎপাদন হয় সারা ভারতে, তার বিচারে আমরা প্রথম স্থানে আছি। মুরগির যে ডিম উৎপাদন হয় সারা ভারতে, তার বিচারে আমরা পঞ্চম স্থানে আছি। তার কতগুলি কারণ আছে, সেটা আপনারা জানেন। তারপর পার ক্যাপিটা অ্যাভেলেবিলিটি ডিম সারা ভারতে যেটুকু গড়ে, সেটা হচ্ছে মাথপিছু ২৯। আমাদের পশ্চিমবঙ্গে তার একটু বেশি ৩৩। মাংসে সারা ভারতে ১২.৪৫ গ্রাম পার ডে পার ক্যাপিটা, সেটা আমাদের পশ্চিমবঙ্গে হচ্ছে ১৪.৫৪ মানে এই হচ্ছে আমাদের অ্যাভেবিলিটি সেখানে আমরা অনেকখানি আগে আছি। আমাদের এ আই নিয়ে কথা হল —যা আমরা দেখছিলাম যে এ আই এর ক্ষেত্রে প্রস্তাব পরিবর্তন হয়েছে, সেই সময় কংগ্রেস আমলে ৩ লক্ষ কৃত্রিম প্রজনন হয়েছিল। এখন আমাদের সংখ্যা বেড়েছে সেখানে কেন্দ্র বেড়েছে। সেই সময়ে কেন্দ্র ছিল ৯৮৬। আর কৃত্রিম প্রজনন কেন্দ্র হয়েছিল ৩ লক্ষ। এখন সেটা বেড়ে কেন্দ্র হয়েছে ৩ হাজার ৩৫ এবং কৃত্রিম প্রজননের সংখ্যা বেড়ে হয়েছে ৯ লক্ষ ৪৪ হাজার। গত ১ বছরে বেড়ে এক লক্ষ্যেরও বেশি হয়েছে। তারপরে ফিডার উৎপাদন নিয়ে কথা হচ্ছিল। আমাদের যতগুলি ফার্ম আছে একটা হিসাব দিলেই বুঝতে পারবেন যে আমরা কতখানি এগিয়ে আছি। দুটো বড় ফ্রোজের সিমেন স্টেশন আছে। আরও আমরা দুটো অত্যাধুনিক স্টেশন করছি। একটা হচ্ছে মেদিনীপুরের শালবনীতে, আর একটা মুর্শিদাবাদের বেলডাঙ্গায়। একজন প্রশ্ন করেছিল সমিতিতে আমরা খুব দুর্বল। কিছুই করতে পারিনি। একটা হিসাব দেখে নেবেন যে, কি বিরাট সাফল্য হয়েছে। এই যে সমিতি, আগে তো ছিল না। এখন আসলে শুরু হয়েছে তাতে আমাদের দুগ্ধ সমিতির সংখ্যা হচ্ছে দু হাজার ৪১ এবং যে ইউনিয়নগুলো জেলাগুলোতে হয়েছে গত বছর ৬টা ছিল, দু তিন বছরে সেটা

বেড়ে হয়েছে ১৪টা ইউনিয়ন হয়েছে। আরও আনন্দের খবর যে যে পশ্চিমবঙ্গে এখন প্রায় ৪২৬টা মহিলা সমিতি গড়ে উঠেছে মহিলা দুগ্ধ সমিতি এবং তার সদস্য সংখ্যা কয়েক হাজার এবং প্রায় দেড় লক্ষ চাষী তারা মেম্বার হয়েছেন এই বিভিন্ন সমিতির মাধ্যমে। দুধের উৎপাদন এবং এই যে বিক্রির ব্যাপারটা বললেন। উৎপাদন তো শুনলেন। বিক্রির ব্যাপারে নাকি আমরা ব্যর্থ হয়েছি। এরকমই আপনারা বলছেন। আমি আপনাদের কাছে তিন বছরের হিসাব বলছি। আগে তো কিছুই ছিল না। কয়েকটা বোতলে কয়েক হাজার লিটার বিক্রি করতেন কলকাতাতে। ৯৭-৯৮ সালে কলকাতার আশেপাশে আমরা বিক্রি করতাম ৬ লক্ষ ৯৮ হাজার লিটার প্রত্যেকদিন। ৯৮-৯৯ তে সেটা বেড়ে দাঁড়ালো ৭ লক্ষ ৬৮ হাজার। ৯৯-২০০০ সেটা বেড়ে দাঁড়াল ৮ লক্ষ ২৯ হাজার। তার মানে দেখা যাচ্ছে যে কলকাতার আশেপাশে প্রত্যেকদিন ৮ লক্ষ ২৯ হাজার লিটার দুধ আমরা প্রত্যেকদিন বিক্রি করছি। আমাদের যে অর্গানাইজড ডেয়ারি আছে—মাদার ডেয়ারি, মেট্রো ডেয়ারি, সেন্ট্রাল ডেয়ারি মিলে আমরা প্রত্যেকদিন বিক্রি করছি। এমপ্লয়মেন্টের প্রশ্ন এখানে এসেছে। এই দপ্তরের কাজ কর্মের ফলে ৪৮ হাজার নতুন ছেলের কর্মসংস্থান হয়েছে। এটা কিন্তু কম কথা নয়। আরও কিছু কথা এখানে এসেছে। যেমন কেউ কেউ হিমুলের কথা বলেছেন। আমি বলতে চাই যে হিমুল যখন তৈরি হয়েছিল তখন তার যে কনসেপ্ট ছিল সেটা ছিল আমূল প্যাটার্নের। আমূল গুজরাটের একটা জেলার নাম। তার পর একটা ইউনিয়নের নাম হয়। এখন তো আমূল একটা ব্রান্ড নেম হয়ে গিয়েছে কিন্তু গুজরাটের সঙ্গে পশ্চিমবঙ্গের একটা মৌলিক পার্থক্য আছে। গুজরাটে দুধ ছিল সারপ্লাস। বিক্রি হত না। ফেলে দিতে হত। তার থেকে ইউনিয়ন তৈরি হয়। আর পশ্চিমবঙ্গ এখনও দুধ ঘাটতি রাজ্য। তিন গুণ দুধ বাড়ানো সত্ত্বেও দুধের ঘাটতি রাজ্য। আমাদের পশ্চিমবঙ্গে বছরে ৫৮ লক্ষ মেট্রিক টন দুধ লাগার কথা। আমাদের তৈরি হয় ৩৫ লক্ষ মেট্রিক টন। ৬০ ভাগ তৈরি হয়। ৪০ ভাগ আমাদের বাইরে থেকে আনতে হয়, জোগাড় করতে হয়। যার ফলে এখানে বেশি পরিমাণ দুধ পাওয়ার সমস্যা আছে কিন্তু সেই প্যাটার্ন অনুসারে শিলিগুড়িতে এইরকম একটা প্ল্যান্ট তৈরি হল যা দিয়ে এক লক্ষ লিটার দুধ প্রসেস করতে পারে। এবং তার সঙ্গে একটা পাউডার দুধের এক প্ল্যান্টও তৈরি হল কিন্তু মুশকিল হল যে দুধ পাওয়া যায় না। চলছে না তা নয়। আমরা কয়েকদিন আগে সভা করেছিলাম। বেশিরভাগ হচ্ছে পাহাড়ী যারা গরু পালন করেন। আর আমরা দুধের দাম দিচ্ছি না তা নয় কিন্তু মুশকিল হচ্ছে পাহাড়ী দুধের যে পরিমাণ পরিবহন খরচ, এত বেশি যে, যার ফলে যে পরিমাণ দাম পেলে ভাল হত, তা না পাওয়ায় সমস্যা হয়ে যায় এটা একটা সমস্যা নিশ্চয়ই আছে। আর এটা তো উচিত না যে আমরা বাইরে থেকে লিকুইড দুধ কিনে আনলাম বেশি দামে আর এখানে পাউডার তৈরি করে দাম বেড়ে গেলে বেশি দামে এনে, কম দামে পাউডার দুধ পাব। করে লাভ

কি? এই মানসিকতা হওয়া উচিত বলে আমরা মনে করি না। এইজন্য আমরা করি নি। তার অন্যান্য যে বিষয়গুলো এসেছে। চিকিৎসা, খাদ্য এই সমস্ত বিষয় নিয়ে। প্রশ্ন উঠেছে চিকিৎসার ব্যাপারে আমরা একাট নেট ওয়ার্ক করেছি। আমাদের রাজ্যে ১১৪টা রাজ্য হাসপাতাল আছে। আমাদের পশ্চিমবাংলাতে, প্রত্যেকটা ব্লকে একটা করে ব্লক হেলথ সেন্টার আছে। তাছাড়া অতিরিক্ত ব্লক সেন্টার আছে প্রায় ২৭১টা। এছাড়া ৬১৮টা এইড সেন্টার আছে। ইদানিংকালে যেটা করেছি প্রত্যেক গ্রামে পঞ্চায়েত একজন করে ট্রেনিং প্রাপ্ত এল ডি এ আমরা নিয়োগ করেছি। এই সমস্ত কাজকর্ম আমরা করতে শুরু করেছি। আমি বলছি না একশো ভাগ সুন্দর হয়ে গিয়েছে। সব জায়গায় হয়তো মালপত্র যায় না, কিছু অসুবিধা আছে কিন্তু আমরা বেশিরভাগ জায়গায় পাঠাচ্ছি এবং আমরা কাজ শুরু করছি। এর ফলে আমরা কিন্তু সাফল্য পেয়েছি। ফডারের প্রশ্ন এসেছে। ভাল প্রাণী হলেও হবে না। এর সঙ্গে ফডার দরকার। খাবার দরকার। আপনারা খুশি হবেন যে সারা পৃথিবীর প্রায় ২০ রকম উন্নত মানে গ্রীণ ফডার নিয়ে আমরা পরীক্ষা নিরীক্ষা করেছি। আমাদের পশ্চিমবাংলায় পাহাড়ে, জঙ্গলে, জলের তলায়, ছায়াতে এমন কি লবণাক্ত মাটিতে কোথায় কি ধরনের ফডার হতে পারে তার পরীক্ষা করেছি। বীজ ছড়ানোর বিভিন্ন জায়গা সরবরাহ করার ব্যবস্থা করেছি। আমাদের পশ্চিমবাংলায় বড় সরকারি ৫টা প্ল্যান্ট আছে। সেই প্ল্যান্ট থেকে আমাদের খাবার তৈরি হয়। আগে ১৪ হাজার মেট্রিক টন হয়েছিল। এখন আমরা দেখলাম যে ২৪ হাজার মেট্রিক টন বছরে আমাদের খাবার তৈরি হচ্ছে এবং সেই খাবার আমরা কম দামে মোটামুটি যুক্তিসঙ্গত দামে আমরা বিলি করার চেষ্টা করছি। এইরকম আরও কতগুলো কাজ আমরা করার চেষ্টা করছি। এখন আমরা একটা জিনিস ভাবছি। দুটো কাজ আমাদের করতে হবে। আজকে এই যে অবাধ গ্লোবালাইজেশনের নামে যা হচ্ছে মুরগির ঠ্যাং আসবে তা নয়, আপনারা অবাক হয়ে যাবেন আমেরিকা এক টন দুধে সাবসিডি দিচ্ছে এক হাজার ডলার মানে হচ্ছে ৪৪ হাজার টাকা। ৪৪ হাজর টাক মানে পার কিলো দুধে ৪৪ টাকা। ১ হাজার ডলার মানে হচ্ছে ৪৪ হাজার টাকা, ৪৪ হাজার টাকা মানে পার কেজি-তে ভরতুকির পরিমাণ ৪৪ টাকা। আমাদের এখানে পাউডার দুধ বিক্রি হয় ৭০, ৮০ টাকাতে এই ৪৪ টাকা ভরতুকি দিচ্ছে সেই দুধ এখানে আসতে শুরু করেছে এবং অবাক হয়ে যাবেন. শুধু আসতে শুরু করছে তাই নয় এর যে ইমপোর্টের ক্ষেত্রে যে কন্ট্রোল ছিল সেটা উঠিয়ে দিয়েছে। ১০ হাজার মেট্রিক টন পর্যন্ত ইমপোর্ট ডিউটি হচ্ছে ১৫ পারসেন্ট। এর ফলে পাউডার দুধ আসবে। আজকে ধানের দাম পাচ্ছে না বর্ধমানে, শুধু বর্ধমান নয় উত্তরবঙ্গে গিয়ে দেখলাম আড়াই স্টকের ধানের দাম এখন ৩১ টাকা হয়েছে। সারা পশ্চিমবাংলার চাষীদের মাথায় হাত পড়েছে, কি সর্বনাশ হবে। এখানে যেটুকু সুযোগ আছে সেটাকে কাজে লাগাবার জন্য আমাদের দায়িত্ব বিশাল। আমরা

এখন দুটো জিনিস ভাবছি, যদি গ্রামোন্নয়ন করতে হয় তাহলে পঞ্চায়েতকে নেতা হতে হবে। এটা আমরা গর্বের সঙ্গে বলতে পারি এই কয় বছর পঞ্চায়েতের মাথায় ঢুকেছে এবং সর্বত্রই এই কাজ হচ্ছে। আরেকটা কথা হচ্ছে এই কাজে মানুষকে মোটিভেট করতে হবে। আমাদের পশ্চিমবাংলার দুর্ভাগ্য হলেও সত্যি এই ক্ষেত্রটাকে আমরা অবহেলা করি, ছোট কাজ মনে করি, বেকার ছেলেরাও এটাই মনে করে। যার ফলে এটাতে মোটিভেট করতে হবে। আমরা পশ্চিমবঙ্গে প্রাণী সম্পদ সংগ্রহ সপ্তাহ পালন করি, আমরা অনেক প্রোগ্রাম করি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আরও ১০ মিনিট সময় বাড়িয়ে দিলাম, আশা করি এতে কারও আপত্তি নেই।

**শ্রী আনিসুর রহমান ঃ** আমরা দেখছি যে মানুষকে একটু মোটিভেট করা দরকার, এর জন্য ১৩ থেকে ১৯ নভেম্বর আমরা একটা প্রস্তাব দিয়েছিলাম দিল্লির সরকারকে, সেই সময় যুক্তফ্রন্ট সরকার ছিল, ওরা গ্রহণ করেছিলেন। আমরা জাতীয় প্রাণী সম্পদ সপ্তাহ পালন করি এতে এই খবরগুলি মানুষের কাছে নিয়ে যাবার জন্য যে কি সুযোগ আছে, কি সম্ভাবনা আছে ইত্যাদি। তার সঙ্গে আমরা ৮ই ডিসেম্বর দুগ্ধ দিবস পালন করি এটা প্রচার করার জন্য যে দুধ খেতে হবে, দুধ বাড়াতে হবে। আমরা প্রাণী স্বাস্থ্য রক্ষার জন্য ১০ই জানুয়ারি একটা সপ্তাহ পালন করি, কিন্তু মুশকিল হচ্ছে যে আজকে দিল্লির সরকারের ভূমিকা হচ্ছে অদ্ভুত, এই ১৯৯৬ সালে প্রথম আমরা ভারতবর্ষে দেখলাম এই দপ্তরের একটা মন্ত্রী হয়েছেন। যুক্তফ্রন্ট সরকারের আমলে তারা একটা মিটিং করেছিলেন আমরা সেখানে গিয়েছিলাম একটা খসড়া প্রস্তাব রেখেছিলাম যে প্রাণী সম্পদে আমাদের জাতীয় নীতি কি হবে। আমাদের যা বলার আমরা বলেছিলাম এবং সেইমতো তা গ্রহণ হয়েছিল। কিন্তু তার পর সেখানে সেই সরকার চলে গেল, এখন এক অদ্ভুত সরকার হয়েছে, এখন বলছে সব বাইরে থেকে আসবে দুধ, মাংস ইত্যাদি, আর আমাদের অর্থনীতির সর্বনাশ হয়ে যাবে। আমাদের চাষীরা মারা যাবে এবং তার জন্যই তারা ঢালাও ব্যবস্থা করছেন। এই জায়গায় দাঁড়িয়ে আমি মাননীয় সদস্যদের কাছে আবেদন করব যে নিশ্চয়ই কেশপুর, দাসপুর, মহাজোট, সামনে ভোট এই সব নিয়ে লড়াই আপনারা নিশ্চয়ই করবেন, কিন্তু আজকে মানুষের প্রতি দায়বদ্ধতা আমাদের বিশাল। আজকে অসংখ্য বেকার ছেলে তাদের সবার চাকরি হবে না যত বড়ই কারখানা খুলি না কেন। তাদের সবার চাকরি হবে না, কৃষির সর্বনাশ হয়ে যাচ্ছে, সেই জায়গায় দাঁড়িয়ে এখানে যে সুযোগটুকু আছে সেই সুযোগটা কাজে লাগাতে হবে। এতে আমাদের দপ্তরের যেমন দায়িত্ব আছে তেমনি প্রত্যেক মাননীয় সদস্যদেরও দায়িত্ব আছে। এই সুযোগটা যদি আমরা কাজে লাগাতে না পারি তাহলে সমস্যা হবে। তাই আমি আবেদন

জানাবো—আজকে যে কাট মোশন আনা হয়েছে, আমি দেখলাম সেটা নিছক দায়সাড়া কিছু ভাবা হয়নি, দু কথা লিখতে হবে তাই লিখে দিয়েছেন, বক্তৃতাও তাই দেখলাম। আপনারা আজকে সমর্থন করবেন শুধু তাই নয় আজকে পশ্চিমবাংলায় যেটুকু সুযোগ আমাদের সামনে আছে সেই সুযোগকে কাজে লাগিয়ে গ্রামোন্নয়ন এবং অন্য দিকে যে বেকার ছেলেরা আছে, মহিলারা আছেন তাদের স্বনির্ভর করার জন্য এই সুযোগটুকু আমাদের আছে সেটাকে কাজে লাগাবার জন্য আপনাদেরকে উদ্যোগ নিতে হবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে এবং যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**DEMAND NO. 49**

The motions of Shri Kamal Mukherjee, Shri Saugata Roy, Shri Sanjoy Bakshi, Shri Tarak Bandyopadhyay, Shri Pulak Chanrda Das and Shri Ashok Kumar Deb that the amount of the Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 151,10,80,000 be granted for expenditure under Demand No. 49, Major Heads : "2403—Animal Husbandry and 4403—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 49,86,56,000 arready voted on account)

was then put and agreed to.

[2-50 — 3-00 p.m.]

**Demand No. 50**

The motion of Shri Saugata Roy, Shri Pankaj Banerjee, Shri Sanjoy Bakshi, Shri Tarak Bandyopadhyay, Shri Pulak Chandra Das, Shri Kamal Mukherjee and Shri Ashoke Kumar Deb that the amount of Demand be reduced by Rs. 100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.

155,00,18,000 be granted for expenditure under Demand No. 50, Major Heads : "2404—Dairy Development and 4404—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs. 51,15,06,000 already voted on account)

was then put and agreed to.

**DICUSSION ON DEMAND NO. 42 & DEMAND NO. 43**

**(The Budget speech on Demand Nos. 42 & 43 was moved on 28-3-2000)**

**Mr. Deputy Speaker :** There are 18 cut motions on Demand No. 42 and 4 cut motions on Demand No. 43. All the Cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Saugata Roy<br>Shri Satya Ranjan Bapuli<br>Shri Pankaj Banerjee<br>Shri Ashok Kumar Deb<br>Shri Sanjoy Bakshi<br>Shri Tarak Bandyopadhay :<br>Shri Pulak Chandra Das<br>Shri Sobhandeb Chattopadhyay<br>Shri Rabin Mukherjee<br>Shri Badal Bhattacharjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100 |

**DEMAND NO. 43**

| | |
|---|---|
| Shri Sanjoy Bakshi<br>Shri Tarak Bandyopadhyay<br>Shri Pulak Chandra Das<br>Shri Pankaj Banerjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100 |

## DISCUSSION ON DEMANDS NO. 42 & 43

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, সমাজ কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় যে বাজেট বরাদ্দ চেয়েছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনীত কাট মোশনের সমর্থন করছি। একটা জায়গায় আমাদের মন্ত্রী মহাশয় বলেছেন, এই দপ্তরের সবচেয়ে বড় কাজ হচ্ছে উন্নতমানের 'জাতীয় উন্নত চুলা প্রকল্প' রূপায়িত করা। এই প্রকল্পে এই দপ্তরের কাছে ছিল, লক্ষ্যমাত্রা দেওয়া হয়েছিল ২ লক্ষ। সেই জায়গায় এরা ১ লক্ষ ৭৫ হাজার ৬০৪টি চুলা স্থাপন করতে পেরেছে এবং এতে কেন্দ্রীয় সরকার আনন্দিত হয়েছেন এবং তাই লক্ষ্যমাত্রা বর্ধিত করে ৩ লক্ষ করা হয়েছে। এই দপ্তরের মধ্যে এই একটা আশার কথা শুনলাম। কিন্তু অন্য দিকে আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বাজেট বরাদ্দ করতে গিয়ে বলেছেন আমাদের ভবিষ্যৎ লক্ষ্যের বিষয়ে। নানা বিষয়ে তিনি উল্লেখ করেছেন। কোনও শিশু জন্মগ্রহণ করলে যেমন তার পিতা শিশুর অনুকূল পরিবেশ সৃষ্টি করেন, শিশুর সুস্থ বিকাশের ব্যবস্থা করেন। তেমনি মন্ত্রী মহাশয়ও তার বাজেট বরাদ্দের রূপরেখা টেনেছেন। বলতে দ্বিধা নেই আমাদের সমাজকল্যাণ দপ্তর সমাজের যে যে দিকে দৃষ্টিপাত করেছে, বিকলাঙ্গ শিশু, প্রতিবন্ধী শিশু, গর্ভবতী মা, বিধবা, বৃদ্ধ-বৃদ্ধা, মা-বাবা, এছাড়াও আমাদের রাজ্যের বাইরে উত্তরপ্রদেশে লজ্জাকর অবস্থা, বলতে হয় তবুও, বিধবা মা, যারা উত্তরপ্রদেশের বৃন্দাবনে গিয়ে হরিবোল হরিবোল করছেন তাদের সম্পর্কেও চিন্তা-ভাবনা করেছেন, সেই মাতৃশক্তির সম্পর্কে ছেলেরা ভাবছেন, তাদের সম্পর্কে চিন্তা-ভাবনা করছেন। আরও আছে, আমাদের এখানকার যৌন কর্মীদের শিশুদের দায়িত্ব ওরা নিতে চেয়েছেন। আপনি পথ শিশুদের দায়িত্ব গ্রহণ করতে চেয়েছেন। বুভুক্ষা, ভিক্ষাবৃত্তি দূর করার চেষ্টা করছেন' ভাল কথা। খুবই ভাল দপ্তর। দপ্তরটির নাম 'সমাজ কল্যাণ দপ্তর'। এত ভাল ভাল আইটেমের জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। সাথে সাথে আমি তার কাছে দু একটা বাস্তব অবস্থার কথা বলব। মাননীয় মন্ত্রী মহাশয়, শিশুদের বিকাশলাভের উন্নতির জন্য সুসংহত শিশু বিকাশ প্রকল্পের কথা উল্লেখ করেছেন যা পশ্চিমবাংলায় কেন্দ্রীয় সরকারের সাহায্য এবং সহায়তার চলছে। এটা আমাদের বিভিন্ন এলাকায় আই সি ডি এস নামে পরিচিত। এটা খারাপ প্রকল্প, তা আমি বলব না। কিন্তু এই প্রকল্পে শিশুদের জন্য যে খাদ্য দেওয়া হয় সেই খাদ্য নট ফিট ফর হিউম্যান কনজামশন। মানুষের খাওয়ার উপযোগী খাদ্য তারা পাচ্ছে না। সুতরাং এই দিকটার প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি একটু দৃষ্টি দিতে অনুরোধ করছি। এখনও পর্যন্ত সারা পশ্চিমবাংলার ৩৮টা ব্লকে এই প্রকল্প চালু হয়নি। কেন হয়নি? কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছে না বলে বলেছেন। কিন্তু এই ৩৮টি ব্লকে নার্সারি স্টেজের শিশুদের লেখাপড়া শেখার ব্যাপারটা তো চালু করা যেতে পারে। সুতরাং এটা আমি একটু মন্ত্রী মহাশয়কে

ভেবে দেখতে অনুরোধ করছি। অবশ্য আপনি খাদ্যের জন্য টাকা চেয়েছেন। কবে আসবে আপনি বলতে পারছেন না। আপনি শিশুদের উন্নতি চেয়েছেন। অর্থাৎ আপনি ভবিষ্যৎ প্রজন্মের উন্নতি চেয়েছেন। সেজন্য আমি আপনাকে সাধুবাদ জানাচ্ছি। আই সি ডি এস গ্রামাঞ্চলে নতুন সারা জাগিয়েছিল, কিন্তু আপাতত ফেল করছে আপনার নিজের দপ্তরের কিছু কাজকর্মের জন্য। গর্ভবতী মায়েদের পরিপূরক পুষ্টির ব্যবস্থা করার যে প্রত্যাশা আপনার দপ্তরের কাছে ছিল, সেই প্রত্যাশা এখন পর্যন্ত সার্বিকভাবে আপনার দপ্তর পূরণ করতে পারছে না। কন্যা সন্তানের জন্ম হলে গ্রামের সর্বত্র সময়মতো তা লিস্টেড হচ্ছে না। কন্যা সন্তানের জন্মের জন্য মায়েদের যে সুযোগ সুবিধা পাওয়ার কথা তা ঠিকমতো তারা পাচ্ছেন না। এই বিষয়টা আপনি একটু দেখবেন। আমাদের গ্রামাঞ্চলে দারিদ্রসীমার নিচে বসবাসকারী যে সমস্ত কন্যা সন্তানের মায়েরা আছেন তাদের কাছে আপনার পরিকল্পনা মতো আর্থিক সাহায্য ঠিক সময়মতো পৌঁছায় না। আমি আপনাকে বলছি, এই প্রকল্প বিভিন্ন ক্ষেত্রে খুব ভাল ফল দিলেও এখনও আমাদের ৩৮টা ব্লক এই প্রকল্পের সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। সেদিকে দৃষ্টি দিতে হবে। আপনি এই বাজেট প্রস্তাবের মধ্যে প্রতিবন্ধী বা বিকলাঙ্গদের সম্বন্ধে চিন্তা করেছেন। এর জন্য আমি আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি পশ্চিমবাংলার সর্বত্র পঙ্গুরা আপনার ব্লক অফিস থেকে আরম্ভ করে বিভিন্ন জায়গায় লাঞ্ছিত হচ্ছে, অপদস্থ হচ্ছে। আপনি বলেছেন, আর্থিক দুর্দশাগ্রস্ত প্রতিবন্ধীদের মধ্যে কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ দান করার জন্য ২০ লক্ষ টাকা বরাদ্দ করেছেন। আমি আপনাকে প্রশ্ন করছি, এখন পর্যন্ত আপনি কত জনকে কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ দান করতে পেরেছেন? এক্ষেত্রে ২০ লক্ষ টাকার চেয়ে অনেক বেশি টাকার প্রয়োজন ছিল। এটা একটা খুবই বড় কাজ। অথচ এই খাতে সামান্য টাকা বরাদ্দ করে অন্যান্য খাতে অনেক বেশি টাকা বরাদ্দ করেছেন। পঙ্গুকে অঙ্গ দান, এটা সত্যিই পবিত্র কাজ। কিন্তু আপনি গ্রাম-বাংলার পঙ্গুদের কাছে এই সুযোগ নিয়ে গিয়ে হাজির করতে পারেননি। কলকাতার কোনও কোনও জায়গায় কিছু কিছু সাহায্য দিচ্ছেন এবং সেই ছবি তুলে সর্বত্র দেখাচ্ছেন। গ্রামবাংলার প্রতিবন্ধী মানুষরা এখন পর্যন্ত এই সুযোগ পাচ্ছে না। তারপর আপনি বলেছেন,—প্রতিবন্ধী ছাত্র-ছাত্রীদের স্কলারসিপের জন্য ৪.৪৬ লক্ষ টাকা দাবি করছি। আবার পরিকল্পনাবহির্ভুত খাতে ১১ লক্ষ টাকা চেয়েছেন। আপনি দাবি করেছেন এ পর্যন্ত ৭,৫৯৯ জন ছাত্র-ছাত্রী এই প্রকল্পের মাধ্যমে উপকৃত হয়েছে। আমি মনে করি এই টাকা দিয়ে উপকারীর সংখ্যা আরও বেশি বাড়ানো সম্ভব। আমার মনে হয় এক্ষেত্রে কোথাও কিছু গন্ডগোল আছে। গন্ডগোলটা আপনার দপ্তরের মধ্যেই আছে। স্বজন-পোষণ, অথবা অন্য কোনও ভাবে উপকৃতদের অর্থ অপরে শোষণ করছে। আপনি নিঃস্ব, দরিদ্র্য, অসহায় প্রতিবন্ধী মানুষদের মাসে ৩০০ টাকা করে ভাতা প্রদান করার ব্যবস্থা

করেছেন।

[3-00 — 3-10 p.m.]

এটা নিশ্চয় সাধুবাদের প্রশ্ন যে তাদের জন্য আপনি বরাদ্দ চেয়েছেন। আপনি ৭৩ লক্ষ টাকা বরাদ্দ চেয়েছেন এবং ২৭০ লক্ষ টাকা আপনি নন-প্ল্যানে চেয়েছেন। কিন্তু স্বেচ্ছাসেবী সংস্থার বিরাট-বিরাট নোটিশের জন্য আপনার দপ্তরের টাকাগুলি তাদের পেটে যাচ্ছে। এই স্বেচ্ছাসেবী সংস্থার তাদেরই শরীর, মন, বিল্ডিং সবগুলি তাদেরই রক্ষা করছে, কিন্তু যাদের জন্য এই অর্থ তাদের কাছে সেই অর্থ পৌঁচাচ্ছে না। তাই সেখানে আপনার উপকৃত হচ্ছে ৬ হাজার ৭০৮ জন। এটা আপনি লক্ষ্য করবেন, যে টাকার আপনি হিসাব দিচ্ছেন আর যা বরাদ্দ চাইছেন এর মধ্যে আরও বেশি কাজ করা যেত। ফিজিকালি এবং মেন্টালি হ্যান্ডিক্র্যাপডদের অর্থনৈতিক পুনর্বাসনের কথা আপনি বলেছেন। এটা আমি শাসকদলের বন্ধুদের জিজ্ঞাসা করব, বলুন না সদস্যরা, আপনাদের ব্লকে এই যে ডিস-অ্যাবেল্ড পারসনস তাদের কি কোথাও আর্থিক পুনর্বাসন দেখেছেন? আর্থিক সাহায্য বা সহযোগিতা যদি আপনারা দেখে থাকেন তাহলে নিশ্চয়ই বলবেন। কিন্তু আমি কোথাও দেখিনি এই হ্যান্ডিক্র্যাপড ফেলোদের যে ব্লক থেকে, এই সরকার থেকে পুনর্বাসনের জন্য আর্থিক সাহায্য দেন। সুতরাং এটাকে আমি বলব, কাগজে কলমে এই হিসাবে রয়েছে, কিন্তু বাস্তবে তা প্রতিফলিত হয়নি। এ সম্পর্কে আপনি নিশ্চয়ই খোঁজ-খবর নেবেন। সব থেকে পঙ্গু বা হ্যান্ডিক্রাপড তাদের পরিচয়পত্র যোগাড় করতে গিয়ে দারুণভাবে হেনস্তা হয়। যেখানে মহকুমার হাসপাতাল আছে সেখানে যে ডাক্তার তাদের জন্য বরাদ্দ হয়, সপ্তাহে একদিন সেই ডাক্তারগুলি দেখে। ফলে অনেক পঙ্গু সেখানে জড়ো হয়। ডাক্তার সেখানে সেই ধরনের ট্রিটমেন্ট করতে পারে না, সময় দেয়, অস্থি বিশেযজ্ঞ ডাক্তাররা সময় দেয়, ২-৩ মাস অন্তর সময় দেয়। ফলে প্রতিবন্ধীদের জন্য আপনি যে চেষ্টা করছে তা বাস্তবায়িত হচ্ছে না। আপনি কি পারবেন না, ব্লকওয়াইজ শিবির করে স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে হোক অথবা ব্লকে শিবির করে সেখানে হ্যান্ডিক্রাপডদের এক জায়গায় জড়ো করে ডাক্তারদের সেখানে নিয়ে এসে তাদের কার্ড দেওয়া, তাদের পারসেন্টেজ ঠিক করে দেওয়া? এটা করতে পারলে সমাজের প্রতিবন্ধীরা হতাশাগ্রস্ত হবে না, তাদের কাজ এগিয়ে যাবে। হ্যান্ডিক্রাপডদের কার্ড না থাকলে আমি দেখতে পাই—বাসে ট্রামে তাদের কেউ গ্রাহ্য করছে না। তাদের যে সতর্কতা নেই তা নয়, কিন্তু দপ্তরের অবহেলা, ব্লকে যাঁরা সোসাল অফিসাররা আছেন তাদের অবহেলার জন্য তারা সেই সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। অনাথ শিশুদের জন্য আপনি ২০০ লক্ষ টাকা চেয়েছেন এবং পরিকল্পনা বহির্ভুত খাতে ১৮৫ লক্ষ টাকা চেয়েছেন। কিন্তু উপকৃত হচ্ছে ৬ হাজার ১৭৫ জন। দুঃখের কথা শুনবেন? ফলতা কেন্দ্রে অনাথ শিশুদের জন্য একটা কেন্দ্র ছিল। সেটা আস্তে আস্তে উঠে গেছে। আপনাদের দলের নেতা রায়বাবু নামে

একজন ছিলেন। সেই রায়বাবু চলে যাবার পর থেকে সেই ওয়েলফেয়ার হোম চালু হল না। উঠে চলে গেল। এমন করে বিভিন্ন জায়গায় অনাথ শিশুদের জন্য যে হোম তৈরি করতে চাচ্ছেন সেইসব ওয়েলফেয়ার হোম উঠে যাচ্ছে। আপনার যে পদ্ধতিতে এই হোমগুলি চলে সেই পদ্ধতি সরলীকরণ করা দরকার। তাহলে আপনাদের যে পারপাস-সমাজ-কল্যাণ তা ফুলফিল হবে। সমাজ কল্যাণের ক্ষেত্রে সরকারের দৃষ্টি পড়েছে সরকারি উদ্ধার আশ্রমে। সেখানে অনাথদের আশ্রমে উদ্ধার করে নিয়ে এসে তাদের উপর শারীরিক এবং মানসিক নির্যাতন চলে। বিভিন্ন সময়ে এ বিষয়ে খবরের কাগজে দেখেছেন, হিউম্যান রাইটস কমিশনের রিপোর্টও আছে। এই পশ্চিমবাংলায় এইরকম বিভিন্ন উদাহরণ আছে। সেগুলি সম্পর্কে আপনারা সজাগ হবেন। তাদের ক্ষেত্রে আপনি বলেছেন উদ্ধার আশ্রমে তাঁত এবং অন্যান্য কাজকর্ম শেখানো হয়। এই শেখাতে গিয়ে তাদের উপর মানসিক নির্যাতন চলে। তারপর ভবঘুরে আর ভিক্ষাবৃত্তির ব্যাপারে আপনি কতটুকু কি করতে পারবেন জানি না, কিন্তু পশ্চিমবাংলায় ভিখারির সংখ্যা এত বেশি তাদের কতটুকু উপকার করতে পারবেন? আজকে ভবঘুরেদের এমন অবস্থা তাদের আর বাঁচানো যাবে না। কিন্তু ভিক্ষাবৃত্তির ক্ষেত্রে প্র্যাকটিকাল ব্যাপারটা হচ্ছে, চারিদিকে মানুষ এত ভিক্ষা করছে যে সেটাকে কিভাবে দূর করবেন সে বিষয়ে আপনার দপ্তর থেকে কোনও রূপরেখা নেই। পশ্চিমবাংলায় ভিখারিদের যাতে আর ভিক্ষা করতে না হয় আমি আশা করেছিলাম তারজন্য একটা পজিটিভ সিস্টেম নেওয়ার কথা আপনি আপনার বাজেট বক্তৃতাতে রাখবেন, কিন্তু তা পেলাম না। বিধবাদের জন্য ভাতা প্রদান করার কথা আপনি বলেছেন এবং বলেছেন স্বল্প আয়ের মহিলাদের আবাস দেওয়ার কথা। এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বাঙালি বিধবা মায়েদের কথাটা একটু ভেবে দেখতে বলব। ভেবে দেখুন তাদের আজকে গিয়ে থাকতে হচ্ছে উত্তরপ্রদেশের বৃন্দাবনে। সেখানে সারাদিন হরিবোল, হরিবোল করতে হবে তবে তাদের এক মুঠো খাওয়া জুটবে—এই হচ্ছে অবস্থা। সেখানে বাঙালি বিধবা মায়েরা কান্নাকাটি করার অনেক পরে আপনার দপ্তরের নজর সে দিকে পড়েছে। তারপর আপনি একটি কমিটি করেছেন। সেই কমিটি এখন পরীক্ষা-নিরীক্ষা করবে, পর্যালোচনা করবে, সিদ্ধান্ত নেবে, তারপর আপনাকে জানাবে। এমনিতেই তো তারা আধমরা হয়ে রয়েছে, তারপর এই সিদ্ধান্ত নিতে নিতে যদি দেরি হয়ে যায় তাহলে তারা মারাই যাবে। এই কাজটা যাতে তাড়াতাড়ি হয় সেটা দেখার জন্য আপনাকে আমি অনুরোধ জানাচ্ছি। তারপর নারী কল্যাণের জন্য আপনি বলেছেন যে নারীকে আপন ভাগ্য জয় করতে হবে। কিন্তু এক্ষেত্রে যে প্রসেস সেটা যাতে ঠিকমতন হয় তা দেখতে হবে। এবারে আমি একটি অত্যন্ত গভীর সমস্যার কথায় আসছি—ড্রাগে আসক্ত ছেলেমেয়েদের কথায় আসছি। ড্রাগের নেশা সর্বনাশা—একথা আমরা সকলেই জানি। কিন্তু এক্ষেত্রে আমরা দেখছি আপনার দপ্তর থেকে সতর্ক করার

জন্য প্রচারাভিযান ও কিছু সেমিনার ইত্যাদির মধ্যেই নিজেদের সীমাবদ্ধ রেখেছেন। এ ব্যাপারে আপনারা যেটা করছেন গণ জাগরণ বা সচেতন করার চেষ্টা সেটার নিশ্চয় প্রয়োজন আছে কিন্তু তার সঙ্গে সঙ্গে অন্যান্য ব্যবস্থা যেমন ট্রিটমেন্ট ইত্যাদি—যদিও স্বাস্থ্য দপ্তর আছে তবুও এক্ষেত্রে যদি আপনারা উদ্যোগ নেন তাহলে ভাল হয়। যেমন পুষ্টি প্রকল্পের ক্ষেত্রে করছেন, মিড-ডে-মিলের ক্ষেত্রে করছেন— তাতে হয়ত কোথাও পাচ্ছে কোথাও পাচ্ছে না—তেমনি এক্ষেত্রে বাড়তি উদ্যোগ কিছু নিতে পারেন কিনা দেখুন। যদিও আপনার দপ্তরের উদ্দেশ্য মহৎ কিন্তু আমরা দেখছি আপনার দপ্তরটা স্বেচ্ছাসেবী সংস্থাগুলির হাতে বাঁধা পড়ে গিয়েছে। আমি যে সমস্ত সাজেশন রাখলাম আশা করি সেগুলি মন্ত্রী মহাশয় বিবেচনা করে দেখবেন। এই বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমাজ কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরের জন্য ২ হাজার ২০০১ সালের যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা সম্পূর্ণরূপে সমর্থন করে এবং বিরোধীরা যে ২২টি ছাঁটাই প্রস্তাব এনেছেন সেগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীরা যে ২২টি ছাঁটাই প্রস্তাব এনেছেন তাতে শুধু একটিই কথা—' ব্যর্থ। স্যার, আমরা জানি যে সমাজ কল্যাণ দপ্তরের মাধ্যমে বিভিন্ন সমাজসেবামূলক কাজকর্ম সরকার করেন। এসব হচ্ছে সবই কল্যাণমূলক কাজ, এগুলি আমাদের করতে হবে, না করলে অসুবিধা হবে। এখানে ওরা বিরোধিতা করে যাচ্ছেন। ওরা বলছেন যে আমরা ২৭ বছরে এই এই করেছি, আপনারা ২৩ বছরে কি করেছেন? আমরা তথ্যের মাধ্যমে দেখছি যে ওরা ২৭ বছরে ১৯৭৫ সালে আই সি ডি এস প্রকল্প দুটি করেছেন, আর আজকে বামফ্রন্ট সরকার ৩৫৮টি করেছে। আজকে ৬ বছরের নিচের আমাদের যে সমস্ত ছেলেমেয়েরা আছে তারা যা উপকৃত হয়েছে, তার সংখ্যা হচ্ছে ৩০ লক্ষ ৫৬ হাজার এবং অঙ্গনওয়ারি কেন্দ্র ৩৮ হাজার ২শতটি এখন চলছে। সেখানে স্বাস্থ্য পরীক্ষা করা হয়, প্রথা বহির্ভূত শিক্ষা, রোগ প্রতিশোধকের ব্যবস্থা করা, গর্ভবতী মায়েরাও এর মাধ্যমে উপকৃত হচ্ছে। এতে যে খাদ্য দেওয়া তাতে ২।। শত থেকে তিন শত দিন চলছে। গ্রামাঞ্চলে এগুলির মাধ্যমে উপকৃত হচ্ছে। আমরা দেখেছি যে, এই সব কাজকর্ম শুধু মা, বোনেদের জন্য নয়, কিভাবে তাদের ছেলে-মেয়েদের পরিচর্যা করা হবে, মহিলাদের চিকিৎসা, শিক্ষার হার তৈরি ইত্যাদি বিষয়ে এই প্রকল্প তৈরি করা হয়েছে এবং এই ব্যাপারে ট্রেনিং দেওয়া হচ্ছে যাতে আরও বেশি করে উন্নত করা যায়। তারপরে বালিকা সমৃদ্ধি যোজনা করা হয়েছে।

এতে কন্যা সন্তান হবার পরে মহিলা যারা অবহেলিত হচ্ছে তাদের সাহায্য করার জন্য। দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী কোনও মায়ের যদি দুটি কন্যা সন্তান হয় তাহলে এই প্রকল্পের মাধ্যমে তাকে ৫ শত টাকা ভাতা দেওয়া হয়। এগুলি একটা বিরাট দিক। তারপরে প্রতিবন্ধীদের কল্যাণের জন্য এই সরকার ব্যবস্থা করেছেন। আমরা দেখেছি যে প্রতিবন্ধীরা সমাজে অবহেলিত অবস্থায় বসবাস করেন। কানা, খোঁড়াকে অনেক সময়ে আমরা কানা খোঁড়া বলে ফেলি। এটা বলা উচিত নয়। তাদেরও সুযোগ-সুবিধা দেওয়া দরকার। সেটার জন্যও এই সরকার ব্যবস্থা গ্রহণ করেছেন। প্রতিবন্ধীদের কৃত্রিম অঙ্গ-প্রত্যঙ্গ অনেক সময়ে সরকারিভাবে দেওয়া হয়। এই রকম দৈহিক এবং মানসিক প্রতিবন্ধীদের আর্থিক পুনর্বাসনের জন্য সরকার ব্যবস্থা নিয়েছেন। ১৭ শত এই রকম প্রতিবন্ধী এই প্রকল্পে সহায়তা পাচ্ছে। অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত দুস্থ প্রতিবন্ধী ছেলেমেয়েদের মাসিক ৬০ টাকা এবং ২০ টাকা পরিবহন ভাতা হিসাবে দেওয়া হচ্ছে। এছাড়া ৬ হাজার ৭০৮ জন দরিদ্র প্রতিবন্ধীকে মাসিক ৩ শত টাকা ভাতা দেওয়া হয়। কিন্তু প্রতিবন্ধীদের পরিচয়পত্রের ব্যাপারে একটা অসুবিধা হচ্ছে। এই পরিচয় পত্র মহকুমা থেকে দেওয়া হয়। এটা যাতে ব্লক স্তরে দেওয়া যায় সেটা দেখার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি। এখন পর্যন্ত ৬ লক্ষ পরিচয় পত্র পেয়েছে। আমরা দেখেছি যে বাসে প্রতিবন্ধীদের ভাড়া দিতে হয়। সেটা যাতে না দিতে হয় সেই রকম ব্যবস্থা করা দরকার। তাদের জন্য বাসের কিছু সিট নির্দিষ্ট আছে। কিন্তু দেখা যায় যে সরকারি, বেসরকারি বাসে তাদের পয়সা দিতে হয়। এটা যদি রেহাই করা যায় তাহলে ভাল হয়। তারপরে স্বল্প আয়ের মহিলাদের বাসস্থানের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু যে টাকা দেওয়া হয় সেটা যাতে আরও বাড়ানো যায় সেটা দেখা দরকার। এছাড়া দুস্থ বিধবাদের প্রতি মাসে ৩ শত টাকা করে পেনশন দেওয়া হচ্ছে। এই সংখ্যা হচ্ছে ১০ হাজার ২১ জন। এই কথা বলে এই বাজেট বরাদ্দ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমাজ কল্যাণ দপ্তর থেকে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিবৃতি দিয়েছেন তাতে তিনি যে প্রকল্পগুলি দিয়েছেন আমি সেটা পড়ে দেখলাম। প্রকল্পগুলি সত্যিই প্রশংসনীয়। আমার আগে মাননীয় সদস্য বললেন যে আমরা নাকি প্রকল্পগুলির বিরোধিতা করি। আমি বলতে চাই যে আমরা প্রকল্পগুলির বিরোধিতা করি না, আমরা বিরোধিতা করি প্রকল্পগুলি রূপায়ণের ক্ষেত্রে গাফিলতির জন্য। এটা আমার কথা নয়, আমাদের এখানে যে স্টান্ডিং কমিটি আছে, সেই স্ট্যান্ডিং কমিটির রিপোর্ট থেকে একটার পর একটা বিষয় পড়ে শোনাচ্ছি। যেমন ক্রিয়েশন অফ পাবলিক অ্যাওয়ারনেস ফর ডিফারেন্ট সোসাল ওয়েলফেয়ার প্রোগ্রাম, সেখানে দেখতে পাচ্ছি আপনারা ২ লক্ষ টাকা অ্যালট করেছিলেন ১৯৯৯-২০০০ সালে, সেখানে কোনও

টাকা আপনি খরচ করতে পারেন নি। তার এক্সপ্লানেশনে বলা হয়েছে since awareness development programme was undertaken separataly with funds from other sources. সেখানে অ্যাওয়ারনেস ডেভেলপমেন্ট প্রোগ্রামে কতটা কি করা হয়েছে সেটা ডিটেলস বলা নেই। এবারে আমি নেক্সট পয়েন্টে আসি। অ্যাসিসটেন্স টু দি ফিজিকালি হ্যান্ডিক্র্যাপড পারশন, সেখানে দেখতে পাচ্ছি ৭৭ লক্ষ টাকা অ্যালটমেন্ট হয়েছিল কিন্তু খরচ করেছেন ৫৯.৫৩ লক্ষ টাকা। তারপর প্রাসথিক এড টু দি হ্যান্ডিক্রাপড সেখানে ২০ লক্ষ টাকা অ্যালটমেন্ট করা হয়েছিল সেখানে খরচ করেছেন ১৫ লক্ষ টাকা। সেখানে এই ৫ লক্ষ টাকার জন্য এক্সপ্লানেশন দিয়েছেন তাতে বলেছেন As because the Finance Department did not release of fund exceeding Rs. 15 lakhs on that scrore. তারমানে আপনাদের অ্যাড টু হ্যান্ডিক্রাপ্ট, এই ক্ষেত্রে কাজ করার ইচ্ছা থাকলেও সেটা ফিনান্স ডিপার্টমেন্ট আটকে দিয়েছে। এর দ্বারাই প্রমাণিত হয়ে যাচ্ছে যে আপনাদের কাজ করার ক্ষেত্রে কতটা অনিহা। তারপর ইকমনিক রিহ্যাবিলিটেশন টু ফিজিক্যালি হ্যান্ডিক্যাপ্ট, ১৭ লক্ষ টাকা সেখানে স্যাংশন হয়েছিল সেখানে খরচ করেছেন ১৩.৭৫ লক্ষ টাকা। তারপর গ্রান্ট-ইন-অ্যাড টু ভলেনটারি অর্গানাইজেশন ফর ওয়েলফেয়ার অফ চিল্ড্রেন ইন নিড অফ কেয়ার অ্যান্ড প্রোটেকশন, যেটা নিয়ে এত আলোচনা হল সেখানে ২০০ লক্ষ টাকা দেওয়া হয়েছিল সেখানে খরচ হল ১৮৭.৩৩ লক্ষ টাকা। এই রকম পর পর আছে। তারপর যেমন কেয়ার টু দি ডেসটিটিউট চিল্ড্রেন, সেখানে ৭ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, সেখানে খরচ হয়েছে ৩.৩৩ লক্ষ টাকা। ভোকেশনাল ট্রেনিং সেন্টার ফর দি ডেসটিটিউট বয়েজ সেখানে দেওয়া হয়েছিল ৫ লক্ষ টাকা সেটা খরচ হয়েছে ৩ লক্ষ টাকা। তারপর গ্রান্ট অফ পেনশন টু দি ডেসিটিটউ উইডো ১৩৭ লক্ষ টাকা আপনারা গ্রান্ট করেছেন গত বছরের বাজেটে সেখানে খরচ করেছেন ৮৯.৭৭ লক্ষ টাকা। এই গ্রান্ট অফ পেনশন টু ডেসিটিটিউ উইডো এই ব্যাপারে এইবারের বাজেটে বিবৃতি দিয়েছেন যে আপনারা প্রকল্প করছেন। আমি ব্যক্তিগত অভিজ্ঞতা থেকে বলছি এই ডেসটিটিউট উইডোরা যখন দরখাস্ত নিয়ে কলকাতায় আপনাদের অফিসে তখন আপনার অফিসাররা তাদের হ্যারাস করে। এটা কি মন্ত্রী মহাশয় খবর রেখেছেন? আমি আপনার মাধ্যমে সমাজ কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই যে বৃদ্ধা মহিলারা আপনাদের সল্টলেকের অফিসে কলকাতার বিভিন্ন জায়গা থেকে যায় তাদের বারে বারে ফিরে আসতে হয়, নানা অছিলায় তাদের হ্যারাস করে। অসহায় মহিলারা যে টাকা পেয়ে আসছিল তাদের কাছে হঠাৎ চিঠি আসছে যে তোমাদের টাকা বন্ধ করে দেওয়া হল। এর কোনও কারণ নেই। এই দৃষ্টান্ত থেকে বোঝা যায় সমাজ কল্যাণ দপ্তর তাদের কল্যাণের জন্য কতটা কাজ করতে চাইছে। তারপর Economic rehabilitation assistance to the destitute boys discharged from

government homes. সেখানে আপনাদের ৫ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, খরচ হয়েছে ৩.৭৫ লক্ষ টাকা। এই রকম পরপর বলতে গেলে লম্বা ফিরিস্তি হয়ে যাবে। আপনারা পুরো টাকা খরচ করতে পারেন নি। তার কারণ হচ্ছে, মাননীয় সদস্য দৌলত আলি যে কথা বললেন, আপনাদের প্রকল্পগুলো খুব সুন্দর, কিন্তু দপ্তরে যেভাবে কাজ হচ্ছে, তাতে কাজে অগ্রগতি হচ্ছে না। তারফলে সমাজে যারা বঞ্চিত মানুষ তারা বঞ্চিত হচ্ছে এবং 'সমাজকল্যাণ' বলে যে কথাটা বলা হচ্ছে তা মিথ্যায় পর্যবসিত হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আপনার দপ্তরকে চাঙ্গা করুন। আপনার বিবৃতিতে আপনি হ্যাণ্ডিক্যাপ্‌ট মহিলা, পথ শিশু, যৌনকর্মী আর পঙ্গু মানুষের কথায় বলেছেন যে তাদের জন্য বন্দোবস্ত করা হল। কিন্তু আমরা আজ পর্যন্ত দেখলাম না, পঙ্গু মানুষ তারা সাধারণভাবে দরখাস্ত করে তারা যেসব যন্ত্রপাতি পেতে পারে তা তারা পেয়েছে। আপনি এই সব যন্ত্রপাতি দেবার জন্য কেন ব্লক ভিত্তিক করে ক্যাম্প করছেন না? আপনি ক্যাম্প করে যারা পঙ্গু আছে, তাদের প্রয়োজনীয় যন্ত্রপাতি দেবার বন্দোবস্ত করুন। আপনি আগেরবার যে বরাদ্দ চেয়েছিলেন তা খরচ করতে পারেন নি। এবারে বাজেটে যে বরাদ্দ আপনি চেয়েছেন তা খরচ করতে পারবেন বলে আমরা সন্দেহ প্রকাশ করছি। এই কথা বলে আমি এই বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী বিজয় বাগদি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমাজকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে এনেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন করে এবং বিরোধীদের কাট মোশনের বিরোধিতা করে কিছু বক্তব্য রাখতে চাই। স্যার, আপনি জানেন, এই সমাজকল্যাণ দপ্তর মূলত সমাজের যে সমস্ত দুর্বলতর মানুষ পঙ্গু হয়ে পড়েছে এবং বৃদ্ধ বৃদ্ধাদের তাদের নিয়ে যেভাবে পরিকল্পনা গ্রহণ করেছেন, তাতে করে নিঃসন্দেহে এই দপ্তরের প্রশংসা করা যায়। তার কারণ আমরা যেটা দেখেছি, গ্রামাঞ্চলে যেটা সবচেয়ে বেশি গুরুত্বপূর্ণ, সুসংহত শিশু বিকাশ প্রকল্প, যারা গরিব ঘরের ছেলেমেয়ে, ছ'বছরের ছেলেমেয়েদের তাদের যেভাবে পুষ্টি এবং রোগ প্রতিষেধক, স্বাস্থ্য পরীক্ষা এবং প্রথা বহির্ভূত শিক্ষার মাধ্যমে যেভাবে প্রকল্প গড়ে তোলা হচ্ছে, সেক্ষেত্রে এটি নিঃসন্দেহে একটি ভাল প্রকল্প। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি সেজন্য বলব, এই সমস্ত অঙ্গনওয়াড়ি কর্মী, তাদের যেভাবে কাজ দেওয়া হয়, তাদের সেই কাজের তুলনায় পারিশ্রমিক অত্যন্ত কম, তিনি যাতে সেদিকে একটু দৃষ্টি দেন সেজন্য অনুরোধ করব। আর একটি বিষয় হল, এদের উন্নতমানের যে ব্যবস্থা আপনি করেছেন, সেই ট্রেনিং নিয়ে যাতে আরও ব্যাপকভাবে ছেলেমেয়েদের দিকে আরও ভালভাবে দৃষ্টি দিতে পারে, তার জন্য

যে ব্যবস্থা করেছেন, সেক্ষেত্রে আমি বলব, এই যে অঙ্গনওয়াড়ি কর্মীরা আছে, তাদের স্থায়ীকরণের কোনও পরিকল্পনা আপনার কাছে কিনা? কারণ এই সমস্ত কর্মীরা অক্লান্ত পরিশ্রম করে কাজ করছেন। দ্বিতীয়ত, প্রতিবন্ধীদের কল্যাণের জন্য প্রতিবন্ধীদের আপনি যে সমস্ত কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গ প্রদান করেন, এগুলো প্রতিবন্ধী মানুষ যারা গ্রামে বসবাস করেন তারা যাতে পেতে পারেন, সেজন্য ব্লক ভিত্তিক করে যাতে প্রচারের ব্যবস্থা করা যায়, সেদিকে একটু দৃষ্টি দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আপনি ৮ম শ্রেণী পর্যন্ত দুস্থ ছেলেমেয়েদের ৬০ টাকা এবং ২০ টাকা করে পরিবহন ভাতা দেন। ৭ হাজার ৫৯৯ জন ছাত্র-ছাত্রী উপকৃত হয়েছে। শিশু এবং আরও বহু প্রতিবন্ধী ছাত্র-ছাত্রী তাদের যদি এর আওতায় নিয়ে আসতে পারেন তারজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি। তাছাড়া আমরা দেখেছি আপনার দপ্তরের অধীনে যে কটেজ স্কীমে ৬ হাজার দুস্থ শিশুকে প্রতিপালনের ব্যবস্থা করেছেন এটা সত্যি প্রশংসার ব্যাপার। তারপরে স্বল্প আয়ের কর্মরতা মহিলাদের জন্য থাকার এবং বাসস্থানের ব্যবস্থা নিয়েছেন। গ্রামের যে সমস্ত মহিলারা রান্নার কাজ করেন তাদের স্বাস্থ্যের দিকে লক্ষ্য রেখে আপনি তাদের জন্য উন্নতমানের চুল্লির ব্যবস্থা করেছেন। তাছাড়া যারা বৃদ্ধ, অশক্ত মানুষ তাদের জন্য আবাসন তৈরি করেছেন। তারপরে ভিক্ষাবৃত্তি করে যেসব ছেলে-মেয়েরা তাদের জন্যও আবাসনের ব্যবস্থা করেছেন। তাদের প্রশিক্ষণ দিয়ে মূল স্রোতে ফিরিয়ে যাতে আনা যায় তারজন্য আপনার দপ্তর কাজ করে চলেছে। শুধু একটি কথা পরিশেষে বলতে চাই যে, আপনারা যে বিধবা ভাতা দিচ্ছেন ৩০০ টাকা করে সেই বিধবা ভাতার হার আরেকটু যাতে বাড়ানো যায় সেদিকে লক্ষ্য রাখবেন। আরেকটি কথা বলে শেষ করব যে, যেভাবে তৃণমূল বি জে পি-র সন্ত্রাস রাজ্যে কায়েম করছে ফলে আরও বেশি বেশি করে বিধবা তৈরি করবে। সুতরাং তাদের দিকে লক্ষ্য রেখে আরও বেশি করে বিধবা ভাতা যাতে দেওয়া যায় তার ব্যবস্থা করবেন। এইকথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী খাড়া সোরেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কারা ও সমাজ কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীরা তাদের গন্ডীর মধ্যে দাঁড়িয়ে গত ২৩ বছর ধরে বামফ্রন্ট সরকারের শুধু বিরোধিতাই করেছেন, বামফ্রন্ট সরকারের কোনও সাফল্যই তারা দেখতে পাননি। কি করে দেখবেন? ওরা তো কলুর বলদের মতো চোখে ঠুলি পরে আছেন। মাননীয় মন্ত্রী মহাশয় যেসব প্রকল্প নিয়েছেন গ্রামে-গঞ্জের মানুষের জন্য বিরোধীদের চোখে পড়ে নি। সমাজ কল্যাণ দপ্তর বলে যে একটা দপ্তর এই রাজ্যে আছে তা গ্রামের মানুষেরা দেখতে পেলেও বিরোধীরা তা দেখতে পাচ্ছেন না। এই দপ্তর তার পরিষেবার মাধ্যমে গ্রামের গরিব খেটে খাওয়া মানুষদের অনেক উপকার করেছে।

আজকে গ্রামে কৃষির সাথে যুক্ত মানুষদের জন্য এই দপ্তর বিভিন্ন পরিকল্পনা নিয়েছে। ৬০ বছর ধরে যে বৃদ্ধ অক্লান্ত পরিশ্রম করে গেছে মাসে, সে ৬০ বছর বয়সের পরে অক্ষম হয়ে গেলে মাঠে আর কাজ করতে পারছে না। এই ক্ষেত্রে তাদের রুজি রোজগার বন্ধ হয়ে যায়। সেইজন্য তাদের বার্ধক্যজনিত ভাতা দেওয়া হয়েছে। এছাড়া বিধবা ভাতা তো দেওয়া হচ্ছেই, এটা আপনাদের সময়ে ছিল না। আজকে সমাজ কল্যাণ দপ্তরের মধ্যে দিয়ে গ্রামের গরিব মানুষেরা উপকৃত হচ্ছেন। গ্রামে গঞ্জে এই দপ্তরের যেসব প্রকল্প আছে তার মধ্যে দিয়ে শিশুদের পুষ্টি যোগানের ব্যবস্থা করা হয়েছে এবং ছড়ার মাধ্যমে শিশুদের শিক্ষা দেবার ব্যবস্থা করা হয়েছে। প্রতি মাসে স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে তাদের ওজন নেওয়ার ব্যবস্থা করা হয়েছে। আমি মনে এই পুষ্টি যোগানের প্রকল্পে বড়দেরও নিয়ে আসা দরকার। মাননীয় মন্ত্রীকে বলব, আই সি ডি এস প্রকল্প স্বাস্থ্য দপ্তরের অধীনে যেটা আছে সেটা আরও ভাল করা দরকার। আই সি ডি এস প্রকল্পের মাধ্যমে গ্রামে গ্রামে মানুষের স্বাস্থ্য পরীক্ষা করা এবং ওষুধ দেওয়ার ব্যাপারটা আরও তরান্বিত করা দরকার। তা নাহলে আগামী দিনে শিশু মৃত্যুর হার সেটা আমরা কমাতে পারব না। এই দিকে স্বাস্থ্য দপ্তরের সঙ্গে যোগাযোগ রেখে যাতে সাফল্য পাওয়া যায় সেইদিকটা আপনারা দেখবেন। এই দিকে আমরা দেখছি উন্নত ধরনের যে চুলা ব্যবহার করা হয়েছে সেটা বাড়াতে হবে। গ্রামে গঞ্জে যে প্রচার সেটা আমরা দেখছি উন্নত ধরনের চুলার প্রচলন হলে গ্রামের মানুষ যারা পাতা এবং খড়ের মাধ্যমে এই রান্নাবান্না করে তারা অন্তত সুস্বাস্থ্যের অধিকারী হবে। ধোঁয়া থাকবে না, চোখ ভাল থাকবে। এইটা প্রচার ব্যবস্থা মাধ্যমে বাড়াবেন। এছাড়া স্বল্প আয়ের মহিলারা যারা আছেন তাদের জন্য আবাস করা হয়েছে, এটা সত্যি করা দরকার। কারণ আজকে শহরে মহিলা কর্মীরা সংখ্যা বাড়ছে। তারা চাকরি করছেন, তাদের জন্য আবাস করা দরকার। প্রতিটি জেলায় এটা করা দরকার। আরও বেশি করে যাতে করা যায় তার দিকে লক্ষ্য রাখবেন। তৃতীয়ত যারা ভিক্ষাবৃত্তি করে তাদের জন্য প্রতি ব্লকে যদি আবাস গড়ে তোলা যায় সেখানে তার ব্যবস্থা করা যেতে পারে। এই দিকটায় লক্ষ্য রাখা দরকার ছিল। পশ্চিমবাংলায় যে ব্লকগুলি রয়েছে সেইগুলিতে করা গেলে ভিক্ষাবৃত্তি নিরসন করার জন্য অন্তত পক্ষে সুবিধা হবে। এইগুলি আপনাদের কাছে ধরা পড়েনি। আমাদের পশ্চিমবাংলায় সমাজ কল্যাণ দপ্তর প্রতিটি গ্রামের মানুষের কাছে পরিচিত, আমরা এতেও সন্তুষ্ট নই। আরও ব্যাপক প্রচার দরকার। আরও উদ্যোগ নিক, বিভিন্ন জায়গায় যে প্রকল্পগুলি আছে সেইগুলিকে আরও ত্বরান্বিত করা দরকার। এখানে যে ব্যয় বরাদ্দ উপস্থিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলে নিই, যে

কাট মোশনগুলি এসেছে তার তীব্র বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে, তারা যে কারণে কাট মোশন এনেছিলেন বাস্তবের সঙ্গে তার কোনও মিল নেই। কারণ যে সমাজ কল্যাণ দপ্তর রয়েছে সেই সমাজ কল্যাণ দপ্তরের হোম সম্পর্কে যে বক্তব্য তারা রাখবার চেষ্টা করেছেন সে সম্পর্কে আমি বলছি। আমি একটা পরিসংখ্যান দিচ্ছি, আজকে হোমে যে সমস্ত ছেলে মেয়েরা থাকেন, সেখানে সরকারি এবং বেসরকারি হোমে ১৪৯ জন মাধ্যমিকে পরীক্ষা দিয়েছিল তার মধ্যে ১২৭ জন ভালভাবে উত্তীর্ণ হয়েছে, নিশ্চয় এটা একটা ভাল কাজ। সরকারি হোমে যারা থাকেন তাদেরকে স্বনির্ভর করার কর্মসূচি আছে, আমরা প্রায় ২৯৪ জনকে অঙ্গনওয়াড়ি কর্মী এবং সহায়িকা করতে পেরেছি। ৫২৬ জনকে স্বনির্ভর ট্রেনিং এবং চতুর্থ শ্রেণীর কর্মী হিসাবে নিযুক্ত করতে পেরেছি। মাসিক মজুরি ভিত্তিক এবং হোমের মেয়েদেরকে বিয়ে দিয়ে ৪০২ জনকে আমরা স্বনির্ভর করতে পেরেছি। জুভেনাইল ওয়েলফেয়ার বোর্ডের মাধ্যমে আপনারা জানেন ৫টি বোর্ড আছে, এই বোর্ডের মাধ্যমে যে সমস্ত ছেলে মেয়েদের তাদের অভিভাবকের কাছে পাঠাবার যে দায়িত্ব সেটা বোর্ড বহন করে থাকে। নতুন ৮৪২৫টি কেস গৃহীত হয়েছে, এই বছরে ৯০ জন এবং সর্বমোট ৪৭৫০ জনকে আমরা তাদের পিতামাতার কাছে ফেরত পাঠাতে পেরেছি, নিশ্চয় এটা একটা ভাল কাজ। মাদকাসিক্তর কথা বলেছেন, নিশ্চয় আপনারা জানেন, কলকাতায় এক সময় মাদকাসক্তি কি তীব্র আকার ধারণ করেছিল। আমরা সমাজ কল্যাণ দপ্তর থেকে একটা সার্ভে করেছিলাম, সেই সার্ভে রিপোর্ট ভয়াবহ ছিল। বর্তমানে নিশ্চয় এটা মাননীয় সদস্যরা স্বীকার করবেন, আজকে কলকাতাতে মাদকাসিক্তর প্রকোপ অনেকাংশে কমেছে। শুধু সেমিনার এর মধ্যে দিয়ে সেটা কাজ করছে না, আমরা যেমন পাবলিক অ্যাওয়ারনেস বিল্ড আপ করার জন্য প্রচেষ্টা নিয়েছি, সরাসরি ১০টি পরামর্শ কেন্দ্র এবং ৯টি নিরাময় কেন্দ্র কাজ করছে এন জি, ও পরিচালিত। এবং এখনও পর্যন্ত প্রায় ১৬,১২২ জনকে আমরা সুস্থ করে তাদের পরিবারের কাছে আমরা ফেরত পাঠাতে পেরেছি। অনেকে পথ শিশুদের কথা বলেছেন, পথ শিশুদের সমস্যা একটা বিরাট সমস্যা, এটা একদিনে তৈরি হয়নি। কংগ্রেসিরা যখন তিরিশ বছরে ধরে ক্ষমতায় ছিলেন, তখন তারা এই সম্পর্কে কোনও ভাবন চিন্তা করেননি। আজকে সেই চিন্তা-ভাবনার মধ্যে দিয়ে ২৭টি স্বেচ্ছাসেবী সংগঠন তারা এই পথ শিশুদের ব্যাপারে কাজ করছে এবং তেরো হাজার পথশিশু উপকৃত হয়েছে। তাদের পুষ্টিকর খাদ্য দেওয়া হয়েছে। আজকে চুলা প্রকল্পে—গ্রামের মহিলারা বিভিন্ন সময়ে পাতা দিয়ে, কাঠ দিয়ে রান্না করেন, তাতে তাদের শরীরের যথেষ্ট ক্ষতি হয় এবং চোখের ক্ষতি হয়। আজকে গর্বের ব্যাপার এই কর্মসূচিতে আমাদের টার্গেট ছিল ৩ লক্ষ, সেখানে আমরা ৩ লক্ষ ১০২টি করতে পেরেছি এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ১৯৯৪-৯৫ সালে আমরা প্রথম পুরস্কার পেয়েছি, ১৯৯৭-৯৮ সালে আমরা

দ্বিতীয় পুরস্কার পেয়েছি এবং ১৯৯৮-৯৯ সালে আমরা আবার প্রথম পুরস্কার পেয়েছি। আই সি ডি এসের কথা বলেছেন আই সি ডি এস পরিকল্পনায় শিশু ও মায়েদেরকে নিয়ে আমরা কাজ করছি এবং মৃত্যুর হার কমাবার জন্য সারা পশ্চিমবাংলা ব্যাপী কাজ চলছে। আই সি ডি এস প্রকল্পে যারা অঙ্গনওয়াড়ি এবং সহায়িকা তারা আজকে গ্রামে-গঞ্জে কাজ করেন, সুপারভাইজার, সি ডি পি ও-রা কাজ করেন, গ্রাম পঞ্চায়েত এবং পৌরসভা তাদের সহায়তা করে। কিন্তু এই আই সি ডি এস কর্মীরা যে সাম্মানিক ভাতা পান তা অত্যন্ত কম। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা এই ব্যাপারটা বার বার বলবার চেষ্টা করেছি, কিন্তু দুঃখের ব্যাপার হল তারা সাড়া দেননি। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে ২০০ টাকা আমরা বৃদ্ধি করেছি, তাদের সম্মান ভাতা আমরা বৃদ্ধি করেছি। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ৬৪টি প্রকল্প মঞ্জুর করা হয়েছিল, কিন্তু কেন্দ্রীয় সরকার সেইভাবে গুরুত্ব না দেওয়ায় এবং যেভাবে অর্থ দেবার কথা ছিল তা না দেওয়ায় ৬৪টি প্রকল্প বন্ধ করে দিলেন। আমরা সেখানে গেলাম, আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর সঙ্গে কথা বললেন, আজকে সেখানে ১৭টি প্রকল্প এসেছে। মাননীয় সদস্য বলছিলেন তারা ওয়াকিবহাল, তিনি বলেছিলেন ৩৮টি প্রকল্প বন্ধ হয়েছে, না ৬৪টি প্রকল্প বন্ধ করে দেওয়া হয়েছিল। কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে ১৭টি প্রকল্প এসেছে। এই পরিষেবাকে যাতে আরও উন্নত করা যায়, যদি ৬৪টি প্রকল্প মঞ্জুর করা হত তাহলে মা ও শিশুরা আরও বেশিভাবে উপকৃত হত। এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে প্রতিনিয়ত যোগাযোগ রেখে যাচ্ছি। মাননীয় সদস্যদের বলব তারাও কেন্দ্রীয় সরকারের কাছে এই দাবিটা তুলে ধরবেন। আই সি ডি এসের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা প্যাটার্ন আছে, আমরা ইচ্ছা করলেই সেখানে বেশি অর্থ দিতে পারব না বা বেশি খাবার দিতে পারব না। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে তার একটা পরিকল্পনা রচনা করা আছে। সেখানে আমরা চেষ্টা করছি আরও চারটি জেলাতে পরিষেবা যাতে উন্নতি করা যায়, আরও কিছু পুষ্টিকর খাবার দেওয়া যায় তারজন্য অমরা একটা পরিকল্পনা নিয়েছি।

[3-40 — 3-50 p.m.]

মাননীয় সদস্যরা জেনে খুশি হবেন যে, সেখানে কানাডার একটা সোসাইটির পক্ষ থেকে দার্জিলিং, হাওড়া, দক্ষিণ ২৪ পরগনাতে পুষ্টি বিলিকরণ কর্মসূচির কাজ শুরু করছে। বৃন্দাবন প্রসঙ্গে বলেছেন। সেখানে আমরা একাট সার্ভে করেছি। সেই সার্ভে রিপোর্টে বেরিয়েছে, সেখানে ২৯১০ জন বাঙালি মহিলা আছেন। পশ্চিমবঙ্গ থেকে ২১১৩ জন, পূর্ব পাকিস্তান থেকে ২৯৭ জন এবং ভারতের অন্যান্য জায়গা থেকে ৫০০ জন গেছেন। আমরা কেন্দ্রীয় সরকারকে বলেছি যে সমস্ত মহিলারা ফেরত আসতে চান, তাদের রাজ্য সরকারের পক্ষ থেকে ফেরত এনে হোমে রাখতে চাই। সেখানে যদি একটা

বিশেষ ভাতার ব্যবস্থা করা যায়, তাহলে অনেকেই ফিরে আসতে চাইবেন না, কেন না অনেক ধর্মীয় ব্যাপার আছে। সেখানে ভাতা দেওয়ার ক্ষেত্রে বলেছি একটা অছি পরিষদ গঠনের জন্য। সেখানে ভারত সরকার, পশ্চিমবঙ্গ সরকার এবং উত্তরপ্রদেশ সরকার, সবাই মিলে যদি সেই কাজ করা যায়, তাহলে বৃন্দাবনের মহিলাদের অসুবিধা অনেকাংশে দূর হবে। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের প্রস্তাব পাঠিয়েছি, কিন্তু এক মাস বা তারও বেশি সময় হলে গেল, আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি।

রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা বার বার বলবার চেষ্টা করেছি কেন্দ্রীয় সরকারকে যে, এটা বিরাট জাতীয় সমস্যা, এটা কেন্দ্রকে ভাবতে হবে। দীর্ঘদিন বলার পর কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে কিছুটা মদত দেওয়া হয়েছে। আপনারা জানেন, প্রতিবন্ধীদের কাজ দেখার জন্য একটা কমিশন তৈরি করেছি। বিভিন্ন দপ্তরের সচিবরা সেই কমিটিতে আছেন এবং প্রতিবন্ধীরা যাতে বিভিন্ন সুযোগ-সুবিধা পেতে পারেন, তার জন্য একজন কমিশনারও নিয়োগ করা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জেনে খুশি হবেন যে, এখন পর্যন্ত আমরা ৬৫,৪৩৫ জন প্রতিবন্ধীকে শ্রবণ যন্ত্র, হুইল চেয়ার, সাইকেল, এসব দিতে পেরেছি। সংখ্যাটা আরও বাড়লে আরও খুশি হতাম। প্রতিবন্ধীদের পরিচয়পত্র দেওয়ার একটা অসুবিধা আছে। সেখানে ডাক্তারের একটা সম্পর্ক জড়িত আছে। সেইজন্য একটা টিম করে প্রতি ব্লকে ব্লকে করা গেলে ভাল হত। আমাদের প্রচেষ্টা আছে এবং এত প্রতিবন্ধকতা থাকা সত্ত্বেও ৬ লক্ষ প্রতিবন্ধী ভাই-বোনেদের পরিচয়পত্র দিয়েছি।

একজন মাননীয় সদস্য বলেছেন ভবঘুরেদের সম্পর্কে। কলকাতা শহরের বিভিন্ন জায়গা থেকে ভবঘুরেদের পুলিশ গ্রেফতার করে কোর্টের পক্ষ থেকে আমাদের বিভিন্ন হোমে পাঠানো হয়। সেখানে তাদের বিভিন্ন ধরনের কাজ শেখানো হয়। আপনি শুনলে নিশ্চয় খুশি হবেন, আমরা একটা প্রেস করেছি আন্দুলে, সেখানে কিছু ভবঘুরে কাজ করছে। সেখানে চিড়ে কোটার যে কাজ, সেইগুলোও করছে এবং বিভিন্ন জায়গাতে জুতো তৈরি করা, পাপোষ তৈরি করার বিভিন্ন কাজ করছে ওরা। এটা নিশ্চয় ভাল কাজ। আমাদের পশ্চিমবাংলায় মহিলা নিগম, সমাজ কল্যাণ নিগম আছে। এবং মহিলাদের সুরক্ষা দেওয়ার জন্য মহিলা সেমিনার করে মহিলাদের সচেতন করার কাজ ক্রমাগত করে যাচ্ছি। নিশ্চয় আপনারা সবাই জানেন যে, আপনারা স্বীকার করবেন যে, আজকে মহিলাদের স্বয়ং সম্পূর্ণ করার যে কাজ আজকে সমাজ কল্যাণ দপ্তরের পক্ষ থেকে প্রত্যেক জেলাতে জেলাতে বিভিন্ন জায়গাতে করবার চেষ্টা করা হচ্ছে। পর্যদের পক্ষ থেকে লেবার ডিপার্টমেন্টের পক্ষ থেকে কোথাও করা হচ্ছে। কোথাও কমিশনের পক্ষ

থেকে বিভিন্ন ধরনের পরিকল্পনা নিয়ে সেই কাজগুলি করবার চেষ্টা করা হচ্ছে। কাজেই আর্থিক সীমাবদ্ধতা আছে, কারণ সমাজকল্যাণের একটা বৃহৎ অর্থ আছে, সেই অর্থের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব রেখেছিলাম যে, আজকে অর্থ আরও বৃদ্ধি করা দরকার, আরও নতুন পরিকল্পনা রচনা করার দরকার আছে, কারণ যুগের পরিবর্তনের সাথে আজকে নতুন নতুন পরিকল্পনা রচনার দরকার আছে। এই কারণে আমরা কেন্দ্রীয় মন্ত্রী কাছে প্রস্তাব দিয়েছিলাম। কিন্তু সেই প্রস্তাব মাফিক আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সাড়া পাওয়া যায় নি। কিন্তু তা সত্ত্বেও আমরা আমাদের সাধ্যমতো প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। আমাদের সরকারের পক্ষ থেকে আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে আমরা কাজ করবার চেষ্টা করছি। মাননীয় সদস্য বলছেন যে, বহু বিধবা মহিলা আজকে সল্টলেকে অফিসে গেলে তাদের ফিরে আসতে হয়। আমি জানতে চাই যে সামাজিক যে অবস্থা সারা ভারতে তৈরি হয়েছে, সেই আর্থিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে লক্ষ লক্ষ বিধবা মহিলা আছে, যাদের অর্থ দেওয়ার দরকার আছে, যাদের আজকে স্বনির্ভর করার দরকার আছে। কিন্তু আজকে প্রশ্ন আসে যে, কেন আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছি? কেন আজকে মানুষের কাছে সাহায্য চাইতে হচ্ছে? কেন লক্ষ লক্ষ দরখাস্ত জমা পড়ছে? কেন আজকে সাহায্য দেওয়ার জন্য দরখাস্ত আসছে? কাজেই আজকে আমাদের যে সাধ্য তারমধ্যেই আমরা কাজ করবার চেষ্টা করছি। আমি সর্বশেষ মাননীয় সদস্যদের সুখবর দিতে চাই যে, আপনারা জানেন লিলুয়া হোমে প্রচুর মহিলা থাকেন—কাজেই সেই হোমের চাপ কমাবার জন্য সল্টলেকে আমরা হোম তৈরি করেছি। সেই হোমের নাম দিয়েছি সুকন্যা। সেখানে ১৫০ জন মহিলা থাকবেন এবং আমরা আশা করছি যে এরফলে আমাদের কিছুটা সুবিধা হবে। কাজেই এই কথা বলে ছাঁটাই প্রস্তাব এর বিরোধিতা করে মাননীয় সদস্যদের কাছে আমার ব্যয় বরাদ্দ অনুমোদনের অনুরোধ করছি।

**Demand No. 42**

The motions of Shri Saugata Roy, Shri Satya Ranjan Bapuli, Shri Pankaj Kumar Banerjee, Shri Ashok Kumar Deb, Shri Sanjoy Kumar Bakshi, Shri Tarak Bandyopadhyay, Shri Pulak Chandra Das, Shri Kamal Mukherjee, Shri Sobhan Deb Chattopadhyay that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.342,78,35,000/- be granted for expenditure under Demand No. 42, Major Heads "2235-Social Security and Welfare (Social Welfare) and

4235-Capital outlay on Social Security and Welfare (Social Welfare)" during the year 2000-2001. (This is inclusive of a total sum of Rs.113,11,86,000/- already voted on account) was then put and agreed to.

### Demand No. 43

The motions Shri Sanjoy Bakshi, Shri Tarak Bandyopadhyay, Shri Pulak Chandra Das and Shri Pankaj Banerjee that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The Motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 44,77,16,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "2236—Nutrition" during the year 2000-2001

(This is inclusive of a total sum of Rs. 14,77,46,000 already voted on account)

was then put and agreed to.

[3-50 — 4-00 p.m.]

### DISCUSSION ON DEMAND NO. 22

(The Budget Speech on Demand No 22 was moved on 28-3-2000)

**Mr. Deputy Speaker :** There are 11 cut motions all the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Saugata Roy (Nos. 1-2)<br>Shri Sudhir Bhattacharjee (Nos. 3-4)<br>Shri Kamal Mukherjee (Nos. 5-10)<br>Shri Ashok Kumar Deb (No. 11) | Sir, I beg to move that the amout of the Demand be reduced by Rs. 100/- |

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, কারা মন্ত্রী ২২ নম্বর যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের আনা কাট মোশনের সংর্থন করছি। স্যার, যদি পশ্চিমবঙ্গ বা ভারতবর্ষে সরকারের কোনও অংশ থাকে যেটা সবচেয়ে বেশি ঔপনিবেশিক লিগেসি নিয়ে চলছে তাহলে জেল। সবচেয়ে ঐতিহ্য নিয়ে চলছে জেল। আপনি স্যার, যেকোনও

একটা জেলকে যদি বাইরে থেকে দেখবেন তাহল যে, প্রথমেই দেখবেন যে জেলের পাচিলটা হচ্ছে ব্রিটিশ আমলের, বাড়িগুলো ব্রিটিশ আমলের এবং জেলের ভেতরটা দেখবেন অর্ধেক ভেঙেচুরে শেষ হয়ে গেছে। বামফ্রন্টের ২৩ বছরে, তার আগে আমরা তো কংগ্রেসের লোকের জেলে থাকি নি। আপনারা আন্দোলনের জন্য ছিলেন। জেলের একটা অংশ রেনোভেট করার একটা প্রচেষ্টা করার দরকার ছিল কিন্তু গত ২৩ বছরে টেনথ্ ফিনান্স কমিশন যেটুকু টাকা পেয়েছিলেন তা দিয়ে কিছু করতে পারেন নি। বাড়িগুলো একশো, দেড়শো বছরের পুরানো বাড়িগুলোকে নতুন করার কোনও এফরট আপনাদের হয়নি। আমার নিজের বিধানসভা কেন্দ্রে তিনটি জেল রয়েছে। আলিপুর সেন্ট্রাল জেল, প্রেসিডেন্সি জেল, আর স্পেশ্যাল জেল যেটাকে এখন বলা হচ্ছে সাইকোলাজিক্যাল বা মেন্টাল জেল। প্রেসিডেন্সি জেলের অর্থেক সেলই কনডেমড সেল হয়ে গেছে, এত পুরনো। আলিপুর জেলের পাঁচিল ভেঙে পড়েছে সেখানে দেখুন হাসপাতালে বৃষ্টির জল পড়ছে রোগীর গায়ে। এখানে মন্ত্রীর লিমিটেশন হচ্ছে এই যে উনি যথেষ্ট টাকা জেলের বাড়ির জন্য খরচ করতে পারছেন না। ওর বাজেট হচ্ছে ৬৪ কোটি টাকা। এই বাজেটের বেশির ভাগ টাকাই খরচ হয়ে যাবে জেলের মাইনে দিতে। ওয়েস্ট বেঙ্গল হিউম্যান রাইটস কমিশন, আপনারাই তৈরি করেছিলেন, তারা জেলগুলো সম্পর্কে সাধারণভাবে কি বলছেন, সেই দু-একটা আমি বলব তারপর মন্ত্রী কি পদক্ষেপ নিয়েছেন সেটা জানতে চাইব। ৯৭-৯৮ সালে হিউম্যান রাইটস কমিশনের যে লাস্ট রিপোর্ট বেরিয়েছে তাতে বলছে, দি হাই ইনসিডেন্স অব সুইসাইড ইন জেল ইজ কোয়ায়েট ইনট্রিয়িং। ওরা বলছেন কেন জেলে এত আত্মহত্যা এটা পরিস্কার নয়। দুই নম্বর, In a number of cases death in judicial Custody is attributable to medical negligence or delay in securing access to medical facilities. সময়মতো চিকিৎসা না পাওয়ার জন্য চিকিৎসকদের অবহেলার জন্য জুডিশিয়াল কাস্টডিতে লোক মারা যাচ্ছে। ওরা বলছেন "The supply of daily food both in terms of quality and quantity leaves a great deal to be desired". "The pilferage of food in the process of its distribution to different wards is common".খাবার চুরি হয় এবং খাবারের কোয়ালিটি খুব খারাপ। "The far from happy conditions of the jails have often been ascribed to corruption and indiscipline". এটা আমি বলছি না, এটা হিউম্যান রাইটস কমিশন বলছে দুর্নীতি করাপশন, বিশৃঙ্খলা। হিউম্যান রাইটস কমিশন বলছে "The rival unions have systematically undermined discipline and provided cover for corruption".দুটো ইউনিয়ন আছে, একটা আর এস পি আরেকটা সি পি আই এম-এর কো-অর্ডিনেশন কমিটি। কো-অর্ডিনেশন কমিটি এদের প্রোটেকশন দিচ্ছে এটা হিউম্যান রাইটস কমিশনের

কথা "Government in the light of these developments should seriously consider effecting some basic stuctural changes so as to make the Jail administration more humane and sensitive to the problems of the prisoners". মিস্টার স্পিকার স্যার, তার পর আরও বলছে "Complaints have been received in the Commission from time to time from Jail inmates regarding the non-availability of such simple but essential items of daily use like tooth brush, tooth paste, soaps etc. জেলে যারা আছে তাদের এরা টুথ-ব্রাশ, টুথপেস্ট, সোপ দেয় না। তারপর এই সব কারণে আরও বলেছেন "It is a known fact that the relatives of the prisoners who come to visit the Jails covering long distance are literally fleeced at the Jail gate by the convict guards and by petty Jail Officials" জেলে প্রিজনারদের আত্মীয় যারা দেখা করতে চায় সেটা আমরা সবাই জানি যে টাকা না দিয়ে ওয়ার্ডার এবং জেল অফিসিয়ালদের তারা দেখা করতে পারবেন না। জেল গেটে টাকা দিতেই হবে। আরও বলছেন সাম "Some Jail officials often display attitude marked by uncivility and rudeness"এই যে জেলের একটা চিত্র হিউম্যান রাইটস কমিশন তুলে ধরেছেন দীর্ঘদিন ধরে জেল ভিজিট করতে যাওয়ার ফলে আমরা কয়েকটা জিনিস দেখেছি—মন্ত্রীর চেষ্টা বা সততা নিয়ে কেউ প্রশ্ন করেন নি কিন্তু জেল অ্যাডমিনিস্ট্রেশনের উপর তলা থেকে নিচু তলা পর্যন্ত করাপ্ট হয়ে গেছে। এই কিছু দিন আগে কাগজে দেখলাম একজন আই পি এস তিনি ইন্সপেক্টর জেনারেল অফ প্রিজন ছিলেন এখন কারা সচিব, তার সাথে ৪ জন ডব্লু বি সি এস অফিসারদের গাড়ি নিয়ে ঝামেলা হল, তিনি পুলিশ পর্যন্ত ডাকলেন। অ্যাডমিনিস্ট্রেশনে এই অবস্থা চলছে। জেলাস্তরে সুপারিনটেনডেন্ড রয়েছে কিন্তু তার কোনও কন্ট্রোল নেই। ফলে জেল গেটে প্রিজনারদের জন্য যে দুধ আসে সেটা বিক্রি হয়ে যায়, বিশ্বনাথ বাবু একবার ধরেছিলেন। সবজি বিক্রি হয়ে যায়। আলিপুর সেন্ট্রাল জেলে ডিজেল ফায়ার ফার্নেস করেছিলেন কিন্তু জেলের রুটি খেয়ে দেখবেন, সেটা খাওয়ার মতো নয়। ডালে জল ছাড়া আর কিছু নেই, সব্জি খাওয়া যায় না। এর কারণ ওরা টাকা দিচ্ছেন না। যে টাকা দেন সেটাতে ম্যাসিড করাপশন আছে। সঠিকভাবেই হিউম্যান রাইটস কমিশন উল্লেখ করেছেন এই যে করাপশন চলছে তার কারণ দুটি রাইভ্যাল ইউনিয়ন সি পি আই এম এবং আর এস পি তারা ট্রান্সফার কন্ট্রোল করে, তারা করাপ্ট লোকদের প্রোটেকশন দেয়। জেলে সুইসাইড হচ্ছে, জেলে জুডিশিয়াল কাস্টডিতে লোক মারা যাচ্ছে, জেলে অভিযোগ উঠছে যে মানুষের উপর পাশবিক অত্যাচার হচ্ছে। বিশ্বনাথবাবুর সিনসিয়ারিটির কোনও অভাব নেই। তিনি এক দিন আলিপুর জেলে যন্ত্রপাতি সারাবার ওয়ার্কশপ ওপেন করলেন, প্রেসিডেন্সি জেলে

ফাংশন করলেন। কিন্তু জেল অ্যাডমিনিস্ট্রেশনে অ্যাজ এ হোল নোটিশেবল চেঞ্জ আসে নি। বিশ্বনাথবাবু তার বাজেট বক্তৃতায় বলেছেন যে ওয়েস্ট বেঙ্গল কারেকশনাল সার্ভিসেস অ্যাক্ট এটা ২০০০ সাল থেকেই লাগু হয়েছে। যার ফলে জেলগুলির নাম পরিবর্তন হচ্ছে। যেমন হয়েছে আলিপুর কেন্দ্রীয় সংশোধনাগার।

[4-00 — 4-10 p.m.]

সমস্ত জেল হয়ে যাবে সংশোধনাগার। সেখানে মানুষ যাবে আর ফিরে আসবে ভাল মানুষ হয়ে। একটা বড় বিল আমরা হাউসে থাকতে পাস হয়েছিল, সেটা এবারে লাগু হল। কিন্তু আমি জিজ্ঞাসা করতে চাই শুধু জেলের নাম বদলে দিলে হবে? আপনি বলেছেন, কারা কর্মিদের মানসিকতারও পবিরর্তনের দরকার। আপনি ট্রেনিংয়ের উপর জোর দিয়েছেন এবং বলেছেন এজন্য ২৩২ জনকে ট্রেনিং দিয়েছেন এবং আরও করতে যাচ্ছেন। কিন্তু আমাদের অভিজ্ঞতা হচ্ছে, জেল পাঁচিল দিয়ে ঘেরা থাকে এবং সেখানে নিজস্ব সাম্রাজ্য চলে। জেল সুপারিনটেন্ডেন্টও জেলের বাইরে থাকেন। বাইরের গুন্ডারা জেলের ভেতরেও গুন্ডা। আপনারা জানেন গুড্ডু জেলে থাকা অবস্থায় চিঠি দিয়ে টাকা চেয়ে পাঠাতো। পরে অবশ্য সেটা ধরা পড়েছে। আমরা দেখেছি, রশিদ খানের ঘরে বিরাট আরামের সামগ্রী না থাকলেও কোনও কিছুর অভাব ছিল না। এই নেকসাস ব্রেক করতে হবে। আপনি লালগোলায় একটা ওপেন জেল করেছেন। এটা ভাল কনসেপ্ট। সেখানে ৩২টা কটেজ করে দেওয়া হবে। প্রিজনাররা পরিবার নিয়ে থাকতে পারবেন এবং প্রয়োজন হলে চাষবাসও করবেন। তবে রাতের মধ্যে ফিরে যেতে হবে। সময়ে সময়ে কলকাতায় ছেড়ে দেওয়া হবে। কিন্তু ইনস্ট্রাকশন হচ্ছে তাদের একটা সময় ফিরে আসতে হবে। আমাদের আস্তে আস্তে সেই ওপেন জেল·সিস্টেমে যেতে হবে। জেলের অধিকাংশ বন্দিই ডেঞ্জারাস ক্রিমানাল, হাই-সিকিউরিটি ক্রিমিনাল নয়। তাদের ক্ষেত্রে ওপেন জেল কনসেপ্টে যেতে হবে। না হলে, সারাদিন জেলে বন্ধ করে রাখলে ক্রিমিনাল উইল ব্রিড ক্রিমিনাল। আলিপুর সেন্ট্রাল জেল এবং অন্যান্য অনেক জেলে আমি দেখেছি এদের মধ্যে অনেক ট্যালেন্টও থাকে। তারা বেশ ভাল ছবি আঁকে, জেলের প্রেস চালিয়ে ফর্ম ছাপায়, খেলাধুলা করে। এই যে সিস্টেম, লক-আপ হয়ে যাবে ৫টার পর, এই সিস্টেম যদি চেঞ্জ করতে না পারা যায় তাহলে জেলে আলাদা একটা সাম্রাজ্য হয়ে যাবে। সুতরাং জেলে লক-আপ সিস্টেমের পরিবর্তন করতে হবে, জেলে একজামপ্লারি পানিশমেন্ট দিতে হবে। আমি বলেছিলাম, ইউনিয়নের জন্য একজামপ্লারি পানিশমেন্ট দেওয়া, যাতে জিনিস চুরি করলে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া যায়, তা যায়নি। আরেকটা হচ্ছে বড় বড় জেল, ৫টা সেন্ট্রাল জেল, ১৬টা ডিস্ট্রিক্ট জেল সাবজেলগুলো মডার্নাইজ করতে হবে। আমি মাননীয় বিশ্বনাথবাবুকে বলছি, আলিপুর সেন্ট্রাল জেল

এবং প্রেসিডেন্সি জেলে যে জায়গা পড়ে আছে সেই সব প্রাইম ল্যান্ডে অনেক কর্মচারী বেআইনি ঘর বানিয়ে থাকছে, এই জায়গা আপনি ব্যবহার করতে পারেন। তবে আপনি কোয়ার্টার করে দিয়েছেন। ঐ জায়গায় ভাল ভাবে করলে অনেক কিছু বানানো যায়, জেলের কিছু পার্মানেন্ট অ্যাসেট তৈরি করা যেতে পারে যা ডিপার্টমেন্টেরও কাজে লাগতে পারে। রাইটার্স বিল্ডিংয়ের নিচে দেখবেন প্রেসিডেন্সি এবং অন্যান্য জেলের তৈরি বিভিন্ন জিনিস বিক্রি হয়। কিন্তু এখনও লোকেরা বাইরের সভ্যতা সম্পর্কে জ্ঞাত হতে পারছে না। যদিও উনি অনেকগুলো জেলে ফ্যান দিয়েছেন টেনথ্ ফিনান্স কমিশনের টাকা থেকে। আবার অনেক জেলে টি ভি, রেডিও দেওয়া হয়েছে বাইরের খবরা-খবর পেতে পারছে। এটা সব জায়গায় দেওয়া দরকার। এবং দেখবেন সাব-জেলগুলোর অবস্থা খুব খারাপ। সে সম্বন্ধে উনি বলেছেন। সাব-জেলের এস ডি এম ও ইনচার্জ ছিলেন। তার ফলে জেলের ক্ষেত্রে তিনি সময় দিতে পারতেন না। কন্ট্রাক্টরে ডাক্তার নিয়োগ শুরু করেছেন। কলকাতার আলিপুর সেন্ট্রাল জেলে কন্ট্রাক্টে ডাক্তার নিয়োগ করা হচ্ছে। কিন্তু জেলে এক্স-রে মেশিন অধিকাংশ সময়ই কাজ করে না। আমি মাঝে মাঝে গিয়ে এটা দেখতে পেয়েছি। অপারেশন করবে, ও. টি. ভালভাবে রেডি থাকে না। অথচ আলিপুর সেন্ট্রাল জেলের হাসপাতাল, রেফারাল হসপিটাল, একটাও সিরিয়াস কেস ডিল করতে পারে না। ওখানে দু তিন জন ভাল ডেডিকেটেড ডাক্তার আছেন। কিন্তু সামহাউ অর আদার জেল অ্যাডমিনিস্ট্রেশন এত স্লোলি মুভ করে যে একটা জিনিস দিতে এত সময় লেগে যায়, যার ফলে অসুবিধা হয়। আপনি নতুন প্রোসেস ঠিক করেছেন, মেডিসিন ই এস আই থেকে কিনবেন। তাতে অ্যাটলিস্ট মেডিসিন কেনার অসুবিধাটা দূর হবে। কিন্তু এতেই সমস্ত সমস্যার সমাধান হবে না। আমি একটা কথা বিশেষ করে বলতে চাই। দিল্লির তিহার জেলে কিছু দিন আগে কিরণ বেদী আই জি প্রিজনস থাকার সময় বড় রকমের উন্নতি করেছিলেন। তার জন্য তিনি ম্যাগসাইসাই পুরস্কার পেয়েছেন। তিনি সেখানে প্রত্যহ সকালবেলা সব বন্দিদের জন্য উপাসনা বা কম্পালসারি মেডিটেশনের ব্যবস্থা চালু করেছিলেন। আমি আপনাকে বলব প্রিজনরদের জন্য প্রতিটি জেলে কম্পালসারি মেডিটেশনের ব্যবস্থা করা দরকার। মেডিটেশন এবং যোগ ক্লাশের ব্যবস্থা করলে তাদের মেন্টাল ইমপ্রুভমেন্ট হবে। আপনি যেটা চেষ্টা করছেন সেটা ব্রিটিশ আমল থেকেই ছিল। ভোকেশনালাইজেশনের ক্ষেত্রে বর্তমানে কিছু কিছু মডার্ন ট্রেডের চেষ্টা শুরু করেছেন। এক্ষেত্রে প্রধান ব্যাপার হচ্ছে বন্দিরা বাইরে গিয়ে কি করবে? জেলের সময় যখন এক দিন শেষ হবে তখন বাইরে বেরিয়ে এসে কি কাজের জন্য সে যোগ্য হবে, এটা দেখা দরকার। আগে ছিল, ১৪ বছর হয়ে গেলেই লাইফ কনভিক্টদের ছেড়ে দেওয়া হত। তারপর সুপ্রিম কোর্ট রুলিং দিলো লাইফ ইজ লাইফ, তার মানে আমৃত্যু থাকতে হবে। কিন্তু আমরা দেখছি এমন অনেকে আছে যে ১৪ বছর জেলে

আছে, অনেক ভাল হয়ে গেছে—ইন দি সেন্স তার মধ্যে ক্রাইমের প্রবণতা নেই। যখন আমরা তাকে ছেড়ে দিতে বলি তখন পুলিশ রিপোর্ট আনতে বলা হয়। একটা লোক ১৪/১৫ বছর আগে ক্রাইম করেছে, তার লোকাল এরিয়ার পুলিশকে রিপোর্ট আনতে বললে পুলিশ কিছুই আনতে পারে না। তার সম্বন্ধে এক মাত্র রিপোর্ট দিতে পারে জেল অফিসিয়ালস। কিন্তু এক্ষেত্রে পুলিশ রিপোর্ট আনার সিস্টেম থাকার ফলে এই রকম লোকগুলো প্যারাল পাচ্ছে না, ছাড়া পাচ্ছে না। আমি জানি একজন লোক কনভিক্ট আছেন মার্ডার কেসে, বিনয় দাস, লাইফ কনভিকশন হয়েছে—সে আলিপুর সেন্ট্রাল জেল থেকে এম এ পাশ করেছে এনসেন্ট ইন্ডিয়ান হিস্ট্রিতে। তারপর লালগোলা ওপেন জেলে পাঠানো হয়েছে। কিন্তু আমি বলছি যে ছেলেটা এম এ পাশ করেছে এবং যখন ১২ বছর হয়ে গেছে তখন শুধু আইনের মধ্যে না দাঁড়িয়ে এই ক্রেডিটেই তাকে ছেড়ে দেওয়া উচিত। আজ পর্যন্ত তাকে ছাড়া যায়নি। বহুবার এবিষয়ে আবেদন, নিবেদন করা হয়েছে। বুদ্ধদেববাবুর কাছে পর্যন্ত চিঠি গিয়েছে। কিন্তু হয় হোম ডিপার্টমেন্ট আটকে দিয়েছে, না হয় জুডিশিয়াল ডিপার্টমেন্ট আটকে দিয়েছে। জেল ডিপার্টমেন্ট এ ব্যাপারে পাওয়ারলেস। এবিষয়ে আমি অনুরোধ করব দীর্ঘদিন যেসব কনভিক্টরা আছে তাদের ব্যাপারটা একটু ভেবে দেখুন। আমি মনে করি এটা ভেবে দেখা দরকার। অ্যাম্বুলেন্সের অভাবে বাইরের হাসপাতালে জেলের রুগীদের নিয়ে যেতে অসুবিধা হয়। অনেক দিন ধরেই এবিষয়ে বলা হচ্ছে। মাননীয় মন্ত্রী, আপনি জানেন কিনা জানি না, আমি আলিপুর সেন্ট্রাল জেলে গিয়েছিলাম, ওরা আমাকে বললেন, 'আমাদের কোনও প্রিজনর পেশেন্টকে পি জি হাসপাতাল নিচ্ছে না। একজন পেশেন্টকে পুলিশ এসকর্ট করে, অনেক হাঙ্গামা করে যখন পি জি হাসপাতালে নিয়ে যাওয়া হয় তখন তারা না নিয়ে ফিরিয়ে দেয়। পি জি হাসপাতালে কোনও জেল পেশেন্ট অ্যাডমিটেড হচ্ছে না। আমি এবিষয়ে পার্থ দে'কে চিঠি লিখেছিলাম। কিন্তু হেলথ ডিপার্টমেন্ট থেকে এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা করা হয়নি। কেন জেল পেশেন্ট পি জি হাসপাতালে অ্যাডমিট হবে না? আলিপুর সেন্ট্রাল জেলে ১১ হাজার বন্দি আছে, তাদের মধ্যে পি জি হাসপাতালে রেফার করে পাঠাতে হবে খুব বেশি হলে ১০০ জনকে। এর জন্য হেলথ ডিপার্টমেন্ট স্পেশ্যাল ব্যবস্থা করতে পারে যাতে আলিপুর সেন্ট্রাল জেল থেকে এসকর্ড দিয়ে কাউকে নিয়ে গেলে তাকে যেন আবার ফিরিয়ে নিয়ে আসতে না হয়। এই জিনিস যাতে না ঘটে, এটা আপনি একটু দেখুন। বিশ্বনাথবাবু, আপনাকে আমি অনুরোধ করছি, এটা আপনি একটু দেখুন। আমরা জানি কারেকশন সার্ভিস বিল ইন্ট্রোডিউস হয়েছে। এরপর যদি সামগ্রিকভাবে কোনও পরিবর্তন না ঘটে, ব্রিটিশ আমলের অ্যাডিমিনিস্ট্রেশনের পুরানো অ্যাটিচ্যুডই যদি থেকে যায়, জেল ওয়ার্কারদের আচরণের যদি পরিবর্তন না হয়, পুরানো জেল কোড যদি থেকে যায়, ফেসিলিটির অভাব যা আছে তাই যদি থেকে যায় তাহলে কেবল মাত্র 'সংশোধনাগার'

বললেই কিছু হবে না। আলিপুর সেন্ট্রাল জেলের ব্যাপারে আমি বলেছিলাম সেখানে স্যানিটারি ল্যাট্রিন করা দরকার। কিন্তু আজ পর্যন্ত আলিপুর সেন্ট্রাল জেলের স্যানিটারি ল্যাট্রিন হয়নি। দেয়ার ইজ নো প্রপার ড্রেনেজ সিস্টেম। গঙ্গা ভেঙে চলে আসছে, আলিপুর আর প্রেসিডেন্সি জেলার দুই জায়গা খেয়ে ফেলছে। আপনি সেইরকম সাফিসিয়েন্ট টাকা পাচ্ছেন না, যারফলে বহু কাজ বাকি আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এরজন্য চেষ্টা করা উচিত। জেল নিয়ে একটা জেনারেল আলোচনা করে ওভার-অল ৫ বছরের পারসপেকটিভ প্ল্যান যদি প্রেজেন্ট করা যায় যে জেল নিয়ে কি করতে যাচ্ছেন তাহলে ওভার-অল রিফর্ম করা যাবে। এই কয়েকটি কথা বলে কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী ক্ষিতিরঞ্জন মন্ডল ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আমি ২০০০-২০০১ সালের কারা বিভাগের ২২ নম্বর দাবির যে ব্যয়-বরাদ্দ মন্ত্রী মহাশয় পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণ করছি এবং তাকে আমি অনুরোধ করছি, ওরা যে অযৌক্তিক কতগুলি ছাঁটাই প্রস্তাব দিয়েছেন সেগুলি যেন বাতিল করে দেন। এখানে সৌগতবাবু বললেন তিনি নাকি জেল রাজত্বে বাস করেন, ওনার ওখানে ৩টি জেল আছে। পন্ডিত মহাশয় ভালই বললেন। জেল সম্পর্কে একটি কথা ওনার সঙ্গে আমি একমত, উপনিবেশিক ঐতিহ্যের ব্যাপারে আমি তার সঙ্গে একমত। জেলে কারা যাবে? জেল হচ্ছে শাস্তির জায়গা, শাস্তির শেষ পদক্ষেপ হচ্ছে জেল। সেই জেলগুলি তৈরি হয়েছিল—এখানকার যারা দেশপ্রেমিক ছিল উপনিবেশিক ইংরাজরা তাদের উপর অত্যাচার নামিয়ে দেবার জন্য আর চুরি-ডাকাতি যারা করত তাদের সঙ্গে রেখে তাদের উপর শাস্তি নামিয়ে দেবার জন্যই এটা করেছে। আমরা এটা কি অস্বীকার করতে পারি, উপনিবেশিক ইংরেজরা যখন আমাদের দেশ ছেড়ে চলে গেল ১৯৪৭ সালে, তখন আপনাদের উচিত ছিল না এই কথা ভাবার যে, উপনিবেশিক শাসনের যে জেল কোড রয়েছে, যে নিয়ম-কানুন রয়েছে এবং চলছে এখানকার সাধারণ মানুষের উপর অত্যাচার নামিয়ে দেবার জন্য, সাধারণ মানুষকে বিপর্যস্থ করার জন্য যারা একবার জেলে যায় তারা জেলে না গিয়ে থাকতে পারে না, অমানুষ হয়ে ফিরে আসে, ক্রিমিনাল হয়ে যায়, স্বভাবগত ক্রিমিনাল হয়ে ফিরে আসে—এই ব্যবস্থার পরিবর্তন করা দরকার? কিন্তু দুর্ভাগ্য আমাদের, ৫০ বছর পার হয়ে গেল, আপনারা (কংগ্রেস) ছিলেন কেন্দ্রে এবং রাজ্যে, এখানে আপনারা ৩০ বছর ধরে ছিলেন। কোথায় কোনও জায়গায় নাম হয়নি, একবারও কথা বলা হয়নি যে জেলের এগুলি পরিবর্তন করতে হবে? হ্যাঁ আজকে ঠিক কথাই বলেছেন, জেলের বাড়িগুলি খসে খসে পড়ছে, স্যানিটারি ব্যবস্থা নষ্ট হয়ে গেছে, করতে হবে, আমি বলি

হ্যাঁ, করতে হবে। কিন্তু এগুলি কে করবে তা নিয়ে বামফ্রন্ট সরকার ভাবছে। এই জন্য ভাবছে, উপনিবেশিক শাসনে ইংরেজরা এখানকার সাধারণ মানুষকে যে চোখে দেখত, আপনারাও সেই চোখে সাধারণ মানুষকে দেখেন অর্থাৎ ওখানে যারা বসে আছেন তারা বেশিরভাগই এই জিনিস করেন। আপনারাই হচ্ছেন গন্ডগোলের এবং সমাজবিরোধীদের নেতা, কিন্তু আড়ালে থাকেন। কিছু যন্ত্র পাঠিয়ে দেন, সেইসব যন্ত্রই শাস্তি পায়। তারা মরুক, বাঁচুক, সংশোধন হোক, না হোক আপনাদের কিছু যায় আসে না, বিন্দুমাত্র দরদ তাদের উপর ছিল না। কিন্তু বামফ্রন্ট সরকার মানব দরদি, সাধারণ মানুষের উপর দরদ আছে, সেইজন্য এই সরকার চিন্তা করছেন এবং চিন্তা করেই এই কান্ডকারখানা করছেন। কি করছেন? জেল সংশোধনাগার তৈরি হচ্ছে। আর এই সংশোধন করা নিয়ে নীতিগত বাধ্যবাধকতা আছে, কিন্তু তা থাকলেও বিভিন্ন রকমের ব্যবস্থা করা হচ্ছে। এখানে স্কুলে পড়ার ব্যবস্থা হয়েছে। একটা ভাল কথা উনি বললেন যে এখান থেকে বিনয় দাস, না কি নাম, তিনি এম এ পাশ করেছেন। এখন যখন স্কুলের ব্যবস্থা হচ্ছে তখন উনি কাজের প্রশিক্ষণ দেওয়ার সেখানে ব্যবস্থা হচ্ছে। স্যার, আপনি জানেন, যারা জেলে যায় তারা যখন জেল থেকে ফেরত আসে তখন আর সাধারণ মানুয হিসাবে সমাজ তাকে গ্রহণ করে না। ফলে তার করার আর কিছু থাকে না, সে আবার অপরাধমূলক কাজে ফিরে যেতে বাধ্য হয়। এতদিন পর্যন্ত এই ধারাই আমরা দেখে এসেছি কিন্তু এখন অবস্থার পরিবর্তন হয়েছে। এখন জেলের ক্ষেত্রে যে নতুন ব্যবস্থা হয়েছে তাতে জেলে যারা থাকছে তাদের নির্দিষ্ট পরিমাণে এবং একটু বেশি পরিমাণে ভাতা দেওয়ার ব্যবস্থা হয়েছে এবং তা তার সেভিংস ব্যাঙ্ক অ্যাকাউন্টে রাখার ব্যবস্থা হয়েছে। সঙ্গে সঙ্গে তাকে নানান রকমের বৃত্তিমূলক কাজে প্রশিক্ষণ দেওয়ারও ব্যবস্থা হয়েছে। এর ফলে জেল থেকে বেরিয়ে তার সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা হতে পারবে। আমি মনেকরি এটা একটা প্রগতিমূলক ব্যবস্থা, এটা সকলের সমর্থন করা উচিত। তারপর জেলে যারা যায় তাদের মানসিক দিকটা দেখাটাও একটা ব্যাপার। সমজা থেকে আলাদা হয়ে জেলের মধ্যে যখন একজন থাকছে তখন সে একটা একাকিত্ববোধ করে। এখন জেলের ভেতরে যে ব্যবস্থা হয়েছে তাতে জেলের মধ্যে নিয়মিত কালচারাল প্রোগ্রামের ব্যবস্থা হয়েছে। সেগুলি সে দেখতে পারে এবং বাইরের জগত ও সাধারণ মানুষের সঙ্গে তার একটা যোগাযোগ হতে পারে। স্যার, জেলে থাকার অভিজ্ঞতা আমার হয়েছিল। আলিপুর সেন্ট্রাল জেলে কয়েকদিন আমি ছিলাম। সেখানে অবশ্য রাজনৈতিক বন্দি হবার সুযোগ পাই নি কারণ হচ্ছে আমরা ছিলাম গণ আন্দোলনের কর্মী। কংগ্রেস আমলে আমাদের সেই সুযোগ দেওয়া হয়নি। ঐ সেকেন্ড ক্লাস, না থার্ড ক্লাস বন্দি হিসাবে আমি ছিলাম। সেখানে আমার যে অভিজ্ঞতা সেই সময় হয়েছিল সেটা একটু বলি। সেই সময় দেখেছিলাম, জেলের মধ্যে যে ব্যবস্থা ছিল তাতে একই জায়গায় পানীয়

জল আবার ছোঁচাবার জল। আজকে কিন্তু সেই ব্যবস্থার সম্পূর্ণ পরিবর্তন ঘটে গিয়েছে। এখন জেলের ভেতরে স্যানিটারি লাট্রিনের ব্যবস্থা হয়েছে। সর্বত্র না হলেও অনেক জায়গাতেই হয়েছে। স্যার, আমরা সকলেই একথাটা জানি যে, অপরাধকে ঘৃণা করো কিন্তু অপরাধীকে ঘৃণা করো না। এটা কিন্তু অক্ষরে অক্ষরে মানা দরকার। তারপর আরও একটা ব্যবস্থা হয়েছে রাজনৈতিক বন্দিদের রাজনৈতিক বন্দি হিসাবে স্বীকৃতি দেওয়া হচ্ছে। গণ আন্দোলনের কর্মী যারা জেলে যাচ্ছেন তাদের এই রাজনৈতিক বন্দির স্বীকৃতি দেওয়া হচ্ছে। এটা আগে ছিল না। কংগ্রেস আমলে ওরা এটা করতেন না। স্যার, আজকে যে রাজনৈতিক, সমাজনীতি, অর্থনীতি কেন্দ্রীয় সরকার আমদানি করছেন এ ক্ষেত্রে তাদের গুরুদেব হচ্ছে আমেরিকা। আমেরিকান ব্যবস্থাই কেন্দ্রীয় সরকার এখানে আনার ব্যবস্থা করছেন। এর ফলে দেখা যাচ্ছে পরিসংখ্যানে যে অপরাধের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। ওরা যে ব্যবস্থাটা এখানে কায়েম করতে চাইছেন তার ফল হবে মারাত্মক। তাই আমি সাবধান করে দিচ্ছি এই বলে যে শুধু জেল জেল করে চিৎকার করলেই হবে না, মানুষের প্রতি দরদ দেখাতে হবে। আগেকার দিনে রাজা মহারাজারা প্রজাদের উপর অত্যাচার চালাতো কিন্তু স্বাধীনতার পর এটা জানা উচিত যে মানুষের প্রতি দরদ দেখানো দরকার। কোনও মানুষ হয়ত ভুল করে কোনও অন্যায় করে জেলে আসতে পারে কিন্তু তার প্রতি ঘৃণা না দেখিয়ে সে যাতে নিজেকে সংশোধন করতে পারে তারজন্য সকলের চেষ্টা কর দরকার। সর্বাগ্রে মানুষ হিসাবে তাকে স্বীকৃতি দেওয়া দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বক্তৃতা রেখেছেন তাতে উনি কারাগুলির আধুনিকীকরণ, কারা কর্মীদের প্রশিক্ষণ ইত্যাদি নানান ব্যাপার নিয়ে বলেছেন। সবচেয়ে বড় সমস্যা যেটা আমি মনেকরি সেটা হচ্ছে জেলে যেসব মেয়েরা যায় তাদের ব্যাপারটা। মেয়েদের থাকার আলাদা জায়গা থাকে না, তীব্র কষ্ট ভোগ করতে হয় বিশেষ করে গর্ভবতী হওয়ার সময়ে। সেখানে অন্তত উন্নতি হয়েছে। জেলের কক্ষগুলি পরিসর হয়েছে। কাজেই সেই দৃষ্টিকোণ থেকে আপনি যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষ থেকে যে ছাঁটাই প্রস্তাব দেওয়া হয়েছে, আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে সেগুলি যাতে বাতিল করে দেন এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় চেয়ারপারসন, পশ্চিমবঙ্গের কারা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি মহাশয় যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব এখানে রেখেছেন, আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। সর্বপ্রথমে একথা বলতে চাই যে, বামফ্রন্ট সরকার এসেছিল জনগণের আশা প্রত্যাশা নিয়ে কংগ্রেস আমলের ব্যর্থতায়, তখন যারা

প্রশাসনে ছিল তাদের বিরুদ্ধে মানুষ জেহাদ ঘোষণা করেছিল। আমরা দেখেছি যে সেই সময়ে ১৯৭৫ সালে এমার্জেন্সির সময়ে দীনেশ মজুমদার, যিনি জেলে ছিলেন। আমরা দেখেছি যে সেই সময়ে গৌর কিশোর ঘোষ, বরুণ সেনগুপ্ত জেলে ছিলেন। সেই সময়ে কিভাবে তাদের উপরে টর্চার হত সেটা আমরা দেখেছি। আমি শুধু একটি কথা দিয়ে বলছি। সেই সময়ে গৌর কিশোর বলেছিলেন, "হামকো তো উল্লু বানা দিয়া"। আমাকে উল্লু বানিয়ে দিয়েছে। কারা বলেছিল? ঐ ফুল্ল-তুল্লের দল। তাদের বিরুদ্ধে মানুষ বামফ্রন্টকে এনেছিল। সেই জায়গায় আমি শুধু মনে করিয়ে দেব যে, যখন একটা শিশু জন্মায় তখন সে ক্রিমিন্যাল হয়ে জন্ম গ্রহণ করে না। সে দুটো হাত, দুটো পা, একটা মাথা নিয়ে জন্মগ্রহণ করে। সে যে ক্রিমিন্যাল হয় তার পিছনে সামাজিক দিক থেকে, অর্থনৈতিক দিক থেকে জর্জরিত হয়ে সে ধীরে ধীরে ক্রিমিন্যাল হয়ে যায়। একবার ক্রিমিন্যাল হয়ে যখন জেলে যায় বা কোনও অপরাধে সে জেলে যায় তার অবস্থা কি হয়? আমরা অনেকের সঙ্গে কথা বলে দেখেছি যে, জেলে সে গুনগুন করে গান গায়, আমার এই ব্যাথা যদি জানতে চাও তবে বন্দি খাঁচার কোনও পাখির কাছে জেনে নাও। সেই সময়ে সি পি এম বা অন্যান্য সুশীল ধাড়া, হরিপদ ভারতী যারা জেলে ছিল, আজকে আপনাদের কাছে একটা কথা বলব যে, যে পরিবর্তন আশা করা হয়েছিল সেই পরিবর্তন আপনারা আনতে পারেন নি। আজও সেখানে অবস্থাপন্ন মানুষ যদি জেলে যান তাদের জন্য সমস্ত রকম সুযোগ আছে। আজও রশিদ খান সেলুলার ফোন নিয়ে জেলে আছে। তার কাছে বাড়ির খাবার আসে, সব কিছু আসছে। আমি মন্ত্রী মহাশয়কে বলব যে, আপনি যদি এক রাত্রি যে কোনও জেলে গিয়ে অবস্থান করেন, আমি দায়িত্ব নিয়ে বলতে পারি যে, আপনার রাত্রে যা যা প্রয়োজন সমস্ত কিছু পেয়ে যাবেন। শুধু পয়সা আপনাকে বাড়ি থেকে পেমেন্ট করতে হবে। এখনও সেখানে বাস্তুঘুঘুর বাসা হয়ে আছে। আজকে গেট থেকে শুরু করে সমস্ত জায়গায় একই অবস্থা। মেডিকেল কার্ড, অসুস্থ্য হলেও মেডিকেল কার্ড পাওয়া যায় না, কিছু টাকা দিয়ে মেডিকেল কার্ড পাওয়া যায়। আর মেডিকেল কার্ড পাওয়া মানে একস্ট্রা সুযোগ পাওয়া যায়। বিকালে ঘোরা থেকে শুরু করে অন্য কোনও ব্যাপারে ফাইলের মধ্যে ঢুকতে হয় না। সেখানে ভাল খাবার পায়, ভাল ব্যবস্থা থাকে। সেখানে পয়সা দিয়ে মেডিকেলের ব্যবস্থা হয়। গেটে দুধ সবজি মাছ সমস্ত কিছু সেখানে কন্ট্রাক্ট দিয়ে তাদের ডাইরেক্ট লেনদেন রয়েছে। আমি এইজন্য বলছি, এই ব্যাপারে যদি সঠিক জায়গায় আমরা যদি না আসতে পারি তাহলে বিগত দিনের সরকারের যে অপদার্থতা সেই অপদার্থতা জায়গায় আপনাদের দেখতে পাওয়া যাবে। মন্ত্রী মহাশয়কে বলব আজকে জেলের অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে সেখানে তাদের যে খাবার দেওয়া হয় তা হল জলের মতো ডাল ভাতের মধ্যে মাড় এবং সাধারণ যারা কয়েদি তাদের দুর্বিসহ অবস্থা। যাদের পয়সা

আছে তাদের সমস্ত রকম সুযোগ আছে। আজকে বিভিন্ন জায়গায় জেলের মধ্যে ঘর দখল করে রেখে দিয়েছে। তাদের তোলার জন্য কোনও ব্যবস্থা করা হচ্ছে না। আজকে মহকুমা জেলগুলির কথা বলি, সেইগুলি একেবারে নরককুন্ড হয়ে রয়েছে। আমি এই ব্যাপারে একটার পর একটা উদাহরণ দিতে পারি। রামপুরহাট জেল, সেখানে মানুষ ঢুকতে পারে না সেটা এমনই দুরবস্থার মধ্যে রয়েছে। তাই আমি বলব আজকে সংস্কারের বিশেষ প্রয়োজন। এখানে যে সমস্ত ক্রিমিনালরা যায়, যারা সাধারণ কয়েদি যায় যারা ৬ মাস, ৬ মাস, ১ বছর, ২ বছর সাজার জন্য যাচ্ছে তারা সেখানে ধীরে ধীরে সংশোধন হচ্ছে না। এটা সংশোধনাগার হিসাবে তৈরি হয়নি। তারা আরও বড় ক্রিমিনাল হচ্ছে, তারা সেখানে জেল বার্ড হচ্ছে। এক শ্রেণীর কয়েদি যারা সুস্থ তারা কিন্তু মনে করছে আমরা বাইরে গিয়ে কি করব? জেল খাটার পর তারা যখন বাইরে যাচ্ছে সেখানে তারা সামাজিক স্বীকৃতি পাচ্ছে না। তারা আবার ফিরে আসতে চাইছে, কারণ তারা বুঝতে পারছে এখানে এসে দু বেলা দু মুঠো খেতে পাব এবং মস্তানি করতে পারব। সেই জায়গায় দাঁড়িয়ে আমরা কেমন করে সংশোধনাগার তৈরি করতে পারব? আমি মন্ত্রী মহাশয়কে বলব, নিশ্চয়ই তার জবাবি ভাষণে তিনি বলবেন আজকে যে সংশোধনাগার বলা হচ্ছে সেই সংশোধনাগার সম্পর্কে পার্টিকুলার আপনারা চিন্তা ভাবনা কি? বিসপ বলছেন—নাও আই অ্যাম নট এ ম্যান, আই অ্যাম এ নাম্বার। আজকে কিন্তু আমাদের পশ্চিমবাংলায় যারা বার হচ্ছে তারা কিন্তু নাম্বারে পরিণত হচ্ছে। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে তাদের যদি সংশোধন করতে হয় সেই জায়গা থেকে তাদের যদি তুলতে হয় তাহলে সার্বিক চিন্তা ভাবনার দরকার, শুধু আংশিক চিন্তা ভাবনার উপর দাঁড়িয়ে আমরা কিছু করতে পারব না। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের সমস্ত কিছু ভাবতে হবে। আপনি আপনার বাজেট বিবৃতিতে বলেছেন পরিদর্শকবৃন্দের কথা। এই পরিদর্শবৃন্দ কারা? যারা সত্যিকারের কিছু কনস্ট্রাকটিভ সাজেশন দিতে পারে তাদের জন্য কিছু করতে পারে তারা কি আছে? সাব-ডিভিসনাল টাউনে তার যে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান সে তো নেই। আজকে সেখানে বিধায়কদের মধ্যে থেকে—সে যে কোনও দলেরই হোক না কেন—তাদের যদি সেখানে পরিদর্শকের মধ্যে আনা যায় তাহলে স্বাভাবিক কারণে তাদের কাছ থেকে ভাল সাজেশন পেতে পারেন। আজকে জেলের এই অবস্থা দাঁড়িয়েছে। এই ব্যাপারে অবিলম্বে যদি সার্বিকভাবে চিন্তা না করা হয়, যদি শুধু আংশিক চিন্তা করা হয় তাহলে ক্রিমিনাল তৈরি করার আর একটা কারখানা হচ্ছে এই জেল। আজকে জেলে কিন্তু বাস্তুঘুঘু তৈরি হচ্ছে। আজকে জেল একটা ব্যবসার জায়গা হয়ে গিয়েছে। ব্যবসার বেসাতি আজকে জেলের মধ্যে থেকে হচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিশ্চয়ই আশা করতে পারি, তার জবাবি ভাষণে সত্যিকারের সংশোধনাগার কিভাবে করতে চাইছেন, যে সংশোধনাগারের মধ্যে দিয়ে মানুষ সত্যিকারের

সংশোধিত হবে, আগামীদিনের নিজেদের জায়গায় স্বনির্ভর হতে পারে, তারজন্য কি পরিকল্পনা আছে? এটা নিশ্চয়ই তার জবাবি ভাষণে জানা যাবে, আগামীদিনে আরও ভাল কাজ হবে? যদি হয়, তবে আমি সমর্থন করব। আজ অবধি তা হয়নি। তাই আমি এর বিরোধিতা করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে বিরোধী সদস্য যে কথা বলেছেন, আমি প্রথমেই তার বিরোধিতা করছি এবং যে কাট মোশন বিরোধী পক্ষ থেকে আনা হয়েছে তার তীব্র বিরোধিতা করছি। মাননীয় সদস্য সৌগতবাবু যে কথা বলেছিলেন যে, আলিপুর সেন্ট্রাল জেলে একটি ল্যাট্রিনও পাকা নেই—সমস্ত ল্যাট্রিন পাকা করা হয়েছে। আজকে পশ্চিমবাংলায় বিভিন্ন জেলের ল্যাট্রিনগুলোকে পাকা করা হয়েছে। যদি কোথাও দু একটি জায়গাতে পাকা না থাকে, সেগুলিকে আমরা খুব তাড়াতাড়ি নিশ্চয়ই শেষ করব। এটি আমাদের পরিকল্পনার মধ্যে আছে। মাননীয় সদস্য যে কথা বলেছেন, প্রি ম্যাচিওর পুলিশ রিপোর্ট সম্পর্কে বলেছেন। প্রি ম্যাচিওর রিপোর্ট, পুলিশের রিপোর্ট কোনও জায়গাতে সঠিকভাবে যদি না আসে তারজন্য একটা কমিটি করা হয়েছে। সেই কমিটি যদি পুলিশের রিপোর্ট সঠিকভাবে যদি মনে হয় ঠিকভাবে আসছে না, তারজন্য একটা কমিটি করা হয়েছে। সেই কমিটিতে আছেন জুডিশিয়াল সেক্রেটারি হোম সেক্রেটারি, জেল সেক্রেটারি, আই জি (প্রিজন), ডি জি, পুলিশ আর সি পি এবং সেখানে পুলিশের রিপোর্টে যদি কোনও বন্দিকে বাইরে ছাড়ার ক্ষেত্রে অসুবিধা দেখা দেয়, তাহলে এই কমিটি তা পর্যালোচনা করবেন। আমি মাননীয় সদস্যকে আপনার মাধ্যমে আরও একটি বিষয় জানাতে চাই, আগে প্যারোলে যাবার যে সিস্টেম ছিল, সেই সিস্টেমকে পরিবর্তন করা হয়েছে। পরিবর্তন করে যাদের সাধারণত ১৪ বছর জুডিশিয়াল ডিপার্টমেন্ট পুলিশ রিপোর্টের ভিত্তিতে যাদেরকে ছাড়তে পারেনি, তাদের ক্ষেত্রে ১৪ বছর অতিক্রান্তের পর দু মাস প্রথমে প্যারোলে ছেড়ে দেওয়া হবে। এটা আমরা সিদ্ধান্ত নিয়েছি। সেটি কার্যকর হলে তার পরবর্তীকালে যদি ভালভাবে থাকেন, তাহলে প্যারোলের মাত্রাকে আরও একটু বাড়িয়ে দেওয়া হবে। যদি আরও ভালভাবে থাকেন, তাহলে আরও একটু বাড়িয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। আলিপুর সেন্ট্রাল জেলে ড্রেনেজের ব্যবস্থা, আপনি জানেন, এখানে কংগ্রেস দীর্ঘদিন রাজত্ব করেছে, তখন তারা ভাবনা চিন্তা করেন নি। আমরা ড্রেনেজের জন্য ২০ লক্ষ টাকা ব্যয় করেছি। আপনি জানেন, মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমাদের জেলে সাজাপ্রাপ্ত বন্দির সংখ্যা ২,৩৪৯ জন। বিচারাধীন আছেন, ৭,৯৬৭ জন এবং অন্যান্যরা আছেন ৯২১ জন। সর্বমোট ১১,২৩০ জন আছেন। আজকে বিভিন্ন জায়গাতে, উত্তরবঙ্গের মানুষরা আছেন, উত্তরবঙ্গের বন্দিরাও আছেন।

কাজেই স্বাভাবিকভাবে উত্তরবঙ্গের মানুষের, ওখানকার জনসাধারণের দীর্ঘদিনের দাবি ছিল, ওদের ওখানে একটি জেল করতে হবে। আমাদের মেদিনীপুরে সেন্ট্রাল জেল আছে। আমাদের আলিপুরে প্রেসিডেন্সি জেল আছে। উত্তরবঙ্গের মানুষের দীর্ঘদিনের দাবি ছিল উত্তরবঙ্গে একটা সংশোধনাগার করার দরকার। সেইকারণে আমরা উত্তরবঙ্গে একটা সংশোধনাগার করবার জন্য স্যাংশন করেছি এবং এটা অবিলম্বে চালু করার জন্য খুব শীঘ্রই ব্যবস্থা নিচ্ছি। আমি মাননীয় সদস্যকে বলব সাব জেলগুলোর কথা বলেছেন—ব্রিটিশ আমল থেকে সেই সাব জেলগুলোতে কোনও ডাক্তার ছিল না। হসপিটালের চিকিৎসকরাই এসে তাদের দেখভাল করতেন। আমরা এটাতে নজর দিয়েছি। ২০টি সাব জেলে ডাক্তার বিভিন্ন জায়গায় চুক্তির ভিত্তিতে নিয়োগ করা হয়েছে। তারা জয়েন করবে কয়েকদিনের মধ্যেই। বাকি যে কটা সাব জেল আছে, সেই সাব জেলের জন্য অ্যাডভার্টাইজ করেছিলাম কিন্তু সেখানে ডাক্তার পাইনি। কাজেই সেখানে অ্যাপয়েন্টমেন্ট করা হবে ডাক্তার চুক্তির ভিত্তিতে এবং এই ব্যাপারে সুপারকে বলা হয়েছে। আর বাকি যে কটা জেল আছে তারও ডাক্তার দেওয়ার ব্যাপারে আমরা স্যাংশন করেছি। সেখানে আমরা সমস্ত জায়গায় ডাক্তার নিয়ে যেতে পারব। এই ডাক্তারের সমস্যা সাব জেলগুলোতে ব্রিটিশ আমল থেকে চলে আসছে এবং কংগ্রেস যখন শাসন করেছেন তখনও চিন্তা করেন নি। তারপরে ফার্মাসিস্টের যে দরকার ছিল এটা বোধহয় কখনও চিন্তাই করতে পারেন নি। কিন্তু আমরা সেটা চিন্তা করেছি। সেখানে আজকে বিভিন্ন জায়গাতে ২০টি ফার্মাসিস্টের পদ দরকার ছিল এবং ফার্মাসিস্টের জন্য অ্যাডভার্টাইজ করেছিলাম এবং চুক্তির ভিত্তিতে আমরা সিদ্ধান্ত নিয়েছি। তাদের একটা নিয়োগপত্র দেওয়া হয়েছে। কাজেই জেলে ফার্মাসিস্টের কোনও সমস্যাই থাকবে না। তারপরে অ্যাম্বুলেন্সের ক্ষেত্রে গত ২ বছরে আমরা ২৬টি অ্যাম্বুলেন্স দিয়েছি। যেখানে দীর্ঘদিন কোনও অ্যাম্বুলেন্স ছিল না, আপনারা তো ৩০ বছর শাসন করেছিলেন এটা অন্তত করতে পারতেন। আমরা ২৬টি অ্যাম্বুলেন্স দিয়েছি। ১৯৯৮-৯৯ সালে ১০টি এবং এই বছরে ১৬টি। আমরা অর্থ যদি পাই আরও দেব। বাকি জেলগুলোতেও অ্যাম্বুলেন্স দেবার ব্যবস্থা করব। আমরা জেলে চিকিৎসার আধুনিকীকরণ করেছি। আলিপুর সেন্ট্রাল জেলে যন্ত্রপাতি কিনেছি। একটা বড় হসপিটাল করার পরিকল্পনা নিয়েছি। আমরা ঘরদোড় সাড়াই করছি। সেখানে অপারেশনের জন্য ও.টি. তৈরি করেছি। সেখানে লাইটের কাজ হয়ে গেছে। আমরা আশা করছি এই ব্যবস্থা আরও নিতে পারব। ওযুধ সম্পর্কে নানা ধরনের অভিযোগ পত্র-পত্রিকায় বেরোয়, নানা ধরনের অভিযোগ আসত। এটা অস্বীকার করার কোনও উপায় নেই। কাজেই এই বিষয়টা ত্রুটিপূর্ণ ছিল তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু আজকে ই এস আই থেকে ওষুধ আনার ব্যবস্থা করেছি। মাননীয় সদস্যকে জানাতে চাই যে, বন্দিদের এতদিন পর্যন্ত কোনও খাবার ঘর ছিল না, তাদের ঘরে বসে

খেতে হত। ব্রিটিশ আমল থেকেই এই জিনিস চলে আসছে। আজকে বিভিন্ন জেলাগুলোতে যে রন্ধনশালাগুলো আছে তাকে যতটা ভাল করে উন্নত করা যায় তার পরিকল্পনা নিয়েছি। সেটা শুধু চিন্তার মধ্যেই রাখিনি, সেই ব্যবস্থাকে কার্যকর করার ব্যবস্থা নিয়েছি। আমরা প্রেসিডেন্সি জেলে ৮ লক্ষ টাকা ব্যয় করে ২০০ জন বন্দি যাতে খেতে পারে তারজন্য রন্ধনশালার সংস্কার করার ব্যবস্থা করেছি এবং তার কাজ প্রায় শেষ হবার মুখে তাতে প্রায় ২০০ জন বসে বন্দি খেতে পারবে। তারপরে মেদিনীপুরে ১১ লক্ষ টাকা ব্যয় করে ৩৫০ জন বন্দি যাতে খেতে পারে তারজন্য ব্যবস্থা করেছি। সেখানে যদি আরও বেশি অর্থ বরাদ্দ হয় তাহলে আরও বেশি ব্যবস্থা নিতে পারব। কারা বিধি অনুযায়ী সেখানে বলা হয়েছে বন্দিদের মাথাপিছু প্রদত্ত খাবার ৩ হাজার ২৩৭ ক্যালোরির ব্যবস্থা করা হয়েছে। আর ১ হাজার ১০৬ ক্যালোরির প্রোটিন খাবার দেওয়া হয়েছে বন্দিদের। সুতরাং বন্দিদের খাবারের কোনও অভাব নেই। আজকে বন্দিদের জন্য যেমন সংশোধনাগার করা হয় তেমনি জেলের যারা কর্মচারী আছেন, তাদেরকে নয়া পদ্ধতিতে অর্থাৎ পরিবর্তিত পদ্ধতিতে সংশোধনাগার সম্পর্কে আমরা ওয়াকিবহাল করব।

[4-40 — 4-48 p.m.]

সেই কারণে সৌগতবাবু বলেছেন যে আমরা ট্রেনিং-এর ব্যবস্থা চালু করেছি কিনা, আমরা প্রথমে ২৩২ জনকে ট্রেনিং দিয়েছি, আরও ১৩ জনকে ট্রেনিং দিচ্ছি। পর্যায়ক্রমে এই ট্রেনিং চলতে থাকবে। আপনারা বলেছেন জেলে দুর্নীতি আছে, জেলের দুর্নীতির অভিযোগ যদি কোনও জায়গায় কিছু হয় তাহলে সাথে সাথে জেল দপ্তর থেকে তার ব্যবস্থা নেওয়া হয়। আমরা সেখানে নীবর দর্শক হিসাবে থাকি না। আমি একটা একজ্যাম্পেল দিচ্ছি, ৯৮ সালে আমরা ৪০ জন জেলের কর্মিকে যেখানে আইনগত যে ব্যবস্থা আছে, সেই আইনগত ব্যবস্থার মধ্যে দিয়ে যে শাস্তির ব্যবস্থা সেটা করা হয়েছে। ৯৯ সালে ৪৫ জনকে আইনগত যে ব্যবস্থা আছে, সেই ব্যবস্থার মধ্যে দিয়ে সেখানে আইনের যে বিধান আছে সেই অনুযায়ী সেখানে শাস্তির ব্যবস্থা করা হয়েছে। কাজেই আমরা নীরব দর্শক হয়ে থাকিনি। জেলের বন্দিরা যাতে ফিরে গিয়ে সাধারণভাবে কাজ করতে পারে তার জন্য বন্দিদের যে মজুরি ৯৮ সাল পর্যন্ত যা ছিল, বন্দিরা যারা কাজ করতেন তাদের মজুরি ছিল সর্বনিম্ন ১টাকা ৫০ পয়সা থেকে সর্বোচ্চ ২ টাকা। আজকে সেটাকে বৃদ্ধি করে সর্বোচ্চ করা হয়েছে প্রতিদিন ১৫ টাকা এবং সর্বনিম্ন ১৩ টাকা। এর মানে কি, বন্দিদের প্রতি আমরা দৃষ্টি দিচ্ছি না, কংগ্রেস দৃষ্টি দিয়েছেন। বন্দিদের জন্য ব্যাঙ্ক অ্যাকাউন্ট সেভিংস ব্যাঙ্ক অ্যাকাউন্ট রাখার ব্যবস্থা করেছি। আমরা এর মধ্যে প্রেসিডেন্সি জেল, দমদম জেল, মেদিনীপুর জেল, আলিপুর জেলে এই ব্যবস্থা করেছি। যেমন প্রেসিডেন্সিতে ১২৫ জনের ব্যবস্থা করেছি, দমদম জেলে ৫৪ জনের, মেদিনীপুর

জেলে ২৮৩ জনের, আলিপুর জেলে ১৭০ জনের ব্যবস্থা করা হয়েছে। বহরমপুর জেলে সেই কাজ চলছে। জেলে মানসিক পরিবর্তন ঘটানোর জন্য সৌগতবাবু যে কথা বলেছেন, সেই কাজ দীর্ঘদিন ধরে শুরু হয়েছে। সেখানে মানসিক পরিবর্তনের জন্য ধর্মানুষ্ঠান করা হচ্ছে, মানসিক পরিবর্তনের জন্য রিক্রিয়েশন এর ব্যবস্থা করা হচ্ছে, আবৃত্তির অনুষ্ঠান করা হয়। এখানে মাননীয় সদস্যদের কাছে ক্ষমা চেয়ে নিচ্ছি, বন্দিদের মজুরি বৃদ্ধি সর্বোচ্চ থেকে সর্বনিম্ন যা করা হয়েছে সেটা ১৮ টাকা, ১৫ টাকা, ১৩ টাকা। আগে যেখানে ছিল ১ টাকা ৫০ পয়সা, আর ২ টাকা কাজেই এইগুলি করা হয়েছে। বিভিন্ন জায়গায় বন্দিদের আঁকা ছবি বিক্রির ব্যবস্থা করা হয়েছে, ছবি বিক্রির সংগৃহীত অর্থ সেখানে থাকে। পরে জেল থেকে বেরিয়ে যদি কেউ কোনও কাজ করতে চান তাহলে সে ঐ অর্থ নিয়ে করতে পারে। যেমন কালীঘাটের ওখানে একজন বন্দি আছেন, তিনি লাইফার ছিলেন, তিনি এখন কালীঘাটের ওখানে আর্ট শেখাচ্ছেন, তার দোকানও আছে। এখানে স্বনির্ভরতার পরিকল্পনাও আছে। ইলেকট্রিকের কাজের মধ্যে দিয়ে টি ভি মেকানিজিম-এর কাজ শিখতে পারে। এই ধরনের বিভিন্ন যে কাজগুলি আছে তারা তা সেখানে করতে পারেন। যে অর্থ তারা পাবে সেই অর্থ দিয়ে বিভিন্ন দোকান করতে পারবেন, বিভিন্ন কাজও করতে পারবেন। আমি মাননীয় সদস্যদের কাছে শুধু একটি কথা বলতে চাই, আমাদের জেলে বহুবিধ সমস্যা আছে। আমরা রাতারাতি সব সমস্যা মিটিয়ে দিতে পারব না। পুরো সম্ভবও নয়। কারণ প্রচুর অর্থ দরকার। আমি কেন্দ্রীয় সরকারকে বলছি জেলের জন্য আরও অর্থ দিতে হবে। ১০০ থেকে ১২৫ বছরের পুরানো জেলের বাড়িগুলি দীর্ঘদিন ধরে এক অবস্থায় পড়ে ছিল। আমরা সেখানে কাজে হাত দিচ্ছি। জেলের ভিতরে প্রেস আছে, সেই প্রেসে কাজ হয়, আজকে যে বাজেট বই আপনারা পেয়েছেন, সেই বইগুলি জেলের প্রেস থেকে ছাপানো হয়েছে। সরকারি সমস্ত কাজকর্ম জেল প্রেসের ভেতরে যাতে করতে পারি তার জন্য আমাদের একটা চিন্তা-ভাবনা আছে। জেলের যারা কর্মচারী আছে তাদের বহুবিধ সমস্যা আছে—কর্মচারিদের বাসস্থান নেই, থাকবার জায়গা তাদের নেই। তিরিশ, চল্লিশ বছর আগে যে বাড়িগুলো ছিল সেখানে তারা থাকত, আজকে কর্মচারিদের বাড়িঘর তৈরি করবার জন্য আমাদের একটা পরিকল্পনা আছে। মহিলাদের থাকবার জন্য আমাদের যে ব্যবস্থা ছিল সেগুলো সম্প্রসারিত করেছি, আমরা বিভিন্ন জেলায় মহিলাদের ভাল ব্যবস্থা করবার জন্য চেষ্টা করছি। আমাদের বহুবিধ সমস্যা আছে, যদি আমরা আরও অর্থ পাই তাহলে নিশ্চয় আমরা সেইসব কাজ করতে পারব। সৌগতবাবু একটা সাজেশন দিয়েছেন, লালগোলা জেলে যে কটেজ আমরা তৈরি করেছি সেটা দু-তিন মাসের মধ্যে আমরা উদ্বোধন করব। বন্দিরা তাদের পরিবারবর্গকে নিয়ে সেখানে থাকতে পারবে। আরও দু-এক জায়গাতে আমরা এই কটেজ করব, সেখানে পরিবার নিয়ে থাকবার ব্যবস্থা আমাদের

চিন্তা-ভাবনা মধ্যে আছে। সেই কাজ করবার জন্য আমরা চেষ্টা করছি। আমি হাউসের সমস্ত মাননীয় সদস্যদের জানাচ্ছি, আজকে যে সমস্ত ছাঁটাই প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে যে বাজেট বরাদ্দ এনেছি তাকে সমর্থন করবার জন্য আবেদন জানাচ্ছি, এই কথা বলে সবাইকে ধন্যবাদ জানিয়ে আমর বক্তব্য শেষ করছি।

The motion of Shri Saugata Roy, Shri Sudhir Bhattacharjee, Shri Kamal Mukherjee and Shri Ashoke Kumar Deb that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 64,52,80,000 be granted for expenditure under Demand No. 22, Major Head : "2056—Jails" during the year 200-2001.

(This is inclusive of a total sum of Rs. 21,29,42,000 already voted on account)

was the put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4-48 p.m. till 11 a.m. on Tuesday, the 18th July, 2000 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 18th July, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 9 Ministers of State and 151 Members.

[11-00 — 11-10 a.m.]

### OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Because a large number of people have been killed in an air crash in Patna and the plane has emanated from Calcutta we should adopt a condolence resolution conveying our grief for the death of a large number of people and send the message to the members of the respective families. As such I propose that as we are shocked and aggrieved due to the death of such a large number of people in air crash yesterday morning and we feel that the House should express sorrow to the relatives of the deceased as a mark of respect to the deceased I request the members to rise in their seats for two minutes. and observe two minutes silence.

(At this stage the Hon'ble members rose in their seats and observed two minutes' silence.)

The Secretary will send the message of condolence to the officials of the Airlince to convey to the bereaved families of the deceased.

## Held over Starred Questions
## (to which oral answers were given)

### জেলা ক্রেতা সুরক্ষা কমিশন

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬২) **শ্রী তপন হোড় ঃ** ক্রেতা সুরক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে কোনও কোনও জেলায় জেলা ক্রেতা সুরক্ষা কমিশন কাজ করছে না;

(খ) সত্যি হলে, এর কারণ কি; এবং

(গ) বর্তমানে উক্ত কমিশনে বকেয়া মামলার সংখ্যা কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ**

(ক) সত্যি নয়। রাজ্যের সব জেলায় ক্রেতা সুরক্ষা ফোরাম কাজ করছে। এছাড়া রাজ্য কমিশনও রাজ্যস্তরে কাজ করছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) বর্তমানে ৩০-০৬-২০০০ পর্যন্ত রাজ্য কমিশনে বকেয়া মামলার সংখ্যা ২২৮৩।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী বললেন সব জেলায় ক্রেতা সুরক্ষা ফোরাম কাজ করছে। কিন্তু আমরা বিধায়করা ঠিক বুঝতে পারছি না। ধরুন আমার জেলায় বা অন্যান্য জেলায় এই ক্রেতা সুরক্ষা ফোরাম কিভাবে কাজ করছে, কি ভাবে অ্যাকটিভ এটা যদি বলেন তো ভালো হয়।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** বর্তমানে আমাদের মোট ১৯টি ফোরাম আছে। তারমধ্যে ১৭টি ফুল টাইম, আর দুটো আছে বাঁকুড়া এবং দক্ষিণ দিনাজপুর এ আছে পার্ট টাইম এবং নিয়ম হচ্ছে ফোরামে একজন থাকেন জুডিসিয়াল পার্সন, তিনি হন প্রেসিডেন্ট, আর দুজন থাকেন নন জুডিসিয়াল পার্সন, তাদের মধ্যে একজন অবশ্যই মহিলা, তারা হচ্ছেন মেম্বার। ৩ জন করে থাকার কথা। এখন সারা রাজ্যে ৫টি ফোরামে মাত্র দুজন করে আছে। বাকি সব কটাতে ৩ জন করে আছে। দুজন থাকলেই কাজ চলে যায়। ৫টি ফোরামে একজন করে পোস্ট ভ্যাকান্ট আছে। সেগুলি নিয়োগের ব্যবস্থা আমরা করছি। বাকি সব কটাতে ৩ জন করে মেম্বার আছে এবং সব কটা ফোরাম ঠিক ঠিকভাবে চলছে পূর্ণ সময়ের জন্য। আর দুটো পার্ট টাইম চলছে।

**শ্রী তপন হোড় ঃ** আমি বলতে চাইছি যে, ক্রেতা সুরক্ষার ক্ষেত্রে যে সক্রিয় থাকা দরকার, সেটা আমরা ঠিক দেখতে পাচ্ছি না। এটা আপনি দয়া করে দেখবেন। এছাড়া আপনি বলছেন যে, রাজ্য স্তরে রাজ্য কমিশন কাজ করছে। রাজ্য কমিশনে কারা কারা সদস্য আছেন এবং রাজ্য কমিশনের চেয়ারম্যান বা প্রেসিডেন্ট কে আছেন? রাজ্য কমিশন বিভিন্ন জেলা থেকে যে মামলা এসেছে তার সংখ্যা কত?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সেটা আলাদা করা নেই। জেলা থেকে যেগুলি অ্যাপিল হয়ে এসেছে, সেটা আলাদা করে নেই। আর রাজ্য কমিশনের প্রেসিডেন্টের নাম হচ্ছে জাস্টিস শম্ভু দত্ত সিন্স ইনসেপশন রাজ্য কমিশনে ৫ হাজার ৮১১টি কেস এসেছে। তার মধ্যে ৩ হাজার ৪৮৬টি কেসের নিষ্পত্তি হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** আপনি বলছেন ১৭টি পূর্ণ জেলা আছে। দুটো এখনও পর্যন্ত সেভাবে হয়নি। এই দুটো কবে নগাদ শেষ হবে? এই বকেয়া মামলার নিষ্পত্তির ক্ষেত্রে আপনি কোনও উদ্যোগ নেবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমরা দক্ষিণ দিনাজপুর এবং বাঁকুড়ায় জায়গা খুঁজছি। পেলেই আমরা তাড়াতাড়ি পূর্ণ সময়ের জন্য ফোরাম করতে পারব। এই প্রসঙ্গে আর একটা কথা বলি আমাদের যে দার্জিলিং ফোরাম তার একটা সারকিট বেঞ্চ শিলিগুড়িতে চলছে। সিদ্ধান্ত হয়ে গেছে যে, শিলিগুড়িতে একটা আলাদা ফোরাম হবে। দিন নেওয়ার ক্ষেত্রে আমি সম্প্রতি ২৩ এবং ২৪শে জুন রোটান্ডায় আমাদের রাজ্যের সমস্ত ফোরামের সকল সদস্য অর্থাৎ প্রেসিডেন্ট এবং নন জুডিসিয়াল পার্সন ছিল, তাদের নিয়ে মিটিং করেছি। অন্যান্য অ্যাজেন্ডার মধ্যে এই বিষয় ছিল যে আইনে বলা আছে ৯০ দিনের মধ্যে অথবা ১৫০ দিনের মধ্যে মামলার নিষ্পত্তি করতে হবে। সেটা যাতে করা যায় সেখানে সেইভাবে আলোচনা হয়েছে এবং উদ্যোগও নেওয়া হয়েছে।

**শ্রী সঞ্জীব দাস ঃ** আমার মনে হয় যাদের জন্য এই আইন হয়েছে তাদের ঠিকমত বুঝিয়ে উঠতে পারেন নি। আমার প্রশ্ন হল এই ব্যাপক প্রচার করে তাদের মধ্যে উৎসাহ জোগাতে এবং তারা যাতে আরও এন লাইটেন্ড হন এই ব্যাপারে সরকারের পরিকল্পনা কি?

[11-10 — 11-20 a.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এটা ঠিকই যে আমাদের এই ক্রেতা সুরক্ষা আইন তৈরি হয়েছে ১৯৮৬ সালে। এখনও পর্যন্ত মানুষকে সেইভাবে সচেতন করা যায় নি। এটা শুধু আমাদের রাজ্যের ক্ষেত্রে নয়, সারা দেশের এই অবস্থা। আমাদের রাজ্যের কিছুটা উন্নত

অবস্থায় রয়েছে। এই ব্যাপারগুলি মানুষের কাছে যাতে পৌঁছানো যায়, তার জন্য ১৫ই মার্চ একটা দিন ঠিক করা আছে- বিশ্ব ক্রেতা অধিকার দিবস - সেই দিনটা প্রত্যেক বছর পালন করে।

সেই দিনটা আমরা প্রত্যেক বছর পালন করি। এই বছর আমরা শুধু কলকাতায় না করে বিভিন্ন জেলায় করেছি। দু নম্বর হল আমরা বিভিন্ন মিডিয়ার সাহায্য নিচ্ছি। প্রিন্ট মিডিয়া, ইলেকট্রনিক মিডিয়া যার মাধ্যমে প্রচারের উদ্যোগ গ্রহণ করেছি। তিন নম্বর হল। আমরা প্রত্যেক জেলায় কাজ করার জন্য কনজিউমার ইনফরমেশন সেন্টার করেছি। এটা আগে করতে পারি নি কারণ রিসেন্টলি লিগাল মেটোলজি ডাইরেক্টরেট সেটা আমাদের সাথে যুক্ত হয়েছে ফলে শ চারেক কর্মী আমাদের সাথে যুক্ত হয়েছে। বেশ কয়েকটি জেলায় জেলায় আমরা পেয়েছি সেইটা কাজ করছে। প্রত্যেক জেলায় কনজিউমার ইনফরমেশন সেন্টার - এটা অনেক সময়ে অভিযোগ হয় যে মানুষ পিলার টু পোস্ট ছুটে বেড়াচ্ছে, সেই কারণে ইনফরমেশন সেন্টার করার চেষ্টা করা হয়েছে। তাছাড়া আমরা তিনটে ডিভিশনে কনজিউমার এডুকেশন সেন্টার করছি তিনটে ডিভিশনে, তিনটে ডিভিশনাল এডুকেশন সেন্টার করেছি। তাছাড়া আমরা একটা ঠিক করেছি যে এই ক্রেতা বিষয়ের উপর প্রতিযোগিতা করব যেমন গান, ছড়া, নাটক লেখা তারপর স্লোগান এইগুলোর প্রতিযোগিতা। শীঘ্রই আমরা কাগজে দিচ্ছি, পাবলিক রিলেশন দপ্তরে পাঠিয়ে দিয়েছি। তাছাড়া আমরা ক্রেতা সুরক্ষার ব্যাপারে যেসব অর্গানাইজেশন কাজ করছে আমাদের রাজ্যে, এইরকম প্রায় ৬০টারও বেশি অর্গানাইজেশন চালায় তাদের সাথে যোগাযোগ করে তাদের এই প্রোগ্রাম তারা যাতে আরও বেশি করে, বিভিন্ন জায়গায় সেমিনার করে, আলোচনা চক্র করে তার জন্যও আমরা উদ্যোগ নিচ্ছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** স্যার, আপনার মাধ্যমে জানতে চাই যে ক্রেতা সুরক্ষা বিভাগ জেলায় জেলায় কাজ করছে একথা মন্ত্রী জানালেন। আমাদের মুর্শিদাবাদ জেলা বেশ বড় জেলা। গ্রামের মানুষ শহরে কেনাকাটা করতে আসে এবং তারা ঠকে। আমাদের জেলাতে এইরকম কমিশন আছে তারা কি কাজ করছেন। কত মামলা এখনও পর্যন্ত রাজ্য কমিশনে এসে পৌঁছয় জানাবেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মুর্শিদাবাদে প্রেসিডেন্ট আছেন, মেল মেম্বার আছে। ভেরি রিসেন্টলি মহিলা পদটা শূন্য হয়েছে। সেখানে আমরা নিয়োগ করার ব্যবস্থা নিচ্ছি। তবে কাজ চলছে কারণ দুজন থাকলেই কাজ চলে। মহিলা পদটি পাঁচ বছর অতিক্রান্ত হয়েছে বলে পদ শূন্য হয়েছে সেখানে নিয়োগ করার চেষ্টা চলছে। মুর্শিদাবাদ জেলায় বকেয়া মামলা আছে ১৩৯টা। অনেকগুলো মামলা নিষ্পত্তি হয়ে গেছে রিসেন্টলি, আমি ৩০শে জুন পর্যন্ত বলছি। কাজ যথেষ্ট হচ্ছে। তবে ১৩৯টা মামলা নিষ্পত্তি হয়নি। ৯০

দিনের মধ্যে করার কথা আইনে বলা আছে। সেটা সর্বত্র ঠিকমত হচ্ছে না। তার জন্য আমরা আলাদা আলাদা ব্যবস্থা নিচ্ছি। সেটাও আপনাদের কাছে বলেছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, ক্রেতা সুরক্ষা যেটা আছে এটা তো আগে খাদ্য দপ্তরে ছিল যার মন্ত্রী ছিলেন কলিমুদ্দিন সামস্। এটা কৃষি দপ্তরে কিভাবে এল বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** এটা হয় না।

**শ্রী সমর হাজরা ঃ** আমি মন্ত্রীর কাছে জানতে চাইছি ক্রেতা সুরক্ষা মামলা করতে গেলে আপনাদের কমিশনের সদস্য হতে হয় কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** না, না, মোটেই না। মামলা করতে গেলে কোনও উকিল লাগে না, কোর্ট ফি দিতে হয় না, প্লেন পেপারে লিখে জানালেই হয়।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** দার্জিলিং জেলাতে বহু বছর ধরে ক্রেতা সুরক্ষা কমিশন কাজ করছে না, ফাংশন নিল। এখানে উনি বললেন, দার্জিলিং থেকে শিলিগুড়িতে কনজিউমার ফোরামের সার্কিট বেঞ্চ করেছেন। কি কারণে দার্জিলিং জেলা থেকে এটা একটা সাবডিভিশনে ট্রান্সফার করেছেন? আর, দার্জিলিংয়ে এই ক্রেতা সুরক্ষা কমিশন ফাংশন করছে না কেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** দার্জিলিংয়ে একটা কোর্ট অর্ডার চলছে। আর একটা সার্কিট বেঞ্চ শিলিগুড়িতে, উইকে বোধ হয় দুদিন হয়। যেমন জেলায় জেলায় একটা করে আছে, কলকাতায় দুটো ফোরাম আছে, সেইরকম দার্জিলিং জেলায়ও দুটো ফোরাম করতে চলেছি। একটা দার্জিলিংয়ে রয়েছে, আরেকটা শিলিগুড়িতে। যেটা পুরোপুরি আলাদা এবং এর জুডিসডিকশনও আলাদা থাকবে। দার্জিলিংয়ে যেটা আছে সেটা থাকলো। শিলিগুড়িতে একটা আলাদা করা হচ্ছে। দার্জিলিংয়ের ওটাতে একজন প্রেসিডেন্ট এবং দু'জন নন-জুডিসিয়াল মেম্বার আছেন, কোনও স্থান ভ্যাকেন্ট নেই। আর, কাজ হচ্ছে না বলে যে অভিযোগ এখানে জানিয়েছেন তার উত্তরে বলি, ঐ কমিশনে যাদের থাকার কথা তারা সবাই আছেন, ভ্যাকেন্ট নেই।

**শ্রী রামপদ সামন্ত ঃ** আপনি জানিয়েছেন, ২,২৮৩টা মামলা বকেয়া রয়েছে। ক্রেতা সুরক্ষা কমিশনের সুপারিশ অনুযায়ী যে মামলা হয়েছে, সেই মামলায় শাস্তিরও নিশ্চয় ব্যবস্থা রয়েছে। আমি জানতে চাইছি, কি ধরনের শাস্তির ব্যবস্থা রয়েছে এবং ইতিমধ্যে কেউ পেয়েছেন কিনা?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মামলার উপর এন্টায়ার রেসপনসিবিলিটি ঐ কমিশনে যারা

আছেন, একজন প্রেসিডেন্ট এবং দুজন নন-জুডিসিয়াল মেম্বারের। সেখানে সরকার নাক গলায় না। সেখানে যে কেস আছে তার রায় তাঁরা দেন এবং আমরা তাতে ইন্টারফেয়ার করিনা।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** ক্রেতা সুরক্ষা আদালতে বহু মানুষ যাচ্ছেন এবং বিচারও কিছু কিছু পাওয়া যাচ্ছে এটা সত্য কথা। কলকাতায় যে আদালত এ সংক্রান্ত হয়েছে তাতে কতগুলো কেস গত এক বছরে হয়েছে এবং কতগুলো ডিসপোজ-আপ হয়েছে এবং কতগুলো ডিসপোজ-আপ হয়নি? যদি তথ্য থাকে দয়া করে বলবেন।

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমি যে তথ্য দিচ্ছি সেটা গত এক বছরের নয়, সিন্স ইনসেপশন। কলকাতায় একটা স্টেট কমিশন আছে। আর, কলকাতা জেলার জন্য দুটো ডিস্ট্রিক্ট ফোরাম আছে। আগেও বলেছি, কলকাতা স্টেট কমিশনে আজ পর্যন্ত ৫,৮১১টা মামলা রুজু হয়েছে এবং তার মধ্যে ৩,৪৮৬টার নিষ্পত্তি হয়েছে।

**শ্রী সুভাষ মন্ডল ঃ** ৯০ দিনের মধ্যে ডিসিশনের কথা আছে। কিন্তু যে ক্রেতা অভিযোগ করছেন তাকে ৯০ দিনের মধ্যে কতবার হেয়ারিংয়ে যেতে হবে?

[11-20 — 11-30 a.m.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আইনে আছে ৯০ দিনের মধ্যে কেসের নিষ্পত্তি করতে হবে। যেসব ক্ষেত্রে লেবোরেটরি টেস্টের প্রশ্ন আছে সেসব ক্ষেত্রে ১৫০ দিনের মধ্যে নিষ্পত্তি করতে হবে। যেমন ধরুন সর্ষের তেলে ভেজাল আছে কিনা, এই সংক্রান্ত যদি অভিযোগ হয় তাহলে সেটা লেবোরেটরি টেস্ট করে নিষ্পত্তি করতে হবে। কিন্তু এখন পর্যন্ত সর্বত্র ৯০ দিন বা ১৫০ দিনের মধ্যে মিমাংসা হচ্ছে না। লইয়ার্স' অ্যাপিয়ারেন্সের মধ্যে দিয়ে ডেট নিয়ে নিচ্ছে। তথাপি আমরা বিচারক মন্ডলিকে বলেছি - ডেট যেন বেশি না নিতে পারে, ১৫০ দিনের মধ্যেই যেন নিষ্পত্তি হয়। আর ক্রেতাকে কতবার কোর্টে যেতে হবে, এ বিষয়ে কোনও নিয়ম নেই। এর স্পিরিটটা হচ্ছে কোয়াসি-জুডিসিয়াল, এতে লইয়ার'স ইন্টারফেরারেন্স বেশি না হওয়াই ভাল। কার্যতঃ উকিলরা দাড়াচ্ছে এবং ডেট নিচ্ছে। এটা যাতে বেশি না হয় তার জন্য আমরা উদ্যোগ নিচ্ছি।

**শ্রী নৃপেন গায়েন ঃ** আমাদের রাজ্যের সীমান্ত এলাকার সীমান্ত রক্ষি বাহিনীর হাতে অনেক ক্রেতা, বিক্রেতা, উভয়েই অনেক সময় নিগৃহিত হয়, লাঞ্ছিত হয়। এই বিষয়টা ক্রেতা সুরক্ষা আইনের মধ্যে পড়বে, কি পড়বে না?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এই আইনের মধ্যে শুধু মাত্র পয়সার বিনিময়ে যে সার্ভিস বা গুডস ক্রয় বিক্রয় হয় তাই পড়ে। কেউ সঠিক সার্ভিস না পেলে বা ক্রয় করা দ্রব্যের

মধ্যে যদি ডিফেক্ট থাকে তাহলেই সে ক্রেতা আদালতে যেতে পারে, অভিযোগ জানাতে পারে। আপনি যেটা বললেন সেটা ক্রেতা সুরক্ষা আইনের বিষয় নয়।

## Starred Questions
## (to which oral answers were given)

### লোকদীপ প্রকল্প

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত আর্থিক বছরে (১৯৯৯-২০০০) লোকদীপ প্রকল্পে কতগুলি পরিবারকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে; এবং

(খ) বর্তমান আর্থিক বছরে (২০০০-২০০১) উক্ত প্রকল্পে বিদ্যুৎ সংযোগের ধার্য লক্ষ্যমাত্রা কত?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ**

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে লোকদীপ কুটিরজ্যোতি প্রকল্পের মাধ্যমে ৪৬০১টি গৃহে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।

(খ) বর্তমান আর্থিক বছরে (২০০০-২০০১) লোকদীপ কুটির জ্যোতি প্রকল্পের অধীনে বিদ্যুৎ সংযোগ দেওয়ার লক্ষ্যমাত্রা ৫০০০টি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। আপনি বলেছেন, '১৯৯৯-২০০০ আর্থিক বছরে লোকদীপ কুটিরজ্যোতি প্রকল্পের মাধ্যমে ৪৬০১টি গৃহে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে।' এই প্রকল্পে দক্ষিণ ২৪-পরগনা জেলার ফলতা বিধানসভা কেন্দ্রের কোন্ কোন্ মৌজার কাজ হয়েছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** কোন কোন মৌজায় তা এখনই বলতে পারব না। পরে যদি জানতে চান, স্পেসিফিক আমি বলে দেব।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আপনার এই প্রকল্পে উপকৃত রূপরেখা কিরূপ?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এই তো বললাম, গ্রামের গরিব মানুষদের ১০ টাকায় ২টি বাতি দেওয়া হবে। সেখানে মিটার থাকবে না, ৬০ ওয়াটের ২টি বাতি দেওয়া হবে আর ১০ টাকা তাদের কাছ থেকে নেওয়া হবে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** এই প্রকল্প বাস্তব রূপায়ণে কেন্দ্র এবং রাজ্য কত পারসেন্ট টাকা দেয় এবং কেন্দ্রের দেওয়া টাকা ১৯৯৯-২০০০ সালে সমস্ত কি ব্যয় হয়েছে, না ফেরত গেছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** ঐভাবে হয় না। প্রতি বাড়িতে যে কানেকশন দেওয়া হয় তার ৮০০ টাকা দেয় কেন্দ্র আর ২৫০ টাকা দেয় রাজ্য। কিন্তু তাতে বিদ্যুৎ পৌঁছায় না। লাইন নিয়ে যেতে হবে, ট্রান্সফরমার বসাতে হবে, পোস্ট বসাতে হবে। বাড়িতে কানেকশন দেওয়ার জন্য ওয়ারিং করে দেওয়া— এই পারপাসে ১০৫০ টাকার মধ্যে ৮০০ টাকা আর ২৫০ টাকার চেয়ে খরচ হয় অনেক। যেমন যেমন খরচ হয়, তেমন তেমন টাকা পাওয়া হয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** লোকদ্বীপ প্রকল্প বিভিন্ন গ্রাম-গ্রামাঞ্চলে হচ্ছে। আপনি দক্ষিণ ২৪-পরগনার ক্ষেত্রে উত্তর দিয়েছেন যে মাত্র ৫০টি এই আর্থিক বছরে হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, এগুলি তফসিলি জাতি ও উপজাতি এলাকায় বেশি করে হওয়ার কথা। আপনি দেখবেন, এইরকম অনেকগুলি প্রস্তাব নতুনভাবে জেলা-পরিষদে এসেছে। তফসিলি জাতি ও তফসিলি উপজাতিদের ক্ষেত্রে আপনি স্পেশ্যাল কনসিডারেশন করবেন কিনা?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** হ্যাঁ, আপনি ঠিকই বলেছেন। আমরা এটা রিভিউ করছি, তবে ঐ হিসাবটা স্পেসিফিক বলতে পারব না। আমাদের ডব্লু.বি.আর.ই.ডি.সির কাজ চলছে দ্রুত গতিতে। তার উপর দাঁড়িয়ে এখন আমরা সেই ধরনের অবস্থায় এসেছি, ৫ হাজার যেটা বললাম তা নয়, আমরা অনেক গুন বেশি এবারে করব, আমাদের পরিকল্পনার মধ্যে রয়েছে। কিন্তু যেহেতু পরিকল্পনাটা স্পেসিফিক করে উঠতে পারিনি তাই নাম্বারটা বলছি না, তবে এটা বলতে পারি এবারে অনেক গুন বেশি করব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই প্রকল্পে লক্ষ্যমাত্রা গত বছর কত ছিল এবং সেই লক্ষ্যমাত্রার তুলনায় আপনি কত ঘরে বিদ্যুৎ দিতে পেরেছেন এবং সেটা কত পারসেন্ট?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** গত বছর লক্ষ্যমাত্রা ছিল ১৫ হাজার। আমরা তা পারিনি। আমাদের সেখানে হয়েছিল ৪ হাজার ৬০১টি। কতকগুলি স্পেসিফিক কারণের জন্য আমরা পারিনি।

**শ্রী সৌগত রায় ঃ** কেন পারেন নি, লক্ষ্যমাত্রায় কেন পৌঁছাতে পারেননি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** খালি বাড়িতে লাইন দিয়ে দেওয়াই নয়। আমি বলেছি, এই বিদ্যুতের জন্য ১ হাজার ৫০ টাকা যেটা বলা হয়েছে, ৮০০ টাকা আর ২৫০ টাকা, এটা

ওয়ারিং করে দেওয়া ইত্যাদি ইত্যাদি পারপাসে। বাকি যে কাজ, লাইন নিয়ে যাওয়া, ট্রান্সফরমার নিয়ে যাওয়া, বিদ্যুতায়ন করা, তারপর তার ঘরে পৌঁছানো, সেক্ষেত্রে সবটা করে ওঠা সম্ভব হয়নি। যারজন্য এবারে আমাদের পরিকল্পনার মধ্যে রয়েছে। যেহেতু আমরা ব্যাপকভাবে বেশ কিছু গ্রামে পৌঁছাতে পেরেছি; এই কাজটা, এবারে আগেরবারের ব্যাকলগটা বোধহয় অনেকটা ক্লিয়ার করতে পারব।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী শিবপ্রসাদ দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে তফসিলিদের পাড়াগুলি গ্রামের একেবারে পাশে হয়। আমরা দেখেছি হাইটেনশন লাইন যেখান দিয়ে গিয়েছে সেখানে যে পোল রয়েছে সেই পোলের ১০ মিটারের মধ্যে যে বাড়িগুলি তারা পাচ্ছে, বাকিরা পাচ্ছে না। আবার তার পরের পোলের ১০ মিটারের মধ্যে যাদের বাড়ি তারা পাচ্ছে। মাঝখানে এই যে একটা ফাঁক থেকে যাচ্ছে এটা পুরণ করার জন্য এক্ষেত্রে পদ্ধতি যেটা আছে সেটা সরলিকরণ করার জন্য কোনও পরিকল্পনা মাননীয় মন্ত্রী মহাশয় করেছেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি :** আমার উত্তরের মধ্যে আমি সেটা বলেছি, তবে বোধহয় আরও একটু ব্যাখ্যা করা প্রয়োজন। আর.ই.ডি.সির কাজটা যেভাবে দ্রুত গতিতে বাড়ছে তাতে এই সমস্ত সমস্যা-১০ মিটার ইত্যাদির সমস্যা আমাদের কমছে। এমনিতেই গ্রামের মধ্যে বিদ্যুৎ যাচ্ছে ফলে ঐ আদিবাসি বা তফসিল অঞ্চলের গ্রামের মধ্যে দিয়েই আমরা নিয়ে যেতে পারছি। কাজেই এই ১০ মিটারের সমস্যাটা অনেক জায়গাতেই কমে যাবে এবং তার জন্যই আমরা বলছি, এ বছর আমরা অনেক বেশি এই কাজটা করতে পারব যেটা আগের বছর ততটা পারি নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে লক্ষ্যমাত্রা ছিল ১৫ হাজার ৪শো, হয়েছে ৪ হাজার। লক্ষ্যমাত্রার থেকে কম হবার কারণ সম্পর্কে বললেন টাকাটা যেটা পাওয়া যায় সেটা একটা স্পেসিফিক প্রকল্পের ক্ষেত্রে যথেষ্ট নয় কাজেই সেটা যোগাড় করা দরকার। আমার প্রশ্ন, এটা যদি বাস্তব ঘটনা হয় তাহলে নিশ্চয় তা আপনার দপ্তর জানে। যেটা জানে সেটা জেনেই তো একটা লক্ষ্যমাত্রা রাখবে যেটা পুরণ করা যাবে। কিন্তু তা না করে একটা লক্ষ্যমাত্রা রাখলেন আর তার ওয়ানফোর্থ করলেন এটা হবে কেন? আপনাকে তা না হলে বলতে হবে আগামি বছর আমরা এই লক্ষ্যমাত্রা পুরণ করতে পারব। দুটোর মধ্যে একটা করতে হবে। লক্ষ্যমাত্রা একটা ধার্য করছেন আর ইন প্রাকটিস আর একটা করছেন এতে তো পাবলিকের মধ্যে একটা ইলিউশন সৃষ্টি হবে। এ সম্বন্ধে আপনার জবাব জানাবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আপনি তো কোনও উত্তর চান নি, আমাকে একটা সাজেসান দিয়েছেন। এটা মাথায় রাখব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** সাজেসান নয়, এতে পিপলের মধ্যে একটা কনফিউসান সৃষ্টি হয়। সরকার বললেন ১২ হাজার লোক লোকদ্বীপ প্রকল্পে উপকৃত হবেন আর প্রাকটিক্যালি হল ৪ হাজার এতে পিপলের মধ্যে কনফিউসান হবে না? কনফিউসান সৃষ্টি করাটা কি সরকারের কাজ?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আপনি ঠিকই বলেছেন যে বাস্তব সম্মত হতে হবে যাতে কোনও কনফিউসান না হয়। এটা আমাদের সকলেরই দেখা উচিত।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, লোকদ্বীপ প্রকল্পের রূপায়ণের কাজটা আপনার দপ্তর সরাসরি করবে, না, পঞ্চায়েতের মাধ্যমে রূপায়িত হবে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এটা দপ্তরই করবে। পঞ্চায়েতের সাহায্য নিয়েই করতে হবে, হচ্ছেও। গতবার রূপায়ণের ক্ষেত্রে—অনেক সময় দেখা যায় বেনিফিসিয়ারি কমিটির পক্ষ থেকে যে প্রোপোজাল আসা উচিত সেটা আসেনি। অনেক জায়গায় হয়নি। কারণ বেনিফিসিয়াল কমিটি থেকে যে প্রস্তাব আসার কথা সেটা এসে পৌঁছায়নি, যা আমরা করতে পারি। কাজেই অনেকগুলি ডিফিকাল্টিজ ছিল। এবারে গত অভিজ্ঞতার ভিত্তিতে সেই প্রস্তুতি চালাচ্ছি। যার ফলে পঞ্চায়েত, জেলা পরিষদ সকলকে যুক্ত করে আমরা এবারে বেশি করে করব।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কি, এই প্রকল্পে কেন্দ্রীয় সরকার কত পারসেন্ট টাকা দিয়েছেন এবং সেই অনুযায়ী যে কাজ কমপ্লিট হয়নি, তার জন্য সেই টাকা আগামি প্রকল্পে কাজে লাগানো যাবে, না সেই টাকা ফেরত যাবে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** টাকা লাগানো, আর ফেরত যাওয়া এটা ধরতে পারছিনা। অর্থাৎ যতটা আমরা কানেকসান দেব তত ১০০ টাকা আমরা পাবো। কাজেই টাকা ফেরত যাওয়া এ যেন কয়েক কোটি টাকা দেওয়া হয়েছে, তার মধ্যে এক হাজার কোটি টাকা লাগানো হয়েছে, বাকিটা ফেরত যাচ্ছে, তা নয়। এই প্রকল্পে আমরা যতগুলি কানেকসান দেব তার ৮ শত টাকা শেয়ার পড়বে কেন্দ্রীয় সরকারের। আর ২।। শত টাকা রাজ্য সরকারের। কিন্তু রাজ্য প্রাকটিক্যালি দেবে ২।। শত টাকা নয়, কয়েক হাজার টাকা। কারণ কানেকসান দেওয়া, ওয়ারিং বা ১০ মিটার তার ইত্যাদি ক্ষেত্রে হাজার ৫০ টাকা পড়ে, বাকি টাকা গেছে রাজ্য সরকারের।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে, উনি লোকদ্বীপের যে হিসাব এখানে দিলেন, যারা লোকদ্বীপের গ্রাহক তাদের ইতিমধ্যে একটা সমস্যায় পড়তে হয়েছে এবং এই সমস্যা বিশেষ করে হচ্ছে যারা কানেকসান নিয়েছে তাদের কাছে বিল সময় মত আদায় করা হচ্ছে না এর ফলে ৬ মাস, নয় মাস এই বিল বাকি পড়ছে। যারা গ্রাহক তাদের কাছ থেকে এই বিল রেগুলার আদায় করার কোনও পদ্ধতি আপনার দপ্তর থেকে হবে কিনা তাহলে গ্রাহকদের অসুবিধায় পড়তে হবেনা।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এই অসুবিধাটা আছে, এটা আমাদের নজরে আছে। আমরা এই গ্রামীণ বিদ্যুতের ক্ষেত্রে কি ভাবে কালেকসান করতে পারি যাতে অ্যাকিউমুলেটেড না হয়। সেজন্য আমরা এই বিষয়ে চিন্তা-ভাবনা করছি যে কি পদ্ধতির মধ্যে দিয়ে রেভিনিউ আদায় করা বা অন্যান্য মেনটেনান্সের কাজগুলি করা যায় সেই ব্যাপারে চিন্তা-ভাবনা করছি। এখনও কিছু ফাইনাল হয়নি তাই বলতে চাচ্ছিনা। তবে আপনি যেটা বললেন সেটা আমাদের মাথায় আছে যে ৬ মাস একসঙ্গে হয়ে গেলে গরিব মানুষের পক্ষে দিতে অসুবিধা হয়।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে আর.ই.ডি.সি'র কথা বললেন যার ফলে আরও বেশি সহজতর করা হবে এই প্রকল্প চালু করে। আমার জেলায় আর.ই.ডি.সি প্রকল্পে খুব ভাল ভাবে কাজ শুরু করেছে। কিন্তু পূর্বের অভিজ্ঞতায় দেখেছি যে ইলেকট্রিসিটির জন্য মানুষ অ্যাপ্লাই করেও পায়নি, এটা ঘটনা। ফর্ম ফিল্ড আপ করে কোটেশন পায়না এবং বেশির ভাগ টেনডেন্সি হচ্ছে হুকিং করে ওরা বিদ্যুৎ নেয়। গ্রামের ক্ষেত মজুরদের অবস্থার উন্নতি হচ্ছে। ১০ টাকা থেকে তার বেশি দিতে পারবে। যদি আইনগত ভাবে ক্ষেত মজুর যাদের ইনকাম কম তাদের কাছ থেকে আরও বেশি টাকা নেন কিন্তু মিনিমাম যে টাকা জমা দেবার কথা সেটা যদি কম করেন তাহলে অনেক বেশি কাস্টোমার পাওয়া যাবে। এই আর.ই.ডি.সি চালু হবার পর আমার জেলায় দেখছি যে, আর.ই.ডি.সি চালু করার পর বিদ্যুৎ পাবার বিষয়ে আরও সরলিকরণ করা যাবে কিনা এবং যাদের কম আয় তাদের কাছ থেকে একটা মিনিমাম টাকা নিয়ে বিদ্যুৎ দেবার ব্যবস্থা করা যাবে কিনা, সেই ব্যাপারে আপনার চিন্তা-ভাবনা আছে কিনা সেটা জানাবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আপনি যে বিষয়টা বললেন সেটা নিয়ে আমরা চিন্তা ভাবনা করব। এখনই আমি কিছু বলতে পারব না যে চার্জ নেওয়া হয় তার থেকে কমিয়ে নেওয়া হবে। তবে অসুবিধা আছে, গ্রামীণ মানুষের জন্য আমরা চিন্তা-ভাবনা করছি যে অন্য কোনও পদ্ধতি করা যায় কিনা। এখনই বলতে পারছিনা কারণ বিভিন্ন দপ্তরের

অবস্থা দেনা-পাওনা সব মিলিয়ে খুব একটা ভাল নয়। কাজেই সেক্ষেত্রে কতটা কি করা যাবে সেটা হিসাব-নিকাশ করে সিদ্ধান্ত নিতে হবে।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অতিরিক্ত প্রশ্ন আপনি ১৫ হাজার টার্গেটের মধ্যে ৪৬০১টি রূপায়িত করেছেন। এটা আপনি না থাকলেও হতো, এরজন্য আলাদা করে মন্ত্রীর থাকার দরকার হয় না। আপনি বললেন এর জন্য কেন্দ্রীয় সরকারের একটা টাকা আছে, রাজ্য সরকারের একটা টাকা আছে এবং এর বাইরেও রাজ্য সরকারকে টাকা খরচ করতে হয়। টার্গেট অনুযায়ী কেন্দ্রীয় সরকার যে টাকা দেয় তার এগেনস্টে ইউটিলাইজেশন সার্টিফিকেট দিতে হয়। একটা বছরের জন্য যে টাকা স্যাংশন হয় সেই টাকায় যদি কাজ না করতে পারেন তাহলে সেই টাকা ফেরত চলে যায় কি? আপনার যে টার্গেট আছে তার এগেনস্টে আপনি টাকা পান। ধরুন সেই টার্গেটের এগেনস্টে কেন্দ্রীয় সরকার টাকা স্যাংশন করলো। আপনি সেই অর্থ পরের বছর ইউটিলাইজ করতে পারবেন, না সেটা ফেরত চলে যায়?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমরা যে কটা লাগাবো সেটার টাকা পাবো। অ্যাকাউন্টিং প্রসেস যদি ভিন্ন কিছু থেকে থাকে আমি পরে জেনে আপনাকে বলব।

**রাষ্ট্রায়ত্ত লাভজনক সংস্থা**

*৩৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪) **শ্রী আবু আয়েশ মণ্ডল এবং শ্রী লক্ষ্মণ বাগদী ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির মধ্যে মোট কতগুলি সংস্থা লাভজনকভাবে চলছে; এবং

(খ) প্রতিটি সংস্থাভিত্তিক নীট লাভের পরিমাণ কত?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ**

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাষ্ট্রায়ত্ত সংস্থা বিভাগের অধীন মোট ৫(পাঁচ) টি সংস্থা লাভজনক ভিত্তিতে চলছে।

(খ) নাম সহ উপরোক্ত পাঁচটি সংস্থার ১৯৯৯-২০০০ আর্থিক বছরে নীট লাভের পরিমাণ নিম্নে সারিবদ্ধ ভাবে দেওয়া হল (ফলাফল সাময়িক এবং অডিট-

সাপেক্ষ)।

| সংস্থার নাম | | সুদ এবং অবচয় বাবদ দায় মিটিয়ে নীট লাভের পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|---|
| (ক) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশন, | ঃ | ২৬৩ |
| (খ) ম্যাকিনটোস বার্ন লিমিটেড | ঃ | ৬৯ |
| (গ) ইলেকট্রোমেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিঃ | ঃ | ৪২.৬৩ |
| (ঘ) সরস্বতি প্রেস লিমিটেড | ঃ | ১৬০ |
| (ঙ) ইস্টার্ন ডিস্ট্রিলারিজ অ্যান্ড কেমিক্যালস্ লিঃ | ঃ | ১৬.৩৫ |

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** আপনি বললেন ৫টি সংস্থা নীট লাভ করেছে এবং তার পরিমাণও বললেন। আমি জানতে চাইছি এই ৫টি সংস্থার মধ্যে এমন কোনও সংস্থা আছে কিনা যারা ডিভিডেন্ড ঘোষণা করেছে এবং নীতিগত ভাবে তারা সরকারকে ডিভিডেন্ড দিচ্ছে। এই ধরনের সংস্থা যদি থাকে তাহলে তারা কোন কোন সংস্থা এবং তারা কি পরিমাণ ডিভিডেন্ড দিচ্ছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমাদের সরস্বতী প্রেস গত ৩ বছর ধরে ডিভিডেন্ড দিচ্ছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশন গত ২ বছর দিচ্ছে কিন্তু ফিগার কত এখনই বলতে পারব না। তারা একবার ৪০ লক্ষ টাকার উর্ধ্বে একবার ২৫ লক্ষ টাকার উর্ধ্বে এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ারহাউসিং কর্পোরেশন ৬০ লক্ষ টাকার কাছাকাছি ডিভিডেন্ড দিচ্ছে।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** আপনি বললেন সরস্বতী প্রেস ৩ বছর ডিভিডেন্ড

দিচ্ছে। আমরা বাজেটে যেটা দেখেছি সরস্বতী প্রেস ইতিমধ্যেই সরকারি গ্র্যান্ট ব্যতিরেখে লগ্নিতে ক্রেডিট রেটিং কে উন্নত করেছে। সরকারের কোনও সাহায্য তাদের প্রয়োজন হচ্ছে না। এই ৫টি সংস্থার মধ্যে আর কোনও সংস্থা আছে কি যারা এই স্তরে পৌঁছতে পেরেছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** এই ৫টি সংস্থা তারা সরকার থেকে কোনও নন্-প্ল্যান বাজেট দিতে হয় না। ওয়েজ, স্যালারি বা প্রোডাকশনের জন্য সরকারের কাছ থেকে দিতে হয়। আবার প্ল্যানের কাজ হয়ে গেলে যদি মর্ডানাইজেশন বা এক্সপ্যানশন হয় তখন হয়তো সরকার থেকে টাকা দিতে হয়। তারমধ্যে ইলেকট্রো মেডিক্যাল আই.ডি.বি.আই. থেকে লোন পেয়েছে। আমাদের একটা ব্লাড ব্যাগ প্রোজেক্ট চলছে সল্ট লেকে যেটা শিঘ্রই ওপেন করতে পারব। এরজন্য খরচ ১৮ কোটি টাকা হবে যার একটা ভাল অংশ স্টেট গভর্নমেন্ট দিচ্ছে এবং আই.ডি.বি.আই. থেকে লোন হিসাবে তারা বাকিটা পেয়ে যাচ্ছে। সরস্বতী প্রেস এ-প্লাস রেটিং পেয়েছে। তার এক্সটেনশনের ৫ কোটি টাকা তারা বাইরে থেকে লোন নিচ্ছেন। তাদের প্ল্যান বাজেট থেকে সাপোর্ট দিতে হচ্ছে না, নন্-প্ল্যান থেকেও নয়। বাইরে থেকে টাকা তুলে তারা মর্ডানাইজেশন এবং এক্সপ্যানশনের কাজটা করছেন।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** দপ্তর পুনর্বিন্যাসের ব্যবস্থা কার্যকরি করেছেন, অর্থাৎ শিল্প পুনর্গঠন দপ্তর থেকে ১৩টি সংস্থাকে সরাসরি প্রশাসনের নিয়ন্ত্রণে নিয়ে এসেছেন। এর মধ্যে ১৩টি সংস্থা যাতে ভালভাবে চলে তার জন্য এক্সপার্ট গ্রুপ করেছেন। এই পুনর্বিন্যাস এবং এক্সপার্ট গ্রুপ করবার পর ১৩টি সংস্থায় কোনও উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে কিনা বলবেন কি?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** হ্যাঁ ঘটেছে, কারণ লোকসান প্রায় সব কারখানায় দু'একটি বাদ দিয়ে কমেছে, প্রডাকশন বেড়েছে। এবং অনেকগুলো বন্ধ কারখানা খুলতে যাচ্ছে। যেমন, কৃষ্ণা বন্ধ ছিল। কৃষ্ণায় প্রডাকশন স্টার্ট হয়েছে, কিন্তু একটা স্ট্রিকিং প্রবলেম রয়েছে সেখানে, কারণ ১২-১৩ বছর বন্ধ কারখানায় এই সমস্যা থাকে। এটা ফর্মালি ওপেন করিনি নির্বাচনের কারণে, কিন্তু প্রডাকশন চলছে। অবশ্য সেটা টু আওয়ার ডিজায়ারেবল আসেনি, কারণ ওখানে স্ট্রিকিং প্রবলেম কিছু আছে। বেলুড়ের কাছে ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টীল কোম্পানি ৯-১০ বছর বন্ধ রয়েছে। সেখানে মর্ডানাইজেশন করছি। সেলকনকে দিয়ে কাজটা করান হচ্ছে এবং ডি.এস.পি.-র সঙ্গে একটা এম.ও.ইউ. করা হয়েছে। তারা কনভারশন করে সেখানে রোলিং মিলটা চালাবে। প্রায় ৮.৫ কোটি টাকা সেখানে খরচ করছি এবং সেখানে আগস্ট মাসের মাঝামাঝি থেকে শুরু করতে পারব। ৫টা কারখানায় শুধু প্রফিট নয়, বাকি কারখানাও খুলছে, যেগুলো আট-দশ বছর

বন্ধ রয়েছে সেগুলো খুলছে। নিজেদের উদ্যোগে ১৮ কোটি টাকার ব্লাড ব্যাগ প্রোজেক্ট সল্ট লেকে হচ্ছে। শিল্পক্ষেত্রে একটা উন্নতি দেখা যাচ্ছে। তাই আমরা পিছোচ্ছি না, এগোচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** ১৯৯৯-২০০০ সালে ৫টি রাষ্ট্রায়ত্ত সংস্থায় লাভ হয়েছে এবং কত লাভ হয়েছে সেটা আপনি বলেছেন। আমি জানতে চাই, এই রাজ্যে মোট ক'টি রাষ্ট্রায়ত্ব সংস্থা আপনার দপ্তরের অধীনে রয়েছে এবং গত আর্থিক বছরে টোটাল লাভ-লোকসান মিলিয়ে ঐ রাষ্ট্রায়ত্ব সংস্থায় কত টাকা লাভ বা লোকসান হয়েছে?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** মোট ২৪টা রয়েছে আমার দপ্তরে যারমধ্যে ৫টি লাভ করেছে, বেশ কয়েকটিতে লোকসান কমেছে। কিন্তু এই মুহূর্তে টোটাল লাভ-লোকসানের হিসেব আমার কাছে নেই। আপনার প্রশ্নের উত্তর আমি পরে দিয়ে দেব।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী অমর চৌধুরি ঃ** আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকার তাদের রাষ্ট্রায়ত্ব শিল্পগুলি তুলে দিচ্ছে, বন্ধ করে দিচ্ছে, চালাতে পারছে না। অথচ পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একটা সুনির্দিষ্ট নীতি নিয়ে জনস্বার্থে এই কারখানাগুলি শুধু খুলে রাখছে তা নয় সেইগুলি লাভজনক করছে এবং লোকসান কমাচ্ছে। আমার কথা হল আপনি আসার পর সুনির্দিষ্ট ভাবে এইগুলিকে লাভজনক করার জন্য ডিরেক্টর, এম.ডি পদে আপনি টেকনিক্যাল ম্যান বসিয়েছেন এবং প্রশাসনিক স্তরে আমূল পরিবর্তন করেছেন আই.এ.স, ডব্লু.বি.সি.এস নিয়োগ করেন নি। এটা হল তার একটা অন্যতম কারণ। আমার প্রশ্ন হল এখানে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট করার জন্য বাজেটারি প্রভিশন কতটা করেছেন? আপনি এই টাকাটা কোন সোর্স থেকে পাচ্ছেন? এটার জন্য কোন কোন সংস্থা কত টাকা লোন পাচ্ছেন এবং টাকা পাওয়ার ক্ষেত্রে সুবিধা অসুবিধার কথা একটু জানান।

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** আমাদের যে ইনফ্রাস্ট্রাকচার ফাইনান্স কর্পোরেশন আছে তাদের থেকে কখনও কখনও আমরা লোন নিচ্ছি। যেমন যেমন দুর্গাপুর কেমিক্যাল, কসটিক সোডা লাইম তৈরি করতে গিয়ে যে হাইড্রোজেন গ্যাস হতো সেই হাইড্রোজেন গ্যাস বাইরে ছেড়ে দিতে হত। আমরা আড়াই কোটি টাকা প্লান্ট খরচ করে আমরা একটা বটলিং প্ল্যান্ট তৈরি করেছি এবং সেই বটলিং প্ল্যান্টের টাকাটা আমরা এখান থেকে লোন নিয়েছি। এখন আমরা তার ইন্টারেস্ট পে করছি এবং ক্যাপিটাল ফেরত দিচ্ছি। এটা একটা খুব প্রফিটেবেল ইউনিট। তারপর সরস্বতী প্রেসের জন্য এখান থেকে লোন নেওয়া হয়েছে। ইলেকট্রো মেডিক্যালের ক্ষেত্রে আই.ডি.বি.আই লোন দিচ্ছে। বাকি টাকাটা সরকারের তরফ থেকে দেওয়া হচ্ছে। কৃষ্ণা গ্লাস এবং 'ইস্কো'-র ক্ষেত্রে আমরা

সরকারকে বলেছি কিছু জমি বিক্রি করে তার একটা ভাল অংশ সরকারকে ফেরত দেব। কৃষ্ণা এবং 'ইস্কো'-র কিছু জমি আছে সরকারের কাছে কিছু টাকা ব্যাক করব সেই টাকাটার হিসাব আমরা সরকারকে বলেছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বহু কল-কারখানা খোলার উদ্যোগ নিচ্ছেন। সেই সঙ্গে সঙ্গে আমরা জানি, আপনার নজরে আছে কিনা জানি না, বহু কলকারখানার জমি বিক্রি করে দিচ্ছে, রিয়েল এসটেট ওনারের কাছে বিক্রি হচ্ছে। এই সম্বন্ধে আপনার কিছু জানা আছে? কতগুলি কারখানাকে আপনি অনুমতি দিয়েছেন জমি বিক্রি করার?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** প্রশ্নটা খুবই কঠিন, সমস্ত ব্যাপার আমি এখানে বলব কি করে? তবে কারখানার জমি বিক্রির ব্যাপারে আমরা শুনছি এটা হচ্ছে। আপনার সঙ্গে আমার একবার কথা হয়েছিল যে জমি বিক্রি হলে প্লিজ আপনারা জানান। আমার দপ্তর থেকে আজ থেকে ৩ বছর আগে আমরা সমস্ত মিউনিসিপ্যালিটিকে চিঠি দিয়েছি এবং মিউনিসিপ্যাল অ্যাফেয়ার্স মিনিস্টার চিঠি দিয়েছেন যে জমি বিক্রি হলে আমাদের জানান। আমরা জানতে পারলে সেখানে আমরা হস্তক্ষেপ করব। জমি বিক্রির ক্ষেত্রে আমরা নিয়ম করেছি, যদি কোনও কারখানার জমি বিক্রি করতে হয় তাহলে কতকগুলি পদ্ধতির মধ্যে দিয়ে আমরা জমি বিক্রি করতে দেব। কিন্তু তার মানে এই নয়, আমার এই দাবি করব না যে নিয়ম হওয়ার পরে সবাই আমাদের কাছে ছুটে আসছে, কেউ কিছু করছে না। তবে আমাদের কাছে খবর আছে, দেওয়ার রয়ে গেছে, ভেতরে ভেতরে কারখানা তুলে দিয়ে বাড়ি তৈরি করছে। সেখানে আইনগত ভাবে কি করা যায় সেটা দেখছি। কিন্তু কটা বিক্রি হচ্ছে তা এখুনি এখানে বলতে পারছি না।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন। আপনি বললেন যে, ৫টি লাভজনক সংস্থা আর বাদবাকিগুলো অলাভজনক সংস্থা। এই অলাভজনক সংস্থা যেগুলো আছে, সেগুলোকে লাভজনক করে তোলার জন্য কি উদ্যোগ গ্রহণ করেছেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি ঃ** উদ্যোগ যেটা হচ্ছে, আমি বললাম, আমরা অনেক জায়গায় কিছু মেশিনারি কেনার জন্য ব্যবস্থা করেছি। যেমন ধরুন, স্যাক্সবি ফার্মার, সেখানে আমরা প্রায় পৌনে দু'কোটি টাকা খরচ করে সিএমসি মেশিন এনেছি। আমাদের পঙ্কজবাবু সেখানে গিয়েছিলেন বলে আমরা শুনেছি। এই ধরনের দুর্গাপুর কেমিকেলসে হাইড্রোজেন বটল প্ল্যান্ট বসিয়েছি, স্টেবল ব্লিচিং পাউডারের জন্য একটা কারখানা আমরা ওখানে খুলেছি। সেইরকম শালিমারে কিছু ছোট প্রোজেক্ট মেশিন এনেছি ছোট সিএমসি মেশিন এনেছি। অ্যাঙ্গল ইন্ডিয়াতে পলিমার কম্পাউন্ডিংয়ের জন্য আমরা আর আই ডি এফ

সি'র কাছ থেকে আড়াই কোটি টাকা ধার নিয়ে মেশিন বসিয়েছি। সেটা মোটামুটি ভাবে ডাউন স্ট্রীমে পলিমার কম্পাউন্ডিং নিয়ে আমরা কাজ করব পেট্রোকেমিকেলসে। এই ধরনের প্ল্যান আমরা নিচ্ছি। আর একদিকে, আমরা টোটাল এমপ্লয়িদের তারমধ্যে ইনভলভ করেছি। ম্যানেজমেন্ট এবং ইউনিয়নের মধ্যে যৌথভাবে ইন্ট্রাকশন হচ্ছে। এইভাবে ইম্প্রুভমেন্টের দিকে যাওয়ার চেষ্টা হচ্ছে এবং ইম্প্রুভমেন্টের লক্ষণও আমরা দেখছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় :** আমি মাননীয় মন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি। এই শ্রমিকরা যারা ৫টি কারখানাকে লাভজনক করার জন্য কাজ করছে আমার আপনার বিরুদ্ধে অভিযোগ এবং প্রশ্নও বটে, আপনি পে কমিশনের টাকা রাজ্য সরকারি কর্মচারিদের দিয়েছেন, তাঁরা টাকা পেয়ে গেছেন। পে কমিশনের টাকা শিক্ষকরা পেয়েছেন, কর্পোরেশনের কর্মচারিরাও পেয়েছেন। কিন্তু রাষ্ট্রায়ত্ত সংস্থায় যারা আছেন তারা পান নি। ৫টি সংস্থায় যে কর্মচারিরা আছেন তারা পরিশ্রম করে কাজ করে সংস্থাগুলোকে লাভজনক করে রেখেছেন। আমি আপনার সঙ্গে বেশ কয়েক বছর ধরে যোগাযোগ করবার চেষ্টা করছি, কারণ আমি কয়েকটা বোর্ড এবং কর্পোরেশনের সঙ্গে যুক্ত আছি। ওরা সরকারি পে কমিশনের ডি.এ. চাইছেন। আপনি এক্স-জাজকে দিয়ে একটা কমিশন বসিয়েছিলেন, তার রিপোর্টটা আজও বেরলো না। সরকারি কর্মচারী তাদের এরিয়ারের টাকা পেয়ে গেছেন এবং তা পি.এফে. জমা পড়ে গেছে। আপনি কিন্তু এদের কোনওরকম ইনসেন্টিভ দেন নি। আমার প্রশ্ন হচ্ছে, এরা পে কমিশনের টাকা কবে পাবেন? এরা পরিশ্রম করে খেটে সংস্থাগুলোকে লাভজনক করে তুলেছেন। আজকে দীর্ঘদিন হয়ে গেল, কবে নাগাদ এরা টাকা পাবেন?

**শ্রী মৃণাল ব্যানার্জি :** কবে নাগাদ পাবেন, এটা আমি বলতে পারব না। তবে আপনি তো জানেন, ২২টি কারখানায় গত বছর পে কমিশনের মধ্যে দিয়ে হয়নি, পে কমিটির মধ্যে দিয়ে হয়েছিল। এটা জটিল। এতে কিছু অ্যানমালি আছে। তবে আমরা একটা উদ্যোগ নিয়েছি। আমি মাননীয় সদস্যের জ্ঞাতার্থে বলছি, চারদিন আগে আমি পে কমিটির রিপোর্ট পেয়েছি গত সপ্তাহে, গত বুধবারে পেয়েছি। আমরা কাজ শুরু করেছি। উই আর হোপিং দ্যাট কয়েকদিনের মধ্যে আমরা এটা বার করে ফেলতে পারব। সেই কমিশনের রিপোর্ট গত সপ্তাহে জমা দেবার পরে আমরা এইবার ডিপার্টমেন্ট হিসাবে যে কাজটুকু করার সেটা করে বার করে দেব যত শীঘ্র।

[12-00 — 12-10 p.m.]

**শ্রী নাজমূল হক :** মাননীয় মন্ত্রীর কাছে আমার অতিরিক্ত প্রশ্ন এবং অভিযোগ

যে, রাজ্যের মধ্যে অবস্থিত রাষ্ট্রায়ত্ত সংস্থা কেন্দ্রীয় সরকারের অধীনে যেগুলো আছে, তার বিভিন্ন দপ্তরে কেন্দ্রীয় সরকার তার অর্ডার এবং বরাদ্দ কমিয়ে দিচ্ছে, আমার প্রশ্ন এইরকম কতগুলো সংস্থাতে এটা ঘটেছে জানাবেন কি?

**শ্রী মৃণাল বন্দ্যোপাধ্যায় ঃ** আমি এই দপ্তরের যেমন মন্ত্রী তেমনি আই আর দপ্তরেরও মন্ত্রী। আমরা চেষ্টা করছি আই আর দপ্তরের হিসাবে বি আই এফ আর ইত্যাদিতে যে কারখানাগুলো আছে তাদেরকে সাহায্য দেওয়া বা কেন্দ্রীয় সরকারের যেসব কারখানা এবং প্রাইভেট সেক্টরের কারখানাগুলোকেও সাহায্য দেওয়া হয়। এই প্রথম জেশপ সরকারি সাহায্যে ২৮ কোটি টাকা দিয়ে বাড়ি কিনল। তার দর উঠেছে সাড়ে ৮ কোটি টাকা। তা না হলে বি আই এফ আরের প্যাকেজ অনুযায়ী এটা হয় না। এখন শুনছি ৬৩ কোটি টাকার উপরে সেলস্ ট্যাক্স রিলিফ দেওয়া হয়েছে। এইরকম অনেকগুলোতেই দেওয়া হয়েছে। হিন্দুস্থান কেবল, জেশপ, বার্ণ স্ট্যান্ডার্ড সবাইকে দেওয়া হয়েছে। কিন্তু যা শুনছি জেশপ নতুনভাবে ভাবনা চিন্তা করছে। আমরা এখনও আপনারা জানেন এম এ এম সি, বি ও জি এম, সাইকেল কর্পোরেশন, ওয়েবার্ড যেসব কারখানা ঝুলছে, কখনও কেউ বলছেন বন্ধ হয়ে গেছে, কখনও বলছে বন্ধ হবার মুখে। এই ব্যাপারে আমরা দিল্লিকেও জানিয়েছি আসল অবস্থা কি সত্যি সত্যি কোনটা বন্ধ বা কোনটা বন্ধ হবার মুখে জানান। আমরা বারে বারে বলেছি রাজ্য সরকার এগিয়ে আসবে যদি কিছু করার থাকে এবং আমাদের সীমিত ক্ষমতার মধ্যে যা কিছু করার চেষ্টা করব। সেখানে ইসকোর কথা বলা হয়েছে সেখানে মুখ্যমন্ত্রী বলেছেন ১০০ কোটি টাকার শেয়ার কিনতে এবং সেখানে আমরা অফিসিয়ালি জানিয়েছিলাম যে ইসকোকে রিভাইভ করতে পশ্চিমবঙ্গ পার্টিসিপেশন নেবে এবং করবে। সেই হিসাবে আমরা শেয়ার অনুযায়ী ১০০ কোটি টাকার ইকুইটি পার্টিসিপেশনে রাজি হয়েছি। এই ধরনের উদ্যোগ চলছে কারখানাগুলোর ক্ষেত্রেও।

## Starred Question
## (to which written Answers were laid on the Table)

### সীমান্ত জেলাগুলিতে চুরি-ডাকাতি

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৯) **শ্রী ইউনুস সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অন্যান্য জেলার সাপেক্ষে সীমান্ত জেলাগুলিতে তুলনামূলকভাবে চুরি-ডাকাতি বেশি হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এইসব অপরাধ প্রতিরোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সীমান্তবর্তী ৯টি জেলাতে চুরি, ডাকাতির সংখ্যা অসীমান্তবর্তী ৮টি জেলার মোট অপরাধের সংখ্যার চেয়ে কিছু বেশি।

(খ) (১) প্রতিটি কেসই সুচারুরূপে তদন্ত করা হচ্ছে। প্রয়োজনে বিভিন্ন বিশেষজ্ঞ সংস্থার যথা সি.আই.ডি.র সাহায্য নেওয়া হচ্ছে।

(২) বিভিন্ন স্থানে পুলিশ ক্যাম্প স্থাপন করা হয়েছে।

(৩) প্রয়োজনে, গাড়িতে পুলিশ টহলদারির ব্যবস্থা করা হয়েছে।

(৪) সীমান্তবর্তী এলাকায় সীমান্ত রক্ষি বাহিনীর (বি.এস.এফ) সঙ্গে একযোগে কাজ করা হচ্ছে।

(৫) বিদ্যমান গ্রামরক্ষি বাহিনীদের শক্তিশালি করা হচ্ছে। কোনও কোনও জায়গায় নতুন গ্রামরক্ষি বাহিনীও গঠন করা হচ্ছে।

(৬) নদীয়া জেলার সীমান্তবর্তী এলাকায় ৩টি নতুন থানা গঠন করা হয়েছে।

### মানবাধিকার আদালত

*৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২) **শ্রী অশোককুমার দেব ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে 'মানবাধিকার আদালত' চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এটি চালু হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

### বিদ্যুৎ সরবরাহে বাংলাদেশ সরকারের সহায়তা

*৪০০। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৫) **শ্রীতপন হোড় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গ্রামে-গ্রামে বিদ্যুৎ দিতে রাজ্য সরকার বাংলাদেশ সরকারের সাহায্য চেয়ে যোগাযোগ করেছে;

(খ) সত্যি হলে, রাজ্য সরকার বাংলাদেশ সরকারের কাছে কি ধরনের সাহায্য চেয়েছে; এবং

(গ) বিষয়টি এখন কোন্ পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) অপ্রাসঙ্গিক।

(গ) অপ্রাসঙ্গিক।

**লবণাক্ত জলকে মিষ্টি জলে রূপান্তর**

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৭) **শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে লবণাক্ত জলকে মিষ্টি জলে রূপান্তরের কাজ কতদূর অগ্রসর হয়েছে; এবং

(খ) সর্বমোট রাজ্যের কয়টি ব্লকে এই সমস্যা রয়েছে?

**জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে লবণাক্ত জলকে মিষ্টি জলে রূপান্তরের কোনও প্রকল্প জলসম্পদ অনুসন্ধান ও উন্নয়ন বিভাগ গ্রহণ করেনি।

(খ) এই রাজ্যের মেদিনীপুর, উত্তর ২৪ পরগনা, দক্ষিণ ২৪ পরগনা এবং হাওড়া - এই চারটি জেলার সর্বমোট ৬০টি ব্লকে এই সমস্যা রয়েছে।

**বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থার বেসরকারিকরণ**

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৯) **শ্রী গৌতম চক্রবর্তী ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে ৫,০০,০০০ জনের অধিক বসবাসকারি শহরে বিদ্যুৎ সরবরাহের দায়িত্ব বেসরকারি সংস্থার হাতে দেওয়া হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এরূপ সিদ্ধান্ত গ্রহণের কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এমন কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**পারমাণবিক বিদ্যুৎকেন্দ্র স্থাপন**

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯০) শ্রী **পরেশনাথ দাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিদ্যুতের চাহিদা পূরণের জন্য 'পারমাণবিক' বিদ্যুৎকেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে; এবং

(খ) থাকলে, উক্ত কেন্দ্রটি কোথায় স্থাপন করা হবে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নির্দিষ্ট স্থান নির্বাচন এখনো হয়নি।

**Flood and Drought Prone Districts**

*405. (Admitted Question NO. *572) **Shri Pankaj Banerjee :** Will the Minister-in-charge of the Relief Department be pleased to state—

(a) whether it is a fact, that there are some Flood & Drought Prone Districts in West Bengal;

(b) if so, which are those Districts; and

(c) the amount sanctioned in 1997-98, 1998-99 and 1999-2000 as relief to the people of those Districts ?

**Minister-in-charge of the Relief Deptt :**

(a) Yes.

(b)

| | Flood-prone Districts | | Drought-prone Districts |
|---|---|---|---|
| 1. | Dakshin Dinajpur | 1. | Purulia |
| 2. | Midnapore | 2. | Bankura |
| 3. | North 24-Pgs. | 3. | Birbhum |
| 4. | South 24-Pgs. | 4. | Midnapore |
| 5. | Malda | 5. | Burdwan |
| 6. | Murshidabad | 6. | Hooghly |
| 7. | Coochbehar | 7. | Murshidabad |
| 8. | Uttar Dinajpur | 8. | Uttar Dinajpur |
| 9. | Nadia | 9. | Dakshin Dinajpur |
| 10. | Calcutta | | |
| 11. | Birbhum | | |
| 12. | Burdwan | | |
| 13. | Howrah | | |
| 14. | Purulia | | |
| 15. | Bankura | | |
| 16. | Hooghly | | |
| | 1997 (flood) | | 1997-98 (Draught) |

| | |
|---|---|
| Rs.36,4389 Corres. | Nil |
| 1998-99<br>(flood) | 1998-99<br>(Drought)<br>(like situation) |
| Rs.71,0252 Crores. | 270 MT wheat<br>Rs.30,000/- as cash G.R.<br>Rs.17,88,500 as contingency<br>Dhuti - 2000<br>Sari - 2000<br>Lungi - 500<br>Children<br>Garments - 2000 |
| * allotted as relief<br>to the affected people | 3,01,765 No. of Miniket<br>(Worth Rs.2,82,63 distributed for affected farmers. |
| 1999-2000<br>(flood) | 1999-2000<br>(Drought like situation) |
| Rs.82.97 Crores. | Rs.6.00 crores was sanctioned to Zilla Parishad of 10 districts for tackling water scarcity problems.<br>Spl. G.R. 200 M.T. Rice<br>Rs.50,000/-<br>Cash G.R. Rs.6 lakh as contingency allotted to D.M.s to tackle the situation. |

## বি.আই.এফ.আর. প্রত্যাহার

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৩) শ্রী তপন হোড়ঃ শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকার বি.আই.এফ.আর. তুলে দেবার প্রস্তাব করেছে; এবং

(খ) উক্ত প্রেক্ষাপটে রাজ্য সরকারের চিন্তা-ভাবনা কিরূপ?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কেন্দ্রীয় সরকারের এই ধরনের কোনও সিদ্ধান্তের কথা রাজ্য সরকারকে জানানো হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

## আলুর মূল্য হ্রাস

*৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৪) **শ্রী পরেশনাথ দাস ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ বছর আলুর দাম ভীষণভাবে পড়ে গেছে; এবং

(খ) সত্যি হলে, চাষীদের ন্যায্য দাম পাওয়ার ক্ষেত্রে সরকার কি ধরনের ব্যবস্থা গ্রহণ করেছে?

**কৃষি বিপনন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিগত দু বছরের তুলনায় এ বছর, এখনও পর্যন্ত আলুর বাজার দাম কম আছে।

(খ) ১। চাষীর ঘর থেকে পরিপোষক মূল্যে আলু কিনবার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের নিকট 'মার্কেট ইন্টারভেনশন' পরিকল্পনা রূপায়িত করার জন্য সরকারিভাবে যোগাযোগ করা হয়, কিন্তু যে সময় কেন্দ্রীয় সরকারের নিকট থেকে সাড়া পাওয়া যায় তখন চাষীর ঘরে আলু একেবারে শেষ পর্যায়ে এসে পড়ায় এবং বাজার দাম উর্ধ্বগতি পরিলক্ষিত হওয়ায় ঐ পরিকল্পনা বাস্তবায়িত করা সম্ভভ হয়নি।

২। এ ছাড়া রেলওয়ে ওয়াগনের মাধ্যমে আলু ভিন রাজ্যে পাঠানোর ব্যবস্থা হওয়ায় বাজার দাম কিছুটা প্রভাবিত হয়।

৩। আন্দামানে আলু পাঠাবার জন্যও যোগাযোগ চলছে।

এমনকি ব্যক্তিগত উদ্যোগে বিদেশে যথা শ্রীলঙ্কায় আলু রপ্তানিতে উৎসাহিত করা হচ্ছে।

৪। আলুর প্রক্রিয়াকরণ জাত খাদ্য-সামগ্রির শিল্পকে উৎসাহিত করাও সরকারের অন্যতম লক্ষ্য কিন্তু এখন পর্যন্ত এ ব্যাপারে পর্যাপ্ত সাড়া পাওয়া যায় নি।

৫। আসামে একটি বেসরকারি ব্যবসায়িদের প্রতিনিধি দলকে আলু রপ্তানির সম্ভাবনা পর্যালোচনা করার জন্য পাঠানো হয়েছে।

COMPARATIVE PRICE STATEMENT OF POTATO FOR, 1997-2000 :

| Month week-wise : | 1997 : | | 1998 : | | 1999 : | | 2000 : | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. |
| 1. | 2. | 3. | 4. | 5. | 6. | 7. | 8. | 9. |
| **February :** | | | | | | | | |
| 1st Week | 175.00 | 175.00 - 187.00 | 125.00 | 150.00 - 162.00 | 235.00 | 225.00 - 235.00 | 210.00 | 200.00 - 210.00 |
| 2nd Week | 170.00 | 162.00 - 175.00 | 120.00 | 137.00 - 150.00 | 250.00 | 250.00 - 275.00 | 190.00 | 190.00 - 200.00 |
| 3rd Week | 187.00 | 175.00 - 200.00 | 175.00 | 187.00 - 200.00 - | 250.00 | 270.00 - 275.00 - | 150.00 | 150.00 - 160.00 |
| 4th Week | 195.00 | 187.00 - 200.00 - | 190.00 | 225.00 - 250.00 - | 270.00 | 250.00 - 275.00 | 190.00 | 187.00 - 200.00 |
| **March :** | | | | | | | | |
| 1st Week | 205.00 | 200.00 - 212.00 | 260.00 | 250.00 - 262.00 | 320.00 | 318.00 - 325.00 | 190.00 | 200.00 - 205.00 |
| 2nd Week | 205.00 | 200.00 - 212.00 | 300.00 | 300.00 - 312.00 | 275.00 | 275.00 - 287.00 | 200.00 | 210.00 - 225.00 |
| 3rd Week | 190.00 | 175.00 - 195.00 | 430.00 | 425.00 - 435.00 | 275.00 | 275.00 - 300.00 | 215.00 | 200.00 - 225.00 |

COMPARATIVE PRICE STATEMENT OF POTATO FOR, 1997-2000 :

| Month week-wise : | 1997 : | | 1998 : | | 1999 : | | 2000 : | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. |
| 1. | 2. | 3. | 4. | 5. | 6. | 7. | 8. | 9. |
| 4th Week | 180.00 | 175.00 - 187.00 | 500.00 | 450.00 - 500.00 - | 250.00 | 225.00 - 250.00 | 250.00 | 250.00 - 275.00 |
| 5th Week | - | - | - | - | 290.00 | 300.00 - 312.00 | 250.00 | 250.00 - 275.00 |
| **April :** | | | | | | | | |
| 1st Week | 180.00 | 175.00 - 187.00 | 525.00 | 500.00 - 525.00 | 320.00 | 300.00 - 325.00 | 275.00 | 265.00 - 275.00 |
| 2nd Week | 125.00 | 162.00 - 175.00 | 525.00 | 525.00 - 550.00 | 325.00 | 325.00 - 350.00 | 275.00 | 265.00 - 275.00 |
| 3rd Week | 175.00 | 180.00 - 185.00 | 530.00 | 512.00 - 525.00 | 380.00 | 375.00 - 400.00 | 260.00 | 270.00 - 275.00 |
| 4th Week | 165.00 | 162.00 – 175.00 | 525.00 | 500.00 - 512.00 | 380.00 | 375.00– 400.00 | 265.00 | 260.00 - 270.00 |
| 5th Week | | - | - | | 375.00 | 350.00 - 375.00 | | |

COMPARATIVE PRICE STATEMENT OF POTATO FOR, 1997-2000 :

| Month week-wise : | 1997 : | | 1998 : | | 1999 : | | 2000 : | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. |
| 1. | 2. | 3. | 4. | 5. | 6. | 7. | 8. | 9. |
| **May :** | | | | | | | | |
| 1st Week | 150.00 | 150.00 - 162.00 | 600.00 | 600.00 - 625.00 | 425.00 | 435.00 - 450.00 | 330.00 | 325.00 - 335.00 |
| 2nd Week | 120.00 | 100.00 - 125.00 | 700.00 | 735.00 - 750.00 | 400.00 | 425.00 - 450.00 | 350.00 | 350.00 - 360.00 |
| 3rd Week | 150.00 | 150.00 - 162.00 | 700.00 | 650.00 - 665.00 - | 360.00 | 425.00 - 425.00 | 330.00 | 325.00 - 335.00 |
| 4th Week | 90.00 | 100.00 - 112.00 | 675.00 | 670.00 - 675.00 | 400.00 | 400.00 - 415.00 | 340.00 | 340.00 - 350.00 |
| 5th Week | 110.00 | 118.00 - 125.00 | 700.00 | 690.00 - 700.00 | 375.00 | 375.00 - 400.00 | - | - |
| **June :** | | | | | | | | |
| 1st Week | 90.00 | 95.00 - 100.00 | 740.00 | 737.00 - 750.00 | 380.00 | 375.00 - 400.00 | 330.00 | 330.00 - 340.00 |
| 2nd Week | 125.00 | 125.00 - 150.00 | 700.00 | 650.00 - 675.00 | 375.00 | 375.00 - 400.00 | 340.00 | 330.00 - 340.00 |

## COMPARATIVE PRICE STATEMENT OF POTATO FOR, 1997-2000 :

| Month week-wise : | 1997 : | | 1998 : | | 1999 : | | 2000 : | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. | Sheora-phulli. Rs. | Calcutta Rs. |
| 1. | 2. | 3. | 4. | 5. | 6. | 7. | 8. | 9. |
| 3rd Week | 155.00 | 165.00 - 170.00 | 740.00 | 735.00 - 750.00 | 350.00 | 375.00 - 387.00 | 350.00 | 340.00 - 350.00 |
| 4th Week | 240.00 | 225.00 - 250.00 | 740.00 | 735.00 - 750.00 | 340.00 | 325.00 - 350.00 | 340.00 | 340.00 - 350.00 |
| 5th Week | - | - | - | - | - | - | 340.00 | 340.00 - 350.00 |
| **July :** | | | | | | | | |
| 1st Week | 300.00 | 300.00 - 310.00 | 740.00 | 737.00 - 750.00 | 365.00 | 375.00 - 384.00 | 340.00 | 340.00 - 350.00 |
| 2nd Week | 255.00 | 250.00 - 262.00 | 750.00 | 750.00 - 800.00 | | | | |
| 3rd Week | 240.00 | 225.00 - 250.00 | 760.00 | 775.00 - 800.00 | | | | |
| 4th Week | 240.00 | 225.00 - 250.00 | 775.00 | 775.00 - 800.00 | | | | |
| 5th Week | - | - | 775.00 | 775.00 - 800.00 | | | | |

### নারী নিগ্রহের ঘটনা

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৪) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মার্চ, ১৯৯৭ থেকে ফেব্রুয়ারি, ২০০০ পর্যন্ত রাজ্যে নারী নিগ্রহ ঘটনার কটি অভিযোগ থানায় দায়ের করা হয়েছে;

(খ) (১) তন্মধ্যে, কটি ক্ষেত্রে পুলিশ 'চার্জশিট' দাখিল করেছে; এবং

(২) কতজন অভিযুক্তের শাস্তি হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৪,২১৪টি।

(খ) (১) ২২,৯৩০টি ক্ষেত্রে।

(২) ১০০ জন।

(৩) ১৪৩ জন।

## BREACH OF PRIVILEGE

**Mr. Speaker :** I have received a notice of breach of Privilege from hon'ble member, Shri Dipak Kumar Ghosh, on 27th June, 2000. The concerned persons were asked to reply. They have replied.

It has been stated in the replies given by the editor, executive editor, printer and publisher and the article writer of 'Sambad Pratidin' that they never had or have any intention to defame anybody and have the highest regard and respect to the Legislature. It has also been stated that there was no mention of anybody else or of any particular proceedings of any particular session of the Assembly in the article in question.

As such, there is no question of breach of privilege. It is rejected.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received five notices of Adjournment Motion. The first two are on the subject of reported death of one person from police firing at Akherigunj under Bhagabangola P.S., Murshidabad district during protest for delay in dam repairing from Shri Ashok Kumar Deb and Shri Sudhir Bhattacharjee and Shri Pankaj Banerjee respectively. The third one is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of reported violence and clash throughout the state. The fourth one is from Shri Saugata Roy on the subject of plane crash at Patna on 17.7.2000 and the last one is from Shri Dilip Kumar Das on the subject of reported murder of one Paresh Sarkar, a member of Gangarampur Gram Panchayat of Dakshin Dinajpur.

The subject matter of the fourth motion is not primarily the concern of the State Government. The fourth motion is thus out of order and I reject it.

On the subject matter of the fifth motion and adjournment was received on 14.07.2000 comment to which was withheld by me. The fifth motion is thus also out of order and I reject it.

The subject matter of the first three motions relates to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Member may invite attention of the ministers concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the first three motions.

One member of the party may, however, read the text of the motion as amended.

**শ্রী অশোককুমার দেব :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল -

মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার আখেরিগঞ্জে বিক্ষোভরত জনতার উপর পুলিশের [**] এক ব্যক্তি নিহত ও তিনজন আহত হয়েছেন। পদ্মার ভাঙন রোধের জন্য বোল্ডার দেরিতে ফেলার প্রতিবাদে এদিন দুপুরে এস.ইউ.সি.আই সমর্থক বিক্ষোভ দেখাচ্ছিলেন এবং সেই সময় পুলিশ [***] এই ঘটনা ঘটে। তদন্ত করে সভায় সম্পূর্ণ ঘটনা পেশ করার দাবি জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** গুলি চালায় এটা বাদ যাবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হল -

রাজ্যে আজ অগ্নিগর্ভ অবস্থা বিরাজ করছে। শাসক সি.পি.এম. দলের গণ সমর্থন কমার ফলে তারা মরিয়া হয়ে খুন, জখম, লুঠ, অগ্নিসংযোগের মাধ্যমে ক্ষমতা ধরে রাখার চেষ্টা চালাচ্ছে। অন্য রাজ্য থেকে ভাড়াটে গুন্ডা ও খুনি বাহিনীর সাহায্যে আধুনিক অস্ত্র ব্যবহার করছে। পুলিশ প্রশাসন অসহায়। শাসকদলের নেতৃবৃন্দ পাল্টা মারের হুমকি দিয়ে পরিস্থিতিকে আরও ঘোরালো করে তুলছে। শান্তি প্রতিষ্ঠা সরকারের দায়িত্ব কিন্তু সরকারই জনগণের নিরাপত্তা দিতে ব্যর্থ। এই সরকারের এক মুহূর্তে থাকার নৈতিক অধিকার নেই।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE :

**Mr. Speaker :** Today I have received four notices of Calling Attention on the following subjects, namely :

| | Subject | | Name |
|---|---|---|---|
| i) | Apprehended erosion of Raymongal River Dam at Hingalganj in North 24-Parganas. | : | Shri Sudhir Bhattacharjee & Shri Ashok Kumar Deb |
| ii) | Reported firing on Gram Pradhan of Saora Gram Panchayat on 14.7.2000 by the anti-socials | : | Shri Shiba Prasad Malick |

* Expunched as ordered by the Chair.

| | |
|---|---|
| iii) Reported assault of two reportors by the officer-in-charge of Salar P.S. | : Shri Pankaj Banerjee |
| iv) Reported death of one person by police firing at Gharibona area of Bhagawangola Block-II in Murshidabad | : Shri Unus Sarkar Shri Mozammel Haque (Hariharpara), Shri Biswanath Mondal, Shri Mozammel Haque (Murshidabad) & Shri Saugata Roy |

I have selected the notice of Shri Sudhir Bhattachajee and Shri Ashok Kumar Deb on the subject of apprehended erosion of Raymongal River Dam at Hingalganj in North 24-Parganas.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 26th July, 2000.

**Presentation of the Twelvth Report of the Standing Committee on Irrigation & Waterways and Water Investigation & Development (1999-2000) :**

**Shri Sailaja Kumar Das :** Sir, with your kind permission I beg to present the Twelvth Report of the Standing Committee on Irrigation & Waterways and Water Investigation & Development (1999-2000) on the Teesta Barraged Project.

## MENTION CASES

[12-10 — 12-20 p.m.]

**শ্রীমতী নন্দরানি দল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সম্প্রতি কেশপুরের ব্যাপারে কংগ্রেস বিধানসভায় চিৎকার চেঁচামেচির করার পরিপ্রেক্ষিতে পুলিশের বড় কর্তারা কেশপুর

থেকে ফিরে এসেছে ফিরে আসার পরে সি পি আই এম সমর্থক, সাধারণ পথচারিদের, রিক্সাওয়ালাদের বেপরোয়াভাবে গ্রেপ্তার করা হচ্ছে। আমি আবেদন করি প্রকৃত সমাজবিরোধিদের গ্রেপ্তার করে পুলিশের তৎপরতা বাড়িয়ে এলাকায় শান্তি নিরাপত্তা ফিরিয়ে আনার দাবি জানাচ্ছি। এখানে যারা চিৎকার করছিলেন তাদের উদ্দেশ্যে বলতে চাই একতরফাভাবে আপনারা চিৎকার করে যাচ্ছিলেন, সাধারণ মানুষ মার খাচ্ছিলেন, তাদের কাছে অনুরোধ করব কেশপুরের প্রকৃত ঘটনাটা স্বচক্ষ্যে গিয়ে দেখে আসুন। আমি দাবি জানাচ্ছি, অবিলম্বে পুলিশ মন্ত্রী বিষয়টি দেখুন।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার ফলতা বিধানসভায় গোপালপুর গ্রাম পঞ্চায়েতের রুখিয়া, বাদেগহরা, বাগান, বুধা, গোপালপুর, নারানতলা প্রভৃতি গ্রামের বেশির ভাগ সংখ্যালঘু মুসলিম অধ্যুষিত এলাকা। এইসব গ্রামের লোকজন চিকন, জরি শিল্পের কাজ করে জীবিকা নির্বাহ করেন। এই সমস্ত গ্রামের পার্শ্ববর্তী গ্রামে বিদ্যুৎ পৌঁছিয়েছে। কিন্তু উল্লেখিত গ্রামগুলিতে বিদ্যুৎ পৌঁছায়নি। যার ফলে এই এলাকায় মানুষজন যে চিকন, জরির কাজ করে খায় সেই কুটির শিল্প মার খাচ্ছে। এই গ্রামগুলিতে যদি অতিশীঘ্র বিদ্যুৎ না যায় তাহলে তারা ভাতে মারা যাবে। যে বেকার সম্প্রদায়ের মানুযজন করে খাচ্ছিল তাদের রুটি রুজি শেষ হয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যম দিয়ে ঐ এলাকায় যাতে বিদ্যুৎ যায় তার জন্য বিদ্যুৎ মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় উপ-মুখ্যমন্ত্রীর তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, গতকাল মুর্শিদাবাদ জেলার আখেরিগঞ্জে ভগবানগোলার দুই নম্বর ব্লকে পদ্মার গ্রাসে পাঁচ হাজার বাড়ি জলের তলায় চলে গেছে এবং এলাকাটি মানচিত্র থেকে মুছে গেছে। আখেরিগঞ্জের ভাঙ্গন রোধের জন্য খাতায় কলমে ৫০ কোটি টাকা খরচ হয়েছে। কয়েক বছর ধরে ওখানকার অধিবাসিরা অভিযোগ করেছে ভাঙ্গন রোধের কাজ সুখা মরসুমে করা হোক। স্বয়ং অসীমবাবুও সেখানে ১৯৯৭ সালে গিয়ে প্রতিশ্রুতি দিয়েছিলেন সুখা মরশুমে কাজ হবে। কিন্তু প্রতি বছরেই বর্ষার সময়ে কাজ হয়। এই বর্ষাতেও কাজ আরম্ভ করার জন্য বোল্ডার নিয়ে আসছিল তখন জনসাধারণ বিক্ষোভ করছিল এই বর্ষার সময়ে এইভাবে বোল্ডার ফেলে নষ্ট করা যাবেনা। তাতে পুলিশ তাদের উপরে কুড়ি রাউন্ড গুলি চালায়। এই গুলিতে একজন মারা যায় তার নাম নহিরুদ্দিন শেখ। চাঁদ মহম্মদ নামে একজনের গলার পয়েন্টে গুলি লেগেছে, তিনি মারা যাননি, এখনও হাসপাতালে আছে। আইনাল হক এবং ইমরান হোসেন তারা আহত হয়েছেন। মানুষের এই রকম একটা ন্যায়সঙ্গত দাবি এবং যেখানে মন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছেন সুখা মরশুমে কাজ হবে, কিন্তু তা

না হয়ে বর্ষার সময়ে কাজ করা বোল্ডার নষ্ট করা। সাধারণ মানুষের ন্যায়সঙ্গত দাবির উপরে পুলিশের গুলি চালানোর ব্যাপারে তদন্ত করা হোক।

**ডঃ নির্মল সিন্‌হা ঃ** স্যার, সম্প্রতি মগরাহাটে মৌখালি ক্যাম্পের কাছে তিনজন লোককে ছিনতাইকারি বলে পিটিয়ে খুন করা হয়েছে এবং প্রাক্তন তৃণমূলি প্রধানের নির্দেশে এই কাজ করা হয়েছে। মগরা থানার ও.সি তাদেরকে অ্যারেস্ট না করে সাধারণ মানুষকে র‍্যানডাম অ্যারেস্ট করছে। এই ব্যাপারে সাধারণ মানুষের মধ্যে তিব্র প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে। বিশ্বনাথ দাস নামে একজন স্থানিয় তৃণমূল নেতা থানার অফিসারদের সঙ্গে থানার মধ্যে বসে মদ্যপান করেন। তার উৎসাহতেই অনেক অকাজ কুকাজ তারা করছেন। এই ঘটনাগুলোর তদন্ত করে দোষিদের শাস্তি দেওয়া হোক এবং যে সমস্ত তৃণমূল নেতারা যারা খুন করেছে তাদের অবিলম্বে অ্যারেস্ট করে সাধারণ মানুষের মধ্যে আস্থা ফিরিয়ে আনা হোক।

**শ্রী কমলাক্ষি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাগদা বিধানসভা কেন্দ্রের গড়পোতা, মালিপোতায় সন্ত্রাস চালাচ্ছে, কিছু দুষ্কৃতকারি। তাতে মানুষও মারা যাচ্ছে। কিন্তু পুলিশের তৎপরতার অভাবে প্রকৃত আসামিরা ধরা পড়ছে না। অবিলম্বে প্রকৃত আসামিদের ধরার জন্য এবং মাননীয় বিভাগীয় মন্ত্রী সেখানে গিয়ে মানুষকে আশ্বস্থ করার দাবি জানাচ্ছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গোটা পশ্চিমবাংলায় বন্ধ কলকারখানা খোলার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। ১৯৮৭ সালে মেটাল বক্স কারখানা বন্ধ হয়ে গেছে। এই ১৩ বছরে ঐ কারখানার ২২২ জন শ্রমিক-কর্মচারী না খেতে পেয়ে মারা গেছে। ৩৩ জন আত্মহত্যা করেছে এর মধ্যে ১৯ জন গলায় দড়ি দিয়ে, ১২ জন ট্রেনের তলায় গলা দিয়ে, বাকিরা ফলিডল বা অন্য বিষ খেয়ে আত্মহত্যা করেছে। সুপ্রিম কোর্ট থেকে বার বার নির্দেশ দেওয়া হচ্ছে কলকাতার দুটো ইউনিট খোলার জন্য। বি.আই.এফ.আর. থেকেও নির্দিষ্ট কতগুলো প্যাকেজ ঠিক করে দিয়েছে। কিন্তু রাইটার্স বিল্ডিংস থেকে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। রাজ্য সরকার অবিলম্বে বন্ধ মেটাল বক্স কারখানা খোলার ব্যবস্থা গ্রহণ করুক, এই দাবি জানাই।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, ভগবানগোলা ২নং ব্লকের বাণীতলা, আখেরিগঞ্জ, খড়িগঞ্জ এলাকায় বোল্ডার্স ফেলাকে কেন্দ্র করে পুলিশ টিয়ার গ্যাসের সেল ফাটিয়েছে, গুলি করেছে, একজন মারা গেছে, বাকি ৫ জন মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। আমি জেলা শাসকের সঙ্গেও কথা বলেছি। স্থানিয় মানুষের দাবি ছিল

বর্ষার সময় নদীতে কাজ হবে না, সুখা মরশুমে করতে হবে। কিন্তু দেখা গেল, এই বর্ষার সময় পদ্মাতে বোল্ডার্স ফেলা হচ্ছে, কোনও খাঁচা তৈরি না করে, ভূমিক্ষয় রোধের জন্য কোনওরকম প্রোটেকশনের ব্যবস্থা না করেই। সেখানে কন্ট্রাক্টররা জেলা পরিষদের আন্ডারে, যতক্ষণ বোল্ডার্স ফেলা না হচ্ছে, তাদের বাকি টাকা পাচ্ছিল না। সেখানে বহু বাড়িঘর নষ্ট হয়েছে, স্কুলঘরও নষ্ট হয়েছে। ওখানে শুধু কিছু বোল্ডার্স ফেললেই কাজ হবে না। কিন্তু কন্ট্রাক্টরদের টাকা পাইয়ে দেওয়ার জন্যই এইভাবে বোল্ডার্স ফেলা হচ্ছে। এটা সবাই বুঝতে পারছে। যাতে ভবিষ্যতে এরকম ঘটনা না ঘটে তার ব্যবস্থা করতে হবে এবং যারা মারা গেছে তাদের উপযুক্ত ক্ষতিপূরণের ব্যবস্থা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং উপমুখ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পি.ডব্লু.ডি. রোর্ডস মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া থেকে খড়গপুরের মধ্যে বাগনান একটি গুরুত্বপূর্ণ স্টেশন। হাজার-হাজার নিত্যযাত্রি, স্কুল-কলেজের ছাত্র-ছাত্রী, শিক্ষক শিক্ষিকা, এমনকি গাদিয়াড়া গামি বহু পর্যটক ঐ পথে যাতায়াত করেন। কিন্তু বাগনান লেভেল ক্রসিংয়ে ঘন্টার পর ঘন্টা দাড়িয়ে থাকার ফলে সকলেরই দারুন অসুবিধা হয়। সেখানে একটি ওভারব্রীজ করা খুবই জরুরি। আমি পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি যে, অবিলম্বে বাগনান রেল স্টেশনের নিকট একটা ওভারব্রীজ বা উড়ালপুল হয়, তাহলে নিত্যযাত্রি, শিক্ষক শিক্ষিকা, পর্যটকদের সুবিধা হবে। তাদের জন্যই আমি এই উড়ালপুলের দাবি জানাচ্ছি।

[12-20 — 12-30 p.m.]

**শ্রী ভক্তরাম পান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে উপ মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, আমাদের হুগলি জেলার ডানকুনি থানার চন্ডিতলা, শ্রীরামপুর, উত্তরপাড়ায় ১৯৮৮ সালে ডানকুনি কোল কমপ্লেক্স টাউনশিপের জন্য একটা ঘর তৈরি হয়েছিল, সেখানে যে শ্রমিকরা থাকত, তারা চলে যাওয়ার পরে সেই ঘরে একটা থানা গড়ে ওঠে। এখনও নতুন থানা ভবন তৈরি হয়নি। এটা পি ডব্লু ডির করার কথা ছিল। সেইজন্য ডানকুনি থানার নব নির্মিত ভবন তৈরির জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলকাতা থেকে পাটনাগামি বিমান ভেঙে পড়ে যে মর্মান্তিক দুর্ঘটনা ঘটেছে, তাতে প্রায় ৫৫ জন যাত্রি মারা গেছে। সেই দুর্ঘটনা ঘটার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় রেলমন্ত্রী শ্রীমতী মমতা ব্যানার্জি সেখানে উপস্থিত হয়েছিলেন এবং পশ্চিমবঙ্গের যারা যাত্রি ছিলেন, তাদের মৃতদেহ নিয়ে তিনি কালকেই

বেশি রাত্রে ফিরে এসেছেন কলকাতায়। এই যে দুর্ঘটনা ঘটল এটা কোনও নাশকতামূলক কিনা, বা এটা কোনও গাফিলতির জন্য হয়েছে কিনা বোঝা যাবে না, যতক্ষণ না ব্ল্যাক বক্স খুলে তার সব তথ্য পাওয়া যাবে। কিন্তু এই যে ২৭ বছরের পুরানো বিমান চালানো হচ্ছে, এরসঙ্গে মানুষের নিরাপত্তা জড়িয়ে আছে। এই যে নির্দোষ এতগুলি মানুষ মারা গেল, তাই আমি বলছি যে, কেন্দ্রীয় সরকার এগুলি নিয়ন্ত্রণ করেন। তাদেরও এই জিনিস দেখা দরকার যে এই পুরানো বিমান চলাচল করতে পারে কিনা। কেন্দ্রীয় সরকারেরও যথাযথ ব্যবস্থা নেওয়ার দরকার যে এই বিমানগুলি চলবে কিনা। এগুলি চলার উপযুক্ত আছে কিনা। আর ক্ষতিপূরণের দাবি জানাচ্ছি। কেন্দ্রীয় সরকার বা প্রাইভেট এয়ারলাইন্স আছে তারা যেন এই ক্ষতিপূরণ দেয় তার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী শক্তিপদ খাঁড়া** ঃ স্যার, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হুগলি জেলার গুরুত্বপূর্ণ সড়ক চুঁচুড়া ধনেখালি সড়ক ছিল জেলা সদর মহকুমার সঙ্গে যোগাযোগ রক্ষাকারি অন্যতম সড়ক। এটা দিল্লি রোড জিটি রোড দুর্গাপুর এক্সপ্রেস ওয়ে হয়ে সংযোগরক্ষাকারি রাস্তা, পূর্ব রেলের হাওড়া বর্ধমান মেন লাইন এর চুঁচুড়া স্টেশন, হাওড়া বর্ধমান কর্ড লাইনের বেলমুড়ি স্টেশন এই সড়কের উপর অবস্থিত। প্রতিদিনিই শত শত বাস লরি অন্যান্য যানবাহন এই রাস্তার উপর দিয়ে যাচ্ছে। এই রাস্তার অত্যন্ত বেহাল অবস্থা। এই কাজটি আর আই ডি এফ ফোর করবে। কিন্তু সংস্কারের কাজ এখনও শুরু হয়নি। এই সড়ক সংস্কারের জন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দিলীপ দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল বিমান দুর্ঘটনায় যে ৫৫ জন যাত্রি মারা গেলেন তার বেশিরভাগই বাংলার। মমতা ব্যানার্জি দিল্লি থেকে চলে এলেন। বিমানমন্ত্রী পাটনা এলেন অথচ আমাদের রাজ্য থেকে কোনও মন্ত্রী সেখানে যেতে পারলেন না। কেন? নির্লজ্জ রাজ্যসরকার এর পদত্যাগ করা উচিত। এতবড় ঘটনা ঘটল অথচ সেখানে যেতে পারলেন না। কেন্দ্রীয় রেলমন্ত্রী তিনি মৃতদেহ নিয়ে চলে এলেন কলকাতায়। আমি রাজ্য সরকার এর পদত্যাগ চাইছি, উপমুখ্যমন্ত্রীর পদত্যাগ দাবি করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দিল্লিতে একটানা দেখা যাচ্ছে যে যখনই বিজেপি সরকার ক্ষমতাসীন হচ্ছে তখনই সেখানে বাঙালি এবং বাংলা ভাষাভাষিদের উপর আক্রমণ হচ্ছে। ইতিপূর্বে খুরানা মন্ত্রীসভা যখন ছিল তখন এই ঘটনা ঘটেছিল। আজকে সেখানে বাঙালি স্কুলকে বুলডজার দিয়ে ধ্বংস করে দেওয়া হল। বিজেপি সরকার সব সময়ে বাঙালিদের বিরুদ্ধে তাদের কাজ করে চলেছে।

বাঙালিদের বিরুদ্ধে আক্রমণ করছে। বাঙালি গরিব ছেলেরা কর্মসংস্থানের জন্য দিল্লিতে যায়, তাদের সেই বস্তিগুলোর উপর আক্রমণ করছে। আবার যে কথার পুনরুক্তি করছি বাঙালি স্কুলকে বুলডজার দিয়ে ভেঙে দেওয়া হচ্ছে। তাই আপনার মাধ্যমে এই মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি যে এই ব্যাপারে প্রতিবাদ করুন। দিল্লির কাছে প্রতিবাদ পাঠান।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, জেলাগুলোতে দেখবেন যে অফিসারদের সই জাল করা হচ্ছে। আবার একটা সরকারি দপ্তর আরেকটা সরকারি দপ্তরের বিরুদ্ধে এফ.আই.আর করছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের সই জাল করে চাকরি হয়েছে সোনারপুরে এবং সেটা ধরাও পড়েছে। এই যে ঘটনা ঘটছে তাহলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম থাকার মানে কি, এরসঙ্গে কারা জড়িত আছে নিশ্চয়ই সে বিষয়ে তদন্ত করবেন। এর আগেও এই ঘটনা ঘটেছে আপনারা তার সুরাহা করতে পারেন নি। দীর্ঘদিন ধরেই দেখা যাচ্ছে যে এগুলো কাগজে বেরোচ্ছে। রাইটার্সেও মন্ত্রীর সই জাল করা হয়েছে। এই সমস্ত চক্রান্তে কারা আছে। কোনও সরকারি দপ্তরের মানুষ এর সঙ্গে যুক্ত আছে কিনা, তার তদন্ত যদি সত্যিকার পাওয়া যায় তাহলে নিশ্চয়ই তার ব্যবস্থা করবেন এবং যারা এইভাবে চাকরি পেয়েছে, সই জাল করে চাকরি পেয়েছে তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেবেন।

**শ্রীমতী শক্তি রাণা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় তফশিলি জাতি, উপজাতি কল্যাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গোপীবল্লভপুর এর সাঁকরাইল, বেলেগাড়া, ঝাড়গ্রামের কিছু অংশে ৩০ শতাংশ তফশিলি উপজাতি ছাত্রীরা পড়াশোনা করে। বিদ্যালয়ে যাবার ক্ষেত্রে তাদের খুব অসুবিধা ভোগ করতে হয়। ঘন জঙ্গলের মধ্যে দিয়ে মাঠ পেরিয়ে তাদের বিদ্যালয়ে যেতে হয়। তাই আমার আবেদন যে যাতে ওই এলাকায় তফসিলি উপজাতি ছাত্রীদের জন্য একটা ছাত্রীনিবাস করানো যায় কিনা তার জন্য মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গতকাল যে মর্মন্তুদ বিমান দুর্ঘটনা ঘটে গেছে, সেই দুর্ঘটনার কথা এখানে কয়েকজন উল্লেখ করেছেন। অ্যালায়েন্স এয়ারে বিমানটি যেটি ভেঙে পড়েছে, সেই এয়ারলাইন্সটি রাষ্ট্রীয় ইন্ডিয়ান এয়ারলাইন্সের হোলি ওনড সাবসিডিয়ারি। সুতরাং এই বিমানটি পুরানো বোয়িং ৭৩৭, এটা ভেঙে পড়ার ক্ষেত্রে, পুরানো হয়ে যাওয়াটা একটা কারণ কিনা এটা খতিয়ে দেখা দরকার আছে এবং এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার তার দায়িত্ব এড়িয়ে যেতে পারেনা। এর আগে মাধব রাও সিন্ধিয়া যখন অসামরিক বিমান চলাচল মন্ত্রী ছিলেন তখন ইন্ডিয়ান এয়ারলাইন্সের যে অ্যাক্সিডেন্ট হয়েছিল তিনি

তখন পদত্যাগ করেছিলেন। আমার মনে হয় নীতি এবং রাজনীতির স্বার্থে এবং প্রিন্সিপলের স্বার্থে অসামরিক বিমান চলাচল মন্ত্রী শারদ যাদবের পদত্যাগ করা উচিত। স্যার, গতকাল আমরা দেখলাম যে ব্যাপক অব্যবস্থা ছিল ডেড-বডি নিয়ে আসার ক্ষেত্রে আমার পরিচিত এক ভদ্রলোক রঞ্জন মুখার্জি তিনি মারা গেছেন। দু-এক জন মন্ত্রী ব্যক্তিগত ভাবে গিয়ে অব্যবস্থাকে দূর করা যায় না, নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের অসামরিক বিমান দপ্তরের ব্যাপক অব্যবস্থা ছিল। কিন্তু সঙ্গে সঙ্গে এটাও দুঃখজনক যে গতকাল যখন খবরটা প্রবোধবাবু বললেন উনি সঠিক খবর দিতে পারেন নি, উনি বললেন না যে ৫৮ জন মারা গেছে। উনি বলেছেন একাট অ্যাক্সিডেন্ট হয়েছে। রাজ্য সরকারের এই এমার্জেন্সি মেজারগুলি জোরদার করা দরকার এবং অবশ্যই রাজ্য সরকারের দু-এক জন মন্ত্রীর পাটনায় যাওয়া উচিত ছিল। তারা যদি গিয়ে সঙ্গে করে নিয়ে আসতে পারতেন তাহলে কলকাতার রেলওয়ে স্টেশন এবং বিমান বন্দরে যে অসুবিধাগুলি ছিল সেগুলি দূর করা যেত। স্যার, মর্মন্তুদ ঘটনা, যাদের সব কিছু গেছে তাদেরকে কিছু দিয়েই সান্তনা দেওয়া যাবে না, কিন্তু অন্ততঃ যাতে দুর্ঘটনা না হয় বা দুর্ঘটনা হলে তার পরের ব্যবস্থাগুলো যাতে সঠিক ভাবে হয় তা দেখা দরকার। আমি হাউজে অসামরিক বিমান চলাচল দপ্তরের মন্ত্রীর পদত্যাগ দাবি করছি। শারদ যাদবের পদত্যাগ দাবি করছি।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী নৃপেন গায়েন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা মর্মন্তুদ এবং অমানবিক ঘটনার উল্লেখ করছি, আমার এলাকার একজন গ্রাম-প্রধান তিনি একজন কৃষককে বিচারে ডেকেছিলেন। তার বিচারে আসতে দেরি হয়েছিল, সেই অপরাধে তার ৬টি গরু প্রধানের নির্দেশে তার লোকজন ধরেছে। সে যখন থানায় এফ.আই.আর. করতে যায় তখন রাতের অন্ধকারে তার একমাত্র বাসঘর পুড়িয়ে দিয়েছে তারা। বলা বাহুল্য যে এই গ্রামপঞ্চায়েতটির প্রধান তৃণমূল এবং বি.জে.পির দখলে। এরা মনে করে মেদিনীপুরে সবং, পাশকুড়ায় ঘর-বাড়ি পুড়িয়ে দিয়ে যখন কৃষকদের উপর অত্যাচার করা হচ্ছে এবং নিজেদের দলে টেনে নিয়ে যাচ্ছে তখন সুন্দরবনের শান্তিপূর্ণ গ্রামপঞ্চায়েতে এইরকম সাধারণ কৃষকদের উপর অত্যাচার করে বোধ হয় দল ভাড়িয়ে নেওয়া যাবে। কিন্তু ওদের জেনে রাখা ভালো সুন্দরবনের কৃষক, ক্ষেত, মজুররা অনেক কষ্ট করে অনেক রক্তের বিনিময়ে নিজেদের অধিকার প্রতিষ্ঠিত করেছে এবং বামফ্রন্ট সরকারকেও প্রতিষ্ঠা করেছে তারা সেখানে অনেক দৃঢ় প্রত্যয় নিয়ে আছে। তাদের যে কোনওরকম ষড়যন্ত্র, চক্রান্ত তারা সহ্য করবে না, তার মোকাবিলা করে নিজেদের অধিকার প্রতিষ্ঠা করবে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি করছি যারা দোষি ব্যক্তি তারা যেন শাস্তি পায়। তবে আমি ইতিমধ্যেই খবর পেয়েছি যে থানার একটা অংশের মানুষের বিরোধিতা সত্ত্বেও অপর একটা অংশের মানুষের সহযোগিতায় এই বিষয় খানিকটা সুরাহা

হয়েছে। আমি আরও উল্লেখ করতে চাই এই জন্য যে এই অসহায় পরিবার যেন সাহায্য ও সহানুভূতি পায়।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৪, ৫ বছর আগে রাজ্য সেচ দপ্তর ডায়মন্ড হারবার মহকুমা শহরে সাড়ে ৪ বিঘা জমি দিয়েছিল সুপার মার্কেট এবং শিশু উদ্যান করার জন্য। কিন্তু দুঃভাগ্যের বিষয় সেখানে সি.পি.এম. পার্টি সেই প্রদত্ত জায়গায় সি.পি.এম. পার্টি অফিস করার উদ্যোগ নিচ্ছে এবং তার সাথে আরও কয়েক জন ব্যক্তিকে সেখানে ব্যক্তিগত মালিকানায় জমি দেওয়ার ব্যবস্থা করছে, চক্রান্ত করছে। এটা গুরুতর অভিযোগ, আমরা এর তদন্তের দাবি করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** (উপস্থিত নেই)।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিশ ২৪ পরগনা জেলায় ৩টি বিধানসভা কেন্দ্র বারুইপুর, বিষ্ণুপুর পূর্ব, বিষ্ণুপুর পশ্চিম। এই তিনটে বিধানসভা এলাকার উপর দিয়ে যাওয়া রাস্তার খাটুরমোড় থেকে বারুইপুর পর্যন্ত অংশ মানুষের চলাচলের অনুপযোগি হয়ে পড়েছে। অবিলম্বে এই রাস্তা সংস্কারের দাবি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কৃষি বিপনন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের চন্দননগর বিধানসভার মধ্যে দুটো শহর চন্দননগর ও ভদ্রেশ্বর। সিঙ্গুরের দিঘাটি গ্রাম পঞ্চায়েতের সবচেয়ে গুরুত্বপূর্ণ রাস্তা হল দিঘাটি কে.এম. হাইস্কুল থেকে লাহারোডের মোড় পর্যন্ত। এটা নিয়ে ডাইরেক্ট অফ এগ্রি-মার্কেটিংয়ের সঙ্গে কথা হয়েছে। এই রাস্তাটি শেওড়াফুলি নিয়ন্ত্রিত বাজারের অধীনে রয়েছে। কিন্তু রাস্তাটার অবস্থা খুবই খারাপ, ট্রেকার ভেঙে পড়ছে, সাইকেল যেতে পারছে না, তাছাড়াও, ২৫।৩০ বছর আগেই এই রাস্তায় পিচ হয়েছে। আমি এখানে মেনশন আওয়ার, কোয়েশ্চেন আওয়ারে বলা সত্ত্বেও কোনও কাজ হয়নি। মাননীয় মন্ত্রী এখানে আছেন, আমি অবিলম্বে ঐ দিঘাটি থেকে লাহাপুর মোড় পর্যন্ত রাস্তাটির সংস্কারের দাবি করছি।

**শ্রী সুভাষ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্ধমান থেকে মালডাঙ্গা রাস্তাটার হাল খুব শোচনীয়। যানবাহন চলাচল করতে পারেনা, বাস মালিকরা বাস বন্ধ করে দেওয়ার কথা বলছে। তাছাড়াও, নবদ্বীপ, নদীয়া ও কৃষ্ণনগরের সাথে যোগাযোগের ক্ষেত্রে এটা একটা গুরুত্বপূর্ণ

রাস্তা। তাই আমি অবিলম্বে উক্ত রাস্তার সংস্কারের দাবি করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় আমাদের পুলিশমন্ত্রীর কাছে রাখতে চাইছি এবং তার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র উত্তর ২৪ পরগনার অশোকনগরের হাবড়ার একটা মাত্র থানাতে ২৫ লক্ষ লোকের বাস। কিন্তু একে ভেঙে আরও থানা করার কথা আজ পর্যন্ত হয়নি। তাই গত দেড় বছরের মধ্যে সেখানে ৩০টা খুন এবং ১৪টা রেপ হয়েছে। অথচ পাশেই সল্টলেকে, যেখানে আড়াই লক্ষ লোকের বাস সেখানে ৩টে থানা হয়েছে। আমি স্পেসিফিক্যালি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানতে চাই, তিনি সদনে বলেছিলেন পূর্ণাঙ্গ থানা করা হবে, সেটা কবে করবেন? এবং আইন-শৃঙ্খলা ভেঙে পড়ার ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে মুর্শিদাবাদ জেলাতে ট্রান্সফর্মারের অভাবের জন্য চাষবাস প্রচন্ড ক্ষতিগ্রস্ত হচ্ছে। চাষিদের সাথে সাথে গ্রামের মানুষও হয়রান হচ্ছে। মাসের পর মাস এই অবস্থা চলছে। অবিলম্বে যাতে প্রয়োজনীয় সংখ্যক ট্রান্সফর্মার সেখানে সরবরাহ করা হয় আমি তার দাবি জানাচ্ছি। এছাড়াও, লালবাগে পাওয়ার সাব-স্টেশন করার কথা, ৫ বছর আগে স্যাংশন হয়েছে। এটা যেন অবিলম্বে করার কথা চিন্তা-ভাবনা করা হয়।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেশপুর, গড়বেতা, পিংলা, খানাকুল, আরামবাগ, গঙ্গারামপুর শুধু নয় আজকে সারা পশ্চিমবাংলার প্রত্যেকটা থানা এলাকা সমাজবিরোধীর বে-আইনী অস্ত্রের অস্ত্রাগার তৈরি করে রেখেছে। যে কোনও সময়, যে কোনও জায়গায় সমাজ বিরোধীরা বে-আইনী অস্ত্র নিয়ে ঘুরে রেড়ায়। আজকে পুলিশ বাজেট নিয়ে আলোচনা হবে। ৯১৩ কোটি টাকার পুলিশ বাজেট, অথচ সারা রাজ্য সমাজ বিরোধিতে ভরে গেছে। সর্বত্র তাদের কাছে বে-আইনী অস্ত্র রয়েছে। স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে চিরুনি তল্লাশি করে সমস্ত বে-আইনী অস্ত্র উদ্ধার করা হোক জনগণের স্বার্থে।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন গত ২১শে মে পঞ্চায়েতের উপনির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। সেদিন আমাদের মুর্শিদাবাদ জেলার বরোয়াঁ থানার একম্বা গ্রামের একাট বুথেও উপনির্বাচন অনুষ্ঠিত হয়। ঐ থানার ও.সি. কংগ্রেস(আই) দলের

ভোটারদের ট্রাকে করে নিয়ে আসে ভোট দেওয়াতে। তা সত্ত্বেও সি পি আই (এম) প্রার্থি ওখানে ঐ উপনির্বাচনে জয়লাভ করে। তারপর কংগ্রেস (আই)-এর লোকেরা উত্তেজিত হয়ে গ্রামবাসিদের ওপর অত্যাচার শুরু করে। ও.সি.-র সহযোগিতায় আমাদের লোকেদের ঘরবাড়ি ভাংচুর করে এবং ও.সি. আমাদের লোকেদের মিথ্যা মামলায় জুড়ে দেয়। তাই আমি বিষয়টির প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবিলম্বে তিনি তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**Shrimati Santa Chhetri :** Hon'ble Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Health Minister that all orders/circulars relating to the Health matter of the D.G.H.C. area should be routed through the Health Department, DGHC. Independent correspondence being made by the Directorate and Department of Health, Government of West Bengal with the Head of the Health Institution transferred to the DGHC and vice-versa is creating a lot of confusion thereby making the Health Department, DGHC, a more post office or a trouble shooting institution when problems are faced by these Head of Institutions. Thank you.

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটা বিষয়ে আমি মাননীয় পুলিশ মন্ত্রীকে বলতে চাই যে, আজকের আধুনিক প্রযুক্তির দিনে মোবাইল ফোন সাধারণ লোকেও ব্যবহার করছে। কিন্তু পুলিশ ডিপার্টমেন্টের বেশিরভাগ অফিসারদেরই আমরা অনেক সময়ে ফোন করে পাই না। এস ডি পি ও র‍্যাঙ্কের নীচে থানার ও.সি, ইন্সপেক্টরদের কাছে যদি মোবাইল ফোন থাকে তাহলে জনসাধারণের পক্ষে তাদের সঙ্গে যোগাযোগ করতে সুবিধা হয়। যাতে পুলিশের এস ডি পি ও থেকে থানা অফিসাররা পর্যন্ত মোবাইল ফোন ব্যবহার করতে পারে, তার জন্য আপনার মাধ্যমে আমি মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী রবীন মুখার্জি ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পৌর ও নগর-উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আগামি ১৩ই আগস্ট উত্তরপাড়া-কোতরং পৌরসভার নির্বাচন। এই নির্বাচনকে বানচাল করার জন্য মার্কসবাদি কমিউনিস্ট পার্টি সুপরিকল্পিতভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছে। ইতিপূর্বে ওয়ার্ড পুনর্বিনাসের নামে নির্বাচন পিছিয়ে দিয়েছিল। ভোটার লিস্টের ক্লেম এবং অবজেকশনের দিন একজন ডেপুটি ম্যাজিস্ট্রেট, যিনি ওখানে ডিউটিতে ছিলেন তাঁকে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির গুন্ডারা প্রচন্ডভাবে মারধোর করে, সমস্ত কাগজ-পত্র পুড়িয়ে দেয়। স্যার, উত্তরপাড়া-

কোতরং পৌরসভার নির্বাচনকে কেন্দ্র করে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লোকেরা জোর জুলুম, হামলা শুরু করেছে, যা থেকে সরকারি অফিসাররা পর্যন্ত রেহাই পাচ্ছে না। মার্কসবাদি কমিউনিস্ট পার্টি বাদে সমস্ত রাজনৈতিক দল ইলেকট্রোনিক মেশিনের মাধ্যমে ভোটের দাবি জানিয়েছে। মার্কসবাদি কমিউনিস্ট পার্টি ওখানে ইলেকট্রোনিক মেশিনের মাধ্যমে নির্বাচন করার বিরোধিতা করছে। ভোট বানচাল করার চেষ্টা করছে। তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে নির্বাচন কমিশনের দৃষ্টি আকর্ষণ করছি যাতে উত্তরপাড়া-কোতরং পৌরসভার নির্বাচন অবাধ এবং সুষ্ঠুভাবে হয় তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার পিংলা ব্লকে ব্রিটিশ যুগের তৈরি একটা সেচ বাংলো রয়েছে। তিন একর জায়গার ওপর সেচ বাংলোটি অবস্থিত। সেখানে এক একরের মত একটা পুকুর আছে। সেখানে প্রায় ৩০/৪০ লক্ষ টাকা মূল্যের শাল সেগুন গাছ রয়েছে। এবং সেই বাংলো বাড়িটা মেরামতি না করার ফলে অব্যবহারযোগ্য অবস্থায় রয়েছে এবং পুকুরটি অনাবাদি অবস্থায় রয়েছে। যারফলে সেই জায়গায় এখন সমাজ-বিরোধীদের একটা ক্ষেত্র হয়ে দাড়িয়েছে। আমি মাননীয় সেচমন্ত্রীকে এই বাড়িটাকে সংস্কার করার জন্য এবং পুকুরটিকে চাষের উপযোগি করার জন্য অনুরোধ করছি এবং সঙ্গে সঙ্গে রাজস্ব যাতে কিছু সংগ্রহ করা যায় তার জন্য সরকারকে দৃষ্টি দিতে আবেদন জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি। আমরা যারা এন.এইচ-৬, বোম্বে রোড দিয়ে প্রায়শই যাতায়াত করি অর্থাৎ যারা বাসের যাত্রি তাদের দুর্ভোগ আবার সুরু হয়ে গেছে। বর্ষাকাল এসেছে, বৃষ্টি পড়ছে, আবার ঘন্টার পর ঘন্টা এন.এইচ-৬ জ্যাম হয়ে যাচ্ছে। প্রতি বছরের মত এ বছরও সুরু হয়েছে। গ্রীষ্মকালে অর্থাৎ বৃষ্টি পড়ার আগে পর্যন্ত যানজট ছিল না। আপনি জানেন, দক্ষিণবঙ্গে এই বোম্বে রোড দিয়ে দীঘায় হাজার-হাজার ট্যুরিস্ট যায়, আবার দক্ষিণবঙ্গের যারা বাসের যাত্রি তারাও ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে। আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করছি, ঐ রাস্তায় সারাক্ষণ একটা ভিজিল্যান্স রাখার জন্য ব্যবস্থা থাকুক যাতে যানজট হলে দ্রুত হস্তক্ষেপ করে সরিয়ে দেবার ব্যবস্থা করে।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে বরানগর জুট মিল আজ প্রায় ৪ মাসের বেশি বন্ধ আছে। আগে প্রায় ৫ হাজার শ্রমিক ছিল। এখন দেড় হাজার আছে আর বাকিরা বাইরে চলে গেছে, বাড়িতে চলে গেছে। এরা বিভিন্ন জায়গা

থেকে আসে। এদের প্রায় সাড়ে ৩ হাজার পরিবার আজকে অর্দ্ধাহারে, অনাহারে ভুগছে। অবিলম্বে স্পেশ্যাল জি.আরের ব্যবস্থা না করলে অনশনে মৃত্যু অনিবার্য হবে। আগামি ২০ তারিখে এই সাড়ে ৩ হাজার পরিবারের লোকেরা রাস্তায় নামবে। আমি আশা করি, এই বামফ্রন্ট সরকার এদের দিকে তাকিয়ে অবিলম্বে স্পেশ্যাল জি.আরের ব্যবস্থা যেন করেন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলার দিক থেকে যখন পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থানে তখন আমাদের রাজ্যে কংগ্রেস, বি.জে.পি. এবং তৃণমূল এই ৩ জন মিলিতভাবে পশ্চিমবাংলায় সন্ত্রাস সৃষ্টি করে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলাকে বিঘ্নিত করছে। ওরা মেদিনীপুরে সুরু করেছে, আবার দেখছি দিনাজপুরেও সুরু করেছে, নতুন করে আবার অশান্তি সৃষ্টি করার চেষ্টা করছে। গত ১৩ তারিখে সালার থানার সালারে কংগ্রেসের উশৃঙ্খল কর্মিরা নিরপেক্ষতার নামে থানায় ডেপুটেশন দিতে যায়। তখন থানা থেকে বলা হয়, একসঙ্গে না এসে তোমাদের প্রতিনিধি পাঠাও। তখন তারা বলে আমরা সকলে একসঙ্গে ঢুকবো। তারা ঢুকেই থানা আক্রমণ করে এবং পুলিশের গালে চড় মারে। রাস্তা থেকে ইট-পাথর ছুড়তে থাকে। তখন পুলিশ বাধ্য হয়ে লাঠি-চার্জ করে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হতে দেখে। এইভাবে ওরা গোটা জেলায় যৌথভাবে আইন-শৃঙ্খলা বিঘ্নিত করার চক্রান্ত সৃষ্টি করছে। সুতরাং এদের থেকে সাবধান হতে হবে এবং সন্ত্রাসবাদিদের ক্ষেত্রে কঠোর ব্যবস্থা নেওয়ার জন্য আমি রাজ্য সরকারের কাছে আবেদন করছি।

## ZERO HOUR

[12-50 — 1-00 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় সভায় উপস্থাপিত করছি। গত রবিবার খোদ রাইটার্স বিল্ডিংস-এ ভূমি রাজস্ব দপ্তরে এবং পূর্ত দপ্তরে সমস্ত চুরি এবং সেখানে সমস্ত ফাইল নষ্ট করা হয়েছে। খোদ মহাকরণের গেটে যেখানে পুলিশ রয়েছে, দুশো কেয়ারটেকার রয়েছে সেখানে তারা বলতে পারছে না কি করে এই ঘটনা ঘটলো। স্যার, মহাকরণের মধ্যেই যেখানে নিরাপত্তা নেই সেখানে পশ্চিমবঙ্গের কোথাও নিরাপত্তা আছে বলে আমরা মনে করি না। এ সম্পর্কে আপনার মাধ্যমে স্যার, আমি দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা নিতে বলছি ও দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়ার কথা বলছি। মহাকরণে, যেখানে সি.পি.এম প্রভাবিত কো-অর্ডিনেশন কমিটি রয়েছে সেখানে এই ঘটনা ঘটে গিয়েছে। এ সম্পর্কে অবিলম্বে ব্যবস্থা নেওয়া হোক।

[ 18th July, 2000]

**Shrimati Shanta Chhetri :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the attention of Hon'ble Health Minister for the early steps to be taken to sanction proposal submitted for upgradation of health centres from block primary to rural hospital. Also, proposal submitted for sanction of primary health centres in different areas of D.G.H.C. requires early sanction, e.g., No.1: Sukhia Block Primary Centre, Sukna Block Primary Health Centre, Gurubathan Block Primary Health Centre, Pedong Block Primary Health Centre to Rural Hospital.

No.2: Goke, Algarah, Panighatta and Gayabari and Rambi, for setting up of primary health centres.

I would request the Hon'ble Minister to look into the matter as early as possible, Thank you, Sir.

**শ্রী প্রত্যুষ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের হাওড়া জেলাতে অবস্থিত রেরোল বার্ন কম্পানিটি গত ২৩শে জুনের কেন্দ্রীয় সরকারের নির্দেশে বন্ধ হবার পথে। ২৫শে জুলাই তার লাস্ট ডেট হিসাবে ঘোষণা করা হয়েছে। স্যার, এটি একটি বিখ্যাত সুইচ গিয়ার কোম্পানি এবং এখানে বহু সংখ্যক লোক কাজ করেন। '৮৫ সাল পর্যন্ত এই কোম্পানিটি ব্রিটিশ মালিকানাধীন ছিল এবং তখনই তা বন্ধ হয়ে যায়। দীর্ঘ আন্দোলনের পর '৯০ সালে কারখানাটি অধিগ্রহণ করা হয়। কিন্তু এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ঠিকমতন সহযোগিতা না পাওয়ার জন্য এটি বি.আই.এফ.আরে যায়। '৯৮ সালে যে সমীক্ষা হয় তাতে বি.আই.এফ.আর এর পুনরুজ্জীবনের জন্য ৭ কোটি টাকা বরাদ্দ করতে বলেন। কিন্তু ব্যাঙ্ক এবং ভারি শিল্প মন্ত্রক সে দায়িত্ব নেন নি। রাজ্য সরকারের তরফ থেকে তাদের ট্যাক্স ফ্রি করা থেকে আরম্ভ করে সব কিছু করা সত্বেও আজকে কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্ত গ্রহণ করেছেন। স্যার, কেন্দ্রীয় সরকার এইভাবে পশ্চিমবঙ্গের কলকারখানাগুলি বন্ধ করে দেওয়ার ষড়যন্ত্র করছেন। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। স্যার, এই ইলেকট্রিক্যাল সুইচ গিয়ার কোম্পানিটি একটা লাভজনক সংস্থায় পরিণত হতে পারে। কেন্দ্রীয় সমীক্ষক দল সে কথা স্বীকার করেছেন কিন্তু তা সত্বেও কেন্দ্রীয় সরকার এই পদক্ষেপ নিচ্ছেন। কেন্দ্রীয় সরকারের এই পদক্ষেপ জনবিরোধী, দেশের পক্ষে ক্ষতিসাধনকারি এবং পশ্চিমবঙ্গের পক্ষে ক্ষতিকারক।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশ বাদলবাবু বিষয়টি উত্থাপন করেছেন, আমিও কয়েকটি কথা এ বিষয়ে বলছি। স্যার, াদ মহাকরণে ফাইলে কালি, চুরি

ইত্যাদির ঘটনা ঘটেছে। মহাকরণে ভূমি রাজস্ব দপ্তর, পূর্ত, সড়ক দপ্তর, ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরে কে বা কারা তান্ডব চালিয়েছে। চুরি হয়েছে, কালি লেপে দেওয়া হয়েছে। স্যার, বামফ্রন্ট সরকার তাদের ২৩ বছরের রাজত্বে এই রাজ্যের মুখে কালি লেপেছেন আর এখন খোদ মহাকরণেই কালি লেপে দেওয়া হয়েছে। খোদ মহাকরণেই যদি অবস্থা হয় তাহলে পশ্চিমবঙ্গের অন্যত্র অবস্থিত সরকারি অফিসগুলির কি অবস্থা তা সহজেই অনুমেয়। মহাকরণে যারা কাজ করেন তারা বলছেন অফিসের লোকজনই এইসব করেছে। স্যার, রাইটার্স বিল্ডিং-এ যদি এই অবস্থা হয় তাহলে পশ্চিমবঙ্গে কি অবস্থা চলছে তা পরিস্কার বোঝা যাচ্ছে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাফোন কোম্পানি লিমিটেড একটি স্কীম দিয়েছেন আরলি ভলানটারি রিটায়ারমেন্ট স্কীম, ২০০০। ১০০ জন অফিস কর্মচারী যেখানে আছে তাদের উপরে প্রেসার দেওয়া হচ্ছে। আপনি জানেন যে, গ্রামোফোন কোম্পানিতে গত বছর ৫৫ পারসেন্টের বেশি লাভ হয়েছে। সেই গ্রামোফোন কোম্পানি সেপারেশন স্কীমে জোন করে কর্মচারিদের বলছে যে তোমাদের চাকুরি ছেড়ে দিতে হবে। আমরা দেখছি যে সেখানে লোকাল সিটু ইউনিয়ন মালিকদের সঙ্গে হাত মিলিয়ে কর্মচারিদের চাকুরি ছেড়ে দিতে বলছে। আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, একটা গ্রামোফোন কোম্পানি ৫৫ পারসেন্ট লাভ করার পরেও পশ্চিমবঙ্গের মত রাজ্যে কর্মচারিদের বলছে যে তোমাদের চাকুরি থেকে চলে যেতে হবে। এটা কোন ধরনের বামপন্থা আমি জানিনা। আপনি অবিলম্বে এই ব্যাপার হস্তক্ষেপ করে যে কোনও মূল্যে এই ফোর্স রিটায়ারমেন্ট যাতে বন্ধ করা যায় সেই ব্যবস্থা করুন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমবায় মন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিমবাংলায় গ্রামোন্নয়ন যে সমিতিগুলি আছে, তার যে ম্যানেজার রয়েছে, তারা সোচ্চার হয়েছে। তাদের কমন ক্যাডার থেকে ৬ শত করে টাকা দেওয়া হয়। কিন্তু সেটা পর্যাপ্ত নয়। তাদের সারাদিন কাজ করতে হয়, তারা সর্বক্ষণের কর্মি। এই ৬ শত টাকায় তাদের সঙ্কুলান হয়না। কাজেই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, তাদের সরকারি কর্মচারী হিসাবে গণ্য করা হোক।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন যে মেদিনীপুর, বাঁকুড়া, হুগলি এই সমস্ত জায়গায় তৃণমূল, বি.জে.পি. কংগ্রেসের সঙ্গে যুক্ত হয়ে সন্ত্রাস চালাচ্ছে। বাঁকুড়ার কোতলপুর, জয়পুর এলাকায় নির্দিষ্টভাবে আমরা দেখেছি যে ২০টি গ্রাম জনশুন্য করে দিয়েছে।

আমাদের সমর্থকদের গ্রাম ছাড়া করেছে। মার্কসবাদি কমিউনিস্ট পার্টির পক্ষ থেকে বাঁকুড়া জেলার সম্পাদক অমিয় পাত্র যে তালিকা প্রকাশ করেছেন তাতে ৬৯ জন গ্রাম ছাড়া, ১২২ জনের ঘরবাড়ি লুঠপাট করা হয়েছে। ইতিমধ্যে সবংয়ে পরশুদিন কংগ্রেসের যারা খুন করেছে তারা রাস্তা খুঁড়ে দিয়েছে যাতে পুলিশ এলাকায় যেতে না পারে। কেশপুরে হয়েছে, গড়বেতায় হয়েছে, সবং, পিংলা, কোতলপুর, জয়পুর এইসব জায়গায় তৃণমূল কংগ্রেস, বি.জে.পি একটা সন্ত্রাসের পরিবেশ তৈরি করেছে। তাই, অবিলম্বে এর বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বনের জন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গতকাল ভগবান গোলার খড়িবনিতে পুলিশের গুলি চালনার তীব্র প্রতিবাদ করছি। গতকাল খড়িবনিতে পদ্মায় পাথর ফেলার কাজ চলছিল। এতে স্থানিয় লোকেরা বাধা দেয়। তারা বলে যে জাল না বানিয়ে পাথর ফেললে কোনও কাজ হবেনা, শুধু কনট্রাক্টরকে টাকা পাইয়ে দেওয়া হবে। সেখানে ইঞ্জিনিয়ার ছিলেন। এইভাবে পাথর ফেলার জন্য তারা আপত্তি করেন। এই নিয়ে বচসা হয়। পুলিশ সেখানে ক্ষিপ্ত হয়ে গুলি চালায়। তার ফলে শেখ মুরুদ্দিন এবং চাঁদ মহম্মদ-এর গায়ে গুলি লাগে এবং তারা মারা যায়। এই ঘটনার জন্য আজকে মুর্শিদাবাদে বন্ধ ডাকা হয়েছে। আমি এই ঘটনার তীব্র প্রতিবাদ করছি এবং এই ঘটনা তদন্তের দাবি জানাচ্ছি। যে দুইজন মারা গেছে তাদের পরিবারকে ক্ষতিপূরণ দেবারও দাবি জানাচ্ছি।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে খবরের কাগজে দেখলাম যে লেখা আছে, আমি প্রতিবাদ করেছিলাম বলে টার্গেট হয়েছি ডি.জি। আর একটা কাগজের হাই লাইট করেছে যে, ডি.জিকে আসামি করে সি.পি.এম বলছে, ডি.জি তৃণমূল, বি.জে.পি হয়ে গেছে, রিটায়ারের পরে তৃণমূলে যোগ দেবে। এদিকে ডি.জি বলছেন, আমি নিরপেক্ষভাবে কাজ করি বলে আমাকে টার্গেট করা হয়েছে। আবার সি.পি.এম. বলছে ডি.জি. নিরপেক্ষভাবে কাজ করছেন না, তৃণমূল-বিজেপির হয়ে কাজ করছেন। ডি.জি. বলছেন, পুলিশের একটা বড় অংশ সি.পি.এম.-এর কথায় চলে। এই অবস্থা চলতে থাকলে পুলিশের মধ্যে........

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

[1-00 — 1-10 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল অ্যালায়েন্স এয়ার সার্ভিসের একটি বিমান পাটনায় ভেঙে পড়েছে। পার্লামেন্টে সাবজেক্ট কমিটি যা রয়েছে সেই কমিটি থেকে কিন্তু

গত দশ বছর ধরে বার বার বলা হয়েছে যে, যে বিমানগুলি তারা চালাচ্ছেন সেগুলো চালাবার পক্ষে ফিট নয়, ওখানে নতুন বিমান দেওয়া হোক। কিন্তু তা সত্বেও চালাতে গিয়ে গতকাল ঐ দুর্ঘটনা ঘটেছে। যাতে এ ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয় তার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল একটা মর্মান্তিক ব্যাপার নিয়ে মাননীয় প্রবোধ সিন্‌হা মহাশয়ের পক্ষ থেকে একটা ভুল স্টেটমেন্ট দেওয়া হয়েছে। দেখা গেছে ঐ মর্মান্তিক দুর্ঘটনার কারণে বিহার বিধানসভা সহ অনেক বিধানসভা বন্ধ করে দেওয়া হয়েছে। ঐরকম একটা দুর্ঘটনার ব্যাপারে ভুল স্টেটমেন্ট দেওয়া, এটা দুঃখজনক। আমি প্রশ্ন রেখেছিলাম যে, কতজন মারা গেছেন। তার উত্তরে জানান হয়, ১৬-১৭ জন আহত হয়েছেন। আমার বক্তব্য, এমন কোনও স্টেটমেন্ট দেবেন না যার ফলে হাউসের ঐতিহ্য নষ্ট হতে পারে।

**শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ঘটনাটা খুবই দুঃখজনক। গতকাল বিমান দুর্ঘটনা নিয়ে বিধানসভায় যে বক্তব্য রেখেছিলাম সেটা এখান থেকে এয়ারলাইন্স অথরিটি এবং বিহার গভর্নমেন্ট থেকে যে তথ্য পেয়েছিলাম তার উপর নির্ভর করে পেশ করেছি। তারমধ্যে আমাদের কোনও বিভ্রান্তি নেই, কোনও তথ্য বিকৃত করবার চেষ্টা করিনি। যে তথ্য পেয়েছিলাম তার উপর ভিত্তি করে সঙ্গে সঙ্গে স্টেটমেন্ট করেছি। এবং যে পরিস্থিতি ছিল তাতে ঐ তথ্যের উপর ভিত্তি করেই স্টেটমেন্ট করেছি।

**শ্রী সেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি হাউসের কাছে জানতে চাই, মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বর্তমানে ছাত্র ভর্তির সমস্যা একটা বার্নিং প্রবলেম, বার্নিং ইস্যু। তারচেয়ে বড় প্রবলেম হচ্ছে, যেসব ছাত্র মাদ্রাসা এবং হাই মাদ্রাসা থেকে পাশ করছে তাদের কোনও কলেজ নিচ্ছে না। মাদ্রাসা পাশ করা ছাত্র, তারা কোথায় ভর্তি হবে সে সম্পর্কে মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে অনুরোধ করছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, গতকাল পাটনায় যে বিমান দুর্ঘটনা ঘটেছে তাতে ৫৬ জনের মৃত্যু হয়েছে। সে সম্পর্কে বিধানসভায় শোক প্রস্তাবও গ্রহণ করা হয়েছে। ঐ প্রস্তাবটি সর্বসম্মত করবার জন্য আমি আবেদন জানিয়েছিলাম। যখন কোনও বিমান বা ট্রেন দুর্ঘটনা ঘটে তখন একটা করে তদন্ত কমিশন গঠন করা হয়, কিন্তু সেই কমিশনের সুপারিশ কার্যকরি করা হয় না, কিন্তু ঐসব কমিশনের সুপারিশ কার্যকরি করলে অনেক দুর্ঘটনা কমানো যেতে পারে।

**শ্রী চক্রধর মাইকাপ** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উদ্দেশ্য প্রণোদিতভাবে জনগণকে বিপর্যস্ত করার জন্য গভির ষড়যন্ত্র করছে তৃণমূল বি.জে.পি। রাজ্যে ব্যাপক অশান্তি এবং অস্থিরতা সৃষ্টি করবার চেষ্টা করছে। আমাদের কাঁথি মহকুমায় খেঁজুরি থানায় পরমেশ্বর মন্ডলকে সি.পি.এম-এর লোকেরা অপহরণ করেছে বলে তিনদিন ধরে হাওড়া-দীঘা রাস্তা তারা অবোরোধ করেছে, সেখানে রাস্তায় লুটপাট করেছে, ব্যাপক ভাংচুর করেছে। ৭ দিন বাদে ২৪ পরগনায় তার আত্মীয়ের বাড়ি থেকে সে যখন ফিরে এলো তখন তার কোনও উত্তর তারা দিতে পারছে না। এইভাবে গুরুত্বপূর্ণ রাস্তায় যারা জনজীবন বিপর্যস্ত করলো, হাজার হাজার মানুষকে দিনের পর দিন হয়রানি করলো, যারা এই অশান্তি এবং অস্থিরতার প্ররচনা সৃষ্টি করলো তাদের অবিলম্বে গ্রেপ্তার করে কঠোর শাস্তির দাবি করছি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে।

[1-10 — 1-50 p.m.](Including adjournment)

**শ্রী ইউনুস সরকার** : মাননীয় ডেপুটি স্পিকার স্যার, রাজ্যের বন্যা পরিস্থিতি নিয়ন্ত্রণের জন্য রাজ্য সরকার আগাম কিছু ব্যবস্থা গ্রহণ করেছে। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে এই কথা বলতে চাই যে আমাদের জেলায় বন্যার সঙ্গে ভাঙন শুরু হয়। বন্যা এবং ভাঙন একসঙ্গে হলে একটা দুর্বিসহ অবস্থার সৃষ্টি হবে। তখন এটাকে সামলানো মুসকিল হয়ে যাবে। সেইজন্য মুর্শিদাবাদে আগাম স্বতন্ত্র কন্ট্রোল রুম এবং স্বতন্ত্র কিছু ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি** : স্যার, খোদ মহাকরণ এখন অরোক্ষিত। গত রবিবার ভূমি এবং ভূমিরাজস্ব দপ্তর, পূর্ত দপ্তর এবং কুটির শিল্প দপ্তরে কে বা কারা অফিসে ঢুকে সমস্ত কাগজপত্র লন্ডভন্ড করে দিয়েছে। এই অসংরক্ষিত মহাকরণে সংরক্ষণের নানা ব্যবস্থা আছে কেয়ারটেকার আছে এবং বিভিন্ন জায়গায় সংরক্ষিত এলাকা আছে। আমি এই বিষয়ে তদন্তের দাবি করছি, দোষি ব্যক্তিদের শাস্তির দাবি করছি এবং ভবিষ্যতে যাতে এই জিনিস না হয় তার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং জলসম্পদ উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় ২৬টি ব্লক আছে, তার মধ্যে ৭।৮টি ব্লকে বৃহৎ সেচের ব্যবস্থা আছে, বাকি ক্ষুদ্র সেচের মাধ্যমে উৎপাদন ব্যবস্থা অব্যাহত রয়েছে। জমি চিহ্নিত করে যে ব্লক সেচ অপ্রতুল সেখানে সাবমারসেবেল পাম্প দেওয়া হচ্ছে, এইগুলি যাতে তাড়াতাড়ি দেওয়া যায় তার জন্য অনুরোধ করছি।

(At this stage the House was adjourned till 1-45 p.m.)

(After recess)

[1-50 — 2-00 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 21

The Printed Budget speech was moved on 28.3.2000.

**Mr. Speaker :** There are 74 cut motions to the Demand No. 21. All the cut motions are in order and taken as moved.

| | |
|---|---|
| Shri Saugata Roy | (Nos. 1-3) |
| Shri Pankaj Banerjee | (No.4) |
| Shri Sanjoy Bakshi | (Nos. 5-6) |
| Shri Tarak Bandyopadhyay | (Nos. 7-8) |
| Shri Pulak Chandra Das | (Nos. 9-10) |
| Shri Nirmal Ghosh | (Nos. 11-12) |
| Shri Ashoke Mukherjee | (No. 13) |
| Shri Ajoy De | (No. 14) |
| Shri Sudhir Bhattacharjee | (Nos. 15-19) |
| Shri Badal Bhattacharya | (Nos. 20-29) |
| Shri Kamal Mukherjee | (Nos. 30/45) |
| Shri Rabin Mukherjee | (Nos. 46-61) |
| Shri Tapas Roy | (Nos. 62-66) |
| Shri Gyan Singh Sohanpal | (Nos. 67-71) |
| Shri Ashok Kumar Deb | (Nos. 72-74) |

... (noise and interruption) ...

...(At this stage some opposition members assembled in the well shouting slogans)...

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, (গোলমাল) স্যার, আপনি এদের থামান। এরা না থামলে আমি বলব কি করে? এরমধ্যে আমি বললে শুনবে কে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশমন্ত্রী যে বাজেট এবারে এনেছেন, আমি তার সম্পূর্ণ বিরোধিতা করছি এবং যে সমস্ত কাট মোশন আমরা এনেছি তাকে সমর্থন করে কয়েকটি বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভার মধ্যে আমাদের কিছু মাননীয় সদস্য যে ক্ষোভ প্রকাশ করছেন, এই ক্ষোভ অবাঞ্ছনীয় নয়। বর্তমানে আমাদের পুলিশের যে ভূমিকা এবং পুলিশ প্রশাসনের যে ভূমিকা তা সত্যিই গ্রহণযোগ্য কিনা এবং তাতে পুলিশ মন্ত্রীর পদত্যাগ করা উচিত কিনা? আজকে পুলিশ বাজেট আনা হয়েছে, কিন্তু এই রাজ্যে আজকে বিধানসভা চলাকালিন সময়ে শুধু নয়, এই বামফ্রন্ট সরকার চলাকালিন সময়ে যে ঘটনা ঘটছে, এটা অত্যন্ত নক্কার জনক, নিন্দনীয় ঘটনা। আজকে এই কলঙ্কিত বাজেটকে সমস্ত লোকেরই বিরোধিতা করা উচিত। শুধু আমি কেন, কংগ্রেস কেন, যাদের বুদ্ধি আছে, বিবেচনা আছে, তাদের প্রত্যেকেরই এর বিরোধিতা করা উচিত। আমি এই মাথাভারি প্রশাসন এবং রাজনৈতিক গ্রহে আক্রান্ত দুর্নীতিগ্রস্ত একটা পুলিশ বাজেটের বিরোধিতা করে অত্যন্ত আনন্দ প্রকাশ করছি এবং আমি দুঃখ প্রকাশ করছি যে, বুদ্ধদেববাবুর পুলিশ মন্ত্রী হওয়ার বা পুলিশমন্ত্রী হয়ে থাকার যোগ্যতা আছে কিনা? পুলিশ সম্বন্ধে আমাদের নানারকম অভিযোগ থাকতে পারে এবং থাকবে। পুলিশ না থাকলে প্রশাসন চলবে না। সেই পুলিশের দরকার নেই যে পুলিশ রাজনৈতিক দলের আজ্ঞাবহ ভৃত্য হয়ে থাকে। পশ্চিমবঙ্গের মানুষ তা চায় না, আমরাও তা চাই না। সেইজন্যই এর বিরোধিতা। এক সময়ে এই পশ্চিমবঙ্গের পুলিশ দক্ষতার পরিচয় দিয়েছিলেন, কলকাতার পুলিশ দক্ষতার পরিচয় দিয়েছিলেন। স্কটল্যান্ড ইয়ার্ড ট্রেন্ডের সঙ্গে কলকাতার পুলিশের তুলনা করা হত। আজকে তা কোথায় হারিয়ে গেল, কেন হারিয়ে গেল এবং তার জন্য দায়ি কে? পুলিশের নানা প্রশাসন যন্ত্র যেমন ডি.জি., তাকে অপদার্থ বলছি না বা সি পি এমকে অপদার্থ বলছি না। কিন্তু কিছু পুলিশ আজ্ঞাবহ ভৃত্য হয়ে থাকেন। যারফলে পুলিশ প্রশাসন ধ্বংস হচ্ছে। মাননীয় মন্ত্রীর কাছে আমি গত বছরের ফিগার বাজেটের দিচ্ছি - গত বছরে ধরা হয়েছিল এই বাবদ ৮৬৪ লক্ষ সামথিং টাকা, আর এই বছর রেখেছেন এই পুলিশ বাজেট বাবদ ৯১৩,৪৪,৪৩০০০। তার মানে We are giving more money, we are getting more murder. We are giving more money - we are getting more lawlessness in the state.

এরজন্যই কি পুলিশকে এই টাকা আমরা দেব। মাননীয় মন্ত্রী বিধানসভাতে কয়েকটি কথা বলেছেন সেই কথার প্রসঙ্গে বলছি যে কিভাবে রাজনৈতিক পক্ষপাতদুষ্টভাবে পুলিশ চলছে তার একটা দৃষ্টান্ত আমি আপনার সামনে তুলে ধরছি। ওয়েস্ট বেঙ্গলের পুলিশ মাথাভারি প্রশাসন বুদ্ধদেব বাবুর যে বইটা ব্যুরো অফ অ্যাপ্লায়েড ইকোনমিক্স অ্যান্ড স্ট্যাটিসটিক্স, গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল থেকে বলছি তাতে দেখা গেছে ১৯৮১ সালে ইনেসপেক্টর জেনারেল অফ পুলিশ এবং ডি আই জি মিলিয়ে ছিল ১৬ জন, সেটা ১৯৯৬ সালে দাড়াল ২৭ জন। ১৯৯০ সালে ৩০ জন, ১৯৯১ সালে ৬০ জন, ১৯৯৬ সালে ৬৬ জন এবং ১৯৯৮ সালে ৭৭ জন। এই হল পুলিশের ওপর তলার স্ট্রেনথ্। আর মাঝখানে নেমে এসে সুপারেনটেনডেন্ট, অ্যাসিসটেন্ড সুপারেনটেনডেন্ট এবং ডেপুটি সুপারেনটেনডেন্ট অফ পুলিশ ১৯৮১ সালে ছিল ৩১৮। ১৯৯৮ সালে সেটা দাড়িয়েছে ৪০৫ জনে। সেখানে আপনার ইনেসপেক্টর ছিল ৪ হাজার ৪৯৪ জন এখন দাড়িয়েছে ৪ হাজার ৯৩৪ জন। কনস্টেবল আগে ৩৭,৪৪৯ জন এখন হয়েছে ৪১,২৬০ জন। সুতরাং কনস্টেবেলও বেড়েছে ইনেসপেক্টরও বেড়েছে। সবকিছুই বেড়েছে। এইভাবে বাড়া সত্বেও রাজনৈতিক ব্যবস্থায় এই ২৩ বছরের বামফ্রন্ট সরকারের রাজত্বে পুলিশের অধঃপতন হয়েছে। তার মূল কারণ হচ্ছে বামফ্রন্ট সরকারের আমলে পুলিশ নিরপেক্ষভাবে কাজ করতে পারছে না। আই পি সি, সি আর পি সি এবং আর বি আর বি অনুযায়ী কাজ করতে পারলে আজকে পশ্চিমবঙ্গের এই অবস্থা হত না। আইনশৃঙ্খলার এই অবস্থা হত না। রাজনৈতিক দলের কাজ করতে গিয়ে আজকে পুলিশের মনের বল ভেঙে গিয়েছে। একটা দৃষ্টান্ত আমি তুলে ধরছি ১৯৯৯ সালে বিধানসভায় কমল মুখার্জি একটা প্রশ্ন করেছিলেন যে ১৯৯৮-৯৯ সালে কি কি নতুন পদ সৃষ্টি হল? অ্যাসিসটেন্ট কমিশনার অফ পুলিশ নুতন তিনটি হয়েছে, ইন্সপেক্টর হয়েছে ১৩ জন, সার্জেন্ট হয়েছে ৬৮ জন, অ্যাসিসটেন্ট সাব-ইন্সপেক্টর ৩২ জন, কন্সটেবল হয়েছে ১১৪ জন। ড্রাইভার হয়েছে ৯২২, ওয়ারলেস সুপারভাইজার হয়েছে ৫৮ জন, এটা উনি কয়েকদিন আগে মাননীয় সদস্য কমল মুখার্জির এক প্রশ্নোত্তরে উল্লেখ করেছিলেন প্রমোশন এবং পোস্ট ক্রিয়েট এর ব্যাপারে। সুতরাং দেখা যাচ্ছে, এক বছরে তাদের পদের বাহার দিনের পর দিন বেড়ে যাচ্ছে যেভাবে, অথচ আমাদের সমস্যা একই থাকছে। কিন্তু আমরা কি পাচ্ছি মাননীয় অধ্যক্ষ মহাশয়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ প্রশাসনকে কি ভাবে কোমড় ভেঙে দেওয়া হল, আমি একটা ছোট্ট উদাহরণ নয়, ঘটনার কথা বলছি। '৮২ সালে, ৪।১১।৮২তে আনন্দবাজার পত্রিকা বেরিয়েছিল, তিলজলায় এফ.আই.আর. বদল হয়েছে অভিযোগ। কি ঘটনা, সেটা কাগজে বেরিয়েছে তিলজলায় যে এফ আই আর হয়েছিল ফার্স্ট ইনফর্মেশন, সেই এফ আই আর-এ যে সমস্ত সি পি এম এর লোকেরা জড়িত ছিল তাদের মধ্যে হচ্ছেন যাদবপুরের কান্তি গাঙ্গুলি ও সহচর অসিত দাস এর নাম

*ছিল। রাজ্য পুলিশের ডি.জি গোলক মজুমদার, ২৪ পরগনার জেলাশাসক* রানু ঘোষ এবং পুলিশ সুপার এইচ.এস.সুফি এফ আই আর দেখেছেন। পরের দিন দেখা গেল সেটার পরিবর্তন হয়ে গেছে। গঙ্গাধর ভট্টাচার্য খুনের মামলায় ইন্সপেক্টর অফ পুলিশ খুন হল, পুলিশের কেউ জড়িত নয়, যেটার এফ.আই.আর. করে কন্সটেবল, পরবর্তীকালে সেই কেস সাজান হল, সেই কেসে যাদেরকে দিয়ে স্বাক্ষ্য দেওয়া হল, সেখানে কতকগুলি লোক দাড়াল যাদেরকে কেউ চেনেনা। এফ.আই.আর.টি যে কনস্টেবল করেছিল তার নাম কি আপনারা জানেন। খুন হয়েছিল ইন্সপেক্টর অফ পুলিশ, স্বাক্ষ্য দেবে কে ইন্সপেক্টর অফ পুলিশের সঙ্গে যে ৫ জন দেহরক্ষি ছিল, তারা তো স্বাক্ষ্য দেবে। আপনাদের নেতাকে বাঁচাবার জন্য একজন ইন্সপেক্টর র‍্যাঙ্ক এর পুলিশ অফিসারকে খুন হতে হল। যারা প্রকৃত অপরাধি তাদের বাদ দিয়ে অন্য লোকেদের জড়িয়ে দেওয়া হল। তাঁর স্ত্রী চাকরির জন্য চারিদিকে ঘুরেছে। '৮২ সালের এই ঘটনাটা আমি বললাম। সি.পি.এম.এর লোকেরা যদি খুন করে তাহলে তাদের বাচানোর জন্য প্রশাসন যন্ত্র তৈরি আছে। সেই সময় পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী তিনি দেশের বাইরে চলে গিয়েছিলেন। কান্তিবাবু সেই সময় আত্মগোপন করেছিলেন। তারপরে যখন মুখ্যমন্ত্রী ফিরে এলেন তখন কান্তিবাবু বেরিয়ে এলেন, মুখ্যমন্ত্রী তিনি বললেন এই তো সামনেই আছে। পুলিশ দেখছে আমাদের লোকেরা খুন হচ্ছে, আমাদের দাড়াবার পথ নেই, তারা যদি আপনাদের সন্তুষ্ট করে তাহলে থাকতে পারবে। স্যার, বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় ভাবের ঘরে চুরি করেছেন। ওর বাজেট বইতে একটা পরিসংখ্যান দিয়েছেন। আমি বুঝতে পারলাম .না, হঠাৎ উত্তরপ্রদেশ, অন্ধ্রপ্রদেশ, মহারাষ্ট্রর সঙ্গে পশ্চিমবাংলার তুলনা কেন করলেন। ভারতীয় দন্ডবিধিতে অপরাধযোগ্য কত মামলা আছে সেটা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে একটা স্ট্যাটিসটিক্স আছে, এটা নিউ দিল্লি থেকে বের হয়, এটা হচ্ছে সেন্ট্রাল স্ট্যাটিসটিক্যাল অর্গানাইজেশন এর ডিপার্টমেন্ট অফ স্ট্যাটিসটিক্স, গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার। আমাদের দুর্ভাগ্যের বিষয়, আপনি যে তিনটি রাজ্যের সঙ্গে তুলনা করলেন গুজরাটে আমাদের চেয়ে অপরাধ বেশি, আপনি তো হিমাচল প্রদেশ, পাঞ্জাব, কর্ণাটক, মধ্যপ্রদেশ উড়িষ্যা, পাঞ্জাব, রাজস্থান, তামিলনাড়ু এইগুলির সঙ্গে তুলনা করলেন না কেন? আমার কাছে একটা স্ট্যাটিসটিক্স শিট আছে, আমি যতগুলি রাজ্যের নাম করলাম প্রত্যেকটি রাজ্যতে পশ্চিমবাংলার চেয়ে অনেক কম অপরাধ হয়। পশ্চিমবাংলায় '৯৬ সালে এই সংখ্যাটা ছিল ১ হাজার ৯২৭। আমরা দেখতে পাচ্ছি, রাজ্যে সন্ত্রাস বাড়ছে, যেটা ভারতবর্ষের প্রধানমন্ত্রী একটা রিপোর্টে দিয়েছেন, তাতে বলছেন পশ্চিমবাংলায় স্থান তৃতীয়, সন্ত্রাসের দিক দিয়ে। আইনশৃঙ্খলার অবনতির ক্ষেত্রে থার্ড পজিশন আছে পশ্চিমবাংলা। ভারতবর্ষের প্রধানমন্ত্রী বলছেন। আমি বুঝতে পারলাম না আপনি যে তিনটি রাজ্যের পরিসংখ্যান দিলেন, প্রত্যেক বারে বলেন বিহার, ইউ.পি.র কথা, এইগুলি ছাড়াও তো আরও অনেক

রাজ্য আছে। পশ্চিমবঙ্গ একটি অঙ্গ রাজ্য, আর যে রাজ্যগুলি আছে সেইগুলিও অঙ্গ রাজ্য, এরা সবাই ভারতবর্ষের একই সংবিধানে চলে।

[2-00 — 2-10 p.m.]

একই সংবিধানের মধ্যে তারাও চালাচ্ছে। তাদের আইন-শৃঙ্খলা আপনার চেয়ে অনেক বেশি শক্ত করে রেখেছে, সেখানে বিচার-ব্যবস্থা আছে। আমি আপনাকে অত্যন্ত বিনীতভাবে বলি, একজন আই.জি. তিনি বলছেন পশ্চিমবাংলার পরিসংখ্যান যা দেওয়া হয় সেটা সম্পূর্ণ ভুল। প্রতিদিন দেখা যাচ্ছে সারা পশ্চিমবাংলায় খুন হচ্ছে, থানায় গেলে কেস নিচ্ছে না, ডায়েরি নিচ্ছে না। আপনার একটা পরিসংখ্যান দেন নিজেদের আত্মসন্তুষ্টির জন্য সব থানায় কেস নেওয়া হয়না, বিচার হয়না, আজকে পশ্চিমবাংলায় সর্বত্র এই অবস্থা চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমরা পশ্চিমবাংলার মানুষ কর্ণাটক, বিহার, ইউ.পি-র লোক নই, এবারে বুদ্ধদেববাবু বিহারের সঙ্গে তুলনা করেননি কেন জানিনা। বিহার এগিয়ে গেছে না, পিছিয়ে গেছে জানিনা। পশ্চিমবাংলায় যে সন্ত্রাস, খুন, জখম হচ্ছে তাতে ভারতবর্ষের মধ্যে তৃতীয় স্থান অধিকার করেছে। কয়েকদিন আগে বুদ্ধদেববাবু বিধানসভায় বলেছেন, এই বছরে রাজ্যে কতগুলো ব্যবসায়ির অপহরন হয়েছে ১২ জন। ভালো লক্ষণ? আপনার পুলিশ দিনের বেলায় উর্দি পড়ে ঘোরে, আর রাত্রিবেলায় ধর্মতলায় ডাকাতি করে। কেন এমন হল? এটা তো আগে হতনা। পুলিশ প্রশাসনকে নিজেদের কন্ট্রোল করতে গিয়ে পশ্চিমবাংলা সবচেয়ে ক্ষতিগ্রস্ত হয়েছে, এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। যদিও পুলিশ এটা চাইছে না, কারণ তারাও তো ভারতবর্ষের মানুষ পশ্চিমবাংলার মানুষ। কিন্তু আপনি সব কিছু কন্ট্রোল করেন অন্যভাবে। আপনার উপরে আমার শ্রদ্ধা ছিল, আপনি সুকান্ত পরিবারের একজন সুপুত্র, যেদিন আপনি মন্ত্রীসভা থেকে চলে গিয়েছিলেন সেদিন বলেছিলেন চোরেদের মন্ত্রীসভায় থাকবো না। জানিনা আপনি কোনও মার্কসীয় দর্শনে আত্মমগ্ন, আপনি আত্মসম্মান বিসর্জন দিয়ে আবার মন্ত্রীসভায় ঢুকলেন, পরে আবার উপ-মুখ্যমন্ত্রী হলেন। আমার বিশ্বাস ছিল আপনার নৈতিক বোধ আছে, মনুষত্ব বোধ আছে, শিক্ষা, সংস্কৃতি, কৃষ্টি আছে, কিন্তু যেদিন আপনি চোরেদের মন্ত্রীসভায় এসে ঢুকলেন সেদিন বুঝলাম আপনার কিছুই নেই, আপনার লোভ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে হিউম্যান রাইটস্ কমিশনের যে বইটা দেওয়া হয়েছে এটা অত্যন্ত পরিতাপের বিষয় এই বইয়ের একাট প্যারাগ্রাফ আমি পড়ে শোনাচ্ছি—The Commission during the last three years of its operation processed a large number of complaints received from different sections of the society. A significant number of complaints were directed against the police officials for the excesses committed by them or for their conspic-

uous lack of action motivated by extraneous considerations. In a democratic policy regulated by the rule of law, a policeman is expected to be fair. এখানে পুলিশের সম্বন্ধে স্কেচিং রিমার্কস করা হয়েছে। এটা আমার কথা নয়, এটা হিউম্যান রাইটস কমিশন লিখেছে। আপনারা বলবেন ওখানে ভুল লিখেছে, স্ট্যাটিসটিক্স ব্যুরো ভুল লিখেছে, দরকার ছিল বলেই পোস্টগুলো বাড়িয়েছেন ইত্যাদি। আপনারা পলিটিক্স করার জন্য, আপনাদের নিজেদের লোককে বাঁচানোর জন্য এইসব করছেন। পুলিশ ইন্সপেক্টর খুন হল, যাদবপুরের ভদ্রলোক যিনি খুনি তিনিই হলেন রাজসাক্ষি, আজকে বিচারের নামে প্রহসন হল। পাবলিক অ্যাকাউন্টস কমিটির পক্ষ থেকে আমরা একটা রিপোর্ট দাখিল করেছিলাম। এই রিপোর্টটা হাউসে দেওয়া হয়েছে ১৯৯৯ সালে। তাতে বলা আছে যে, ইন বিটুইন ১৯৮৯ অ্যান্ড ১৯৯৯ এই ক বছরের মধ্যে পুলিশের রেশনে গরমিল করেছেন ৫৫ লক্ষ ২৫ হাজার টাকা। যদিও জিনিস কিনেছিলেন হাই প্রাইসে যদিও আমরা রিপোর্টটা দিয়েছিলাম, কিন্তু কিছু হয়নি। আর একটা রিপোর্ট আমরা দিয়েছিলাম। আমরা চুঁচুড়ায় গিয়েছিলাম, সেখানে দেখলাম ফলস রেশনকার্ড, বেআইনী রেশনকার্ড পড়ে আছে। আমাদের সদস্যরাও ছিলেন। রিপোর্ট দিয়েছিলাম পুলিশ অফিসারের বিরুদ্ধে অ্যাকশন নেবেন এবং আমরা রেকমেন্ডেশন করেছিলাম ৬ মাসের মধ্যে আমাদের জানাবেন। নিশ্চয় ৬ মাস হয়ে গেছে। আপনি উত্তরে বলবেন হোয়াট অ্যাকশন you have taken against the report which has been submitted by the public Accounts committee. যেটা হাউসে পাশ করা হয়েছে এবং সেখানে বলা হয়েছিল ৩ মাসের মধ্যে অ্যাকশন নেবেন। আর একটা রিপোর্ট দিয়েছিলাম রিগার্ডিং দিস, কিন্তু সেটাও করেননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুর্ভাগ্যের বিষয় আজকে যে, পশ্চিমবাংলার মন্ত্রী বলছেন আমি বলেছি পুলিশকে হয় তৃণমূল কংগ্রেস থাকবে না হয় পুলিশ থাকবে। আর বিমানবাবু, অনিলবাবু কি বলছেন? তারা ক্যাডারদের বলেছেন তোমরা মারের বদলা মার দাও। মাননীয় পুলিশমন্ত্রী কি পারবেন বলতে যে, তারা অন্যায় বলেছে, তাদের কথা মানিনা? তাই বলি, আপনি পুলিশমন্ত্রী নয়, পশ্চিমবাংলার মানুষের মন্ত্রী নয়, পার্টির মন্ত্রী। নাহলে আজকে বিমানবাবু, অনিলবাবুর এরকম কথা বলার ক্ষমতা থাকত না। সেইজন্যই আজকে কেশপুর, পিংলা, সবং জ্বলছে, গৃহযুদ্ধ আরম্ভ হয়ে গেছে। অস্বীকার করতে পারবেন? অনিলবাবুরা বলছেন আমাদের ৮০০ কর্মি খুন হয়েছে, আর তৃণমূল কংগ্রেস বলছে তাদের ১৩০০ জন কর্মি খুন হয়েছে। কেন হচ্ছে? এক বছর ধরে সামলাতে পারেননি, এরপরও আপনার থাকার অধিকার আছে? আজকে আমাদের ভাই-বোনেরা মরছে, ঘরবাড়ি পুড়ছে, আর বলবেন আমার পুলিশ বাজেট পেশ করিয়ে দাও যাতে আরও খুন করতে পারি? মুখ্যমন্ত্রী বলছেন ডি.জি.-কে 'এটা কি বিহার বানিয়ে দিলেন?' তাহলে, বিহারের কাছাকাছি এসে

গেছে। তবুও বলবেন পুলিশ বাজেট পাশ করিয়ে দাও? আর আজকে টাকা দিয়ে গুন্ডা লাগিয়ে কেশপুর, পিংলা দখল করতে হবে? ব্রিটিশ সরকারও পারেনি কংগ্রেসকে শেষ করতে, তাদের এই অস্ত্র ছিল। আজকে আপনারাও পারবেন না। শেষ একটি কথা বলছি-

বিদ্রোহি রণক্লান্ত, আমি সেইদিন হব শান্ত
যেদিন অত্যাচারির খড়গ কৃপাণ ভিম রণভূমে রণিবে না।

আপনাদের অত্যাচার-এর খড়গও পশ্চিমবাংলার মানুষের কাছে পৌঁছবে না। - - এই কটি কথা বলে, এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মুস্তাফা বিন কাসেম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২০০০-২০০১ সালের রাজ্য সরকারের পুলিশ বিভাগের যে ব্যয়মঞ্জুরির দাবি আমাদের সামনে উপস্থিত হয়েছে, আমি পরিপূর্ণভাবে তা সমর্থন করছি। মাননীয় মন্ত্রী তাঁর বাজেট বিবৃতিতে যে কথাগুলো পরিস্কারভাবে বলেছেন আমাদের পুলিশ বাহিনী, প্রশাসনকে মজবুত করার জন্য যে পরিকাঠামো আছে, সেই পরিকাঠামো উন্নত করার জন্য, নতুন পরিকাঠামো গড়ে তোলার জন্য যে সমস্ত পদক্ষেপ নিয়েছে, আমি মনে করি তার নিরিখে ৯১৩ কোটি ৪৪ লক্ষ ৪৩ হাজার টাকার ব্যয়বরাদ্দের দাবি অত্যন্ত যুক্তিসঙ্গত।

[2-10 — 2-20 p.m.]

আমি বিরোধীদলের প্রবীন সদস্য সত্য বাপুলি মহাশয়ের কথা শুনছিলাম। উনি ভিতরে না গিয়ে সাধারণভাবে যেরকম অনেকে বলেন যে গত বছরের তুলনায় এই বছরের ব্যয়বরাদ্দের দাবি বাড়ানো হল কেন ঠিক সেই একই প্রশ্ন তিনি তুলেছেন। কিন্তু দুঃখের বিষয় উনি একটুখানি ভিতরে গেলেন না। মাননীয় মন্ত্রী এখানে ব্যাখ্যা করেছেন তার বিবৃতির মধ্যে যে, কতগুলি বিশেষ কর্মসূচি রূপায়ণের জন্য তাঁকে বাড়তি সংস্থানের ব্যবস্থা করতে হয়েছে এবং সেই কারণে তিনি এই অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি রেখেছেন এবং এটা যথাযথ যুক্তিসঙ্গত। আমি সত্যবাবুর কথা শুনছিলাম কারণ তিনি বিরোধীদলের অন্যতম সদস্য এবং নেতা, আজকে ওরা যখন আইনশৃঙ্খলা নিয়ে বলেন, তখন ওদের মধ্যে একটা জিনিস দাঁড় করাতে চায়, যেরকম সত্য বাপুলি বললেন বুদ্ধবাবু বিহারে কি হচ্ছে তারসঙ্গে কেন তুলনা করতে যাবেন, উত্তরপ্রদেশ কি হচ্ছে তারসঙ্গে কেন তুলনা করতে যাবেন, আমাদের পশ্চিমবঙ্গ কেন অপরাধমুক্ত রাজ্য হবে না?" এই ধরনের অলীক কল্পনা আমরা অন্তত বামপন্থী রাজনীতির শিক্ষায় শিক্ষিত, আমরা এটা করিনা। কারণ এটা সম্ভব নয়। আপনারা যদি সুস্থ্যভাবে ভাবেন, ভারতের কোন রাজ্যের পক্ষে অপরাধমুক্ত অপরাধশূন্য পরিবেশ গড়ে তোলা সম্ভব নয়। কারণ

আমাদের দেশের প্রচলিত আর্থ সামাজিক যে অবস্থা যা প্রচলিত রয়েছে, সেখানে লুঠ আছে, যেখানে মানুষের উপর মানুষের অত্যাচার আছে, যেখানে বঞ্চনা আছে, সেখানে কেন অপরাধ হবে না, এটা আপনাদের মাথায় কিভাবে এল আসতে পারে হয়ত, কিন্তু আমাদের রাজনীতির বাস্তবতাবোধ তাতে হয়না। ওরা বলার সময় চেষ্টা করেন যে, যেন পশ্চিমবঙ্গ ভারতের বাইরের কোনও একটা সার্বভৌম রাষ্ট্র। বিহারে যা হয় হোক, উত্তরপ্রদেশে যা হয় হোক, আমাদের পশ্চিমবঙ্গ আপনাদের কথায় একেবারে স্বর্গরাজ্য হবে। ভুলটা এখানেই আপনাদের। আজকে আইনশৃঙ্খলার প্রশ্নে, অপরাধ দমনের প্রশ্নে আমাদের রাজ্য কোন জায়গায় দাড়িয়ে আছে, এর মাপকাঠি কি হবে, সেটা নিশ্চয় আপনাদের তুলনা করতে হবে? সারা ভারতের অবস্থা কোন জায়গায় আছে, তার সঙ্গে তুলনা করে আমাদের এখানের অবস্থা কি আছে সেটা নিশ্চয় ভেবে দেখতে হবে। মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু কখনও বলেন নি যে, এখানে কোনও অপরাধ নেই, কোনও গন্ডগোল নেই। কিন্তু অন্য জায়গায় কি হচ্ছে বলতে হবে না? আপনাদের কাছে যেরকম পরিসংখ্যান আছে, আমার কাছেও পরিসংখ্যান আছে। ন্যাশনাল ক্রাইম ব্যুরোর তথ্য আছে। স্থায়ি স্টেট ক্রাইম ব্যুরোর তথ্য আছে। আপনারা যেদিকেই যান না কেন, সারা ভারতে অন্যান্য রাজ্যের যে অবস্থা, সুখের বিষয় পঙ্কজবাবু আপনিও এতে সন্তোষ প্রকাশ করুন যে আমাদের পশ্চিমবঙ্গ তুলনামূলকভাবে ভালো। আমি সেই পরিসংখ্যান তুলে ধরে আপনাকে আর ভারাক্রান্ত করতে চাই না। মাননীয় মন্ত্রী তাঁর বাজেট বিবৃতিতে দিয়েছেন, আমি পুনরাবৃত্তি চাই না, এটাই ঘটনা। এটাও কথা নয় যে, আমাদের রাজ্যে পুলিশের মধ্যে কোনও নেতিবাচক দিক নেই। এটা কেউই দাবি করেন না। তবে কোনও অবস্থার মধ্যে দাড়িয়ে আছি, সেই অবস্থার বিচার নিশ্চয় করতে হবে। আপনি একমত হবেন, যদি ইচ্ছা করে বিরোধিতা করেন, আলাদা কথা নর্মাল যে সমস্ত ফাংশন, আমাদের রাজ্যের পুলিশ ফোর্সের সাধারণ কাজ, অপরাধ দমনের যে কাজ, শান্তি শৃঙ্খলা বজায় রাখার যে কাজ, সেই কাজের ক্ষেত্রে আমাদের রাজ্যের পুলিশের উপর বাড়তি চাপ আছে, যেগুলি পুরো রাজ্য সরকারের আয়ত্তের মধ্যে নেই। নিশ্চয় সেগুলি ঘটলে ব্যবস্থা নিতে হবে। পুলিশের উপর যতই চাপ বাড়ুক না কেন রাজ্যের অবস্থা ঠিক রাখার জন্য পুলিশকে যথাযথ ব্যবস্থা নিতে হবে। এই দিকটা তো উপেক্ষা করার বিষয় নয়। শুধু যে চুরি ডাকাতি বন্ধ বিষয় হত, ডাকাতি রাঁহাজানি বন্ধ করার বিষয় হত তাহলে পশ্চিমবাংলায় — সেখানে কোনও ত্রুটি নেই একথা আমরা কেন বলতে যাব, এই কথাটা বলা যায় না। আমি দু একটা কথা বলতে চাই যে বাজেট বিবৃতির মধ্যে আছে। আমাদের উত্তরবাংলার জেলাগুলোতে বিচ্ছিন্নতাবাদি, নাশকতামূলক শক্তিগুলোর কাজকর্ম বাড়ছে। আমাদের প্রতিবেশি রাজ্যে দুটো জঙ্গি শক্তি আলফা এবং বোড়ো তারা আমাদের পশ্চিমবাংলায় — কুচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলাতে শিলিগুড়ি

মহকুমাকে ব্যবহার করছে তাদের অস্থায়ি আশ্রয় স্থল হিসেবে। বিদেশ যাতায়াতের একটা জায়গা হিসেবে অর্থ সংগ্রহের জন্য, অস্ত্রশস্ত্র সংগ্রহের জন্য, এটা একটা অ্যাডিশনাল প্রেসার অন দি পুলিশ ফোর্স অব দি ওয়েস্ট বেঙ্গল। আজকে কামতাপুরি অর্গানাইজেশন বোড়োদের সঙ্গে যোগাযোগ রেখেছে। তার মোকাবিলা করে যেতে হচ্ছে আর ইদানিংকালে যেটা নিয়ে রব তুলছেন, এই চাপের উপর একেবারে জঘন্য রাজনৈতিক কারণে নতুন করে যেটা সৃষ্টি করেছেন এবং রাজ্যের ক্ষেত্রে এটা সাময়িক হতে বাধ্য, এটা পশ্চিমবঙ্গের ঐতিহ্য যাই ভেবে বসে থাকুন না কেন। এটা দুঃখের বিষয় হলেও আমি ব্যক্তিগতভাবে আপনাদের একেবারে বলতে যাব না, অনুগ্রহ করে সেইভাবে নেবেন না। বিশেষ করে রাজনৈতিক দল এই পুরনো কংগ্রেস দলের অপদার্থতার জন্য, যে অত্যাচার মানুষের উপর করা হয়েছে মানুষ বীতশ্রদ্ধ হয়ে তাদেরকে ঝেড়ে ফেলে দিয়েছেন। সেই জায়গায় দুটো দল আমাদের পশ্চিমবাংলায় তার একটা হচ্ছে তৃণমূল কংগ্রেস তাদের নীতি, তাদের যিনি নেত্রি আলোচনার ব্যাপার, আমি ব্যক্তিগতভাবে বলছি না এবং বির্জেপি তারা এখানে রাজনৈতিক পাওয়ারকে পোক্ত করার জন্য যে ধরনের সন্ত্রাস তারা চালাচ্ছে, ৭২ থেকে ৭৭ পশ্চিমবাংলার মানুষ সেই সন্ত্রাসকে অতিক্রম করে এসেছিলেন। আবার একটা অপচেষ্টা চলছে সেই ধরনের সন্ত্রাস এখানে নামানোর জন্য। এটা কোনও কথা না। আজকে আপনাদের জাতীয় এবং আন্তর্জাতিক পরামর্শদাতারা এই রাজনৈতিক পরামর্শ আপনাদের দিয়েছেন যে কোনও প্রতিযোগিতামূলক রাজনৈতিক সংগ্রাম, নির্বাচনী সংগ্রামের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার মাটি থেকে বামপন্থীদের উৎখাত করা যাবে না, অসম্ভব ব্যাপার। কারণ বিগত বছরগুলিতে যেভাবে বামফ্রন্ট সরকার মানুষের জীবনের প্রতিটি ক্ষেত্রে যুক্ত থেকে, তাদের আন্দোলন সংগ্রামের মধ্যে যুক্ত থেকে মানুষের হৃদয়ে ঠাঁই করে নিয়েছে তাদের এভাবে সরানো যাবে না। অন্য পথ ধর এবং সেই পথে সন্ত্রাস সৃষ্টি কর। আজকে কেশপুর গড়বেতার কথা অন্য কমরেডরা বলবেন। আমাদের নন্দদি বলবেন। কিন্তু এই কথা বারবার বলা হচ্ছে যে এখানে সেখানে সন্ত্রাস কারা করছে, কি ভাবে করছে। আমাদের পরিসংখ্যান বলছে মেদিনীপুর জেলায় শুধু আমাদের পার্টি সমর্থক কর্মি কিভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। আপনারা মূল্যবোধের কথা বলেন। কোনও মূল্যবোধ। কোনও রাজনৈতিক সংস্কৃতি এখানে আমদানি করতে চাইছেন। আমি আপনাদের একটা কথা মনে করিয়ে দিতে চাই বলুন সত্যি কিনা? পাশকুঁড়ার উপ নির্বাচনে তিনি একটি রাজনৈতিক দলের নেত্রি, সে দলের নীতি যাইহোক না কেন, মানুষের পক্ষে কি বিপক্ষে সেটা আলাদা ব্যাপার নীতি যাই হোক না কেন, মানুষের পক্ষে কি বিপক্ষে সেটা আলাদা ব্যাপার, অন্য প্রশ্ন। আপনারা ভাবুন তো, কোন রাজনৈতিক দলের নেত্রি, আপনাদের অনুগামি তাঁকে কত নম্বর নেত্রি ভাবে, তিনি একটা জায়গায় গিয়ে প্রকাশ্যে জনসভা করে বললেন যে সি.পি.এম কর্মি সমর্থকদের হাত কাটো, পা কাটো। এই

রাজনীতি আপনারা আমদানি করতে চাইছেন। ইট ইজ অন রেকর্ড। কেউ এখানে বিরোধিতা করতে পারেন, করুন কিন্তু তাকে গিয়ে একবার বলুন যে এতটা বলা মানায় না। আর বিজেপি দল ওদের একটি বড় দোসর সর্বভারতীয় ভিত্তিতে। কি করে দেখানো হবে। সেখানে বিজেপি নেতা ভারত সরকারের একজন রাষ্ট্রমন্ত্রী, যোগাযোগ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী তিনি দেখলেন হাত পা কাটতে বলেছে, আমাদের দলের দোসর একটা দল। মাথাটা কাটতে বাকি আছে। অতএব তিনি বললেন যার হাতে যা আছে সি.পি.এম কর্মিদের মাথা কাটো। বঁটিতে শান দাও।

[2-20 — 2-30 p.m.]

হাতের কাছে যা পাও নিয়ে নাও। তিনি প্রকাশ্যে দাড়িয়ে বলেছেন আমি একজন কেন্দ্রীয় মন্ত্রী, আপনারা সি.পি.এম. কর্মি ও সমর্থকদের ধর থেকে মাথাটা উড়িয়ে দিন। আমি কেন্দ্রীয় মন্ত্রী তারপর আমরা সমস্ত বিষয়টা দেখব। এই রাজনীতির আমদানি করেছেন, আর এখানে আইন শৃঙ্খলা পরিস্থিতি নিয়ে প্রশ্ন তুলবেন। পঙ্কজবাবু মাই গুড ফ্রেন্ড অন দি অপজিট সাইড, আমি আপনাকে ব্যক্তিগত ভাবে না, আপনারা মূল্যবোধের কথা বলেন, আমি শুধু একটাই কথা মনে করিয়ে দেব, তার নাম আমি সেইভাবে করছি না, জনৈক জাভেদ খান এখন কলকাতা কর্পোরেশনের মেয়র ইন কাউন্সিল (স্বাস্থ্য বিভাগ)। সুব্রতবাবু ভালো করেই জানেন তিনি হচ্ছেন চেয়ারম্যান এই জনৈক জাভেদ খান তিনি কংগ্রেস দলের কাউন্সিলার এক সময় ছিলেন। একটা লোকসভা নির্বাচনে তিনি তৃণমূল নেতৃর গাড়ি ভাংচুড় করেছিলেন, আমি দায়িত্ব নিয়ে বলছি আমি মনেকরি পঙ্কজবাবুর স্মৃতিশক্তি অতটা দুর্বল নয়। আপনি এবং শোভনদেববাবু, আপনি তখন তৃণমূল কংগ্রেসের চেয়ারম্যান এবং শোভনদেববাবু প্রথম থেকেই নেতা। আপনারা স্বরাষ্ট্র সচিবের সাথে দেখা করেন এবং বললেন এই লোকটাকে গ্রেফতার করতে হবে, একটা সমাজ বিরোধী লোককে গ্রেফতার করুন ইট ইজ অন রেকর্ড, আপনাদের উক্তি, এটা মাননীয় অধ্যক্ষ মহাশয় বললেন, আমি অধ্যক্ষ মহাশয়কে দেব, আই উইল প্লেস ইট অন দি টেবিল অফ দি হাউজ। আর আপনাদের নেতৃ আমি জানি না হাউ ফার ইট ইজ কারেক্ট, বাট সামটাইমস উই হ্যাভ টেকন ইট টু বি কারেকটেড। টেলিগ্রাফে তাঁকে উদ্ধৃতি করে খবর বেরলো, মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার অনুমতি নিয়ে সেই উদ্ধৃতি আমি এখানে পাঠ করতে চাই। টেলিগ্রাফে বলেছেন হু ডাজ জাভেদ খান কিং খান, জাভেদ ইজ এ মাফিয়া ডন অ্যান্ড এ পেটি কাউন্সিলার। আপনাদের নেত্রি, এক সময় আপনি নেতা, তিনি কর্মি আর এখন তিনি নেত্রি আর আপনি কর্মি। তিনি বলেছিলেন এক সময়, এতো অন রেকর্ড স্যার, দুঃখের বিষয় হচ্ছে মাফিয়া ডন যারা ছিলেন আপনাদের কাছে, এখন সেই মাফিয়া ডনেরা তৃণমূল কংগ্রেসের মূলধনে পরিণত হয়েছেন।

এই কৃষ্টি আপনারা আমদানি করেছেন আর এখানে অন্য কথা বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এটা পরিস্কার যে পশ্চিমবাংলায় সন্ত্রাস একদিনও হবে না যদি আপনাদের শুভবুদ্ধির উদয় হয়, আপনারা যদি সন্ত্রাস বন্ধ করেন যারা এখানে চিৎকার করছেন। সি.পি.এম. নতুন করে আক্রমণ করছে না, এতদিন আক্রান্ত হয়েছে! মানুষের বেঁচে থাকার অধিকার আছে, আত্মরক্ষার অধিকার আছে, তাই তাদের হাতে যা আছে আজকে তাই দিয়ে তাঁরা রুখে দাড়িয়েছেন। আজকে তারা প্রতিরোধের জন্য মাঠে নেমেছেন। আজকে তাই কাগজগুলি এইরকম ভাবে বলছেন, সুতরাং এটা কোনও আলাদা কথা নয়। আপনাদের দলের পক্ষ থেকে বামফ্রন্ট সরকারের কাছে উচ্চ আধিকারিকরা বলেছিলেন যে শুধু পুলিশ দিয়ে হবে না। ঠিক, রাজনৈতিক ভাবে তার মোকাবিলা করতে হবে। দেওয়ালের লেখা পড়তে আপনারা একটু দেরি করেছেন, এটা আপনাদের ব্যাপার। বিধানসভা নির্বাচনের সময় এই অপকর্মের মূল্য কড়ায় গণ্ডায় মিটিয়ে দিতে হবে পশ্চিমবাংলার মানুষের কাছে এটা মনে রাখবেন। অলীক কল্পনা, স্বপ্নবিলাস অনেক দেখেছেন পশ্চিমবাংলার মানুষ। সুতরাং আজকে এই জায়গায় তাদের কাছে দাবি বলতে পারেন সেখানে সি.পি.এম. নেতারা বলেছেন, তৃণমূল নেতারা একবারও বলেন নি যে যারা দুস্কৃতকারি বলে চিহ্নিত হবে তাদের সবাইকে আটক করুন নিরপেক্ষ ভাবে পুলিশ বাহিনীকে এই ভূমিকা পালন করতে হবে যার যে সমস্ত অস্ত্রই যার হাতেই থাকুক না কেন বেআইনীভাবে তাকে গ্রেফতার করতে হবে এই পরিস্থিতিতে। এই হচ্ছে পরিস্থিতি। পশ্চিমবাংলায় আপনাদের সন্ত্রাস বন্ধ হলে, তৃণমূলের সন্ত্রাস বন্ধ হলে পশ্চিমবাংলা শান্ত। পুলিশও তার ভূমিকা যথাযথভাবে পালন করতে পারে।

(এই সময় মাননীয় মন্ত্রী শ্রী সুশান্ত ঘোষ সভা কক্ষ্যে প্রবেশ করায় বিরোধী বেঞ্চের কিছু কিছু সদস্য ক্ষোভ দেখান।)

স্যার, এই সুযোগে আমি আরও কয়েকটা কথা বলে নিতে চাই পুলিশ প্রশাসন সম্পর্কে। আজকে আমরা গর্ব করে বলতে পারি, আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলার কথা ওরা তুলছেন, কোনও শুভবুদ্ধি সম্পন্ন মানুষ চায়না যে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা চলছে। আমরা পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতির ঐতিহ্যকে ধরে রাখতে পেরেছি। আজকে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামার কারণ হচ্ছে কিছু চিহ্নিত সাম্প্রদায়িক শক্তি। তারা পরিকল্পিত ভাবে সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা বাঁধাবার জন্য উস্কানি দিচ্ছে। শুধু উস্কানিই দিচ্ছে না, অংশগ্রহণও করছে। মাননীয় শোভনদেববাবু, সেই শক্তি কারা? বাদলবাবুও বসে আছে সবে সবে, জানেন, শোভনদেববাবুও পিছিয়ে নেই। দ্রুত জেনে ফেলছেন, এক পংক্তিতে পাত পেতেছেন, কোন শক্তি মানুষ চেনেন, জানেন। আজকে গর্বের সঙ্গে পশ্চিমবাংলার মানুষ হিসাবে, রাজনৈতিক বিরোধিতা যাই থাকুক, আপনাদের যাই ভূমিকা থাকুক,

পশ্চিমবাংলার মানুষ হিসাবে এটা আমাদের খানিকটা গর্বের বলা যায়, খানিকটা অহংকারেরও। এই অহংকার শুধু যে পুলিশ প্রশাসন আমাদের ভোগ করার অধিকার দিয়েছে তাই নয়, মানুষের চেতনা, দীর্ঘদিনের সাম্প্রদায়িক ঐতিহ্যের ধারা, ধর্ম নিরপেক্ষতার ঐতিহ্য এবং পুলিশও তার ভূমিকা পালন করেছে। আপনারা জানেন যে নক্কারজনক নজীর, ভারতবর্ষের কোন কোন রাজ্যের পুলিশ বাহিনীর লোকেরা দাঙ্গা বাঁধানোর কাজে যুক্ত, দাঙ্গায় অংশগ্রহণ করছে। আমাদের পুলিশের যত দুর্বলতার কথাই বলুন না কেন, ত্রুটির কথাই বলুন না কেন, এই কলঙ্কজনক নজির পশ্চিমবাংলার পুলিশ, বামফ্রন্ট সরকারের নীতি অনুসারে এবং পরিবেশগত ভাবেও করতে পারে না, সাহস করেনা। এই হচ্ছে তফাত পশ্চিমবাংলার পুলিশের সঙ্গে অন্যান্য রাজ্যের পুলিশের।

বিপথগামিতা সব পেশার লোকেদের মধ্যেই আছে। যে যে পেশায় আছেন তাতে দেখবেন কিছু ব্যক্তির মধ্যে বিপথগামিতা আছে। পুলিশ বিভাগ তার থেকে ব্যতিক্রম কিছু নয়। মাননীয় মন্ত্রী মহশয় তার বাজেট বিবৃতির মধ্যে বলেছেন, এই বিপথগামিতা আছে এবং কতটা কমানো যায় সেই চেষ্টাও আছে এবং যারা অন্যায় করেছেন, কাজ ভালো করেন নি তাদের শাস্তির বিধান আছে এবং যারা দৃষ্টান্তমূলক কাজ করেছেন তাদের পুরস্কৃত করেছেন, প্রশংসা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় লাল আলো জ্বালিয়ে দিয়েছেন, আমার সময় শেষ হয়ে এসেছে। এই অল্প সময়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে বিনীতভাবে অনুরোধ করব বিপথগামিতা যাই থাকুক না কেন, কতকগুলো সেনসেটিভ এবং ইনপর্টেন্ট জায়গা আছে সেখানে পুলিশ বিভাগের লোককে নিয়োগ করার আগে আমাদের রাজ্যের সম্মান, স্বার্থ, দেশের সম্মান, স্বার্থ একটু স্ক্রিনিং করে, যাচাই করে নিয়োগ করলে ভালো হয়। স্যার, আমি বাংলাদেশ বর্ডার বসিরহাটের মানুষ। সেই বর্ডার দিয়ে অবৈধভাবে, যাতায়াতের জন্য চেকপোস্ট আছে, সেখানে আমি দায়িত্ব নিয়ে বলছি, মাননীয় মন্ত্রী বললে তাঁকে বিস্তারিত তথ্য দিতে পারব। বাংলাদেশ থেকে নাগরিকরা আসছে পাশপোর্ট, ভীসা নিয়ে বিশেষ করে যারা জুন মাসের শেষাশেষি এসেছে তাদের ওপর যে অত্যাচার হয়েছে তা ভাষার প্রকাশ করা শক্ত। আমাদের সব পুলিশ পারসোনেলরা এটা করেন না। কিন্তু আমি বলতে বাধ্য হচ্ছি, এ জিনিস ঘটছে। স্যার, আপনি অনুমতি দিলে আমি বলতে পারি টাকা পয়সা জোর করে আদায় করছে। আমি বাংলাদেশি নাগরিকদের বলতে শুনেছি, "এসব আগে বাংলাদেশে হত, দুঃখের বিষয়, এখানে কেন হচ্ছে?" আমাদের সব অফিসাররা, আমাদের সব কর্মিরা এই কাজ করেন না। দু'চার জন করলেও এটা আর ব্যতিক্রমের পর্যায়ে থাকে না, আমাদের রাজ্যের সম্মানকে, আমাদের রাষ্ট্রের সম্মানকে বিরূপভাবে স্পর্শ করে। আমার এই অভিজ্ঞতা হয়েছে বলেই আমি মাননীয় মন্ত্রীকে এই বিষয়টা বিশেষভাবে দেখার জন্য অনুরোধ করছি। তিনি আরও বিস্তারিত জানতে চাইলে, আমি জানিয়ে দেব। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, বিভিন্ন ব্যাপার যেমন আমাদের রাজনৈতিকভাবে মোকাবিলা করতে হবে তেমন পুলিশ প্রশাসনকে তার ভূমিকা পালন করতে হবে। আপনার অনুমতি নিয়ে আমি যে কথা বলতে চাই, এই সন্ত্রাস বন্ধ করার জন্য যদি দরকার হয় পুলিশ প্রশাসনের জন্য মাননীয় মন্ত্রী যে বাজেট প্রস্তাব উপস্থিত করেছেন তা পর্যাপ্ত না হলে সুস্থ প্রশাসনের স্বার্থে, রাজ্যের মানুষের স্বার্থে, সমাজ-জীবনকে সন্ত্রাস মুক্ত করার স্বার্থে যদি মাননীয় মন্ত্রী মহাশয় এখানে কোনও সাপ্লিমেন্টারি বাজেট রাখেন তাহলে আমরা সেই সাপ্লিমেন্টারি বাজেটকে দু'হাত তুলে অনুমোদন করব। এই কথা বলে, বাজেটকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে এই বিধানসভার গেটের সামনে যেভাবে ছাত্র-ছাত্রীদের ওপর পুলিশ লাঠিচার্জ করেছে তা অত্যন্ত দুর্ভাগ্যজনক। আমি তার তীব্র নিন্দা করছি। এ আই ডি এফ-এর পক্ষ থেকে আজকের দিনের পশ্চিমবাংলার একটা বিরাট সমস্যা ছাত্র-ছাত্রী এবং অভিভাবকরা যে সমস্যার নাজেহাল হচ্ছে, উচ্চ-মাধ্যমিক স্তরে ভর্তির সমস্যা - সেই সমস্যার প্রতি সরকারের এবং বিধানসভার দৃষ্টি আকর্ষণ করার জন্য ছাত্রছাত্রীরা এসেছিল। তারা শান্তিপূর্ণভাবে মিছিল করে এসেছিল। তাদের সেই শান্তিপূর্ণ মিছিলের ওপর পুলিশ সিভিয়ারলি লাঠিচার্জ করেছে এবং তাদের গ্রেপ্তার করেছে। পুলিশের এই কাজের আমি তীব্র প্রতিবাদ এবং ধিক্কার জানাচ্ছি। এ বিষয়ে পুলিশমন্ত্রীর বক্তব্য দাবি করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, পঙ্কজ বলছিল—সুশান্তবাবু আজকের আলোচনায় অংশ গ্রহণ করলে ভাল হয়। ওর পরবর্তী কি কার্যক্রম আছে গড়বেতা এবং কেশপুরে তার একটা অ্যাকাউন্ট দিলে ভাল হয়। স্যার, প্রথমেই আমি এই বাজেটের বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশন সমর্থন করছি। আমার খুবই আশ্চর্য লাগল মুস্তফা বিন কাশেম সাহেব-এর শেষ কথাটা শুনে। উনি আজকে দু হাত তুলে পুলিশের জন্য আরও বাজেট অনুমোদন করতে চাইছেন। সাপ্লিমেন্টারি বাজেটকে আগাম সমর্থন জানালেন। কি সময়ের পরিবর্তন! ২৫ কোটি টাকা থেকে বেড়ে বেড়ে পুলিশ বাজেট ৯১৩ কোটি টাকায় এসেছে। গত বছর ৪৯ কোটি টাকা বেড়েছে। তার আগের বছর ১১৬ কোটি টাকা বেড়েছে। আগামী বছর এটা এক হাজার কোটি টাকায় চলে যাবে বলে মনে হচ্ছে। এই রেকর্ড বাজেট করার জন্য ওরা নিজেরাই নিজেদের অভিনন্দন জানাচ্ছেন যে, পুলিশের জন্য এত খরচ আগে কেউ করেনি। এতে ওদের চরিত্র এক্সপোজড হয়ে গেছে। স্যার, আমি যে কথা আজকে এই বাজেট সম্পর্কে মূলত বলতে চাই যে, পুলিশ কংগ্রেস আমলেও ছিল, সি পি এম আমলেও আছে। এটা কোনও নতুন

পুলিশ নয়। আগে যারা পুলিশে চাকরি করত, এখনও তারা চাকরি করছে। যে কোনও :ত সমাজে পুলিশ ইজ দি কোয়েরসিভ আর্ম অফ দি গভর্নমেন্ট। সরকার রুল অফ ল রাখতে, আইন রাখতে পুলিশকে ব্যবহার করে। স্যার, কে একজন পেছন থেকে কবিতা বলছেনঃ পুলিশ তুমি যতই মারো—মাইনে তোমার ১১২। এই মাত্র পুলিশ ডি এস ও-র ছেলেদের ঠেঙিয়েছে। আমি যে কথা বলছিলাম বিভিন্ন সরকারের আমলেই পুলিশকে পলিটিক্যাল ডাইরেকশন দেওয়া হয়। সেটাই মূল প্রশ্ন। স্যার, পুলিশের সম্বন্ধে বলতে গিয়ে আজকে সবচেয়ে বড় সমস্যা, সারা ভারতবর্ষে পুলিশের কি হচ্ছে—পলিটিসাইজেশন হচ্ছে, রাজনীতির অংশ হয়ে যাচ্ছে, পুলিশ ক্রিমিনালাইজেশন হচ্ছে, পুলিশ অপরাধের অংশ হয়ে যাচ্ছে এবং পুলিশ ডি-হিউম্যানালাইজেশন হচ্ছে, পুলিশ অমানবিক হয়ে যাচ্ছে, পুলিশ মানুষের উপর নির্মমভাবে, নির্দয়ভাবে ব্যবহার করছেন। শ্রী সি আর কৃষ্ণ আয়ার এই পুলিশের সম্পর্কে বলতে গিয়ে বলেছেন "Politicisation is making rapid strides inside the police force and even communalisation has infilterated into the police ranks. This is corrosive of discipline and eventually, of efficiency and reliability."

স্যার, আরও আমরা যখন দেখি, ২ বছর আগে বডিগার্ড লাইন্সের পুলিশ খিদিরপুরে বেরিয়ে মারপিট করতে যায় হাতে লাঠি নিয়ে, লুঙ্গি পড়ে তখন কৃষ্ণ আয়ারের কথা মনে পড়ে। শ্রী ভি আর এস রাও যিনি পুলিশ সম্বন্ধে এক্সপার্ট, তিনি বলেছেন যেটা পুলিশ ফোর্স সম্বন্ধে প্রযোজ্য, "The present image of police in public mind is very negative and it is characterised by attributes such as brutal, corrupt, immoral, insular, complacent, careerist, castiest, communal, fragmented, hierarchial absence of espirite-de-corps and devoid of ethical standards'.

পশ্চিমবাংলার পুলিশ সম্বন্ধে বুদ্ধদেববাবুর রাজত্বে সবগুলিই বলা যায়, burtal, corrupt, immoral, insular, complacent, careerist, castiest, communal, fragemeted.

এই সব কটাই বুদ্ধদেববাবুর পুলিশ সম্পর্কে বলা যায়। সেইজন্য বুদ্ধদেববাবু পুলিশকে কি ডায়েরকশন দিয়েছেন সেটাই হচ্ছে গুরুত্বপূর্ণ এবং তার থেকেই বোঝা যাবে পুলিশ কি রকম কাজ করেছেন। আমাদের অভিযোগ হচ্ছে, গত ৪ বছরে পশ্চিমবাংলার পুলিশ আরও পলিটিসাইড হয়েছে, পুলিশের রাজনীতিকরণ সম্পূর্ণ হয়েছে এবং বুদ্ধদেববাবু পুলিশের দুটি মুখ রেখে চলেন। কলকাতার যেহেতু পুলিশ আলাদা, সেইজন্য কলকাতার পুলিশের মুখ আলাদা আর গ্রামের যে পুলিশের নগ্ন রূপ যেটা

পার্টির নিয়ন্ত্রাধীন সেটা কলকাতায় দেখান না। বাইরের লোকেরা যখন আসে, দমদম এয়ারপোর্ট থেকে তাদের তাজ বেঙ্গল হোটেলে নিয়ে চলে যায় এবং তাদের দেখায় কলকাতা কত ভাল, কলকাতায় শিল্প বিনিয়োগ কর। কিন্তু আসল চেহারাটা গ্রামে গেলে বোঝা যায়। আজকে পুলিশ কোথায় গেছে? গত কয়েক বছরে প্রত্যেকদিন কেশপুর, গড়বেতা, সবং, পিংলায় যেখানে পুলিশ বাহিনী অনুপস্থিত সেখানেই রাজনৈতিক সংঘর্ষ ঘটেছে এবং এই রাজনৈতিক সংঘর্ষে বুদ্ধদেববাবু যখন মন্ত্রী হন তখন সি পি এমের হিসাবে, সি পি এমের ৬৫ জন কর্মী সমর্থক খুন হয়েছে, জখম হয়েছে ১৩২৫ আর হামলায় ঘরবাড়ি ছেড়ে গেছে ৩৬৬৮। নিশ্চয়ই তৃণমূল, বি জে পি-র সমসংখ্যক হবে না, আরও বেশি সংখ্যকই খুন হয়েছে, নিশ্চয়ই আরও বেশি লোক বাড়ি ছেড়ে পালিয়ে গেছে। কিন্তু পুলিশ কি করছিল? আমরা যাদের বাজেট পাস করাবো তারা কি করছিল? পুলিশ জেলাগুলিতে সম্পূর্ণভাবে সি পি এম পার্টির নিয়ন্ত্রণে। বুদ্ধদেববাবুও সেখানে নিয়ন্ত্রণ নেই। ডি জি স্বয়ং নিজে গিয়ে বলেছেন, কিছু করার নেই। তার কারণ সি পি এম পার্টির অফিসগুলিতে যে সমস্ত অস্ত্রশস্ত্র রেখেছে আজ পর্যন্ত একটি পার্টি অফিস রেড করা হয়নি। কেশপুরে সি পি এমের জামশেদ ভবনে লক্ষ লক্ষ টাকার অস্ত্র রয়েছে। পুলিশ সেখানে যাচ্ছে না, যেতে পারছে না, যেতে দেওয়া হচ্ছে না। সেইজন্য হিংসা আর অশান্তি থামছে না। কে হারছে, কে জিতছে সেটা বড় কথা নয়। আমরা লক্ষ্য করছি খুবই উদ্বেগের সঙ্গে, পাঁশকুড়ার উপ-নির্বাচনে হারের পর থেকে সি পি এম পরিকল্পিত উপায়ে এলাকায় দখলের রাজনীতি নতুন করে শুরু করেছে। একটার পর একটা এলাকা থেকে বাঁকুড়া থেকে গড়বেতা থেকে ৩-৪টি অফিস থেকে তৃণমূল অধ্যুষিত গ্রামগুলিকে আক্রমণ করা হচ্ছে আর প্রত্যেকদিন যারা মারা যাচ্ছে তাদের মধ্যে শুধু সি পি এমের লোকেরা মারা যায়নি, বিরোধী দলের কর্মীরাই বেশি মারা গেছে। এক্ষেত্রে পুলিশ কি করছে সেটাই আমার প্রশ্ন? ডি জি নিজেই স্বীকার করেছেন, কেশপুর সামলাতে ব্যর্থ। এই পরিস্থিতির পরিবর্তন করবেন কিনা এটাই বুদ্ধদেববাবুর কাছে আমাদের এবং পশ্চিমবাংলার মানুষের প্রথম এবং প্রধান প্রশ্ন? এটা কেন হচ্ছে, এটা হচ্ছে তার কারণ, সি পি এম সংগঠিতভাবে নিজেদের অফিসে অস্ত্র-শস্ত্র মজুত করছে।

[2-40 — 2-50 p.m.]

মাননীয় সদস্য শ্রী জ্ঞান সিং সোহানপাল মহাশয় একটি কাট মোশন দিয়েছেন সেটা হল এই রকম Failure of the Government to take action against the Secretary of Zonal Committee for the powerful blast that rocked the Zonal Committee Office of the major ruling party at Belda in Midnapore

district in December last and for storing others to store powerful explosive in the Office.

সি পি এমের অফিসে বোম ব্লাস্ট হল। আমরা গিয়ে বাড়িটি দেখলাম। দোতলা বাড়ির পুরো উপরের তলাটি উড়ে গিয়েছে। তাতে ৪ জন লোক মারা গেল কিন্তু সি পি এমের জোনাল সেক্রেটারি গ্রেপ্তার হল না। সেখানে তাকে গ্রেপ্তার করা হল না কেন? কি রেখেছিল সেই পার্টি অফিসে সি পি এম? বাজি, পটকা রেখেছিল কি? তাতেই কি পুরো উপরের তলাটি উড়ে গেল? আর এই বেলদাটা কোথায়? এটা ডাঃ সূর্যকান্ত মিশ্রের কেন্দ্র নারায়ণগড়ে। সেখানে কোনও ব্যবস্থা নেওয়া হল না। অন্য জায়গায় কোনও পার্টি অফিস থেকে এক্সপ্লোসিভ পাওয়া গেলে আপনারা সেই পার্টি অফিস সিল করে দেন কিন্তু এখানে এই বেলদাতে কি বুদ্ধদেববাবু সেই পার্টি অফিসটি সিল করে দিয়েছিলেন? স্যার, মেদিনীপুর জেলার সি পি এমের পার্টি অফিসগুলিতে খুঁজলে এই ধরনের পাওয়ারফুল এক্সপ্লোসিভ পাওয়া যাবে। কারণ এইসব নিয়েই ওরা এলাকা দখলের লড়াই-এ নেমেছেন। এটা রাজনৈতিক দেউলিয়াপনারই লক্ষ্যণ। এই বিরুদ্ধে তাই আজকে পশ্চিমবঙ্গের মানুষকে সচেতন হতে হবে। আমি আজকে জানতে চাই বুদ্ধদেববাবুর কাছে—এতদিন ধরে এই যে রাজনৈতিক সংঘর্ষ চলছে এটা বন্ধ করার জন্য উনি নিজে এখনও পর্যন্ত একটা অল পার্টি মিটিং ডাকেন নি কেন? আপনারা যদি বলে এটা একটা রাজনৈতিক সংঘর্ষ এবং তা থামাতে রাজনৈতিক ব্যবস্থা নেবেন তাহলে তারজন্য একটা অল পার্টি মিটিং আজ পর্যন্ত আপনি ডাকলেন না কেন? আমরা অবশ্য জানি কেন ডাকেন নি। আপনি ডাকেন নি তার কারণ আপনার পার্টি আপনাকে ক্লিয়ারেন্স দিচ্ছে না। তারা বলছে, আমরা গড়বেতা থেকে অস্ত্রশস্ত্র সৈন্য সামন্ত নিয়ে কেশপুর, পিংলা দখল করব, আপনি মিটিং ডাকলে আমাদের অ্যাকশন বন্ধ হয়ে যাবে তাই আপনি মিটিং ডাকেন নি। আমি জানতে চাই, আজ পর্যন্ত আনলাইসেন্সড আর্মস সিজ করার জন্য কোনও কুমবিং অপারেশন হল না কেন? এর কোনও উত্তর নেই। আজ পর্যন্ত লাইসেন্সড আর্মসের হিসাব কেন ডি এম দিতে পারছেন না? দিতে পারছেন না তার কারণ তার কোনও হিসাব নেই। আজকে তাই সংঘর্ষ ছড়াচ্ছে কেশপুরে, কেশপুর থেকে গড়বেতাতে, গড়বেতা থেকে পিংলাতে, পিংলা থেকে সবং-এ, সবং থেকে বেলদাতে এবং এদিকে গোঘাট, খানাকুল, আরামবাগে এবং জয়পুর, কোতলপুরে। সমস্ত এলাকা জুড়ে একটা লাইন ধরে সন্ত্রাস চলছে। বুদ্ধদেববাবু এখানে এই সন্ত্রাস থামাতে ব্যর্থ। উনি এতদিন ধরে সন্ত্রাস চলার পরও শান্তি আনতে পারলেন না। কে কি করছে, না করেছে সেটা মানুষ জানতে চায় না, মানুষ জানতে চায়, সরকার আছে, সরকারের পুলিশ প্রশাসন আছে, তাহলে শান্তি আনতে পারছেন না কেন? এইসব কারণে আমি এই পুলিশ বাজেটের সর্বত্রভাবে বিরোধিতা করছি। স্যার, এর পর আমি আরও কয়েকটি

কথা এই হাউসের সামনে রাখতে চাই। আপনার মনে আছে, খড়গপুরে আমাদের মানস চৌবে মারা যাবার পর আমরা দাবি করেছিলাম যে ফরওয়ার্ড ব্লকের সমর্থক রামবাবুকে গ্রেপ্তার করা হোক। বুদ্ধদেব্বাবু এখানে দাঁড়িয়ে বলেছিলেন যে তাকে গ্রেপ্তার করা হবে। আজ পর্যন্ত সেই রামবাবু গ্রেপ্তার হয়নি কেন তার জবাব আজকে আমরা মন্ত্রী মহাশয়ের কাছে থেকে চাই। তারপর স্যার, শেখ বিনোদের সহযোগী ১০ জন অপরাধীকে বাঘেরখোলে পিটিয়ে মারা হল কিন্তু শেখ বিনোদ পালিয়ে গেল। এই ঘটনার কথা সকলেই জানেন। আজকে আমরা মন্ত্রী মহাশয়ের কাছে জবাব চাই যে কেন এই শেখ বিনোদকে এখনও পর্যন্ত পুলিশ গ্রেপ্তার করতে পারল না? গতকালও লেক গার্ডেন্সে শেখ বিনোদের একজন সহযোগী তোলা তুলতে এসে না পেয়ে বোমা মেরে দু জনকে আহত করে চলে গিয়েছে। কেন এই শেখ বিনোদ আজ পর্যন্ত ধরা পড়ে নি? এই ক্রিমিনালরা কোথা থেকে এত জোর পাচ্ছে যে এতবড় পুলিশ ফোর্স দিনের পর দিন পার হয়ে গেলও তাদের ধরতে পারছে না? স্যার, এর উত্তর অবশ্য আছে রাজ্য পুলিশ কমিশনের রিপোর্টে। বুদ্ধদেববাবু এবারে পুলিশ বাজেটের আগে ভারি মজার একটা জিনিস করেছেন। দুটি গুরুত্বপূর্ণ রিপোর্ট যা পাওয়া গেলে এই পুলিশ বাজেটে নিয়ে বিতর্কটা খুব মিনিংফুল হত ওধু এই ২৬টা প্যারার বক্তৃতার চেয়ে সেই দুটি রিপোর্ট বিধানসভায় পেশ করেন নি। এর একটা হচ্ছে হিউম্যান রাইটস কমিশনের রিপোর্ট। ৯৯-২০০০ সালের রিপোর্টটা পাওয়া যায়নি, এমন কি ৯৮-৯৯ টাও পাওয়া যায়নি। এই দুটি রিপোর্টই অ্যাকশন টেকেন মেমোরন্ডাম সহ সরকারের দেওয়ার কথা কিন্তু দেয়নি। সরকার হিউম্যান রাইটস কমিশনের রিপোর্ট গোপন করতে চাইছেন। আর দু নং হচ্ছে ওয়েস্ট বেঙ্গল পুলিশ কমিশনের রিপোর্ট। তারা কিন্তু কমপ্লিট রিপোর্ট দিয়ে দিয়েছে। পুলিশ বাজেট নিয়ে আলোচনার সময় সদস্যরা পুলিশ কমিশনের রিপোর্টটা দেখতে পেলেন না। আমার অবশ্য স্যার, পুলিশ কমিশনের রিপোর্টের অংশ বিশেষ দেখার সুযোগ হয়েছে। তাতে ওরা একটা ভারি সুন্দর কথা বলেছেন। ওরা বলেছেন পুলিশ কর্মিদের ৮৫ ভাগ সময় চলে যায় ক্রাউড কন্ট্রোল থেকে শুরু করে ভি আই পি ডিউটি ইত্যাদি নানান কাজের আর মাত্র ১৫ ভাগ সময় থাকে ইনভেস্টিগেশনের কাজের জন্য। এজন্য ক্রাইম বাড়লেও ধরা পড়ে না। আজকে পুলিশ কমিশনারের রিপোর্ট হাউসে কেন প্লেসড করা হল না সেটা জানতে চাই। বুদ্ধদেববাবু বক্তৃতায় উত্তরবাংলার সমস্যা নিয়ে বলেছেন। আপনি নিশ্চয়ই জানেন যে, উত্তরবাংলার শিলিগুড়ি স্টেশনে ব্লাস্ট হয়েছিল এবং তাতে কয়েকজন মারা গিয়েছিল। আজ পর্যন্ত সেই তথ্য প্লেসড হয়নি। কারা এই ব্লাস্ট করেছে, কতজন অ্যারেস্ট হয়েছে আজ পর্যন্ত জানা গেল না। আমরা শুনেছি যে কিছু ইসলাম জঙ্গী ধরা পড়েছে। অ্যারেস্ট হবার পরে সেটা গোপন থাকে না। ইনভেস্টিগেশন পর্যায়ে গোপন থাকে, কিন্তু অ্যারেস্ট হবার পর আর গোপন থাকে না।

আমরা জানি না যে, শিলিগুড়ি ব্লাস্টকে কেন্দ্র করে উত্তরবঙ্গে আই এস আই-এর অ্যাকটিভিটিজ কি? আপনি বিদেশি শক্তির বিরুদ্ধে লড়তে চান। দেশ বিরোধী শক্তির বিরুদ্ধে লড়তে চান। সেই লড়াই করতে হলে আপনাকে জনসাধারণের সমর্থন নিতে হবে। সেটা নিতে গেলে মানুষকে জানাতে হবে সমস্যা কোথায়, সেটা কতটা গভীর। আজ পর্যন্ত সেটা আমরা জানতে পারিনি। তার ফলে আমরা জানতে পারছি না যে আই এস আই-এর কতটা এক্সটেনশন এখানে হয়েছে। হ্যাঁ, আমাদের অনেক বর্ডার আছে বাংলাদেশের সঙ্গে। সেই বর্ডারে কাঁটা তার দেবার কাজও সম্পূর্ণ হয়নি। বর্ডার সিকিউরিটি ফোর্স সেখানে আছে। বুদ্ধদেববাবু, বর্ডার সিকিউরিটি ফোর্স—মাননীয় সদস্য মুস্তাফা বিন কাসেম বলেছেন যে তারা সেখানে অত্যাচার করছে। আমি জানিনা কোনটা সি পি এম-এর আসল বক্তব্য। আমরা চাই আরও বর্ডার সিকিউরিটি ফোর্স বর্ডারে থাকুক, আমাদের বর্ডারে তাদের প্লেসড করা হোক। এত বড় একটা বর্ডার, সেখানে নানা রকম ব্যবসা চলছে, ইললিগ্যাল কাজকর্ম চলছে, আই এস আই জঙ্গীরা যাতায়াত করছে, সেটা বন্ধ করা দরকার। সেই ব্যাপারে সরকারকে যা সাহায্য করার সেটা আমরা করব। সেই ব্যাপারে আমাদের কোনও অসুবিধা নেই। একটা ভাল কথা আপনি বলেছেন যে, হিন্দু মৌলবাদী, মুসলিম মৌলবাদী, এই দুটো দল কাজ করছে। এই হাউসেও মেনশন করা হয়েছে। পশ্চিমবঙ্গে ধর্মস্থান এবং উপসনার আইনটাকে কার্যকর করছেন। এই আইন নিয়ে সারা দেশের মানুষের একটা অভিযোগ আছে। উত্তরপ্রদেশে বি জে পি সরকার নতুন করে এই আইন করতে চলেছে। এর বিরুদ্ধে প্রতিবাদ হয়েছে। তখন এটা পয়েন্ট আউট হয়েছে। উত্তরপ্রদেশ, রাজস্থানে এই আইনের ব্যাপারে কংগ্রেসের উপরে চাপ আছে। আমাদের নেত্রী সোনিয়া গান্ধী এটা উইথড্র করতে বলেছেন। আপনি আবার এই আইন কার্যকর করার কথা বলেছেন। লোকে ধর্ম স্থান করতে চান। সেই ধর্মস্থানের উপরে কেন বাধা দেবেন? আমাদের সংবিধানে ফ্রিডম অব রিলিজিয়নকে এনসিওর করা হয়েছে। ধর্মস্থান করতে গেলে যদি বাধা দেওয়া হলে ধর্ম বিশ্বাসীদের উপরে আঘাত করা হচ্ছে বলে মানুষের মনে হতে পারে। আপনি বলেছিলেন থানায় কালি মন্দির হতে দেবেন না। এটা কিন্তু বনধ করা যায়নি। এই ধরনের বিষয়গুলি অত্যন্ত সেনসেটিভ। এগুলিকে সেনসেটিভলি ডিল করতে হয়। আমি অনুরোধ করব ধর্মীয় উপাসনার যে আইন আছে সেটাকে আপনি নিয়ন্ত্রণ করার চেষ্টা করুন। এরপরে আমি যে কথা বলতে চাই সেটা হচ্ছে, একটা হিসাব আমাদের বারবার দেওয়া হয় যে কগনিজেবল ক্রাইম কত আছে। বুদ্ধদেববাবু এবারে অন্য রাজ্যের সঙ্গে তুলনা করে দেখিয়েছেন যে পশ্চিমবঙ্গে অপেক্ষাকৃত কম। তিনি পশ্চিমবঙ্গকে কয়েকবার মরুদ্যান বলেও উল্লেখ করেছেন। কিন্তু মানুষের অভিজ্ঞতা কি? কলকাতা শহর সম্বন্ধে একটা সুন্দর কথা বেরিয়েছে। ২২শে ফেব্রুয়ারি আনন্দবাজারের সাপ্লিমেন্টারিতে বেরিয়েছে, বাঘের খোলে পিটিয়ে মারার পরে

ঐ সাপ্লিমেন্টারিতে বেরিয়েছে যে, জোর যার শহর তার। এই শহরে কতকগুলি অ্যান্টিসোসাল মাফিয়া গ্রুপ আছে, তারা দাপিয়ে বেড়াচ্ছে। তার একটা হিসাব দেওয়া হয়েছে। বেহালায় ভোলা, নচে। শ্মশানে শ্রীধর, শ্মশান স্বপন।

[2-50 — 3-00 p.m.]

ঠাকুরপুকুরে বিশু, খাটাল, বাপি, বরুন, বেহালায় নচে, ভোলা, সন্ধ্যাবাজারে এরিয়াল শঙ্কর, দমদম বিমানবন্দর এলাকায় বাবলু ঘোষ, দমদমে হরেরাম, কসবা-বালিগঞ্জে তারক হালদার, পার্কসার্কাস-তালতলায় রশিদ আলম, গার্ডেনরিচ রঞ্জিত, মালুয়া, একটা পুরো চার্ট বেরিয়েছিল কলকাতার ক্রিমিনালদের সম্পর্কে। আজকে জেলাগুলিতে সম্পূর্ণভাবে পার্টি থানাকে নিয়ন্ত্রণ করে। আমি বলছিলাম, জেলাগুলিতে পার্টি না চাইলে একটি ডায়েরি পর্যন্ত নেওয়া হয় না। সেখানে সি পি এম-এর এল সি বিকালবেলা থানায় বসে থাকে। তাই কগনিজেবল অফেন্স, তার হিসাব পাওয়া যাচ্ছে না। আমি বলছিলাম, কলকাতার বাইরে গ্রামে পার্টি না বললে পুলিশ ইনভেস্টিগেশন করতে যায় না। কলকাতায় যেহেতু একটা ফেস রাখতে হবে তারজন্য পুলিশকে ফ্রি-হ্যান্ড দেওয়ায় এখানে পার্টির পলেটিকাল ইন্টারফেয়ারেন্স কিছুটা কম। কলকাতায় পুলিশ নিজেদের ইচ্ছামতো কাজ করে। কলকাতায় পলেটিকাল ক্ল্যাশও কম। তারজন্য কলকাতায় সারাউন্ডিংসে নতুন একটা ক্লাস তৈরি করা হয়েছে—মাফিয়া। আজকে এই মাফিয়াদের অ্যাকটিভিটিজ শহরে বৃদ্ধি পেয়েছে এবং এই ঘটনা নিয়মিতভাবে ঘটছে। আমি বুদ্ধদেববাবুকে জিজ্ঞাসা করতে চাইছি, কলকাতা শহরে এমন কোনও বাড়ি রয়েছে যে বাড়ির লোকেদের কাছ থেকে বাড়ি করতে গিয়ে, রঙ করতে গিয়ে জোর করে টাকা আদায় করা হয়নি? পুলিশের পক্ষ থেকে তাদের রিলিফ এখনও পর্যন্ত কাউকে দিতে পেরেছেন কি? আজকে এই যে কলকাতা শহরে ক্রিমিনালরা দাপিয়ে বেড়াচ্ছে তার এগেনস্টে কি ব্যবস্থা নিতে পেরেছেন? কালকে ইন্ডিয়া টুডে পড়ছিলাম। তাতে বেরিয়েছে, গান্ধীজির জন্মস্থান পোরবন্দর বলে একটি স্থানে মিস গাটু বলে একজন আই পি এস অফিসার সমস্ত মাফিয়াদের শহরছাড়া করে দিয়েছেন। তারজন্য ঐ অফিসারের প্রশংসা করা হয়েছে। আমাদের কলকাতায় কেন এরকম দেখতে পাচ্ছি না। মাফিয়াদের শহরছাড়া করে দেওয়া হচ্ছে? তার কারণ, বেলগাছিয়া ১নং ওয়ার্ডে সি পি এম প্রার্থীর ২৯ হাজার ভোটে জেতা যে ভোটটা স্বাভাবিক ভোট নয়। কর্পোরেশনের ১নং ওয়ার্ডে ওদের ঐভাবে জিততে হলে দরকার হয় তাদের যাদের নাম আমি এখানে উল্লেখ করলাম। তিনি জানেন যে, তারক হালদার, গুরুপদ বাগচিকে খুন করেছিল। আজ পর্যন্ত সেই তারক হালদার গ্রেপ্তার হয়েছে? কসবা থানায় যারা হামলা করেছে আপনাদের নেতৃত্বে তারা গ্রেপ্তার হয়েছে? হয়নি। যারা সি পি এম আশ্রিত সমাজবিরোধী তারা যতদিন গ্রেপ্তার না হবে ততদিন রাজ্যে

রুল অফ ল আসবে না। চার বছর পরে অসি-মসি একসঙ্গে চালাচ্ছেন, কিন্তু অসি বড় হয়ে উঠেছে। তারজন্য এই বাজেটের বিরোধিতা করে শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের আইন-শৃঙ্খলার বিষয়ে যখন আলোচনা ওঠে তখন তার কেন্দ্রবিন্দুতে এসে দাঁড়ায় মেদিনীপুর জেলার কেশপুর, পিংলা, গড়বেতা, সবং এবং কিছু কিছু ঘাসচারার মতো গোঘাট, আরামবাগ এসে দাঁড়ায় এবং উত্তর দিনাজপুরের গঙ্গারামপুর, ঐসব জায়গায় বিপ্লব হচ্ছে? সেখানে কি কৃষকদের নেতৃত্বে মুক্তির আন্দোলন হচ্ছে, নাকি বিদেশিদের আক্রমণ হয়েছে যার জন্য দেশকে রক্ষা করতে সেখানে সংঘর্ষ হচ্ছে? সেখানে তো এই সব কিছু হচ্ছে না। তাহলে কেন গোলমাল? গোলমালের মূল কথা হচ্ছে, আজকে বিশ্বায়নের যুগে ভোগবাদের যে হাতছানি লালসার সৃষ্টি হয়েছে দেশে তাদের মধ্যে একটা শ্রেণী গড়ে উঠেছে। ওদের মধ্যে আছে জমিহারা জোতদার, কিছু ভাড়াটে গুন্ডা এবং পেশাদারী খুনি। ওরা আজকে একটা জায়গায় ওদের নিয়ন্ত্রণ করছে। আমরা কি করছি? বামফ্রন্ট, এই বামফ্রন্টের উপর পশ্চিমবাংলার মানুষের আস্থা ২৩ বছর ধরে আছে। এখনও আস্থা আছে। অথচ আমরা এই ব্যাপারে পুলিশের উপর নির্ভর করে বসে আছি। পৃথিবীর যে কোনও দেশে যেখানে রাষ্ট্র বিপ্লব হয়েছে বা যেখানে এই ধরনের অরাজগতা হয়েছে সেখানে আপনার মিলিটারি বা পুলিশ দিয়ে ওদের কোনও দিন নিয়ন্ত্রণে আনতে পারেনি। এনেছে সমাজের প্রগতিশীল মানুষ, যারা মানুষের মুক্তি চায় তারা দেশে শান্তি এনেছে। সেই জায়গায় সেই দায়িত্ব আমরা না নিয়ে আমরা পরস্পর বিবৃতি দিচ্ছি, পরস্পর বিরোধী দোযারোপ করছি। আমি এই কথাটা বলতে চাই যে, অনিল বিশ্বাস, বিমান বোস, অশোক ঘোষ, দেবব্রত বন্দ্যোপাধ্যায়, এরা আজকে চার দেওয়ালের বাইরে গিয়ে সেখানে মানুষকে বোঝান। দাঁড়াচ্ছেটা কি? যে মানুষ অত্যাচারিত হচ্ছে, যাদের উপর অত্যাচার চলছে সেই আর্ত মানুষের পাশে দাঁড়াতে হবে, কৃষক সাধারণ মানুষের পাশে দাঁড়াতে হবে, তাদের বাঁচাতে হবে। এই দায়িত্ব বামফ্রন্টের নেতাদের নেওয়া উচিত বলে আমি মনে করি। আমি আজকে পুলিশ বাজেট বিতর্কে অংশ নিয়ে আমি এই কথা বলতে চাই যে পুলিশকে দিয়ে বা কিছু অফিসারকে দিয়ে কিছু হবে না। যে সব জায়গায় আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে, মানুষ মারা যাচ্ছে, রক্তে ভেসে যাচ্ছে সেখানে যারা সামাজিক দৃষ্টিভঙ্গি নিয়ে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে, যারা সেই মানসিকতা নিয়ে চলেন, যারা মানুষের মুক্তি কথা বলেন তাদের সেখানে যাওয়া উচিত বলে আমি মনেকরি। আজকে সবাইকে সেখানে উপস্থিত হতে হবে। আর্ত মানুষের পাশে দাঁড়িয়ে যদি শান্তি আন্দোলন গড়ে তুলতে পারি তাহলে আমি আশা করব যে কিছু দিনের মধ্যে আমরা সেখানে শান্তি ফিরিয়ে

আনতে পারব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আমি এই কথা বলতে চাই যে আমাদের এখানে শান্তির স্বপক্ষে জনমত গড়ে তোলা উচিত। মেদিনীপুর বা যেখানে যেখানে আমাদের রাজ্যে অশান্তির সৃষ্টি হচ্ছে, কিছু কায়েমি স্বার্থের মানুষ কিছু প্রাক্তন জোতদার জমিদার ভাড়াটে গুন্ডা এবং পেশাদারী খুনিরা এই সব করছে, তাদের বিরুদ্ধে জনমত সৃষ্টি করে শান্তির স্বপক্ষে সমস্ত মানুষকে আনতে হবে। সে মানুষ যে দলের হোক, যে ঝান্ডার তলায় রাজনীতি করুক তাদের নিয়ে যদি এই কাজটা করতে পারি তাহলে আমি মনে করি, যে উৎকণ্ঠা নিয়ে যে অশান্তি নিয়ে পশ্চিমবাংলার মানুষ দিন কাটাচ্ছে তার থেকে আমরা মুক্তি পাব। পুলিশের আচরণ আমরা জানি। কোনখানে গোলমাল হল, পুলিশের পোয়াবারো। পুলিশ এক দিকে ওদের খেপাচ্ছে আর অপর দিকে অন্যদের খেপাচ্ছে, আর লাভবান হচ্ছে দালালের মাধ্যমে। সবখানে দেখি পুলিশের এই আচরণ। তাই আমাদের সবাইকে এগিয়ে আসতে হবে। আমি তাই বলতে চাই আমাদের দেশে যারা সাহিত্যিক আছেন শিল্পি আছেন বুদ্ধিজীবী আছেন তারা এগিয়ে আসুন। যারা আজকে বাংলার নবজাগরণের আন্দোলন করছেন তারা কেন এগিয়ে আসছেন না বাংলার এই দুর্দিনে আমি তা বুঝতে পারছি না। আমি তাই আবেদন করছি, আসুন আজকে সমস্ত মানুষ নিয়ে আমরা সেখানে এগিয়ে যাই। আগামী আগস্ট মাস আসছে। আগস্ট মাসের যে ঐতিহ্য আছে, সেই ঐতিহ্যের ধারা অনুসরণ করে মেদিনীপুর একদিন সারা ভারতবর্ষের মধ্যে একটা বিশেষ মর্যাদার ভূষিত হয়েছিল। মেদিনীপুরের বুকে স্বাধীন সরকার প্রতিষ্ঠিত হয়েছিল। মেদিনীপুরের বুক থেকে বহু শহিদের সৃষ্টি হয়েছিল। সেই আগস্ট মাস থেকে আমরা শান্তি আন্দোলন শুরু করে দিই, আমি এই কথাটা বলতে চাইছি। ১১ই আগস্ট শহিদ ক্ষুদিরামের আত্মদান দিবস। সেই ১১ই আগস্ট এই আন্দোলন শুরু করা যেতে পারে। সবাই আলোচনা করে, সর্বদলীয় মিটিং করে কিছু হবে না। সেখানে রাজনৈতিক কচকচানি হবে, আর কিছু হবে না। আসুন, আমরা সব দলের মানুষকে নিয়ে যাত্রা করি, আমার সেখানে উপস্থিত হই। সেখানে আমরা সব মানুষের কথা শুনি। যারা ভীত হয়ে, সন্ত্রস্ত হয়ে পালিয়ে বেড়াচ্ছে, যাদের আতঙ্কে রাত কাটছে, তাদের পাশে গিয়ে আমরা দাঁড়ানোর চেষ্টা করি। তারা যে দলের হোক না কেন, যে ঝান্ডাধারী হোক না কেন, তাদের পাশে আমরা যারা বামপন্থী করি, আমরা যারা সমাজতন্ত্র চাই, এই কাজে আমাদেরই তো অগ্রণী হওয়া উচিত। কিন্তু আমরা তা করছি না। আমরা প্রতিদিন বিবৃতি দিচ্ছি, আর বাজারি কাগজগুলো সেগুলোকে ছাপিয়ে মানুষের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করছে। তাই এখন কাজে লাগবার সময় এসেছে। আমি সামান্য একজন কর্মী। আমার ডাকে যদি কেউ না আসে, আজকে আমি বুঝেছি, এই অপদার্থ পুলিশকে দিয়ে কিছু হবে না। যারা নিজেদের বিরুদ্ধে দোষারোপ করে তাদের দিয়ে কিছু হবে না। ডি জি দীপক সান্যাল পরস্পরের বিরুদ্ধে কথা বলেন, যিনি

সরকারের ওপরে দোষারোপ করে এড়িয়ে যেতে চাইছেন—এস পি কাজ করছেন না বলছেন। সেখানে এদের ওপরে নির্ভয় করে আমরা আর পুত্রহারা মাকে দেখতে চাই না। স্বামী হারা স্ত্রীকে দেখতে চাই না। সব মানুষের পাশে গিয়ে আমাদেরই দাঁড়াতে হবে, আমাদেরকেই অগ্রণী হতে হবে। আমাদের দায়বদ্ধতা আছে আমরা যারা সমাজতন্ত্র চাই। যারা জোতদারদের উপাসক, যারা পুঁজিবাদীদের স্বার্থরক্ষা করে, যারা মানুষকে কৃতদাস করতে চায়, তাদের ওপরে নির্ভর করে শান্তি আসতে পারে না। তাই আমি বলতে চাই, আমি যে আবেদন রাখলাম বুদ্ধদেববাবু থেকে আরম্ভ করে সকলের কাছে—বুদ্ধদেববাবু, আপনি তো শুধু পুলিশমন্ত্রী বা উপ-মুখ্যমন্ত্রী নন, আপনার যুবশ্রেণীর কাছে আলাদা একটা চরিত্র আছে, আপনি এগিয়ে আসুন। অনিলবাবু, বিমানবাবু এগিয়ে আসুন। দেবব্রতবাবু আপনি এগিয়ে আসুন। সমস্ত লোকদের নিয়ে আমরা জনস্রোত সৃষ্টি করি, আমরা শান্তি অভিযান করি। তাহলে শান্তি আসতে বাধ্য, আমি এই কথাটা বলতে চাই। আর যদি আপনারা না আসেন আগামী ১১ই আগস্ট আমার যে কজন বন্ধু বান্ধব পাব বা আমার ডাকে যারা আসবেন, মেদিনীপুরের বুকে গোঘাটে, আরামবাগের বুকে এই শান্তি আন্দোলন শুরু করতে চাই। এই শান্তি আন্দোলনের মাধ্যমে মানুষকে আমরা নতুন ভাবে উদ্বুদ্ধ করতে চাই। মানুষের মধ্যে দেশপ্রেম যেটা চাপা পড়ে গেছে তাকে নতুন করে গড়তে চাই। আপনার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য এখানেই শেষ করলাম। জয়হিন্দ।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের পুলিশ মন্ত্রী ৯১৩,৪৪,৪৩,০০০ টাকার যে দাবি মঞ্জুরী চেয়েছেন আমি এই বাজেটের বিরোধিতা করছি। এই বিরোধিতা করে আমাদের বিরোধীদের আনা কাট মোশনকে সমর্থন করছি এবং বক্তব্য রাখছি। আমরা এখানে দেখতে পাচ্ছি যে, গত বছরের তুলনায় এইবার পুলিশ বাজেটে ৩৯ কোটি ৬০ লক্ষ ৬৬ হাজার টাকা খরচ আরও বেশি চাওয়া হয়েছে। আমি যখন ছাত্র ছিলাম তখন বামপন্থীরা স্লোগান দিতেন যে শিক্ষা খাতে ব্যয় বাড়াও, পুলিশ খাতে ব্যয় কমাও। বুদ্ধদেববাবুও তখন ছাত্র ছিলেন এবং এই স্লোগান দিয়েছেন। তার সমসাময়িককালে তিনি ছাত্রাবস্থায় এই স্লোগান দিয়েছেন। ইতিহাস ঘোরে চাকা ঘোরে সেই পুলিশ যে পুলিশের বাজেট বাড়িয়ে দিয়েছেন। পুলিশ বাজেট বাড়িয়ে যাচ্ছেন অথচ রাজ্যের শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনতে পারছেন না। যদি শান্তি শৃঙ্খলা ফিরে আসত, খুন জখম কমে যেত তাহলে কিছু বলার ছিল না। কিন্তু এই রাজ্যে যেভাবে খুন, জখম বেড়ে চলেছে, মানুষের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে, আমাদের রাজ্যের তফসিলি জাতি এবং উপজাতি শ্রেণীর মানুষের যেভাবে নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে এরপরেও

এই বাজেট প্রস্তাবকে সমর্থন করার যুক্তি আছে বলে মনে করি না। আজকে পশ্চিমবঙ্গে ডি জি একটা বক্তব্য রেখেছেন। সেই বক্তব্যের সঙ্গে আমি দেখতে পাচ্ছি পাঞ্জাবের প্রাক্তন ডি জি অর্থাৎ ডিরেক্টর জেনারেল—জুলিও রেবেইবো একই কথা বলেছেন—তিনি বলেছেন পুলিশ বাহিনীতে রাজনীতির অনুপ্রবেশ ঘটার ফলে নৈতিকতার অবক্ষয় হয়েছে। ফলস্বরূপ সাধারণ লোকের অধিকার লঙ্ঘিত হচ্ছে। রাজনৈতিক নেতারাই এই সমস্যার জন্য দায়ী বলে অভিযোগ করেন। তিনি আরও বলেন দক্ষ ও সৎ পুলিশ অফিসারদের একপাশে সরিয়ে রেখে অদক্ষ ও নেতাদের বংশবদ শ্রেণীরাই যাবতীয় ক্ষমতা ভোগ করে। আমাদের রাজ্যে যতদিন ডি জি-র নির্দেশে কাজ হয়েছে ততদিন ঠিকভাবে চলেছে। সেখানে গৌবর দত্ত, যেদিন এস পি হয়ে গেলেন তখন সি পি এমের মধ্যে কি উল্লাস শুরু হল যে আমাদের লোক এসে গেছে। ওই এস পি হিসাবে তিনি দায়িত্ব গ্রহণ করার সঙ্গে সঙ্গে সেদিনই সাড়ে ৩০০ বাড়ি পুড়িয়ে দেওয়া হল। সেইদিনই সাড়ে ৩০০ বাড়ি পুড়িয়ে দেওয়া হল। আমাদের রাজ্যেরই ডি জি বলেছেন আমরা শান্তি শৃঙ্খলা রক্ষাতে ব্যর্থ, এই রাজ্যের পুলিশ আজকে শান্তি শৃঙ্খলা রক্ষায় ব্যর্থ। সুতরাং সেই রাজ্যের পুলিশমন্ত্রীর বাজেটকে সমর্থন করার কোনও যুক্তিকতা আছে বলে মনে করি না। আজকে পুলিশমন্ত্রীর পদত্যাগ করা উচিত। তারই পুলিশের ডি জি যেখানে বলছেন আমরা শান্তি শৃঙ্খলা রক্ষাতে ব্যর্থ, সেখানে আমরা দেখছি তৃণমূল কংগ্রেস মারলে সেখানে সি পি এম আক্রমণ করছে। আপনাদেরই সি পি এমের রাজনৈতিক দলের সংবাদপত্র তারাই প্রকাশ করেছেন এবং ডি জির এই উত্তরের উপরে তাকে আক্রমণও করা হয়েছে। তার সঙ্গে সঙ্গে আমাদের রাজ্যের শাসক দলের নেতারা যথা অনিলবাবু এবং বিমানবাবু—একেবারে বদ্ধ উন্মাদ আমাদের এই শাসক দলের নেতারা যেখানে রক্ত ক্ষয়ী সংঘর্ষ চলছে, নিরাপত্তা বলে মানুষের কিছু নেই, মানুষের ধন সম্পদ নষ্ট হয়ে যাচ্ছে, সেখানে তাদের পিস মিটিং করবার কথা। কিন্তু তা না করে বলছেন মারের পাল্টা মার দিতে হবে। আমি নিজে ওখানকার এস পি-র সঙ্গে দেখা করে কথা বলেছি কয়েকদিন আগে। এস পি-র সঙ্গে কথা বলে জেনেছি যে, এখন একটা অদ্ভুত ফেনোমেনান সৃষ্টি হয়েছে যে, সাধারণ নাগরিক লড়াই লাগলে আর থানায় যাচ্ছে না, থানায় ডায়েরি করতে যাচ্ছে না। তারা দুটি পক্ষের একটা পক্ষে কেউ সি পি এমের অফিসে যাচ্ছে আর কেউ কেউ তৃণমূলের অফিসে যাচ্ছে। আমার কাছে জমা ২০০ জনের মতো লোকের নাম আছে। স্যার, আমার কাছে প্রায় ২ শত লোকের নাম আছে, যারা গত দেড় থেকে দুই বছরের মধ্যে মারা গিয়েছেন। এই কথা ঠিক যে আমাদের কর্মীরা শুধু মারা যায়নি সি পি এমের লোকও মারা যাচ্ছে। আমার বক্তব্য, আপনারা তো শ্রেণী সংগ্রামের কথা বলেন, শ্রেণী সংঘর্ষের কথা বলেন, আজকে যারা মারা যাচ্ছে পশ্চিমবাংলায় মেদিনীপুর, গোঘাট, বাঁকুড়াতে তারা কারা? তাদের শ্রেণী চরিত্র কি?

কোনও শ্রেণীতে তারা পড়ছে? তারা কোনও টাটা, বিড়লা, গোয়েঙ্কা, জোতদারের ঘরের ছেলে মারা যাচ্ছে? মারা যাচ্ছে, একেবারে নিম্ন শ্রেণীর মানুষ, দরিদ্র্য শ্রেণীর মানুষ, যাদের বাড়ির চালা পুড়ে গেলে ২ বছরের মধ্যে ছাইতে পারবে না। যাদের বাড়ির লোক মারা গেলে, সন্তান মারা গেলে, যদি তাদের উপযুক্ত সন্তান মারা যায়, [illegible] সমস্ত সংসারটা ধ্বংস হয়ে যাবে। আমি এখানে বুঝতে পারছি না, সরকারের উপলব্ধিটা কি? যে সমস্ত আন লাইসেন্স বন্দুক আছে সেইগুলিকে কেন সীজ করতে পারছেন না? যদি একটা রাজ্যে সরকার থাকে, যে সমস্ত বেআইনি অস্ত্রশস্ত্র আছে, সেইগুলি কেন তারা বাজেয়াপ্ত করতে পারবে না? আমরা শুনতে পাচ্ছি গোঘাটে কনসেনট্রেশন ক্যাম্প বসিয়েছে সি পি আই এম। অদ্ভুত ব্যাপার, কিসের জন্য কনসেনট্রেশন ক্যাম্প? যারা বেয়াদপ হয়ে গেছে বা বেয়াদপ হয়ে গিয়ে সি পি এম থেকে তৃণমূলে চেল গেছে তাদের জন্য? স্যার, এই সমস্ত মানুষরা কেউই তৃণমূলে ছিলেন না। It is a fight between the haves and have nots of the CPI(M) Party সি পি এম পার্টির যারা হ্যাভ নটস তাদের বিদ্রোহ, সি পি এম-এর যারা অনেক কিছু পেয়েছে, যারা একদিন ছেঁড়া জামা পড়ত, তাদের অনেকে আজকে গুছিয়ে নিয়েছে, প্রিভিলেজ ক্লাস তৈরি হয়েছে আর কিছু না পেয়ে যারা তৃণমূলে চলে এসেছে, আমাদের কাছে এসেছে, তারা সি পি এম বিরোধী এবং তারাই বিদ্রোহ ঘোষণা করেছে। এটা হচ্ছে সি পি এম-এর বিরুদ্ধে বিদ্রোহ বা লড়াই। এখানে সুশান্তবাবু আছেন, ওদের জমি চলে যাচ্ছে, তাই গ্রামে গ্রামে লড়াই বাড়ছে। সর্বত্র যে প্রিভিলেজ ক্লাস তৈরি করে দিয়েছেন, এই সমাজের মধ্যে, আজকে তাদেরই বিরুদ্ধে এই গরিব মানুষগুলি বিদ্রোহ ঘোষণা করছেন, এই কথা অস্বীকার করতে পারবেন না। আপনারা এলাকা দখল করছেন, এখানে বসে আছেন একজন মন্ত্রী ওর সারা শরীরে দরিদ্র্য মানুষের রক্ত লেগে আছে। আপনারা কি চাইছেন পুলিশ বসংবদ হয়ে থাকুক, আপনারা চাইছেন মানুষ অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ করবে না, পুলিশকে সম্পূর্ণভাবে রাজনৈতিক স্বার্থে ব্যবহার করতে চাইছেন, আমার কাছে প্রমাণ আছে, এই বছরে পুলিশের পদকের জন্য কাকে রেকমেন্ড করেছেন। উনি হচ্ছেন হেস্টিংস থানার একজন সার্জেন্ট, সার্জেন্ট কাপ্রি। এই সার্জেন্ট আগামী দিনে রাষ্ট্রপতি পদক পাবে। কিভাবে পাবেন। এর নাম পাঠানোর আগে একটা বোর্ড বসেছিল, তার যোগ্যতা মাপবার জন্য। সেখানে যোগ্যতার বিচারে পার হননি, তাই তার নাম পাঠাবার আগে আবার বোর্ড বসেছিল, সেখানেও সে যোগ্যতার মাপকাঠিতে পার হতে পারেনি। অথচ আমরা দেখতে পাচ্ছি, তাকে রাষ্ট্রপতি পদস দেওয়ার জন্য নাম পাঠানো হয়েছে আমার কাছে একটা স্পেসিফিক কেস আছে, কেস নম্বর ও এ,১৪৪৫।৯৮, এই কেসটা হচ্ছে সুশান্ত ব্যানার্জি ভারসেস স্টেট অফ ওয়েস্ট বেঙ্গল। সেখানে হাইকোর্ট কি বলছেন Action of the commissioner of the Police and others are. arbitrary.

Malafide and not in conformity with the rule of law. অর্থাৎ যে রাজ্যে, যে শহরে পুলিশ কমিশনার এর সম্বন্ধে হাইকোর্ট স্ট্রিকচার দিচ্ছে, হাইকোর্ট স্ট্রিকচার দিয়ে বলছে, এই লোকটা স্বৈরাচারী, এবং সে আইনের শাসন মানে না—যার হাতে আইন আছে, তাকে হাইকোর্ট বলছে, এই লোকটা যে সমস্ত সিদ্ধান্ত নিয়েছে সেইগুলি ম্যালাফাইড্ আরবিটরি এবং নট ইন কনফরমিটি উইথ ল। অর্থাৎ যিনি আইনের শাসন মানেন না, তাকে কলকাতা শহরের কমিশনার করে রেখে দেওয়া হয়েছে। ওনার রাজত্বে কলকাতা শহরে মাফিয়াদের রাজত্ব হয়ে গেছে। কোনও একজন মানুষ কলকাতায় হয়ত বাড়ি করবেন, সেক্ষেত্রে সেই লোককে মস্তানের কাছে সেলামি দিতে হবে। ইট, বালি, সিমেন্ট তারা দেবে, ইচ্ছামতো রেট নেবে। আপনাদের দলের একজন নেতা, পার্টির সচিব, সেই নেতার পুত্র তার নাম হালুয়া, টালিগঞ্জ এলাকায় কিছু করতে গেলে তাকে টানা না দিয়ে বাড়ি করতে পারবেন না, বাড়ি ভাড়া নিতে পারবে না। সেই হালুয়াকে টাকা না দিলে টালিগঞ্জে কেউ বাড়ি করতে পারবে না। আপনাদের পার্টির যিনি রাজ্য সম্পাদক তার ছেলের কথা বললাম। আপনাদের এম আই সি যিনি ছিলেন তার ছেলেকে না টাকা দিলে কেউ টালিগঞ্জে বাড়ি করতে পারবে না। এই হয়েছে আজকে অবস্থা। আজকে সমস্ত জায়গায় পুকুর ভরাট হয়ে যাচ্ছে, আর সি পি এমের নেতাদের ছেলেরা তা দখল করে নিচ্ছে। কি করছে আপনার পুলিশ? সমস্ত জায়গায় আজকে মস্তান রাজ কায়েম হয়েছে। পশ্চিমবাংলায় যদি এই অবস্থা চলতে থাকে তাহলে তা রক্তক্ষয়ী হবে। বাঁকুড়ার কোতলপুরের ও সি আজকে তৃণমূলের কর্মীদের থানায় ধরে নিয়ে এসে তাদের কাছে থেকে আন্ডারটেকেন নিয়ে নিচ্ছে, আজ থেকে আমি তার তৃণমূল করব না, আমি সি পি এম হয়ে গেলাম। একজন ও সি ধরে নিয়ে এসে এইরকম আন্ডারটেকেন লেখাচ্ছে। এটা কোন রাজত্ব? এর জন্যই কি আপনাদের এই বাজেট সমর্থন করতে হবে! আজকে সারা দেশের মধ্যে পশ্চিমবাংলায় কাস্টডি ডেথ সবচেয়ে বেশি এবং এই কাস্টডি ডেথ নিয়ে পশ্চিমবাংলায় একটা কেস হয়েছিল প্রতুল লাহিড়ি ভার্সেস স্টেট অফ ওয়েস্ট বেঙ্গল। জাস্টিস ডি কে বরুয়া কাস্টডি ডেথের ব্যাপারে যে রায় দিয়েছিল তাকে চ্যালেঞ্জ করে আপনারা সুপ্রিম কোর্টের গিয়েছিলেন। সুপ্রিমকোর্ট হাইকোর্টের সেই রায়কেই বহাল রেখেছে। সেখানে পরিস্কারভাবে বলা হয়েছে আমাদের রাজ্যে কাস্টডি ডেথ অনেক বেশি। কাস্টডিতে যে ধরনের অ্যামিনিটিস থাকা উচিত ছিল তা আমাদের রাজ্যে নেই। সুপ্রিম কোর্ট পরিস্কারভাবে রায় দিয়েছে কোনও মহিলাকে রাত্রিবেলায় গ্রেপ্তার করা যাবে না বা কাস্টডিতে রাখা যাবে না। কিন্তু জেলায় জেলায় আপনার কোনও মহিলা পুলিশের ব্যবস্থা নেই। মহিলাদের রাত্রিবেলায় গ্রেপ্তার করে কাস্টডিতে রাখা হচ্ছে। যদি কোনও মানুষকে গ্রেপ্তার করা হয় তাহলে তার পরিবারকে এক ঘণ্টার মধ্যে জানাতে হবে। সম্প্রতি আমাদের দলের একজন এম এল এ-কে গ্রেপ্তার করা হয়েছিল। কোনও

ক্রিমিনালকে গ্রেপ্তার করার ২৪ ঘন্টার মধ্যে কোর্টে প্রডিউস করার কথা। কিন্তু তা করা হচ্ছে না। আজকে বিভিন্ন জেলায় দিনের পর দিন মানবাধিকার লঙ্ঘিত হচ্ছে, দেশের আইন লঙ্ঘিত হচ্ছে, দেশের মানুষ অত্যাচারিত হচ্ছে। পুলিশ যেদিন মনে করছে সেদিন ক্রিমিনালদের কোর্টে প্রডিউস করা হচ্ছে। আজকে সকালে মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জির প্রশ্নের উত্তরে বুদ্ধদেববাবু বলেছেন— ১৯৯৭ সাল থেকে ২০০০ সাল পর্যন্ত যে তথ্য দেওয়া হয়েছে তাতে নারী নিগ্রহের সংখ্যা হচ্ছে ২৪,২১৪। চার্জশিট দেওয়া হয়েছে ২২,৯৩০, আর শাস্তি হয়েছে ১৪৩ জনের। আমি বুদ্ধদেববাবুকে চ্যালেঞ্জ জানাচ্ছি আপনার এই তথ্য সঠিক নয়। এরজন্য কি বুদ্ধদেববাবু আপনাকে পয়সার অনুমোদন দেওয়া যায়? নারী নিগ্রহের ক্ষেত্রে চার্জশিট দেওয়া হল কিন্তু শাস্তি হচ্ছে মাত্র ১৪৩ জনের, এত অপদার্থ আপনার পুলিশ। আজকে থানায় ডায়েরি করতে গেলে পুলিশ হাত পাতে, পয়সা না দিলে ডায়েরি নেই না। নারী নিগ্রহের মতো এই রকম স্পর্শকাতর বিষয়ে এই রকম অবস্থা। এরপরেও বুদ্ধদেববাবুর এই বাজেট বরাদ্দকে আমাদের সমর্থন করতে হবে।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। মাননীয় উপ-মুখ্যমন্ত্রী, তথা পুলিশ মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তা সমর্থন করছি। মাননীয় মন্ত্রী তার বিবৃতির মুখবন্ধে পশ্চিমবাংলার অবস্থাটা স্পষ্ট করে বলেছেন। এর একদিকে যেমন মৌলবাদী শক্তি হিন্দু, মুসলমান—মাথাচাড়া দিয়েছে, অন্য দিকে উত্তরাবাংলার কামতাপুরি, আলফা আন্দোলনও চলছে। এর সঙ্গে সঙ্গে চলছে তৃণমূল কংগ্রেসের সন্ত্রাস, ষড়যন্ত্র। একথা নিদ্ধির্ধায় বলা যায় যে, মেদিনীপুরের বিচ্ছিন্ন কিছু ঘটনা ছাড়া পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলার পরিস্থিতি নিয়ে মাননীয় মন্ত্রীকে অভিনন্দন জানাতে পারি। যারা মনে করেছিল মাননীয় মন্ত্রী সাংস্কৃতিক জগতের লোক, পুলিশের সঙ্গে তার সম্পর্ক কম, তিনি সফল হবেন না, তারা ভুল প্রমাণিত হয়েছে। তিনি অল্প সময়ের মধ্যে আইন-শৃঙ্খলার পরিস্থিতি ঠিক রেখেছেন, যাতে বামফ্রন্ট সরকারের প্রতি আস্থা এসেছে মানুষের। মুর্শিদাবাদ জেলার ঘটনাটা মূলত জমি নিয়ে আন্দোলন। একসময় জোতদাররা গ্রামাঞ্চলে কংগ্রেসের সমর্থক ছিল, যারা আন্দোলনের জোয়ারে ভেসে গিয়েছিল। কিন্তু নতুন একটা শ্রেণী এই আর্থ-সামাজিক ব্যবস্থার মধ্যে প্রকাশ পেয়েছে নিও রিচ্ ক্লাস বা নব্য ধনিক শ্রেণী। তাদের কেন্দ্র করে রাজনৈতিক বৃত্তিকে গড়ে তোলার চেষ্ট করছে, গরিব কৃষক, প্রান্তিক কৃষক, ছোট চাষীদের তাদের জমি থেকে উচ্ছেদ করার চেষ্টা হচ্ছে। এটা সংবাদপত্রে এসেছে, আলোচনা হচ্ছে, সেই জন্য এই কথা হচ্ছে। আমার অভিজ্ঞতা—মুর্শিদাবাদ জেলার গঙ্গাধরী গ্রামে কংগ্রেস আমলে জমির লড়াইয়ে ৪২ জনের মিসা হয়েছিল, অনেকেই

উচ্ছেদ হয়ে গিয়েছিল। বিগত ১ বছর ১৫ জন কংগ্রেসিদের হাতে খুন হয়েছে। আমরা পুলিশের সাহায্য চেয়েছিলাম। সেখানে বিগত লোকসভায় ভোট হয়নি, মাঝখানে পঞ্চায়েত সমিতির ভোট ছিল, হয়নি। আমরা দেখলাম গ্রামে প্রবেশ করতে হলে লড়তে হবে। সেই গ্রামে আমরা ঢুকেছি। দেড়শ, দুশো মানুষ দীর্ঘদিন গ্রামছাড়া হয়েছিল, তারা ঢুকছে। স্যার, মুর্শিদাবাদ জেলার সাংসদ যে, তার নামে ২২টি খুনের মামলা আছে। সেই নেতা এবং তার সঙ্গি নেতারা শুধু বামপন্থীদেরই মারেনি, তাদেরই নেতা সজ্জন ব্যক্তি অতীশচন্দ্র সিন্‌হার কাপড় পর্যন্ত খুলে নিয়েছিল। তিনি আর সেখানে যান না। তাদের সম্ভাব্য প্রার্থী তালিকায় জেলার নোটেড ক্রিমিনালদের নামই শোনা যাচ্ছে। আজকে পাঁশকুড়াতে বিরাট জয় করে চিৎকার করছেন। আমরা বহরমপুরের নির্বাচন দেখেছিলাম। সেখানে বামপন্থী প্রার্থী হিসাবে আমি হেরে গিয়েছিলাম ৬২ হাজার ভোটে। বামপন্থীরা ৬২ হাজার ভোটে পরাজিত হয়, শুনেছেন? মানুষ সেখানে ভোট দিতে পারেনি, সারা শহর জুড়ে সন্ত্রাস চালিয়েছিল। কংগ্রেসের সৌগতবাবু, অতীশবাবুরা আছেন, তৃণমূলের শোভনদেববাবু, পঙ্কজ ব্যানার্জিরা আছে, তাদের ওরা ভালভাবে চেনেন। কিভাবে সেখানে ভোট হচ্ছে, সেকথা তো খবরের কাগজে বলেনি। মুর্শিদাবাদ জেলায় জয় সম্পর্কে আমরা নিশ্চিত তবে একটা কথা রিগিং আমরা ঠেকাতে পারব কিনা জানি না। কংগ্রেসিদের যে জবরদস্তি, যে খুনখারাপি, সেই ব্যবস্থা আমরা রুখতে পারব কিনা? তা পুলিশ যদি না রুখতে পারে, পুলিশ যদি তার দায়িত্ব না পালন করে, পুলিশের একটা বড় অংশ বামফ্রন্ট বিরোধী কিছু অফিসার আছে, তারা যদি রুখতে না পারে, আমরা রুখতে পারব না? নিশ্চয় রুখব, আমরা খুন হয়ে যাব, দাঁড়িয়ে দেখব এটা হতে পারে না? এটা কখনও হতে পারে না। সেইজন্য ওরা যে রাস্তা নিচ্ছে সন্ত্রাসের রাস্তা, তা আমরা গণ আন্দোলনের মধ্যে দিয়ে শ্রেণীগত লড়াইয়ের মধ্য দিয়ে রুখব। সেই রাস্তা গণ জোয়ারের মধ্য দিয়ে, মানুষের অভ্যুত্থানের মধ্য দিয়ে কৃষক বলুন, তরুন, ছাত্র যুবক বলুন, তারা প্রতিরোধ গড়ে তুলবে। সেই প্রতিরোধ এর ভিতর দিয়েই সেই সন্ত্রাসকে রুখতে হবে। স্যার, একটা নতুন থানা, দৌলতাবাদ থানা করা হয়েছে। ওখানে যা অবস্থা গ্রামে গ্রামে সন্ত্রাস চলছে। সেখানে স্বাভাবিক জীবন ফিরিয়ে আনার জন্যই করেছেন। সেখানে গ্রামে গ্রামে দখল হয়ে আছে। বামফ্রন্টের পক্ষে যাওয়া মানুষের ফসল ওখানে আর থাকে না। এই হচ্ছে অবস্থা। ওখানে এক বিচিত্র ধরনের অবস্থা চলছে। তাই নতুন থানা তৈরি হয়েছে। আমরা চেষ্টা করছি সাধারণ মানুষকে নিয়ে প্রতিরোধ অবস্থা গড়ে তুলতে। আজকে কেশপুরে পিংলায় যে অবস্থা গৃহ যুদ্ধ লেগে যাবে। হবেই তো? যে জমি তারা অর্জন করেছিল লড়াইয়ের মধ্য দিয়ে, যে বর্গাদাররা মাটিতে অধিকার পেয়েছে—কথায় আছে মাটিতে যাদের ঠেকে না চরণ, তারাই জমির মালিক হন। সেই অবস্থার পরিবর্তন হয়েছে। সে জিনিস তারা ছেড়ে দেবে? এটা রক্তের দাবি। মায়ের চাইতে মাটি মূল্যবান।

তার জন্য আজকে লড়াই হবে। উপায় নেই। সংঘর্ষ হবে উপায় নেই। ওদের লাগাম ওদের হাতে নেই। ওদের সভাপতিও থাকবেন না। এইসব নিয়েই তো ওদের রাজনীতি। সেই কারণে বলছি যে, এই সব নিয়ে বিচলিত হবার কোনও কারণ নেই। দেশের মানুষ লড়াইয়ের মধ্য দিয়ে, আন্দোলনের মধ্য দিয়ে ওদের সন্ত্রাস প্রতিহত করবে। আমি আরও কয়েকটি কথা বলছি। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি বলেছিলাম যে, বড় বড় জেলাগুলিকে ভাগ করুন। মুর্শিদাবাদ, মেদিনীপুর জেলাকে ভাগ করুন। শুধু সাধারণ প্রশাসনের জন্য, নয়, পুলিশ প্রশাসনের অসম্ভব ব্যাপার। পলাশি থেকে কলকাতায় [illegible] যে সময় লাগে, পলাশি থেকে ফরাক্কায় যেতে সেই একই সময় লাগে। সেখানে [illegible] এস পি-র পক্ষে কিছুতেই প্রশাসন চালানো সম্ভব নয়। তাছাড়া এইসব বড়কর্তা যারা [illegible] ঘুম থেকে উঠতে ৯টা বাজে, আর তারা রাত্রি জাগেন। ফলে তাদের প[illegible] যোগাযো[illegible] রাখা সম্ভব নয়। সেই কারণে বলছি যে প্রশাসনিক তৎপরতার জন্য জেলাগুলিকে ভাগ করতে [illegible] আমি যেকথাটা বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি খুব সঙ্গত কারণেই কলকাতায় থানাগুলোতে উপদেষ্টা। মফঃস্বলেও এই উপদেষ্টা কমিটি করুন মফঃস্বলকে নিয়ন্ত্রণ করার জন্য। আরেকটা বিষয় দৃষ্টি আকর্ষণ করতে চাই আমরা যারা জনপ্রতিনিধি তাদের কাছে অনেক সময়ে সাধারণ মানুষ ট্রান্সফারের জন্য আসে, পরিবারের নানা প্রয়োজনে ট্রান্সফারের জন্য আসেন কিন্তু রাইটার্স এর যেখান থেকে এই কনস্টেবলদের ট্রান্সফার করা হয়, ওই জায়গাটা খুবই দুর্নীতিপূর্ণ, যে অফিসার ওখানে বসেন তিনি দুর্নীতিগ্রস্থ, সেখানে টাকাপয়সার কারবার হয় এই ব্যাপার এর প্রতি বিচার বিবেচনা করে দেখবেন, সতর্ক দৃষ্টি দেবেন। আরেকটি যেকথা বলতে চাই তাহল পুলিশের একটা বড় অংশ আছে যারা আমাদের সরকারের বিরোধী, যারা সরকারের বিরুদ্ধে ষড়যন্ত্র করে, ষড়যন্ত্র লিপ্ত আছে সেদিক থেকে আপনাকে সতর্ক থাকতে হবে। মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেটের বিরোধিতা করে বলতে চাই যে প্রতিবারের মতো এবারেও বাজেটে ব্যয় বরাদ্দ বাড়িয়েছেন। ৪৯ কোটি টাকার উপর পুলিশের ব্যয় বরাদ্দ বৃদ্ধি করা হয়েছে। গত বারের তুলনায় পুলিশ বাজেট বেড়েছে। কিন্তু অপরাধ দমন সেটা কিন্তু হচ্ছে না বরং অপরাধ বাড়ছে। পুলিশ বাজেট যতটুকু বেড়েছে সেখানে আমরা দেখতে পাচ্ছি চুরি, ডাকাতি, খুন, রাহাজানি এগুলো বন্ধ করার ক্ষেত্রে পুলিশের ভূমিকা দিনের পর দিন ম্লান হয়ে যাচ্ছে অথচ যেটা প্রত্যাশিত নয়। যারা আজকে বামপন্থী প্রগতিশীল সরকার বলে দাবি করেন, সেই

সরকারের নামে গণআন্দোলনের উপর যখন পুলিশের আক্রমণ নেমে আসছে সেটা খুবই দুর্ভাগ্যজনক। যেটা আজকে বিশেষ বৈশিষ্ট্য বামপন্থী সরকারের আমরা দেখতে পাচ্ছি, সেই রীতিনীতি লঙ্ঘন করে পুলিশকে ব্যবহার করা হচ্ছে আর গণ আন্দোলনকে দমন করা হচ্ছে। আজকে সকালবেলা আমি বলেছিলাম মুর্শিদাবাদ জেলায় এই যে গুলি চলছে। পদ্মার ভাঙন রোধ করার নামে পদ্মার পাড়কে মেরামত করার নামে সেখানে যে টাকা নয়ছয় করার ষড়যন্ত্র হয়েছিল তাকে রুখে দিতে সেখানকার জনগণ আখেরিগঞ্জ, ভগবানগোলা দু নম্বর ব্লকে জনগণ তারা সমাবেশ করে ছিল, তার বিক্ষোভ দেখিয়েছিল, আপনি জানেন স্যার ওই বিক্ষোভের উপর গুলি চালানো হয়েছে। ভগবানগোলা দু নম্বর ব্লকে পদ্মার করাল গ্রাসে ৫ হাজারের উপর বাড়ি নদীর তলায় চলে গেছে। হাজার হাজার মানুষের জীবন বিপন্ন আজকে দুই দশক ধরে এই জিনিস চলছে, খাতায় কলমে ৫০ হাজার টাকা খরচ হয়েছে, কিন্তু কাজের কাজ কিছুই হয়নি। ফলে স্থানীয় অধিবাসীদের অভিযোগ এই পদ্মার ভাঙনরোধ করবার জন্য—কাজ যখন শুরু হয় তখন বর্ষা, নদীতে বন্যা আসে, যখন কাজ করার সময় নয় সেই সময় কার্যত ঠিকাদার এবং বাস্তুকার, ইঞ্জিনিয়াররা এই রকম আনহোলী অ্যালায়েন্স করে কাজ শুরু করা হয়। বেশির ভাগ টাকাই জলে যায়, অথচ মানুষের জীবন বিপন্ন। বছর বছর এই অভিযোগের ভিত্তিতে ১৯৯৭ সালে অর্থমন্ত্রী অসীম দাশগুপ্ত মুর্শিদাবাদ জেলায় নিজে গিয়ে সরকারি ভাবে মিটিং করে ওই এলাকার মানুষকে প্রতিশ্রুতি দিয়ে ছিলেন যে আমরা পদ্মা ভাঙন রোধের কাজ শুখা মরসুমে করব, বর্ষা মরসুমে করব না। ৩ বছর অতিক্রান্ত হল সেই প্রতিশ্রুতি পালন হয়নি। ইতিমধ্যেই ২০ কোটি টাকা খরচ হয়ে গেছে। দিনের পর দিন এই ভাঙন বাড়ছে, ফলে গতকাল বোল্ডার নিয়ে ঠিকাদার এবং বাস্তুকাররা কাজ করতে যায় লালবাগে, এস ডি ও, এস ডি পি ও এদেরকে সঙ্গে নিয়ে বোল্ডার ফেলতে যায় তখন স্থানীয় মানুষেরা বাধা দেয় ভাঙন কমিটির নেতৃত্বে হাজার হাজার মানুষ বোল্ডারের উপর বসে যায় এবং সরকারি টাকা এইভাবে নষ্ট করতে দেব না বলে। তখন পুলিশের সাহায্য নিয়ে তাদের উপর আক্রমণ হামলা হয়, ২০ রাউন্ড গুলি চলে, সেই গুলিতে মারা যায় নৈরুদ্দিন শেখ তার বাড়ি রানীনগরে, আর চাঁদ মহম্মদ সে ২০ বছরের ছাত্র, এদের গলায় পুলিশের বুলেট লাগে, পয়েন্ট রেঞ্জ থেকে গুলি করা হয়, এরা হাসপাতালে মারা যায়। আরিনা ধর, ইমরাম হোসেন লালবাগে হাসপাতালে ভর্তি হয়। র‍্যাফ বাহিনী বিভিন্ন বাড়িতে গিয়ে হামলা করে টর্চার করে। আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্যণ করছি এই রকম একটা ন্যায় সঙ্গত দাবি সেটার প্রতিকার এবং প্রতিবিধান না করে শুধু ইঞ্জিনিয়ার, ঠিকাদারদের স্বার্থে এই কাজ করা হল এবং এই মানুষদের প্রাণ গেল, আপনি বিষয়টাকে তদন্ত করে দেখবেন। পুলিশের হামলা এবং পুলিশ গুলিতে এই মৃত্যুর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। বন্যা এবং ভাঙন রোধ কমিটি তারা এর প্রতিবাদ

করতে আগামীকাল মুর্শিদাবাদ বন্ধ ডেকেছে। মুর্শিদাবাদ জেলায় আমাদের যে দল তারাও বন্ধ ডেকেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রকম ঘটনা কুচবিহার জেলায় হলদিবাড়িতে চাষীরা তাদের কৃষি পণ্যের ন্যায্য দাম পায় না। কালিয়াবাড়িতে লঙ্কার চাষ বেশি হয় এবং লঙ্কার জন্য বিখ্যাত। সেখানকার লঙ্কা বিহার, আসাম, অন্ধ্রপ্রদেশ সহ বিভিন্ন রাজ্যের আড়ৎদাররা নেয় এবং এটার নাম নির্ধারিত হয় আড়ৎদার সিন্ডিকেট থেকে। এক মণ লঙ্কা চাষে খরচ হয় ১০০ টাকা। সেখানে এর ১১০ টাকায় দাম বেধে দেওয়া হয়। চাষীরা ১১০ টাকার সিলিপ নিয়ে গেলে তাকে ১১০ টাকা না দিয়ে ৮০ টাকা দিতে চায়। এতে গত ৮ই মে চাষীদের সঙ্গে আড়ৎদারদের সংঘর্ষ হয় এবং পুলিশ সেখানে ১৫০ রাউন্ড গুলি চালায়।

[3-40 — 3-50 p.m.]

পরবর্তী পর্যায়ে অবশ্য হাজার হাজার চাষী কোচবিহারে সংঘবদ্ধ হয়ে এবং তাদের ফসলের ন্যায্য দাম বেঁধে দেওয়ার জন্য আন্দোলন করে এবং সরকার সেই দাবি মেনে নেয়। এই রকম ঘটনা, ন্যায় সঙ্গত আন্দোলন পুলিশ কি করে দমন করছে, সেটা প্রত্যাশিতও নয়। বই-এর ২৩ প্যারায় মানবাধিকার হরণ যাতে না হয় সেইভাবে সচেতন করে এবং সরকারি উদ্যোগের কথা বলেছেন। কিন্তু অত্যন্ত বেদনার কথা ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলোর সঙ্গে পশ্চিমবঙ্গেও একের পর এক যেভাবে মানবাধিকারহরণ হচ্ছে তা উদ্বেগজনক। এখানে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবাংলায় গণ পিটুনিতে হত্যা ক্রমাগত বেড়ে যাচ্ছে। এর একটা বড় কারণ হচ্ছে চুরি-ডাকাতি-ছিনতাই, অপরাধ দমনে পুলিশ প্রশাসনে ব্যর্থতা, নিষ্ক্রিয়তা। এর ফলে পুলিশের উপর মানুষের অনাস্থা দেখা যাচ্ছে। আজকে থানাতে, ফাঁড়িতে বিভিন্ন জায়গায় সাধারণ মানুষ কোনও অভিযোগ নিয়ে গেলে তা গ্রহণ করা হয় না বেশির ভাগ ক্ষেত্রে। এবং বেআইনিভাবে আটকে টাকা নেয়। তাদের অত্যাচারে এই সমস্ত জিনিস ঘটে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি, সুপ্রিম কোর্টের নির্দেশ অনুসারে প্রতিটি গ্রেপ্তারের ক্ষেত্রে মেমো অ্যারেস্ট, ইন্সপেকশড় মেমো সহ ১১ দফা নির্দেশ কোর্টের থাকা সত্ত্বেও পশ্চিমবাংলায় তা পালন করা হচ্ছে না। এবং বেআইনিভাবে অ্যারেস্ট করে ২৪ ঘণ্টার বেশি পুলিশ হেপাজতে রাখা হচ্ছে, সেখানে নির্যাতনও করা হচ্ছে। আপনারা হিউম্যান রাইটস কমিশনের কথা বলছেন। কিন্তু একদিকে যেমন ভিজিলেন্স কমিশনকে ঠিকমতো ব্যবহার করছেন না তেমনি হিউম্যান রাইটস কমিশনকেও যাতে নিষ্ক্রীয় করে রাখা যায় তার প্রচেষ্টা চলছে এবং তার একটা জ্বলন্ত দৃষ্টান্ত এখানে একজন মাননীয় সদস্য বলেছেন। আমরা ২০০০-২০০১ সালে এসে পড়লাম অথচ ১৯৯৭-৯৮ সালের পর হিউম্যান রাইটস কমিশনের কোনও রিপোর্ট পেশ করা হল না। ২-৩ বছর অতিক্রান্ত হয়ে গেল হিউম্যান রাইটস

কমিশনের সুপারিশ কার্যকর করার ক্ষেত্রে দ্বিধা এবং হিউম্যান রাইটস কমিশেনের রিপোর্ট দু বছর ধরে রাজ্য সরকারের গোপন ঘরে কেন পড়ে আছে জানি না, কেন প্রকাশ করা হল না। আজকে প্রোটেকশন অফ হিউম্যান রাইটস কমিশন অ্যাক্ট, ১৯৯৩—এটাতে সুস্পষ্ট বিধান থাকা সত্ত্বেও মানবাধিকার এই আদালত, আজকে কোয়েশ্চেন আওয়ারে এই ব্যাপারে একটা প্রশ্ন ছিল। আজ পর্যন্ত সেই মানবাধিকার আদালত সরকার গঠন করলেন না, মানবাধিকারের নিজস্ব যে তদন্ত বাহিনী, তা আজ পর্যন্ত হচ্ছে না। ফলে মানবাধিকার কমিশনকে আপনারা এনকারেজ করলেও, লঙ্ঘন যাতে না হয়, দেখতে পাচ্ছি মানবাধিকার কমিশনকেও ভিজিলেন্স কমিশনের মতো নিষ্ক্রীয় করে রাখার প্রক্রিয়া চলছে। এটা দুর্ভাগ্যজনক। আমি একটা বিষয়ে আগেও উল্লেখ করেছিলাম, 'ইন্দো-জাপান স্টিল এমপ্লয়িজ ইউনিয়ন' এরা কোনও দল নয়, একটা শ্রমজীবী সংস্থা, তারা হাওড়ার বেলুড়ে একটা হাসপাতাল তৈরি করেছে। এই হাসপাতালে কোনও বিদেশি সাহায্যে নয়, বহুজাতিক সংস্থার সাহায্যে নয়, শ্রমিকদের নিজস্ব প্রচেষ্টায় গড়ে উঠেছে। যেখানে সরকারের পৃষ্ঠপোষকতা করা উচিত ছিল সেখানে তা না করে হাসপাতালের উপর হামলা হচ্ছে প্রোমোটারদের লাঠিয়াল বাহিনীর। স্যার, ১৬-০৪-৯৭ তারিখে প্রোমোটার পুলিশ বাহিনী নিয়ে গিয়ে, লাঠিয়াল বাহিনী নিয়ে গিয়ে হাসপাতালের উপর হামলা করে, রোগীদের বার করে দেয়, বেড, জেনারেটর নিয়ে যায় এবং সেই জনস্বার্থে যখন হাইকোর্টে মামলা হয়, হিউম্যান রাইটস কমিশন থেকে তদন্ত হয়, তখন তাতে তৎকালীন এস পি অ্যাডিশনাল এস পি, ও সি দোষী সাব্যস্ত হয়। আমি সেটা এই বিধানসভায় উত্থাপন করেছিলাম। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। হিউম্যানস রাইটস কমিশন ১৪/১২/৯৮ তারিখে ২০ হাজার টাকা ক্ষতিপূরণ দিতে বলেছিল। আজ পর্যন্ত সরকার সেই সুপারিশ কার্যকর করেনি, ক্ষতিপূরণ দেওয়া হয়নি। অথচ স্বরাষ্ট্র মন্ত্রী বলেছিলেন, দেখবেন! আজ পর্যন্ত কিছুই দেখলেন না। উল্টে ২৪/১/৯৯ তারিখে প্রোমোটারের প্রতিনিধিরা ওখান থেকে যারা চিৎকার করছে তাদের স্থানীয় কিছু কর্মী আবার ঐ হাসপাতালে গিয়ে হামলা করে। এটা একটা জঘণ্য দৃষ্টান্ত। একটা শ্রমজীবীদের হাসপাতালের ওপর যারা নিজেদের শ্রমিক-দরদি বলে দাবি করে তাদের এই ধরনের আচরণ অত্যন্ত নিন্দানীয়। আমি পুনরায় বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা মেদিনীপুর জেলায় দুই প্রতিদ্বন্দ্বী দল ক্ষমতা দখলের জন্য যেভাবে দিনের পর দিন হামলা চালাচ্ছে, মানুষ খুন করছে—শুধু জীবনহানি নয়, লুঠ-তরাজ, নারী-ধর্ষণ, নারীদের সম্ভ্রমহানির ঘটনা ঘটছে তা অত্যন্ত দুর্ভাগ্যের। এই সমস্ত দুর্ভাগ্যজনক ঘটনা ঘটছে পুলিশের সামনে। পুলিশ যেখানে যে দল শক্তিশালী সেখানে তাদের পক্ষে কাজ করছে। যেমন কেশপুরে পুলিশ সি পি এম-এর পক্ষে কাজ করছে, সবং-এ পুলিশ তৃণমুলের পক্ষে কাজ করছে। এটা অত্যন্ত বেদনার

কথা যে মেদিনীপুর জেলা এক সময় বিদ্যাসাগর, ক্ষুদিরামের জন্ম দিয়েছিল, গোটা ভারতবর্ষকে পথ দেখিয়েছিল সেই মেদিনীপুরে জেলায় আজকে এই সব জিনিস ঘটছে। এই অবস্থায় আমি দাবি করছি, রাজনৈতিকভাবে বিচার না করে যারা ঐ সমস্ত কাজের সঙ্গে জড়িত তাদের সকলকে গ্রেপ্তার করতে হবে।

(এই সময় লাল আলো জ্বলে ওঠে এবং মাইক্রোফোনের বৈদ্যুতিক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়। মিঃ ডেপুটি স্পিকার পরবর্তী বক্তাকে বক্তব্য রাখার জন্য ডাকেন।)

[3-50 — 4-00 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় উপ-মুখ্যমন্ত্রীর পেশ করা স্বরাষ্ট্র (পুলিশ) খাতের ২০০০-২০০১ সালের ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি কয়েকটা কথা বলছি। আজকে মেদিনীপুর, বাঁকুড়া এবং হুগলি জেলার বিভিন্ন গ্রামে যে রাজনৈতিক সন্ত্রাস চলছে তার জন্য মূলত দায়ী তৃণমূল এবং বি জে পি। কারণ তৃণমূল নেত্রী কখনও কখনও পুলিশকে বিদ্রোহ ঘোষণা করতে বলেন। কখনও কখনও বলেন, হাত পা কেটে দাও। তারপর আবার বিভিন্ন রকম উক্তি করে এস পি এবং অন্যান্য পুলিশ কর্মচারিদের দাবিয়ে রাখবার জন্য তাদের ওপর চাপ সৃষ্টি করেন। কখনও কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে চলে যান, কখনও আবার প্রধানমন্ত্রীর কাছে চলে যান এবং দাবি করেন, উপদ্রুত এলাকা ঘোষণা করতে হবে। ৩৫৫ ধারা জারি করতে হবে। আমি জানি আমাদের মেদিনীপুর জেলার কেশপুর, পিংলা, সবং-এ কি নারকীয় হত্যাকান্ড এবং অগ্নি সংযোগের ঘটনা তৃণমূল বি জে পি-র লোকের ঘটাচ্ছে। স্যার, আপনি জানেন ইতিপূর্বে আমরা শুনেছিলাম বিকাশ বসু বলে তৃণমূলের একজন নেতাকে সি পি এম খন করেছে বলে ওরা অভিযোগ তুলেছিল। পরবর্তীকালে দীঘায় একটা হোটেল থেকে গোপাল দাস নামে একজনকে গ্রেপ্তার করা হয়েছে। তার কাছে রিভলভার পাওয়া গিয়েছে। সে কে? সে হচ্ছে তৃণমূলের একজন কর্মী। এই হচ্ছে তৃণমূলের চরিত্র। আমাদের জেলায় মূলত ওরাই আজকে এই অবস্থার সৃষ্টি করেছে। শুধু মাত্র কেশপুরে ২৬ জনকে এবং মোট আমাদের মেদিনীপুর জেলায় ৬৩ জনকে ওরা খুন করছে। পটাশপুরে ৭০ বছরের বৃদ্ধা লতা মাইতিকে বোমা মেরে তৃণমূল হত্যা করেছে জখম হয়েছে ৬১৭ জন। ঘর লুঠ হয়েছে ২০২১টি। দোকান লুঠ হয়েছে ১৫২টি। বর্গা উচ্ছেদ হয়েছে ৪৭৫টি। শতাধিক নারী নির্যাতন হয়েছে। বাড়ি ছাড়া হয়েছে ৭৪৫ জন চাকরিস্থলে যেতে পারছেন না ৪৯ জন এবং পার্টি অফিস ভেঙেছে ৩২টি। এই হচ্ছে তৃণমূল এবং বি জে পি। যখন এস পি এবং ডি এম সর্বদলীয় মিটিং ডাকেন তখন ওরা সুড়-সুড় করে যায়। সেখানে কোড অফ কনডাক্ট ঠিক হয় এবং সেখানে সিগনেচার করেন। কিন্তু সেখান থেকে বেরিয়েই আবার স্ব-মূর্তি ধারণ করে। এইভাবে তারা কেশপুর

থেকে ২ কোটি টাকা সংগ্রহ করে আধুনিক অস্ত্র-শস্ত্র সংগ্রহ করেছে। পিংলা থেকে ১ কোটি টাকা তৃণমূল আর বি জে পি সংগ্রহ করেছে। তারা সাধারণ মানুষের উপর জরিমানা করছে, বাড়িঘর লুঠ করছে। এই হচ্ছে তৃণমূল আর বি জে পি চরিত্র। আজকে তারা এখানে এসে বড় বড় কথা বলেন। এই কাজ কারা করে? যারা ডাকাত, যারা মাফিয়া, যারা ডন সেই সমস্ত মানুষকে ওরা এক জায়গায় নিয়ে এসেছে এবং দিনের বেলায় তারা ডাকাতি করছে। আজকে কেশপুর বলুন, পিংলা বলুন, যে কোনও গ্রামে যান, তারা দিনের বেলায় যদি ডাকাতি করতে পারে, লুঠ করতে পারে তখন রাত্রিবেলা কেন যাবে? তারা আর রাত্রিবেলা ডাকাতি করে না। তারাই আজকে তৃণমূল, বি জে পি-র সমর্থক হয়ে দাঁড়িয়েছে। সুতরাং এই প্রেক্ষাপটে, এই বিধানসভার মধ্যে দাঁড়িয়ে আজকে যারা বড় বড় কথা বলে, আমি তাদের জানাতে চাই, ৭০ বছরের বৃদ্ধা লতা মাইতি আপনাদের কি ক্ষতি করেছিল? ১০ জুলাই পটাশপুরে একদিনে ১৫০টি বাড়িতে আগুন লাগিয়ে ছাই করে দিল। গঙ্গা মন্ডল নামে একজন বৃদ্ধা ওদের পা ধরে বলেছিল, আমার স্বপ্নের বাড়ি ধ্বংস করে দিও না। তাসত্ত্বেও তাকে লাথি মেরে ঘর থেকে বের করে তার ঘরে আগুন দিল। এইরকম ১৫০টি বাড়ি আগুন লাগিয়ে নষ্ট করে দিয়েছে। রামনগরে কোতোয়ালি থানার আগরপাড়ায় শান্তি বৈঠকের নামে বোমা ছুঁড়ে ঘরে আগুন লাগিয়ে দিল। এই হচ্ছে তৃণমূল আর বি জে পি। অজকে গ্রামাঞ্চলে যান, গড়বেতায় যান, গড়বেতার মানুষ চাষী, ক্ষেতমজুর সবাই স্বস্তির নিঃশ্বাস ফেলেছেন। তারা বলছেন, গত ২ বছর ধরে আমরা অনেক লাঞ্ছনা, গঞ্চনা সহ্য করেছি, আর আমরা পারছি না, বাড়ি ঘর সব শেষ করে দিল। তৃণমূল আর বি জে পি-র হাত থেকে গড়বেতা মুক্ত করে আজ সেখানকার মানুষ চাষবাস শুরু করেছে এবং স্বস্তির নিঃশ্বাস ফেলে আনন্দ করছে—একথা কি আজ অস্বীকার করতে পারবেন? আমি সাংবাদিক বন্ধুদের কাছে অনুরোধ করব আপনারা যেন মেকি সংবাদ পরিবেশন করবেন না। ''আনন্দবাজার পত্রিকায় একটা ছবি ছেপেছিল, একটি মেয়ে এসে অস্ত্র তুলে দিচ্ছে। সেই মেয়েটি গ্রামের মেয়ে নয়, শহুরে মেয়ে আর যাকে অস্ত্র তুলে দিচ্ছে লাল গেঞ্জি পড়া মুখ ঢাকা। এই ধরনের দু নম্বরী কারবার করে সংবাদ জগতে ওরা রাজনৈতিক উদ্দেশ্য সিদ্ধ করতে চায়। আমার শেষ কথা, আপনি যে থানা কমিটি করবেন বলেছিলেন তাতে আপনি কলকাতার কিছু কিছু এলাকায় থানা কমিটি করেছেন, কিন্তু গ্রামাঞ্চলে সেই থানা কমিটি এখনও করতে পারেন নি। পুলিশের একাংশ অ্যান্টি-গভর্নমেন্ট হওয়াই স্বাভাবিক। তাদের যদি নিয়ন্ত্রণ করতে হয় তাহলে গ্রামাঞ্চলে থানা কমিটি করা অবশ্যই উচিত জনগণকে সঙ্গে নিয়ে। কারণ জনগণের কাছে তারা জবাবদিহি করবার জন্য বাধ্য থাকবে। আমরা জানি, এই তৃণমূল কেন্দ্রীয় সরকারকে হাতে পেয়ে আমাদের রাজ্যে পুলিশ বাহিনীর মধ্যে বিচ্ছিন্নতা সৃষ্টি করতে চাইছে।......

(এই সময় পরবর্তী বক্তাকে স্পিকার ডাকায় মাইক অফ হয়ে যায়)

[4-00 — 4-10 p.m.]

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মাননীয় উপ-মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপিত করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী দলের পক্ষ থেকে যেসব অযৌক্তিক এবং অপদার্থ ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, এটা উপলব্ধি করতে হবে যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটি রাজ্য যে রাজ্য তার ক্ষমতার মধ্যে থেকে আইন-শৃঙ্খলা রক্ষা করছে। সঙ্গে সঙ্গে এটাও ঘটনা যে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে একটা পুলিশের পেছনে সারা বছরে যা খরচ হয় তার থেকে আমাদের পশ্চিমবঙ্গে খরচ অনেক কম। ভারতবর্ষের সমস্ত রাজ্য সরকারগুলি এবং কেন্দ্রীয়শাসিত অঞ্চলগুলিতে গড়ে একজন পুলিশের জন্য খরচ হয় ৯৫ হাজার ৯৩ টাকা আর আমাদের পশ্চিমবঙে সেই খরচটা হচ্ছে ৬৬ হজার ৬৯৫ টাকা। এরমধ্যে দিয়েই প্রমাণিত হয় যে অল্প টাকা ব্যয় করেও পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা রক্ষার কাজটা আমরা সারা ভারতবর্ষের মধ্যে একটা উদাহরণের জায়গায় নিয়ে আসতে পেরেছি। আজকে এখানে যারা বিরোধিতা করছেন তাদের জানতে হবে যে কত কম পুলিশ দিয়ে বা কত কম সংখ্যক ফোর্স দিয়ে পশ্চিমবঙ্গে আমাদের এই ক্রিমিনালদের মোকাবিলা করতে হচ্ছে। পশ্চিমবঙ্গে পুলিশের সংখ্যা সিভিল এবং আর্মস মিলিয়ে ৮১ হাজার ৭৩০। সেখানে উত্তরপ্রদেশে ১ লক্ষ ৬৫ হাজার ৯৬০ মহারাষ্ট্রে ১ লক্ষ ৩৪ হাজার ৬২৭ মধ্য প্রদেশে—আপনারা ক্ষমতায় আছেন ৯৭ হাজার ৩০৩। এটা আমার হিসাব নয়, কেন্দ্রীয় সরকার যে হিসাব দিয়েছেন আমি তার থেকেই বলছি। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেখানে এত পুলিশ নিয়েও আইনশৃঙ্খলা তছনছ হয়ে যাচ্ছে পশ্চিমবঙ্গ সেখানে একটা লাইট হাউসের মতন দাঁড়িয়ে আছে সারা ভারতবর্ষে মধ্যে। দিকভ্রান্ত নাবিকরা যেমন পথ হারিয়ে লাইট হাউস খুঁজে বেড়ায় তেমনি সারা ভারতবর্ষের লোক পথ খুঁজে পাবার চেষ্টা করছে পশ্চিমবঙ্গের দিকে তাকিয়ে। আর আপনারা তাতে বাধা দিচ্ছেন। আপনাদের বাধা দেওয়ার কারণ, আপনাদের ব্যক্তিগত স্বার্থ এরসঙ্গে জড়িত আছে। স্যার, আপনি জানেন, আমাদের বিধায়িকা মমতা মুখার্জি এই সভায় বলেছিলেন যে তৃণমূল কংগ্রেসের লোক তৃণমূল কংগ্রেসের লোককে খুন করছে আর তার দায় চাপিয়ে দিচ্ছে সি পি এমের উপর। কংগ্রেসি কংগ্রেসিকেই খুন করছে এটা কংগ্রেসের রাজনৈতিক সংস্কৃতির মধ্যেই পড়ে সেটা আমরা জানি, কাজেই এটা নতুন কোনও ব্যাপার নয়। তাই আমরা দেখি, নিজাম প্যালেসে পুলিশ কমিশনারকে পুলিশ বসাতে হয় কোনও দাদা কোনও দিদির শাড়ি ধরে টানছে, কোনও দিনি কোনও দাদার পাঞ্জাবি ধরে টানছে এবং তার

জন্য যে অশান্তি হচ্ছে তা সামলাতে। স্যার, যারা এইসব কাজ করছে তাদের মুখে পুলিশের সমালোচনা শোভা পায় না। স্যার, আমাদের বিধায়িকা উল্লেখ করেছিলেন যে তৃণমূলের লোককে তৃণমূলের লোকই খুন করছে এবং তারপর সি পি এমের ঝান্ডা নিয়ে চলে যাচ্ছে। স্যার, আজকে তৃণমূলের ঐ নেত্রী যা করছেন তাতে আমার শঙ্কিত, লজ্জিতও। তার কাজ ও আচরণ দেখে শকুনেরা পর্যন্ত লজ্জা পাচ্ছে। একটা মৃতদেহ দেখেই তিনি ডানা ঝাপটিয়ে গিয়ে সেখানে পড়ছেন। তিনি বিচার করছেন না যে এটা কোনও সমাজবিরোধীর মৃতদেহ কিনা। মৃতদেহ দেখলেই তিনি বলছেন এটা তৃণমূল কর্মীর মৃতদেহ এবং খুন করেছে সি পি এম। লাল আতঙ্কে তিনি ভুগছেন। আমি একের পর এক নজির ধরছি। বাঁকুড়ার কোতলপুরে গগ্রা হাসপাতাল থেকে রাত ১০টায় কয়েকজন তৃণমূল কর্মীর সাথে ফিরছিলেন তৃণমূলের নেতা বিমল সিং। তিনি খুন হন। গোপীনাথপুরের তৃণমূলের নেতা শেখর সিং-এর কাছের লোক তিনি। আর এক তৃণমূলের নেতা সুভাষ মন্ডলের সাথে শেখর-এর কাজিয়া এলাকায় দখল নিয়ে। সুভাষ মন্ডল খুন করল বিমল সিংকে। তারপর ১৯শে জানুয়ারি রাত সোয়া টা নাগাদ খুন হয় রানাঘাট দু নং পঞ্চায়েত সমিতির সদস্য তৃণমূল নেতা বিমান সাহা। সেখানে পুলিশের তদন্তে ধরা পড়ে আর এক তৃণমূলের কর্মী গৌতম রায় ও তার দুই সাগরেদ জেরায় তথ্য বেরোয় যে তৃণমূল নেতা বিমান ঘোষ এই দুজনকে খুনের কাজে নিয়োগ করেন। কারণ এলাকা দখলের লড়াই-এ বিমান ঘোষের থেকে বিমান সাহা এক কদম এগিয়ে ছিলেন।

[4-00 — 4-10 p.m.]

তারা তৃণমূলের ধ্বজাধারী, তৃণমূলের ক্যান্ডিটেড-এর হয়ে প্রচার করেছে। সেই জায়গায় দাঁড়িয়ে এখানে চেষ্টা হয়েছিল। কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট ক্ষমতাসীন থাকায় সেটা তারা করতে পারেনি, পুলিশ ওদের হয়ে সায় দেয়নি। ১০ই ফেব্রুয়ারি ছাত্র সমাজের লজ্জা, শিক্ষক সমাজের লজ্জা। সেদিন বুরুল কলেজে খুন হয় তৃণমূলের এক নেতা প্রবীর কয়াল। কলেজের ছাত্র ছিল না কিন্তু কলেজে তার আধিপত্য প্রবল। খুনি হিসাবে ধরা পড়ল তৃণমূলের ছাত্র নেতা দেবাশিষ মন্ডল। কলেজের কমন রুম থেকে তাকে টেনে নিয়ে গিয়ে তাকে খুন করা হয়। কাজিয়া কিসের? বজবজের জল প্রকল্পের সাব-কন্ট্রাক্টকে পাবে অর্থাৎ টাকার বখরা নিয়ে। সেই বিষয় নিয়ে রেসারেসি। তাছাড়া কলেজের বিষয় তো ছিল। কিন্তু এটাও চালান করার চেষ্টা ছিল যে সি পি এমের ঘাড়ে। কিন্তু বিধি বাম, আপনাদের মতে পুলিশ বাম। পুলিশি তদন্তে পর্দাফাঁস হয়ে গেল। নিজেদেরই দলের কর্মী খুন হল কিছু করতে পারছেন না। তারা বলছেন যে লাল বাড়িতে আসব। একটা লাল বাড়ি দখল হয়েছে, এবার আর একটা লাল বাড়ি তারা দখল করবে। সেই জায়গায় দাঁড়িয়ে তারা বলছে ভারতবর্ষের একটা রাজ্য

পশ্চিমবঙ্গের নিরাপত্তা রাখবেন। ১লা এপ্রিল খুন হল ইছাপুরের বিকাশ বসু। খুনি সি পি এমকে গ্রেপ্তারের দারিতে পথ অবরোধ, ভাঙচুর, সাধারণ মানুষের হয়রানি। ধরা পড়ল খুনি নেপাল। গত পরশুদিন ধরা পড়ল ৬ জন সঙ্গীসহ গোপাল দীঘা থেকে। গোপালের স্বীকৃতি আদালতে যে তিনি পালিয়ে মেদিনীপুরের সবংয়ে যান। সেখানে প্রচুর অস্ত্র মজুত আছে। আর খুন করল কে? ভাটপাড়ার তৃণমূল নেতা অর্জুন সিং। কংগ্রেস তৃণমূলের মহাজোটের গল্প শুরু হয়েছে। দিদি বিকাশ বসুর স্ত্রীকে পৌর নির্বাচনে প্রার্থী করতে গিয়েছিলেন সহানুভূতির ভোট কুড়বার জন্য। কিন্তু প্রত্যাক্ষাত হয়েছেন, তবু লজ্জা নেই। গোপাল নেপাল ধরা পড়েছে। হাড়ির খবর সব ফাঁস করে দিয়েছে। তারপরেও ওরা পুলিশ বাজেটে কাটিং মোশন আনবার কথা ভেবেছেন। কাজেই আমাদের ভাবতে হবে। ১৯৯৮ সালের ২৮শে মে পঞ্চায়েত নির্বাচনের আগে নক্কারজনক ঘটনা ঘটল। নির্বাচনের পূর্বে মুহূর্তে দক্ষিণ ২৪ পরগনার অশ্বথবেড়িয়ার গ্রামে তৃণমূল প্রার্থী চম্পাল সর্দার ধর্যিত হবার নাটকের কারণে অযথা হয়রানি হল ৫ জন যুবক। একজন মহিলা কি করে এই রকম নক্করজনক জায়গায় যেতে পারেন, একজন মহিলাকে এই রকম জায়গায় নামিয়ে আনতে পারেন সেটা আমরা ভাবতে পারি না। তারও তো ছেলে আছে, স্বামী আছে। কেন এই মিথ্যা অভিযোগের অপরাধীকে গ্রেপ্তার করা হবে না? এই নাটকের আইনি ব্যবস্থা করতে পুলিশের কতকগুলি টাকা খরচ হল। এই নাটকের রচয়িতা মিথ্যা অভিযোগে ৫ জন যুবককে হয়রানি করালেন। কেন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হল না। পুলিশ মন্ত্রীর কাছে আমার দাবি এই মুহূর্তে ব্যবস্থা নেওয়া হোক। আজকে তৃণমূল কংগ্রেস তাদের নিজেদের কাজিয়া মেটাতে আজকে কোন জায়গায় গেছে। এই সমস্ত সমাজ বিরোধীদের সায়েস্তা করতে কত টাকা খরচ হচ্ছে সেটা আমাদের জানা দরকার। আমরা দেখেছি যে নয়না সাহানিকে তার স্বামী যুব কংগ্রেসের নেতা, তাকে খুন করে টুকরো টুকরো করে তন্দুরের উনুনে জ্বালিয়েছেন। দিল্লির শাকিতা বিহার থানার সেকেন্ড অফিসার যখন ডিউটিতে ছিলেন তখন তার স্ত্রী কন্যাকে ধর্ষণ করা হয়। দিল্লিতে তো কংগ্রেসের শাসন রয়েছে। সেই কংগ্রেস শাসন ক্ষমতায় থাকাকালীন একজন সেকেন্ড অফিসারের স্ত্রী কন্যা ধর্যিত হল। এরপর পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলা নিয়ে ওদের বলবার নৈতিক অধিকার আছে? দিল্লির বুকে গোলমার্কেটে ১৮ বছরের এক পাঞ্জাবী গৃহবধুকে ধর্ষণ করা হয়েছে। আজকে দিল্লি গেলে আর্মস নিয়ে যান, কিন্তু পশ্চিমবঙ্গে হাওয়া খান মারুতি ভ্যানে করে। কাজেই পশ্চিমবঙ্গের উন্নত আইন-শৃঙ্খলার উদাহরণ আপনারাই স্থাপন করেছেন। এর জন্য অন্য কোথায়ও যেতে হবে না। আজকে সারা ভারতবর্ষে ক্রিমিনাল অ্যাকটিভিটিজের যে সংখ্যা সে জায়গায় পশ্চিমবঙ্গের অবস্থা অনেক উন্নত। এই সংখ্যা যেখানে পশ্চিমবঙ্গে ৪.৩ পারসেন্ট সেখানে মুম্বাইয়ে ১১.২ পারসেন্ট, দিল্লিতে ২২.১ পারসেন্ট, বাঙ্গালোর ১১ পারসেন্ট। সেখানে দাঁড়িয়ে আপনারা

আইন-শৃঙ্খলার কথা বলেন? আপনাদের সহায়তায় তো রয়েছে আনন্দবাজার পত্রিকা, বর্তমান পত্রিকা। যেদিন তারা আপনাদের পেছন থেকে হাত গুটিয়ে নেবে সেদিন বুঝবেন। তারা আপনাদের ফ্রেন্ড, ফিলোসফার অ্যান্ড গাইড। ভারতবর্ষে সিডিউল্ড কাস্টদের উপর যে হামলা হয় সেই জায়গায় দাঁড়িয়ে রাজ্যে ১১.৬ শতাংশ সিডিউল্ড কাস্টের মানুষ থাকা সত্ত্বেও এখানে ঐরকম কোনও রিপোর্ট নেই। এক্ষেত্রে একটা দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছে পশ্চিমবঙ্গ। আপনারা ভাবের ঘরে চুরি করবেন না। পশ্চিমবঙ্গে গণতন্ত্রের কথা বলেন। যান না দিল্লিতে গণতন্ত্র করতে! সেখানে নয়না সাহানির মতো তন্দুরী অপারেশন হবে, অসীমা সিংহকে তার স্বামী যেভাবে কুমির দিয়ে খাইয়েছিল সেইভাবে খাওয়াবে। পশ্চিমবঙ্গে গণতন্ত্র আছে বলেই আপনারা সোজা হয়ে হাঁটছেন। আপনাদের বলব কি? আমার পরবর্তী বক্তা শুনলাম কলকাতা পুরসভার মেয়র, লিস্টে দেখছিলাম। ঘটনায় দেখলাম, পাগলে কি না বলে, আর কে কি না খায় সেটা আর বলছি না। ৬-৫-২০০০ 'আজকাল' পত্রিকায় ওনার ছবি ছাপা হয়েছিল। সেখানে তিনি বলেছেন, 'মেয়র হতে যাব কেন? পাগল তো হইনি।' তারজন্য আমরা আতঙ্কিত, আজকে বিধানসভায় ঐ যিনি দাঁড়িয়ে রয়েছেন তিনি একজন পাগল। এই জায়গায় দাঁড়িয়ে কেন এই প্রস্তাব গ্রহণ করছি সেটা আজকে উল্লেখ করতে হবে। সেটা আমাদের বলার দরকার হবে না, কারণ আমরা সমাজবিরোধী পুষি না। কেশপুরের কথা বলবেন? কেশপুরে তৃণমূল নেতাদের ছবি পাবেন থানায়। শ্লেটে ছাপা রয়েছে, পাশে নাম। এতে ওরা আনন্দিত, কারণ যেখানে মহাত্মা গান্ধী, ইন্দিরা গান্ধীর ছবি রয়েছে, সেখানে শ্লেটে তৃণমূল নেতাদেরও ছবি রয়েছে। কেন তাহলে কংগ্রেস দলের লোকেরা আতঙ্কিত নিজেদের নিরাপত্তা নিয়ে? সেসন চলাকালীন বিধানসভা চত্বরে বোমাবাজি হয়েছে, বাইরের দিকে চেঁচামেচি হয়েছে। ঐ নিয়ে আমরা যখন বলতে চাইলাম তার আগেই মাননীয় সদস্য তাপস রায় বলতে শুরু করলেন, 'আমরা নিরাপত্তার অভাব বোধ করছি, বাইরে বোমাবাজি হচ্ছে।' উনি জানতেন না বোমা কারা ফেলেছে। বোমা ফেলেছে যুব কংগ্রেসের নেতা, একজন বিধায়ক। এই কংগ্রেস, তৃণমূল কংগ্রেস যদি থাকে তাহলে পশ্চিমবঙ্গে পুলিশ কেন স্বয়ং পুলিশ কমিশনার অফ ইন্ডিয়া এলেও ওদের আটকাতে পারবেন না। ওদের মানুষ শিক্ষা দেবেন। মানুষ একবার শিক্ষা দিয়েছিলেন ১৯৭৭ সালে। আজকে তারা ১৯৭২ সালের মতো পুলিশকে ব্যবহার করতে চাইছেন কাশিপুরের ঘটনার মতো। কিন্তু আমাদের ১১শ কর্মী, তারা প্রাণ দিয়ে বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করেছেন, শোভনদেববাবু বা সৌগতবাবুদের দয়ায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়নি। তাই আনন্দবাজার আজকে হলুদ জার্নালিজম শুরু করেছে।

[4-10 — 4-20 p.m.]

সেই জায়গায় দাঁড়িয়ে আমি একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। স্যার,

দেখুন ১৩ তারিখের আনন্দবাজর পত্রিকায় ৫ জন মহিলা অস্ত্র নিয়ে দাঁড়িয়ে রয়েছে। (এই সময় মাননীয় সদস্যা কাগজে একটি ছবি তুলে দেখান) ছবি দেখুন, কেশপুরে নিয়ে যাচ্ছে। সেই এই পত্রিকায় ১৫ তারিখের একটা ছবি দেখুন। (এই সময় মাননীয়া সদস্যা কাগজের একটি ছবি তুলে দেখান) সেই ৫ জন মহিলা সেই অস্ত্র নিয়ে যাচ্ছে। ১৩ তারিখে যে মহিলারা অস্ত্র নিয়ে যাচ্ছে ১৫ তারিখে সেই মহিলা সেই অস্ত্র তুলে দিচ্ছে। নিরপেক্ষ সাংবাদিকতার এই কি চেহারা? আমি বাজারি পত্রিকাকে বলব, এই সব ছেড়ে দিন, কংগ্রেসের হয়ে গাইবার দরকার নেই, সাধারণ মানুষের পাশে থাকুন। পশ্চিমবাংলার মানুষের রায় বামফ্রন্ট সরকারের পক্ষেই থাকবে। তাই এই পুলিশ বাজেট সময়োপোযোগী এবং অত্যন্ত প্রয়োজনীয় বাজেট। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার রয়েছে তাই পশ্চিমবাংলার ঐতিহ্য রয়েছে। শোভনদেববাবু কেশপুরের কথা বলেছেন। কেশপুর মাতঙ্গিনী হাজরার দেশ, সেই দেশের মাকে ১০ বার ধর্ষণ করেছে তৃণমূলের ছেলেরা। যাদের আপনার ধর্ষণ করছেন তারা আপনার মা আপনার বোন। লজ্জা করে না আপনাদের। আপনারা কোন অধিকারের পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা নিয়ে কথা বলেন। মানুষ আপনাদের ছুঁড়ে ফেলে দেব, সেই রায় আপনারা ২০০১ সালে দেখতে পাবেন। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয় যে বাজেট বরাদ্দ সভায় পেশ করেছেন সেই প্রস্তাবের বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। এই ব্যয় বরাদ্দের উপর বলতে দাঁড়িয়ে সর্ব প্রথম আমি যেটা বলতে চাই তা হল আজকে পুকুর চুরি হয়ে গেছে। আজকে বেলতলা সার্ভিস ডিপো থেকে —এটা অডিট রিপোর্টে রয়েছে—১২ ভোল্টের ৪০০টি ব্যাটারি যার প্রতিটি দাম ২৭০০ টাকা করে, চুরি হয়ে গিয়েছে তার কোন জি ডি নেই। আজকে আমরা দেখেছি এনফিল্ড মটর সাইকেল যার নম্বর হচ্ছে ডব্লু বি জেড-৫৬১৭ তার কোনও জি ডি নেই। এমন কি ৩০টি ইয়ামা মটর সাইকেল সেখান থেকে চলে গিয়েছে তার কোনও হদিস নেই। আজকে এটা অত্যন্ত পরিতাপের বিষয়, দুঃখের বিষয়। আজকে পুলিশ কমিশনারের বাড়িতে পড়ে রয়েছে অথচ তার পেট্রল ডাইভার সমস্ত সরকারি খরচ। ভি আই পি-দের জন্য সিকিউরিটি, তার জন্য একটা বিরাট অঙ্কের টাকা খরচ হয়। সিকিউরিটি নিশ্চয়ই চাই, কিন্তু এই সিকিউরিটি নয় যে সিকিউরিটির মাধ্যমে এই অবস্থায় পৌঁছাতে হবে। আজকে মুখ্যমন্ত্রীর সিকিউরিটির কথা ভাবুন, মন্ত্রীদের সিকিউরিটির কথা ভাবুন, আজকে কি অবস্থা দাঁড়িয়েছে! আজকে রোপা রুল ১৯৯২ থেকে ১৯৯৮ পর্যন্ত, সেখানে বলছে সার্জেন এবং ইউ ডি সি-র তাদের একই স্কেল, গ্রেড নাইন। হঠাৎ দেখা গেল সার্জেনদের গ্রেড টেন করে দেওয়া হয়েছে। কি করে দিলেন? তাহলে কেন ওদের নাইনে রেখে দিলেন? কেন

করলেন স্বাভারিক কারণে এটা বলবেন। আজকে পুলিশের বেহাল অবস্থা। আজকে রাজনীতিকরণ শুরু হয়ে গেছে। যে রাজনীতিকরণের জন্য মানুষের সঠিক এফ আই আর নেওয়া হয় না, তদন্ত ঠিকভাবে হয় না। এমন কি শাসক দলের রাজনৈতিক নেতাদের কথায় তাদের প্রমোশন হয় ট্রান্সফার হয়। যার জন্য ওরা ওদের কথায় ওঠে ওদের কথায় বসে। খোদ লালবাজারে ক্যালকাটা পুলিশ অ্যাসোসিয়েশনের ৬টি অফিস প্লেস করেছে। কেন এটা থাকবে? আজকে কেন তাদের কো-অর্ডিনেশন কমিটি, সি পি এম প্রভাবিত ইউনিয়ন? এইভাবে চলবে? যদি এইভাবে চলে, স্বাভাবিক কারণে মানুষের কিন্তু পুলিশের ওপরে আস্থা নেই, মানুষের বিশ্বাস নেই। আজকে পুলিশের সাথে জনসাধারণের কি সম্পর্ক? সেখানে তারা চায় আস্থা, তারা চায় বিশ্বাস, তারা চায় শ্রদ্ধা। কিন্তু সেই বিশ্বাস, আস্থা এবং শ্রদ্ধার জায়গাটা শেষ হয়ে গেছে। মূলত আজকে যদি হিসাব করতে হয়, তাহলে কিন্তু বলতে হবে, কলকাতা পুলিশের ওপরে কার আস্থা আছে? আজকে বিশ্বাস কোন জায়গায় দাঁড়িয়ে আছে? আজকে নর্থ ইস্টার্ন রিজিয়নে টেররিস্টদের যে ঘাঁটি হয়েছে, সেখানে যে আই এস আই অ্যাকটিভিটিস, সেই আই এস আই অ্যাকটিভিটিসের ব্যাপারে আপনার কি চিন্তা ভাবনা আছে? এনজেপিতে যে বোম ব্লাস্ট হল, সেখানে এত লোক মারা গেল, তারজন্য যে তদন্ত করার কথা, সেই তদন্তের রিপোর্ট কোথায়? আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে বলব, তার যদি সাহস থাকে তাহলে আগামী দিনে হাউসে তিনি যেন হোয়াইট পেপার ডিক্লিয়ার করেন। তিনি বলেছেন ২২০০ কি.মি. বাংলাদেশ এরিয়া যেটা আছে সেখানে কাঁটা তারের ব্যবস্থা করতে হবে। আমরা প্রথম থেকেই বলছি, অনুপ্রবেশ একটা বার্নিং প্রবলেম। যার জন্য পশ্চিমবঙ্গের অর্থনৈতিক ভারসাম্য হারিয়ে যাচ্ছে। সেই জায়গায় আজকে এতদিনে স্বীকার করেন নি। ভাল, এখন স্বীকার করছেন। কিন্তু আপনি বলবেন কি, নিশ্চয়ই জবাবি ভাষণে বলবেন, বর্ডার সিল করার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? আই এস আই, কামতাপুরী, আল্ফা এবং বোরোদের অভয়ারণ্য হয়েছে পশ্চিমবঙ্গ তথা এই কলকাতা। আজকে তাই সেন্ট্রাল থেকে, দেখা যায় পাঞ্জাব থেকে পুলিশ এসে এখান থেকে রেড করে তাদেরকে গ্রেপ্তার করে। কিন্তু আমাদের যে এস বি আই, তাদের সাথে কোনও কো-অর্ডিনেশন নেই, আমরা সেটা জানতে পারিনি। আজকে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী বলতে পারবেন, কতজন টেররিস্ট আছে, আমাদের কাছে তার লিস্ট আছে কি? যদি থাকে তাহলে তিনি যেন তা প্রকাশ করেন। আজকে দেখা যাচ্ছে, টেররিস্টরা যখন ধরা পড়ে, ২৫ জন যখন ধরা পড়ল, তারা ছাড়া পেয়ে গেল। কারণ আমাদের কাছে তাদের লিস্ট ছিল না। আমাদের কোনও পরিকাঠামো নেই। স্বরাষ্ট্র মন্ত্রী নিশ্চয়ই জবাব দেবেন, আগামী দিনে তিনি কি করতে চাইছেন? আমি আরও জোরের সঙ্গে বলছি, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রী আদবানীর কাছে তিনি নাকি যান, তিনি নাকি তার সঙ্গে কথা বলে সন্তুষ্ট হয়েছেন। আমি তাকে সিক্রেসি জানাতে বলছি

না। আমরা যেটা চাই যে, পশ্চিমবঙ্গ আগামী দিনে যাতে পাঞ্জাব না হয়ে যায়, অসমের মতো না হয়ে যায়, তারজন্য তার কি পরিকল্পনা আছে? আমি তাই বলব, এই ব্যাপারে তিনি যেন হোয়াইট পেপার প্রকাশ করেন। আপনি উপ মুখ্যমন্ত্রী হয়ে যদি না পারেন, আপনি বলুন, প্রয়োজনে বি জে পি বিধায়ক হিসাবে আমরা লালকৃষ্ণ আডবানীর সঙ্গে কথা বলে আমরা ব্যবস্থা নেব। আরও এতেও যদি না হয়, তাহলে আমাদের সর্বদলীয় কমিটি সেখানে যাবে। এই বইতে অনেক রকম সমীক্ষা আপনি দিয়েছেন। আমি সেই সমীক্ষার ওপরে দাঁড়িয়ে বলব, এই সমীক্ষা কোন সমীক্ষা? এই সমীক্ষা আজকে বোম্বেতে বেশি, না আমাদের কলকাতায় বেশি, মহারাষ্ট্রে বেশি, না উত্তরপ্রদেশে বেশি, না ভারতবর্ষে পশ্চিমবঙ্গে বেশি—আজকে প্রশ্ন তা নয়। কোথায় ১০০ খুন হয়েছে, কোথায় ১৫০ খুন হয়েছে, খুনের ব্যাপারে কে এগিয়ে গেছে বা পিছিয়ে গেছে, সেটা বড় কথা না। আমাদের মায়ের কোল খালি কোথায় সেটা ভাববেন কি? আমাদের বোনের সিঁথির সিঁদুর মুছে যাচ্ছে, এই কথা আপনি কি ভাববেন? পরিসংখ্যান দিয়ে সবকিছু হয় না। আমাদের ভাবার বিষয় হল, পশ্চিমবঙ্গকে আমরা কি করে এগিয়ে নিয়ে যাব। তা না করে আমরা চিন্তা করছি কোথায় সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে খুন করেছিল, কোথায় রুনু গুহ নিয়োগী অর্চনা গুহ-র ওপরে কি করেছিল। তারজন্যই তো এখানে বামফ্রন্টকে মানুষ এনেছিল। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের ভাবতে হবে, আমরা কি করতে পারি। আমরা যদি না করতে পারি আমাদেরকেও আস্তাকুড়ে ছুড়ে ফেলে দেবে। বাজেট বক্তৃতার ১৩নং ক্লজে নতুন নতুন থানা তৈরি কথা মাননীয় মন্ত্রী বুদ্ধদেববাবু সদনে বলেছিলেন এবং তাতে বলেছিলেন যে, অশোকনগরে থানা তৈরির কথা বলেছিলেন। কিন্তু তার বাজেট বইয়ের মধ্যে তার কোনও উল্লেখ নেই। আশা করি জবাবি ভাষণ অশোকনগরে পূর্ণাঙ্গ থানা তৈরির কথা উল্লেখ করবেন। তার সাথে এই কথা বলতে চাই যে, কেন্দ্রের সঙ্গে আজকে কো-অর্ডিনেশন কোথায়। আমরা সবাই জানি কো-অর্ডিনেশন ইজ দি বেসিস অফ দি অর্গানাইজেশন। তাই বলব একসাথে কাজ করবার চেষ্টা করুন। এইকথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনা কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

[4-20 — 4-30 p.m.]

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই পুলিশ বাজেট যে পেশ করেছেন পুলিশমন্ত্রী, তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে, বিরোধীদের থেকে যে কাট মোশন এসেছে তাকে সমর্থন করছি। আমি প্রথম থেকেই বক্তব্য শুনছিলাম। প্রথম দিকে কয়েকজন বললেন, বক্তব্য শুনলাম, তাদের বক্তব্য শোনার মতো। কিন্তু

শেষ বক্তা আমার আগে, কনিকা দেবীর বক্তৃতা শুনলাম। তিনি কি বললেন কি বোঝাতে চাইলেন বুঝতে পারলাম না। ছোটবেলায় আমাদের গ্রামে একজন ঝগড়াটে মহিলা ছিলেন। সে প্রত্যেকদিন মঙ্গলবার বাসন মাজতে মাজতে আকাশের দিতে তাকিয়ে গালমন্দ করতেন। ওই ঝগড়া যে কেন করতেন বুঝতে পারতাম না কিন্তু মঙ্গলবার হলেই শুধু জানতাম ওই মহিলা ঝগড়া করবে। ওই মহিলা নাম তপী বাগদি। ঠিক তেমনি কনিকা দেবীর বক্তব্য শেষে একই কথা মনে হল যে একজন ঝগড়াটে মহিলা ঠিক মঙ্গলবারই ঝগড়া করলেন। আমি বুদ্ধদেব বাবুকে বলছি উনি তো পুলিশে অনেক মহিলা নিচ্ছেন, আপনি কনিকা দেবীকে পুলিশের ও. সি. করে দিন তাহলে ভাল মানাবে। কারণ বন্যেরা বনে সুন্দর, শিশুরা মাতৃক্রোড়ে আর কনিকা দেবী পুলিশ মহলে। সুতরাং ওনাকে মহিলা পুলিশের ও. সি. করে দিন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আজকে শুধু জানাতে চাই যে, উনি শুধু পুলিশ মন্ত্রী নন, তার সাথে অর্ধেক যুক্ত মুখ্যমন্ত্রীর অন্ধের যষ্টি হয়ে উপমুখ্যমন্ত্রী হয়ে বিরাট দায়িত্ব নিয়ে বসে আছেন। আজকে পুলিশ মন্ত্রী হিসাবে আপনাকে বলতে চাই আপনি আপনার বুকে হাত দিয়ে বলুন তো পুলিশী ব্যবস্থা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে কি বেঙ্গল পুলিশ কি ক্যালকাটা পুলিশ একই অবস্থা। আপনি বাজেট পাশ করতে যাচ্ছেন কি না যাচ্ছেন এবং বাজেটে কি দেখছেন না দেখছেন এটা অল ইমমেটারিয়াল। কিন্তু মেটারিয়াল হল বাংলার খেটে খাওয়া মানুষ কি বলছে—তারা কি পুলিশের ওপরে যথেষ্ট আস্থাবান। পুলিশের কার্যকলাপে কি মানুষের মুখ বন্ধ করতে পেরেছেন? পারেন নি। আপনিও তো বলেছেন এবং জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হিসাবে বলেছেন যে পুলিশের বিরুদ্ধে বলার ক্ষেত্রে জনগণের মুখ বন্ধ করতে হবে জনগণের মুখ বন্ধ করবার জন্য এইবার একটা প্যারাগ্রাফ রেখে দিয়েছেন। তাতে বলেছেন যে, প্রত্যেকটি থানায় একটি করে কমিটি করে দেব। থানা কমিটির মাধ্যমে যোগসূত্র স্থাপন করা এমনভাবে হবে এবং ভাল ভাবে কাজের জন্য পুলিশ জনগণের খুব কাছাকাছি আসবে। এখানে তো অনেক লোক বসে আছেন—আপনারা বলুন তো একটাও কি সর্বদলীয় সমন্বর কমিটি তারা তৈরি করতে পেরেছেন যাতে করে পুলিশের খুব কাছাকাছি জনগণ আসতে পেরেছে? বরং পুলিশের সঙ্গে দূরত্ব বেড়েই চলেছে। মানুষ পুলিশের ওপরে আর আস্থা রাখতে পারছে না। মাননীয় মন্ত্রী তো অনেক চিন্তা করে গ্রামের দরজায় দরজায় ঘুরেছেন গড়বেতা, কেশপুর অঞ্চলে কোথাও শান্তি আনতে পেরেছেন? মেদিনীপুরে শান্তি ফিরিয়ে আনতে পেরেছেন? আসলে মানুষ আর পুলিশের উপর আস্থা রাখতে পারছে না তাই মানুষ আজকে গ্রামে নিজের হাতেই অস্ত্র তুলে নিতে বাধ্য হয়েছে। আজকে চূড়ান্ত ভাবে পুলিশী ব্যবস্থা ব্যর্থ হয়েছে। তাই আজকে আর পুলিশের উপরে মানুষের আস্থা নেই। আজকে গ্রামবাংলায় পুলিশের উপর কোনও আস্থা নেই বলে দক্ষিণ ২৪ পরগনায় যা সংবাদ মাধ্যমে আসছে না—দেখবেন

মানুষ পুলিশকে বিশ্বাস করছে না। কলকাতায় দেখুন, আপনি কলকাতায় কাউকে বলতে পারেন যে কোনও একজন মহিলাকে সিকিউরিটি ছাড়া রাত্রে নিরাপদে বাড়িতে যেতে পারবেন। এখানেই পুলিশের ব্যর্থতা। এটা আমার জঞ্জাল পরিস্কার করার ব্যাপার নয়। এটা ল অ্যান্ড অর্ডারের সমস্যা। আজকে কেউ বলতে পারেন ইভেন ট্যাক্সি চড়ে একজন মহিলা যাবেন, কোথায় বাস করছি আমরা। এই অংশটা গোটা বাজেটে প্রতিফলন হচ্ছে না, অনাস্থাটা প্রতি মুহূর্তে পুলিশের মধ্যে দিয়ে আসছে। পুলিশরা আজকে সরকারি উর্দি পড়ে গুন্ডার ভূমিকায় এলাকা ভিত্তিক হয়ে গেছে। এটা কি অস্বীকার করতে পারেন? আপনাদের সংখ্যাধিক্য আছে, পাস করিয়ে নিতে পারেন। আরও টাকা নিয়ে যেতে পারেন। আরও টাকা নিতে পারেন। আইনশৃঙ্খলা শুধুমাত্র জনগণের মধ্যে প্রতিফলিত হচ্ছে না। পুলিশের যে সমস্ত জায়গায় আবাসস্থল আছে, সেখানে জিজ্ঞাসা করবেন পুলিশ অফিসারদের সি পি, ডি সি হেড কোয়ার্টার কেন? এখন তো ডি সি হেড কোয়ার্টর নাম হয় বকুল, কেউ থিসিস লিখছেন, অনেক অফিসারের কাজকর্ম নেই, কেউ রিটায়ার করার পরে আইন প্র্যাকটিস করবেন বলে আইন পড়ে নিচ্ছেন। এইসব সাহিত্যচর্চা করছেন, কেউ ঘুমাচ্ছেন, ব্যাস আর কিছু অকাজ কুকাজ করে বেড়াচ্ছেন। সমস্ত মাথাভারী একটা প্রশাসন গড়ে তুলেছেন। আমাদের সময়ে কয়েকটি আই পি এস অফিসার ছিল, আজকে আপনাদের সময়ে কতজন আছেন? আমাদের সময়ে কতজন ডি সি ছিল, আপনারা কতজন করেছেন? কোন প্রশাসন নেই। পৃথিবীতে এমন কোনও প্রশাসন নেই তারা যদি মাথাভারী হয়ে যায় সেই প্রশাসন সচল হতে পারে। তাদের মধ্যে শ্লথতা আসবে, তাদের মধ্যে গতিহীনতা আসবে। আজকে আমরা একদিকে দেখছি অচল, শ্লথ, একটা পুলিশ বাহিনী আপনি তৈরি করেছেন, এই পুলিশ বাহিনীর কোনও ট্রেনিং হয় না। আমাদের যদি মরতে বলেন, আপনার শত্রু বলেন, তাও আপনার পুলিশ মারতে পারবে না। আমাদের দিকে তাক করবে আর মারবেন দেখবেন ঐ দিকে—সুশান্তবাবু মারা যাবে। সুশান্তবাবু এমনি মরে যাবে, অন্যের গুলি খেয়ে। যে গুলি মারে তাকে একদিন মরতেই হবে। সুশান্তবাবু আপনি আগুন নিয়ে খেলছেন আর ঐ দাঁত বের করে হাঁসছেন। ঐ হাসি থাকবে না। একদিন ঐ হাসি অপরের কান্না হবে। দেখবেন আমি বলে দিচ্ছি। অস্ত্র নিয়ে খেলা করার পরিণতি কি ভয়ঙ্কর। আগুন নিয়ে খেলা করার চেয়েও ভয়ঙ্কর। এর প্রমাণ পাবেন সুশান্তবাবু, নিজে যে হাতে করে অস্ত্র ফেলে দিয়ে আসছে ঐ অস্ত্র একদিন ওকেই তাক করবে, দেখবেন ওনাকে কিভাবে তাক করে। গড়বেতার ভূমিকা কি শোচনীয় পরিণতি। পৃথিবীর ইতিহাস যদি সত্যি হয়ে থাকে তাহলে যে বন্দুকের নল আপনি অজকে অন্যদের হাতে তুলে দিচ্ছেন ঐ নল একদিন আপনাকে তাক করবে। পৃথিবীর কোনও ক্ষমতা নেই ইতিহাসকে বিকৃত করে। এটা হয়ে এসেছে—যে মেরেছে, সে মরেছে। সুশান্তবাবু মারছেন, সুশান্তবাবু প্রয়োজন হলে একদিন

মরবেন। শুধু কি মারছেন মেরে ফেলে দিলেও শাস্তি হচ্ছে, কমিউনিস্টরা কনসেনট্রেশন ক্যাম্প করেছে, সেখানে কংগ্রেস এবং বি জে পি, তৃণমূল বিভিন্ন লোকেদের নিয়ে গিয়ে সেখানে ঢুকিয়ে দেওয়া হয়েছে। এমন কি আপনি স্যার, অবাক হয়ে যাবেন শাস্তি দিয়ে একটা যুবক ছেলের দুটো হাত কেটে নেওয়া হয়েছে। দুটো হাত কেটে নিয়ে তাকে বাঁচার জন্য বাজারে ছেড়ে দেওয়া হচ্ছে। আজকে তার পরিণতি ছোট করে দেখছেন? আজকে এম পি ইলেকশনকে ছোট করে দেখলেন? আর এখানে আপনার পুলিশকে দিয়ে এই সুযোগ আপনাকে দিতে হবে। আপনি অসহায়। আপনাদেরও প্রকৃতপক্ষে পুলিশ দুটো হাত কেটে নিয়েছে। যার জন্য আজকে সল্টলেকে যদি দুটো হাত থাকত তাহলে পুলিশের সামনে আমাদের এক গাদা এম এল এ, এম পি-কে তাড়া করে ঐখানে রবীনবাবুর বাড়ির পাশে যেখানে থেকে ছাপ্পা মারার ব্যবস্থা হয়েছিল দায়িত্ব নিয়ে বলছি, হোক পুলিশ এনকোয়ারি—দুই হাতে দুটি রিভলবার নিয়ে পুলিশের সহায়তায় একটা লোকের বাড়িতে ২১৮ নম্বর বাড়িতে আশ্রয় না দিলে আমরা খুন হয়ে যেতাম। এই তো পুলিশ। এই তো সভ্য দেশের পুলিশ। তাদের জন্য আপনারা চিৎকার করেন যে আপনাদের সময়ে মরুদ্যান হয়ে গেছে, তার জন্য আপনাদের সমস্ত মানুষেরা চিৎকার করে বলেন সব সমস্যার সমাধান হয়ে গেছে। আপনি যে কাজ করছেন সেই কাজের ব্যাপারে বলি, আমরা তো সেদিনের ঘটনার সাক্ষী। এই যে কলকাতায় ইলেকশন হয়ে গেল, এমন কি বাই ইলেকশন হয়ে গেল, দেওয়ালের লেখা পড়তে পারছেন না, আপনাদের প্রথম বক্তা ভাল মানুষ, সজ্জন মানুষ, জোর করে তাকে পুলিশের বাজেট বক্তৃতায় তুলে দিচ্ছেন। তাকেও আপনাদেরকে প্রোটেকশন দেবার জন্য বলতে হচ্ছে। কিন্তু উনি তো আমার চেয়ে ভাল জানেন কি অবস্থা। গত ২৪ বছর ধরে রয়েছে বামফ্রন্ট সরকার, শুধু পুলিশকে যদি সংযত করতে পারতেন এবং তাদের ওয়ার্ক কালচার যদি ফিরিয়ে আনতে পারতেন তাহলে সভ্য রাষ্ট্রে পরিণত হত। আমরা ওয়ার্থলেস, বিহার সম্বন্ধে বেশি প্রচার বিহার, খারাপ, আমরা বিহারের চেয়েও খারাপ জায়গায় বাস করছি। এ লজ্জা বুদ্ধদেববাবুর একার লজ্জা নয়।

[4-30 — 4-40 p.m.]

বিহারের বেসিক প্রচারে বিহার খারাপ, আমরা বিহারের থেকেও খারাপ জায়গায় পৌচেছি। এই লজ্জা বুদ্ধদেববাবুর একার লজ্জা নয়, এটা সি পি এমের লজ্জা নয়, এই লজ্জা আমাদের সকলের লজ্জা, পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরা লজ্জিত। আমাদের রাজ্যে পুলিশের ব্যাভিচারের জন্যই আজকে আমরা এই অবস্থা পৌচেছি। আমি একটা পরিসংখ্যান দেব ক্রাইম রিপোর্ট থেকে নারী ধর্ষণে পশ্চিমবাংলা চতুর্থ স্থান পেয়েছে। কনিকাদেবী কি বললেন? জাতীয় মানবাধিকার কমিশনের রিপোর্ট অনুযায়ী ১৯৯৭-৯৮

সালের পুলিশ হেফাজতে হত্যার ঘটনায় পশ্চিমবঙ্গ শীর্ষস্থানে রয়েছে। কেন্দ্রীয় সরকারের ক্রাইম ইন রিপোর্ট ১৯৭২-৭৭ সাল পর্যন্ত খুন হয়েছে ৪,৩০৫টা, এটা আমাদের আমলে। আর ১৯৭৭ থেকে ১৯৯৯ পর্যন্ত খুনের সংখ্যা ৩৬,৩৩৪টি। আমাদের সময়ে অ্যাভারেজ প্রতি বছর খন হয়েছে ৮৬ জন, আর আপনাদের আমলে প্রতি বছর খুন হয়েছে ১,৫৩০ জন। এটা আমি আমার রিপোর্ট বললাম না, এটা আমি ক্রাইম ইন ইন্ডিয়া থেকে পড়ে শোনালাম। রাজনৈতিক খুনেও পশ্চিমবাংলা ষষ্ঠ স্থানে রয়েছে, বিহারের একটু উঁচুতে আমরা রয়েছি। এর পরেও আমরা চিৎকার করে বলব আমরা একটা মরুদ্যানে আছি। উনি তো উপ-মুখ্যমন্ত্রী, উনি পুলিশকে কি শিষ্টাচার শেখাবেন। শ্যামাপ্রসাদ মুখার্জির জন্মশতবর্ষ ব্যাপারে উনি কাগজে একটা বিবৃতি দিলেন। শ্যামাপ্রসাদ মুখার্জির সাথে রাজনৈতিকভাবে আমাদের মত পার্থক্য ছিল, তার শতবর্ষে আমার যাওয়া শোভা পায় না। এটা কোনও রাজনৈতিক ব্যাপার, এটা কোনও মানুষের কথা। আজকে জ্যোতিবাবু একদিন পরলোকগমন করবেন, প্রাকৃতিক কারণে, ন্যাচারাল কজ, আমি মারা যাব, আপনি মারা যাবেন, আমরা অনেকেই মারা যাব বয়স হলে। জ্যোতিবাবু যদি দশ, পনেরো বছর পর মারা যান, তখন কি আমরা বলব ওনার সঙ্গে রাজনৈতিকভাবে আমার মতপার্থক্য ছিল, আমি ওনাকে মালা দিতে যাব না। এটা কি ভারতবর্ষের সংস্কৃতি, তার পরম্পরার সঙ্গে যুক্ত। শ্যামাপ্রসাদ যে কিংবদন্তী ছিল তার একভাগও আপনার নেই। তিনি যে মাপের মানুষ ছিলেন তার একশ ভাগের এক ভাগও আপনার নেই। এত ঔদ্ধত্য একটা মানুষের, শুধুমাত্র উপ-মুখ্যমন্ত্রী হয়ে এত ঔদ্ধত্য। মানুষের পতন হয় মানুষের নিজের কারণে, আর অহঙ্কারই বুদ্ধদেববাবুর পতনের কারণ হবে। সরকার আসে যায়, কিন্তু ঔদ্ধত্য এবং অহঙ্কারই তাদের পতনের কারণ হয়। শ্যামাপ্রসাদের মতো কিংবদন্তী মানুষ তার শতবর্ষে প্রাইম মিনিস্টার এলেন, তিনি মিটিংয়ে বললেন—আপনাদের দেখে বাচ্ছা ছেলেরা শিখবে, আপনাদের দিকে তারা তাকিয়ে থাকেন আপনারা কিভাবে বলেন, কি করেন এই সমস্ত দেখার জন্য। আজকে বাংলার মানুষকে আপনি কি দিলেন? ছোট মাপের মানুষ তার শতবর্ষে আপনি মালা দিতে যেতে পারবেন না। কারণ তার সঙ্গে আপনার মতের পার্থক্য ছিল। তিনি বড় শিক্ষাবিদ ছিলেন। তিনি পশ্চিমবাংলার জন্য কিছু করেননি এই সমস্ত কথাবার্তা বুদ্ধদেব বাবুর মতো মানুষরা কি করে বলেন। এর পরে তার কাছ থেকে পুলিশ দপ্তর কি হবে এটা আমি স্পষ্টভাবে বুঝতে পারি। একটু আগে কনিকা দেবী মমতার নাম বলে চিৎকার করেছিলেন। নিম্নমানের মহিলারা যারা উপরে উঠে গেছে তাদের উপরে এই রকম ঈর্ষা করে। মমতা ব্যানার্জি রাজনীতি শুরু করেছিলেন আসির দশকে, আর ওনার মেয়ের বয়স ওর কাছাকাছি। মমতা অনেক উপরে উঠে গেছে। একেবারে প্রাইম মিনিস্টারের পরে, সেকেন্ড মিনিস্টার। আপনার ঈর্ষার কারণ আমি বুঝি। এবারে আমি একটা বিশেষ

অনুরোধ করছি গোয়েন্দা বিভাগ সম্বন্ধে, ইনটেলিজেন্স বিভাগ সম্বন্ধে। আপনার গোয়েন্দা বিভাগ ঢেলে সাজান, ইনটেলিজেন্স ব্রাঞ্চ, এস বি? দুটোকেই ঢেলে সাজান। গোয়েন্দা বিভাগ না থাকলে শুধু প্যারেড করিয়ে মিলিটারিদের মতো করে আপনি পুলিশ বিভাগকে দিয়ে কাজ করাতে পারবেন না। একটা বিশাল ইনফর্মমেশন গ্যাপ রয়ে গেছে আপনার মধ্যে। যাকে সাজা দেওয়ার ইচ্ছে হচ্ছে, তাকে এস বি বা আই বি তে নিয়ে আসছেন। তারপর তার যদি তদ্বির করার লোক থাকে, সেরকম মানুষকে ধরে এম এল এ বা এমন কাউকে ধরে থানায় চলে আসছে। এস বি, আই বি কে শাস্তি দেওয়ার জায়গায় করেছেন। ব্রিটিশ আমল থেকে শুরু করে পৃথিবীর সব দেশে সবচেয়ে উন্নত অফিসারদের যে বিভাগ নেওয়া হয়, তাকে শাস্তির জায়গা করে দিয়েছেন। এর অবমূল্যায়ন না করে সত্যিকারের মূল্যায়ন করুন, নাহলে আপনার সঙ্গে সাধারণ মানুষের পুলিশ বিভাগের একটা গ্যাপ বেড়ে যাবে। সুশান্তবাবু এম এলএ, মন্ত্রী নয়, একটা ডাকাত, ওর ভাই গাটকাটা, যদি ইনফর্মেশন গ্যাপ না থাকত, তাহলে তাকে গ্রেপ্তার করতেন। এই ইনফর্মেশন গ্যাপ মেটান। আজকে মানবাধিকার সম্পর্কে যখন সারা পৃথিবীতে আলোচনা হচ্ছে, চর্চা হচ্ছে, উত্থাল-পাতাল হচ্ছে, সেখানে মানবাধিকার কমিশন সম্পর্কে একটা ছোট্ট প্যারাগ্রাফ দিয়ে তাকে অবহেলা করা হয়েছে। লক-আপে ৬ ডিগ্রি শাস্তি দেওয়া হয়, ৩ ডিগ্রি ট্রিটমেন্ট করা হচ্ছে, সেখানে মানবাধিকার সবচেয়ে বেশি অবহেলিত। আপনাদের ২৩ বছরে প্রায় সাড়ে দশ হাজার মামলা আটকে রয়েছে মানবাধিকার কমিশনে। মামলাগুলোর ফয়সালা হচ্ছে না। যেগুলোরও বা হচ্ছে, তারও ইমপ্লিমেন্ট হচ্ছে না। কে দেখবে? কাকে দেখাবেন? আমি সরাসরি শুনতে চাই, এইগুলো সম্পর্কে কি করছেন? ৯৫ জন আই এ এস, আই পি এস-এর আদালত অবমাননার কথা আছে, তার মধ্যে আই পি এস-দের সংখ্যা বেশি। আজকে বলুন, মানবাধিকার কমিশন অভিযুক্ত করা সত্ত্বেও কেন শাস্তি দেওয়া হচ্ছে না? রাজনৈতিক কারণে রিওয়ার্ড দেওয়া হচ্ছে? এ তো পুলিশের ধ্বংসস্তূপ। সর্বনাশ করে দিচ্ছেন। আপনাদের তো যাবার ঘন্টা বেড়ে উঠেছে, কিন্তু পরে যারা আসছে তাদের হাতে কি তুলে দেবেন সেটা নিয়ে আতঙ্কিত। সি আই টি ইউ ইউনিয়নের সদস্য ভিখারি পাশোয়ানের ঘটনা বহু আলোচিত। সি জে এম শাস্তি দিয়েছিল ডাকবাবু স্বপনবাবুকে, ভারতীয় দন্ডবিধিতে সাজা দিয়েছিল, তাকে উল্টে পুরস্কৃত করা হয়েছে এবং আজ পর্যন্ত পরিস্কার বললেন না, তার এফ আই আর, জি ডি-তে কি বলা আছে। হরমন সিং, এস পি, যে অভিযুক্ত এই কেসে, তার কি হল? কয়েকটি নমুনা দিচ্ছি মানবাধিকার কমিশন কিভাবে পদদলিত করছেন। বাবাই বিশ্বাস, ঠাকুরপুকুর থানায়, ৮-৪-৯৭ তারিখে তাকে মারধর করা হয়, সে মারা যায়, কেস নং ৯৫। তারপর এ ডি জে, শাস্তি দেওয়া সত্ত্বেও সব পুলিশ অফিসারদের পুরস্কার দেওয়া হয়েছে। ইন্ডো জাপান, সেইলস, একটা হাসপাতাল করেছিল, পুলিশ সব লুঠ করেছে। ২০ হাজার টাকা জরিমানা

করেছিল, আজ পর্যন্ত টাকাও দিল না, কিছুই করল না। তাই বলছি মানবাধিকার কমিশন আজ ধর্ষিত, আর মাননীয় মন্ত্রী এই সম্পর্কে উদাসীন। তাই এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের আনা কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-40 — 4-50 p.m.]

**শ্রীমতী নন্দরানী দল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে স্বরাষ্ট্র পুলিশ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ২০০০-২০০১ সালের ভোট অন অ্যাকাউন্ট সহ নয় শত তেরো কোটি চুয়াল্লিশ লক্ষ ছেচল্লিশ হাজার যে ব্যয় বরাদ্দের দাবি হাউসে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি এবং বিরোধীদের আনা কাটমোশনের বিরোধিতা করছি। আমি প্রথম থেকেই পুলিশ দপ্তরের বাজেট শুনছিলাম। আমার মনে হল যে সারা রাজ্যের বিষয় বাদ দিয়ে কেশপুর নিয়েই যেন বিষয় হচ্ছে। এটা হচ্ছে সারা রাজ্যের বাজেট। পুলিশ দপ্তরের পুলিশমন্ত্রী কেন তার বাজেট এ টাকা বাড়ালেন, কেন বাড়ালেন, কোন কোন খাতে বাড়ালেন, সেই সম্পর্কে বিস্তারিতভাবে তিনি রেখেছেন। কিন্তু একটা প্রশ্ন হচ্ছে কেন্দ্রীয় সরকারের একটা দায়িত্ব হচ্ছে সীমান্ত এলাকাগুলিকে. দেখা, দেখভাল করা, নজরদারী করা এবং বি এস এফের সংখ্যা বাড়ানো সেই দায়িত্ব কেন্দ্রীয় সরকার করছেন না। স্বাভাবিকভাবেই কেন্দ্র রাজ্য সম্পর্ক বাদ দিয়ে কোনও রাজ্যের আইন শৃঙ্খলা বলুন, যে কোনও সমস্যাই বলুন সমাধান করা যায় না। সারকারিয়া কমিশন বারে বারে বলছেন যে, কেন্দ্র রাজ্যের সম্পর্কে পরিবর্তন ঘটাতে হবে। রাজ্যের অভ্যন্তরের যে সমস্যাগুলি আছে, সেই সমস্যাগুলির সমাধানের জন্য দায়িত্ব রাজ্য সরকারের। আমরা দেখলাম যে, কেন্দ্রীয় সরকারের দৌলতে আজকে রাজ্যের বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি মাথাচাড়া দিয়ে উঠছে। আজকে কামতাপুরি, উত্তরাখন্ড, ঝাড়খন্ডী এদের মোকাবিলা করার জন্য পুলিশ প্রশাসনের নিশ্চয় একটা বাড়তি দায়িত্ব থাকেই। স্বাভাবিকভাবেই এটা রাজ্যে ব্যাপার। আইন শৃঙ্খলার প্রশ্নে অনেক কথাই বলেছেন। কিন্তু অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করলেন না? যেখানে সাম্প্রদায়িক সম্প্রতি আজকে বজায় আছে পশ্চিমবঙ্গে? আজকে কর্ণাটকের দিকে তাকান, গুজরাটের দিকে তাকান, রাজস্থানের দিকে তাকান, সেখানে সংখ্যালঘু মানুষের নিরাপত্তা নেই। কিন্তু পশ্চিমবঙ্গে আছে। বিরোধী সদস্য বন্ধুদের বলব—১৯৮৪ সালে ইন্দিরা গান্ধী খুন হওয়ার পরে অন্যান্য রাজ্যে শিখ সম্প্রদায়ের উপর যে আক্রমণ নেমে এসেছিল, পশ্চিমবঙ্গে কিন্তু এই ধরনের ঘটনা ঘটেনি। ১৯৯২ সালে ৬ই ডিসেম্বর বাবরি মসজিদ যখন ভাঙা হল, তখন সাম্প্রদায়িক সম্প্রীতি পশ্চিমবঙ্গে যা ছিল, ভারতের অন্যান্য রাজ্যে তা ছিল না। তাই আজকে কেশপুরের ঘটনা যখন উঠেছে—সেই জায়গায় যেতেই হবে। এই সম্পর্কে বলছি—কেন

সংঘর্ষ? কিসের জন্য এই সংঘর্ষ হচ্ছে—এটা জানা দরকার মাননীয় সদস্যদের। ১৯৯৮ সালের ১২ই এপ্রিল শুরু হয়েছিল কেন হয়েছিল? মেদিনীপুর জেলায় যত জমিদার, জোতদার, ধনী কৃষক আছে, তার সংখ্যা কেশপুরে সব থেকে বেশি। এই সময়ে মধ্যে ১২ হাজার ৮৪৪ একর জমি আমরা উদ্ধার করেছি এবং ভূমিহীন মানুষের মধ্যে বিলি করেছি। এর সংখ্যা হচ্চে ৩৩ হাজার। তারমধ্যে তফসিলি, আদিবাসী সম্প্রদায়ের মানুষ আছে, গরিব মুসলিম সম্প্রদায়ের মানুষ আছে এবং অন্যান্য গরিব অংশের মানুষ আছে। এই এলাকায় আমরা বর্গা অপারেশন করেছি—কেশপুর ব্লকে ৯ লক্ষ ৭০২ একর। কতজন পেয়েছেন—১৩ হাজার মানুষকে বর্গা একরের সাহায্যে কেশপুরে চাষের অধিকার দিয়েছি, কেশপুরে বাস্তুহীন মানুষদের আমরা জমি দিয়েছি—বাস্তুহীনদের ১৩০০-র মতো। স্বাভাবিকভাবে বুঝতে হবে, জোতদার, জমিদাররা তাদের জমি যেদিন হারিয়েছিল, সেদিন থেকেই তাদের মধ্যে ক্ষোভ ছিল। মাটি পাচ্ছিল না। সেদিন থেকে তাদের মধ্যে একটা ক্ষোভ ছিল, তারা মাটি পাচ্ছিল না। আপনারা জানেন যে ১৯৯১ সালে, নির্বাচন। বামফ্রন্টের অনুকূলে মানুষ ভোট দিল, ৮০ হাজার, কংগ্রেস আর ঝাড়খন্ড মিলিতভাবে সেখানে কনটেস্ট করেছিল। ঝাড়খন্ডকে সমর্থন করে কংগ্রেস ভোট পেয়েছিল ৩০ হাজার। ৯৬ সাল কংগ্রেস নিজে প্রার্থী দিল, কংগ্রেসের হাত চিহ্নে ৪০ হাজার ভোট পেয়েছিল কংগ্রেস আর আমরা পেয়েছিলাম ৮৩ হাজার। তাই ওদের ক্ষোভ ছিল। মানুষ তাদের মর্যাদা, সম্মান পেয়েছিল। তারা মাটি পেল। তারপর আসল কংগ্রেসের আভ্যন্তরীণ দ্বন্দ। কে নেত্রী হবে, কে নেতা হবে? সেই সোমেন মিত্র আর তৃণমূলের নেত্রী যিনি আছেন মমতা ব্যানার্জি। এ আই সি সি-র অধিবেশনে রাস্তায় বসে গেলেন কংগ্রেসকে জব্দ করার জন্য। নতুন দল করলেন, নাম হল তৃণমূল কংগ্রেস। জোতদাররা মাটি পেয়ে গেল ৫৪৬ জন জোতদার আর কেশপুরে যারা সমাজবিরোধী ছিল, রাতের অন্ধকারে যারা কাজকর্ম করত তারা হয়ে গেল নেতা আর তৃণমূলের কর্মী। ৯৮ সালে ১২ এপ্রিল শুরু করল সন্ত্রাস। একের পর এক সন্ত্রাস করতে করতে তারা এই জায়গায় এসেছে। কি অবস্থা হয়েছে কেশপুরের তার একটা হিসাব আমি দিচ্ছি। মাননীয় পুলিশ মন্ত্রী আছেন পুলিশের তাৎক্ষণিক হস্তক্ষেপ না হওয়ার ফলে কিছু সমস্যা তৈরি হয়েছে। অবস্থা এটাই যে সেখানে থানায় গাড়ি থাকে না এবং যথেষ্ট পুলিশ না থাকার ফলে, বলার সঙ্গে সঙ্গে হস্তক্ষেপ করার ক্ষেত্রে ঘাটতি থেকে গিয়েছিল। একথা পুলিশ অফিসাররা স্বীকার করেছেন যে এলাকা বেড়েছে। ওরা উৎসাহিত হয়েছে আর একের পর এক ঘর পুড়িয়েছে। কতগুলো ঘর পুড়েছে? আজকে কেশপুরে ২৭ জন খুন হয়েছে। শোভনদেববাবু বলছিলেন যে গরিবমানুষ খুন হচ্ছে। ঠিকই তো গরিবমানুষকে সামনের সারিতে নিয়ে আসা হচ্ছে। তাদের ভয় দেখিয়ে সামনের সারিতে নিয়ে আসা হচ্ছে। গরিবে গরিবে লড়াই। আমরা স্লোগান দিয়েছিলাম যে গরিবে গরিবে লড়ব না, জোতদারকে ছাড়ব না।

আজকে গরিবের বিরুদ্ধে গরিবকে লেলিয়ে দিতে পেরেছে। তৃণমূল কংগ্রেস তাদের ভয় দেখিয়ে তাদের সামনের সারিতে নিয়ে আসতে পেরেছে। তাই আজকে খুন হচ্ছে। আমি এই কথা বলতে চাই যে কেশপুরে ২৭ জন খুন হয়েছে। গোটা মেদিনীপুর জেলায় খুন হয়েছে ৬৬ জন। কেশপুরে ২৭ জন। জখম হয়েছে গোটা মেদিনীপুর জেলায় ১৩৬৫ জন। তার মধ্যে কেশপুরে ২ হাজার ২১ জন। ঘর পোড়ানো হয়েছে ২১শো ৫০ জন, সারা মেদিনীপুর জেলায়, তার মধ্যে কেশপুরে ১৮২৭। দোকান লুঠ হয়েছে ১৫২ এবং বর্গা উচ্ছেদ হয়েছে কেশপুরে ৪৭৫। আর মেদিনীপুর জেলায় ১ হাজার ১৫৭ জন। শুধু কি তাই? ক্ষেতমজুর যারা বামফ্রন্ট সরকারকে পেয়ে তাদের মজুরি বাড়াতে পেরেছে, এই সুযোগে সেই জোতদাররা।

**Smt. Shanta Chhetri :** Mr. Deputy Speaker Sir, due to shortage of time I would like to cut short my speech under police which is placed in the August House. In this regard I would like to say genuine problems that are faced by police personnel and police department in Darjeeling Hills and I hope the Hon'ble Minister will take it seriously in this regard. Sir, most of the vehicles in the police department specially in Dargeeling Hills are outdated which needs to be replaced. These old vehicles consume more petrol and this is a burden on the government exchequer. These old vehicles are to be replaced with modern diesel ones after condemning old vehicles. Maintenance cost of the old vehicles are increasing day by day. Sir, I would also like to say regarding the uniforms and other materials supplied by the State government from the State uniform centre. These are of low quality. There should be uniformity in the preparation and distribution of uniforms to the police personnel. To maintain the quality S.P. in the district Headquarters be given through purchasing department so that better quality be maintained for the Darjeeling police personnel.

Sir, I would also like to mention that the arms and ammunition which are supplied to the police personnel are low grade and old. They should be provided with modern. sophisticated arms and ammunitions to cope with the present terroism increasing in the North Bengal as North Bengal has become very sensitive due to this and Darjeeling is

surrounded by three international borders, Bangladesh border, Nepal border and China border. ULFA activities are also increasing in the region. I hope the Hon'ble Minister will look into the matter seriously.

Hon'ble Sir, I would also like to draw the attention of the Hon'ble Minister that the police department should be made more disciplined and there should be no interference of the political parties or unions.

Sir, regarding posting of lower level police officials only those officers should be posted to the Hill areas who are conversant with the area, language, situation and many other factors. Outside police personnel who are consversant with the situation, language and other related matters should be transferred to this place.

Sir, lastly I would like to say about the problems of accommodation of the police—both office accommodation and family quarters for the force at Darjeeling Hills. More new offices should be opened in the Darjeeling Hills and family quarters for the force should be constructed. With these words I conclude my budget debate hoping for the kind consideration of the Hon'ble Home (Police) Minister.

[4-50 — 5-00 p.m.]

শ্রী মোজাম্মেল হক (মুর্শিদাবাদ) ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশমন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য কর্তৃক ২১ নং ব্যয় বরাদ্দের দাবি আমি সমর্থন করছি এবং আমি মনে করি এই যে বাজেট বক্তৃতা খুব সুচিন্তিতভাবে উল্লিখিত হয়েছে সামিগ্রিক বিষয়গুলি। এর আগে যে বিষয় নিয়ে শোভনদেববাবু বলেছেন আমি তার সাথে একমত। আমার মনে হয় সমস্ত হাউসই এক মত হবেন। বাঁকুড়া, মেদিনীপুর এবং হুগলির একটা অংশে শান্তি ফিরিয়ে আনা উচিত এই বিষয়ে কারও নিশ্চয়ই কোনও প্রশ্ন নেই। এর আগে বক্তা বলেছেন যারা মারা গেছেন তারা সবাই সাধারণ মানুষ এবং এটা লক্ষ্যণীয় বেশির ভাগই পিছিয়ে পড়া মানুষ এবং সংখ্যালঘু মানুষ। সবার উচিত শান্তি ফিরিয়ে আনার চেষ্টা করা। যদি ২ বছর আগে যখন শুরু হয়েছিল তখন যদি শোভনদেববাবুরা বলতেন তাহলে ভাল হত, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সবচেয়ে ভাল হত। যখন ১৯৯৩ সাল থেকে ১৯৯৫ সাল আমাদের এলাকায় এই রকম ঘটনা ঘটেছিল। এবং এক্ষেত্রে সমস্ত রাজনৈতিক দলগুলো উদ্যোমি হয়েছিল যাতে পুলিশ প্রশাসনকে সহযোগিতা করা যায়। মাননীয় মন্ত্রী

বুদ্ধদেববাবুও উদ্যোগী হয়েছিলেন যাতে সমস্ত দলগুলোকে নিয়ে হিংসার রাজনীতি থামানো যায়। আমরা দেখেছি, সেই সময় যারা সমাজবিরোধী তান্ডব চালাতো, লুঠ-তরাজ করত তারা এখনও বেঁচে আছেন, কিন্তু ঐসব কাজের সঙ্গে যুক্ত নয়। বিষয়টা এইভাবে ভাবতে হবে, যাতে আমরা সবাই পুলিশ প্রশাসনকে সেই জায়গায় সাহায্য করতে পারি। আমরা সবাই পুলিশ প্রশাসনকে গালি-গালাজ করি। রাজনৈতিক দল, যারা মার খাচ্ছে, মারছে, সবাই। কিন্তু আমাদেরও তলিয়ে দেখা দরকার যে, পুলিশ প্রশাসনেরও সীমাবদ্ধতার দিক থাকে। এটা নিয়ে ভাবা উচিত। আমি আমি জানি মাননীয় মন্ত্রী উল্লেখ করেছেন এবং সেই বিষয় নিয়ে ভেবেছেন। পুলিশ প্রশাসনের সীমাবদ্ধতা দূর করার ব্যাপারে অগ্রণী ভূমিকা পালন করা উচিত। আমি জানি আমাদের মুর্শিদাবাদের বহরমপুরের একটা এলাকায় নির্বাচন সঠিকভাবে হয় না। সেখানে কতগুলো মস্তান রাজত্ব করে, মানুষের ঢোকার স্বাধীনতা নেই। আবার একটা পঞ্চায়েত এলাকার ঘটনা জানি সেখানে জেলা প্রশাসন সাধারণ মানুষের কাছে পৌঁছাতে পারে না রাস্তার অভাবে। এই রকম সমস্যা আছে পুলিশ প্রশাসনের। সাম্প্রদায়িক সম্প্রীতির কথা এখানে উল্লিখিত হয়েছে। এ ব্যাপারে গর্বের কথা আমরা নিশ্চয় সকলে বিশ্বাস করি। তবে পুলিশ প্রশাসন একাই যে এই সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রেখেছে, এটা আমি মনেকরি না। যে সাম্প্রদায়িক দলগুলো এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট করার চেষ্টা শুরু করেছে তারা যে দিন শক্তিশালী হবে সেই দিন পুলিশ প্রশাসনকে ডাবল, ট্রিপল করে তা বজায় রাখা যাবে না বলে আমি মনে করি। এক্ষেত্রে যোগ্য এবং মুখ্য ভূমিকা পালন করছে রাজনৈতিক দলগুলো এবং তাদের ইচ্ছা শক্তির ভয়ে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ হচ্ছে না। পাশাপাশি এখানে মানবাধিকারের কথাও উল্লিখিত হয়েছে। আমার মত এক্ষেত্রে ভিন্নও হতে পারে। আমি দেখছি মানবাধিকার কমিশন এখানে যেদিন থেকে চালু হয়েছে পুলিশের মধ্যে একটা সেকিনেস দেখা যাচ্ছে। তাদের মানসিকতা এমন হয়ে গেছে যে, চাকরি করতে এসেছি কি দরকার ঝামেলায় জড়িয়ে—এই রকম একটা অবস্থা দেখতে পাচ্ছি। মানবাধিকার কমিশনের ভয়ে চুপ করে বসে যাচ্ছেন। এটা নিয়ে একটু ভাবা দরকার। যাইহোক, আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের স্বরাষ্ট্র আরক্ষা দপ্তরের যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করা হয়েছে তার সমর্থন করে এবং বিরোধীদের আনা এই ৭৭টা অযৌক্তিক কাট মোশনের বিরোধিতা করে বক্তব্য শুরু করছি। আপনি জানেন স্যার, বিরোধীরা অযথা বিরোধিতার নামে বিরোধিতা করছেন এবং তা করতে গিয়ে তথ্যের বিকৃতি ঘটাচ্ছেন। গত বছর যখন ব্যয়-বরাদ্দ করা হয়েছিল তাতে আগের

বছরের তুলনায় ১১৬ কোটি টাকা বরাদ্দ বেশি ছিল। আর, এবারে সেই অঙ্ক মাত্র ৪৯ কোটি টাকা। গতবার বৃদ্ধির হার ছিল ১৫ শতাংশ, এবারে বৃদ্ধির হার ৬ শতাংশ। স্বাভাবিক ভাবে বিরোধিরা শুরুতে, বিসমিল্লাতে, এই বাজেটের বিরোধিতা করতে গিয়ে তথ্যের বিকৃতি ঘটিয়েছেন। স্যার, আপনার মাধ্যমে আমরা বিরোধী সদস্যদের বক্তব্য ধৈর্য ধরে শুনলাম, তারা কিছু সমালোচনা করলেন, যা থেকে মনে হল পুলিশ প্রশাসন, আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলা যা আজকে গোটা দেশের কাছে গর্ব, তা কিছুটা বিঘ্নিত হচ্ছে। আমরা জানি আমাদের সারা রাজ্যে ৪৪৪টা থানা আছে। কলকাতায় ৪২টা এবং রাজ্যের বাকি অংশে ৪০২টা। গোটা রাজ্যে মোট ৪৪৪টা থানার মধ্যে ১০/১২টা থানার এখন গন্ডগোল চলছে। মেদিনীপুর, বাঁকুড়া এবং হুগলির কিছু অংশের কয়েক পারসেন্ট থানায় গন্ডগোল চলছে। কিন্তু সামগ্রিকভাবে গোটা রাজ্যে পুলিশ প্রশাসন শান্তি প্রতিষ্ঠিত রাখার জন্য, ল অ্যান্ড অর্ডার মেনটেন করার জন্য সর্বশক্তি নিয়োগ করেছে। আমার আগের বক্তা শ্রীমতী কনিকা গঙ্গোপাধ্যায় বলেছেন যে, অন্য রাজ্যের তুলনায় পুলিশের জন্য এখানে মাথা পিছু খরচ কম। তাসত্ত্বেও পুলিশ প্রশাসন তাদের দায়িত্ব সঠিকভাবেই পালন করে আসছে। বিগত ২৩ বছর অতিক্রম করে, ২৭৬ মাস অতিক্রম করে এই সরকার ২৭৭ মাস চলছে এবং পুলিশ প্রশাসনকে জনগণের স্বার্থে ব্যবহার করে চলছে। আজকে সারা দেশের মধ্যে পশ্চিমবাংলা ৪৮টি ক্ষেত্রে শীর্ষ স্থানে রয়েছে। ক্ষুদ্র শিল্প থেকে শুরু করে নারী শিক্ষার প্রসার পর্যন্ত ৪৮টি ক্ষেত্রে পশ্চিমবাংলা ভারতবর্ষে প্রথম স্থানে রয়েছে। এটাই বিরোধীদের ঈর্ষার কারণ। ওরা এটা সহ্য করতে পারছেন না। আজকে গোটা দেশে কমিউনালাইজেশন আর ক্রিমিনালাইজেশন—সাম্প্রদায়িক দাঙ্গা আর দুর্বৃত্তায়ন শব্দ দুটি একসাথে যুক্ত হয়ে গেছে। আজকে কারা দেশটাকে নেতৃত্ব দিচ্ছে, পরিচালিত করছে? ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর যারা বাবরি মসজিদ ভাঙল, তারাই ১৯৯৯ সালের ১৯শে মার্চ দিল্লিতে ক্ষমতায় বসে দেশের দায়িত্ব গ্রহণ করল। আর এপ্রিল মাস থেকে এখানে তৃণমূল-বি জে পি জোটের তান্ডব শুরু হয়ে গেল। মাননীয়া নন্দরানী দল একটু আগেই বলেছেন, অটল বিহারী বাজপেয়ী প্রধানমন্ত্রী হবার সাথে সাথে তৃণমূল-বি জে পি লাফালাফি শুরু করে দিল। এপ্রিল মাস থেকে জুলাই মাসের মধ্যে কেশপুরে ২৭ জুন খুন হয়েছে বি জে পি তৃণমূলের হাতে। কেন্দ্রের একটা হাফ মন্ত্রী, আর একটা ফুল মন্ত্রী ওখানে গিয়ে হাত কেটে নিতে বলছে, পা কেটে নিতে বলছে, আইন হাতে তুলে নিতে বলছে, অস্ত্র হাতে তুলে নিতে বলছে। তার পরিণতিতেই, ওদের উস্কানিতেই ঐ সব অঞ্চলে বিশৃঙ্খলার সৃষ্টি হয়েছে। ওরা কোন খেলা খেলছে? আগুন নিয়ে খেলতে গিয়ে নিজেদের হাতে নিজেদের কর্মী খুন করছে। জটু-বাবু এখানে উপস্থিত আছেন। আমি তাকে জিজ্ঞেস করছি, হাওড়ায় ১৯৯৩ সালে কে উৎপলকে খুন করেছিল? দেবুকে কে খুন করেছিল? বিনদা-নন্দ কাদের আশ্রয়ে আশ্রিত? নদীয়ায় যে

তৃণমূল কর্মী খুন হয়েছে, কে করেছে? তৃণমূল নেতা বিকাশ বসু খুন হয়েছেন। বিকাশ বসুর খুনী অর্জুনকে? কে গোপাল? গোপাল মেদিনীপুরের দীঘায় ধরা পড়েছে। তার আগে গোপাল কোথায় ছিল? গোপাল ছিল বাদলবাবুদের অফিসে। বি জে পি অফিসে বিকাশ বসুর খুনীরা ছিল। ১৯৭১ সালের ২০শে ফেব্রুয়ারি হেমন্ত বসু খুন হওয়ার সঙ্গে সঙ্গে ঘ্রাণ নিয়ে সিদ্ধার্থশঙ্কর রায় বলে দিলেন, 'সি পি এম খুন করেছে।' তারপর সেটা প্রমাণ করতে কয়েক বছর লেগে গেল, কি প্রমাণ হল? আর আমাদের মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এখানে উল্লেখ করেছেন, ১লা এপ্রিল বিকাশ বসু খুন হলেন, খুনি অর্জুনকে তিন দিনের মধ্যে ধরা হল এবং অর্জুন এখন জেলে। গোপালকেও ধরা হয়েছে। তারপর বাঁকুড়ায়, আসালসোলের খনি অঞ্চল তৃণমূলের নেতৃত্বে খুন হল। এই যে সব পাপ করলেন, এই পাপের প্রায়শ্চিত্ত করবেন না? একটা পার্টি শুরু থেকেই মিথ্যাচার করে চলেছে। কি রকম মিথ্যা কথা—রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রগুলো খুলে দিচ্ছি? বিকাশ বসুর খুনি কে? সি পি এম। এই রকম একটার পর একটা মিথ্যার আশ্রয় নিয়ে এখন হালে পানী পাচ্ছে না। সুব্রতবাবু এখানে বলে গেলেন। আমাদের কনিকা গঙ্গোপাধ্যায় তার সম্বন্ধে বললেন—উনি নাকি পাগল। সুব্রতবাবু কলকাতা মহানগরীর মেয়র হয়েছেন। একটু আগে এখানে বক্তৃতা দিলেন। আমাদের মাননীয় মন্ত্রী সুশান্ত ঘোষ সম্পর্কে যে উক্তি করলেন সে সম্বন্ধে আমি আপনার কাছে প্রশ্ন রাখছি, একজন সদস্য সম্পর্কে এই হাউসে কি ঐরকম উক্তি করা যায়? সুব্রতবাবু গত ৬ই মে বলেছিলেন, "আমি কি পাগল, কলকাতার মেয়র হতে যাব!" আর উনি কলকাতার মেয়র হলেন দল ভাঙিয়ে, এ ম্যান ইজ নোন বাই দি কোম্পানিয়ন হি কিপ্‌স। তার দলবল কারা? কাদের নিয়ে উনি মেয়র হয়েছেন—আমাদের মুস্তাফা বিন কাশিম সাহেব একটি উদাহরণ দিয়েছেন, আমি দুটি উদাহরণ দিচ্ছি—একজন বোরো কমিটির চেয়ারম্যান হলেন, উনি, রাস্তার দায়িত্ব নিয়েছেন। গত জানুয়ারি মাসে অনুপ চ্যাটার্জি মিষ্টির দোকানে মাতলামি করে জেলে গিয়েছিলেন। তিনি এখন ঐ সুব্রত মুখার্জির মেয়র পরিষদের সদস্য হয়েছেন। রাজা যত বলে, পরিষদ বলে তার শতগুণ। আর একজন সুব্রত মুখার্জির মেয়র পরিষদের সদস্য হয়েছেন—সুব্রতবাবু চলে গেলেন, আমি ওনার উপস্থিতিতে বলতে চেয়েছিলাম, কারণ উনি কনিকা গাঙ্গুলির সম্পর্কে যেরকম আশালীন উক্তি করেছিলেন সেইজন্য বলতে চেয়েছিলাম। যাইহোক, আমি আপনাদের কাছে জানাতে চাই, সুব্রত মুখার্জির আর একজন মেয়র পরিষদের সদস্য হয়েছেন যার দায়িত্বে পড়েছে বস্তি উন্নয়ন। কলকাতায় ৫ হাজার ৫৪১টি বস্তি আছে আর ৪০ পারসেন্ট লোক বস্তিতে বসবাস করেন। সুব্রত মুখার্জি কার হাতে বস্তির দায়িত্ব দিলেন, যিনি খেলনা হিসাবে রিভলভার নিয়ে ঘোরেন, যার গুলিতে চিত্রা ঘোষের প্রাণ চলে গেল যিনি আপনাদের ঘনিষ্ঠ প্রবীর ঘোষের স্ত্রী। আজকে তার ছেলে হাহাকার করে বেড়াচ্ছে। আজকে তাকে সঙ্গী করে দল বাড়িয়েছেন,

মেয়র পরিষদের সদস্য করেছেন। যেদিন মেয়র পরিষদের সদস্য হিসাবে শপথ নিলেন, সেদিন মুচিপাড়া থানায় গিয়ে তিনি বেসামাল হয়ে গিয়েছিলেন মদ্যপ অবস্থায়। আর এখানে এসে এইসব নিয়ে কথা বলছেন। এই সুব্রত মুখার্জি আজকে কোথায় গিয়ে বসেছেন? যেখানে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, ডাঃ বিধানচন্দ্র রায়, সুভাষ চন্দ্র বসু, যতীন্দ্র মোহন সেনগুপ্ত বসেছিলেন। আজকে সুব্রতবাবু সেই চেয়ারে গিয়ে বসেছেন। ১৮ মে, নিজাম প্যালেসে কি ঘটেছিল? আপনাদের কাগজ "আনন্দবাজার", "বর্তমান" তো দিয়েছিল। অস্বীকার করতে পারেন? শোভনদেববাবু আপনি তো বলতে পারেন, কারণ আপনি তো একটি দলের দায়িত্বে আছেন। আর এখানে যিনি বসে আছেন তিনি নাকি আবার নীতি নির্ধারণ কমিটির চেয়ারম্যান হয়েছেন। এখানে যিনি আই এন সি, ওখানে তিনি টিকিট বিতরণ করেছেন। সেখানে রিভলভার পাওয়া যাচ্ছে। রিভলভার কেন টিকিট বিতরণের ক্ষেত্রে? আপনার দলের, আপনার এই উক্তি এখানে নোট করার মতন। উনি বলেছেন, "এটা নাকি আবেগের ব্যাপার।" ছেলে-মেয়েদের আবেগের ব্যাপার। রিভলভার নিয়ে খেলনা করা যায়, রিভলভার দেখিয়ে টিকিট পাওয়া যায়, রিভলভার দেখিয়ে কাউন্সিলার হওয়া যায়—এটা আবেগ? এইভাবে ছিনি-মিনি [illegible]ছেন রিভলভার নিয়ে আর এই রিভলভার দেখিয়ে কাদের উৎসাহিত করছেন? কান কাটা, নাক কাটা, চোখ কাটা মস্তানদের উৎসাহিত করছেন আর এখানে এসে আইন-শৃঙ্খলা নিয়ে আলোচনা করছেন। সুব্রতবাবু মাননীয় উপ-মুখ্যমন্ত্রী সম্পর্কে বিদ্রুপ উক্তি করেছেন যা ওনার মুখে শোভা পায় না। নিজেরা একটার পর একটা খুন করছেন আর এখানে এসে বলছেন বিকাশ বসুকে খুন করা হল, নদীয়ায় খুন করা হল, বুড়ুলে খুন করা হল বলে এখানে উল্লেখ করছেন। আপনাদের হাতেই আপনাদের কর্মীরা খুন হচ্ছে। সবেধন নীলমনি বাদল ভট্টাচার্য চলে গেলেন। বাদল ভট্টাচার্যদের দলে কি হচ্ছে? আগামী জুলাই মাসে ওদের নির্বাচন হতে যাচ্ছে। যে রকম নির্বাচন হয়েছিল সোমেন মিত্র বনাম মমতা ব্যানার্জির ১৯৯২ সালের ৮ এপ্রিল। ঐ শোভনদেব চট্টোপাধ্যায়ের কনস্টিটুয়েন্সির অন্তর্গত মহারাষ্ট্র নিবাস হলে ১৯৯২ সালের ৮ এপ্রিল, সেখানে মারামারি [illegible]নি, রক্তা-রক্তি হয়েছিল। কাগজে ছবি বেরিয়েছিল। সোমেন মিত্র বনাম মমতা ব্যানার্জির যেরকম নির্বাচন হয়েছিল ঠিক তেমনি সুকুমার বন্দ্যোপাধ্যায় বনাম অসীম ঘোষের লড়াই শুরু হয়েছে। সুতরাং আপনাদের রাজনীতি কোন জায়গায় গেছে? এখানে একজন বলেছেন হাইব্রীড তরমুজ আবার যাকে বলা হয়েছে তিনি একদিন বলেছিলেন, বেদের মেয়ে জ্যোৎস্না। একদিন তারই নেতৃত্বে উনি ছিলেন আর আজকে ওনার নেতৃত্বে তিনি এসেছেন এবং কলকাতার মেয়র হয়েছেন। এই সুব্রতবাবু শোভনদেব সম্পর্কে বলেছেন উনি তো আমার সিকিউরিটির দায়িত্বে আর উনিই আজকে এখানে লাফা-লাফি করছেন।

[5-10 — 5-20 p.m.]

স্যার, আপনার মাধ্যমে এইটুকুই বলতে চাই যে খুব কঠিন পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে আমাদের স্বরাষ্ট্র বিভাগ এই দায়িত্ব পালন করছেন, আইন-শৃঙ্খলা রক্ষা করছেন এবং আমাদের পুলিশ অফিসারদের অনেক চাপের মধ্যে থাকতে হচ্ছে। স্যার, এই প্রসঙ্গে আমি ইউসুফ কমিশনের রিপোর্টের কথাটা একটু বলতে চাই। ৯২ সালের ৮ই জুনের ঘটনাকে কেন্দ্র করে এই কমিশন। স্বপন চক্রবর্তী নামে একজন নিরীহ যুবক খুন হয়েছিল কংগ্রেসিদের উপদলীয় চক্রান্তে। সেখানে ইউসুফ কমিশন বলেছিলেন This is a big question mark on the administrative functioning of the Police Department which holds secretes of various strategical facts apart from law and order position and if some police officials betray the Government by defrauding information there may be unfortunate consequences. মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি এই ইউসুফ কমিশনের রিপোর্টে যা লিপিবদ্ধ হয়েছে তার প্রতি আকৃষ্ট করব। কিছু কিছু পুলিশ অফিসার এইরকম ভেতরে রয়ে গিয়েছেন। তারা রিটায়ার করার পর কেউ বি জে পি-তে যাচ্ছেন, কেউ তৃণমূলে যাচ্ছেন। সেই রকম আমলাদের মধ্যেও কেউ বি জে পি-তে যাচ্ছেন, কেউ তৃণমূলে যাচ্ছেন। এই অংশের মধ্যে দাঁড়িয়েও আমরা ২৩ বছর অতিক্রান্ত করেছি। এরা জ্যোতি বসু, বুদ্ধদেব ভট্টাচার্যের অধীনে থেকে কাজ করে এখন বি জে পি, তৃণমূল করছে এবং একটার পর একটা খবর ডাইভালজ করছে। তারা সব খবর ছড়িয়ে দিচ্ছে। এখানেও কিছু খবর প্রকাশ করা হয়েছে। তাই স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করব, ইউসুফ কমিশনের রিপোর্টটা খতিয়ে দেখুন। এখানে মাননীয় বিধায়ক সুব্রত মুখার্জি বক্তৃতা দিয়ে গেলেন। এই সুব্রত মুখার্জি সাক্ষি দিতে গিয়ে কি বলেছিলেন সেই উদ্ধৃতি দিলে কি ভাল লাগবে আপনাদের? তিনি বলেছিলেন,

Mr. Subrata Mukherjee, an M.L.A. Congress (I) was the target of the attack by the supporters of Pre-Mamata group and according to his deposition before the Commission he realised that his life was in danger and Mr. Saugata Roy saved him from the wrath of a section of unruly Congress men. When the wrath of the Congress men was so pronounced on Mr. Mukherjee, who himself was a prominent Congress (I) leader then this indicates the mood of the Congress (I) workers and supporters who were participating in the process of by-election and it was but natural that they were unbearable to any postures or gestures

by anybody against their party.

সুব্রত মুখার্জির মতো নেতাকে তখন যেহেতু তরমুজ বলে আখ্যা দিত, তাকে খুন করত চাওয়া হয়েছিল ঐ সুরেন ঠাকুর রোডে। তখন সৌগত রায় তাকে সেভ করেছিলেন। এইসব গুন্ডার দল, তারা এখানে প্রতিনিধিত্ব করছে। এই হার্মাদের দল, শয়তানের দল, খুনিরা, দুর্বৃত্তরা এখানে প্রতিনিধিত্ব করছে ঐ তৃণমূল, বি জে পি-র নাম নিয়ে আর তারাই এখানে আইনশৃঙ্খলার কথা বলছেন এবং আমাদের রাজ্যের আইনশৃঙ্খলাকে বিপন্ন করছেন। আজকে গোটা দুনিয়ার সামনে পশ্চিমবঙ্গ গর্বের। জ্যোতি বসু ইজরাইলে গিয়েছেন, লন্ডনে গিয়েছেন, সারা পৃথিবীর মানুষরা তাকিয়ে আছেন অবাক হয়ে তার দিকে এই ভেবে যে ২৩ বছর ধরে এতগুলো দল নিয়ে কি করে তিনি সরকার চালাচ্ছেন এত বিরোধিতা সত্ত্বেও। আর যারা এখানে অপরাধ করেছেন তারাই মুখে বড় বড় কথা বলছেন আইনশৃঙ্খলার প্রশ্নে। কোনমুখে আপনারা এসব কথা বলেন? স্যার, আপনি জানেন, ৫৯ সালের ৩১শে আগস্ট খাদ্যের দাবিতে আন্দোলন করতে এসে ৮১ জন মানুষ শহিদ হয়েছিলেন। তারপর থেকে ৩১শে আগস্ট আমরা শহিদ দিবস পালন করে থাকি। স্যার, এই বামফ্রন্ট সরকারের আমলে ২৩ বছরে আমাদের ৩ হাজার ৮৬৪ জন মানুষ খুন হয়েছেন। প্রতি তিন দিনে একজন করে। আমদের মানুষরা খুন হয়েছেন কারণ আমরা খাদ্যের দাবিতে আন্দোলন করি, বস্ত্রের দাবিতে আন্দোলন করি, সকলের জন্য শিক্ষার দাবিতে আন্দোলন করি, এখানে অপারেশন বর্গা সাফল্যের সঙ্গে রূপায়িত করি, সাক্ষরতার প্রসার ঘটাই, শিল্পায়ন করি। এইসব যাদের সহ্য হয় না তাদের গায়ে জ্বালা ধরে এবং সেইজন্য তারা আমাদের মানুষদের খুন করেন। এখানে হলদিয়া হয়েছে, বক্রেশ্বর হয়েছে এবং এইভাবে একটার পর একটা উন্নয়নের কাজ হচ্ছে আর ওরা এইসব উন্নয়নমূলক কাজ বন্ধ করতে চাইছেন। আপনাদের কেন্দ্রীয় সরকারের আমলে মনমোহন সিং যে আর্থিক নীতি নিয়েছিলেন আজকে বি জে পি তৃণমূল সরকার সেটা কার্যকর করছেন। আর এর বিরুদ্ধে যাতে মানুষ মাথা উঁচু করে দাঁড়াতে না পারে, শক্তিশালী আন্দোলন না করতে পারে তারজন্য চেষ্টা করা হচ্ছে। কিন্তু তাসত্ত্বেও ৯ই মার্চ দিল্লিতে র‍্যালি হয়েছে, ১১ই মে ধর্মঘট হয়েছে। আমরা যে সঠিক পথে চলছি তা ২১শে মে'র পঞ্চায়েতের উপনির্বাচনে প্রমাণিত হয়েছে, ২৮শে মে পৌরসভাগুলির নির্বাচনের মধ্যে দিয়ে প্রমাণিত হয়েছে। পাঁশকুড়া তো ৫ই জুন হয়েছে কিন্তু ২৫শে জুন, কলকাতা কর্পোরেশনের নির্বাচন, বিধাননগরে পৌর নির্বাচনে কি হয়েছে সকলেই জানেন। কলকাতা পৌরসভা নির্বাচনে এত কিছু করার পরে আমরা ১২২টি ওয়ার্ডে হেরেছিলাম এবারে জিতেছি ৬১টিতে, আপনারা ১২২টি ওয়ার্ডে জিতেছিলেন, এবারে আপনারা পেয়েছেন ৬১। আমরা কত ভোট পেয়েছিলাম, সৌগতবাবু বলুন? সৌগতবাবু, শোভনদেববাবুর মাথায় এসব ঢুকবে না। এত কিছ করে, টি ভি-র সমস্ত চ্যানেল,

খবরের কাগজে রেডিও, এত প্রচার করার পরেও আমরা ১০ লক্ষ ১৬ হাজার ৫৫৫টি ভোট পেয়েছি। তৃণমূল, বি জে পি ৮ লক্ষ ২৮ হাজার ৪৯৩টি ভোট পেয়েছে, আর কংগ্রেস পেয়েছে ৩ লক্ষ ৪২ হাজার ভোট। আমরা ৩৩ পারসেন্ট ভোট পেয়েছিলাম লোকসভায়। ইতিমধ্যে আমরা ৪৪ পারসেন্ট ভোটে চলে গেছি এই ৮ মাসের মধ্যে। কার্গিল দেখিয়ে আপনারা ভোট করেছিলেন। কার্গিলে যারা শহিদ হয়েছেন তাদের কথা আপনারা ভুলে গেছেন। ঐ কনদ ভট্টাচার্যের মা বলছেন যে তার শহিদ বেদি নিয়ে আপনারা এইরকম খেলা খেলবেন না। আপনারা এই সব টোপ দিচ্ছেন। এই রকম এক একটা ঘটনা যখন ঘটছে তখন আপনারা আমাদের আইন-শৃঙ্খলা বিপন্ন করবার জন্য, রাজ্যের সঙ্গে, দেশের সঙ্গে এই জিনিস করছেন। আজকে ন্যাশনাল প্লাটফর্ম অব মাস অর্গানাইজেশন তৈরি হয়েছে, ঐক্যবদ্ধ আন্দোলনের ক্ষেত্র তৈরি হয়েছে। কলকাতা একটা সেন্টার হয়ে দাঁড়িয়েছে আন্দোলনের। ব্রিটিশ সাম্রাজ্যবাদের বুকে কাপুনি ধরিয়েছিল এই কলকাতা, এই পশ্চিমবঙ্গ। আজকে বি জে পি, তৃণমূল আপনাদের লজ্জা হয় না। এই ২০শে মার্চ দোলের দিন আমরা আবীর খেলেছি। শোভনদেববাবু, আপনি আবীর খেলেছিলেন, আবীরে রাঙ্গিয়েছিলেন। ক্লিন্ট যেদিন আমাদের এখানে নামল আমাদের কাশ্মীরে ৩৪ জনের প্রাণ নাশ হল। ক্লিন্টন যেদিন আকাশে উড়ল ২২শে মার্চ, সেদিন আমাদের সর্বনাশ। তেলের দাম ৩ টাকা থেকে ৬ টাকা হল, রান্নার গ্যাসের দাম ২২১.৫০ পয়সা হল। এই টাকার শরিক আপনারা। আর এই সব পুলিশের একটা অংশ তাদের আপনারা তাঁতাচ্ছেন, তাঁতাচ্ছেন। তাদের বলছেন যে, রুখে দাঁড়াও বামফ্রন্টের বিরুদ্ধে। এই হচ্ছে এক মাত্র আপনাদের স্লোগান। আপনাদের কর্মসূচি কি? আপনারা কি নির্বাচনী ইস্তাহারে দিয়েছেন? আপনারা দখল করবেন আলিমুদ্দিন স্ট্রিটের অফিস, আপনারা হাসপাতাল বানাবেন সি পি আই এম-এর অফিস, উমেদ মুক্ত ভবনকে হাসপাতাল বানাবেন, গণশক্তিকে বানাবেন। আপনারা নির্বাচনী ইস্তাহারে এই কথা লিখে ভোট পেয়েছেন। পুলিশ কোন জায়গায় দাঁড়িয়ে কাজ করবে? যেখানে একটা নেত্রী, একটা দল চালাচ্ছে, একটা সরকার চালাচ্ছে, একটার পর একটা হিংসার প্রশ্রয় দিচ্ছে, তার উপরে দাঁড়িয়ে হবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে বলব যে, ঐ আনন্দবাজারে যে ছবি বেরিয়েছে, যে ছবি এখানে দেওয়া হয়েছে, এর আগেও ছবি বেরিয়েছিল সৌগতবাবু উল্লেখ করেছেন শেখ বিনোদের, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করব যে, ঐ পত্রিকার যারা, তারা যদি দেশকে ভাল বাসেন, তারা যদি আইন-শৃঙ্খলা রক্ষায় আগ্রহী হন, তারা যদি শান্তি চান, তারা যদি স্বস্তি চান, তাহলে এই সাংবাদিকরা সাহায্য করুন। যারা ছবি তুলেছেন অস্ত্র হাতে, তারা কারা? যারা বিনোদের ইন্টারভিউ নিয়েছেন তারা তাহলে জানেন বিনোদ

কোথায় আছে? তাদের কাছ থেকে আপনি সাহায্য নিন। তাই, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ করব যে, আপনি এটা খুঁজে বের করুন, ঐসব ইউসুফ কমিশনে যে চিঠি লিপিবদ্ধ ছিল। আজকে পুলিশের মধ্যে কিছু পুলিশ অফিসার, তাদের তৃণমূল, বি জে পি ডেকে পাঠাচ্ছে, প্রাক্তনরা ডেকে পাঠাচ্ছে। তারা ঐ হরিশ চ্যাটার্জি স্ট্রিটে যাচ্ছে। তারা ওখানে যাচ্ছে, সেখানে যাচ্ছে, এ বাড়িতে বসছে, ও বাড়িতে বসছে, এগুলি গোপন থাকছে না। কর্পোরেশন নির্বাচনের আগে ফার্ন রোডের একটা বাড়িতে গিয়ে এক অফিসার টাকা নিচ্ছে, তারপরে ৬৮ নম্বর ওয়ার্ডে জিতছে, এগুলি গোপন থাকছে না। তাই আপনার কাছে আমার অনুরোধ, আপনি এই জায়গায় দাঁড়িয়ে যে ব্যয়-বরাদ্দের ব্যবস্থা করেছেন, আমরা জানি, এটা মাত্র ৫ শতাংশ বাড়িয়েছেন। ইতিমধ্যে জিনিসের দাম অনেক বেড়েছে, এটা খুব কম হয়েছে। এর উপরে দাঁড়িয়েও যে পুলিশ রয়েছে তাদের যেমন পুরস্কৃত করেছেন, তেমনি শাস্তিও দিয়েছেন, এটা আপনি উল্লেখ করেছেন। সৌগতবাবু এখানে মানবাধিকার কমিশনের কথা বলেছেন। ৯টি জাতীয় মানবাধিকার কমিশন থেকে সুপারিশ এসেছে। ২৯টি রাজ্যের ক্ষেত্রে দেখছি, এগুলি আপনাদের নজর এড়াবার কথা নয়। এগুলি বলা হয়েছে তাই এগুলি করা হয়েছে। আমি একথা বলতে চাই যে, পুলিশ যারা ভাল কাজ করেন তাদের আপনি পুরস্কৃত করুন, আর যারা খারাপ কাজ করছেন তাদের শাস্তি দিন, আইন-শৃঙ্খলা রক্ষা করুন। এই কথা বলে আপনার ব্যয় বরাদ্দকে সমর্থন করে এবং ওদের আনা কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২০০০-২০০১ সালের ২১ নম্বর অভিযাচনে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব মাননীয় পুলিশমন্ত্রী, সংস্কৃতিমন্ত্রী, উপ-মুখ্যমন্ত্রী তথা হবু মন্ত্রী মহাশয় রেখেছেন, তা আমি সম্পূর্ণভাবে বিরোধিতা করছি। এবং বিরোধী সদস্যদের দেওয়া প্রতিটি কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য রাখছি। ইদানিংকালে, স্যার, আমাদের মাননীয় পুলিশমন্ত্রীর সমস্যা হল, তিনি বোধ হয় নিজে আর বাজেট বক্তৃতা তৈরি করেন না, বা তৈরি হবার পর সেটা দেখেন না। তিনি কি বলেছেন মনে রাখতে পারেন না। মনে রাখলে পার্টি যা ইমপ্লিমেন্ট করতে পারেনি সেটা বলতেন না। সেই প্রশ্নগুলি তুলে ধরব আপনার সামনে। আমরা যান্ত্রিক হয়ে গেছি, কংগ্রেস থেকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে গাল দিতে হবে, সি পি এম থেকে কংগ্রেস, তৃণমূল কংগ্রেস, বি জে পিকে গালাগাল দিতে হবে। এই যে ডিফেন্ড করবার অদ্ভুত প্রবণতা এর আমি প্রতিবাদ করি। আপনারা সমর্থন করে বক্তৃতা করলেন। কিন্তু আপনাদের মুখপত্র কি বলেছে? আপনাদের মুখপত্রের আস্থা আছে পুলিশমন্ত্রীর প্রতি? বিপ্লবপ্রবর

মুখ্যমন্ত্রীর আস্থা আছে পুলিশমন্ত্রীর প্রতি? সর্বভারতীয় কমিউনিস্ট (মার্কসবাদী) পার্টির জেনারেল সেক্রেটারি হরকিষন সিং সুরজিতের আস্থা রয়েছে তার প্রতি? ১৯৯৬ সালে ২০শে মে পুলিশমন্ত্রী হয়েছিলেন তিনি, পুলিশমন্ত্রী হয়ে তিনি বলেছিলেন যে, পুলিশকে তিনি কমিউনিটি সার্ভিসে লাগাবেন। ৪ বছর হতে আর ২ মাস বাকি, পুলিশ কমিউনিটি সার্ভিসের কাজ করেছে। আজকে বাজেট ৪৯ কোটি বাড়াতে হল। কর্মচারিদের বেতন, ভাতা বৃদ্ধি, নতুন পদ সৃষ্টি, বাহিনী সমূহের ব্যবহারের জন্য যান ও অত্যাবশ্যক সাজ সরঞ্জাম ক্রয়, নবগঠিত বিভিন্ন ইউনিট ও সেই সঙ্গে পুলিশ কর্মীবর্গের স্থান সঙ্কুলানের জন্য ভবন নির্মাণ ও অধিগ্রহণ, পরিকাঠামোকে বর্তমান সুযোগ-সুবিধা উন্নতিবিধান, নতুন পরিকাঠামো গড়ে তোলা, ইত্যাদি বাবদ আরও বেশি সংস্থান রেখেছেন বলেছেন। আপনি বলবেন যে, যেসব কথা আপনি এখানে বলেছেন সেসব করবার পক্ষে এই ৪৯ কোটি টাকা যথেষ্ট কিনা? এতকিছু করতে হলে ৪৯ কোটি টাকা কিন্তু মোটেই যথেষ্ট নয়। মহম্মদ বিন কাসিম মহাশয় বলেছেন অ্যাডিশনাল আরও বেশি হতে পারে। কিন্তু কোন পুলিশের জন্য ব্যয় বরাদ্দ চেয়েছেন? আপনি বলতে পারেন যে, মরুদ্যান পশ্চিমবঙ্গ। আপনি রবীন্দ্র সঙ্গীত ভাল বাসেন। আপনার প্রবলেম হল, ভারতবর্ষের কোথাও সংস্কৃতি এবং পুলিশ ডিপার্টমেন্টকে একসঙ্গে পাবেন না, কোথাও কোনওদিন এটা ছিল না, এই দুইয়ে যোগসূত্র করতে যাওয়া। আপনার প্রবলেম হল, যে পুলিশের ক্রাইম কন্ট্রোল করার সময় নেই সেই পুলিশকে আপনি বলছেন রক্তদান করতে, নবদিশা করতে, স্ট্রীট-চাইল্ডদের দেখাশুনা করতে। তাদের বলছেন, ফুটবল নিয়ে ফ্রেন্ডশিপ গেম করুন। এবার বলছেন রবীন্দ্রসঙ্গীত গাইতে। আপনি পুলিশের হাতে হারমোনিয়াম তবলা তুলে দিয়েছেন। আপনি তাদের বলছেন দেশপ্রেম দেখাতে। এ আপনি পুলিশকে কোথায় এনে দাঁড় করিয়েছেন? আজকে সারা পশ্চিমবঙ্গের থানাগুলির দিনাজপুর থেকে ২৪ পরগনা পর্যন্ত সর্বত্র পুলিশের কাজের অধিকার নেই। আজকেই একজন আর এস পি-র খুন হয়েছেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির হাতে। আপনি বলবেন, না, খুনটা তৃণমূল কংগ্রেস বা কংগ্রেস করেছে। শ্রীমতী কনিকা গাঙ্গুলি এখানে বলেছেন, মিলি হীরাও বলেছেন আমাদের মা-বোনেদের ইজ্জত লুণ্ঠনের কথা। নন্দদি বলেছেন আমাদের বাংলার বোনদের ইজ্জত লুণ্ঠনের কথা। বুদ্ধদেববাবু, আপনি পুলিশ মন্ত্রী, আমাদের এখানে মহিলা বিধায়করা দাঁড়িয়ে বলবে মহিলাদের ইজ্জৎ সম্ভ্রম লুঠ হয়েছে? আপনি পুলিশ মন্ত্রী, আপনার ৯১৩ কোটি টাকা বরাদ্দের জন্য এখানে দাঁড়িয়ে বড় বড় বক্তৃতা করবেন? বড় বড় কথা বলবেন আর আমাদের এখানে সেই শব্দগুলি ব্যবহার করতে হবে? নন্দদি আজকে এখানে বলছেন যে আমাদের ওখানে এত খুন হয়েছে এত অপহরণ হয়েছে এত বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছে। আমি নন্দদির মাধ্যমে আপনাকে বলতে চাই যে পুলিশের অপশাসনে এখানে নারীর ইজ্জত সম্ভ্রম লুঠ হয়, বাজার দোকান বাড়ি ঘর-দোর লুঠ হয়,

প্রতিদিন খুন হওয়ার হাত থেকে রক্ষা করতে পারে না সেই পুলিশের বরাদ্দকে সমর্থন করি কি করে? শুধু তাই নয়, নন্দদি বলেছেন বিনা যুদ্ধে নাহি দেব সুচাগ্র মেদিনী। পুলিশের কিসের প্রয়োজন, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি যদি লড়ে নিতে পারে মেদিনীপুরের মেদিনী, কেশপুরের মেদিনী? পূর্ণেন্দু সেনগুপ্ত গর্ব করে বলেছেন যে গড়বেতায় ওদের বংশে বাতি দেওয়ার কেউ নেই, বংশে বাতি দেওয়ার লোক রাখবেন না। অপজিশনে লোকেদের মানুষদের সেই মুক্তির গান আপনাদের বাংলার মানুষের কাছে কে শোনাবে? আজকে পুলিশ মন্ত্রী হিসাবে আপনাকে বলতে হবে কোনও মুক্তি সংগ্রামে কারা মুক্ত হয়েছে। গড়বেতা বাঁকুড়া, কেশপুর হবে না বিরোধী শক্তি বিরোধী রাজনৈতিক শক্তি বিরোধী নেতা এবং কর্মীদের হাত থেকে মুক্ত করছেন সেটা আপনাকে বলতে হবে। freedom of political choice and question of freedom of political association সেটা আপনি দেবেন কিনা, দিচ্ছেন কিনা সেটা আপনি কি ঠিক করেছেন, পুলিশমন্ত্রী হিসাবে আপনাকে সেটা বলতে হবে। আপনাকে স্মরণ করিয়ে দিই, ১৬ই মার্চ আরামবাগে বলেছিলেন—হয় গুন্ডা থাকবে না হয় পুলিশ। একই কথা আপনি আবার বলেছিলেন ২৭শে মে পিংলাতে। আজকে আপনাকে বলতে হবে এখানে দাঁড়িয়ে যে হয় গুন্ডা থাকবে না হয় পুলিশ। গুন্ডা আছে না পুলিশ আছে? আপনার যদি পুলিশ থাকে তাহলে আপনার বরাদ্দকে সমর্থন করব। আর গুন্ডা থাকলে আপনার বরাদ্দকে সমর্থন টোটাল হাউসের করা উচিত নয়। কেন করব আপনার বরাদ্দকে সমর্থন? বাংলায় গুন্ডাই রয়েছে, আপনাদের সদস্যদের মুখ থেকেই শুনলাম। বি জে পি-র গুন্ডা নয়, তৃণমূলের গুন্ডা নয়, কংগ্রেসের গুন্ডা নয়, পুলিশ রয়েছে, গুন্ডা থাকবে না— আপনি বলেছিলেন। প্রশ্ন আজকে সেই জায়গায়। আজকে প্রশ্ন হচ্ছে অনিলবাবু, বিমানবাবু বলছেন—মারের বদলে মার। যেখানে লিংচিং হচ্ছে যেখানে আপনার প্রতি অনাস্থা, পুলিশের প্রতি অনাস্থা বাংলার মানুষের কলকাতার মানুষের ঠিক তখনই আপনার দলের পলিটবুরোর ন্য এবং রাজ্য সম্পাদক বলছেন—মারের বদলে মার। আপনারা এখানে যারা বসে আছেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিধায়ক, তারা কি করে পুলিশমন্ত্রীর বরাদ্দকে সমর্থন করে সভায় বক্তব্য রাখলেন? কি করে বক্তব্য রাখলেন যেখানে আপনাদে পলিটবুরোর সদস্য এই কথা বলে? কি বলেছেন আপনাদের মুখ্যমন্ত্রী? ৯ই জুন পাঁশকুড়া লোকসভার নির্বাচন হয়েছিল, ৩১শে মার্চ মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু কি বলেছিলেন, বিপ্লবী প্রবর জ্যোতিবা' কি বলেছিলেন গুরুদাস দাসগুপ্তের সমর্থনে বক্তব্য রাখতে গিয়েছে? বলেছিলেন, এখানে গোলমাল হলে পুলিশ দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখে। এটা অতীশ সিন্‌হা বলছেন না, মমতা ব্যানার্জি বলছে না, সৌগত রায় বলছে না। আমি কোট করছি "পুলিশের এই আচরণ আমরা সহ্য করব না, গোলমালকারীদের গ্রেপ্তার না করলে পুলিশ থেকে লাভ কি?" বুদ্ধদেববাবু, কি বলছেন? তাহলে আপনার থেকে লাভ কি? আপনারা বলুন, যারা বসে

আছেন তাদের থেকেই লাভ কি? মুখ্যমন্ত্রী বলছেন, বামফ্রন্ট কর্মীরা নজর রাখবে। বামফ্রন্ট কর্মীরা নজর রেখেছে। কি করেছে? শুধু ক্যাম্প খাটিয়ে পুলিশ বসে থাকল। গোলমাল না থামিয়ে শুধু দেখবে এটা সহ্য করব না—মুখ্যমন্ত্রী বলেছেন। ১৯৯৯ সালের বাজেট বক্তৃতা থেকে আপনাকে শোনা করিয়ে দিই। ১৯৯৯ সালের বুদ্ধদেব ভট্টাচার্য মহাশয়ের বাজেট বক্তৃতা ৫ নম্বর পাতায় অনুচ্ছেদ ১২-তে বলেছেন।'

[5-30 — 5-40 p.m.]

'মাননীয় সদস্যগণ নিশ্চয়ই উপলব্ধি করবেন যে, বিভিন্ন রাজনৈতিক দলের সমর্থকদের মধ্যে সংঘর্ষ আমাদের সকলের দুশ্চিন্তার বিষয়। শুধু পুলিশকে দিয়ে এই সমস্যার সমাধান করা সম্ভব নয়। এটাই উপযুক্ত সময় যখন সমস্ত রাজনৈতিক দলকে ঐক্যমত্যের ভিত্তিতে এবং দৃঢ়ভাবে সিদ্ধান্ত গ্রহণ করতে হবে যাতে অপরাধীর তালিকায় নাম রয়েছে এমন সমর্থক কর্মীদের নিজ নিজ দল থেকে সরিয়ে দেওয়া যায় এবং তাদের কাউকে আশ্রয় না দেওয়া হয়। পুলিশকে ইতিমধ্যেই নির্দেশ দেওয়া হয়েছে যে, অপরাধী ও সমাজবিরোধীদের কঠোর হাতে দমন করতে হবে এবং এদেরকে মোকাবিলার সময় রাজনৈতিক চাপের কাছে মাথানত করা চলবে না।' ১৯৯৯ সালে পাঁচ পাতায় ১২ নম্বর অনুচ্ছেদে আপনি বলেছেন। কোথায় পর্যালোচনা, রিভিউটা কোথায়? সেই রিভিউটা আপনাকে দেখতে হবে। আশা করব, আপনি তা দেখবেন। আপনি ২০০০ সালের বাজেটে, এই বছরের বাজেট বক্তৃতার চতুর্থ পাতায় বলেছেন—'মেদিনীপুর, হুগলি ও বাঁকুড়া এই ৩টি জেলার কয়েকটি অঞ্চলে বিভিন্ন রাজনৈতিক দলের সমর্থকদের মধ্যে সংঘর্ষ আমাদের সকলের পক্ষেই উদ্বেগের বিষয়। উপদ্রুত অঞ্চলে হিংসাত্মক কার্যকলাপ দমন করার জন্য যাবতীয় প্রশাসনিক পদক্ষেপ গ্রহণ করা হয়েছে ইত্যাদি ইত্যাদি। আপনার কাছে আমার প্রশ্ন সকলের কাছে দৃঢ়ভাবে সিদ্ধান্ত গ্রহণ করতে অনুরোধ করেছেন? কংগ্রেস করেনি, তৃণমূল করেনি, বি জে পি করেনি, আর এস পি করেনি, সি পি আই করেনি, ফরওয়ার্ড ব্লক করেনি। আপনি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির প্রথম সারির নেতা, আপনি আপনার দল থেকে বের করেছেন সমাজবিরোধী কার্যকলাপের সঙ্গে যুক্ত একজনকে? একটা নাম বলুন? আপনি বক্তৃতাতে বলেছেন। আপনি পথ দেখান বাংলার মানুষকে, বাংলার সমস্ত রাজনৈতিক দলকে। আপনি উপমুখ্যমন্ত্রী আছেন। উপমুখ্যমন্ত্রী হিসাবে, পুলিশমন্ত্রী হিসাবে, সংস্কৃতি মন্ত্রী হিসাবে আপনি বাংলার মানুষকে একটা পথ দেখালেন না। তা যদি করতেন তাহলে অন্য সব রাজনৈতিক দল আপনাকে অনুসরণ করত। বুদ্ধবাবু সমাজবিরোধী কার্যকলাপের সঙ্গে যুক্ত সমস্ত সমাজবিরোধী মানুষদের তাড়িয়ে দিয়েছেন, বিতাড়িত করেছেন মার্কসবাদী কমিউনিস্ট পার্টি থেকে। এটা আপনি দেখাতে পেরেছেন? আর তা যদি পারতেন, তাহলে এখানে আপনাদের দলের

সদস্যদের অনেকে এবং মন্ত্রীসভার অনেক সদস্য থাকতে পারতেন না। তাদেরকে বের করে দিতে হত। তারা থাকতে পারতেন না। কালকের গণশক্তি দেখুন। আপনি আজকে বাজেট বক্তৃতা দিচ্ছেন, এই কাগজটা কাদের? এটা কোনও বুর্জোয়া কাগজ নয়। আনন্দবাজার নয়, বর্তমান নয়, প্রতিদিন নয়, স্টেটসম্যান নয়। অনিলবাবু গণশক্তির সম্পাদক ছিলেন, এখন দীপেন ঘোষ সম্পাদক। আমি গণশক্তি পড়ি না। এটার জন্য আমাকে কিনে পড়তে হল। আমি গণশক্তি পড়ব কেন? এই গণশত্রু আমি পড়ি না। এখানে কি বলেছে—"কেশপুরে হিংসারোধে পুলিশ কি দিশাহীন?" গণশক্তি বলছে আপনাকে। কি বললেন? প্রশ্ন করেছে, প্রশ্নবোধক চিহ্ন। হ্যাঁ, পুলিশ দিশাহীন। পুলিশমন্ত্রী দিশাহীন। দিশা খুঁজে পাচ্ছেন না। দিশা খুঁজে পাওয়া যাবে না। স্লোগান যেটা দিয়েছিলেন, যে দিনের ভোরে মানুষ বারুদের গন্ধ পেয়েছিল, যেদিনের ভোরে বোমার আওয়াজ আপনারা শুনিয়েছিলেন, বুলেট, কার্তুজ এনেছিলেন, রাজনীতি এনেছিলেন ভগীরথের গঙ্গা আনয়নের মতো, আজকে তাই অত্যাচারের পরিণাম, "বাংলা হবে ভিয়েতনাম" এই স্লোগান। আজকে কেশপুরে এই স্লোগান। আজকে গড়বেতায় এই স্লোগান। আজকে পিংলায় এই স্লোগান। আজকে সবংয়ে এই স্লোগান। আজকে গোঘাটে এই স্লোগান। আজকে আরামবাগে এই স্লোগান। এই স্লোগান আজকে সর্বত্র দিচ্ছে। আজকে মানুষেরা বেরিয়ে আসছে আপনাদের কাছ থেকে। বিধাননগরের নির্বাচন একটা পার্টির নির্বাচন—ছিঃ ছিঃ, কি করলেন আপনারা? লজ্জা করল না? ওখানে কত নেতা, কত মন্ত্রী, কত আই এ এস, প্রেজেন্ট পাস্ট থাকেন, কি দেখলেন? একটা পার্টি একটা মিউনিসিপ্যালিটির, বিধাননগর মিউনিসিপ্যালিটি দখল করতে হবে বলে—কাগজে দেখল, ছবি দিল। ইলেক্ট্রনিক মিডিয়া দেখালো রিভলবার হাতে লোকজন ঘুরছে—কি কান্ডটা আপনারা করলেন। আমি এর প্রতিবাদ করি। আমরা নিশ্চিতভাবে আমাদের দলকে বলি, মানুষ যদি না চায়, নির্বাচিত হয়ে সরকার গঠন করার প্রয়োজন নেই। কিন্তু গুন্ডা, বদমায়েশ, রিভলবার, প্রশাসনকে কাজে লাগিয়ে বুদ্ধবাবু, দোহাই আপনার, বাংলার মুখ্যমন্ত্রী আপনি হবেন না। হওয়ার চেষ্টা করবেন না। সেদিন ভয়ানক। শেষের সেদিন অত্যন্ত ভয়ানক। ওটার যখন পুনরাবৃত্তি ঘটবে, অন্যদিকে চলে আসবে, ফিরে আসবে, সেদিন আপনি টাল সামলাতে পারবেন না। আজকে প্রশ্ন হল কি—আপনি হরিহর পাড়া থানার অবস্থা ধরুন। সবচেয়ে ভাল থানা হিসাবে ঘোষণা করেছেন এবং ঘোষণা করার পরেই ২৭শে জুন থেকে ২রা জুলাই পর্যন্ত ১৫টি ডাকাতি হয়েছে। মাসকেট বাহিনীর দাপটে ১৫০ জন গ্রাম ছাড়া, একেবারে চম্বলের রাজত্ব চলছে। আর কলকাতার অবস্থা তো বললাম. মানে একটা গৃহযুদ্ধ চলছে। সমগ্র বাংলার বেশ কিছু জেলায়, বেশ কিছু ব্লকে গণ বাহিনী লিংচিং বেশ কিছু বাড়ি জ্বলছে। ১৯৯৭-৯৮, ১৯৯৮-৯৯ সালে ১৬৬টি, এখন কারেন্ট ইয়ার ৯৯-২০০০ সাল চলছে। ১৯৯৭- সালে ১২৮টি, ১৯৯৮ সালে ১০২টি।

এখানে অনেকেই দেবল ঘোষের খুনের কথা বললেন। রবীনবাবু ও তো দেবল ঘোষের খুনের কথা বললেন। মজার কথা হচ্ছে যে, আপনাদের সঙ্গেই বসে আছেন একজন মাননীয় সদস্য যার নাম জড়িত আছে, কিন্তু ক্ষমতা নেই বলবার আপনাদের। বুদ্ধদেব বাবুর প্রবলেম হল যে, বিভিন্ন জেলায় যে সমস্ত পুলিশ এবং পার্টির নেকসাস রয়েছে সেখানে থেকে তিনি বেরিয়ে আসতে পারছেন না। বুদ্ধদেববাবুর প্রবলেম হল উনি কোনও যুক্তি মানেন না। অবজেকটিভ নন, আপনি সাবজেকটিভ এবং এটাই হচ্ছে ওনার সবচেয়ে বড় সমস্যা। আপনি যদি অবজেকটিভ হতেন তাহলে আমার নিজের দৃঢ় বিশ্বাস আপনি নিজে কিছু করলেও করতে পারতেন কিন্তু আপনি গাইডেড বাই, আপনি কন্ট্রোলড বাই ভেস্টেড ইন্টারেস্ট। আপনার প্রবলেম হল আপনার পার্টির ক্যাডার দেবল ঘোষ নৈহাটির বাড়িতে মার্ডার হল ১৬ই জুন তারিখে। অকসি টাউনের প্রাইম জেলের অ্যাকুইজড তাকে এখনও পর্যন্ত ধরা হয়নি। আপনার প্রবলেম হচ্ছে আমরা যখন পিংলায় বক্তৃতা করতে যাচ্ছিলাম সেখানেও আমাদের বাধা দেওয়া হয়েছে। ওখানে বক্তৃতা করতে গেছিলেন আমাদের অনেক উচ্চ পর্যায়ের নেতারাও। সেখানে আমাদের বাধা দেওয়াতে ও. সি পিংলাকে বললাম। ও. সি. পিংলা বললেন আমি কিছু করতে পারব না। তাতে আমি বললাম আপনি লিখে দিন, আপনি কিছু করতে পারবেন না। তার উত্তরে পিংলার ও. সি. বললেন যে, আমাদের থানার যা অবস্থা তাতে আমি কিছু বললেও কিছু হবে না। থানার অন রেকর্ড ও. সি. পিংলা একথা বললেন। তিনি বললেন থানার অফিসাররা আমার কথা শুনবে না। আজকে কমিশনার অফ পুলিশকে জিজ্ঞাসা করুন তিনিও বলবেন ডি সি অর্ডার শুনছে না। কমিশনার অফ পুলিশের অর্ডারের উপরে ডি সি এবং অ্যাডিশনাল ডি সি-র তর্কাতর্কি মিটিংয়ের মধ্যে তুঙ্গে উঠে গেছিল এবং একেবারে মারামারি এবং হাতাহাতি হবার উপক্রম হয়ে গেছিল। এইরকম কত বলব, আসলে কাকস্য পরিবেদনা। কত ডাটা, তথ্য এবং স্পেসিফিক কেস দিয়ে সাড়ে ৪ বছর ধরে বলছি কিন্তু কোনও গুরুত্ব দিচ্ছেন না এবং সুরাহাও হচ্ছে না। আপনি আপনার জ্যাঠামশাইয়ের মৃত্যুর কারণ সুরাহা করতে পারেন নি। ওনার নাম সুশীল চৌধুরি, উনি স্বর্গে গিয়েও শান্তি পাচ্ছেন না। হায় রে, কি ভাইপোকে পুলিশমন্ত্রী করে বসালাম! আজ পর্যন্ত আপনার জ্যেঠামশাইয়ের মৃত্যুর কালপ্রিটকে গ্রেপ্তার করতে পারেন নি। শাস্তিও দিতে পারেন নি। আরেকটা ভাইটাল জিনিস হচ্ছে যে, নাইনথ জুন ইন্ডিয়া এক্সচেঞ্জ প্লেসের একটি কোম্পানির থেকে ১৬ লক্ষ টাকা ডাকাতি হয়েছে। এখনও পর্যন্ত কেউ ডিটেকটেড হয়নি এবং এখনও পর্যন্ত সলভ হয়নি। আপনার যে টাইগার ভেহিক্যাল তার একটাও কি চলে? আপনার কটা টাইগার ভেহিক্যাল চলে বলুন তো? আপনি পুলিশের সংখ্যা ক্রমশই বাড়িয়ে যাচ্ছেন। আপনি তো অনেক পুলিশ অফিসারকে ঠান্ডা ঘরের মধ্যে ঢুকিয়ে রেখে দিয়েছেন যারা কিনা তার এন্টাইটেলড নয়।

যাদের সেই ঘরে থাকার যোগ্যতা নেই তাদেরকে আপনি ঠান্ডা ঘরে বসিয়ে দিয়েছেন। একজন পুলিশের ডি সি-র ২৫ জন, ৩০ জন করে গার্ড লাগে, অর্ডারলি লাগে। এসব ভেবেই মানুষ আজকে এর বিরুদ্ধে যাচ্ছে। এই যে মানুষ মরে যাচ্ছে তার কোনও প্রতিকার আপনি করছেন না। সেইকারণে লোক আজকে আপনাদের দিকে যাচ্ছে না। আপনার কলকাতার পুলিশ, বাংলার পুলিশ কতটা করিতকর্মা, কতটা দক্ষতার সঙ্গে তারা কাজ করে দেখুন ইন্টার স্টেট ক্রিমিনাল মাঙ্গে, সে ভাঙা পা নিয়ে পালিয়ে গেল। প্রেসিডেন্সি জেল থেকে এস এস কে এম হসপিটাল এল, সেখান থেকে সে পালিয়ে গেল। আপনার পুলিশ কি ঘুমাচ্ছিল, আজকে এটাই হচ্ছে আমার প্রশ্ন? আপনি নীরো, রোম জ্বলছে জ্বলুক, আপনি বেহালা বাজান। তাই বলে আপনি কিন্তু পার পাবেন না, বাংলায় দাউ দাউ করে আগুন জ্বলছে, সেই আগুনে মর্জিনা থেকে আরম্ভ করে বাংলার মা বোনেরা, রিক্সাওয়ালা থেকে শিশু কেউই রেহাই পাচ্ছে না। সবাই লেলিহান আগুনের শিকার হচ্ছে। আপনি ভাবছেন, আপনি মরুদানে, ওয়েসিসে বসে থাকবেন, তা কিন্তু হবে না। ঐ আগুনের লেলিহান শিখা ধেয়ে আসবেই, ধেয়ে এসে পাম এভিনিউ এর বাড়ি আর রাইটার্স বিল্ডিং এর অফিস গ্রাস করবে। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40 — 5-50 p.m.]

**মিঃ স্পিকার ঃ** এখানে যে সময় ধরা আছে, সেটা পার হয়ে যাচ্ছে, আমি এর জন্য ৪৫ মিনিট সময় আরও বাড়িয়ে নিচ্ছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের পুলিশের যে বাজেট আলোচনা হচ্ছে, মাননীয় সদস্যদের বক্তব্য আমি যথাসম্ভব শুনেছি, বিশেষ করে বিরোধীদের বক্তব্য। আমি সমস্ত প্রশ্নের উত্তর দিতে পারব না, সময় নেই। যেগুলি গুরুত্বপূর্ণ জরুরি সেইগুলি বলব। আমি প্রতিবারের মতো এবারেও বলার চেষ্টা করেছি যেটা বিরোধীরা গলার জোরে বাতিল করতে চান বা কিছু সংবাদপত্র বাতিল করতে চান। তা হচ্ছে এই, এই রাজ্যে অপরাধ হচ্ছে, কোনও সন্দেহ নেই এবং কিছু ক্ষেত্রে অপরাধ সম্বন্ধে সরকারের আত্মসন্তুষ্টির জায়গা নেই। এটাও ঠিক কিন্তু সারা দেশের মধ্যে যে কোনও রাজ্যের সঙ্গে যদি তুলনা করেন......

(গোলমাল)

আমি এখানে অবাক হয়ে গেলাম, গত কয়েকবার যে বক্তৃতা মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় রেখেছেন, তখনও এইভাবে বলেছেন—অন্য রাজ্যের কথা কেন বলেন। আইনশৃঙ্খলা ভাল কি খারাপ এটাতো আপেক্ষিক কথা, কার থেকে ভাল, কার থেকে

খারাপ। আমি গতবারে উদাহরণ দিয়ে বলেছিলাম অতীশ সিন্‌হা মহাশয় দেখতে কেমন সৌগতবাবুর থেকে বেশি ফর্সা। কেমন বোঝাতে গেলে তারজন্য তুলনা দিতে হয়। এবারে সত্যবাবু একটু অন্যরকমভাবে শুরু করলেন। সত্যবাবু একটি পত্রিকা বের করে দেখালেন কতকগুলি ফিগার বললেন, আমি পত্রিকাটা পড়েছি। একটি সংখ্যাও সঠিক নয়। আমার কাছেও একটি বই আছে, আমি আপনাকে আহ্বান জানাব, এখানে শেষ হয়ে গেলে আমার কাছে আসবেন দেখে নেবেন। এই বইটি বের করেছে মিনিস্ট্রি অফ হোম অ্যাফেয়ারস—ন্যাশনাল ক্রাইম রেকর্ড ব্যুরো। এই রিপোর্ট ৯৮ সালের শেষে বেরিয়েছে। এই এন সি আর বি-র রিপোর্টে আছে, সারা দেশের ২২টি রাজ্যের মধ্যে ২৩টি শহরের মধ্যে তুলনায় আমরা সবচেয়ে উপরে। উই আর টপিং দি লিস্ট। এই কথাটা আপনার কথায় বাতিল হয়ে যাবে? এন সি আর বি-র রিপোর্ট পড়বেন, আমি এখানে দাবি করছি সারা ভারতবর্শের মধ্যে পশ্চিমবাংলা সবচেয়ে উপরে অবস্থান করছে। এবং মহানগরীর মধ্যে আমাদের অবস্থা সবচেয়ে ভাল। আমার যদি সময় থাকত আমি আপনাদের অনেক তথ্য দিতে পারতাম। দিল্লিতে পুলিশ স্টেশন আছে ১২২টি, মুম্বাইতে ৭৩টি, চেন্নাইতে ৮৩টি, বাঙ্গালোরে ৮৮টি আর কলকাতায় আছে ৪২টি। পুলিশ ফোর্স—দিল্লিতে আছে ৫৮ হাজার, মুম্বাইতে আছে ৩৮ হাজার, আর আমাদের ফোর্সের আছে ২৬ হাজার। এসত্ত্বেও আমরা যে কোনও রাজ্যের থেকে যে কোনও দেশের সাথে তুলনা করলে দেখা যায় আমাদের রাজ্যের আইন-শৃঙ্খলা উন্নত। তৃতীয় প্রশ্ন এখানে বলা হয়েছে, আমি শুধু উল্লেখ করতে চাই, হিউম্যান রাইটস কমিশন সম্পর্কে—এখানে তো কিছু গোপন করার নেই আমাদের হিউম্যান রাইটস কমিশনের ১৯৯৭-৯৮ সালের রিপোর্ট আমরা হাউসে জমা দিয়েছি। মাননীয় সদস্য সত্য বাপুলি সেখান থেকে কয়েকটি লাইন পড়ে শোনালেন। ১৯৯৮-৯৯ সালের রিপোর্টে মে মাসে জমা পড়েছে। আমরা অ্যাকশন টেকেন রিপোর্ট, পুলিশ, জেল বিভিন্ন ডিপার্টমেন্টের সঙ্গে আলোচনা করে আমরা সিদ্ধান্ত নেব, তারপরে সেই রিপোর্ট আমরা পেশ করব। আমাদের বাজেটের রিপোর্টের মধ্যে আছে ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন হয়েছে এবং তারা যে কেসগুলো দিয়েছিলেন সেগুলো সম্বন্ধে আমরা ব্যবস্থা নিয়েছি। আমাদের রাজ্যেও হিউম্যান রাইটস কমিশন হয়েছে—সারা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্যেই প্রথম হয়েছে। সৌগতবাবু হয়ত জানেন না তারা ৩৯টি কেস আনুষ্ঠানিকভাবে আমাদের বলেছে, তার মধ্যে কয়েকটি পর্যালোচনা স্তরে রয়েছে এবং আমরা তাদের রেকমেন্ডেশন গ্রহণ করেছি। পরবর্তী বিষয় হচ্ছে সৌগতবাবু কয়েকজন প্রাক্তন পুলিশ অফিসারের নাম এখানে করলেন।

**Mr. Speaker :** Mr. Tapas Banerjee, I will be compelled to take action against you, Please, don't disturb him. He has right to reply. You can not disturb.

[5-50 — 6-00 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** সৌগতবাবুকে আমি স্মরণ করিয়ে দিচ্ছি, পুলিশ বিভাগে রাজনীতিকরণের যে প্রক্রিয়া, অপরাধরকরেণর যে প্রক্রিয়া এই দুটির ব্যাপারে। এটা পাবলিক ডকুমেন্ট এখনও হয়নি, এই ব্যাপারে দিল্লিতে প্রাক্তন আই এ এস অফিসার, যিনি আগে হোম সেক্রেটারিও ছিলেন, শ্রী ভোরা, তার একটা দলিল পার্লামেন্টে পেশ করা হয়েছিল। আশির দশকে রাজনীতিক, পুলিশ এবং ক্রিমিনালদের যে নেকসাস সেই ব্যাপারে আলোচনা হয়েছে। সেখানে পশ্চিমবাংলার অবস্থাটা কি? আমি দায়িত্ব নিয়ে বলতে চাই, ক্রিমিনাল পলিটিশিয়ান নেকসাস আমাদের রাজ্যে সবচেয়ে কম, সবার নিচে আমরা আছি। সেই কারণে আপনাদের কাছে বলছি, আমাদের গোপন করার কিছু নেই। আমি আরেকটা প্রশ্নের উত্তর দিয়ে যাব, আমাদের নিজেদের রাজ্যে এই অঙ্কটাতে আমি খুশি। সারা দেশের তুলনায় আমাদের রাজ্যে তিন বছরে অপরাধের সংখ্যা কত? ১৯৯৭ সালের ৬৫,৪২১, ১৯৯৮ সালে ৬৭,৯৫০, ১৯৯৯ সালে ৬৬,৫২৫। যদি তুলনা করেন ১৯৯৭ থেকে ৯৮ একটু মার্জিনালি ইনক্রিজ হয়েছে, ১৯৯৮ থেকে ১৯৯৯ ৬৭ হাজার থেকে ৬৬ হাজার। এর থেকে বলা যাবে না দ্রুত অবনতি হচ্ছে। এবং, তিনটি গুরুতর অপরাধের সংখ্যা কত? ডাকাতি কমছে, ১৯৯৭ সালে ৪০৯, ১৯৯৮ সালে ৪২৬, ১৯৯৯ সালে ৩৬৮। মার্ডার কমেছে ১৯৯৭ ১৭৮০, ১৯৯৮ সালে ২১২২, ১৯৯৯ সালে ১৯০২। খুন এবং ডাকাতি দুটো বড় অপরাধ রাজ্যে মার্জিনালি কমছে। পঙ্কজবাবুর প্রশ্নের উত্তরে বলি মহিলাদের ক্ষেত্রে অপরাধ খানিকটা বেড়েছে। সেইজন্য আমাদের আরও সতর্ক হতে হবে এবং পুলিশ বিভাগকে সাজাতে হবে। সৌগতবাবু একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন উত্থাপন করেছেন। উনি বলেছেন ব্যাপারটা জরুরি, আপনি বিধানসভাকে ওয়াকিবহাল করুন, রাজ্যের মানুষকে ওয়াকিবহাল করুন। এটা ঠিক, আমাদের বাজেট রিপোর্টে এই সম্পর্কে উল্লেখ করা হয়েছে। আমাদের রাজ্যে একটি নতুন ধরনের বিপদ দেখা দিয়েছে। সীমান্তবর্তী এলাকায় এবং অন্যান্য এলাকায় বিদেশি গুপ্তচর বাহিনী আই এস আই-এর অনুপ্রবেশ এবং অন্যান্য ঘটনা ঘটছে। এটা ঠিক কেন্দ্রীয় মন্ত্রী বলেছিলেন আই এস আই-এর একটা শ্বেতপত্র প্রকাশ করবে, আমরা তার জন্য অপেক্ষা করছিলাম। কিন্তু আমাদের কাছে যেগুলো আছে, সেইগুলো আমরা বারবার বিভিন্ন ক্ষেত্রে বিধানসভার ভেতরে এবং বাইরে বলেছি। উত্তরবঙ্গে বেশ কিছু সমস্যা সৃষ্টি হয়েছে। শিলিগুড়িকে করিডোর করার চেষ্টা হয়েছে। এটা ঠিক যে, এই ব্যাপারে আমাদের রাজ্য সরকারকে অনেকটা নির্ভর করতে হয় কেন্দ্রীয় সরকারের উপরে এবং কেন্দ্রীয় গোয়েন্দা বিভাগ সাহায্য না করলে অসুবিধা হয়। তা সত্ত্বেও গুরুত্বপূর্ণ ৯টি ক্ষেত্রে আমরা নিজেরা ধরেছি। তার মধ্যে একটি চাঁদিপুরে আমাদের নৌ-বিভাগের যে রকেট লঞ্চিং প্যাড আছে, সেখানে যে ষড়যন্ত্র হয়েছিল, সেখানকার সমস্ত অপরাধীদের কলকাতা, দিল্লি,

দমদম থেকে গ্রেফতার করেছি, রাজ্য পুলিশ করেছে। তবে, কলকাতায় তারা কি করছিল, কিভাবে কি হল, সবটা বলা হয়ত ঠিক হবে না। তবে, ৪ জনকে গ্রেপ্তার করে কেন্দ্রের হাতে তুলে দিয়েছি। কলকাতা শহরে আই এস আই-এর এজেন্ট হিসাবে যারা কাজ করতে এসেছিল তাদের গ্রেপ্তার করা হয়েছে। আমরা বসে নেই। সমস্যার আংশিক আমরা বুঝতে পারছি, সবটা নয়। এজন্য কেন্দ্রের সহায়তা প্রয়োজন। আডবানিকে বলেছি আমাদের সাহায্য করুন, এবং এই ব্যাপারে আমরা তাদের সাহায্য নিয়ে চলতে চাই। কিন্তু যেটা বললেন এই ব্যাপারে কোনও সতর্কতাই নেই তা ঠিক নয়। আমরা গোয়েন্দা বিভাগকে নতুন করে সাজাচ্ছি। বিশেষ করে উত্তরবঙ্গে শিলিগুড়ি করিডোর করার চেষ্টা করছে আই এস আই এবং শিলিগুড়ি, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ, মালদা, নদীয়া পর্যন্ত সৃষ্টি হয়েছে এই সমস্যা। এটা বন্ধ করার চেষ্টা করে যাচ্ছি। সৌগতবাবু আলোচনার শেষে একটা স্পর্শকাতর বিষয় বললেন। আপনি জানেন যে, আমরা পুরানো একটা আইন এখানে চালু করেছিলাম সম্ভবত ১৯৮৫ সালে। এই আইনটা সম্পর্কে আপনার মতো লোকের পক্ষে, আপনাদের মতো দলের পক্ষপাতিত্ব থাকা উচিত নয়। এই আইনটা কোনও বিশেষ ধর্মীয় সম্প্রদায়ের মানুষের বিরুদ্ধে নয়। দিল্লি থেকে ইমামের প্রতিনিধি এসেছিল, তাদের বুঝিয়েছি, উত্তরপ্রদেশে বি জে পি সরকার কি করেছে এবং পশ্চিমবঙ্গে যে আইনটা করেছি তা একমাত্র মসজিদের বিরুদ্ধে নয়। কোনও ধর্মীয় স্থান তৈরি করতে গেলে সরকারের তো পারমিশন লাগবে। কেননা কোনও মন্দিরের গায়ে কোনও মসজিদ করতে গেলে বা কোনও মসজিদের গায়ে কোনও মন্দির করতে গেলে তো একটা সমস্যা হয়ই। সুতরাং সরকারকে অনেক কিছু ভেবে চিন্তে করতে হয় এবং আপনি একটা বাড়ি তৈরি করবেন, কিন্তু বিল্ডিং প্ল্যান পাস করাবেন না এটা হয় নাকি? আপনি রাস্তার উপর মসজিদ করবেন, কি রাস্তার উপর মন্দির করবেন সেটা মূল কথা নয়, মূল কথা হচ্ছে আইনের সুশাসন ধরা হয়েছে। কোথাও ধর্ম সম্প্রদায়ের বিরুদ্ধে এটা পরিচালিত নয়। সমস্ত ধর্মকে এক চোখে দেখে এটা করা হয়েছে। সমস্ত সম্প্রদায়কে এই আইনের খসড়া দিয়ে দিয়েছি। গোপন করার কিছু নেই। কিন্তু আপনারা আইনের শাসন মানবেন কিনা এবং সমস্ত ধর্ম সম্প্রদায়কে এক চোখে দেখবেন কিনা সেটা আপনাদের ব্যাপার। এটা হচ্ছে আমাদের কথা। আর একটা প্রশ্ন আপনি বললেন সমস্যায় আমরা আক্রান্ত। কিন্তু আপনিও জানেন পঙ্কজবাবু যে এটা ঠিক দক্ষিণ কলকাতা অঞ্চলে এবং দক্ষিণ কলকাতার পরে ২৪ পরগনার এক্সটরশন মারাত্মক চেহারা নিয়েছিল। এই ব্যাপারে কোনও সন্দেহ নেই। আপনি ইতিমধ্যে জানেন যে, দক্ষিণ ২৪ পরগনায় ৯৯ সালে আমরা ৫২ জন আসামীকে গ্রেপ্তার করেছি এবং এই বছর ২৯ জনকে জুন পর্যন্ত গ্রেপ্তার করেছি। আর উত্তর ২৪ পরগনায় ৪৭টা ১৯৯৯ সালে গ্রেপ্তার করেছি এবং এই বছর ২৭ জনকে গ্রেপ্তার করেছি। আর এইসব তোলাবাজরা পুলিশের সঙ্গে

গত বছর মারামারি করতে গিয়ে ৪ জন মারা গেছে এবং এই বছর দুজন মারা গেছে—এরা গুলি খেয়ে মরেছে। কারা মরেছে সেটা আপনারা জানেন। নামগুলি আমি উচ্চারণ করছি না। অর্থাৎ কলকাতা পুলিশ তোলাবাজদের দিকে তাকিয়ে নেই। তাদের আমরা উচ্ছেদ করবই। সেইজন্য পুলিশকে শক্ত হাতে ব্যবস্থা নিতে বলা হচ্ছে। পুলিশ এবং ক্যালকাটার ডি ডি আমরা একসঙ্গে এই কাজ করছি। শুধ এটা বলতে চাই যে, কলকাতায় এই ধরনের ঘটনা বন্ধ করার জন্য আমরা সাধ্যমতো চেষ্টা চালিয়ে যাচ্ছি। আর একটা কথা বলছি—শোভনদেব বাবু যে বক্তৃতা দিলেন, তার সবটা বুঝতে পারিনি। তবে একটা ব্যাপার কথাটা খুব খারাপ না বললেই পারতেন। এই রাজ্যে রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে সবই ঠিক আছে, কিন্তু তফসিলি জাতির বিরুদ্ধে আক্রমণ হচ্ছে এটা বলবেন না। এটা বিহারে এথনিক কনফ্লিকট। এটা বলে রাজ্যকে অপমান করবেন না। এটা সত্যবাদীতার পরিচয় নয়। আর একটা কথা বলি আমাদের রাজ্যে যে রাজনৈতিক সংঘর্ষ হচ্ছে তারসঙ্গে এথনিক কনফ্লিকট জাতি উপজাতির কোনও ব্যাপার নেই। এই কথা আপনি উচ্চারণ করে বিধানসভাকে অপমান করলেন। আর একটা কথা বলছি—এখানে বলা হয়েছে কোনও পুলিশ অফিসারকে মেডেল দেওয়া হয়েছে। আমি জানি না কে? সই করতে হয়, সই করেছি। তবে আমার মনে হয়েছে—বলুন তো মেডেল দেওয়ার আগে আপনার ওই তৃণমূল দপ্তরে পাঠাতে হবে? আপনার ন্যায় নীতি নির্ধারণ কমিটির কাছে পাঠিয়ে তারপর করতে হবে? সুব্রতবাবু ভাগ্য ভাল উনি ফিরে এসেছেন। আপনাকে কোনও দলের নেতা বলে সম্বোধন করব বুঝতে পারছি না।

(গোলমাল)

"তুমি নব নব রূপে এস প্রাণে।" আপনকে কোনও দলের নেতা বলব?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনিও তো সি পি আই করতেন?

[6-00 — 6-10 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** আমি সি পি আই ভাঙ্গার পরে এসেছি। আমি আপনাকে দু তিনটি কথা বলছি। একটা জরুরি কথা, সেটা আমাকে খুব ভেবে চিন্তে লিখতে হয়েছে, সিদ্ধান্ত নিতে হয়েছে এবং জ্যোতি বসু লন্ডন থেকে প্রেস কনফারেন্সে বলেছেন, "শ্যামপ্রসাদ মুখার্জি মারা গেলে তার মৃতদেহে গিয়ে আমি নিজে গিয়ে মালা দিয়েছি, ঠিক করেছি। কিন্তু বুদ্ধও না গিয়ে ঠিক করেছেন।" আপনাকে বলছি যখন লক্ষ লক্ষ লোক আমার দিকে তাকিয়ে আছে—আমাকে সিদ্ধান্ত করতে হয়েছে। আমার বিনয়ের জন্য মতাদর্শের কারণে এটাকে আমি আপোষ করতে পারিনি এবং বিস্ময়ের জন্য ওই ধরনের একটা প্রতিষ্ঠানে গিয়ে খারাপ বক্তৃতা করতে পারি না। এইজন্য আমাকে এই

কাজ করতে হয়েছে। আমি আপনার মতো ঘোলাটে লোক নই।

প্রধানমন্ত্রী ওই কথা না বললে আমি উত্তর দিতাম না। প্রধানমন্ত্রী আমাকে আক্রমণ করলেন। এও দেখলাম যে শ্যামাপ্রসাদের মিটিং হয়ে গেল আমাকে নিয়ে। আমি এতে অবাক হয়ে গেলাম। আমি উত্তর দিতে বাধ্য হলাম যে কেন যাইনি। আর একটা কথা আপনি বলেছেন এই কথা আপনার বাড়িতে বললেও হয়ত মানবে না, আপনার এখানে মনে হচ্ছে যে, এই রাজ্যের অবস্থা বিহারের থেকেও খারাপ। সত্যি আপনি এটা মনে করেন? এত পাগলেও বিশ্বাস করবে না। তাহলে আমি আপনাকে অনুরোধ করব আপনার নিজের রাজ্য সম্পর্কে যদি এই বোধ জন্মে থাকে, তাহলে আপনি দয়া করে বিহারে চলে যান। জানি না আপনি সেখানে পাটনার মেয়র হতে পারেন কিনা। দয়া করে বিহারে চলে যান, আমি খুশি হব। আর একটা জিনিস আপনারা ভাল করলেন না—সেটা হচ্ছে আমাদের পক্ষের একজন সদস্যা তার সম্পর্কে যে সব মন্তব্য করলেন সেটা ভাল করলেন না।

(নয়েজ)

শুনুন সুব্রতবাবু একজন মহিলা সদস্য সম্পর্কে নিচু স্তরে ঝগড়াতে এই সমস্ত কথা বলা উচিত নয়। এটা আমি পছন্দ করি না। আমার কাছে এটা রুচিহীন বলেই মনে হয়েছে। আপনি বেশ কিছুদিন আগে যারজন্য এই সমস্ত কথা বললেন আপনি তাকেই ওই ভাষায় কথা বলতেন। সেইজন্য আমার কথাগুলি পছন্দ হয়নি। আপনি ওই ভাষায় আপনার দলের নেত্রীকে ওই ভাষায় কথা বলতেন। সেটাও আমার পছন্দ হয়নি। তাপস রায় অনেক কথা বলেছেন আমি সব কথা বলতে পারব না। অনেক কিছু আমি জানি না। শুধু একটা কথা বলছি আপনি জানেন যে, আমাদের একটা বড় পার্টি, আমাদের সাংগঠিক শৃঙ্খলা অত্যন্ত দৃঢ়। প্রতি বছরে যারা পার্টির মধ্যে অন্যায় করে তাদের পার্টি থেকে দূর করে দেওয়া হবে। কিন্তু সকলে তো সকলকে জানে না। দুম করে একটা কথা বলে দিই। যাদের আমরা তাড়িয়ে দিয়েছি, আপনারা তাদের কোলে তুলে নিয়েছেন। এই পঙ্কজ মাকাল আমারা দূর করে দিয়েছিলাম। আপনার কোলে তুলে নিয়ে ক্যান্ডিডেট করেছেন। মন্টু স্যানাল দূর করে দিয়েছিলাম, আপনারা কোলে তুলে নিয়ে ক্যান্ডিডেট করেছেন। বাদশা আলম দূর করে দিয়েছিলাম, বি জে পি কোলে তুলে নেতা করেছেন। যারা আমাদের পার্টির নীতির আদর্শের বিরোধিতা করে, আমাদের পার্টি তাদের জায়গা দেয় না। আমার সর্বশেষ বক্তব্য হচ্ছে আজকে বেশি অংশ কেটেছে জানি—তা হচ্ছে রাজ্যের কয়েকটা জায়গায় রাজনৈতিক সংঘর্ষ এবং সেই সংঘর্ষ জনিত ঘটনা। কয়েকটি ঘটনা একটু পরিস্কার করে বলা ভাল। যদিও এটা ঠিক যে এরসঙ্গে তিনটি প্রশ্ন জড়িত আছে। কেন এটা হল, কোথা থেকে শুরু হল, কে এর জন্য দায়ী দ্বিতীয় প্রশ্ন হল এটা

বন্ধ হচ্ছে না কেন? যেই করুক না, সরকার কি করছে। আমি এই প্রশ্নের উত্তর দিতে বাধ্য। আমি শুধু আমার মতটা বলতে চাই। আমার কাছে গত এক বছর ধরে দেড় বছর ধরে যে রাজনৈতিক সংঘর্ষ হয়েছে তাতে কত মারা গেছে, কত ঘরবাড়ি পুড়েছে, টি এম সি-র কত মারা গেছে, কত ঘরবাড়ি পুড়েছে, বি জে পি-র কত মারা গেছে, সি পি এমের কত মারা গেছে, কত ঘরবাড়ি পুড়েছে। আমার ধারণা অঙ্কের হিসাবে গিয়ে লাভ নেই। অঙ্কের মধ্যে গিয়ে লাভ নেই। আমার বক্তব্য হচ্ছে যে এর একটা রাজনৈতিক দিক আছে। এর একটা প্রশাসনিক দিক আছে। রাজনৈতিক দিক থেকে আমি মনে করি সঠিকভাবে যে আমাদের এলাকার নেত্রী নন্দরানী দল যেটা বলেছেন, যে এর পিছনে বুঝতে হবে যে হঠাৎ ২৪ বছরে কিছু হল না। এই দু তিন বছরে হঠাৎ কেন এটা শুরু হল। দেখবেন যে তৃণমূলের জন্মলগ্ন এর পর থেকে এই ঘটনার সূত্রপাত। তার আগে গোটা রাজ্য জুড়ে রাজনৈতিক লড়াই কিন্তু এই জাতীয়—সারা পশ্চিমবাংলায় ৭-৮টি পুলিশ স্টেশনে এর এই মারামারি এই চেহারাটা এটার জন্ম হয়েছে তৃণমূল পার্টির জন্মের পর থেকে এবং তার পর থেকে সারা রাজ্যে এইরকম একটা অবস্থা সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে। তার ফলে সেখানে একটা সাংঘাতিক পরিস্থিতি চলছে যে অবস্থাটা কখনই চলা উচিত নয় বলে আমি তো মনে করি। আপনারা যদি বলেন রাজনৈতিক দিক থেকে রাজনৈতিক দলগুলি কি করছে, না করছে সরকার তা একদিনে বন্ধ করে দিন। সত্যি পারে? যদি রাজনৈতিক দলগুলি আরেকবার চিন্তা না করে, পুনর্বিবেচনা না করে, খানিকটা নিজেদের অনুসন্ধান না করে যে আমরা কি করছি, কেন করছি? তা নাহলে কি সরকারের পক্ষে সত্যি সম্ভব? আমি এখনও বিশ্বাস করি রাজনৈতিক প্রক্রিয়াটি চালু রাখতে হবে, রাজনৈতিক ভাবে অঞ্চলস্তরে, জেলাস্তরে, রাজ্যস্তরে আমাদের যেখানে আলোচনা করার সুযোগ আছে আলোচনা করতে হবে। আলোচনা করেই আমাদের সমাধানের পথ বের করতে হবে। কমল গুহ তিনি একটা প্রস্তাব করেছেন, আমি ওর বক্তব্যের স্পিরিটের সঙ্গে এক মত। আমি জানি না এখন ওখানে বাস্তব যে পরিস্থিতি আছে সেই পরিস্থিতিতে আমরা ওখানে গিয়ে মিছিল করতে পারলে ভাল হত, আমরা সবাই গিয়ে মিছিল করতে পারলে ভাল হত, কিন্তু আমি কমল গুহর সঙ্গে এক মত যে রাজনৈতিকভাবে উদ্যোগ না নিলে রাজনৈতিকভাবে যদি আমরা চিন্তা না করি তাহলে সমাধন হবে না এবং প্রশাসনিক দিক থেকে আমরা আপ্রাণ চেষ্টা করছি লাইসেন্সড গানস এবং আনলাইসেন্সড গানস সম্বন্ধে বলছি, গত এক বছর ধরে যে অপরাধ হচ্ছে তার তুলনায় আমরা তত অস্ত্র ধরতে পারি নি এখনও, কিন্তু আমি গত বছর ধরে আপ্রাণ লেগে আছি অস্ত্র উদ্ধারের জন্য এবং গত ১০ দিনের হিসাব আমার কাছে আছে এবং যেটা নতুন করে শুরু করছি—আমি শুধু একটা কথা বলব সেটা হচ্ছে আমাদের যে সমস্ত লাইসেন্সড গান আছে.........

(গোলমাল)

স্যার, ওরা আমাকে লাইসেন্সড গান সম্বন্ধে বলতে দেবে না। ঠিক আছে আমি সুশান্ত ঘোষ বলছি। আমি এই কয়েক মাস ধরে দেখছি কাগজ-এর উস্কানি এবং কয়েক জন সদস্য এ কথা বলে যাচ্ছেন যে সুশান্ত ঘোষকে আমায় শাস্তি দিতে হবে। তাহলে দুজন কেন্দ্রীয় মন্ত্রীকেও একই শাস্তি দেব আমি। তারা তার থেকে বেশি অপরাধ করেছে। তারা তার থেকে বেশি অপরাধ করেছে। আমি তাহলে যে ভাষায় বি জে পি-র মন্ত্রী বক্তৃতা করেছেন ওখানে গিয়ে। যে ভাষায় তৃণমূল নেত্রী বক্তৃতা করেছেন তাহলে দুজনকেই গ্রেপ্তার করতে হবে। বেশি কথা বলাবেন না আমাকে দিয়ে। আমি শুধু একথা বলেছি আজকে সুব্রতবাবু তার বক্তৃতার মধ্যে বললেন এইভাবে চলবেন না। আমিও বলছি আমরা এইভাবে চলতে চাইছি না। সুব্রতবাবু বললেন সুশান্ত যে খেলা খেলছে ও মরবে। যদি আপনারা পরিকল্পনা করতে পারেন তাহলে সুশান্ত মারা যেতে পারে, কিন্তু মনে রাখনেব সুশান্ত মারা গেলেও হাজার হাজার সুশান্ত আপনাদের পথ রুখবে। আপনাদের মতো পাঁশকুড়া লাইনে—পশ্চিমবাংলায় আমরা চ্যালেঞ্জ করছি আপনাদের কাছে পাঁশকুড়া লাইনে আসুন। যে সন্ত্রাসের রাজনীতি যে সন্ত্রাসের কথা আপনারা বলছেন সেই সন্ত্রাসের বিরোধিতা করছি আমরা। এই বাজেট প্রস্তাবের সমস্ত ছাঁটাই প্রস্তাব আমি বিরোধিতা করছি এবং এই বাজেটকে অনুমোদন করার কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-16 p.m.]

**Mr. Speaker :** Hon'ble Members, please take your seats. Take your seats please.

Now voting on Demand No. 21. There are 74 cut motions to Demand No. 21. All the cut motions are in order and taken as moved. I put all the cut motions to vote except motion nos. 67, 68, 69, 70 & 71 on which I understand a division will be demanded.

The motions (nos. 1-66& 72-74) that the amount of the Demand be reduced by Rs. 100/-, were then put and lost.

The Motion of (cut motions 67, 68, 69, 70 and 71) that the amount of Demand be reduced by Rs. 100 were then put and a Division was taken with the following results.

NOES

Abdul Razzak Molla, Shri

Acharya, Shri Maniklal

Adhikary, Shri Nisith

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bagdi, Shri Lakhan

Bag, Shri Kartic Chandra

Banerjee, Shri Debabrata

Banerjee, Shri Mrinal

Bera, Shri Dipak

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Benay Krishna

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshi

Biswas, Shri Kanti

Biswas, Shri Sushil

Biswas, Shrimati Susmita

Bose, Shri Shyamaprasad

Bouri, Shri Haradhan

Chakrabarty, Shri Sujan

Chatterjee, Shri Pratim

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapash

Chaudhuri, Shri Amar

Chowdhury, Shri Jayanta

Chowdhury, Shri Nani Gopal

Dakua, Shri Dinesh Chandra

Dal, Shrimati Nandarani

Das, Shri Bidyut Kumar

Das, Shri Pushpa Chandra

Das, Shri Yogeswar

Deb, Shri Rabin

Dey (Bose), Shrimati Ibha

Dey, Shri Narendra Nath

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Himangsu

Ganguly, Shrimati Kanika

Gayen, Shri Nripen

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Guha, Shri Kamal Kanti

Hazra, Shri Samar

Hembaram, Shri Jadu

Hembaram, Shri Rabindranath

Hira, Shrimati Mili

Hore, Shri Tapan

Id. Mohammed, Shri

Khanra, Shri Saktipada

Kujur, Shri Sushil

Kundu, Shri Ranjit

Mahata Shri Khagendra Nath

Mahata, Shri Sayta Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Badan

Majhi, Shri Bhandu

Majhi, Shri Tamal

Mal, Shri Nimai

Mandal, Shri Prabhanjan

Md. Ansaruddin, Shri

Md. Mahamuddin, Shri,

Md. Yakub, Shri

Mehboob Mondal, Shri

Mirquasim Mondal, Shri

Mishra, Dr. Surjya Kanta

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Mondal, Shri Bhadreswar

Mondal, Shri Biswanath

Mostafa Binquasem, Shri

Mozammel Haque, Shri

Mozammel Hoque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Brojo

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Pratyush

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Mursalin Molla, Shri

Naskar, Shri Subhas

Nath, Shri Madanmohan

Nazmul Haque, Shri

Oraon, Shri Jagannath

Pakhira, Shri Raian Chandra

Pan, Shri Bhaktaram

Rana, Shrimati Shakti

Roy, Shri Mrinal Kanti

Roy., Shri Narmada Chandra

Saha, Shri Kripa Sindhu

Saha, Dr. Tapati

Samanta, Shri Rampada

Sanyal, Shri Kamalendu

Saren, Shri Subhas Chandra

Saresh, Shri Ankure

Sen, Shri Dhiren

Sk. Khabiruddin Ahmed, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Dr. Nirmal

Sinha, Shri Prabodh Chandra

Soren, Shri Khara

Tirkey, Shri Monohar

Toppo, Shri Salib

Unus Sarkar, Shri

Zamadar, Shri Badal.

AYES

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Pankaj

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Biswas, Shri Shashanka Shekhor

Chattopadhyay, Shri Sobhan Deb

Das, Shri Pulak Chandra

Das, Shri Sanjib Kumar

Deb, Shri Ashok Kumar

Ghosh, Shri Nirmal

Gowsami, Shri Mihir

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Lahiri, Shri Jutu

Manjhi, Shri Ramjanam

Mukherjee, Shri Ashoke

Mukherjee, Shri Kamal

Mukherjee, Shri Subrata

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

ABSTS.

Sarkar, Shri Deba Prasad

Chhetri, Smt. Shanta

Chhetri, Shri Narbahadur

Sengupta, Shri Purnendu.

Ayes being 24 and Noes 109

The motions were lost.

**Demand No. 21**

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 913,44,43,000 be granted for expenditure under Demand No. 21, Major Heads : "2055—Police" during the year 2000-2001

(This is inclusive of a total sum of Rs. 301,43,66,000 already voted on account)

was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6-16 p.m. till 11-00 a.m. on Wednesday, the 19th July 2000 at the Assembly Hosue, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 19th July, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 6 Ministers of State and 129 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

#### প্রাথমিক শিক্ষাব্যবস্থা পাশ-ফেলপ্রথা চালু

*৪০৯।(অনুমোদিত প্রশ্ন নং *৮৩) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার প্রাথমিক শিক্ষাব্যবস্থায় পুরস্কার-তিরস্কারনীতি ও পাশ-ফেলপ্রথা চালু করার পরিকল্পনা করেছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত পরিকল্পনার রূপরেখাটি কিরূপ?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ছাত্র-ছাত্রীদের পরীক্ষা আছে, কিন্তু পাশ ফেল প্রথা নেই। অর্থাৎ রামও উঠবে, রহিমও উঠবে। একজন ভাল বাংলা জানে, কিন্তু অঙ্ক ভাল জানে না, আবার একজন অঙ্ক ভাল জানে কিন্তু বাংলা ভাল জানে না। এখন এই পাশ ফেল প্রথা না থাকার ফলে সমস্ত ছাত্র-ছাত্রী উর্ত্তীণ হচ্ছে। জিরো পেলেও সকলেই ক্লাসে উঠবে। কিন্তু পঞ্চম শ্রেণীতে ভর্তির সময়ে সকলকে অ্যাডমিশন টেস্ট দিতে হচ্ছে। আমার প্রশ্ন, তাহলে এই চতুর্থ শ্রেণীর যে ড্রপ-আউট শুরু হল এই ড্রপ আউটের সংখ্যা কি বাড়ছে না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যেটা বললেন এর দ্বারা ড্রপ-আউটের সংখ্যার উপর এর কোনও প্রভাব নেই। যদি কোনও শ্রেণীতে কোনও শিক্ষার্থীর তার কোনও ঘাটতি থাকে তাহলে এটা শিক্ষকের দায়িত্ব সেই ঘাটতি পূরণ করা। এইরকম কোনও ব্যবস্থা নেই কোনও শিশুকে কোনও শ্রেণীতে পঞ্চম শ্রেণীর আগে ২ বছর ধরে রাখা, এটা রীতি বিরুদ্ধে। ইউনিসেফের যে প্রতিবেদন প্রকাশিত হয়েছে সেটা যদি দেখেন তাহলে দেখবেন, সারা পৃথিবীর কোথাও প্রাথমিক স্তরে কোনও শিশুকে কোনও শ্রেণীতে একাধিক বছর ধরে রাখা হয় না, এটা শিশুর মনস্তত্ত্ব বিরোধী, শিক্ষা নীতির বিরোধী। পশ্চিমবাংলার বাইরে কোন কোন রাজ্য থেকে উত্থাপন করা হয়েছিল অষ্টম শ্রেণী পর্যন্ত কোনও কিশোর-কিশোরীকে একই শ্রেণীতে একাধিক বছর আটকে রাখা হবে না। এর আগে যখন কেন্দ্রে আপনাদের সরকার ছিল তখন প্রস্তাবটি উত্থাপন করা হয়েছিল কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে, অষ্টম শ্রেণী পর্যন্ত কোনও শিশুকে বা কোনও কিশোরকে আটকে রাখা হবে না। তারা এই প্রস্তাবে সম্মত হন, কিন্তু আমরা বলেছিলাম, পঞ্চম শ্রেণী পর্যন্ত এই নীতি আমরা গ্রহণ করব, অষ্টম শ্রেণী পর্যন্ত এই নীতি আমরা গ্রহণ করতে রাজি নই। ভারতবর্ষের এমন কোনও রাজ্য নেই যেখানে পঞ্চম শ্রেণী পর্যন্ত একাধিক বছর আটকে রাখা হয়। সেইজন্য এই যে নীতি গ্রহণ করেছি এটা শিশু মনস্তত্ব সম্মত শিক্ষানীতি, কেন্দ্রীকৃত এই নীতি। সেইজন্য আমরা অটল আছি।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** আমার প্রশ্নটা আপনি বুঝতে পারেন নি। আমার প্রশ্নটা হচ্ছে, চতুর্থ শ্রেণী থেকে ড্রপ-আউটের সংখ্যাটা বাড়ছে কিনা? এই যে পাশ ফেল প্রথা বন্ধ করে দিলেন তাতে চতুর্থ শ্রেণী থেকে ড্রপ-আউটের সংখ্যা বাড়ছে কি বাড়ছে না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ড্র-আউটের সংখ্যাটা একাধিক বিষয়ের উপর নির্ভর করে। তারমধ্যে কোনও ছাত্রকে আটকে রাখার যে নীতি সেই নীতি বিলুপ্ত করার ফলে আংশিকভাবে ড্রপ-আউটের সংখ্যাটা কমেছে। কিন্তু এটাই একমাত্র কারণ নয়, আরও অনেক কারণ আছে। তবে এটা অন্যতম কারণ। আপনাদের ভাষায় পাশ, ফেল প্রথাটা রহিত করার ফলে ড্রপ আউটের সংখ্যাটা আংশিকভাবে হ্রাস পেয়েছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি পাশ, ফেল প্রথা তুলে দিচ্ছেন তাহলে বৃত্তি পরীক্ষাটা নিচ্ছেন কি করে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** বৃত্তি পরীক্ষা এখানে গ্রহণ করা হয় না। পশ্চিমবঙ্গে বৃত্তি পরীক্ষার কোনও ব্যবস্থা নেই।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** ইংরাজি স্কুলগুলিতে পাশ, ফেল প্রথা আছে অথচ আমাদের দিনমজুর, ক্ষেতমজুরদের ছেলেরা যে বাংলা স্কুলে পড়ে সেখানে পাশ, ফেল নেই। এই

**দু ধরনের স্কুলের বাচ্ছাদের মধ্যে কি রকম পার্থক্য সে সম্পর্কে কোনও রকম স্টাডি করা হয়েছে কি?**

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কোথাও যদি ইংরাজি মাধ্যমের কোনও প্রাথমিক বিদ্যালয় থাকে তাহলে বলব, তার সাথে সরকারের কোনও সম্পর্ক নেই। সেই বিদ্যালয়গুলি ব্যক্তি মালিকানায় পরিচালিত হয়। কিন্তু আমাদের সরকার নিয়ন্ত্রিত যেসব বিদ্যালয় আছে, জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদ বা পৌরসভার নিয়ন্ত্রণে যেসব বিদ্যালয় আছে সেখানকার মানকে আরও কিভাবে উন্নত করা যায় সে ব্যাপারে আমাদের চিন্তাভাবনা আছে। ব্যয় বরাদ্দের প্রস্তাবের উপর বলতে গিয়ে আমি বলেছি যে বিশ্বব্যাঙ্ক এ ব্যাপারে একটা সমীক্ষা চালিয়েছে এবং সেই সমীক্ষার মধ্যে দিয়ে এই সত্য প্রতিফলিত হয়েছে যে পশ্চিমবঙ্গে প্রাথমিক স্তরে ছাত্র-ছাত্রীদের সাধারণভাবে মান অন্য রাজ্যের তুলনায় উন্নত, এমন কি কেরালার থেকেও উন্নত।

**শ্রী মানিক মন্ডল ঃ** পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে পরীক্ষা পদ্ধতি পরিবর্তন করে মূল্যায়ন পদ্ধতি চালু করা হয়েছে। নানান মহল থেকে এর গুণগত মান সম্পর্কে নানান প্রশ্ন উঠেছে। দ্বিতীয় শ্রেণীর শেষে যে অভ্যন্তরীণ পরীক্ষা ব্যবস্থা রয়েছে এ রাজ্যে তার গুণগত মান বা ফলাফল সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** এ বছর যে লিখিত পরীক্ষার ব্যবস্থা করা হয় সেটাও ধারাবাহিক মূল্যায়ন পদ্ধতির একটা অঙ্গ। এই পরীক্ষার মধ্যে দিয়ে আমরা কিছু তথ্য পেয়েছি। এই তথ্য বিভিন্ন জেলা প্রাথমিক বিদ্যালয় সংসদের কাছে প্রেরণ করেছি। এই তথ্য থেকে কোন কোন জেলার কোন কোন এলাকার ছাত্র-ছাত্রীর কোন কোন বিষয়ে শিক্ষার মান অপেক্ষাকৃত দুর্বল সেই সত্য এই তথ্য থেকে বেরিয়ে আসছে এবং তার প্রতিকারের জন্য শিক্ষক সমাজ যাতে উপযুক্ত ভূমিকা পালন করেন সেইজন্য সেই প্রতিবেদন আমরা বিভিন্ন জেলাতে পাঠিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** অনেকদিন পরে ডঃ পবিত্র সরকার কমিটির রিপোর্ট পেয়ে মাননীয় মন্ত্রী মহাশয় ক্লাস টু থেকে আপনি ইংরাজি চালু করেছেন। ছাত্ররা ঠিকমতন ইংরাজি শিখছে কিনা তার মূল্যায়ন করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যদিও এটা প্রাসঙ্গিক প্রশ্ন নয়, তবুও বলছি ইংরাজির ব্যাপারটা মাত্র বছর দেড়েক চালু হয়েছে। প্রাথমিক বিদ্যালয়ে ইংরাজি শিক্ষার মানকে উন্নত করার জন্য পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্যদ, ইউনিসেফ, ইংলিশ ইনস্টিটিউট তাদের সহযোগিতায় আমরা রাজ্যব্যাপী সমস্ত প্রাথমিক শিক্ষকদের অন্তত প্রতিটি প্রাথমিক বিদ্যালয়ের একজন

শিক্ষক যাতে ইংরাজি পড়ানোর জন্য বিশেষভাবে প্রশিক্ষিত হন তারজন্য উদ্যোগ গ্রহণ করেছি। এর প্রথম কর্মশালা আমরা রাজ্য শিক্ষা গবেষণা প্রশিক্ষণ পরিষদে করেছি। এরপর মূল প্রশিক্ষকদের প্রশিক্ষিত করা হবে এবং তারপর বিভিন্ন জায়গায় শিবির করে গোটা পশ্চিমবঙ্গ ব্যাপী শিক্ষকদের প্রশিক্ষিত করব। কিন্তু তারা কতটুকু শিখেছেন এই মূল্যায়ন এখনও করা সম্ভবপর হয়নি। তবে এর মানকে উন্নত করার জন্য এই ব্যবস্থা আমরা নিয়েছি।

[11-10 — 11-20 a.m.]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** দ্বিতীয় শ্রেণীর অভ্যন্তরীণ একটা মূল্যায়ণ হচ্ছে, অন্যান্য জায়গায় এপ্রিল মাসের মধ্যে ফাইনাল পরীক্ষা শেষ হয়ে যাচ্ছে। দ্বিতীয় শ্রেণীর অভ্যন্তরীণ মূল্যায়ণ মে মাসের প্রথম সপ্তাহের মধ্যে হচ্ছে। এটা পিছিয়ে আনা যায় কিনা এবং ক্লাশ থ্রি এবং ফোর অভ্যন্তরীণ মূল্যায়ণ করার ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা তৃতীয় শ্রেণীর শুরুতে অভ্যন্তরীণ মূল্যায়ণ করছি, উদ্দেশ্য, যদি শিশুদের মধ্যে শিক্ষাগত কোনও দুর্বলতা থেকে থাকে সেটা যাতে ক্লাশ থ্রি এবং ফোরে দূর করতে পারি। দ্বিতীয় শ্রেণী শেষ হবার পর তৃতীয় শ্রেণীতে এই মূল্যায়ণ চালু করেছি। গোড়া থেকে এই মূল্যায়ণ চালু করা যাবে কিনা সেটা রাজ্য সরকারের চিন্তা-ভাবনার মধ্যে রয়েছে।

**শ্রী দিলীপ দাস ঃ** প্রাথমিক স্কুলগুলিতে শিক্ষকরা ক্লাশ নেন না, স্কুলে যান না, সে বিষয়ে নিশ্চয়ই আপনি অবগত আছেন। সেসব শিক্ষকদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেবার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রাথমিক শিক্ষকদের প্রতি আমাদের দরকার যথেষ্ট শ্রদ্ধাশীল এবং আমরা মনে করি, পশ্চিমবঙ্গের শিক্ষকগণ দায়িত্বশীল। তা সত্ত্বেও কোনও কোনও শিক্ষকের মধ্যে দুর্বলতা থাকতে পারে। সেজন্য এবার বিধি পরিবর্তন করে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্যদের হাতে এই ক্ষমতা দেওয়া হচ্ছে ক্লাশ বাদ দেওয়া শিক্ষকদের সম্বন্ধে, যদি এই ধরনের কর্তব্যচ্যুতি এবং দায়িত্বহীনতার পরিচয় পাওয়া যায় তাহলে পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্যদ ব্যবস্থা নিতে পারবে। এই বিধি রচিত হয়েছে।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** তৃতীয় শ্রেণীর শুরুতে অভ্যন্তরীণ মূল্যায়ণ চালু হয়েছে। এবার নতুন করে বহির্মূল্যায়ণ চালু হয়েছে, ক্লাশ থ্রি এবং ফোরের ক্ষেত্রে। এই বহির্মূল্যায়ণে কতটা উপকার হয়েছে এবং এই বহির্মূল্যায়ণ কেন ক্লাশ ওয়ান এবং টু-এর ক্ষেত্রে চালু হবে না জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের শিক্ষকগণ শিশুদের প্রথম দুই বছর শিক্ষণ দিয়ে প্রস্তুত করছেন প্রথম এবং দ্বিতীয় শ্রেণীতে। কতটা করতে পেরেছেন সেটা একটু সময় না দিয়ে বোঝা যায় না। তারজন্য তৃতীয় শ্রেণী থেকে করেছি। প্রথম দুই বছর সুযোগ দেওয়া হচ্ছে তৈরি করবার জন্য এবং দুই বছর পরে তৃতীয় শ্রেণীর গোড়াতে দেখছি যে, তারা কতখানি শিখেছে। উদ্দেশ্য, দুই বছর শিক্ষা দেবার পর তাদের ঘাটতিটা বুঝে নিয়ে যাতে তৃতীয় এবং চতুর্থ শ্রেণীতে সেই ঘাটতি পূরণ করতে পারি তারই জন্য তৃতীয় শ্রেণীর শুরুতে বহির্মূল্যায়ণের ব্যবস্থা রেখেছি এবং তারই জন্য প্রথম এবং দ্বিতীয় শ্রেণীতে বহির্মূল্যায়ণের ব্যবস্থা রাখিনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি একটি সাপ্লিমেন্টারি কোয়েশ্চেনের জবাবে বলেছেন যে, পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষায় কোনও ঘাটতি নেই বলে বিশ্বব্যাঙ্ক সার্টিফিকেট দিয়েছে। আমার স্ট্রাইকিং প্রশ্ন, যে বিশ্বব্যাঙ্ক সাম্রাজ্যবাদী শাসন শোষণে মাল্টি-ন্যাশনালের হাতিয়ার, যে বিশ্বব্যাঙ্ক সাম্রাজ্যবাদীদের মাধ্যমে গোটা বিশ্বের মনুষ্যত্ব ধ্বংস করতে চাইছে, আজকে সেই বিশ্বব্যাঙ্কের সার্টিফিকেট রাজ্যের প্রাথমিক শিক্ষার উন্নতি হয়েছে বলে তারা বলেছে বলে বলছেন। আপনি একটা বামপন্থী আদর্শে বিশ্বাসী সরকারের প্রতিনিধি সেই সার্টিফিকেট বা প্রশংসাপত্র তুলে ধরছেন প্রাথমিক শিক্ষার উন্নয়নের মান হিসাবে। আপনাদের দৃষ্টিভঙ্গির পরিবর্তন হয়ে গেছে? তা না হলে ওদের সার্টিফিকেট আপনাকে তুলে ধরতে হচ্ছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যদিও প্রশ্নটা প্রাসঙ্গিক নয়, তবুও মাননীয় সদস্যের প্রশ্নে উত্তর দিচ্ছি। আপনি বিশ্বব্যাঙ্কের প্রশংসা পত্রের কথা বলেছেন। আমরা বিশ্বব্যাঙ্কের প্রশংসা পত্রের কাঙাল নয়, বিশ্বব্যাঙ্কের প্রশংসাপত্রের প্রতি আমাদের কোনও লোভ নেই। গোটা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যে প্রাথমিক শিক্ষার মান মূল্যায়ণ করবার জন্য আজ পর্যন্ত কোনও সর্বভারতীয় সমীক্ষা হয়নি। একমাত্র সংস্থা যে সমীক্ষা করেছে সে হল বিশ্বব্যাঙ্ক। সর্বভারতীয় ক্ষেত্রে বিভিন্ন রাজ্যে বিভিন্ন দলের শাসন আছে। সর্বভারতীয় ক্ষেত্রে যে সমীক্ষা হয়েছে, মূল্যায়ণের মধ্যে দিয়ে যা বেরিয়ে এসেছে সেই মূল্যায়ণে যা স্বীকার করা হয়েছে সেটাই উল্লেখ করেছি। বিশ্বব্যাঙ্কের প্রশংসাপত্রে অভিলাষী হতে চাই না।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি প্রশ্ন করে জানতে চাই, প্রাথমিক স্তরে ক,খ,গ,ঘ,ঙ, অনুযায়ী সাপ্তাহিক পরীক্ষায় মূল্যায়ণ হয়, গ্রামবাংলায় পাশের হার প্রথম বিভাগে হার বেশি দ্বিতীয় বিভাগে পাশের হার বেশি তৃতীয় বিভাগে নেই বললেই চলে। এই যে পাশের হার পাড়ছে, আপনি মূল্যায়ন কিভাবে করছেন বলবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য হয়ত বলতে চাইছেন মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক

পরীক্ষায় গ্রামের ছেলে-মেয়েরা ভাল ফল করছে কিভাবে। এটা ঠিকই। এর পেছনে আমার বক্তব্য হল পশ্চিমবাংলায় শিক্ষার পরিবেশের উন্নতি হয়েছে, শিক্ষার সুযোগ সম্প্রসারিত হয়েছে এবং শিক্ষক সমাজ আরও বেশি বেশি করে দায়িত্বশীল হয়েছে। শিক্ষকদের প্রতি আমরা যথাযথ কর্তব্য করে যাচ্ছি। গত ২২ বছরের বামফ্রন্ট সরকারের রাজত্বে প্রাথমিক স্তরে শিক্ষকদের সাড়ে ১৬ পারসেন্ট বেতন বৃদ্ধি হয়েছে মাধ্যমিক স্তরে ২২ পারসেন্ট বেতন বৃদ্ধি ঘটেছে। গোটা ভারতবর্ষে এই ধরনের নজির কোথাও নেই। এর সাথে সাথে শিক্ষার উন্নতির জন্য শিক্ষা আন্দোলন শিক্ষক আন্দোলন সংগঠিত করা হচ্ছে, মানুষকে সচেতন করা হচ্ছে। তার উপর গ্রামবাংলায় ভূমিসংস্কার, পঞ্চায়েত ব্যবস্থাকে শক্তিশালী করা হয়েছে। গ্রামের উন্নয়নের ব্যবস্থা করা হয়েছে। এই সামগ্রিক উন্নতির ফলে গ্রামের ছেলেমেয়েরা এগিয়ে আসছে এবং এখান থেকে ভাল ফল হচ্ছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন। এই রাজ্যে সরকারি যে সব বিদ্যালয় আছে প্রাথমিক স্তরে বিশেষ করে ক্লাস ওয়ানে লটারির মাধ্যমে ভর্তি হয়। কিন্তু অন্য যে সব প্রাথমিক বিদ্যালয় আছে বিশেষ করে শহরাঞ্চলে সেখানে ক্লাস ওয়ানে ভর্তির জন্য এমন ধরনের প্রশ্ন করা হচ্ছে যা ক্লাস ফাইভ-সিক্সের ছেলেদের উত্তর দিতে হিমসিম খেতে হবে। এই ব্যাপারে আপনার কিছু জানা আছে? শহরে এবং গ্রামে যে সমস্ত গভর্নমেন্ট এডেড স্কুল আছে সেখানে লটারি হবে নাকি পরীক্ষা হবে এই ব্যাপারে আপনার কোনও চিন্তা ভাবনা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন সেটা নিয়ে খুবই উদ্বেগের বিষয় হয়ে দাঁড়িয়েছে। প্রথম শ্রেণীতে শিশু ভর্তি করার জন্য আমার কাছে খবর আছে, যে সমস্ত প্রশ্ন করা হয় সেটা খুবই শক্ত, বলা যেতে পারে জামাই ঠকানো প্রশ্ন। এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়। পশ্চিমবাংলায় ৪০টি সরকারি বিদ্যালয় আছে এবং ২০টি সরকার পোষিত বিদ্যালয় আছে। সেখানে প্রথম শ্রেণীতে ভর্তি লটারির মাধ্যমে করা হয়। কিন্তু আমাদের অসুবিধা হল এই যে ৫১-৫২ হাজার যে প্রাথমিক বিদ্যালয় আছে সেখানে যৌথভাবে লটারির মাধ্যমে ভর্তির ব্যবস্থা করা এটা একটা কঠিন কাজ, কাজটা অসম্ভব বলা যাবে না তবে অত্যন্ত কঠিন কাজ। এই কাজের দায়িত্ব আমি এখনও নিতে পারিনি। আপনি যেটা বললেন অসত্য কথা বলেন নি, সত্যি কথাই বলেছেন, অনেক বিদ্যালয়ে ভর্তির সময় কঠিন প্রশ্ন করে থাকে। এই ব্যাপারে আপনি যে উৎকণ্ঠা প্রকাশ করেছেন তার সঙ্গে আমি একমত।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় শিক্ষামন্ত্রী আপনি জানাবেন কি যে, এই যে

মূল্যায়ণ পদ্ধতি, এটা একটা লাগাতার পদ্ধতি এবং বামফ্রন্ট সরকারের একটা সাফল্যের দিকও বটে, কেননা, গ্রামবাংলায় ছাত্রদের স্কুলে যাওয়ার প্রবণতা বেড়েছে, সংখ্যাও বেড়েছে। কিন্তু এই যে গ্রেড, বিভাগ, এই বিভাগ যখন চতুর্থ শ্রেণী থেকে পঞ্চম শ্রেণীতে, অর্থাৎ হাইস্কুলে ভর্তি হচ্ছে, তখন সে সেই গ্রেড অনুযায়ী শিক্ষাটা পেয়েছে কিনা, যে বিভাগে সে ভর্তি হচ্ছে এটা যান্ত্রিক পদ্ধতিতে দাঁড়িয়ে যাচ্ছে। এটা চেকআপ করার কি পদ্ধতি আছে? কারণ আমি হাইস্কুলে শিক্ষকতা করি, আমি আমার অভিজ্ঞতা থেকে বলতে পারি যে, ভাল ছাত্র বা ছাত্রী তারা সেই পরিমাণে গুণগত মানটা দেখাতে পারছে না। এই ক্ষেত্রে সরকারের কি ব্যবস্থা রয়েছে চেকআপ করে একে যান্ত্রিক না করে বস্তুনিষ্ঠভাবে নিয়ে যাওয়ার জন্য, এটা আপনি জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্য তার যে দুঃখজনক অভিজ্ঞতার কথা বলেছেন, এই অভিজ্ঞতা সার্বিক বা সার্বজনীন না হলেও কোনও কোনও ক্ষেত্রে এই অভিজ্ঞতা আছে। প্রাথমিক বিদ্যালয় থেকে যাবার পর তার শ্রেণীভুক্তি হিসাবে যে বিভাগের ছাত্র হিসাবে চিহ্নিত হচ্ছে—পঞ্চম শ্রেণীতে তার সাফল্যের নজির সে রাখতে পারছে না। এই শ্রেণী বিভাজনে তার মানটা কি, এটা যাতে আরও ভালভাবে বস্তুনিষ্ঠ হয়, তারজন্য আমরা সচেষ্ট আছি।

## তফসিলি জাতি, উপজাতি, অন্যান্য অনগ্রসর শ্রেণী ও দৈহিক প্রতিবন্ধীদের শংসাপত্র প্রদান

*৪১০।(অনুমোদিত প্রশ্ন নং *৩৫৮) **শ্রী রামপদ সামন্ত ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তফসিলি জাতি, তফসিলি উপজাতি, অন্যান্য অনগ্রসর শ্রেণী ও দৈহিক প্রতিবন্ধীদের জন্য শংসাপত্র ও মাসিক আয় সংক্রান্ত প্রদানের ক্ষেত্রে কি কি বিষয়ের উপর গুরুত্ব দেওয়া হয় ; এবং

(খ) মেদিনীপুর জেলায় ডিসেম্বর ১৯৯৯ ও জানুয়ারি, ২০০০-এ উক্ত শংসাপত্রে জন্য আবেদনকারীর ও প্রাপকের সংখ্যা কত (পৃথক-পৃথকভাবে)?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ**

(ক) তফসিলি জাতি ও উপজাতিদের ক্ষেত্রে কোথাকার বাসিন্দা, রক্ত সম্পর্ক স্থানীয় স্বজাতির বক্তব্য ও অনুজাতি ইত্যাদি বিষয় অনুসন্ধান করা হয়। ও বি সি-র ক্ষেত্রে আয় এবং জমির পরিমাপ দেখা হয়। তফসিল জাতি বা উপজাতির ক্ষেত্রে আয় দেখা হয় না। প্রতিবন্ধীদের বিষয়টির জবাব দেওয়ার জন্য সমাজ

কল্যাণ বিভাগকে অনুরোধ করা হয়েছে।

(খ) ডিসেম্বর ১৯৯৯-এর আবেদনকারীর সংখ্যা তফসিল জাতি ৪৭০, তফসিল উপজাতি ২১৬, অন্যান্য অনগ্রসর শ্রেণী ৩৫৫ উক্ত সময়ে শংসাপত্র প্রাপকের সংখ্যা তফসিল জাতি ৫১৩, তফসিল উপজাতি ১৩২, অন্যান্য অনগ্রসর শ্রেণী ৪১৭ জানুয়ারি ২০০০-এ শংসাপত্রে জন্য আবেদনকারী সংখ্যা ঃ- তপসিল জাতি ১৩৬, তফসিল উপজাতি ৮৭, অন্যান্য অনগ্রসর শ্রেণী ১৫৬ উক্ত সময়ে শংসাপত্র প্রাপকের সংখ্যা তফসিল জাতি-৩৭২, তফসিল উপজাতি-১১১, অন্যান্য অনগ্রসর শ্রেণী-৬৭৯ জন।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে জানতে চাইছি, তফসিল জাতি, উপজাতি এবং ও বি সি-র ক্ষেত্রে অনেক সার্টিফিকেট দেওয়া হয়েছে। আপনি মেদিনীপুর জেলার সম্পর্কে বললেন। কিন্তু মেদিনীপুর জেলা ছাড়াও কিছু সার্টিফিকেট জাল বেরিয়ে গেছে, এটা আমরা পরম্পরায় জেনেছি। এই ভুয়া বা জাল সার্টিফিকেট ধরার ক্ষেত্রে কোনও তদন্ত হয়েছে কিনা, হয়ে থাকলে, কতজন ধরা পড়েছে এবং তার বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** জাল সার্টিফিকেট কে কোথায় ম্যানুফাকচার করছে সেই সম্পর্কে কোনও তথ্য আমার কাছে নেই। যদি কোথাও কারুর নজরে আসে তাহলে সেটা দেবেন, প্রশাসনিক স্তরে তদন্ত করা হবে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** ১৯৯৯ সালের ডিসেম্বর পর্যন্ত শংসাপত্র আবেদনকারীর সংখ্যা যা দিয়েছেন তাতে তফসিল জাতির ৪৭০ এবং শংসাপত্র প্রাপকের সংখ্যা ৫১৩ জন। এই সংখ্যাটি ঠিক উপলব্ধি করতে পারছি না। আবেদনকারীর সংখ্যা ৪৭০ আর ওই সময়ের মধ্যে সার্টিফিকেট দেওয়া হল ৫১৩-এটা একটু জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** সংশ্লিষ্ট সময়ের মধ্যে আবেদনপত্র জমা দেওয়া ছাড়াও পূর্বের আবেদনপত্র জমা দেওয়া সম্মত ওই সংখ্যাটা হয়েছে।

**শ্রী রামপদ সামন্ত ঃ** যে সকল ছাত্র-ছাত্রী এবং ও বি সি, কাস্ট ট্রাইভ তারা এই শংসাপত্র পাওয়ার ফলে কিছু কিছু সুবিধা যেমন পড়াশুনো ইত্যাদির ক্ষেত্রে পেয়ে থাকে কিন্তু যারা সাধারণ গরিব চাষী বা শ্রমজীবী তাদের ক্ষেত্রে কি কি ধরনের সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় সদস্য কি সি সুযোগ সুবিধা সার্টিফিকেট সংক্রান্ত না অন্য কোনও সংক্রান্ত সেটা জানালে উত্তর দেব।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে আমার একটা অতিরিক্ত প্রশ্ন যে, তফসিল জাতি এবং উপজাতিদের সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি যে, যখন অ্যাপ্লিকেশন করছেন তখন বিভিন্নভাবে বলা হচ্ছে ১৯৫০ সালের দলিল যাদের থাকবে তাদেরকেই সার্টিফিকেট দেওয়া যাবে, তা না হলে যাবে না। তা সত্ত্বেও অনেক সার্টিফিকেট দিয়েছেন কিন্তু বিশেষ করে এস ডি ও যারা আছেন তাদের বক্তব্য যে, কোর্ট থেকে এপিডেপিট করে আনতে হবে। এবং তবেই সার্টিফিকেট ইস্যু করবেন। এই সম্পর্কে সুনির্দিষ্ট কিছু বলুন এবং কত দিনের মধ্যে এই সার্টিফিকেটের জন্য আবেদন করার পরে দেওয়া হবে, তার কোনও টাইমিং এর ব্যবস্থা করেছেন কিনা কারণ আমরা লক্ষ্য করছি যে, ২-৩ বছর ধরে আবেদন করেছেন কিন্তু তাও সার্টিফিকেট পাইনি। সুতরাং এটাকে সরলীকরণ করার ক্ষেত্রে সরকারের কোনও পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমাদের নির্দিষ্ট নির্দেশ আছে যে ওই রকম কোনও ডকুমেন্ট প্রোডিউস করতে বাধ্য নয়। যদি কারুর থাকে প্রোডিউস করবে কিন্তু ওইরকম প্রোডিউস করতে বাধ্য নয় এইরকম নির্দেশ দেওয়া আছে। আর শেষ কথা যেটা বললেন সেক্ষেত্রে বলছি না, গেজেট নোটিফিকেশন বেরিয়েছে তাতে বলা আছে ৮ সপ্তাহ থেকে ২ মাসের মধ্যে বার করতে হবে।

**শ্রী শীতল সর্দার ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন মাননীয় মন্ত্রীর কাছে যে, তফসিল জাতি এবং অনুন্নত শ্রেণীর শংসাপত্র জমা দেওয়ার ক্ষেত্রে যাদের দলিল নেই বা ওই ধরনের কিছু নেই তারা কিভাবে প্রমাণপত্র পাবে এবং যারা বিহার এবং ইউ পি-র বিভিন্ন মানুষ বসবাস করছে তাদের প্রমাণপত্র কিভাবে দেওয়া হবে জানাবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি আগেও বলেছি কোনও দলিল দেখানো বাধ্যতামূলক নয়। স্বাভাবিকভাবে পশ্চিমবঙ্গে বহু মানুষ আছে, তাদের সার্টিফিকেট দরকার। তাদের জমি-জমা না থাকতেও পারে। আমাদের নির্দেশ আছে এক্ষেত্রে প্রধান বা মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান এরা সার্টিফিকেট একটা প্রাইমা ফেশি এভিডেন্স ক্রিয়েট করবে এবং তা ছাড়াও স্থানীয় তদন্ত প্রয়োজন। এই সব মিলিয়ে একটা সমগ্র মতামত গৃহীত হয়।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মিঃ স্পিকার স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন, দৈহিক প্রতিবন্ধীদের জন্য যে শংসাপত্র দেওয়া হয়, তার একটা নিয়ম আছে, এত শতাংশ হলে শংসাপত্র দেওয়া হয়। যারা ইনভ্যালিড আছে, তাদের ব্যাপারে অদ্ভুতভাবে আমরা লক্ষ্য করছি একটা চক্র এর মধ্যে আছে যারা নামমাত্র সার্টিফিকেট নিয়ে যে সুযোগ সুবিধা আছে,

*তারা সেই সুযোগ সুবিধা ভোগ করছেন অথচ সত্যিকারের যারা প্রতিবন্ধী তারা সার্টিফিকেট* এর জন্য দিনের পর দিন ঘুরেও পাচ্ছেন না। এই ব্যাপারে বিভিন্ন জেলার দপ্তরের প্রতি কি নজর দেবেন?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় সদস্য লক্ষ্য করেননি, ইতিমধ্যে প্রথম প্রশ্নের উত্তরের সময় বলেছি, প্রতিবন্ধীদের বিষয়টি আমার বিভাগ ডিল করে না। এটা সংশ্লিষ্ট বিভাগকে জানানো হয়েছে তারা উত্তর দেবে দরকার হলে।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, এই সার্টিফিকেট পাওয়ার জন্য কলকাতা শহরে সল্টলেকে যে অফিস আছে সেখানে দরখাস্তকারীদেরকে নানা রকমভাবে হয়রানি করানো হয়। দরখাস্ত ২-৩ বছর পড়ে থাকে, তাদেরকে অনুরোধ করা সত্ত্বেও তারা দিচ্ছেন না। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে বলছি, এদের নিয়ম কি, এই যে দেরি হচ্ছে, সেই ব্যাপারে কোনও সুপারভাইসারি পাওয়ার আছে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমাদের যে নিয়ম আছে, তা নির্দিষ্ট করে গেজেট নোটিফিকেশনে দেওয়া আছে। সেটার নম্বর হল ২১১৭-ডি সি ডব্লু, থার্ড আগস্ট ৯৯। এই নোটিফিকেশনে পরিস্কার এইসব কথা লেখা আছে। তাছাড়াও একটা অভিযোগ আমাদের কাছে প্রায়ই আসে ১৯৫০ এর আগে পরে, মাননীয় সদস্যরাও বলেছেন, এইসব কথা আসে, এই সম্পর্কে আমাদের যেটা নোটিফিকেশনে উল্লেখ করতে পারিনি, কারণ এটা কেন্দ্রীয় সরকারের লিখিত নির্দেশ আছে, এই নির্দেশে এই কথা স্পষ্ট বলা আছে ডেট অফ নোটিফিকেশনে তফসিলি জাতির বেলায় ঐ ১৯৫০ সালের আগস্ট মাসে একটা পার্টিকুলার ডেটে রাষ্ট্রপতির অর্ডার জারি হয়েছে। আর তফসিলি উপজাতির বেলায় অক্টোবর মাসে কোনও একটা সময় অর্ডার জারি হয়েছে, এটাকে ডেট অফ দি অর্ডার অফ দি প্রেসিডেন্ট বলে, এই যে ডেট অফ দি অর্ডার অফ দি প্রেসডেন্ট এর আগে যে, যে রাজ্যে বসবাস করত সেই রাজ্যে তফসিলি জাতি বা উপজাতি তারা। কিন্তু একই রাজ্যে তফসিলি জাতি উপজাতি বলে গণ্য হলেও আর একটা রাজ্যে হবে সেই রকম কোনও নিয়ম নেই। সারা ভারতবর্ষে একই নিয়ম ভারত সরকার করার চেষ্টা করেছে, কিন্তু পারেনি। রাজ্যে রাজ্যে আলাদা লিস্ট আছে। বর্তমানে যে আইন আছে ১৯৫০ সালের পরবর্তী সময়ে অন্য কোনও রাজ্যের যদি তফসিলি জাতি ভুক্ত তফসিলি উপজাতিভুক্ত কোনও লোক পশ্চিমবাংলায় ঢোকে তবে যে রাজ্যে প্রবেশ করছে, সেই রাজ্যের সার্টিফিকেট পাওয়ার নিয়ম নেই। এই যে রাষ্ট্রপতির নির্দেশ সুপ্রিম কোর্ট তার যে অর্থ করেছে, সেটার অর্থটা সেটা সারা দেশে মানা হচ্ছে। এই কারণে আমাদের যদি সন্ধান করতে হয় এই পরিবারটা ১৯৫০ সালের পরে না আগে এসেছে, এটা

স্বাভাবিকভাবে ৫০ সনের পরে না আগে এসেছে ঐ এলাকায় এটা ধারণা করা অসুবিধা। এর জন্য আমরা ২টি নিয়ম করেছি একটা আন্ত রাজ্য বদলা বদলি, আর একটা হচ্ছে বাংলাদেশ, পাকিস্তান থেকে ভারতে প্রবেশ। এই ২টি কারণে পুরানো যে আইন আছে গোটা ভারতবর্ষে তা অচল হয়ে যাচ্ছে, পাঞ্জাবেও একই অবস্থা অচল হয় যাচ্ছে। কিন্তু আমরা অনেকবার অনুরোধ করেছি কেন্দ্রীয় সরকারকে এবং এই বিধানসভা থেকে মাননীয় সদস্যদের দুচারজন এখানে আছেনও তাদের একটা যৌথ টিম, তৎকালীন সম্ভবত সীতারাম কেশরির কাছে গিয়েছিল। এই বিভাগের যিনি কেন্দ্রীয় মন্ত্রী তার কাছে সর্বদলীয় প্রতিনিধিদল নিয়ে যাওয়া হয়েছিল এই ব্যাপারে বলার জন্য। এই রকমভাবে নিয়মটা রাখা যাতে না হয়। এমন ব্যাপারও দাঁড়িয়েছে পশ্চিমবঙ্গে একটি মুচি পরিবারের এক ভাই ১৯৪৮ সালে এখানে এসেছে, সে সার্টিফিকেট পেয়েছে, আরেকটি ভাই ১৯৫২ সালে এসছে সে সার্টিফিকেট পাইনি। ১৯৪৮ সালে যে ভাই আসল সে সিডিউল কাস্ট হিসাবে পরিগণিত হল, আর ১৯৫২ সালে যে আসল সে হল না। এটা সুপ্রিমকোর্টের আদেশে, রাষ্ট্রপতির আদেশে হয়েছে। সেই অনুযায়ী এটাকে সরল করার জন্য বা বাস্তব করার জন্য সর্বদলীয় প্রতিনিধি দল ছাড়াও মুখ্যমন্ত্রী নিজে দু-তিনটি চিঠি লিখেছেন। কিন্তু এই ব্যাপারে বিশেষ কিছু হয়নি।

**শ্রী নর্মদাচন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন তফসিলি জাতি, তফসিলি উপজাতি এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীর শংসাপত্র পাওয়ার ক্ষেত্রে রক্তের সঙ্গে সম্পর্ক বা ১৯৫০ সালের আগে যারা এখানে এসেছিল সেই ব্যাপারে প্রত্যায়িত নকল যদি নিয়ে যায় তাহলে ছয় সপ্তাহের মধ্যে সে সার্টিফিকেট পেয়ে যাবে। কিন্তু যারা জাতিজ্ঞাপক শংসাপত্র বা ১৯৫০ সালের আগে এসেছে এইরকম প্রমাণপত্র দেখাতে পারেনি এই রকম বহু দরখাস্ত এস ডি ও-র কাছে জমা পড়ে আছে। এই ক্ষেত্রে আপনি কোনও প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আমি যে নোটিফিকেশনটার কথা উল্লেখ করলাম তাতেই উল্লেখ আছে, এইসব সার্টিফিকেট ছাড়াও স্থানীয় তদন্ত করে চার মাসের মধ্যে সার্টিফিকেট দেওয়ার কথা। কোথাও স্থানীয় তদন্তকারী যদি আরও সময় চায়, তখন আমাদের টাইমটা একসটেন্ড করতে হয়। এই রকম নির্দেশ দেওয়া আছে। কোনও কোনও ক্ষেত্রে দেখা যায় সে এক জেলায় সার্টিফিকেট চাইছে, আর তার জন্ম [illegible] ায় বা অন্য রাজ্যে জন্ম হয়েছে সেখানেও একই রকম অবস্থা। এই দুটি [illegible] চার [illegible] হওয়া উচিত। এইক্ষেত্রে যদি কোনও ব্যক্তিক্রম হয়ে থাকে, অফিসারদের যদি কোনও সন্দেহ হয়ে থাকে এই লোকটা ১৯৫০ সালের পরে এসেছে, এবং সেই ব্যক্তি যদি কাগজপত্র দিয়ে স্যাটিসফাই করতে না পারেন তখন অসুবিধা হয়ে থাকে। এই রকম কোনও সমস্যা না থাকলে

আমাদের দৃষ্টি আকর্ষণ করলে নিশ্চয় দেখব।

**শ্রী আব্দুল সালাম মুন্সি ঃ** আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি যে, পশ্চিমবঙ্গে বসবাসকারী চাই সমাজ, তারা বেশ কয়েক বছর ধরে তফসিলি জাতি ভুক্ত হওয়ার জন্য আন্দোলন করছে এবং তারা দিল্লিতে ধর্না দিয়েছে। আমার প্রশ্ন তাদের তফসিল জাতিভুক্ত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় সদস্যের জানা আছে যে, তফসিলি জাতি উপজাতির লিস্ট করা রাজ্য সরকারের এক্তিয়ারে পড়ে না। রাষ্ট্রপতির আদেশাবলে এটা হয়। সুতরাং আমাদের কিছু করার নেই। তবে এই সমাজ অনেকবার আন্দোলন করেছে, অনেক আবেদন করেছে। আমরা পশ্চিমবঙ্গ সরকার এই সমাজকে যাতে তফসিলিজাতিভুক্ত করা হয়, তারজন্য দিল্লিতে লিখেছিলাম। কিন্তু এখন পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি।

**কেন্দ্র ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে পর্যটন আবাস নির্মাণ**

*৪১১।(অনুমোদিত প্রশ্ন নং *৯৩২) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে রাজ্যে কয়েকটি পর্যটন আবাস নির্মাণের কাজ চলছে;

(খ) সত্যি হলে, যৌথ উদ্যোগে কোথায় কোথায় পর্যটন আবাস নির্মাণের কাজ শুরু হয়েছে বা হবে; এবং

(গ) যৌথ উদ্যোগে পর্যটন আবাস নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকার কৃর্তক প্রদত্ত অনুদানের পরিমাণ কত?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) হ্যাঁ! সত্যি।

(খ) কেন্দ্র ও রাজ্য সরকারের যৌথ উদ্যোগে নিম্নলিখিত স্থানে পর্যটক আবাস ও ওয়েসাইড ফেসিলিটি নির্মাণের কাজ শুরু হয়েছে ঃ-

কালিম্পং পর্যটক আবাসের উন্নয়ন,

মাদারিহাট পর্যটন আবাসের সম্প্রাসরণ-জলদাপাড়া,

জলপাইগুড়ি শহরে পর্যটক আবাস,

ওয়েসাইড ফ্যাসিলিটি, রায়গঞ্জ,

মালদা পর্যটক আবাসের সম্প্রাসরণ,

ওয়েসাইড ফ্যাসিলিটি, বর্ধমান,

পর্যটক আবাস, আসানসোল,

পথিক মোটেল, দুর্গাপুরের সম্প্রসারণ,

পর্যটক আবাস, বাঁকুড়া,

পর্যটক আবাস, বিষ্ণুপুর (সম্প্রসারণ)

পর্যটক আবাস, তারকেশ্বর,

ওয়েসাইড ফ্যাসিলিটি, মেচেদা,

দীঘা পর্যটন আবাসের উন্নয়ন

মালঞ্চ পর্যটক আবাস, ব্যারাকপুরের সম্প্রসারণ

ডায়মন্ডহারবার পর্যটক আবাসের সম্প্রসারণ ও উন্নয়ন

নিম্নলিখিত পর্যটক আবাসের কাজ আগামী বছর আরম্ভ হতে পারে ঃ-

যাত্রী নিবাস, নিউজলপাইগুড়ি

পর্যটক আবাস, আলিপুরদুয়ার,

যাত্রী নিবাস, কুচবিহার,

পর্যটক আবাস, মাইথন,

ক্যাফেটারিয়া, চন্দননগর,

ওয়েসাইড ফ্যাসিলিটি, নরঘাট,

পর্যটক আবাস, কৃষ্ণনগর

ওয়েসাইড ফ্যাসিলিটি, মঙ্গলদ্বীপ

ওয়েসাইড ফ্যাসিলিটি, ধামাখালি।

| (গ) প্রকল্পের নাম | কেন্দ্রের বরাদ্দ |
|---|---|
| ১) কালিম্পং পর্যটক আবাসের উন্নয়ন, | ৪৫.০০ |

| | |
|---|---|
| ২) মাদারিহাট পর্যটন আবাসের সম্প্রাসরণ-জলদাপাড়া, | ১৭.২৭ |
| ৩) জলপাইগুড়ি শহরে পর্যটক আবাস, | ৩০.১২ |
| ৪) ওয়েসাইড ফ্যাসিলিটি, রায়গঞ্জ, | ১৩.৯৪ |
| ৫) মালদা পর্যটক আবাসের সম্প্রাসরণ, | ৩৫.০০ |
| ৬) ওয়েসাইড ফ্যাসিলিটি, বর্ধমান, | ১৩.৭১ |
| ৭) পর্যটক আবাস, আসানসোল, | ২৯.২৩ |
| ৮) পথিক মোটেল, দুর্গাপুরের সম্প্রসারণ, | ৩০.০০ |
| ৯) পর্যটক আবাস, বাঁকুড়া, | ২৯.৯০ |
| ১০) পর্যটক আবাস, বিষ্ণুপুর (সম্প্রসারণ) | ৩৪.২১ |
| ১১) পর্যটক আবাস, তারকেশ্বর, | ২৫.০০ |
| ১২) ওয়েসাইড ফ্যাসিলিটি, মেচেদা, | ১৬.৩৭ |
| ১৩) দীঘা পর্যটন আবাসের উন্নয়ন | ৩৫.০০ |
| ১৪) মালঞ্চ পর্যটক আবাস, ব্যারাকপুরের সম্প্রসারণ | ৩৫.০০ |
| ১৫) ডায়মন্ডহারবার পর্যটক আবাসের সম্প্রসারণ ও উন্নয়ন | ৩১.৫৬ |

নিম্নলিখিত পর্যটক আবাসের কাজ আগামী বছর আরম্ভ হতে পারে ঃ-

| | |
|---|---|
| ১) যাত্রী নিবাস, নিউজলপাইগুড়ি | ৪৪.৮৯ |
| ২) পর্যটক আবাস, আলিপুরদুয়ার, | ৩৫.০০ |
| ৩) যাত্রী নিবাস, কুচবিহার, | ৪০.৩২ |
| ৪) পর্যটক আবাস, মাইথন, | ২৬.৭০ |
| ৫) ক্যাফেটারিয়া, চন্দননগর, | ১০.০০ |
| ৬) ওয়েসাইড ফ্যাসিলিটি, নরঘাট, | ২৫.০০ |
| ৭) পর্যটক আবাস, কৃষ্ণনগর | ৩৫.০০ |
| ৮) ওয়েসাইড ফ্যাসিলিটি, মঙ্গলদ্বীপ | ১৪.৯৯ |
| ৯) ওয়েসাইড ফ্যাসিলিটি, ধামাখালি | ১৪.৪২ |

[11-40 — 11-50 a.m.]

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** এগুলি সম্পূর্ণ করবার কোনও টাইম টার্গেট আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** কোনও নির্দিষ্ট টাইম টার্গেট এটার জন্য নেই।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** তাহলে একটা প্রকল্প যখন আসছে, তখন নিশ্চয় একটা মাস্টার প্ল্যান থাকা দরকার। কতদিনের মধ্যে এই প্রকল্পের কাজ সম্পূর্ণ হবে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমাদের নিজস্ব অভ্যন্তরীণ একটা লক্ষ্যমাত্রা থাকে, যেটা পাবলিকলি বলার জন্য নয়। অবশ্য মাস্টার পরিকল্পনা একটা বিবেচ্য বিষয় আমাদের কাছে।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** এগুলি যখন সম্পূর্ণ হবে, এটা পরিচালনার দায়িত্ব কে নেবে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এগুলি পরিচালনার দায়িত্ব প্রথম থেকেই কেন্দ্রীয় সরকারের সাথে শর্তমতো ডব্লু বি টি ডি সি পরিচালনার দায়িত্ব নেবে।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছে, এটা কি আপনারা সম্পূর্ণ খরচ করতে পেরেছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** প্রকল্প সম্পূর্ণ হলে সম্পূর্ণভাবে আমরা টাকা খরচ করব। পরবর্তী বছরের জন্য অনেক ক্ষেত্রে বাড়তি টাকা দাবি করে থাকি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন, মন্ত্রী মহাশয়, আলিপুর দুয়ারের পর্যটন আবাস নির্মাণের ঘোষণাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনার কাছে আমার যেটা প্রশ্ন, বিপ্লবতীর্থ বক্সা দুয়ারের কথা আগে বলেছি। বিপ্লবতীর্থ বক্সা দুয়ারে যেখানে ব্রিটিশ আমলে অন্তরীণ রাখা হত, জয়ন্তী বক্সা সেই এলাকাতে পর্যটন বিকাশের প্রচুর সুযোগ আছে। একটা কমিটি পূর্ত দপ্তর করেছিলেন। তারা প্রতিবেদনও দিয়েছিলেন। সেই বক্সা দুয়ারকে কেন্দ্র করে একটা প্যাকেজ ট্যুর আলিপুরদুয়ারে প্যাকেজ ট্যুর বিভিন্ন জায়গায় যাওয়ার সুযোগ রয়েছে। বিপ্লবতীর্থ বক্সা দুয়ারে পর্যটন কেন্দ্র গড়ে তোলার কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** বক্সাদুয়ারে কোনও নির্দিষ্ট পর্যটন আবাস করার পরিকল্পনা নেই। মাননীয় সদস্যকে জানাই যে বন দপ্তরের সহযোগিতায় যৌথ মাধ্যমে ডুয়ার্সের পূর্বদিকের অঞ্চল নিয়ে কিছু পরিকল্পনা আমাদের হয়। বন দপ্তর এখানে গুরুত্বপূর্ণ

ভূমিকা পালন করেছেন। জয়ন্তীর ক্ষেত্রে ভুটানঘাটে সমস্যা হচ্ছে যেহেতু ওখানে সমস্ত জমি বনাঞ্চল বলে আমাদের পর্যটন কেন্দ্র গড়ে তোলার ক্ষেত্রে জমি পাওয়াটা একটা সমস্যা। আমাদের যে চূড়ান্ত পরিকল্পনা তা হল আলিপুরদুয়ার পর্যটন আবাস তৈরি করব। আলিপুরদুয়ারকে কেন্দ্র করে আমরা সারকিট চালু করব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী একটা লম্বা লিস্ট দিয়েছেন তাতে দেখা যাচ্ছে যে প্রায় ১৫ টার কাজ ইমিডিয়েটলি শুরু হয়েছে। আগামী বছর আরও ৯টা পর্যটন আবাসের কাজ শুরু হচ্ছে। এর মধ্যে দুটো আছে ওয়েসাইড ইন। বর্তমানে যেগুলো আছে কোনটার সম্প্রসারণ, কোনটার উন্নয়ন। যেমন ডায়মন্ডহারবারে বলেছেন উন্নয়ন, সম্প্রসারণ, আমি তার কাছে জানতে চাইছি যে, এই যে টাকা নিচ্ছেন যখন কাজ শেষ হয়ে যাবে, টাকা খরচ হয়ে যাবে তখন প্রফিট শেয়ারিং কি ভিত্তিতে হবে। ম্যানেজমেন্ট কিভাবে শেয়ারিং হবে, কারা করবে, কেন্দ্রীয় সরকারের কোনও সংস্থা এটা করছে, ইমপ্লিমেন্টশন কাদের মাধ্যমে হচ্ছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এই প্রকল্পগুলো যৌথ প্রকল্প। কেন্দ্রীয় সরকারের যে অংশটা থাকে সেটা অনুদানের সাথে সামঞ্জস্য পরিমাণে কখনও সেটা বেশি হয়ে থাকে, কখনও সেটা কম হয়ে থাকে। মালিকানা কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকারের যৌথ থাকলেও ম্যানেজমেন্ট এর গোটা দায়িত্ব ওয়েস্ট বেঙ্গল ট্যুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশনকে দেওয়া হয়েছে। প্রফিট শেয়ারিং এর কোনও অ্যারেঞ্জমেন্ট নেই। পুরোটাই যেহেতু অনুদান হিসাবে পাওয়া যায়।

**শ্রী সুনীল ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এর কাছে জানতে চাইছি যে, কৃষ্ণনগরে পর্যটন কেন্দ্র কোথায় হবে, কারা করবেন এবং কবে নাগাদ করা সম্ভব হবে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই কৃষ্ণনগর পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য উপযুক্ত জমি খোঁজার কাজটা আমরা বিগত ৫ বছর ধরে করেছি। সদর্থক কোনও উদ্যোগ আমরা এখনও নিতে পারিনি। এখনও এই বিষয়ে কিছু চূড়ান্ত হয়নি। ন্যাশনাল হাইওয়ের উপর আমাদের অ্যানিমেল রিসোর্স ডেভেলপমেন্টের যে জমি আছে সেখান থেকে আমরা একটা জমির পরিমাণ আমরা তাদের কাছ থেকে চেয়েছি। এই জমি হস্তান্তরিত হলেই আমরা এন এইচের উপর কাজ শুরু করব।

[11-50 — 12-00 Noon]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন মাননীয় মন্ত্রীর কাছে আপনি ডায়মন্ডহারবারে পর্যটন কেন্দ্র সম্প্রসারণ করেছেন কিনা জানি না,

কিন্তু যেটা আছে সেটা জরজীর্ণ অবস্থা। সম্প্রসারণ করবেন কি করে? এটা ভুতুরে বাড়ি বলেই মনে হয়, ভুতের ভয়ে কেউ ঢোকে না। এয়ার-কন্ডিশন মেশিন খারাপ, চলে না। এটা এবং দার্জিলিং পর্যটন আবাসে আমি গিয়েছিলাম, সেখানে দেখলাম মেন্টেন্যান্স খুব খারাপ। এগুলি যাতে ট্যুরিস্টদের কাছে অ্যাক্ট্রিটিভ হয় এর জন্য কোনও ব্যবস্থা করছে কিনা? কলকাতার কাছে ডায়মন্ডহারবার এবং দার্জিলিং এই দুটি জায়গায় যা আছে সেগুলিকে ভাল করে তৈরি করার জন্য যাতে পর্যটকরা সেখানে যান তার জন্য কি পরিকল্পনা আছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** প্রথমে ডায়মন্ডহারবার প্রসঙ্গ তুলে জানাই যে আমি ১৫ দিন আগে কাজকর্ম পর্যালোচনা করবার জন্য ডায়মন্ডহারবারে গিয়েছিলাম। মাননীয় সদস্যের ওখানে যাতায়াত আছে। ওখানে আমাদের এক্সটেনশনের কাজ চলছে এবং রক্ষণা-বেক্ষণের খাতে টাকা খরচ হয়নি বলেই এই চেহারা। ওখানে সম্প্রসারণ এবং আধুনিকীকরণের কাজ যখন শেষ হবে তখন আপনি যে ক্ষোভ প্রকাশ করেছেন সেটা থাকবে না। আর দার্জিলিং-এর ক্ষেত্রে ট্যুরিস্ট লজ-এর দুটি অংশ আছে। একটা অংশ ধারাবাহিকভাবে ওয়েস্ট বেঙ্গল টুরিস্ট ডেভেলপমেন্ট কর্পোরেশন চালায়, আর একটা অংশ দীর্ঘ দিন ধরে ডি জি এইচ সি-র অফিস হিসাবে কাজ করছে। এই অংশটা মাত্র গত বছরে ফেরত পেয়েছি। দীর্ঘদিন অফিস হিসাবে ব্যবহৃত হওয়ার পর এটার সামগ্রিকভাবে পুনরগঠন না করলে কেনও মানেই পৌঁছানো যাচ্ছে না। মাননীয় সদস্যকে অনুরোধ করব পুরানো টুরিস্ট লজের যে অংশটা আছে সেটার মেন্টেন্যান্স হয় এবং ডায়মন্ডহারবারের সঙ্গে এর তুলনা করলে এটা অনেক বেশি উন্নত।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম এবং মেদিনীপুর শহরের কাছে গোপগড়, এই দুটি পর্যটন কেন্দ্র চালুর কথা ছিল। সে ব্যাপারে বর্তমানে এই দপ্তরের ভাবনা-চিন্তা কোন স্তরে আছে তা জানালে ভাল হয়?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** ঝাড়গ্রামে আমরা জমি নির্দিষ্ট করেছি, জমি হস্তান্তর হয়ে গেলেই আমরা পর্যটন কেন্দ্রের কাজ শুরু করব। কিন্তু গোপগড়ে আমাদের কোনও পরিকল্পনা নেই।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** বাঙালির সম্পর্কে একটা কথা আছে যে বাঙালি খেতে না পাক, বেড়াতে ভাল বাসে। অল্প পয়সা হলে কাছাকাছি আর বেশি পয়সা হলে দূরে যায়। বকখালি টুরিস্ট লজ প্রথম দিকে এটা ভালই চলছিল, কিন্তু যাতায়াতের অসুবিধার জন্য মানুষ সেখানে যাচ্ছে না। সেখানে বিদ্যুতের সমস্যা আছে। ব্রিজ নেই, তাই লঞ্চে যেতে হয়। এটাকে আকর্ষণীয় করে তোলার জন্য কোনও বন্দোবস্ত করছেন

কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনার এই প্রাথমিক তথ্য ভুল, বকখালিতে প্রচুর টুরিস্ট যাচ্ছে। মাননীয় সদস্য কেন ভুলে গেলেন জানি না এখন বাস চালু হওয়ার পরে কলকাতা বকখালি সরাসরি যাওয়া যাচ্ছে। পর্যটকদের কাছে আকর্ষণীয় করে তোলার জন্য আমরা পরিকল্পনা নিয়েছি। ফেজারগঞ্জেও আরেকটা পর্যটনকেন্দ্র তৈরি পরিকল্পনা হচ্ছে।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** কয়েক মাস আগে আমি পেপারের মাধ্যমে জানলাম যে দার্জিলিং জেলার কার্সিয়াং-এর মংপুতে এবং কালিম্পং-এর মংসং এই দুটি জায়গায় পর্যটন আবাস কেন্দ্র গড়ে তুলবেন বলেছিলেন। তিস্তাতে ডি জি এইচ সি-র রিভার র‍্যাফটিং আছে। মংপু এবং মংসঙে পর্যটন আবাস তৈরি করার কথা সত্যি হলে ডি জি এইচ সি-র যে টুরিজম ডিপার্টমেন্ট আছে তাদের সঙ্গে এ ব্যাপারে আলোচনা করা হয়েছে কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয়া সদস্যার অবগতির জন্য জানাচ্ছি, মংপু এবং মংসঙে আমাদের কোনও পর্যটন কেন্দ্র তৈরি করার কোনও উদ্যোগ নেই। তবে ওয়েস্ট বেঙ্গল টুরিজম ডেভেলপমেন্ট কর্পোরেশনের উদ্যোগে ওখানে নতুন টুরিস্ট লজ তৈরি হবে। আর, কালিঝোরাতে পরীক্ষামূলকভাবে বছরের কিছু কিছু দিন র‍্যাফটিং শুরু করা হয়েছে। কিন্তু কালিঝোরাতে যে জমি দরকার তা হস্তান্তরিত হয়নি। হলে ডি জি এইচ সি-র সঙ্গে আলোচনা করে চূড়ান্ত পরিকল্পনা করব।

**শ্রীমতী উমারানী বাউরি ঃ** আমাদের পুরুলিয়া জেলার পঞ্চকোট পাহাড়ে কোনও পর্যটন কেন্দ্র করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** না, এই মুহূর্তে নেই।

*412 : Not Called

*413 : Not Called

*414 : Not Called

**প্রাথমিক শিক্ষা অবস্থা সম্পর্কে সমীক্ষাকরণ**

*৪১৫।(অনুমোদিত প্রশ্ন নং *১৬১) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, প্রাথমিক শিক্ষার অবস্থা সম্পর্কে অবহিত হবার জন্য রাজ্য সরকার ১৯৯৫ সালে জোকার আই আই এম-কে সমীক্ষা করার জন্য দায়িত্ব দিয়েছিল ;

(খ) সত্যি হলে, ঐ সমীক্ষার রিপোর্ট সরকারি দপ্তরে জমা পড়েছে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ সমীক্ষার রিপোর্ট বিধানসভায় পেশ করা হবে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ,

(গ) না হবে না।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** প্রাথমিক শিক্ষার অবস্থা অবহিত হওয়ার জন্য রাজ্য সরকার ১৯৯৫ সালে জোকার আই আই এম-কে সমীক্ষা করার জন্য কোনও দায়িত্ব দেননি? আমি স্যার, আবার জানতে চাইছি, আমার প্রশ্নটা ছিল, তিনটে প্রশ্ন। (ক) এটা কি সত্যি যে, প্রাথমিক শিক্ষার অবস্থা সম্পর্কে অবহিত হবার জন্য রাজ্য সরকার ১৯৯৫ সালে জোকার আই আই এম-কে সমীক্ষা করার জন্য দায়িত্ব দিয়েছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, ইউনিসেফ থেকে এটা দিয়েছি? তারা কোনও সমীক্ষা করেছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ইউনিসেফ এটা সমীক্ষা করেছিল।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** এই ইউনিসেফের যে সমীক্ষা রিপোর্ট তা আপনার দপ্তরে জমা পড়েছে কিনা? আমাদের প্রাথমিক শিক্ষা সংসদের তৎকালীন সভাপতি ভবেশ মৈত্র মহাশয়ের তদাকরিতে ছিল, আমি আপনার কাছে জানতে চাইছি, সেই রিপোর্ট আপনার দপ্তরে জমা পড়েছে কিনা এবং পড়ে থাকলে আমরা জনসাধারণ সেটা জানতে পারব কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমি শুনেছি এই প্রতিবেদন, 'পশ্চিমবঙ্গ প্রাথমিক শিক্ষা পর্ষদের' কাছে জমা পড়েছে। কিন্তু ওদের পক্ষ থেকে আনুষ্ঠানিকভাবে, যেহেতু ঐ কমিশন আমরা নিয়োগ করিনি, পর্যদ নিয়োগ করেছে তাই ঐ রিপোর্ট পর্ষদের কাছে জমা দিয়েছে। আনুষ্ঠানিকভাবে পর্ষদের পক্ষ থেকে এখনও আমাদের দপ্তরে এটা আসেনি। যদি আসে আমরা এ সম্পর্কে অবহিত হব।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** তাহলে পর্ষদে জমা পড়ার পর তা রাজ্য সরকারের কাছে যাবে। পর্ষদের থেকে রাজ্য সরকারের কাছে ঐ রিপোর্ট জমা পড়ার পর সাধারণ মানুষ, আমরা কি করে সেই রিপোর্ট দেখতে পারব? এ ব্যাপারে সরকারের কি পরিকল্পনা আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সরকার কর্তৃক এই অনুসন্ধান কাজ পরিচালিত হয়নি, হলে আমরা বিধানসভায় পাস করতাম। পর্ষদের পক্ষ থেকে একটা তথ্য সংগ্রহ করা হয়েছে। জানতে চাইলে আপনি জানতে পারবেন, জনপ্রতিনিধি হিসাবে যে কোনও সময়ে জানতে চাইলে জানতে পারবেন। কিন্তু বিধানসভায় পেশ করার কোনও পরিকল্পনা আমাদের কাছে নেই। আর, ঐ প্রতিবেদনের কি আছে না আছে তা না দেখে আমিও বুঝতে পারছি না। ওরা কি বুঝেছে, কি লিখেছে, তাদের কি অভিজ্ঞতা, তা রিপোর্ট হাতে না পাওয়া পর্যন্ত আমিও বুঝতে পারছি না।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয় কাগজে দেখেছেন, আপনি বলছেন, রাজ্য সরকারের কাছে কোনও রিপোর্ট জমা পড়েনি, পর্ষদে জমা পড়েছে। কিন্তু বহুল প্রচারিত কাগজে এই সমীক্ষার কিছু রিপোর্ট আমরা অলরেডি দেখতে পাচ্ছি। সমীক্ষা রিপোর্টের কথা কাগজে আমরা দেখতে পাচ্ছি। যেহেতু কাগজে বেরুচ্ছে সেহেতু সরকার এবিষয়ে কোনও উদ্যোগ নেবে কি, রিপোর্টে কি আছে জনসাধারণকে জানাবার জন্য? রাজ্য সরকারও চেয়েছিল রাজ্যে প্রথামিক শিক্ষা কি অবস্থায় আছে তা জানা হোক। সে জন্য ঐ সমীক্ষায় রাজ্য সরকারের মদত ছিল। এখন আমি জানতে চাইছি, আপনি কি এই ধরনের কোনও সিদ্ধান্ত নেবেন যাতে রাজ্যের সাধারণ মানুষ জানতে পারে ঐ সমীক্ষা রিপোর্টে কি আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা প্রতিবেদন সংগ্রহ করব এবং মানুষের জিজ্ঞাসার উত্তর দেওয়ার চেষ্টা করব।

## Starred Questions
## (to which written answer were laid on the Table)

### প্রাথমিক শিক্ষক-শিক্ষিকা নিয়োগের জন্য স্কুল সার্ভিস কমিশন গঠন

*৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *২২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে প্রাথমিক শিক্ষক-শিক্ষিকা নিয়োগের ক্ষেত্রে 'স্কুল সার্ভিস কমিশন' গঠনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত কমিশন গঠনের পরিকল্পনাটি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিদ্যালয় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**পূর্ত বিভাগের দায়িত্বে উদ্বাস্তু কলোনির উন্নয়ন**

*৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৫) **শ্রী সঞ্জয় বক্‌সী ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগ কয়েকটি উদ্বাস্তু কলোনির উন্নয়নের দায়িত্ব পূর্ত বিভাগকে দিয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কতগুলি উদ্বাস্তু কালোনির উন্নয়নের দায়িত্ব পূর্ত বিভাগকে দেওয়া হয়েছে, এবং

(গ) উক্ত কলোনিগুলির উন্নয়নের কাজ বর্তমানে কোন পর্যায় আছে?

**উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্যি।

(খ) পূর্ত (নির্মাণ পর্যদ) অধিকার কে এই রাজ্যের বিভিন্ন জেলায় মোট ৭৭ (সাতাত্তর) টি উদ্বাস্তু কলোনির পরিকাঠামো উন্নয়ন প্রকল্প রূপায়নের দায়িত্ব দেওয়া হয়েছে।

(গ) ২০টি কলোনিতে কাজ সম্পূর্ণ হয়েছে। বাকি গুলিতে কাজ চলছে।

**রাজ্যে ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন**

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৮) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৬ সালের জানুয়ারি থেকে ২০০০ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত রাজ্যের কতগুলি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হয়েছে; এবং

(খ) বহরমপুরের বানবেঠিয়ার ইঞ্জিনিয়ারিং কলেজ প্রয়োজনীয় অনুমোদন পেয়েছে

কি?

**উচ্চশিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৬-৯৭ শিক্ষাবর্ষ থেকে ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষ পর্যন্ত মোট ১২টি ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপিত হয়েছে, যথা ঃ-

১) ১৯৯৬-৯৭ শিক্ষাবর্ষে ১টি

২) ১৯৯৭-৯৮ শিক্ষাবর্ষে ১টি

৩) ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষে ৫টি

৪) ১৯৯৯-২০০০ শিক্ষাবর্ষে ৫টি

মোট ১২টি

(খ) হ্যাঁ, বহরমপুরে "মুর্শিদাবাদ কলেজ অফ ইঞ্জিনিয়ারিং অ্যান্ড টেকনোলজি" নামে একটি ইঞ্জিনিয়ারিং কলেজ রাজ্য সরকারের এবং অল ইন্ডিয়া কাউন্সিল অফ টেকনিক্যাল এডুকেশনের প্রয়োজনীয় অনুমোদন ১৯৯৮-৯৯ শিক্ষাবর্ষ থেকে পেয়েছে। উক্ত ইঞ্জিনিয়ারিং কলেজটি কল্যাণী বিশ্ববিদ্যালয় দ্বারা অনুমোদিত এবং সংযুক্ত।

### ১৯৯৯-২০০০ আর্থিক বছরে স্বল্পসঞ্চয় প্রকল্পে সংগৃহীত অর্থ

*৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৮) **শ্রী তপন হোড় ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরের ৩১-৩-২০০০ পর্যন্ত 'স্বল্পসঞ্চয় প্রকল্প' বাবদ সংগৃহীত অর্থের পরিমাণ কত; এবং

(খ) উক্ত প্রকল্প আকর্ষণীয় করার জন্য রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকারের হিসাব অনুযায়ী ১৯৯৯-২০০০ আর্থিক বছরে স্বল্প-সঞ্চয় বাবদ সংগৃহীত মোট অর্থের পরিমাণ ৯৬৯৬.৬৩ কোটি টাকা।

(খ) স্বল্প-সঞ্চয় প্রকল্পগুলির সুদের হার এবং নিয়মকানুন ঠিক করেন কেন্দ্রীয়

সরকার। কেন্দ্রীয় সরকারই এই প্রকল্পগুলি আকর্ষণীয় করতে পারেন। গত কয়েক বছরের মধ্যে, প্রকল্পগুলিকে আকর্ষণীয় করার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কোনও উল্লেখযোগ্য পদক্ষেপ গ্রহণ করেন নি। বরঞ্চ, গত ১-১-৯৯ তারিখ থেকে দু দফায় বিভিন্ন প্রকল্পে সুদের হার কমানো হয়েছে।

রাজ্য সরকার এই প্রকল্পগুলি জনপ্রিয় করার উদ্দেশ্যে পঞ্চায়েতিরাজ সংগঠন ও জেলা প্রশাসনের সাহায্যে ব্যাপক প্রচার করে চলেছেন।

**Restriction for use of recycled plastic bags**

*417. (Admitted Question No. *1539) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Environment Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to restrict the use of recycled plastic bags;

(b) if so,

(i) the brief outlines thereof; and

(ii) the steps proposed to be taken to ensure proper compliance thereof?

**Minister-in-charge of the Environment Department :**

(a) No, but The Central Govt. has notified "Recycled Plastics Manufacture & usage Rules" on 2-9-1999.

(b) (i) **For the Sellers**

In order to pack, store, distribute and carry ready to eat food materials recycled plastic should not be used.

Virgin white or natural shade plastic bags etc. can be used for ready to eat food materials.

Coloured plastic carry bags can be used for other purposes.

**For the producers**

In case of virgin plastic carry bags, white or natural colour should be maintained and the minimum thickness should be 20 microns

B.I.S. directive should be followed

I.S. : 14534:1998—for recycling plastic

I.S. : 9833:1981—Use of colouring materials for recycled carry bags.

(ii) (1) District Collectors are prescribed authorities for enforcement of these provisions related to use, collection, segregation, transportation and disposal and they have been appropriately informed.

(2) The State Pollution Control Board is the prescribed authority for enforcement of these provisions relating manufacture and recycling. They have held a couple of meeting with the associations involved and have taken up awareness campaign. They are procuring appropriate equipments. Implementation of these provisions have been stated through consent administration.

**হুগলি নদীর তীরবর্তী ঘাট ও সেতু সংস্কারের দায়িত্ব বেসরকারি সংস্থাকে অর্পণ**

*৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৭) শ্রী অমর চৌধুরি ঃ সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি নদীর দুই ধারে অবস্থিত ঘাট ও সেতুগুলি সংস্কার করার জন্য কোনও বেসরকারি সংস্থাকে দায়িত্ব দেওয়ার পরিকল্পনা নেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনা রূপায়িত হতে কত সময় লাগবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**যুবকরণ অফিস**

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২২২) **শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** যুব কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা জেলা যুবকরণ অফিস ও বোরোস্তরে যুবকরণ অফিস খোলা হয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত যুবকরণ অফিসগুলির কাজ কি; এবং

(গ) বর্তমানে কলকাতায় কতগুলি ও অন্যত্র কোথায় কোথায় যুবকরণ অফিস চালু আছে?

**যুবকল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) নিম্নলিখিত কাজগুলি জেলা ও বোরো, ব্লক, পৌর যুবকরণ থেকে হয় ঃ-

১) যৌথ উদ্যোগে কমপিউটার প্রশিক্ষণ কেন্দ্রগুলির দেখভাল করা এবং কেন্দ্রগুলি থেকে প্রাপ্ত সরকারি রাজস্ব (Govt. share of feees collected from the trainees), কোষাগারে জমা দেওয়া।

২) কর্মক্ষেত্রে প্রবেশের প্রস্তুতির প্রশিক্ষণ (career information cum Guidance)

৩) নতুন স্বনির্ভর কর্মসংস্থান প্রকল্প রূপায়িত করা।

৪) সাংস্কৃতিক তৎপরতা।

৫) বিজ্ঞান অভিযান প্রকল্প রূপায়িত করা।

৬) যে যার এলাকার যুব আবাসের পরিচালনা ও রক্ষণাবেক্ষণ করা।

৭) খেলার মাঠ নির্মাণ ও ক্রীড়া চর্চায় সহযোগিতা করা।

৮) জিমন্যাসিয়াম নির্মাণ ও মাল্টিজিম স্টেশন সরবরাহ।

৯) পর্বতারোহন ও দুঃসাহসিক অভিযান সংঘটিত করা। তথা এ বিষয়ে

১০) ছাত্র যুব মেলা সংগঠিত করা।

১১) বৃত্তিমূলক প্রশিক্ষণ দেওয়ার কাজ দেখাশুনা করা।

(গ) বর্তমানে কলকাতায় একটি জেলা যুব অফিস ও আটটি বোরো যুবকরণ অফিস চালু আছে।

কলকাতার অফিসগুলিসহ নিম্নলিখিত অফিসগুলি চালু আছে ঃ-

| | | |
|---|---|---|
| যুবকরণ অধিকার | ঃ- | ১টি |
| জেলা যুব অফিস | ঃ- | ১৮টি |
| ব্লক যুবকরণ অফিস | ঃ- | ৩৩৫টি |
| পৌর যুবকরণ অফিস | ঃ- | ৪০টি |
| বোরো যুবকরণ অফিস | ঃ- | ৮ট |
| যুব আবাস | ঃ- | ২১টি |
| যৌথ উদ্যোগে কমপিউটার প্রশিক্ষণ কেন্দ্র | ঃ- | ১৯টি |

**কলকাতায় দূষণমাত্রার পরিমাপ**

*৪২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৫) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) কলকাতায় কোন কোন এলাকায় দূষণমাত্রা পরিমাপ করা হয়েছে ; এবং

(খ) এর মধ্যে দূষণমাত্রা বিপজ্জনক হিসাবে কোন কোন এলাকা চিহ্নিত করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ বর্তমানে কলকাতার ২১টি স্থানে বায়ু দূষণ পরিমাপ করার ব্যবস্থা করেছে। এই স্থানগুলি যথাক্রমে ডানলপ সেতু, মৌলালী, রবীন্দ্র

সেতুর নিকট, হাইডরোড, বেহালা চৌরাস্তা, টালিগঞ্জ, যাদবপুর, গড়িয়া, সন্তোষপুর, তপসিয়া, শ্যামবাজার, সল্টলেক, মিন্টোপার্ক, হাজরা, কলেজ স্ট্রিট, পিকনিক গার্ডেন, বেলিয়াঘাটা, তারাতলা, উল্টোডাঙ্গা, মোমিনপুর ও রাজভবন। এছাড়া জাতীয় বায়ু গুণমান নির্ণয়ক কার্যসূচির মাধ্যমে ন্যাশনাল এনভায়রনমেন্টাল ইঞ্জিনিয়ারিং রিসার্চ ইনস্টিটিউট কলকাতার তিনটি স্থানে যথা কাশিপুর, লালবাজার এবং কসবায় বায়ু দূষণ পরিমাপ করছে। প্রতি সপ্তাহে দুদিন করে চব্বিশ ঘণ্টা বায়ু দূষণ পরিমাপের কাজ করা হয়।

(খ) শহরের কোনও একটি নির্দিষ্ট স্থানকে বায়ু দূষণের নিরিখে বিশেষভাবে চিহ্নিত করা সম্ভব হয়নি।

**Upgradation of Education Standard of the Educationally Backward Minorities**

*421. (Admitted Question No. *2252) **Shri Shanta Chhetri :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has taken up a scheme for upgradation of Education standard of the educationally backward minorities in the State; and

(b) if so, whether the said scheme will be applicable in the D.G.H.C. area also?

**Minister-in-charge of the School Education Department :**

(a) Yes, under Area Intensive Programme for Educationally backward Minorities of Govt. of India programme (Centrally Sponsored Scheme), which is applicabale for 107 blocks of this State.

(b) No.

**কংসাবতী জলাধার প্রকল্প**

*৪২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

কংসাবতী জলাধার প্রকল্পটি কবে নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কংসাবতী জলাধার প্রকল্পটি নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ নাগাদ রূপায়িত হবে বলে আশা করা যায়।

## তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ছাত্র-ছাত্রীদের হোস্টেলে থাকার জন্য স্টাইপেন্ড

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৪) **শ্রী সুভাষচন্দ্র সরেন ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে রাজ্যে তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত কতজন ছাত্র-ছাত্রীকে হোস্টেলে থাকার জন্য স্টাইপেন্ড দেওয়া হয়েছিল ; এবং

(খ) বর্তমানে যে স্টাইপেন্ড চালু আছে তা বৃদ্ধি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে প্রায় মাধ্যমিক স্তরে বিদ্যালয় সংলগ্ন ১০৩২টি ছাত্রাবাসে ৬২,৪৪৬ জন (বকেয়াসহ) তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ভুক্ত ছাত্র ছাত্রীকে হোস্টেলে থাকার জন্য বৃত্তি দেওয়া হয়েছে।

এছাড়াও ১৯৯৯-২০০০ সালে ২৪২টি আশ্রম ছাত্রাবাসে ৭০৭৫ জন উক্ত সম্প্রদায়ভুক্ত ছাত্র ছাত্রী এবং ৪০টি কেন্দ্রীয় ছাত্রাবাসে ২৮২৬ জন ছাত্র ছাত্রীর থাকা এবং খাওয়ার জন্য বন্দোবস্ত করা হয়েছিল।

(খ) না।

## পরিবেশদূষণ রোধে পুরানো মোটর, লরি ও বাসগুলি সম্পর্কে গৃহীত ব্যবস্থা

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৯০) **শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ও শ্রী ভক্তরাম পান ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

পরিবেশদূষণ রোধে পুরানো মোটর, লরি ও বাসগুলির চলাচল সম্পর্কে পরিবেশ দপ্তর কর্তৃক কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

পরিবেশ দূষণ রোধে পুরানো মোটর, লরি ও বাসগুলির চলাচল সম্পর্কে রাজ্য সরকারের পরিবেশ দপ্তর কর্তৃক নিম্নলিখিত ব্যবস্থাগুলি গ্রহণ করা হয়েছে ঃ-

- সমগ্র পশ্চিমবঙ্গকে বায়ুদূষণ নিয়ন্ত্রণ এলাকা বলে ঘোষণা করা হয়েছে।
- সারা রাজ্যে ১লা ফেব্রুয়ারি ২০০০ থেকে ডিজেলে গন্ধকের পরিমাণ ০.২৫ শতাংশে নামিয়ে আনা হয়েছে।
- কলকাতা শহরে নতুন অবাণিজ্যিক গাড়িগুলির জন্য ভারত ২০০০ বিধি চালু করা হয়েছে ১লা নভেম্বর, ১৯৯৯ থেকে।
- সমগ্র পশ্চিমবঙ্গে সকল গাড়ির জন্য ভারত ২০০০ বিধি চালু করা হয়েছে ১লা এপ্রিল, ২০০০ থেকে।
- সমগ্র পশ্চিমবঙ্গে সীসামুক্ত পেট্রল পাওয়ার ব্যবস্থা করা হয়েছে।
- গাড়িতে এল পি জি-র ব্যবহার আইনানুগ করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব দেওয়া হয়েছে।

### কেন্দ্রের সাহায্যে উপজাতি ছাত্র-ছাত্রীদের আবাসিক বিদ্যালয়

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রের টাকায় সরকার উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য পাঁচটি উন্নতমানের আবাসিক বিদ্যালয় স্থাপনের সিদ্ধান্ত নিয়েছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উপজাতি-অধ্যুষিত এলাকাগুলির মধ্যে কোন কোন জায়গায় উক্ত আবাসিক বিদ্যালয় স্থাপনের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে (জেলাওয়ারি)?

**অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

| (খ) জেলার নাম | বিদ্যালয় স্থাপনের জায়গা |
|---|---|
| জলপাইগুড়ি | নাগরাকাটা, |
| মালদা | গাজোল |
| পুরুলিয়া | মানবাজার-২ |
| বাঁকুড়া | গড়বাড়ি |
| মেদিনীপুর | বিনপুর |

**সাপ্লিমেনটারি ঃ-** কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়ার পর পাঁচটি জেলায় জমি চিহ্নিত হয়েছে। এর মধ্যে নাগরাকাটা জলপাইগুড়ি জেলার জন্য প্ল্যান ও এস্টিমেট চিফ ইঞ্জিনিয়ার তৈরি করছেন। খুব শীঘ্র সেটি পাওয়া যাবে আশা করা যায়। নির্মাণের কাজও শীঘ্র শুরু হবে। বিদ্যালয়গুলি পরিচালন করার জন্য একটি স্বয়ং শাসিত পরিষদ গঠন করা হয়েছে।

## রাজ্যে বিদেশি পর্যটকের সংখ্যা

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯৯ সালের ১লা জানুয়ারি থেকে ২০০০ সালের ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত রাজ্যে বিদেশি পর্যটকের সংখ্যা কত ছিল ; এবং

(খ) বিদেশি পর্যটকদের আকৃষ্ট করতে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯ সালের ১লা জানুয়ারি থেকে ২০০০ সালের ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত রাজ্যে বিদেশি পর্যটকের সংখ্যা ছিল ২,৯২,৩৯৯ জন।

(খ) এই রাজ্যে বিদেশি পর্যটকদের আকৃষ্ট করার জন্য যে সকল ব্যবস্থা নেওয়া হয়েছে তাদের মধ্যে উল্লেখযোগ্য হল—জাতীয় এবং আন্তর্জাতিক স্তরে পর্যটন উৎসবে অংশগ্রহণের মাধ্যমে পশ্চিমবঙ্গে পর্যটনের কেন্দ্র হিসাবে তুলে ধরা। এজন্য প্রচারপুস্তিকা, পোস্টার প্রভৃতির সাহায্যে পশ্চিমবঙ্গের বিভিন্ন দর্শনীয় স্থানের ছবি এবং তাদের বৈশিষ্ট্য উল্লেখ করা হয়েছে। পশ্চিমবঙ্গে অবস্থিত বিভিন্ন টুরিস্ট লজের বিবরণ সম্বলিত পুস্তিকাও প্রকাশ করা হয়েছে। পত্রপত্রিকায় বিজ্ঞানের মাধ্যমে বিদেশি পর্যটকদের আকৃষ্ট করার চেষ্টা হচ্ছে।

**রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের অনুমোদনপ্রাপ্ত চালু কারখানার সংখ্যা**

*৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৫) **শ্রী পুলকচন্দ্র দাস** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯৮ সালের জানুয়ারি মাস থেকে ১৯৯৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের অনুমতিপ্রাপ্ত কতগুলি শিল্প ও কারখানা চালু হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই সময়ের ভিতরে ২৮১৭টি সংস্থাকে নতুন কারখানা স্থাপনের জন্য রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ অনুমতি দিয়েছে।

**শব্দদূষণ রোধে কেন্দ্রীয় নিষেধাজ্ঞা**

*৪২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬১) **শ্রী তপন হোড়** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) সরকার কি অবগত আছে যে, শব্দদূষণ রোধকল্পে লাউড-স্পিকারের দৌরাত্ম্য বন্ধ করতে কেন্দ্রীয় সরকার একটি নিষেধাজ্ঞা জারি করেছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত নিষেধাজ্ঞা বিষয়ে রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছে কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ,

(খ) উপরিউক্ত আদেশনামা রাজ্য সরকারের নজরে আসার সঙ্গে সঙ্গেই পরিবেশ দপ্তর বিভিন্ন বিভাগীয় সচিবের কাছে চিঠি লিখে এই আদেশনামার যথাযথ প্রয়োগের অনুরোধ জানিয়েছেন। এছাড়া বণিক সভাগুলির সাথেও আলোচনা করা হয়েছে।

সমগ্র পশ্চিমবঙ্গকে এয়ার পলিউশন কন্ট্রোল এলাকা বলে ঘোষণা করা হয়েছে। গ্রামাঞ্চলে মাইকের ব্যবহার ও তৎসংক্রান্ত শব্দদূষণ রোধের বিধি এবং ব্যবস্থা গ্রহণ করার জন্য জেলা পরিষদের সভাধিপতিদের জানান হয়েছে। প্রয়োজনে শব্দ দূষণ প্রতিরোধের ব্যবস্থা গ্রহণ এবং তাতে অকৃতকার্য হলে ঐ সংস্থাগুলি

যাতে বিষয়গুলি পুলিশ কর্তৃপক্ষ এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্যদের নজরে আনেন, সেই আদেশও দেওয়া হয়েছে।

**Upgradation of the Status of the PTTIS of D.G.H.C.**

*429. (Admitted Question No. *2253) **Smt. Shanta Chhetri :** Will the Minister-in-charge of the Education Department be pleased to state—

(a) whether it is a fact that the Government has taken steps to upgrade the status of the PTTIS of D.G.H.C. to the category of District Institute of Education and Trainning (DIET); and

(b) if so, the details thereor?

**Minister-in-charge of the School Education Department :**

(a) No it is not a fact.

(b) Does not arise.

**স্বর্ণশিল্প কারখানায় দূষণ নিরোধক যন্ত্র স্থাপন**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৮) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের শহরাঞ্চলে প্রতিটি স্বর্ণশিল্প কারখানায় পরিবেশ দূষণ নিরোধক যন্ত্র স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সংশ্লিষ্ট বিষয়ে পুরসভাগুলির ভূমিকা কি হবে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। এরকম পরিকল্পনা রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদের আছে।

(খ) সংশ্লিষ্ট পুরসভাগুলির সমস্ত দূষণ সৃষ্টিকারী স্বর্ণশিল্প কারখানায় পরিবেশ দূষণ নিরোধক যন্ত্র স্থাপন করা হয়েছে কিনা তা পর্যবেক্ষণ করতে পারে এবং পুরসভাগুলিকে কোনও স্বর্ণশিল্প কারখানাকে ছাড়পত্র দেবার আগে সেই স্বর্ণশিল্প কারখানায় দূষণ নিরোধকের ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা তা দেখে নিতে হবে।

## স্কুল সার্ভিস কমিশন পরীক্ষার ফি মুকব

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৫১) **শ্রী সুধীর ভট্টাচার্য** ঃ বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষায় বসার জন্য বর্তমানে যে 'ফি' চালু আছে তা মকুব করার জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে থেকে উক্ত ব্যবস্থা কার্যকর হবে বলে আশা করা যায়?

**বিদ্যালয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

## গঙ্গা দূষণ রোধে গৃহীত ব্যবস্থা

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৭) **শ্রী শিবপ্রসাদ মালিক** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

গঙ্গার দূষণ রোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

গঙ্গার দূষণ রোধ করা বা গঙ্গার জলের মান উন্নত করার জন্য ১৯৮৬ সাল থেকে গঙ্গা কার্য যোজনা (Ganga Action Plan)-র প্রথম পর্যায়ের কাজ শুরু হয়। লোকালয় থেকে নির্গত গঙ্গাতে প্রবাহিত বর্জস্রোতকে অবরোধ করে গঙ্গা থেকে দূরে বর্জশোধনাগারে শোধন করে আবার নদীতে ফিরিয়ে দেওয়াই এই যোজনার কাজ। কেন্দ্রগত প্রকল্পে (Core Scheme) প্রথম পর্যায়ে পশ্চিমবঙ্গের গঙ্গা তীরবর্তী প্রথম শ্রেণীর ১৫টি শহর সহ মোট ২৮টি শহরের নির্গত বর্জস্রোতকে অবরোধ করে ১৫টি স্থাপিত বর্জ শোধনাগারে শোধনের ব্যবস্থা হয়েছে। অকেন্দ্রগত প্রকল্পের (Non-Core Scheme) মাধ্যমে গঙ্গার ধারে বৈদ্যুতিক শবদাহগৃহ, স্বল্প ব্যয়ে সুলভ শৌচাগার নির্মাণ ও নদীতীরের বিকাশ সাধন করা হয়েছে। ৪৬টি কেন্দ্রগত ও ৬৪টি অকেন্দ্রগত (মোট ১১০টি) প্রকল্পের কাজের মধ্যে ১০৯টির কাজ সম্পূর্ণরূপে শেষ হয়েছে। সাউথ সুবার্বন (পূর্ব)-এর বর্জশোধনাগারের কাজ সামান্য বাকি আছে। পশ্চিমবঙ্গ সরকারের

কলকাতা মহানগর উন্নয়ন নিগম (CMDA), জনস্বাস্থ্য কারিগরি অধিকার (PHE Directorate) কলকাতা মহানগর জল ও স্বাস্থ্য ব্যবস্থাপক নিগম (CMWSA) এবং পুর কারিগরি অধিকার (Municipal Engineering Directorate)-এর মাধ্যমে এই কাজগুলি সম্পন্ন হয়েছে। এর জন্য বরাদ্দ ১৮৮ কোটি টাকার মধ্যে ১৮৬ কোটি টাকা ব্যয় করা হয়েছে।

গঙ্গা কার্য যোজনার দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য পশ্চিমবঙ্গের গঙ্গাতীরবর্তী ২৩টি শহর বেছে নেওয়া হয়েছে এবং এর সাথে দামোদর তীরবর্তী ৪টি শহর যুক্ত হয়েছে জাতীয় নদী সংরক্ষণ যোজনায়। দ্বিতীয় পর্যায়ের কাজের খরচের পরিমাণ প্রায় ৩৪৮ কোটি টাকা। দ্বিতীয় পর্যায়ের কিছু কিছু কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে।

রাজ্য দূষ নিয়ন্ত্রণ পর্যদ গঙ্গার উপর অবস্থিত মোট ৭৭টি কারখানাকে বিশেষভাবে দূষণ সৃষ্টিকারী বলে চিহ্নিত করেছে যার মধ্যে ৫৯টির বর্জশোধনাগার আছে, ৫টির বর্জশোধনাগার তৈরি হচ্ছে, ১টির বর্জশোধনাগার ঠিকমতো কাজ করছে না বলে বন্ধ করে দেওয়া হয়েছে, ১২টি কারখানা অন্যান্য কারণে বন্ধ আছে।

গঙ্গার জলের মানের উন্নতি পরীক্ষা করে দেখার জন্য রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদ গঙ্গার উপর ৮টি স্থানে জলের গুণগত মান পরিমাপ করে থাকে।

**পৌর এলাকায় দূষণজনিত সমস্যা দূরীকরণের জন্য সরকারি পদক্ষেপ**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৬) **শ্রী পুলকচন্দ্র দাস** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পৌর এলাকায় দূষণজনিত সমস্যা দূরীকরণের জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদ সারা রাজ্যে বিভিন্ন পৌর এলাকায় অবস্থিত শিল্প সংস্থাগুলির মধ্যে বিশেষভাবে ২০৮টি সংস্থাকে অধিক দূষণ সৃষ্টিকারী হিসাবে চিহ্নিত করে সেই কারখানাগুলিতে দূষণ নিয়ন্ত্রণের ব্যবস্থা গ্রহণের জন্য নির্দেশ জারি করেছে। সেই কারখানাগুলি একটি নির্দিষ্ট সূচির মাধ্যমে পরিদর্শন করা হয়। এছাড়া পর্যদ নতুন শিল্প স্থাপনের স্থান সম্পর্কে একটি নির্দিষ্ট নীতি

প্রণয়ন করেছে। এছাড়া সমস্ত রাজ্যে পর্ষদ বিভিন্ন স্থানে বায়ুর গুণমান নির্ণয় করছে।

সমগ্র পশ্চিমবঙ্গকে বায়ুদূষণ নিয়ন্ত্রণ এলাকা হিসাবে ঘোষণা করা হয়েছে।

কলকাতাসহ পশ্চিমবঙ্গের অন্যান্য শহরে মোট ৩৩টি বায়ুদূষণ গুণমাপ কেন্দ্র স্থাপন করে প্রতিনিয়ত বায়ুদূষণের গুণমান পরিমাপ করা হচ্ছে।

গঙ্গা কার্য যোজনার মাধ্যমে শহরগুলিতে লোকালয় থেকে নির্গত গঙ্গায় প্রবাহিত বর্জ স্রোতকে অবরোধ করে বর্জশোধনাগারের শোধন করে আবার গঙ্গায় ফিরিয়ে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। গঙ্গার ধারে বৈদ্যুতিক শবদাহগৃহ, স্বল্প ব্যয়ে সুলভ শৌচাগার নির্মাণ ও নদীতীরের বিকাশ সাধন করা হয়েছে।

চিকিৎসাজাত জৈব ও অজৈব বর্জের সঠিক ব্যবস্থাপনার জন্য রাজ্য সরকারের সহায়তায় কলকাতা পৌরসভা ধাপা অঞ্চলে দুটি বিশেষভাবে সুরক্ষিত প্রাচীরঘেরা বাঁধানো landfill তৈরি করেছে। সংগৃহীত চিকিৎসাজাত বর্জ্য আলাদাভাবে এই landfill-এ রাখার ব্যবস্থা হয়েছে। ভূগর্ভস্থ জলস্তর যাতে দূষিত না হয় তার যথাযথ ব্যবস্থা নেওয়া হয়েছে।

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ পরিবেশ আইন ও বিধি অনুসারে পৌর অঞ্চলে অবস্থিত হাসপাতাল, নার্সিং হোম, ল্যাবরেটরি ইত্যাদি চালনার অধিকারের অনুমতি দিচ্ছে।

সংবিধানের ৭৪তম সংশোধন আইন অনুযায়ী পৌরসভাগুলির পরিবেশ সংক্রান্ত দায়িত্ব সুষ্ঠভাবে পালনের জন্য পরিবেশ দপ্তর একটি নির্দেশগ্রন্থ তৈরি করে বৃহত্তর কলকাতায় সমস্ত পৌরসভাগুলির কাছে পাঠিয়ে দিয়েছে।

বৃহত্তর কলকাতার পৌর এলাকাগুলির পরিবেশগত সমস্যার সমাধানের জন্য পরিবেশ দপ্তর সেমস্যাপ প্রকল্পের মাধ্যমে "Municipal Environment Services Improvement Action Plan" বইটি তৈরি করে সমস্ত পৌর সভাগুলিতে পাঠিয়ে দিয়েছে।

**পরিবেশ আদালত গঠন**

***৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৬) শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকার পরিবেশ আদালত গঠনের সিদ্ধান্ত গ্রহণ করেছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে থেকে এবং কোথায় উক্ত আদালতের কাজ শুরু হবে বলে আশা করা যায় ; এবং

(গ) উক্ত আলাদত গঠনের উদ্দেশ্য কি?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নয়।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) প্রশ্নই ওঠে না।

## ADJOURNMENT MOTION

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** Today I have received six notices of Adjournment Motion. The first one is from Shri Deba Prasad Sarkar on the subject of reported atrocities by police on the people protesting against delay in dam repairing in Murshidabad causing death of and injury to some persons. The second one is from Shri Sk. Daulat Ali and Shri Sudhir Bhattacharjee on the subject of reported damage and theft of office furniture, files etc. in Writer's Buildings, Calcutta. The third one is from Shri Dilip Das and Shri Soumendra Chandra Das, the fourth one is from Shri Pankaj Banerjee and the fifth one is from Shri Saugata Roy all three one the subject of reported murder of one Rabindra Pandit, a Trinamul Congress under at Khanakul, Hooghly and the last one is from Shri Ashok Kumar Deb on the subject of deplorable condition of Government hospital at Habra, North 24-Parganas.

The subject matters of all the Motions relate to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The Members may invite attention of ministers concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to all the Motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

মুর্শিদাবাদ জেলার পদ্মার ভাঙনে উদ্বাস্তু হজার হাজার বিপন্ন ও অসহায় মানুষ এখন ভাঙন প্রতিরোধের জন্য বছরের পর বছর সরকারের কাছে আবেদন জানিয়ে কোনও প্রতিকার পাচ্ছে না। স্থানীয় অধিবাসীদের দাবি অনুযায়ী বর্ষার সময় বন্যা প্রতিরোধের কাজে না নেমে শুখা মরসুমে বন্যা প্রতিরোধের কাজ করার জন্য প্রতিশ্রুতি সরকার লঙ্ঘন করে বন্যার জল বৃদ্ধি হওয়ার পর পূর্ববর্তী বছরগুলির মতো ঠিকাদার ও বাস্তুকারদের স্বার্থে কর্তৃপক্ষ পদ্মার পাড় বাঁধাবার কাজ শুরু করতে চাইলে স্বাভাবিক কারণেই ভাঙনে উদ্বাস্তু হাজার হাজার মানুষ বন্যা ও ভাঙন প্রতিরোধ কমিটি'র নেতৃত্বে পাড় বাধানোর নামে সরকারি টাকা নয়ছয় রুখতে এগিয়ে আসেন। কিন্তু কর্তৃপক্ষ জনসাধারণের কোনও আপত্তি না শুনে বিনা প্ররোচনায় পুলিশ নামিয়ে শান্তিপূর্ণ জনতার উপর বেপরোয়া গুলি চালায়। একজনকে খুন করেও পুলিশ ক্ষান্ত হয়নি। রাত পর্যন্ত এলাকায় শতাধিক দোকানে লুঠপাট ও ভাঙচুর চালিয়েছে পুলিশ ও র‍্যাফ। পুলিশ প্রহার থেকে রেহাই মেলেনি, স্কুল, শিক্ষক, বৃদ্ধা, এমনিক আন্তসত্ত্বা গৃহ বধুরও। পদ্মার ভাঙনে উদ্বাস্তুদের জিনিস পত্র ভাসিয়ে দেওয়া হয়েছে পদ্মায়।

১। আমরা এই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত চাই। এর সাথে

২। নিহত ও আহতদের পরিবার পরিজনকে উপযুক্ত ক্ষতিপূরণ

৩। ধৃত বন্দিদের বিনা শর্তে মুক্তি এবং

৪। ঘটনার জন্য দায়ী পুলিশ অফিসারদের দৃষ্টান্তমূলক শাস্তির দাবি করছি।

(At this stage Shri Deba Prasad Sarkar, Hon'ble Member of S.U.C.I party walked out of the Chamber)

**Shri Pankaj Banerjee :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence namely,

Rabindra Pandit, a Trinamul Congress worker was brutally murdered by CI(M) hooligans on Monday, when Shri Pandit was protesting against the barbarian activities of the CPI(M) hooligans and was participating in a protest rally, he was dragged out from the procession and was taken to a Jute Field where he was killed by the miscreants and his dead body was recovered on the next day from the said field. None is still arrested by the police as the local police is aiding the miscreants to terrorise the local people.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received six notices of Calling Attention on the following subjects, namely :-

| | Subject | Member |
|---|---|---|
| i) | Reported police firing at Akherigunj, Murahidabad on 17-7-2000 | : Shri Sudhir Bhattacharjee & Shri Pankaj Banerjee |
| ii) | Reported murder of Ranjan Mondal a R.S.P. leader at Kumirmari South 24-Parganas | : Shri Nirmal Das |
| iii) | Reported murder at Khanakul Hooghly | : Shri Ashok Kumar Deb |
| iv) | Reported decision of killing cats in the Writers Buildings | : Shri Tapan Hore |
| v) | Reported damage of files and type writers in the Land Reforms Department in last weekend | : Shri Saugata Roy |
| vi) | Reported Arsenic pollution of drinking water in North and South 24-Parganas Malda and Murshidabad | : Shri Sanjib Kumar Das |

I have selected the notice of Shri Sanjib Kumar Das on the subject of Reported Arsenic Pollution of drinking water in North and South

24-Parganas, Malda and Murshidabad.

The Minister-in-charge may please make a statement today. If possible or give a date.

**Shri Probodh Chnadra Sinha :** Sir, the statement will be made on the 27th July.

## STATEMENT ON CALLING ATTTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of School Education Department will make a Statement on the subject of non-payment of arear of Pay etc. under ROPA-98 and non-depositing the same in the P.F. Account of Teaching and non-Teaching staff of Secondary Schools in Darjeeling.

(Attention called by Smt. Shanta Chhetri on the 30th June 2000.)

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিধায়ক শ্রীমতী শান্তা ছেত্রীকে বাংলায় বিবৃতি দিলে পরে ওনার বোধগম্য নাও হতে পারে, উনি যেহেতু ইংরাজিতে দৃষ্টি আকর্ষণ করেছেন, সেইজন্য আমি ইংরাজিতেই উত্তর দিচ্ছি।

After a good deal of discussion with the authorities of Darjeeling Gorkha Hill Council, it was decided that salary of teaching and non-teaching staff of aided Secondary School of that area will be paid by the Council itself. ROPA 98 is equally applicable to the teaching and non-teaching staff of West Bengal including those of Darjeeling Gorkha Hill Council. But as the salary of the teachers and non-teaching staff of that area is not paid by the school Education Directorate of Government of West Bengal, the question of implementing it does not fall on School Education Directorate. So, the arrear claim of teachers from 1-4-97 to 30-1-99 of ROPA 98 is not to be deposited in the Provident Fund Account by the School Education Directorate of the Government of West Bengal. The entire matter is to be looked into by the Council.

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** স্যা, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, ৩০শে অক্টোবর, ১৯৯৮ সালে আমাদের দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের

*প্রিন্সিপাল সেক্রেটারি—তখন সিদ্ধার্থ ছিলেন—উনি সেক্রেটারি গভর্নমেন্ট অফ ওয়েস্ট বেঙ্গল, হিল অ্যাফেয়ার্স ডিপার্টমেন্টকে একটি চিঠি দিয়েছিলেন, আমাদের যত টিচিং এবং নন-টিচিং স্টাফের এরিয়ারের টাকা ডিপোজিট আছে পি এফ অ্যাকাউন্টে—মোট সেই* টাকা আছে ৪৮ কোটি ৪০ লক্ষ ৩৬ হাজার ৬৯ টাকা—তার মধ্যে গভর্নমেন্টের কাছ থেকে ১৩ কোটি ৮৮ লক্ষ ২৫০ টাকা পাওয়া গেছে। কিন্তু ব্যালেন্স টাকাটা কেন এখনও পর্যন্ত দেওয়া হয়নি ডি জি এইচ সি-কে?

[12-10 — 12-20 p.m.]

**শ্রী কান্তি বিশ্বাস :** সমস্যাটা হচ্ছে, দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের যে এলাকা সেই এলাকায় মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষক এবং শিক্ষাকর্মীদের বেতন বিদ্যালয় শিক্ষা অধিকার—স্কুল এডুকেশন ডাইরেক্টরেটের পক্ষ থেকে প্রদান করা হয় না। এদের বেতন, ভাতার টাকা দেওয়া হয় দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের পক্ষ থেকে। আমরা যাদের বেতনের টাকা দিয়ে থাকি রোপা অনুসারে তাদের যে টাকা পি এফে দেওয়ার কথা, যে টাকা এরিয়ার হিসাবে দেওয়া র কথা সেই টাকা আমরা দিচ্ছি। কিন্তু যেহেতু এদের বেতনের টাকা আমাদের দপ্তর বা ডাইরেক্টরেট থেকে দেওয়া হয় না সেইজন্য রোপার টাকা যেটা পি এফে জমা দেওয়ার কথা সেটা আমরা তাদের ক্ষেত্রে জমা দিতে পারছি না। আমার মনে হয়, এ বিষয়ে বোঝাবুঝির ক্ষেত্রে যে ঘাটতি আছে, এ ব্যাপারে দার্জিলিং গোর্খা হিল কাউন্সিলের শিক্ষা বিষয়ক যিনি সেক্রেটারি তিনি যদি এখানে একবার আসেন তাহলে ভাল হয়। যেখানে আমরা বেতনের টাকাটা দিচ্ছি না সেখানে এরিয়ার টাকাটা আমরা কিভাবে দেব—এই প্রশ্নের একটা মীমাংসা হতে পারে। আপনাদের পক্ষ থেকে কোনও দায়িত্বশীল আধিকারিক যদি কলকাতায় আসেন তাহলে তার সাথে বসে সমস্যার সমাধান হতে পারে।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Environment Department to make a statement on the subject of Pollution caused by the wastes of the Fizariya Conversa Allahna Food Processing Centre in the adjoining areas of Andul-Mourigram in Howrah Dist.

(Attention called by Shri Sital Kumar Sardar and Shri Sanjib Kumar Das jointly on the 13th July, 2000)

**শ্রী মানবেন্দ্র মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিধানসভার কার্যক্রমের নিয়মবিধি ১৯৮ অনুসারে ১৩ই জুলাই ২০০০ শ্রী শীতল কুমার সর্দার ও শ্রী সঞ্জীবকুমার দাস

উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে আমি নিম্নলিখিত বিবৃতি প্রদান করছি ঃ—

রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদ ১৯৯৬ সালে হাওড়া জেলার সাকরাইল থানার অন্তর্গত দুলিয়া মৌজা অঞ্চলের ফ্রিগারিও কনসারভার আল্লানা লিমিটেড নামক খাদ্য প্রক্রিয়াকরণ সংস্থাকে স্থাপন করার অনুমতি দেয়। সংস্থাটি ঠান্ডা জমা মাংস, প্যাকেট করা জমা ঠান্ডা মাছ এবং ঠান্ডা ফল ও তরিতরকারি প্রস্তুত করার জন্য অনুমতি চেয়েছিল।

শিল্প সংস্থাটি তরল বর্জ্য শোধনাগার স্থাপন করেছে। এরপর এই সংস্থাটি ১৯৯৯ সালের নতুন করে অনুমতি পত্রের জন্য আবেদন করে, কারণ তারা নতুন কিছু উৎপাদন বা প্রস্তুত করতে চায়—যার মধ্যে আছে নির্বীজকৃত হাড়যুক্ত মাংস ও মাংসের চর্বির সহউৎপাদন। এরজন্য একটি রেন্ডারিং প্ল্যান্ট (চর্বি গলানোর যন্ত্র) তৈরি করার অনুমতি প্রার্থনা করে। অনুমতি পত্রের প্রার্থনা বিবেচনা করা সম্ভব হয়নি কারণ তারা পরিবেশের উপর নির্ধারিত প্রভাবের প্রতিবেদন (Environmental Impact Assessment Report) জমা দিতে পারেনি। এতৎ সত্ত্বেও শিল্প সংস্থাটি রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের অনুমতি ছাড়াই তাদের উৎপাদন শুরু করে। চর্বি গলানোর যন্ত্রটিই ওই শিল্প সংস্থার দুর্গন্ধ সৃষ্টির মূল কারণ।

স্থানীয় বিধায়ক শ্রী শীতলকুমার সর্দার এবং হাওড়া জেলা পরিবেশ সুরক্ষা সমিতির দুর্গন্ধ সম্পর্কিত অভিযোগ পাওয়ার পর রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদ এই শিল্প সংস্থাটিকে চর্বি গলানোর যন্ত্র না চালানোর জন্য একটি নির্দেশ জারি করে, কারণ এই যন্ত্রটির ব্যবহারই উদ্ভুত দুর্গন্ধের কারণ বলে ধরা হয়েছে।

শিল্প সংস্থাটি বর্তমানে রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্যদের নিয়মিত নজরদারির মধ্যে আছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চর্বি গলে যায় এবং তার থেকে দুর্গন্ধ বেরোয়। আমরা এম এল এ-রা যারা ট্রেনে করে ঐ এলাকা দিয়ে আসি আমরা দেখি যে অ্যাবাউট ৪/৫ কিলোমিটার রেডিয়াস জুড়ে এই গন্ধটা ছড়িয়ে থাকে। কারখানা হোক, তার বিরুদ্ধে আমরা নই কিন্তু আমাদের প্রশ্ন, এ ক্ষেত্রে দূষণ নিয়ন্ত্রণ পর্যদ কিভাবে তাদের সার্টিফিকেটটা দিলেন? সেখানে এমন দুর্গন্ধ বেরোয় যে মানুষকে ঘর ছেড়ে পালিয়ে যেতে হচ্ছে। এই প্রসঙ্গে স্যার, আপনার অবগতির জন্য জানাই, হাওড়ার সেকেন্ড ব্রিজ হওয়ার সময় অনেক মানুষকে ঘর ছেড়ে দিতে হয়েছিল এবং তারা মৌড়িগ্রাম স্টেশনের কছে নবনগর বলে একটা জায়গাতে ঘর বেঁধেছিল। একবার তারা বাস্তুচ্যুত হয়েছে কিন্তু এখানে যা অবস্থা তাতে তারা আবার বাস্তুচ্যুত হতে চলেছে। আমি যতদূর জানি, এখানে ৬টি ইউনিট চলবে, এখন একটি মাত্র ইউনিট

চলছে। একটা ইউনিটেই যে মোমেনটাম যে ম্যাগনিচুট তৈরি হয়েছে তাতে মানুষ সেখানে বাস করতে পারছে না তাহলে ৬টি ইউনিট চললে কি অবস্থা হবে বোঝাই যাচ্ছে। এ বিষয়ে সরকার কি সিদ্ধান্ত নিয়েছেন—মানুষকে যাতে দ্বিতীয়বার ঘর ছাড়া হতে না হয় তারজন্য কি করছেন জানাবেন কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্য নিশ্চয় খেয়াল করেছেন যে আমি কলিং অ্যাটেনশনের জবাব দিতে গিয়ে বলেছি যে এখানে চর্বি গলানোর যে রেন্ডারিং প্ল্যান্টটি আছে সেটির দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের অনুমতি ছাড়াই তারা করেছেন। তারা বিনা অনুমতিতে বেআইনি কাজ করছেন। আমরা ইতঃমধ্যে ঐ প্ল্যান্ট বন্ধ করে দিতে বলেছি। মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই, গতকাল হাওড়া জেলা সমাহর্তার ঘরে একটা সর্বদলীয় বৈঠক হয়। তাতে চূড়ান্ত সিদ্ধান্ত হয়েছে, ২৪ ঘণ্টার মধ্যে যদি তারা দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কনসেন্ট সার্টিফিকেট দেখাতে না পারেন তাহলে সংস্থাটি সবরকম উৎপাদন বন্ধ করে দেওয়া হবে।

**শ্রী শীতলকুমার সর্দার ঃ** মাননীয় মন্ত্রীর কাছে অতিরিক্ত প্রশ্ন। ফ্রিগারিও কনসারভার আল্লানা লিমিটেড নামক কোম্পানিটি প্রতিষ্ঠিত হয়েছে। আমার প্রশ্ন, একটি ফ্যাক্টরি চালু করতে গেলে যে যে নিয়মগুলি পালন করা প্রয়োজন, ঐ কোম্পানি ১৯৯৮ সালে পলিউশন কন্ট্রোল বোর্ড থেকে এন ও সি নিয়েছিল কিনা ; পলিউশন কন্ট্রোল বোর্ড থেকে তারা লাইসেন্স পেয়েছে কিনা; গ্রাম প্রধানের কাছ থেকে সার্টিফিকেট নিয়েছে কিনা ; এবং তারা যে ডিপ টিউবওয়েল করেছে তার ফলে গ্রামের মানুষ যে জল পাবে না সে ব্যাপারে ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** এতগুলো প্রশ্নের উত্তর হবে না। মন্ত্রী একটি প্রশ্নের উত্তর দেবেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনার প্রথম প্রশ্নে উত্তরে জানাই, কারখানাটি প্রথম পর্যায়ে যখন চর্বি গলানোর প্ল্যান্টটা চালু করেনি তখন আমরা দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ থেকে অনুমোদন দিয়েছিলাম। তারপর তারা চর্বি গলানোর প্রথম ইউনিট যেটা চালু করেছে সেটা অনুমোদন ছাড়াই চলছে এবং তারজন্য ওটা বন্ধ করে দেবার সিদ্ধান্ত ইতিমধ্যে নেওয়া হয়েছে।

## PRESENTATION OF FOURTH REPORT OF THE COMMITTEE ON GOVERNMENT ASSURANCES, 1999-2000

**Shri Abdul Mannan :** Sir, with your kind permission I beg to

present the Fourth Report of the Committee on Government Assurances, 1999-2000.

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now, Dr. Asim kumar Dasgupta will make a statement on the subject of provision of funds for Development Schemes in the respective constituency areas of the Members.

**Dr. Asim Kumar Dasgupta :** Honourable Members would recall that in my Budget Speech this year (2000-2001) I had propsoed that from out of the decentralised provision of funds for development in each district, a sum of Rs. 15.00 lakhs would be provided for the Constituency area of every Honourable Member of the State Legislative Asembly (MLA). I had also suggested that on the basis of this provision, and in coordination with the local Panchayats/Municipalities/Corporations. Honourable Members will formulate development schemes and have them presented before the District Planning Committee. These schemes will then be implemented by the concerned Panchayats/Municipalities/Corporations/Departments, and the progress report of implementation will be duly sent to the Honourable Members.

I am now happy to announce that detailed scheme in this regard has been finalised. To facilitate flow of funds. I propose that in partial modification of my earlier proposal, the fund may be given in respect of each MLA out of District Plan Fund, augmented by re-appropriating suitably from the budget provision under grants to local Bodies in some major departments. First instalment of 50 percent of the allocation would be credited to the local fund account of the Zilla Parishads in respect of MLAs whose jurisdiction fall mainly in the rural areas. For MLAs whose jurisdiction fall mainly in urban areas in the districts, this fund will be credited to the local fund account of the District Urban Development Agency. For Calcutta Municipal Corporation Area, this fund will be credited to the local fund account of the State Urban Development

Agency. From this fund, the MLAs would be entiled to recommend and grant money for specific schemes in the following sectors :

1. Minor Irrigation,
2. Embankment protection,
3. Roads (including guard-walls),
4. Drinking water,
5. Health,
6. Education (Primary, Secondary, Higher Secondary and College education and Library Sciences),
7. Rural electrification, and
8. Development of burning ghats and burial grounds.

The MLAs would prepare the outline of the scheme in the above sectors in their own area keeping the development needs of the area in mind. With a view to ensuring consistency with the overall District Plan, and also to avoid duplication, such schemes should be sent to the Member-Secretary of the District Planning Committee for consultation and sanction of fund by the District Planning Committee. The schemes will be implemented by the concerned Panchayat Samity, the concerned Municipality/Corporation or the concerned Government Department. The money will be disbursed in two instalments, of which the first instalment will be released immediately after the budget proposals are approved by the House and the second instalment will be released only after utilization certificates in respect of 50 percent of the amount already released are submitted.

[12-20 — 12-30 p.m.]

**Mr. Speaker :** Mr. Dasgupta, Technical Education should be included along with the Parimary, Secondary, Higher Secondary and Collage Education and Library Sciences.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, at the time of issuing G.D. your advice would be kept in mind.

## MENTION CASES

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল পুলিশ বাজেট এই সভা থেকে পাশ হয়ে গিয়েছে এবং আইন-শৃঙ্খলা নিয়ে নানা পরামর্শ এসেছে এবং সমালোচিত হয়েছে তৃণমূলীদের সমাজবিরোধী কান্ডকারখানা। আজকে সকালে সংবাদপত্রের মাধ্যমে সমস্ত পশ্চিমবঙ্গবাসী জানতে পেরেছে এবং তৃণমূলীদের প্রতি ঘৃণার উদ্রেগ করেছে। কেশপুরে এক ২০ বছর যুবতী রমনীর অপরাধ হল সে সি পি এম-এর সমর্থক। বলদেবখামার গ্রামের শক্তিপদ রায়ের কন্যা কাকলীকে ধর্ষণ করে এবং তারপর তাকে খুন করে তৃণমূল কর্মীরা। রাতে সে বাথরুম করতে যায় এবং সেই অবস্থায় তাকে টেনে নিয়ে যায়। তার চিৎকার শুনে তার মা এগিয়ে গিয়ে গুলির আওয়াজ শোনে। সেখানে গিয়ে দেখে যে তৃণমূল কর্মীরা পালিয়ে যাচ্ছে। তার মা যাদের চিনতে পেরেছে তার মধ্যে আছে চিত্ত ভুঁইয়া হরেন বড়দলুই। এই দুজনের চেনা মুখ দেখতে পেয়েছে এবং তার সাথে আরও ৩-৪ জন ছিল। এই খুনের ঘটনার প্রতি সমস্ত জায়গায় আমরা আমাদের ঘৃণা এবং প্রতিবাদ করেছি। আমার দাবি অবিলম্বে এই তৃণমূলীদের গ্রেপ্তার করতে হবে। এর পরেও প্রমথ রায়, চন্ডী গড়াই স্বপন গড়াই এই সমস্ত তৃণমূলের নেতারা শক্তি পদ রায়ের বাড়িতে গিয়ে হুমকি দিয়েছে, আপনার মেয়েকে ধর্ষণ করা হয়েছে খুন করা হয়েছে, আর বেশি কথা বললে বাড়িটা মাটির সঙ্গে মিশিয়ে দেব। আজকে তৃণমূল সমাজবিরোধীরা সংগঠিত হয়ে আমাদের মা বোনেদের সম্মান ভুলুণ্ঠিত করছে, বাংলার ঐতিহ্য বাংলার সাংস্কৃতিক ভুলুণ্ঠিত করছে। এদের ক্ষমা করা যাবে না। এখানে এই তৃণমূলীদের পদত্যাগ করতে হবে। আমি ওই আসামীদের অবিলম্বে গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেশপুরে আবার তৃণমূলী কর্মীরা নৃশংস ঘটনা ঘটিয়েছে। এটা খুবই নিন্দনীয় ব্যাপার। গত সোমবার কেশপুরের বলদেব খামার গ্রাম কাকলি নামে একজন মহিলাকে তৃণমূল কর্মীরা ধর্ষণ করে এবং তারপরে তাকে গুলি করে নৃশংস ভাবে হত্যা করে। এই ঘটনা খুবই নিন্দনীয়। কাকলি মাত্র ২০ বছরের মহিলা। কয়েকদিন আগে সে তার বাপের বাড়িতে এসেছিল। এরপরে এই নিদারুণ ঘটনা ঘটেছে। তাকে তৃণমূল কর্মীদের হাতে খুন হতে হয়েছে। আমি এই ঘটনার তীব্র প্রতিবাদ করছি। তৃণমূলের দুজনকে সনাক্ত করা গেছে। তারা হচ্ছে হরেন বরদলুই এবং চিত্ত ভুঁইয়া। তাদের সাথে আরও দু-তিনজন ছিল। স্যার, আমরা এই

ঘটনার তীব্র প্রতিবাদ করছি তীব্র ধিক্কার জানাচ্ছি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, অবিলম্বে এইসব ক্রিমিনালদের গ্রেপ্তার করা হোক।

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উত্থাপন করছি। স্যার, গত সোমবার রাত্রে কেশপুর থানার বলদেবখামার গ্রামে সেখানে তৃণমূলের কর্মীরা নৃশংসভাবে শক্তিপদ রায়ের কন্যা কাকলি ঘোষকে ধর্ষণ করেছে এবং তাকে গুলি করে হত্যা করেছে। তার বুকে গুলির চিহ্ন পাওয়া গেছে। ঐ ঘটনায় হরেন বরদলুই এবং চিত্ত ভুঁইয়া এবং আরও দু-তিনজন কর্মী ছিল। তারা নৃশংসভাবে তাকে ধর্ষণ করেছে এবং তারপরে তাকে খুন করেছে। আমরা তাই এই সভা থেকে বর্বরোচিত ঘটনায় যুক্ত তৃণমূল কর্মিদের এবং তৃণমূলের দুস্কৃতিদের গ্রেপ্তার করে শাস্তির দাবি জানাচ্ছি।

(গোলমাল)

**Shrimati Shanta Chhtri :** Hon'ble Deputy Speaker, Sir, I would like to draw the kind attention of the Hon'ble Minister in Tourism that the Tourism Department, Government of West Bengal, in the advertisement published in the News papers above the privatisation of the "Hill Top" of Kalimpong, whereas the D.G.H.C. had already submitted its proposal requesting State Government, Tourism Department either to transfer the said "Hil Top" to D.G.H.C. or to sale out the right of possession to Tourism Department under D.G.H.C. But it is a matter of great regret that the request of the D.G.H.C. in the matter is unresponded as yet. Inspite of the above request by the D.G.H.C. the state Tourism Department is going to privatise the said "Hill Top" of Kalimpong without giving due regard to the letter of request of the D.G.H.C. for the purpose. I request the Hon'ble Minister to kindly do the needful as earlier date.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল আমরা এখানে পুলিশ বাজেটে আলোচনা শুনলাম। এখানে দাঁড়িয়ে পুলিশমন্ত্রী যে কথাগুলো বললেন, আমার মনে হল যে, পুলিশ মন্ত্রী সস্তা বাহবা কুড়াবার জন্য এবং কিছু সদস্যের হাততালি কুড়াবার জন্য তিনি বক্তৃতা করলেন। কিন্তু তার বক্তৃতার মধ্যে রাজ্যের কোথাও শান্তিশৃঙ্খলা প্রতিষ্ঠা করবার কোনও কথা ছিল না। তিনি এখানে দাঁড়িয়ে চ্যালেঞ্জ করলেন, সেই চ্যালেঞ্জের পরিণাম

(গোলমাল)

**Mr. Deputy Speaker :** Please remove that thing.

(গোলমাল)

[12-30 — 12-40 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, গতকাল স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর বক্তব্যের মধ্যে চ্যালেঞ্জের ভূমিকা ছিল। একটা রাজ্যের পুলিশ এই ধরনের চ্যালেঞ্জ নিলে রাজ্যের শান্তি-শৃঙ্খলা রক্ষা করতে পারবে না। এখানে বসে আছেন রাজ্যের মন্ত্রীরা। ক্ষিতি গোস্বামী তো বিভিন্ন সভায় যে বক্তব্য রেখেছেন তা শুনেছি। তিনি নিজে দাবি করেছেন যে, পশ্চিমবঙ্গ বিহারে পরিণত হয়েছে। আজকে আমার বক্তব্য শাসসদলের মন্ত্রী পর্যন্ত এই দাবি করেছেন এই রাজ্যের আইন-শৃঙ্খলার পরিণতি বিহারকে ছাড়িয়ে গেছে। আজকে এই চুনোপুঁটিরা রোবটের মতো সেজে লাঠি সোটা নিয়ে এস সি, এস টি-দের ঘর পুড়িয়ে দিচ্ছে। বহু মায়ের সিঁথির সিঁদুর তুলে দিচ্ছে। আরও কত তুলবে জানি না। গ্রামের মানুষ চোখের জল ফেলতে ফেলতে ভিটে ছেড়ে চলে যাচ্ছে। এইভাবে তারা অত্যাচার চালাচ্ছে। এই অত্যাচারের বিরুদ্ধে মানুষ প্রতিবাদ জানাচ্ছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফলতা বিধানসভা ও মগরাহাট পশ্চিমপাড় বর্ডার এলাকায় বাগারিয়া প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয় ১৯৬৯ সালে। ওই গ্রামে কোনও প্রাথমিক বিদ্যালয় নেই। এনকোয়ারি হয়েছে তিন বার। এস আই রিপোর্ট দিয়েছে। এখন পর্যন্ত বিদ্যালয়টি সরকারের অনুমোদন পেল না। স্কুলের বিষয় কেস হয়েছিল ১৯৮৭ সালে। কেস নং ১৪০৭। এই কেসের পর ফের এস আই সাহেব এনকোয়ারি করে। তখন প্রাথমিক শিক্ষা পর্ষদের চেয়ারম্যান ছিলেন অনন্ত চক্রবর্তী তিনি হেয়ারিং করেন। প্রত্যেক বছর দেখি বাজেট বইয়ে মাননীয় শিক্ষামন্ত্রী কান্তি বিশ্বাস এক হাজার করে স্কুলের অনুমোদন দিচ্ছে, অথচ এই সব স্কুলে হচ্ছে না। তাই মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে দাবি যাতে এই স্কুলটি অতিশীঘ্র সরকারের অনুমোদন পায় তার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জয়ন্ত চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে দমকল বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিষ্ণুপুর থানায় আজ থেকে ৭-৮ বছর আগে ৪-৫ জন কর্মীকে নিয়ে একটা পরীক্ষামূলকভাবে দমকল বিভাগ খোলা হয়েছিল। কিন্তু দুঃখের বিষয় যে, ওই দমকল বিভাগটি হঠাৎ উঠে যায়। আমি অনুরোধ করব যে, ওই দমকল কেন্দ্রটি বিষ্ণুপুরে খোলা হোক কারণ ওখানকার জায়গা ভীষণ ঘিঞ্জি এলাকা।

তাছাড়া ছোট ছোট শিল্প আছে। এরফলে বিস্তীর্ণ এলাকায় যদি আগুন লাগে তাহলে বাঁকুড়ার থেকে গাড়ি আসতে আসতে আগুন অনেক ধরে যাবে। সেইজন্য দমকল কেন্দ্র স্থাপনের জন্য বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী ফিরে এসেছেন। আজকে সবং, পিংলা, কেশপুর এবং মেদিনীপুরের ওই সমস্ত এলাকার যে সমস্ত মানুষ খুন হয়েছে তা কংগ্রেস, তৃণমূল বা সি পি এম যাই হোক তাদের সম্পর্কে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে বলতে চাই যে, যারা খুন হয়েছে তাদের প্রত্যেককে যেন ১ লক্ষ টাকা ক্ষতিপূরণ দেওয়া হয় এবং যাদের ঘরবাড়ি পুড়ে গেছে তাদেরকে ১০ হাজার টাকা করে দেওয়া হয়। অর্থমন্ত্রী এম এল এ-দের টাকা দিচ্ছেন তারজন্য ধন্যবাদ দিচ্ছি কিন্তু যারা এই গন্ডগোলে খুন হল এবং যাদের ঘরবাড়ি পুড়িয়ে দেওয়া হল তাদেরকে পার্টি নির্বিশেষে ১ লক্ষ টাকা করে সরকার থেকে অনুদান দেওয়া হোক। যাদের ঘরবাড়ি গিয়েছে তাদের ১০ হাজার টাকা দিন, যারা চিকিৎসাধীন আছে তাদের যাতে বিনা পয়সা চিকিৎসা হয় তার ব্যবস্থা করুন। এই আবেদন আমি করছি। বর্ষা এসে গেছে তাদের ঘর তারা সারাতে পারছে না, পয়সায় অভাবে চিকিৎসাও করতে পারছে না, এই ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা নেওয়া দরকার। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল দাস** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের রাজ্যের বিদ্যালয় শিক্ষামন্ত্রী আছেন। আমাদের আলিপুরদুয়ার শহরে, আলিপুরদুয়ার গার্লস হাই স্কুল যার বয়স ৮০ বছর, সেখানে সঙ্গীত বিষয়ে পাঠের ব্যবস্থা আছে উচ্চ মাধ্যমিক স্তরে। অতি সম্প্রতি উচ্চ মাধ্যমিক শিক্ষা কাউন্সিল তারা ঘোষণা করেছেন বিদ্যালয় থেকে সঙ্গীত শাখা তুলে দেবেন। সেখানে ৩৭ জন শিক্ষার্থী আছেন, এই বছরে বারো ক্লাস তারা পড়ছে। যদি সেখান থেকে সঙ্গীতের পাঠ তুলে দেওয়া হয় আমাদের ডুয়ার্সের শত শত সঙ্গীত প্রেমী মেয়েরা সেখানে সঙ্গীত শিক্ষা থেকে বঞ্চিত হবে। আমি অনুরোধ করছি এটা অত্যন্ত গর্হিত কাজ হবে। ওখানে আংশিক সময়ের জন্য শিক্ষিকা আছেন, কিন্তু সঙ্গীত বিষয়ের জন্য পূর্ণ সময়ের জন্য শিক্ষক নেই। তাই বলব, আলিপুরদুয়ার গার্লস স্কুলে সঙ্গীত শিক্ষিকা দেওয়ার ব্যবস্থা করা হোক। যাতে সেখানে পঠন পাঠনের সুযোগ ঐ এলাকার মেয়েরা পায়। আমি আশা করব হায়ার সেকেন্ডারি কাউন্সিল থেকে প্রত্যাহারের যে চিঠি দিয়েছেন সেটা যাতে অবিলম্বে প্রত্যাহার করা হয়, সঙ্গীত পাঠের ব্যবস্থা করা হয়, তারজন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বাদল ভট্টাচার্য** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকের সভায় আমি জানাতে চাইছি, সভা যেভাবে চলছে, যেভাবে খুন সন্ত্রাস চারিদিকে চলছে, খানাকুলে

খুন হচ্ছে, গড়বেতায় খুন হচ্ছে, মাননীয় মন্ত্রী গণেশবাবু তিনিও দেখছেন মরিঝাঁপিতে কুমিরমারিতে আস এস পি-র রঞ্জন মন্ডলকে সি পি এম-এর কর্মীরা খুন করেছে। চারিদিকে খুনের রাজনীতি চলছে, সন্ত্রাসের রাজনীতি চলছে, আইনের শাসন নেই, এই অবস্থায় আমি আপনার মাধ্যমে বলতে চাই এই খুন সন্ত্রাস বন্ধ হোক, সি পি এম, আর এস পি-র লোককে খুন করছে, কাক কাকের মাংস খায় যেখানে এই অবস্থা, সেখানে অবিলম্বে আইনের শাসন কায়েম করা হোক, এই ব্যাপারে আমরা সমবেতভাবে অংশগ্রহণ করে খুনের সন্ত্রাস বন্ধ করতে চাই। এই অনুরোধ আমি জানাচ্ছি।

**শ্রী আনন্দমোহন বিশ্বাস ঃ** স্যার, আমরা বেশ কিছুদিন ধরে লক্ষ্য করছি, এই তৃণমূল কংগ্রেস এবং বি জে পি এরা এলাকায় সন্ত্রাস সৃষ্টি করছে আর বিধানসভায় মায়া কান্না কাঁদছে। আমি যেটা বলতে চাই, আমার নানুড় বিধানসভা কেন্দ্রে তৃণমূল আশ্রীত সমাজবিরোধীরা পাট্টাদার বর্গাদারদের চাষ করার ক্ষেত্রে অসুবিধা সৃষ্টি করছে। বেআইনি অস্ত্রশস্ত্র দেখিয়ে তাদের জমি থেকে উচ্ছেদ করার চেষ্টা করছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি এই তৃণমূল কংগ্রেস এর যারা বর্গাদার এবং পাট্টাদারদের জমিতে বেআইনি অস্ত্রশস্ত্র নিয়ে হামলা করছে তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন এবং বেআইনি অস্ত্র যাতে বাজেয়াপ্ত হয় তার ব্যবস্থা করুন। এই আবেদন আমি জানাচ্ছি।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত পরশুদিন খানাকুলে তৃণমূলের মিছিল থেকে, তৃণমূলের কর্মী রবীন্দ্র পন্ডিতকে টেনে নিয়ে পাট খেতের মধ্যে খুন করে। গতকাল মুর্শিদাবাদ জেলার আখরিগঞ্জে উদ্বাস্তুদের উপর পুলিশ গুলি চালিয়েছে। সি পি এম বলে আমরা উদ্বাস্তুদের প্রতি দরদি, সেই উদ্বাস্তুদের উপর পুলিশ গুলি চালাল, একজন মারা গেল উদ্বাস্তুদের। সমস্ত জিনিসপত্র গঙ্গানদীতে ফেলে দিল। এই অবস্থা আজকে শুধু মেদিনীপুরে নয়, গঙ্গারামপুরে নয় বিভিন্ন জায়গায় চলছে। যারা তৃণমূলকে খুন করছে, এই ঘাতক সি পি এম-দের আমি অবিলম্বে গ্রেপ্তারের দাবি করছি। অবিলম্বে এদের গ্রেপ্তারের ব্যবস্থা করা হোক। আর মুর্শিদাবাদের যারা এম এল এ আছেন তাদের লজ্জা হওয়া উচিত, পুলিশ নির্মমভাবে সেখানে গুলি চালাল। অবিলম্বে এই ঘটনার তদন্ত করা হোক।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায় এবং দিলীপকুমার দাস হাউসের ওয়েলে নেমে আসেন এবং পোস্টার দেখাতে থাকেন। মার্শাল তাকে প্রতিহত করার চেষ্টা করেন।

এরপরে

শ্রী দাস এবং আরও কয়েকজন সদস্য ওয়াক আউট করেন।)

[12-40 — 12-50 p.m.]

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে অন্যান্য জেলার থেকে মেদিনীপুর জেলায় বিদ্যুতায়নের কাজ সবচেয়ে পিছিয়ে আছে, মেদিনীপুর জেলায় চল্লিশ ভাগেরও কম এলাকায় বিদ্যুতায়ন হয়েছে। সেখানে কাঁথি মহকুমায় ২৩ ভাগ এলাকায় বিদ্যুতায়ন হয়েছে। বিদ্যুতের অভাবে মেদিনীপুর জেলায় কৃষি, সেচ, কুটিরশিল্প সব কিছু ক্ষতিগ্রস্থ হচ্ছে এবং এলাকায় কৃষি সেচ, শিল্প গড়ে না ওঠার জন্য বেকারের সংখ্যা দিনের পর দিন বাড়ছে। এমতাবস্থায় আমি বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন করছি মেদিনীপুর জেলাকে বিদ্যুতায়নের ক্ষেত্রে পিছিয়ে পড়া জেলা হিসাবে চিহ্নিত করে সেই জেলাকে গুরুত্ব দিয়ে কাজ করা হোক। যাতে আগামী দিনে কৃষি, শিল্প এবং সেচের ক্ষেত্রে উন্নতি করা যায় তার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অশোককুমার দেব ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ে দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের গ্রা -গঞ্জে রাস্তা-ঘাটের অবস্থা খুবই বেহাল। আমার বিধানসভা কেন্দ্রের অন্তর্গত চটা অঞ্চলে আমাদের কর্মীরা এবং এলাকার মানুষরা আজকে রাস্তা অবরোধ করছে। রাস্তাগুলোর যা অবস্থা হয়েছে তাতে গাড়ি যাওয়া দূরের কথা, মানুষ পর্যন্ত পায়ে হেঁটে যেতে পারছে না। গ্রামের রাস্তাগুলো যাতে সারানো হয় তারজন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রত্যুষকুমার মুখার্জি ঃ** স্যার, আমরা দেখতে পাচ্ছি গত কয়েকদিন ধরে এই হাউসে তৃণমূল এবং বি জে পি তারা নানাভাবে ভিত্তিহীন এবং কুৎসা বামফ্রন্টের উপরে চাপিয়ে দেবার চেষ্টা করছে। তৃণমূল কংগ্রেসের রাজনীতি হচ্ছে দেশের জনস্বার্থ বিরোধী। ওরা হেডগেওয়ার এবং প্রোফেসার গোলওয়ালকারের দোসর, যারা আজকে গোটা দেশের ধর্মনিরপেক্ষতাকে ধ্বংস করে দিচ্ছে। বি জে পি, আর এস এস এবং সঙ্ঘ পরিবার আজকে আমাদের দেশের সার্বভৌমত্ব দেশের অর্থনৈতিক ব্যবস্থাকে বিপর্যস্ত করছে। আজকে সাম্রাজ্যবাদী শক্তি আমাদের দেশের স্বাধীনতাকে নিয়ন্ত্রণ করবে। এই রকম একটা পরিস্থিতিতে—যেটা কংগ্রেস পারেনি, তৃণমূল কংগ্রেস কোনও দিন পারবে না—পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ভূমি সংস্কারের মধ্যে দিয়ে শুধু কেশপুর, গড়বেতা নয়, সমস্ত জায়গায় হাজার হাজার একর জমিকে ভাগচাষীদের মধ্যে বিলিবণ্টন করা হয়েছে, আর ওরা বাঁধা দিচ্ছে। আজকে ওরা চারিদিকে সংঘর্ষ বাঁধাতে চাইছে, আজকে সাম্রাজ্যবাদী শক্তি, বিচ্ছিন্নতাবাদীকে শক্তিকে ওরা মদত দিচ্ছে। তারা এই সমস্ত প্রশ্ন তুলে আজকে গোটা পশ্চিমবাংলায় বিভ্রান্তিকর অবস্থার সৃষ্টি করেছে। আজকে ধর্মনিরপেক্ষ মানুষ, শুভবুদ্ধি সম্পন্ন মানুষ তাদের এই ব্যাপারে প্রতিবাদ করা উচিত। এই ধরনের

নক্কার জনক ঘটনা, ভিত্তিহীন ঘটনার বিরুদ্ধে আমি প্রতিবাদ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বলতে চাই যে, আবার কেন্দ্রীয় মন্ত্রিসভা কতগুলি সিদ্ধান্ত নিয়েছে যে, খাদ্যশস্য এবং চিনির যে চটের ব্যাগ, সেই ব্যাগ ব্যবহারে ক্ষেত্রে তারা ১০ শতাংশ কমিয়ে দিয়েছে এবং ইউরিয়া এবং অন্যান্য সারের ক্ষেত্রে ২০ পারসেন্ট চটের ব্যাগের দাম কমিয়ে দিয়েছে। এর ফলে চট ব্যবসায়ীরা ক্ষতিগ্রস্ত হবে। আপনারা জানেন যে, চটকল শ্রমিকদের সাথে মালিকদের যে চুক্তি হয়েছিল, সেই চুক্তি চটকল মালিকরা মানতে চায়নি। এই মালিকরা কারখানার শ্রমিকদের উপর জোর জুলুম চালিয়ে যাচ্ছে। লক আউট করে দিচ্ছে। একতরফাভাবে শ্রমিক সংখ্যা কমিয়ে দিয়ে কাজের চাপ বাড়ানোর চেষ্টা চালিয়ে যাচ্ছে। এই শ্রমিকদের অর্জিত অধিকার কেড়ে নেওয়ার চেষ্টা হচ্ছে। তার বিরুদেধ শ্রমদপ্তর যাতে যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন, তারজন্য দাবি জানাচ্ছি।

**শ্রী কমল মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ভূতল পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চন্দননগর বিধানসভা এলাকায় একমাত্র লঞ্চঘাট হচ্ছে চন্দননগর শহরের রানিঘাটে আছে। এটা বাঁশের তৈরি এবং অত্যন্ত ভগ্ন অবস্থা। প্রত্যকদিন সাধারণ যাত্রীরা দুর্ঘটনার কবলে পড়ছে। প্রায় হাজার হাজার মানুষ এই লঞ্চঘাট দিয়ে পারাপার হয়। অবিলম্বে এটা যাতে পাকা করা হয় তারজন্য মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবনাথ মূর্মু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি কৃষি বিপণনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার নির্বাচনী এলাকা মালদার গাজোলের আলু চাষীদের স্বার্থে অবিলম্বে একটা হিমঘর নির্মাণের জন্য দাবি জানাচ্ছি। কারণ মালদা জেলাতে বর্তমানে ১ লক্ষ ২০ হাজার টাকার আলু উৎপাদিত হয়। সেখানে একটামাত্র হিমঘর শামসিতে মাত্র ৪ হাজার টন আলু রাখার ব্যবস্থা আছে। ফলে আলু চাষীরা আলু পচে যাওয়ার ফলে জলের দরে বিক্রি করে দেয়। এতে আলু চাষীরা ক্ষতিগ্রস্ত হয়। আমার নির্বাচনী এলাকায় নয়, গাজোলে যদি হিমঘর নির্মাণ করা হয়, তাহলে শুধু মালদা নয়, পাশাপাশি দুই জেলার কিছু অংশও সেখানে আলু রেখে উপকৃত হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি :** স্যার, গতকাল এই বিধানসভা ভবনে রাজ্যের স্বরাষ্ট্র তথা পুলিশমন্ত্রী তার বাজেট প্লেস করতে গিয়ে সমস্ত সরকারি এবং বিরোধীপক্ষের সদস্যদের বক্তব্য পেশ করার পরে যে বক্তব্য উনি এখানে পেশ করেছেন সেটা নিশ্চয় পশ্চিমবঙ্গের মানুষকে শঙ্কিত এবং ভয়ের দিকে এগিয়ে দিচ্ছে। তিনি একজন পুলিশমন্ত্রী তার

পশ্চিমবঙ্গের মানুষের জীবন এবং সম্পত্তি রক্ষা করার দায়িত্ব তার, তিনি একজন মন্ত্রীর বিরুদ্ধে অস্ত্রপাচারের অভিযোগ করা হচ্ছে—সেই সুশান্ত ঘোষকে সমর্থন করছেন। শুধু তাই নয় এখানে দাঁড়িয়ে তিনি চ্যালেঞ্জ নিচ্ছেন। পশ্চিমবাংলার মানুষের কাছে একজন পুলিশ মন্ত্রীর দায়িত্ব কি এই, পশ্চিমবাংলার শান্তি শৃঙ্খলা রক্ষার দায়িত্ব যার তিনি একজন সমাজবিরোধীর মতো আস্ফালন করে বললেন যে আমি চ্যালেঞ্জ ছুঁড়ে দিচ্ছি। কাদের কাছে চ্যালেঞ্জ ছুঁড়ে দিলেন তিনি মহিলাদের বিবস্ত্র করে দলের সমর্থনে মিছিল করতে বাধ্য করা হচ্ছে। বিরোধীপক্ষের মিছিল থেকে টেনে নিয়ে গিয়ে তাদের খুন করা হচ্ছে। কলকাতায় প্রকাশ্য দিবালোকে খুন, ডাকাতি, রাহাজানি চলছে। শান্তিশৃঙ্খলা আজকে হারিয়ে গেছে। গোটা পশ্চিমবঙ্গে সমাজবিরোধীদের দাপট চলছে আর এখানে পুলিশমন্ত্রী বলছেন আমরা যা করছি বেশ করছি? ঠিক করছি, এটা চালিয়ে যাব। (মাইক অফ)

[12-50 — 1-00 p.m.]

**শ্রী তপন হোড় :** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের যে হাসপাতাল আছে যে এক্সপায়ারি ওষুধ রয়েছে, বাতিল ওষুধ রয়েছে, যেটা এক্সপায়ারিডেট হয়ে গিয়েছে সেই ওষুধ দেবার ফলে একজন বাচ্চা মারা গিয়েছে। শিশুটি মারা যাবার পর উপাচার্য এটা নিয়ে তদন্ত কমিশন বসিয়েছেন। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে শুধুমাত্র বিশ্বভারতী হসপিটাল নয় সারা রাজ্যেই এই এক্সপায়ারি ডেটের ওষুধগুলো প্রয়োগ করা হয়। এর ফলে রোগীরা মারা যাচ্ছে, রোগগ্রস্থ হয়ে পড়ছে। অবিলম্বে এর বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থার নেওয়ার দরকার আছে বলে আমি মনে করি।

**শ্রী সৌগত রায় :** স্যার, গতকাল এই হাউসে স্বরাষ্ট্র দপ্তরের বাজেট আলোচনা হবার পর গতকাল খানাকুলে একজন তৃণমূল কংগ্রেস কর্মী—রবীন্দ্র পন্ডিত, তার মৃতদেহ পাওয়া গিয়েছে। তাকে মিছিল থেকে টেনে নিয়ে গিয়ে হত্যা করে ধানক্ষেতের মধ্যে ফেলে গিয়েছে সি পি এমের কর্মীরা। প্রতিদিন আমরা সংবাদপত্রে পড়ছি, হুগলি, মেদিনীপুর এবং বাঁকুড়ার কোনও না কোনও রাজনৈতিক খুন হচ্ছে, অত্যাচার হচ্ছে, নারী ধর্ষণ হচ্ছে, মানুষের ঘর পুড়ছে। সেদিন পূর্তমন্ত্রী ক্ষিতি গোস্বামী বলেছেন, দুঃখ প্রকাশ করেছেন যে অবস্থা কেশপুরে চলছে এটা সহ্য করা যায় না পশ্চিমবঙ্গ বিহারে দিকে যাচ্ছে কিন্তু আমরা দুঃখিত যে পুলিশমন্ত্রীর যেখানে উচিত ছিল আগুনে জল ঢালা, যে আগুন জ্বলছে গোঘাটে, গড়বেতা, সবং, পিংলায়, সে আগুন নেভানো কিন্তু পুলিশমন্ত্রী সে আগুনে জল না ঢেলে আগুনে ঘি ঢালার চেষ্টা করেছেন, তিনি চ্যালেঞ্জ দিয়েছেন, এটা কোনও স্বরাষ্ট্রমন্ত্রীর কথা নয় এটা পাড়ার মস্তানের চ্যালেঞ্জ, পলিটিক্যাল পার্টির চ্যালেঞ্জ। তিনি বলছেন যে পাঁশকুড়া লাইনেই মোকাবিলা করা হবে। এই হাউসে দাবি

করছি এই আগুন নিভুক এবং গণতান্ত্রিক ব্যবস্থা প্রতিষ্ঠিত হোক।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্য এবং অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ১ কোটি মানুষের জেলা মেদিনীপুর, এই মানুষের দাবিকে সম্মান জানিয়ে বামফ্রন্ট সরকার মেডিকেল কলেজের অনুমোদন দেন। এর ফলে সেখানে উন্নয়নের একটা পালক গুঁজে দেওয়া হয়েছে। তাই বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি। তবুও দুঃখের সঙ্গে বলছি পঠন-পাঠনের স্বার্থে এই মেডিকেল কলেজের কাজকর্ম অর্থাভাবে আটকে গেছে, সেখানে স্থান সঙ্কুলান, গবেষণা এবং নিত্যনৈমিত্তিক ব্যয়ের ব্যাপারে অর্থাভাব দেখা দিচ্ছে, আনুসঙ্গিক কাজকর্ম বন্ধ। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী এই অসুবিধাগুলি দূর করার জন্য যাতে ব্যবস্থা নেন তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। আজকে এই পিছিয়ে পড়া জেলায় যে উদ্যোগ নেওয়া হয়েছে সেই উদ্যোগকে সমর্থন করে বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেহালা (পূর্ব) বিধানসভা এবং বিষ্ণুপুর (পূর্ব) বিধানসভার মধ্যে কয়লামোড় থেকে কবরডাঙ্গা এই রাস্তাটি গত বছর প্রবল বৃষ্টিতে ডুবে গিয়েছিল। ওই রাস্তার ১ কি.মি. মেরামত হয়েছে এবং বাকি রাস্তা প্রায় নষ্ট হয়ে গেছে, মেরামত হয়নি। সেখানে গাড়ি চলাচল করতে পারছে না। এই রাস্তাটি যাতে অবিলম্বে মেরামতি হয় তার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরেকটা রাস্তা হচ্ছে আমতলা—বারুইপুর এই রাস্তাটির ১ কি. মি. প্রবল বর্ষায় জল জমে। ওখানকার মানুষ দু দিন যান চলাচল বন্ধ করে দিয়েছিল। সেখানে জল নিকাশির জন্য ড্রেনেজ সিস্টেম ভাল করে রাস্তা মেরামতি করার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শেখ দৌলত আলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে ছাত্র ভর্তির সমস্যা একটা বিরাট সমস্যা। সেই সমস্যার সমাধানে মাননীয় মন্ত্রী এর আগে ১৬টি কলেজে পুনরায় ছাত্র ভর্তির নির্দেশ দিয়েছেন। এই প্রসঙ্গে বলতে চাই আমাদের ডায়মন্ডহারবারের ফকিরচাঁদ কলেজ খুব বড় কলেজ। এই কলেজে ভর্তি হতে না পেরে ছাত্রদের অসুবিধা হচ্ছে। যাতে পুনরায় তারা ছাত্র ভর্তি করার অনুমোদন পায় সে ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এখানে উনি আছেন যদি কিছু বলেন, স্যার।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উনি এখানে উপস্থিত আছেন, তার দৃষ্টি আকর্ষণ করে বলছি মেদিনীপুরে পিংলা ব্লকে জামনা থেকে পিংলা পর্যন্ত ৪ কি.মি. একটা মোরাম রাস্তা

রয়েছে। এই রাস্তাকে বার রাস্তা হিসাবে অনুমোদন দেওয়া হয়েছে। সেখানে পিংলা, সবং, ময়না, নারায়ণপুর, খড়গপুর প্রভৃতি যে থানাগুলি রয়েছে সেখানকার সমস্ত জনসাধারণ উপকৃত হবে। শুধু তাই নয় ময়না (পূর্ব) কাঁসাই নদীর উপর শ্রীরামপুর ব্রিজ কমপ্লিট হওয়ার পথে। জামনা, পিংলার মধ্যে সংযোগকারী এই স্ট্রেট রাস্তাটি পাকা করা হলে তমলুক, হলদিয়া, কলকাতার সঙ্গে খড়গপুর, মেদিনীপুর, ঝাড়গ্রামের যোগাযোগ সম্ভব হবে। এই রাস্তাটি পাকা করার জন্য আবেদন জানাচ্ছি।

[1-00 — 1-10 p.m.]

**श्री राम जनम माँझी :** आदरणीय डिपुटी स्पीकर सर, मै आपके माध्यम से इस हाउस का ध्यान दिलाना चाहता हूँ। सर, ४ वर्ष से मै बार-बार श्रम मंत्री का ध्यान आपने केन्द्र की ओर दिलाया हूँ। सर, आप जानते है उलूवेड़िया उतर केन्द्र मै वहुत सारे कारखाने विगत ६ वर्षो से बन्द पड़ा हूआ है। वहाँ पर वेकारी की समस्या से वहॉ रह रही माताओं और वहनों का का वुरा हाल है। भुखमरी की स्थिति है। मै आपके माध्यम से माननीय श्रम मंत्री का ध्यान दिलाना चाहता हूँ कि जल्द-से-जल्द कारखानों को खुलवाकर वहाँ वेकारी की समस्या को दूर किया जाय। सर, वहाँ कुछ नेता, सी० आई० टी० यू० के नेता मिल मालिक से मिलकर खुद तो आपना पॉकेट भर रहे है, लेकिन मजदूरो के साथ घोखाघड़ी कर रहें है, मजदूरो को भुखमरी की ओर ले जा रहें है। मै श्रम मंत्री से अनुरोध करता हूँ कि वहाँ बन्द कल-कारखानों को खुलवाकर वहॉ जो वेकारी की समस्या है उसे दूर किया जाय।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য পূর্ণেন্দু সেনগুপ্ত বিষয়টা উত্থাপন করেছেন, গতকাল কেন্দ্রীয় মন্ত্রিসভা সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে চটের থলের ব্যবহার কমানো হবে। এইভাবে আবার পশ্চিমবঙ্গের চটশিল্পকে মার খাওয়ানোর একটা যড়যন্ত্র কেন্দ্রের বি জে পি-তৃণমূল জোট সরকার গ্রহণ করেছেন। আমাদের দেশে ১৯৮৭ সালের নিয়ম আছে যে, ১০০ শতাংস খাদ্য শস্যের জন্য, ২০ শতাংশ ইউরিয়া, পটাশ প্রভৃতি সারের জন্য চটের বস্তা ব্যবহার করতে হবে। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার খাদ্যশস্যের ক্ষেত্রে ১০ শতাংশ এবং সারের ক্ষেত্রে ৫ শতাংশ চটের বস্তার ব্যবহার কমিয়ে দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছেন কেন্দ্রীয় সরকারের এই সিদ্ধান্তের ফলে পশ্চিমবাংার চট শিল্প মার খাবে এবং যেহেতু পাট একটা অর্থকরী ফসল তাই এর সঙ্গে যুক্ত পাটচাষী এবং সাথে সাথে পশ্চিমবাংলার অর্থনীতিও ক্ষতিগ্রস্ত হবে। এদিকে কেন্দ্রের যে জে সি আই আছে তারা পাট কিনছে না, পাটের দাম পড়ে যাচ্ছে। চাষী ক্ষতিগ্রস্ত হচ্ছে। তার উপর যদি আবার ঐ সিদ্ধান্ত নেওয়া হয়, তাহলে পশ্চিমবাংলার অর্থনীতি ক্ষতিগ্রস্ত হবে। আমি কেন্দ্রের বি জে পি-তৃণমূল জোট সরকারের এই জনবিরোধী

সিদ্ধান্তের তীব্র প্রতিবাদ করছি। কেন্দ্রীয় সরকার মরার উপর খাড়ার ঘা দেওয়ার যে সিদ্ধান্ত নিয়েছেন তার তীব্র প্রতিবাদ করে রাজ্য সরকারের মাধ্যমে ঐ জনবিরোধী সিদ্ধান্তের প্রত্যাহার এবং সংক্রান্ত ১৯৮৭ সালের যে সিদ্ধান্ত আছে তার পুনর্বহাল দাবি করছি। ধন্যবাদ।

**Shri Gaulan Lapcha :** Hon'ble Speaker, Sir, I would like to draw attention of the Hon'ble Minister-in-charge of Land and Land Reform Department. Sir, in and around Kalimpong, the land known as Development Area Land and D.E. Land Area. The Development Area Land and D.E. Land area land in Kalimpong fall under the government of the then British Rule as it is still kept as a zamindari of the Collector, S.D.O. and Superintendent because the West Bengal Land and Land Reforms Act 1955 and the Rules therein have not been implemented till date. Consequently inhabitants/owners have been suffering a great deal. As a result of the implementation of Sec. 3A of West Bengal Land Reforms Act all owners have become Raiyat with heritable and transferable rights for which no permission is required. But the D.L.L.R.O., S.D.O. insist on producing prior permission for requisition of land. In total violation of the provisions of Act and Rules the Government Khas Land has been settled to rich people, businessmen, professionals and government officers. Therefore, this practice of zamindari system followed by D.L.L.R.O./S.D.O., Superintendent, collector in respect of above land should be abolished and it should be brought directly under the Sub-divisional Land and Land Reforms Dept. in terms of the West Bengal Land and Land Reforms Act, 1955 as amended subsequently.

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, সাধারণ গরিব মানুষদের স্বার্থে রাজ্য সরকারের গৃহীত একটা সিদ্ধান্ত অবহেলিত হচ্ছে। সেই সিদ্ধান্তটি সঠিকভাবে কার্যকর করার জন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যের জেলাগুলির ক্ষেতমজুরদের জন্য পি এফ এবং বিমা প্রকল্প চালু করা হয়েছে, কিন্তু জেলা স্তরে তা দেখার কেউ নেই। সেজন্য আমি বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে প্রতিটি জেলায় এই বিষয়টি দেখার জন্য একজন করে নির্দিষ্ট আধিকারিক রাখা হোক এবং তাদের দ্বারা এই কাজ সঠিকভাবে করা হোক। এই

প্রকল্পের মধ্যে যাদের আনার কথা তাদের আনার ব্যবস্থা করা হোক। ইতিমধ্যেই মেদিনীপুর জেলার ... মানুষদের তৃণমূল ঘর ছাড়া করেছে। তৃণমূলের আক্রমণ বেশিরভাগ ... র ওপরই নেমে এসেছে। সেজন্য অবিলম্বে রাজ্য সরকারের ঐ প্রকল্প যাতে সঠিকভাবে কার্যকর হয় তার জন্য প্রতিটি জেলায় একজন করে নির্দিষ্ট আধিকারিক নিয়োগ করা হোক।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রম মন্ত্রীর এবং কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় অর্থ মন্ত্রক বা ক্যাবিনেট কমিটি গতকাল যে সিদ্ধান্তটি গ্রহণ করেছে তার আমি প্রতিবাদ করছি। ইতিপূর্বে সুপ্রিম কোর্টের অর্ডার ছিল চিনিসহ সমস্ত রকম খাদ্য সামগ্রী চটের থলেতে প্যাকিং করতে হবে। সেই নির্দেশকে অমান্য করে গতকাল কেন্দ্রীয় অর্থ মন্ত্রক সিদ্ধান্ত নিয়েছে খাদ্যশস্য বহনের ক্ষেত্রে চটের থলি ১০% কম ব্যবহার করা হবে। এছাড়া ১৯৮৭ সালে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছিল ইউরিয়া সারের ২০% চটের থলিতে প্যাকিং করতে হবে। সেই সিদ্ধান্ত পরিবর্তন করে গতকাল কেন্দ্রীয় সরকার নতুন সিদ্ধান্ত নিয়েছে ইউরিয়া সারের ক্ষেত্রে আরও ৫% কম চটের থলে ব্যবহার করা হবে। অর্থাৎ বর্তমানের চেয়ে খাদ্যশস্য এবং সারের ক্ষেত্রে ১৫% কম জুট ব্যাগ ব্যবহার করা হবে। এই ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করেছে। এর ফলে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ পাটচাষী এবং চটকল শ্রমিকের স্বার্থ বিপন্ন হচ্ছে। তাই আমি অবিলম্বে আপনার মাধ্যমে কেন্দ্রীয় অর্থমন্ত্রকের ঐ জনস্বার্থ বিরোধী সিদ্ধান্ত বাতিল করার দাবি জানাচ্ছি। সুপ্রিম কোর্টের সিদ্ধান্তকে অবহেলা করে তারা ঐ জনস্বার্থ—কৃষক, শ্রমিক স্বার্থ—বিরোধী সিদ্ধান্ত গ্রহণ করেছে। অবিলম্বে ঐ সিদ্ধান্ত বাতিল করার জন্য আমি আপনার মাধ্যমে শ্রম মন্ত্রীর এবং কেন্দ্রীয় অর্থমন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নর্মদা রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় এখানে উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ের প্রতি তার দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কুশমুন্ডির অধীন কালীয়াগঞ্জ থানার বরুণা অঞ্চলের প্রায় ২৫ থেকে ৩০টা গ্রামের কয়েক শো একর জমি প্রতি বছর শ্রীমতী নদীর বন্যার জলে ক্ষতিগ্রস্ত হচ্ছে। শ্রীমতী নদীর জল মধুপুর বাঁধ ভেঙে কাহিলের দিকে ঢুকছে। সেখানে স্লুইস গেট না থাকায় প্রতি বছর কয়েক শো একর জমির ফসল নষ্ট হচ্ছে এবং ২৫-৩০টি গ্রামের কয়েক শো পরিবার আর্থিক ক্ষতিগ্রস্ত হচ্ছে। তারা আমন ধান একদম পায় না। খারিফ মরশুমে ওখানে সেচের ব্যবস্থা না থাকায় ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়। মন্ত্রী নিজে এলাকাটি দেখে এসেছেন। কাহিল বাঁধ কাহিল গ্রামকে কাহিল করে তুলেছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় সেচ ও জলপথ

দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে দাবি জানাচ্ছি অবিলম্বে ওখানে স্লুইস গেট নির্মাণের ব্যবস্থা করা হোক। ২৫-৩০টি গ্রামের কয়েক শো চাষী ওখানে আবাদ করতে পারছে না। স্লুইস গেট করে তাদের বাঁচাবার ব্যবস্থা করা হোক।

[1-10 — 1-20 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের তথা উপ-মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে আমাদের প্রবীন সদস্য, শ্রী সত্যরঞ্জন বাপুলি এই বিষয়টি উল্লেখ করেছেন। আমিও সেই কথা আবার পুনরাবৃত্তি করছি যেহেতু এই বিষয়ে দেওয়া ছিল বলে। মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকায় রাজনৈতিক সংঘর্ষে, রাজনৈতিক সন্ত্রাসে বলি হয়েছে বহু মানুষ। শুধু তাই নয়, বহু মানুষের ঘর পুড়েছে। তারা আজকে ভীষণ কষ্টে দিন যাপন করছে। ইতিমধ্যে এই সরকার দৃষ্টান্ত স্থাপন করেছেন। গণতান্ত্রিক আন্দোলন করেছে বলে এমন মানুষকে এই সরকার পেনশন দিয়ে থাকেন। তাই আজকে যারা রাজনৈতিক বলি হয়েছে তাদের নিকট আত্মীয়কে এককালীন অর্থ সাহায্য দেওয়া উচিত। বিশেষ করে যাদের ঘর পুড়েছে, যারা আজকে খোলা আকাশের নিচে বসবাস করছে—দলমতনির্বিশেষে, সে যেকোনও দলেরই হোক না কেন, বর্ষার সময়ে তারা যাতে মাথা গোঁজবার ঠাঁই করতে পারে—তাদের জন্য এককালীন অর্থ সাহায্য করা দরকার। এখানে জেলার মন্ত্রীরা বসে আছেন, তারা এ ব্যাপারে দৃষ্টিপাত করুন এবং দেখুন এককালীন অর্থ সাহায্য দিয়ে তারা যাতে ঘরের ছাউনি বানাতে পারে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি এই সরকারের তথা উপ-মুখ্যমন্ত্রী এবং বিশেষ করে আমাদের মেদিনীপুর জেলা থেকে যেসব মন্ত্রীরা উপস্থিত আছেন তারা সরকারের সঙ্গে আলোচনা করে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কিরীটি বাগদি ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ-শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভার অন্তর্গত একটি বৈদ্যনাথপুর হাইস্কুল আছে। সেখানে পঞ্চম শ্রেণীতে এত ছাত্র ভর্তি হয়েছে যে বসার জায়গা নেই। ঐ স্কুলে আসন সংখ্যা যাতে বাড়ানো যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী নরবাহাদুর ছেত্রী ঃ** (অনুপস্থিত)

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গভীর এবং উদ্বেগের বিষয়, আপনি প্রতিদিন লক্ষ্য করেছেন, বিভিন্ন দলের বিভিন্ন সদস্যরা মা, বোনদের ইজ্জত, সম্ভ্রম লুঠের ব্যাপারে বক্তব্য রাখছেন। খুনের ব্যাপারেও বিভিন্ন বক্তারা তাদের বক্তব্য রেখেছেন এবং বলেছেন। আমি সব বক্তার বক্তৃতার ক্ষেত্রে লক্ষ্য করেছি, একটা

রাজনৈতিক দল তার বক্তৃতায় বলছেন অমুক রাজনৈতিক দল খুন করেছে, অমুক রাজনৈতিক দল মা-বোনের ইজ্জত সম্ভ্রম লুঠ করেছে। আবার আর একটি রাজনৈতিক দল তার বক্তৃতায় বলছেন, অমুক রাজনৈতিক দল খুন করেছে, মা-বোনের ইজ্জত, সম্ভ্রম লুঠ করেছে। এ প্রসঙ্গে আমার কান্ডারি কবিতার কথা মনে পড়ে গেল, "হিন্দু না মুসলিম ওরা জিজ্ঞাসে কোন জন, কান্ডারি বল, ডুবিছে মানুষ সন্তান মোর মা'র।" বাংলার সন্তান, বাংলার মানুষের, বাংলার মা-বোনদের ইজ্জত, সম্ভ্রম লুঠ করছে। বাংলার মা প্রতিদিন চোখের জল ফেলছে, বাংলার মানুষ প্রতিদিন খুন হচ্ছে আর আমাদের তথাকথিত কান্ডারি বুদ্ধদেববাবু বলেছেন হাজার সুশান্তের জন্ম হবে। হাজার সুশান্তের জন্ম হোক, আমার আপত্তি নেই। পাঁশকুড়ার লাইনও বিশ্বাস করি না, আমরা তার বিরুদ্ধে। কিন্তু উনি যেকথা বলেছেন সেটা সর্বনাশা কথা। একজন উপ-মুখ্যমন্ত্রী তথা হবু মুখ্যমন্ত্রী হিসাবে এই কথা বলতে পারেন না। আমি চ্যালেঞ্জের তীব্র প্রতিবাদ করছি। উনি বলেছেন হাজার সুশান্তের জন্ম হবে। মনে রাখবেন, এদিকেও হাজার তৈরি রয়েছে। ওদিক জন্ম নিলে এদিকেও পাল্টা জন্ম হবে। কোন দিকে আপনি বাংলাকে নিয়ে যেতে চাইছেন? আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র খড়গ্রামে প্রায় ৩০-৪০ শতাংশ মানুষ তফসিল সম্প্রদায়ভুক্ত। আমার এই এলাকাতে শিক্ষার অনেক অগ্রগতি হলেও সেখানকার মানুষদের সাংস্কৃতিক চর্চার জন্য কোনও কেন্দ্র নেই। এখানকার মানুষ শিক্ষার সঙ্গে সঙ্গে সংস্কৃতির চর্চাও করছেন। এরজন্য আমি মনে করি সেখানে ব্লকে একটি সাংস্কৃতিক মঞ্চ বা ভবন করা দরকার। তফসিল সম্প্রদায়ের মানুষরা যাতে সেখানে এসে সাংস্কৃতিক চর্চা করতে পারেন এবং তার মাধ্যমে তাদের চেতনা বৃদ্ধি করতে পারেন তারজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, সেখানে একটি সাংস্কৃতিক চর্চার মঞ্চ বা ভবন নির্মাণ করা হোক।

**শ্রী হাফিজ আলম সৈরানি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার উত্তর দিনাজপুর জেলার গোয়ালপোখর থানা এলাকাতে গত এক বছর ধরে দিনের পর দিন ল অ্যান্ড অর্ডারের প্রবলেম সৃষ্টি হচ্ছে। এরজন্য সেখানকার পুলিশ প্রশাসন কোনও রকম পদক্ষেপ গ্রহণ করছেন না। সেখানে গত এক বছর ৮-১০ জন খুন হয়েছেন, ২৫-৩০টি বাড়ি থেকে গরু চুরি হয়েছে, ছিনতাই হয়েছে কিন্তু সমাজবিরোধীদের ধরে শাস্তি দেওয়ার ব্যাপারে পুলিশের কোনও রকম তৎপরতা দেখা যাচ্ছে না। অপর দিকে দেখা যাচ্ছে গরিব মানুষ, যারা রেশনকার্ড হারিয়ে ফেলেছে বা তাদের বাড়িতে চুরি হয়েছে সেখানে থানায় গিয়ে জি ডি করাতে গেলে পুলিশ তাদের কাছে টাকা চাইছে। টাকা না দিলে জি ডি নেওয়া হচ্ছে না। এই অবস্থার পরিবর্তন ঘটানোর জন্য অবিলম্বে সেখানকার দোষী পুলিশ অফিসারদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার জন্য স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে

আমি অনুরোধ জানাচ্ছি।

[1-20 — 2-00 p.m. (including adjournment)]

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কথায় আছে, 'চিলে কান নিয়ে গেল আর তার পেছনে ছোটাছুটি করছে।' স্যার, গতকাল খানাকুলে যে ঘটনা ঘটেছে তা তৃণমূল এবং বি জে পি-র ঝগড়ার ফল। গত ১৪ই জুলাই এলাকা দখল করা নিয়ে বি জে পি এবং তৃণমূলের মধ্যে একটি সংঘর্ষের সৃষ্টি হয়। তারপর বি জে পি-র লোকরা গত ১৭ই জুলাই সোমবার একটি মিছিল করে। ঐ মিছিলে তারা তৃণমূলের বিরুদ্ধে স্লোগান দিতে থাকে। তারপর থেকে এলাকায় রবীন পন্ডিতকে খুঁজে পাওয়া যায়নি। রবীন পন্ডিতকে খুন করা হয়। গতকাল রবীন পন্ডিতের মৃতদেহ পাওয়া যায়। স্যার, রবীন পন্ডিতের স্ত্রী খানাকুল থানাতে এফ আই আর করে এবং সেই এফ আই আর-এ তৃণমূলের লিডার সুশীল দলুই-এর নাম দেন। সুশীল দলুই-এর নাম এফ আই আর-এ এক নং-এ আছে। তার সঙ্গে টি এম সি-র প্ররোচনায় এলাকার যারা গত ১।। বছর ধরে ঘরছাড়া সেই রকম কিছু সাধারণ মানুষের নামও যুক্ত করা হয়। আসল ঘটনা হল, এটা হচ্ছে, টি এম সি এবং বি জে পি-র এলাকা দখলের লড়াই এবং তারজন্যই সন্ত্রাস ও খুন। আমি এ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে সেখানে দুষ্কৃতিদের গ্রেপ্তার করে উপযুক্ত শাস্তি দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেশপুর থেকে আরম্ভ করে দক্ষিণ ২৪ পরগনার গোসাবা এবং সারা পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলার চরম অবনতি ঘটেছে এবং মানুষ আজকে এখানে নিরাপত্তার অভাব বোধ করছে। এ ক্ষেত্রে সরকার যথার্থ ভূমিকা গ্রহণ করতে পারছেন না। স্যার, গতকাল শিলিগুড়িতে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয় এ সম্পর্কে বলতে গিয়ে পশ্চিমবাংলাকে বিহারের সঙ্গে তুলনা করে তার বক্তব্য রেখেছেন। মাননীয় পূর্তমন্ত্রী যে বক্তব্য রেখেছেন তা যথার্থ বলে আমি মনেকরি এবং এরজন্য আমি আপনাদের মাননীয় পূর্তমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে হাওড়া জি আর পি অফিসের মুহুরীর কাছে একটি সুটকেসের মধ্যে ৫০ হাজার টাকা এবং আর্মস পাওয়া গেছে এবং তারফলে ঐ মুহুরী এখন জেলখানায় বাস করছে। ডাকাতি করা টাকা ইত্যাদি এইভাবে ঐ জি আর পি অফিসে জমা পড়ত। এটাই আশ্চর্যের যে, ঐ ঘটনার পর এখনও পর্যন্ত হাওড়া জি আর পি-র কোনও অফিসার সাসপেন্ড হল না। আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে বলব, যেসব অফিসার হাওড়া জি আর পি-তে ঐ কাজে সাহায্য করেছে তাদের

বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হোক। আজকে হাওড়া জি আর পি সমাজবিরোধীদের আড্ডাখানায় পরিণত হয়েছে।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবাংলার তিস্তা, জলঢাকা, তোর্সা, রায়ডাক, কালজানি ইত্যাদি বিভিন্ন নদীতে ভাঙন হচ্ছে। সেখানে নদী ভাঙনের ফলে কৃষিজমি নদীগর্ভে চলে যাচ্ছে, চাষীর ফসল নদীগর্ভে চলে যাচ্ছে। এই অবস্থায় অবিলম্বে সেখানে নদী ভাঙন রোধে সেচ বিভাগের ব্যবস্থা নেওয়া দরকার কুচবিহার এবং জলপাইগুড়ি জেলায়। ভাঙন প্রতিরোধে আজকে জেলায় জেলায় মানুষ আন্দোলনের পথে নেমেছে, কারণ ভাঙনের ফলে সাধারণ মানুষের জমি ফসল সব নদীগর্ভে তলিয়ে যাচ্ছে। এই অবস্থায় অবিলম্বে নদী কমিশন গঠন করা দরকার এবং ভাঙন রোধে সেচ দপ্তর থেকে যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া দরকার।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

(After Adjournment)

[2-00 — 2-10 p.m.]

## LEGISLATION

### The Bengal Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 2000

**Shri Nisith Adhikary :** Sir, I beg to introduce the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 2000.

(Joint Secretary-Cum-Committee Officer then read the Title of the Bill)

**Shri Nisith Adhikary :** Sir, I beg to move that the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 2000 be taken into consideration.

[2-10 — 2-20 p.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী দি বেঙ্গল, আগ্রা অ্যান্ড আসাম সিভিল কোর্টস (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ২০০০ যেটা প্লেস করেছেন

আমি তাকে সমর্থন করছি। স্যার, এটা বোঝা যাচ্ছে এই বিল বহু দিনের পুরানো ছিল। আমরা দেখেছি এই বিল ১৮৮৭ সালে হয়েছিল, এই বিলের বয়স ১০০ বছর হয়ে গিয়েছে। অরিজিনালি এটা ব্রিটিশ সিভিল প্রতিষ্ঠিত করেছিল, এই বেঙ্গল প্রিসিডেন্সিতে সেই সময় এই বিলটা চালু হয়েছিল। এই পর্যন্ত এই বিলের নতুন কিছু চেঞ্জ হয়নি, মাঝে মাঝে অ্যামেন্ডমেন্ট হয়েছে। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তা মেজর কোনও অ্যামেন্ডমেন্ট নয়। শুধু ভ্যালু অফ সুটস ফর্ম ১৫ থাউজেন টু ৩০ থাউজেন, কোর্টের জুরিসডিকশন ৩০ থাউজেন থেকে ৬০ থাইজেন পর্যন্ত বাড়ানো আর ওদের যে অ্যাপিলিয়েট অথরিটি, অ্যাডিশনাল ডিস্ট্রিক্ট জাজ তার ভ্যালু বাড়ানো হয়েছে ৬০ লক্ষ টাকা থেকে ১ লক্ষ ৫০ হাজার টাকা পর্যন্ত। এই তিনটি বিষয় বাড়ানোর ব্যাপারে কিছু বলার নেই। মন্ত্রী মহাশয় স্টেটমেন্ট অফ অবজেক্ট অ্যান্ড রিজিন্সে বলেছেন সব জিনিসের মার্কেট ভ্যালু বেড়ে গেছে, এই ক্ষেত্রে যদি ভ্যালু না বাড়ানো হয় তাহলে ছোটখাট কেস ডিস্ট্রিক্ট কোর্টে চলে যাবে। আমার মনে হয় মন্ত্রী মহাশয় এই ভ্যালু ৩০ হাজার না করে ৫০ হাজার, ৬০ হাজার না করে ১ লক্ষ এবং দেড় লক্ষ না করে একেবারে ২ লক্ষ করে দিতে পারতেন তা না হলে কিছু দিনের মধ্যে আবার মার্কেট ভ্যালু বেড়ে যাবে আবার অ্যামেন্ডমেন্ট নিয়ে আসতে হবে। এত অল্প অল্প করে আনার কি মানে আছে? এই অ্যামেন্ডমেন্ট করে এই জায়গায় আনা হয়েছে আবার একই অবস্থা দাঁড়িয়ে যাবে। আমি এই প্রসঙ্গে বলি আমাদের রাজ্য সরকারের জুডিসিয়াল দপ্তরের ক্ষমতা খুবই সীমাবদ্ধ। এখনও পর্যন্ত ওদের কন্ট্রোল হচ্ছে মুনসেফ স্তর পর্যন্ত। ডিস্ট্রিক্ট জাজ কন্ট্রোল করে হাইকোর্ট। এটা ভাল করেছেন, মুনসেফদের নতুন নাম দিয়েছেন, নাম দিয়েছেন সিভিল জাজেস জুনিয়ার ভিভিশন। একটা ভাল নাম দিয়েছেন। মুনসেফটা বিলেতি আমলের নাম। সেগুলো ওর আন্ডারে আছে। মন্ত্রী মহাশয় তার আমলে সেটা পাল্টে সিভিল জাজেস জুনিয়র ডিভিসন নাম দিয়েছেন—এটা খুব রেসপেক্টবল শোনাচ্ছে। বেসিক জিনিসটা হল, সিভিল জাজেস জুনিয়র ডিভিসন মুনসেফের ওপরে লিমিটেড। এই প্রসঙ্গে আমি বলতে চাই, এখন হাইকোর্টের ক্ষমতাটা ক্রমশ বেড়ে যাচ্ছে। আমরা যেটা দেখছি, জুডিশিয়াল কন্ট্রোল্ড ওভার একজিকিউটিভ এটা খুব বেড়ে যাচ্ছে। কিন্তু লেজিসলেটিভ কন্ট্রোল্ড ওভার জুডিশিয়ারি কিছুই নেই। ক্রমশ হাইকোর্ট, সুপ্রিম কোর্টের এরিয়াটা বেড়ে যাচ্ছে। এমনকি আপনি জানেন, রিসেন্টলি একটা কন্ট্রোভার্সি হয়েছিল—সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসই সব ব্যাপারে শেষ কথা। এটা নিয়ে সারাদেশে আলোচনা হয়েছে। আমার মনে হয়, এর একটা ব্যালান্স থাকা উচিত। কোনও আধিকারিককে আনলিমিটেড ফ্রিডম দেওয়া উচিত নয়। সেটা যদি সুপ্রিম কোর্ট বা হাইকোর্টের হাতে দেন তাহলে সেটা ফেয়ার থাকে না। আমাদের লেজিসলেটিভ সিস্টেমে দুর্বলতা আছে। যেটা স্ট্যান্ডার্ড, আমি কিছুদিন আগে মন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলাম,

লেজিসলেচার নিয়ে রিভিউ করা দরকার। এই রিভিউটা আমাদের এখানে হয়নি, পার্লামেন্টেও হয়নি। যেটা নিয়ে ডিটেলসে আলোচনা করা দরকার তা আমরা করি না। আমাদের নাম হচ্ছে বিধানসভা। এখানে আমরা বিভিন্ন এলাকার সমস্যা তুলে ধরি। কিন্তু যে আইনগুলো এখানে তৈরি হয়, সেদিকে আমরা ততটা দৃষ্টি দিই না। তারফলে আমরা দেখছি, কোর্টের ক্ষমতাটা ক্রমশ বেড়ে যাচ্ছে এবং লেজিসলেচারের ক্ষমতা কমে যাচ্ছে। পলিটিকাল যে ব্রাদারহুড, তার মান ক্রমশ কমে যাচ্ছে। যে কোনও বিষয়ে কোর্ট একটা রায় দিলে লোকে তাকে মানছে। কোর্টের ওপরে কোনও ওভার অল জুরিসডিকশন নেই। এম এল এ, এম পি বা মন্ত্রী তাকে পাঁচ বছর পরে জনসাধারণের কাছে যেতে হবে। স্যার, আপনি যদি হাইকোর্টে অল্প বয়সে জাজ হন তাহলে উপরে উঠতে উঠতে আপনি সুপ্রিম কোর্টের জাজ হতে পারেন, এমনকি সুপ্রিম কোর্টে চিফ জাস্টিসও হতে পারেন। কিন্তু মন্ত্রী হলেও আপনাকে পাঁচ বছর পরে জনসাধারণের কাছে যেতে হবে। আমি মনে করি এটা নব্বইয়ের দশক থেকে শুরু হয়েছে। যে ডিসিসনগুলো আছে, যেগুলোকে একজিকিউটিভে নেওয়া দরকার, সেগুলোকে আমরা জুডিশিয়ারিতে রেফার করে দিয়েছি। যেমন ধরুন, মন্ডল কমিশনের সিদ্ধান্ত—এটা সুপ্রিম কোর্টে পাঠিয়ে দেওয়া হল। অযোধ্যার ব্যাপারে পার্লামেন্টে ডিসিসন না নিয়ে সুপ্রিম কোর্টে পাঠিয়ে দিলাম। ওয়াটার ডিভিসনের ডিসপিউটকে ট্রাইবুন্যাল করে হাইকোর্টে বা সুপ্রিম কোর্টের কাছে পাঠিয়ে দিচ্ছি। এতে সব সময়ে যে ভাল জাজমেন্ট হচ্ছে তা কিন্তু নয়। আমি মনে করি, লেজিসলেটিভের ক্ষমতাটা বাড়ানো উচিত। আপনি এই যে মন্ত্রী আছেন, কালকে নাও থাকতে পারেন, কংগ্রেস-এর কেউ আসতে পারেন, মন্ত্রীর কারও ওপরে ক্ষমতা নেই। কারও মুনসেফের ওপরে পাওয়ার নেই। মন্ত্রী সেদিন বলেছিলেন মামলা ক্রমশ পেন্ডিং হয়ে যাচ্ছে। এখন কুড়ি হাজার মামলা পেন্ডিং আছে। দিন বাড়ার সঙ্গে সঙ্গে এর সংখ্যা ক্রমশ আরও বেড়ে যাচ্ছে। আমরা কোনও ব্যবস্থা করতে পারছি না যাতে মামলাগুলোর তাড়াতাড়ি নিষ্পত্তি হয়। জাস্টিস ডিলেড জাস্টিস ডিনাইড। আমরা এও বলি, গুড মানি গুড ল্য। টাকা না থাকলে লোকে আইনের সাহায্য পাচ্ছে না। সিভিল কোর্টে সামান্য জমি জায়গা নিয়ে যে মামলাগুলো থাকে, টাইটেল সুটের যে মামলাগুলো থাকে, সেগুলো শেষ হতে পনের যোল বছর লেগে যায়। দেখা যায়, বাবা শুরু করে তারপর ছেলে সেই মামলার রায় পায়। এই সমস্ত মামলার ব্যাপারে লেজিসলেটিভ উইংয়ের একজিকিউটিভ উইংয়ের কিছু করার নেই। এই সমস্ত মামলায় লোকে হ্যারাসড হচ্ছে। টাকা খরচ হচ্ছে, অথচ সবকিছু ডিলেড হচ্ছে। গভর্নমেন্টের কি করার আছে, না গভর্নমেন্ট কোর্ট রুম করে দেবে। গভর্নমেন্ট কি করবে, কোট রুম এয়ার কন্ডিশন করে দেবে। গভর্নমেন্ট কি করবেন—উকিলদের চেম্বার তৈরি করে দেবেন, গভর্নমেন্ট কি করবেন—শেড তৈরি করে দেবেন কিন্তু মামলা ডিসপিউটের জন্য গভর্নমেন্টের

কিছু করার নেই। বিধানসভারও কিছু করার নেই। এই জিনিস চলছে। আপনি তো দীর্ঘদিন ধরে হাইকোর্টে প্রাকটিশ করছেন, আপনি জানেন কিন্তু আমরা আইনজ্ঞ নই, আমরা অর্ডিনারি লিটিগ্যান্ট হয়ে বলি। তাই আমরা যখন কাউকে অভিশাপ দিয়ে থাকি তখন বলি যে তোর ঘরে মামলা লাগুক। কারণ মামলা লাগলে বছরের পর বছর চলে যাবে। যারা মানিড ম্যান তারা সলিসিটর রেখে দেন। সলিসিটরই তাদের হয়ে কোর্টে অ্যাপিয়ার করে। কিন্তু অর্ডিনারি লোক সিলিসিটর দিতে পারে না, তাদের মামলার ডেটে ভোরবেলা সব কিছু নিয়ে কোর্টে গিয়ে বসে থাকতে হয় রাত পর্যন্ত। তারপরে মামলা না হলে উকিলকে টাকা গুণে দিয়ে ফিরে আসতে হয়। অথচ তাদের এই পরিশ্রমের কোনও রিলিফ আমরা দিতে পারিনি। এখানে যে আইন· ʼ অ্যামেন্ডমেন্ট এনেছেন সেটা হচ্ছে যে, লোওয়ার কোর্টের যাতে সেটেলমেন্ট হয়ে যে· পারে, ডিস্ট্রিক্ট কোর্টে যেতে না হয় বা মুনসেফ কোর্টেও যাতে যেতে না হয়। এরমধ্যে ·াপনার ২৫ হাজার টাকার মামলা হলে ডিস্ট্রিক্ট কোর্টে চলে যেতে হত, সেইদিক থেকে ি ছুটা রিলিফ তিনি দিয়েছেন। কিন্তু সেখানে গিয়েও কবে জাজমেন্ট পাবে সেই বিষয়ে মন্ত্রীর কিছু করার নেই। আমাদেরও কারুর কিছু করার নেই। সুতরাং এই হোল প্রসেসটা নিয়েই চিন্তা ভাবনা করা দরকার। বিধানসভায় গন্ডগোল করলে আপনি বলেন লোকের বিশ্বাস চলে যাবে। এই আইনসভার ক্ষেত্রে যদি এটা প্রযোজ্য হয় তাহলে মামলা নিষ্পত্তি না হলেও লোকের বিশ্বাস চলে যাবে এবং তাই হচ্ছে। কিছুদিন আগেই তো স্টেটসম্যানে বেরিয়েছে, সেটা অবশ্য আইনমন্ত্রীর পার্টির ব্যাপারে যে অধিকাংশ লোক এখন আর কোর্টে যেতে চাইছে না। কোনও গন্ডগোল হলেই লোকাল পঞ্চায়েতে চলে যাচ্ছে। বেশিরভাগ গন্ডগোলই তো প্রপার্টি ডিসপিউট নিয়ে, সেইজন্য পঞ্চায়েতেই মিটিয়ে ফেলছে। সেখানে যা রায় দিচ্ছে সেটাই মেনে নিচ্ছে। আপনি কুইক জাজমেন্ট এবং এক্সপেডিয়াস জাস্টিসের জন্য লোক আদালত করেছেন। আপনি লোক আদালত, ফ্যামিলি কোর্ট এবং ট্রাইবুনাল করেছেন। কিন্তু সেখানেও কুইক জাজমেন্ট পাওয়া যাচ্ছে না। সুতরাং এই আইন ব্যবস্থা নিয়ে চিন্তা ভাবনা করা দরকার। এখন কথা চলছে সুপ্রিম কোর্ট অ্যাপয়েন্ট দেবার ক্ষেত্রে ন্যাশনাল জুডিশিয়াল কমিশন তৈরি হবার কথা। এখনও কথা চলছে তৈরি হয়নি। একটা কলেজ তৈরি হবে যারা সমস্ত জুডিশিয়ালদের অ্যাপয়েন্ট করবে। এটা যখন হবে তখন ভাল কিন্তু এখন যে সিস্টেম, সেই সিস্টেমে স্টেট গভর্নমেন্ট থেকেও হাইকোর্টের জাজ অ্যাপয়েন্ট করতে গেলে কিছু করার নেই। এখান থেকে নাম যাবে ইউনিয়ন ল মিনিস্ট্রিতে, সেখানে থেকে হোম মিনিস্ট্রিতে যাবে, সেখান থেকে সুপ্রিম কোর্টের চিফ জাস্টিসের কাছে যাবে তারপরে নিয়োগ হবে। সেক্ষেত্রে চিফ জাস্টিস ইচ্ছা করলে নিজেই জাস্টিস নিয়োগ করতে পারেন। এই ব্যাপারে কারুর কিছু করার নেই। চিফ জাস্টিস যেমন অনেক এমিনেন্ট লোক এসেছেন তেমনি কিছু কিছু ক্ষেত্রে তা তো নাও হতে পারে। সুতরাং

সুপ্রিম কোর্টের উপরে পুরো কন্ট্রোলটা থাকছে এই বিষয়টা সিরিয়াসলি ভাবা দরকার আমাদের এই যে সিটি কোর্ট আছে, আমাদের কলকাতাতে সিটি সিভিল কোট আছে। এই সিটি কোর্টগুলো ব্রিটিশ আমলে প্রতিষ্ঠিত হয়েছিল। ব্রিটিশরা নিজেদের সুবিধার জন্য জমি-জমা সংক্রান্ত ডিসপিউটগুলো মেটানোর জন্য এই কোর্টগুলো আস্তে আস্তে করেছিল। এখানে অধিকাংশ ক্ষেত্রে প্রপার্টির মামলা যেমন ভাইদের মধ্যে প্রপার্টি কিভাবে ভাগ হবে, প্রপার্টির টাইটেল কার থাকবে এবং প্রপার্টর টাইটেল কার কাছ থেকে কার কাছে আসবে এইসব ব্যাপারে কোর্টগুলো করা হয়েছিল। এর যে অ্যামাউন্ট এই দামে কোনও প্রপার্টি হয় না। ৬০ হাজার টাকায় কোনও প্রপার্টি হয় না। একটা দোকান ঘরের সেলামিও এর থেকে বেশি দিতে হয়। এই আইনগুলোর ক্ষেত্রে কোর্টগুলো আরও মডার্নাইজ করার দরকার। এখানে যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাতে কোনও অবজেকশন থাকছে না, আমরা চাই মানুষ জাজমেন্ট পাক। কেস দ্রুত নিষ্পত্তি হোক, তাঁড়াতাড়ি নিষ্পত্তি হোক আমরা চাই। মামলার খরচ যাতে কম হয় তারজন্য লোওয়ার কোর্টে যাতে মামলা চলে সেই ব্যাপারে লোওয়ার কোর্ট করে মামলা ডিসপোজ অফ দ্রুত করতে পারবে তার ব্যবস্থা করছেন। এটা ভাল হবে, সুতরাং এই যে ১৫ হাজার থেকে ৬০ হাজার সুট ভ্যালু, আজকে পিকুউনিয়ারি অর্থাৎ ফিনান্সিয়াল জুরিসডিকশনে ৩০ হাজার থেকে ৬০ হাজার বেড়েছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সৌগতবাবু আপনি বলতে চেয়েছেন, অতীতে যা বিলে ছিল তার যত টাইম বেড়েছে সেই রেটটা ফিক্সিং হোক।

**শ্রী সৌগত রায় ঃ** এটাই সুবিধা, আপনার মতো লোক থাকে বলে, ইউ হ্যাভ হিট দি ক্রাকস অফ দি প্রবলেম। এটা এত গুণ বেড়েছে, উনি যতগুণ বাড়িয়েছেন, এটাতো ১৮৮৭-র উনি লিমিটেড ইনক্রিজ করছেন। স্যার, আপনি সঠিকই বলেছেন, আপনি বলার পরে আমার আর কিছু বলার থাকে না। তাই আমি এই বিলটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আনন্দকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আইনমন্ত্রী আজকে যে সংশোধনী এনেছেন, বাংলা, আগ্রা, অসম দেওয়ানি আদালত (পশ্চিমবঙ্গ সংশোধনী), বিধেয়ক ২০০০; এই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষের মাননীয় বন্ধু সৌগতবাবু তিনিও উল্লেখ করেছেন, আমি বলি বিচার বিভাগের মন্ত্রী মহাশয় ১৮৮৭ সালের ইংরেজের সময়কালে যে ভ্যালুয়েশন আইনের মধ্যে দিয়ে করা রয়েছে, দীর্ঘদিন ধরে, সেটার পরিবর্তন করার জন্য তিনি যে চিন্তা-ভাবনা করেছেন এবং ৩০ হাজার টাকার থেকে ৬০ হাজার টাকা এবং ১৫ হাজার টাকা যেটা ছিল তার পরিবর্তে ৩০ হাজার টাকা, ৬০ হাজার টাকা যেখানে ছিল সেটা ১ লক্ষ ৫০ হাজার টাকার ব্যবস্থা

করেছেন। দিনের পর দিন যেখানে মার্কেট ভ্যালু বাড়ছে সেখানে এই ভ্যালুয়েশন সঙ্গতিপূর্ণ ফলে যারা মোকদ্দমা করে তাদের পক্ষে সুবিধা হবে। তারা কিছু কিছু আদালতে মামলা করতে পারবে। আমি এই বিষয়ে একটি ক'া বলতে চাই, আমাদের আদালতে যেভাবে মামলা মোকদ্দমা চলছে তাতে বহু মামলা পেন্ডিং আছে, এই বিষয়ে আমরা সবাই জানি। আমাদের রাজ্যে আইনমন্ত্রী বিভিন্নভ: < তার সমাধান করবার চেষ্টা করেছেন এবং কোথাও কোথাও তারা সফল হয়েছে। আমরা দেখেছি যে বামফ্রন্ট সরকারের যে পঞ্চায়েতি ব্যবস্থা, এই পঞ্চায়েতি ব্যবস্থার ফলে প্রতিদিন গ্রাম এলাকায়, পঞ্চায়েত এলাকায় যে সমস্ত সমস্যা হয়, তা পঞ্চায়েতে বসে সেখানে আলোচনা করে সমাধান হয়ে যায় এবং পঞ্চায়েতের ক্ষেত্রে যে ন্যায় পঞ্চায়েত এর কথা বলা হয়েছিল সেই বিষয়ে এখন আর খুব বেশি আলোচনা হচ্ছে না। যদি পঞ্চায়েতি ব্যবস্থার পাশাপাশি ন্যায় পঞ্চায়েতকে চালু করা যায় তাহলে পরে অনেক মামলা আমরা পঞ্চায়েতের মাধ্যমে বিরোধের বিষয়গুলি নিয়ে সেখানে সমাধান করতে পারব। আমরা ইদানিং লক্ষ্য করছি, আদালতে বিচার চলাকালীন বিশেষ এক রাজনৈতিক দলের পক্ষ থেকে যখন তখন স্লোগান দেওয়ার ব্যবস্থা হচ্ছে, আদালতের বিচার ব্যবস্থাকে পর্যুদস্ত করবার জন্য বিচার ব্যবস্থাকে একটা খারাপ জায়গায় নিয়ে যাওয়ার জন্য মিছিল এবং নানা রকম কুৎসা প্রচার করা হচ্ছে, বিচার ব্যবস্থার দরজার সামনে। আমি আইনমন্ত্রীকে বলব, আইন করে এইগুলিকে বন্ধ করা যায় কিনা দেখবেন। আমি নিজে আইনজীবী আমরা দেখেছি, যখন আদালতে গুরুত্বপূর্ণ বিষয়ে হিয়ারিং হয়, শুনানি হয়, তখন বাইরে বিকট আওয়াজ করে মিছিল হয়। স্লোগান হয়। তাতে বিচার ব্যবস্থায় বিচারক এবং আইনজীবীদের অসুবিধা হয়। এটাও দেখতে আমি অনুরোধ করব। পরিশেষে বলব, মাননীয় আইনমন্ত্রী আপনি অবগত আছেন আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় বিভিন্ন সাব-ডিভিশনাল আদালত করা হয়েছে এবং অনেকগুলিতে কাজ চলছে। আমাদের দক্ষিণ ২৪ পরগনা জেলার ক্যানিং, বারুইপুর, কাকদ্বীপ মহকুমায় আদালতের কাজ চলছে। আদালতে যে কাজ চলছে সেই কাজ যাতে ত্বরান্বিত হয় সেই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ করব। তিনি যেভাবে এই কাজগুলোকে সম্পন্ন করতে চাইছেন সেইভাবে যাতে কাজটা করা যায় দেখবেন। পরিশেষে আপনি যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 p.m.]

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভার সামনে যে সংশোধনী বিল এনেছেন তারজন্য আমি আইনমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। কারণ এই জিনিসটা বহুদিন আগেই প্রয়োজন ছিল আজকে আমরা দেখতে পাচ্ছি আদালতে মামলার

পাহাড় জমে আছে। আজকে যে প্রচেষ্টা উনি করেছেন এর থেকে উপরের কোর্ট মামলার পাহাড় জমে থাকাটা হাল্কা হবে এবং উপরের কোর্ট থেকে কেসগুলো মুনসেফ কোর্টে চলে আসবে। আমাদের একটা অভিজ্ঞতা হচ্ছে মামলার একটা দিন পরে তিন মাস অন্তর। যাতে এই প্রচেষ্টা বন্ধ হয় এবং মামলার যাতে দ্রুত নিষ্পত্তি হয় তার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় নজর দিয়েছেন বলে তাকে ধন্যবাদ জানাই। কলকাতা সিটি সিভিল কোর্ট থেকে বাড়িওয়ালা-ভাড়াটিয়া মামলাগুলো স্মল কজেস কোর্টে নিয়ে আসার চেষ্টা করেছিলেন, কিন্তু আজও অবধি সিটি সিভিল কোর্ট থেকে সেই মামলাগুলো স্মল কজেস কোর্টে আসেনি। কেসগুলো যে তিমিরে ছিল, সেই তিমিরেই আছে। যেখানে বিচারকদের পদ খালি আছে, সেখানে বিচারক নিয়োগ করতে হবে। আমরা দেখছি একটা জায়গায় মামলা চলছে, তখন শুনলাম জজ সাহেব বদলি হয়ে যাবে, তার এক মাস আগে থেকে ডেট দেওয়া বন্ধ করে দেন। আবার নতুন জজ এসে বলে আমাকে একটু বুঝতে দিন। এই করতে ছয় মাস চলে যাচ্ছে। এক একটা মামলা সাত, আট বছর ধরে চলছে। মাননীয় সৌগতবাবু বলেছেন জাজমেন্ট দিতে হয় ছয় মাসের ভিতরে। মাননীয় বিচারমন্ত্রীকে আমি বলব আমাদের এই রকম অ্যামেন্ডমেন্ট করে কোনও লাভ নেই, নতুন একটা কম্প্রিহেনসিভ বিল আনা দরকার মামলাগুলোর কাজ যাতে ত্বরান্বিত হয় এবং মানুষ যাতে বিচার পায়ে। সৌগতবাবু বলেছেন—'জাস্টিস ডিলেইড অ্যান্ড জাস্টিস ডিনাইড।' এটা আমরা লেখাপড়া করার সময় শিখেছিলাম, এখন আমরা উপলব্ধি করছি। আজকে মানুষ বিচার-ব্যবস্থার উপরে আস্থা হারিয়ে ফেলছে। এখন তারা বাইরে মিটমাট করে নিচ্ছে। কারণ তারা দেখছে মামলা করতে যা খরচ হচ্ছে এবং এক একটা মামলা হাইকোর্টে আঠারো বছরের উপরেও পড়ে আছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আরেকটা কথা আমি বলব, সিটি সিভিল কোর্টগুলোতে মামলার পাহাড় জমে আছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা অনুরোধ করছি যে, নতুন করে জিনিসপত্র রিভিউ করে এমন কিছু বন্দোবস্ত করা হোক যাতে বিচার ব্যবস্থা ত্বরান্বিত করা যায় এবং মানুষকে দুর্গতির হাত থেকে রক্ষা করা যায়, সেটা দেখবেন। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক দেব ঃ** (নট প্রেজেন্ট)।

**শ্রী নিশীথরঞ্জন অধিকারী ঃ** স্যার, আমি মাননীয় বিধায়কদের আন্তরিক অভিনন্দন এবং ধন্যবাদ দিচ্ছি। কারণ সঠিক পদক্ষেপে সহমত পোষণ করেছে। এই যে আইনটা নিয়ে আসা হয়েছে তাতে আমাদের যে মুনসেফ কোর্ট বা অ্যাসিস্ট্যান্ট জাজ কোর্ট এবং ডিস্ট্রিক্ট জাজ কোর্ট এর যে আর্থিক অগ্রাধিকার পিকিউনিয়ারি জুরিসডিকশন সেটাকে বাড়িয়ে দেওয়া হয়েছে। এর ফলে আমাদের যে নীতি, সেই নীতি অনুযায়ী কাজ করছি,

কারণ আমরা আদালতকে মানুষের কাছাকাছি নিয়ে আসার চেষ্টা করছি। তখন কখনও ১৫ হাজার টাকার বেশি মামলা হলে কার্শিয়াং এর যিনি বিচারপ্রার্থী তাকে দার্জিলিং বা শিলিগুড়িতে আসতে হবে না। আবার যদি ৬০ হাজার টাকার বেশি কোনও অ্যাপিল হয় তারজন্য উত্তরবঙ্গের কোনও মানুষকে কলকাতা হাইকোর্টে আসতে হবে না। অর্থাৎ মানুষের কাছাকাছি বিচার ব্যবস্থা নিয়ে যাওয়ার চেষ্টা করছি। এটাই তার পদক্ষেপ। দক্ষিণেও একই অবস্থা কারণ মুনসেফ জুরিসডিকশনে বাড়িয়ে দেওয়া হয়েছে—১৫-৩০, ৩০-৬০। আর ডিস্ট্রিক্ট জাজের ক্ষেত্রে করা হয়েছে ৬০ থেকে ১ লক্ষ ৫০ হাজার। এটাতে আরও মানুষকে কাছাকাছি আনার চেষ্টা করছি। যেকোনও কারণেই হোক কেন্দ্রীয় সরকার এই বিকেন্দ্রীকরণ হাইকোর্টের ক্ষেত্রে করতে দিচ্ছে না। দেখা যাচ্ছে আমরা চাইছি কিন্তু তারা চাইছেন না। অর্থাৎ কাছাকাছি বিচার ব্যবস্থা নিয়ে গিয়ে কায়েমি স্বার্থে হাত লাগবে বলে হয়ত, ওই তো কমলদা বসে আছেন উনি বলতে পারবেন যে, কি চক্রান্ত হচ্ছে। আর একটা দিক আছে। সেটা অত্যন্ত প্রয়োজনীয় এবং গ্রহণযোগ্য যে এটা করলে আমরা যে বিচার ব্যবস্থাকে পিছিয়ে দিচ্ছি, অর্থাৎ হাইকোর্টে মামলা বাড়তে বাড়তে প্রত্যেক বছর ২০ হাজার করে বেড়ে যাচ্ছে, সেখানে হাইকোর্টে আর বেশি কিছু ফার্স্ট অ্যাপিল হবে না, ডিস্ট্রিক্ট কোর্টে হবে এবং সেখানে কিছুটা কমে যাবে। অর্থাৎ লোডশেডিং হাইকোর্ট এবং ডিস্ট্রিক্ট দুটো ক্ষেত্রেই হচ্ছে, বিকেন্দ্রীকরণ হচ্ছে। এটার ফলে শুধু বিচারপ্রার্থীর যে সুবিধা হচ্ছে তা নয়, বিচার ব্যবস্থারও সুবিধা হচ্ছে। তাড়াতাড়ি শেষ করতে পারছি এই রকম একটা জায়গায় এসেছি। এখানে সৌগতবাবু সংবিধান কিছু পরিবর্তনের কথা বলেছেন। আমরা আমাদের সংবিধানের বর্তমান কাঠামোর বাইরে আমরা যেতে পারছি না। ফলে সংবিধানের যে কাঠামো আছে, তাতে ঠিকই যে, বিচার ব্যবস্থার উপর আমাদের কোনও রকম হস্তক্ষেপ করার অবস্থাই নেই। অর্থাৎ আর্টিকেল ২৩৫ ডিস্ট্রিক্ট জাজ এবং তার বিচারের জন্য যারা আসেন, তাদের নিয়োগ, তাদের ট্রান্সফার, তারা কে কি করবে, না করবে সবটা হাই কোর্ট দেখেন। যদি সেখানে দেখাটা ভুল হয়, তাহলে ভুল হয়ে যাবে। হচ্ছে তাই। আর্টিকেল ২৭৯ এখানে বর্তমান যে অবস্থা সেখানে আমাদের কিছু করণীয় নেই। ফলে আমাদের বুঝে নিতে হবে। ফলে আমাদের সীমিত অবস্থার মধ্য [illegible] নস্টিটিউশনে যেখানে বলেছে ইনডিপেনডেন্ট এবং তাদের আলাদা পাওয়ার এবং তাদের কোনও মতেই স্পর্শ না করা যায়, সেই জায়গাতে রেখে দেওয়া হয়েছে। মাননীয় বিধায়ক পুলক দাস যেকথা বলেছেন সেখানে তাকে অনুরোধ করব আমরা যখন কোনও সিস্টেম নিয়ে চিন্তা করব তখন যেন ব্যক্তি স্বার্থের কথা চিন্তা না করি, আজকে সিটি কোর্টের জুরিসডিকশনটা হাইকোর্টের সঙ্গে কনকারেন্ট করে দিলে কিছু সলিসিটর, অ্যাটর্নির লাভ হতে পারে কিন্তু এটা তো এমনিতে কোনও প্রশ্নই আসে না। হাইকোর্টে যে মামলা এখনও আছে তার সংখ্যা হচ্ছে ৩ লক্ষ ২০ হাজারের

মতো। সিটি কোর্টের জুরিসডিকশন বাড়ানো গেছে কারণ সিটি কোর্টে কনকারেন্ট জুরিসডিকশন যদি বাড়ানো যায় তাহলে আরও বাড়াতে হবে। এর পিছনে বেসটা কি? এইরকম একটা আলোচনা আমরা হাইকোর্টের সঙ্গে করেছি। তাদের সঙ্গে আমাদের সহমত পোষণ করতে হয়েছে। এই আলোচনায় মধ্যে দিয়ে ঠিক হয়েছে যে মুনসেফের ক্ষেত্রে ১৫ হাজারটা ৩০ হাজার, ৩০ হাজারটা ৬০ হাজার, আর ডিস্ট্রিক্টের ক্ষেত্রে ৬০ হাজারটা ১ লক্ষ ৫০ হাজার বন্দোবস্ত করা হয়েছে। এই আইন করা হয়েছে। আমি আশা করি আপনারা এই প্রস্তাবকে সকলে সমর্থন করবেন।

[2-30 — 2-40 p.m.]

The motion of Shri Nisith Adhikary that the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 2000, be takn into consideration was then put and agreed to.

### CLAUSES 1-5

The question that Clauses 1-5 do stand part of the Bill was then put and agreed to.

### PREAMBLE

The question that Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shir Nisith Adhikary :** Sir, I beg to move that the Bengal, Agra and Assam Civil Courts (West Bengal Amendment) Bill, 2000, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 41

The Budget Speech on Demand No. 41 was moved on 28.3.2000

**Mr. Deputy Speaker :** There are 11 cut motions on Demand No. 41. All the cut motions are in order and taken as move.

| | |
|---|---|
| Shri Sayta Ranjan Bapuli<br>Shri Sudhir Bhattacharjee<br>Shri Sobhan Deb Chattopadhyay<br>Shri Kamal Mukerjee<br>Shri Rabin Mukherjee | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/- |

[2-40 — 2-50 p.m.]

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের মন্ত্রী শ্রী দীনেশ ডাকুয়া ডিমান্ড নম্বর ৪১ ব্যয় বরাদ্দ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমাদের আনা কাট মোশনের সমর্থন করছি। আমি মূল বক্তব্যে যাবার আগে আমি একটা প্রতিবেদন আপনার কাছে রাখতে চাই যে সাহা টাইটেলধারী শুড়ি কমিউনিটির লোকেদের সাংবিধানিকভাবে সিডিউল্ড কাস্ট এর অধিকার ছিল, তারা সেই সুবিধা ভোগ করতেন, চাকরি করতেন কিন্তু এখন সাহা টাইটেলধারী শুড়ি কমিউনিটি সিডিউল্ড কাস্ট থেকে বঞ্চিত হচ্ছে। রাজ্যে কমিশনার ৪-১-৯৯ সালে এক সার্কুলার বলে তাদের এই সাংবিধানিক অধিকারকে কেড়ে নিয়েছেন মাননীয় মন্ত্রী এটাকে পুনর্বিবেচনা করবেন এই আশা করছি। আমার মূল বক্তব্য হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় তার দপ্তরের কর্মসূচিকে এইভাবে ভাগ করেছেন—

ক) জাতি জ্ঞাপক শংসাপত্র প্রদান এবং চাকুরিতে ও শিক্ষা প্রতিষ্ঠানে সংরক্ষণ বলবৎ করা,

খ) তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী সম্প্রদায়ের শিক্ষাগত মানোন্নয়নের জন্য কর্মপ্রকল্প,

গ) সাংস্কৃতিক বিকাশের জন্য কর্মপ্রকল্প এবং

ঘ) অনগ্রসর শ্রেণীর উন্নয়নের জন্য কর্ম প্রকল্প।

আমি এই জাতি জ্ঞাপক শংসাপত্র প্রদান নিয়ে কিছু বলব না, অনেক আলোচনা হয়েছে, প্রায় সব দলের এম এল এ-রা মনে করেন যে সার্টিফিকেট সময়মতো এবং ঠিকমতো পাওয়া যাচ্ছে না। আমি সেই বিতর্ক যাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন চাকরিতে এবং শিক্ষা প্রতিষ্ঠানে সংরক্ষণ বলবৎ করা। আমি সেই বিষয়ে বলছি, ১৯৯১ সালের সেন্সাস অনুযায়ী এস সি, ২৩.৬ পারসেন্ট, এস টি ৫.৬ পারসেন্ট চাকরিতে সংরক্ষণ আছে। কারও দয়ায় এটা নেই, সংবিধানে এই স্বীকৃতি দেওয়া আছে। এস সি ২২ পারসেন্ট, এস টি ৬ পারসেন্ট এবং ও বি সি আগে ৫ পারসেন্ট ছিল এখন ৭

পারসেন্ট হয়েছে। আমি ১৯৯৫ সাল থেকে এর একটা রিপোর্ট দেব যে ১৯৯৫ সাল থেকে এই রাজ্যে তফসিলি জাতি এবং উপজাতি তারা সংবিধানের স্বীকৃতি মতো এস সি ২২ পারসেন্ট চাকরি পেয়েছেন কিনা? এস টি ৬ পারসেন্ট চাকরি পেয়েছে কিনা? ও বি সি ৭ পারসেন্ট চাকরি পেয়েছেন কিনা? ১৯৯৬ সালে কেন্দ্র এবং রাজ্য মিলে মোট প্লেসমেন্ট হয়েছে ১০,৮৩৫ জন, তার মধ্যে এস সি ১৭১৩ জন অর্থাৎ ১৬ পারসেন্ট, এস টি ৫২০ জন অর্থাৎ ৪.৯ পারসেন্ট এবং ও বি সি ১৭৭ জন অর্থাৎ ১.১ পারসেন্ট, এরা সাংবিধানিক স্বীকৃতি পায়নি। ১৯৯৭ সালে মোট প্লেসমেন্ট হয়েছে ১০,৯৭১ জনের, তার মধ্যে এস সি ১৫৫৩ অর্থাৎ ১৪ পারসেন্ট, পাওয়ার কথা ২২ পারসেন্ট অর্থাৎ ৩৭৬ জনের, আর এস সি পেয়েছে ৩৭৬ জন অর্থাৎ ৩.৪ পারসেন্ট, এবং ও বি সি ২৮৭ জন অর্থাৎ ২.৬ পারসেন্ট। ১৯৯৮ সালে মোট প্লেসমেন্ট হয়েছে ৮২৫৮ জন তার মধ্যে এস সি ১৬৬২ অর্থাৎ ২০.১ পারসেন্ট, এস টি ৫.৩ পারসেন্ট এবং ও বি সি ৩.৫ পারসেন্ট। ১৯৯৯ সালে কেন্দ্র ও রাজ্য এবং পাবলিক আন্ডারটেকিং মিলে মোট প্লেসমেন্ট হয়েছে ১৪,৪৬৯ জন, তার মধ্যে এস সি ৩০৩১ অর্থাৎ ২০.৯ পারসেন্ট, এস টি ৫.৭ পারসেন্ট, ও বি সি ৫.৭ পারসেন্ট। এটা হচ্ছে সাংবিধানিক স্বীকৃতি, এটা কংগ্রেস বলে নয়, বামফ্রন্ট বলে নয়। আমার মতে আপনি চাকরি দিতে পারেন নি। আমাদের রাজ্যে ৩৩০টা কলেজের একটা হিসাব দিচ্ছি সেখানে টোটাল স্টুডেন্টস ৬ লক্ষ ১২ হাজার ৭৪৪ জন। এস সি ছাত্র পড়ে ১৩ পারসেন্ট, এস টি ছাত্র পড়ে ১.৬ পারসেন্ট, মাস্টার ডিগ্রিতে এদের খুঁজলে দেখতে পাওয়া যাবে না। এম বি এ কোর্সে টোটাল ছাত্র পরে ৪১৯ জন যার মধ্যে একটাও এস সি, এস টি পড়ে না। মিউজিক কলেজে পড়ে ৩১০ জন, যার মধ্যে একটাও এস সি, এস টি ছাত্র খুঁজে পাবেন না। বিজনেস অ্যাডমিনিস্টেশনে ১১৪৯ জন্য রাজ্যে পড়ে। তার মধ্যে এস সি ৪, এস টি জিরো, একজনও নয়। এরাজ্যে কলেজ শিক্ষকে ভ্যাকান্সি ৭০০ কত জন। মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী রিপিটেডলি বলে যাচ্ছেন এস সি। এস টি লোক পাওয়া যাচ্ছে না বলে শিক্ষা ক্ষেত্রে জায়গা পূরণ করা যাচ্ছে না। সাংবাদিক স্বীকৃতি নেই এবং চাকরিও নেই। এমন কি গভর্নমেন্ট, চ্যালেঞ্জ জানাচ্ছি, ল্যান্ড ডিপাটমেন্ট বলতে পারবেন এক বছরের মধ্যে যত লোকে চাকরি পেয়েছে তার মধ্যে এস সি ২২ শতাংশ, এস টি ৬ শতাংশ, ও বি সি ৭ শতাংশ পেয়েছে কিনা? সেসরু। ১৯৯৭-৯৮ সালে সারা রাজ্যে একটা ছেলেও সেসরু-র টাকা পেয়েছে? ওনলি ওয়ান? ১৯৯৭-৯৮ সালে একটাও এস টি ছেলে সেসরুর টাকা পেয়েছে? স্বর্ণজয়ন্তী শহরী রোজগার যোজনায় ১৯৯৯-২০০০ সালে ২১৬ জন ছেলে চাকরি পেয়েছে। তার মধ্যে কতজন এস টি। এস সি তা মাইক্রোস্কোপ দিয়ে দেখতে হবে। পি এম আর ওয়াই-এ সারা পশ্চিমবাংলায় ১৯৯৯-২০০০ সালে ৬৭৭ জন কাজ পেয়েছে। বলতে পারবেন এস সি, এস টি-র কতজন পেয়েছে?

আমি আরেকটা কথা বিধানসভায় বলেছিলাম, জে ই ই-তে এস সি-দের কোটা আছে, মেডিকেলে এবং আই এ এস-এর ক্ষেত্রেও আছে। এই রাজ্যের বামফ্রন্ট সরকার প্রথম ক্যাবিনেটে একটা সার্কুলার বার করলেন, তাতে এস সি, এস টি ছেলেদের বিন্দুমাত্র সুযোগ দেননি, সংবিধানকে অবমাননা করেছেন। পশ্চিমবাংলায় গ্রাম পঞ্চায়েতে স্বহায়ক পদের ক্ষেত্রে এলিজিবল ক্যান্ডিডেটকে অ্যাট লিস্ট ৫০ শতাংশ মার্কস ইন এগ্রিগেট ইন দি মাধ্যমিক একজামিনেশন পেতে হবে। কিন্তু একজন এস সি যদি ৪৯.৫ পারসেন্ট পায় তাহলেও হি ইজ নট এলিজিবল ফর অ্যাপ্লিকেশন, নাম যাবে না। আই এ এস, জে ই ই, ডব্লু বি সি এস-এ আছে, কিন্তু পঞ্চায়েতের সহায়ক পদের ক্ষেত্রে নম্বর না কমালে এস সি লোক পাবেন না। এ বিষয়ে আপনি কোনও খোঁজ রাখেন বলেও মনে হয় না। অথবা, বামফ্রন্টের রাজ্যে নিয়ম-কানুনের পরোয়া নেই। এস সি, এস টি মন্ত্রীর পর্যন্ত নিয়ম-কানুনের পরোয়া নেই। এই হল এস সি কর্মী সংরক্ষণের ব্যবস্থা আধুনিক অবস্থার মধ্যে।

মাননীয় মন্ত্রী উত্তরবঙ্গে শুধু নয় আমাদের দেশে আইন আছে এস সি, এস টি-দের জমি হস্তান্তর করা যাবে না, সাম স্পেসাল কনসিডারেশন করতে হবে। কিন্তু আজকে এস সি, এস টি-দের হাজার হাজার একর চায়ের জমি টী গার্ডেনের মালিকরা নিয়ে নিচ্ছে, কোনও রেজিস্ট্রেশন নেই। আমি একটা চা-বাগানে গিয়েছিলাম নাম বললে অপমান করা হবে, একটা চা বাগান মালিক ৩৭৫ একর এস টি-র জমি নিয়ে নিয়েছে। আইনে আছে কিন্তু ইমপ্লিমেন্ট কি হচ্ছে তা তো আমার মাথায় ঢোকেনা। একজন এস সি-কেও চাকরি দিয়েছেন? এইভাবে আজকে এস সি, এস টি-দের জমি থেকে উচ্ছেদ করে দিচ্ছেন। আর, তারপর সেখানে মারামারি হচ্ছে এস সি, এস টি-র লোকেরা মরবে? এই হচ্ছে আজকে রাজ্যের অবস্থা। এ ব্যাপারে আপনি আপনার বাজেটের জবাবি ভাষণে কি উত্তর দেবেন আমি তো বুঝতে পারছি না। এই ব্যয় বরাদ্দকে আবার আমাদের সমর্থন করতে হবে। ১৯৭৪-৭৫ সালে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া একটা সার্কুলার বের করেছিল একটা স্পেশাল স্কীম সম্বন্ধে। ট্রাইবাল সাব-প্ল্যান স্কীমে স্পেশাল সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স an additive to the state plase for tribal development in. ১৯৭৪-৭৫ সালে সেই মেমো নং আমার কাছে আছে। তাতে বলা হয়েছিল কিসের জন্য, না implementation of Community development programmes/family oriented income generating schemes for scheduled tribes and incidental infrastructural development and protection of tribals against exploitation.

এই কারণে সেন্ট্রাল গভর্নমেন্ট ইন দি ইয়ার ১৯৭৪-৭৫ একটা স্কীম চালু করেছিল। আমাদের রাজ্যে একটা নতুন ডিপার্টমেন্ট হল—বি সি ডব্লু ডি, ব্যাকওয়ার্ড ক্লাশ

*ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট। একটা নোডাল ডিপার্টমেন্ট ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট ঠিক করেছিল। ওদের কাজ কি ছিল? সেন্ট্রাল গভর্নমেন্ট যে স্পেশাল সেন্ট্রাল অ্যাসিস্ট্যান্স* দেবে তাকে প্রপারলি ইউটিলাইসড করবে। এর একটা অডিট রিপোর্ট তৈরি হয়েছে। মাননীয় মন্ত্রীকে আমি বলছি ঐ অডিট রিপোর্টের একটা জায়গায় চাঞ্চল্যকর তথ্য পাওয়া গিয়েছে। "Out of 78.47 crore released by Government of India to the State Government during 1992-98 for Special Central Assistance Scheme, Rs. 73.39 crore were placed with the West Bengal Scheduled Castes and Scheduled Tribes Development and Finance Corporation and the balance amount of Rs. 5.08 crore was retained with the State Government. Out of Rs. 73.39 crore placed with Scheduled Castes and Scheduled Tribes Development and Finance Corporation Rs. 15.57 crore remained unspent at the end of March 1998."

এই অবস্থায় আমি মনে করি এ রাজ্যে সিডিউল্ড কাস্ট অ্যান্ড সিডিউল্ড ট্রাইবদের জন্য একটা দপ্তর আছে, মন্ত্রী আছে, কিন্তু কাজ কিছুই হচ্ছে না? ফলে এ রাজ্যে তফসিলি জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের প্রকৃত অর্থে কোনও রকম অর্থনৈতিক উন্নতি হচ্ছে না বলে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ তপতী সাহা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের অনগ্রসর জাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া মহাশয় যে ৪১ নং দাবি আজকে এই সভার পেশ করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। এই দপ্তরের সমস্ত কাজকর্মকে আমাদের চারটি ভাগে ভাগ করে দেখতে হবে। প্রথম সার্টিফিকেট প্রদান এবং চাকুরিতে ও শিক্ষা প্রতিষ্ঠানের সংরক্ষশ বলবৎ করা। দ্বিতীয়ত তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী সম্প্রদায়ের শিক্ষাগত মানোন্নয়নের জন্য কর্ম প্রকল্প। তৃতীয়ত অনগ্রসর শ্রেণীর মানুষের অর্থনৈতিক উন্নয়নের জন্য কর্ম প্রকল্প। চতুর্থ এদের সাংস্কৃতিক বিকাশের জন্য কর্মপ্রকল্প। একটু আগে বিরোধী দলের মাননীয় সদস্য সঞ্জীব দাস মহাশয় বক্তব্য রাখলেন। আমি তার বক্তব্য শুনলাম। তিনি জমি সংক্রান্ত কিছু কথা এখানে উল্লেখ করলেন। স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে জানাতে চাই যে, ১৯৬৭ সাল পর্যন্ত যখন তারা এখানে শাসন ক্ষমতায় ছিলেন তখন পর্যন্ত তারা যে নীতি গ্রহণ করেছিলেন তাতে এ রাজ্যে কোনও জমি কোনও তফসিলি বা আদিবাসী মানুষের মধ্যে বিলি-বণ্টন করা হয়নি। আইন থাকা সত্ত্বেও কোনও জমি বিলি-বণ্টন করা হয়নি। ১৯৬৭ সালে যখন যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছিল তখন প্রয়াত কমরেড হরেকৃষ্ণ কোঙরের নেতৃত্বে যে ভূমি সংস্কার

আন্দোলন হয়েছিল তার মধ্যে দিয়েই প্রথম পশ্চিমবঙ্গে তফসিলি জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের মানুষদের মধ্যে জমি বিলি করা হয়েছিল। সমগ্র কৃষক সম্প্রদায়ের মধ্যে যে সরকারি জমি বিলি করা হয়েছিল তার ৮.৩২ লক্ষ একর জমি তফসিলি সম্প্রদায়ের মানুষদের মধ্যে বিলি করা হয়েছিল। এবং তফসিলি উপজাতি সম্প্রদায়ের মানুষদের মধ্যে ৪.৬৫ লক্ষ একর জমি বিলি করা হয়েছিল। স্যার, আর একটা কথা আমি আমাদের বিরোধী দলের মাননীয় সদস্যকে জানাতে চাই, যখন তিনি পশ্চিমবঙ্গে বিভিন্ন ঘটনার কথা বলছেন তখন সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে কি ঘটনা ঘটছে তা কি তিনি জানেন না!

[2-50 — 3-00 p.m.]

কিন্তু বিহার, উত্তরপ্রদেশ, রাজস্থান, মহারাষ্ট্রের দিকে তাকিয়ে দেখেছেন? সেখানে যাদব সম্প্রদায়ের মানুষকে নির্বিচারে হত্যা করা হচ্ছে, কোনও বিচার হচ্ছে না। শিশু-মহিলাদের নির্বিচারে হত্যা করা হচ্ছে। কিন্তু পশ্চিমবাংলা একমাত্র রাজ্য যেখানে এই সম্প্রদায়ের মানুষ সবচেয়ে বেশি সুরক্ষিত। এখানে এই সম্প্রদায়ের মানুষের জন্য সবরকমের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। শিক্ষা যেটা নাকি মূল পরিকাঠামো শিক্ষা আনে চেতনা, এই সম্প্রদায়ের মানুষের মধ্যে যাতে শিক্ষার সম্প্রসারণ হয় তারজন্য পশ্চিমবঙ্গ সরকারের এই বিভাগ বিশেষভাবে উদ্যোগ গ্রহণ করেছেন। কই, সেগুলি তো বললেন না? কিন্তু এই বাজেটে তা বিস্তারিতভাবে আলোচনা করা হয়েছে। আপনারা দেখুন, ৪ পাতায় রয়েছে, তফসিলি জাতি ও তফসিলি আদিবাসীভুক্ত 'ডে স্কলারদের' ভরণপোষণের ব্যয় মেটানোর প্রকল্পটি চালু রয়েছে। বর্তমানে মোট ১ লক্ষ ১০ হাজার জন তফসিলি জাতি ও ৮০ হাজার জন তফসিলি আদিবাসীভুক্ত 'ডে স্কলার' এই কর্ম প্রকল্পের আওতাধীন হয়েছে। প্রাথমিক এবং মাধ্যমিক স্তরে এস সি অ্যান্ড এস টি ছাত্র-ছাত্রীদের বই, তাদের পরীক্ষার ফি বাবদ অনুদান দেওয়া হচ্ছে। এক্ষেত্রে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই অনুদান যদি আর একটু বাড়ানো যায় তাহলে ভাল হয় এবং সময়মতো সংশ্লিষ্ট দপ্তরের মাধ্যমে তাদের কাছে যদি পৌঁছানো যায় তাহলে ছাত্র-ছাত্রীদের উপকার হবে। এছাড়া প্রাক-মাধ্যমিক কর্ম-প্রকল্পগুলির মধ্যে রয়েছে পঞ্চম শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত তফসিলি জাতি ও তফসিলি আদিবাসী ছাত্রীদের জন্য বিশেষ মেধা বৃত্তি চালু করা হয়েছে। ২ হাজার ৪০০ জন এর আওতায় পড়েছে। এ ছাড়া মাধ্যমিকোত্তর পাঠক্রমের বিভিন্ন ধারায় শিক্ষা লাভের জন্য মাধ্যমিকোত্তর বৃত্তি পায়। চলতি বছরে ১ লক্ষ ২০ হাজার তফসিলি জাতির ছাত্র-ছাত্রী ও প্রায় ১১ হাজার আদিবাসী ছাত্র-ছাত্রীকে এই প্রকল্পে গ্রহণ করেছেন। সুতরাং বিভিন্ন প্রকল্পের মাধ্যমে শিক্ষাক্ষেত্রে তফসিলি জাতির মানোন্নয়নের জন্য যে পদক্ষেপ মাননীয় মন্ত্রী মহাশয় গ্রহণ করেছেন তারজন্য

আমি তাকে আন্তরিক অভিনন্দন জানাই। তাদের অর্থনৈতিক উন্নয়নের জন্য বেশ কিছু প্রকল্প গ্রহণ করা হয়েছে। এই বাজেটের ৬ পাতায় যদি দেখেন তাহলে দেখবেন, দারিদ্রসীমার নিচে বসবাসকারী মানুষদের (তফসিলি জাতি ও তফসিলি উপজাতি) কতকগুলি কর্ম প্রকল্প নেওয়া হয়েছে। যেমন, কৃষি, হাঁস-মুরগি পালন, পশুপালন, পরিবহন ইত্যাদি আর দারিদ্রসীমার অর্ধেকেরও কম আয় বিশিষ্ট ব্যক্তিদের জন্যও আয় উৎপাদক কর্ম প্রকল্প গ্রহণ করা হয়েছে। যেমন, কৃষি, পরিবহন, ক্ষুদ্র শিল্প, মৎস্য চাষ ইত্যাদি। তাছাড়া পশ্চিমবঙ্গে যে জমির বর্গা রেকর্ড করা আছে তার ৪১.১২ শতাংশ এই এস সি অ্যান্ড এস টি-দের মধ্যে বিতরণ করা হয়েছে এবং কো-অপারেটিভ গঠন করা হয়েছে এবং সেই কো-অপারেটিভে তারা কেন্দুপাতা, শাল প্রভৃতি বনজ সম্পদ সংগ্রহ করে এবং তার মাধ্যমে যৌথভাবে কর্ম পদ্ধতি পরিচালনার মাধ্যমে তাদের পরিবারের আয় বাড়ানোর চেষ্টা করা হয়েছে। এইরকমভাবে এই বিভাগ বিভিন্ন পদক্ষেপ গ্রহণ করেছেন যা সত্যি একটা নজিরবিহীন ঘটনা। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এই ঘটনা দেখতে পাওয়া যায় না। এছাড়াও সাংস্কৃতিক মান উন্নয়নের জন্যও পদক্ষেপ গ্রহণ করেছেন। এছাড়া সাঁওতালি ভাষায় উৎসাহ দানের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে। এক্ষেত্রে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যদিও এই বিভাগ শিক্ষাক্ষেত্রে মানোন্নয়নের জন্য, অর্থনৈতিক উন্নয়নের জন্য এবং সাংস্কৃতিক ক্ষেত্রে উন্নয়নের জন্য বিভিন্ন ধরনের প্রকল্প গ্রহণ করেছেন এবং বিভিন্নভাবে টাকা মঞ্জুর করেছেন—কিন্তু জিনিসগুলি সাধারণ মানুষ যারা নাকি ফসল নেবে তারা অনেকেই এই ঘটনাগুলি জানতে পারেন না। প্রকল্প যেগুলি আছে সে সম্পর্কে একটা প্রচারের যদি ব্যবস্থা করা হয় তাহলে ভাল হয়। সরকারি ব্যবস্থাপনার মধ্যে যেগুলি রয়েছে প্রচারের ব্যবস্থা হলে সিডিউল্ড কাস্টের মানুষরা তার সুযোগটা নিতে পারেন। শুধু মাত্র প্রচারের অভাবে আমরা দেখেছি অনেকেই অনেক কিছু জানতে পারেন না। সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবস অধ্যুষিত অঞ্চলের চাহিদা অনুসারে কোথায় কি প্রকল্প করা হল সে সম্পর্কে প্রচারের ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয় যাতে নির্দেশ দেন তারজন্য আমি তাকে অনুরোধ জানাচ্ছি। এবারে আমি সার্টিফিকেটের প্রসঙ্গে আসছি। সার্টিফিকেট দেওয়া এবং শিক্ষা ও চাকরির ক্ষেত্রে সংরক্ষণের ব্যবস্থাটা বলবৎ করা সম্পর্কে আমরা কিছু বক্তব্য আছে। আমরা দেখি, সার্টিফিকেট প্রদান করার কাজটা সব সময় ঠিকমতন হয় না। সব সরকারি কর্মচারী না হলেও কিছু সরকারি কর্মচারীর জন্য সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবসের লোক যারা সার্টিফিকেট নিতে চান তারা হ্যারাসড হন, সার্টিফিকেট পান না। সার্টিফিকেট নিতে গেলে অনেক সময় এই সিডিউল্ড কাস্ট ও ট্রাইবস সম্প্রদায়ের মানুষরা ঠিকমতন জানতে পারেন না যে তাদের কি করতে হবে, কি জানাতে হবে। তাছাড়া শিক্ষা ও চাকরির ক্ষেত্রে যে সংক্ষরণ ব্যবস্থা বলবৎ আছে আমরা দেখি অনেক জায়গায় সেই সংরক্ষণ ব্যবস্থা ঠিকমতন পালিত হয় না,

নিয়মগুলি মানা হয় না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে সরকারের তরফ থেকে বা দপ্তরের তরফ থেকে এরজন্য কোনও রকম শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা? বিভিন্নভাবে পর্যবেক্ষণ করে আমার রিপোর্ট এ সম্পর্কে দিয়েছি কিন্তু সেই রিপোর্টগুলিও নিয়মিত দেখাও হয় না। এর ফলে যারা বঞ্চিত হচ্ছেন তারা সুবিচার পান না। এই বিষয়ে যথাযথ পদক্ষেপ নেওয়ার জন্য আমি অনুরাধে জানাচ্ছি। এর পর একটি অত্যন্ত জরুরি বিষয় নিয়ে এই সভায় আমি বক্তব্য রাখছি। আপনারা দেখে থাকবেন যে কিছুদিন আগে মহামান্য সুপ্রিম কোর্ট থেকে একটি রায় বেরিয়েছিল। সেই রায়েতে যা লেখা ছিল কার্যক্ষেত্রে দেখা গিয়েছে তার অপব্যাখ্যা করা হচ্ছে বিভিন্ন সরকারি মহল থেকে এই রায়ের অপব্যাখ্যা করার ফলে বিভিন্ন জায়গায় মানুষ অসুবিধায় পড়ছেন। যারা সার্টিফিকেট হোল্ডার, কমিউনিটি শুঁড়ি, টাইটেল সাহা, এই সার্টিফিকেট হোল্ডার যারা, বিভিন্ন জায়গায় তাদের চাকরির ইন্টারভিউ থেকে বাদ দেওয়া হচ্ছে, স্টাইপেন্ড, স্কলারশিপ থেকে বাদ দেওয়া হচ্ছে। বিভিন্নভাবে তাদের হ্যারাস করা হচ্ছে। জনপ্রতিনিধি হিসাবে আমরা এই মর্মে অনেক চিঠি পেয়েছি, ফোন পেয়েছি। সেইসব চিঠির কপি আপনাকে দিতে পারি।

[3-00 — 3-10 p.m.]

এটা তো সুপ্রিম কোর্টের রায়ে নেই, রায়কে বিকৃত করা হয়েছে। পরবর্তীকালে শুনলাম, ১৯৯৯ সালের ৪ঠা জানুয়ারি বামফ্রন্ট সরকারের তরফ থেকে একটা অর্ডার বের হয়। সুপ্রিম কোর্টের অর্ডারের যে অপব্যাখ্যা করা হয়েছিল সেটাকে সেভাবে রেখেই সরকারের আদেশনামা জারি হয় এবং তারফলে একটা বিভ্রান্তি শুরু হয়। সেই বিভ্রান্তি এমন জায়গায় পৌঁছায় যারফলে ঐ সম্প্রদায়ের যেসব ছেলেমেয়েরা পড়াশুনা করছে তারা বিপদের সম্মুখীন হয় হঠাৎ করে তাদের স্টাইপেন্ড বন্ধ হয়ে যায়। কিন্তু গরিব মানুষদের ঐসব ছেলেমেয়েদের স্টাইপেন্ড বন্ধ হয়ে গেলে তাদের পক্ষে পড়াশুনা করা সম্ভব নয়। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ, আপনি বিষয়টা একটু দেখবেন, কারণ বিভিন্ন সংস্থা থেকে আমার কাছে এরকম রিপোর্ট আসছে। মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, অর্ডারটা আমি আপনার কাছে প্লেস করে দিচ্ছি।

তারপর আর একটি আশ্চর্যজনক ঘটনা, শুনলে অবাক হয়ে যাবেন, ৪ঠা জানুয়ারি ১৯৯৯ তারিখে ঐ রকম একটা সরকারি অর্ডার বেরুবার পর ১৭-৫-২০০০ তারিখে ইস্যু করা একটি সার্টিফিকেট আমার কাছে রয়েছে যেটা ইস্যু করেছে কোচিং-কাম-গাইডেন্স সেন্টার ফর এস সি, এস টি। সার্টিফিকেটটির নম্বার সি জি সি-সি-১৩০১৬৯৫৮১১। সার্টিফিকেটে লিখেছে This is to certify that.......a resident of....... belongs to "Sunri (excluding Saha) which comes under Sched-

uled Caste Category.

This is also to certify that "Sunri" (excluding Saha) comes under the Scheduled Castes category under the Constitutional provisions declared by the Government of West Bengal so far.....

আমি এটা বুঝতে পারছি না, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের পক্ষ থেকে যখন একটা অর্ডার বেরিয়েছে সুপ্রিম কোর্টের অর্ডারের পরিপ্রেক্ষিতে, তারপর যখন তারা চাকরি করতে যাচ্ছেন তখন তাদের বিভিন্নভাবে বাধাদান করা হচ্ছে কেন। তারপর ১৭-৫-২০০০ তারিখে ঐ রকম একটা সার্টিফিকেট ইস্যু করা হয়েছে। ঐ সংস্থাটি কিন্তু কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা। গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার মিনিস্ট্রি অফ লেবার, পূর্তভবন, সল্টলেক, কলকাতা-৯১ থেকে এটা কি করে ইস্যু হয় আমি জানতে চাইছি।

এরপর আমি যে রিপোর্ট পেশ করা হয়েছে তার পরিপ্রেক্ষিতে কয়েকটি আবেদন রাখতে চাই। আপনি হোস্টেলের ব্যবস্থা করেছেন এটা ভাল কথা, কিন্তু সেখানে সেন্ট্রাল হোস্টেল ছাড়া অন্যগুলোর অবস্থা অত্যন্ত জীর্ণ। সেগুলো সারানো দরকার। এছাড়া মাসিক বৃত্তির যে ব্যবস্থা করা হয়েছে, বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে সেটা অত্যন্ত কম। তারজন্য বৃত্তির পরিমাণ বাড়াবার জন্য অনুরোধ করছি। এছাড়া এই যে সরকারি চাকুরি প্রাক শিক্ষা প্রশিক্ষণ কেন্দ্র আছে, এই যে ব্যবস্থা আমাদের দপ্তর থেকে করা হয়েছে সেটা যদি প্রতিটি জেলায় একটা করে করা হয় তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি। আমাদের তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য যে লোক নৃত্য লোকসংস্কৃতির ব্যবস্থা আছে তার প্রচারের জন্য আরও ব্যবস্থা গ্রহণ করা দরকার। সর্বশেষে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী দীনেশ ডাকুয়া মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের আমি তীব্র বিরোধিতা করে আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। তার আগে আমি যে কথাটা বলতে চাই তা হল আজকে ছাত্র পরিষদের ছাত্র-ছাত্রীরা এখানে বিক্ষোভ দেখাতে এসেছিল, সেই বিক্ষোভের উপর পুলিশ নির্মমভাবে লাঠি চার্জ করেছে। তাদের ১২ ক্লাসে ভর্তির অসুবিধার জন্য তারা আন্দোলন করছিল, তাদের উপর পুলিশ লাঠি চার্জ করেছে। পর পর এই ধরনের ঘটনা ঘটল অ্যাসেম্বলির সামনে। মাদ্রাসার ছাত্র-ছাত্রীরা এসেছিল, গতকাল এস ইউ সি আই-এর ছাত্র-ছাত্রীরা এসেছিল, আজকে ছাত্র পরিষদের ছাত্র-ছাত্রীরা এসেছিল, সকলের উপর পুলিশ লাঠি চার্জ করেছে। আমি এর তীব্র প্রতিবাদ

করছি এবং নিন্দা করছি। ২৭২,৬৪,৭৮,০০০ টাকার যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। আমি এটা বলছি না যে টাকা স্যাংশন করা উচিত নয়, টাকা স্যাংশন করা উচিত। এই টাকা দিয়ে সমাজের নিচের তলার মানুষকে তুলে এনে মূল স্রোতে বসানোর দায়িত্ব দেওয়া হয়েছিল। সর্বহারার স্লোগান দিয়ে আপনারা ২৩ বছর শাসন ক্ষমতায় আছেন। আমাদের বন্ধু বিধায়ক যে বক্তব্য রেখেছেন তাতে মনে করিয়ে দিচ্ছে এই দপ্তর চলে না, এই দপ্তরের মন্ত্রী ঘুমন্ত মন্ত্রী। সত্যি সত্যি এই সমাজের নিচের তলার মানুষের উন্নয়নের জন্য কিছু করছে না। আমাদের দেশে যে লোক সংখ্যা তার ৮৯ পারসেন্ট হল লোয়ার কাস্ট আর ১১ পারসেন্ট হচ্ছে হায়ার কাস্ট। যুগ যুগ ধরে আমরা দেখে এসেছি এই হায়ার কাস্টের মানুষেরা এই লোয়ার কাস্টের উপর রাজত্ব চালিয়ে এসেছে। তার জন্য দেশের মানুষ দেশের সরকার সিদ্ধান্ত নিয়েছে এই পেছিয়ে পড়া মানুষ যারা আছে সমাজের নিচু তলার মানুষ যারা আছে তাদের সমাজের মূল স্রোতে ফিরিয়ে আনতে হবে। তা না হলে এই ৮৯ পারসেন্ট মানুষ ১১ পারসেন্ট মানুষের বিরুদ্ধে বিদ্রোহ করবে। সেই জন্য সমাজের নিচু তলার মানুষ, তফসিলি জাতি উপজাতি সম্প্রদায়ের মানুষ আদিবাসী যারা আছে সেই মানুষগুলোকে আস্তে আস্তে মূল স্রোত ফিরিয়ে আনতে হবে স্থাপিত করতে হবে। স্যার, আমরা যদি পৃথিবীর ইতিহাস ঘাটি তাহলে দেখব যে একটা সময় সমাজের নিয়ন্ত্রক ছিল ব্রাহ্মণ, তারপর এই সমাজের নিয়ন্ত্রক হল ক্ষত্রিয়রা তারপর এই সমাজের নিয়ন্ত্রক হল বৈশ্যরা যারা ব্যবসা করে। এক সময় এই সমাজের শুদ্ররা নিয়ন্ত্রক হবে, নিচু তলার মানুষ এই সমাজকে নিয়ন্ত্রক করবে। ইতিহাসের শিক্ষায় এটা ঘটবে। সেই মানুষগুলোকে অবহেলা করা উচিত? এই বাজেটে অনেকগুলি হেড আছে, সবই আদিবাসী তফসিলি জাতি উপজাতিদের নিয়ে। এই তফসিলি জাতি এবং উপজাতি এবং আদিবাসীদের জন্য সার্টিফিকেটের ব্যবস্থা করেছেন। আমি একজন বিধায়ক, সেই হিসাবে মানুষ আমার কাছে আসে। তাদের সার্টিফিকেট দেওয়ার জন্য ছাপানো সার্টিফিকেট আছে, সেটা দিয়ে দিই। কিন্তু এই সার্টিফিকেট পাবার ক্ষেত্রে আজকে তাদের যেভাবে হ্যারাসড হতে হয়, আমি আপনাকে স্পেসিফিক্যালি বলছি, আপনি খোঁজ নিয়ে জানবেন যে কিভাবে এই সমস্ত দারিদ্র মানুষকে হ্যারাসড করা হয়। একে তারা আর্থিক দিক থেকে সামাজিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষ, তারা পয়সা দিয়েও সার্টিফিকেট পাচ্ছে না। এরফলে তারা অনেক সুযোগ সুবিধা থেকে, সরকার তাদের যে সমস্ত সুযোগ সুবিধা দিচ্ছে, সেগুলো থেকে বঞ্চিত হচ্ছে। দ্বিতীয় বিষয় হল, আপনি বাজেট বইতে যে কথা বলেছেন, চাকুরির ক্ষেত্রে সংরক্ষণের কথায় বলেছেন, আমি নতুন করে বলতে চাইছি না, চাকুরির ক্ষেত্রে রিজার্ভেশন ২২ পারসেন্ট, এস সি-দের জন্য, ৫ পারসেন্ট এস টি-দের জন্য এবং ৭ পারসেন্ট ও বি সি-দের জন্য, এটা আগে ৫ পারসেন্ট ছিল, এখন ৭ পারসেন্ট হয়েছে। এর দুটো দিক আছে।

কয়েকদিন আগে এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বলছিলেন, আমরা এস সি, এস টি ডাক্তার পাচ্ছি না। এটা যদি সত্যি হয়, তাহলে নিচুতলার এই সমস্ত লোকদের শিক্ষিত করে তোলার ব্যবস্থা আপনি কেন করতে পারছেন না? আমরা দেখতে পাচ্ছি, ১৯৯৬ ১৯৯৭, ১৯৯৮, ১৯৯৯ থেকে এই ২০০০ সালে এদের কোটা ছিল ফিল আপ হচ্ছে না। আমি একটা আধা সরকারি সংস্থার সঙ্গে যুক্ত আছি, আমি জানি, সেখানে সাধারণ লোয়ার লেভেলে যে পদগুলো আছে, সেখানে পর্যন্ত এস সি, এস টি কোটা ফিল আপ হচ্ছে না। এটা কেন? এর দুটো দিক আছে, হয় আপনি তাদের শিক্ষাগত যোগ্যতা বৃদ্ধি করতে পারছেন না, সেখানে আপনার ব্যর্থতা আছে, তাদের মধ্যে শিক্ষাটাকে যথার্থ ভাবে আপনি পৌঁছে দিতে পারছেন না, অথবা তাদের শিক্ষার ব্যাপারে অনীহা আছে। তাদের সেখান থেকে ফিরিয়ে আনার জন্য আপনার যে প্রচেষ্টা থাকা দরকার তা নেই। সরকারি কর্মচারিদের যেভাবে উদ্যোগী হওয়া দরকার, পঞ্চায়েতের যেভাবে উদ্যোগী হওয়া দরকার, আপনি সেইভাবে কিছু করতে পারছেন না। আমাদের এখানে ডাক্তারিতে প্রায় ৪০০-র মতো ডাক্তারের পদ এস সি, এস টি-দের জন্য রিজার্ভেশন করা রয়েছে যেখানে, সেখানে কয়েকদিন আগে মাননীয় মন্ত্রী বললেন, আমরা লোক পাচ্ছি না বলে নিতে পারছি না। অথচ আমরা রিজার্ভেশন করে রেখেছি। আর একটা বিষয় হল পদন্নোতির বিষয়। আপনি ছ হাজার টাকা পর্যন্ত সীমা করে দিলেন। সেটা পে-কমিশনের পরে ১৮,৩০০ টাকা করে দিয়েছেন, এটা কেন? আই এ এস, আই পি এস-দের ক্ষেত্রে রিজার্ভেশন করা আছে, তাহলে এখানে কেন আপনি সীমানা বেঁধে দিলেন? এখন একটা ছোটখাট কাজেও দুহাজার টাকা মাইনে আছে। তাহলে আপনি এখানে এটাকে কেন উন্মুক্ত করে দেবেন না? আপনি পার্টিকুলার একটা জায়গায় ১৮,৩০০ টাকা করে দিচ্ছেন। পে কমিশনের পরে এই যে ১৮,৩০০ টাকা মাইনে, এটা খুব একটা বড় মাইনে নয়। আপনি যদি এদের প্রতি সত্যিই সহানুভূতিশীল হন তাহলে এই উর্দ্ধ সীমাটাকে বাড়িয়ে দিন। এখানে আমাদের একজন মাননীয় সদস্য আছেন, শ্রী করিম চৌধুরি। আপনি লক্ষ্য করে থাকবেন, তিনি কয়েক বছর ধরে মাথায় একটা সবুজ ফেট্টি বেঁধে আসছেন। কি কারণে তিনি এইভাবে আসছেন, না তার একটা অভিযোগ আছে। এস সি, এস টি-দের যে জমি, সেই জমি চা বাগানের মালিকরা কিনে নিচ্ছে, জোর করে নিয়ে নিচ্ছে, অল্প পয়সায় জমিগুলো নিয়ে নিচ্ছে। তার প্রতিবাদে একজন এম এল এ তিনি মাথায় সবুজ ফেট্টি বেঁধে আসছেন। আপনি কি তাকে ডেকে একবারও জিজ্ঞাসা করেছেন? না, আপনি একবারও জিজ্ঞাসা করলেন না। আমি এটা আপনার সদিচ্ছার জন্য বলছি। চা বাগানের মালিকরা এস সি, এস টি-দের জমিগুলো নিয়ে নিচ্ছে। ডুয়ার্সে প্রায় ১২ লক্ষ ট্রাইব্যাল আছে, ওখানে ১৬টি স্কুল অছে। ওরা মূলত হিন্দি ভাষাভাষির, অথচ দীর্ঘদিনের দাবি যে ওখানে হিন্দি ভাষা পড়ানো হোক এবং দীর্ঘদিনের দাবি ছিল যে ওদের জন্য কলেজ

করে দেওয়া হোক, কিন্তু সেই কলেজ আপনারা করেন নি। ফলে ওই সমস্ত ছাত্র-ছাত্রীরা বিহারের, রাঁচি, দুমকা প্রভৃতি জায়গায় এবং অন্যান্য রাজ্যে চলে যাচ্ছে। এর ফলে বিচ্ছিন্নতাবাদের বীজ বপণ হয়ে যাচ্ছে। এরফলে আমাদের রাজ্যের উত্তরবঙ্গের উপরে ভয়ঙ্করভাবে একটা আঘাত নেমে আসছে। এই ব্যাপারে রাজ্য সরকারের একটা পলিসি ঠিক করা উচিত। তাদের সোস্যাল স্ট্যাসট দিচ্ছেন অথচ একটা কলেজ তৈরি করতে পারলেন না। তারপরে একটা বিশেষ প্রকল্প টোটো প্রকল্প—জলপাইগুড়িতে টোটো পাড়া বলে একটা জায়গা আছে, এদের একটা প্রকল্প, এই ডিপার্টমেন্টের আন্ডারের একটা স্কুল করেছিলেন। আমি দায়িত্ব নিয়ে বলছি, ওই স্কুলে শিক্ষক নেই। সেই টেটো পাড়াতে স্কুলে শিক্ষক নেই। হাসপাতালে চিকিৎসক আছে ওখানে কিন্তু ওই স্কুলের শিক্ষক নেই। রাজ্যের অনেক হাসপাতালের অবস্থাও এইরকম। কলকাতার বাইরে হাসপাতালগুলোতে এই অবস্থা, ডাক্তার নেই। সেখানে মিনিমাম মেডিসিন পর্যন্ত নেই। বামফ্রন্ট সরকার আসার পরে ফ্রি তে যে ওষুধ দেওয়া হত আগে তার সংখ্যা ছিল ৭৪। এখন সেটা কমে দাঁড়িয়েছে ৩২-৩৩ এর মতো। এমন কি জেলুসিল পর্যন্ত পাওয়া যায় না। আমি আরেকটি কথা বলে শেষ করব যে, আদিবাসী উন্নয়ন সমিতি লিমিটেড, এরা কেন্দুপাতা কেনে। সেখানেও পার্টিবাজি হচ্ছে। দলবাজি হচ্ছে। সমবায় সমিতিতে দেখে দেখে পার্টির লোকের কাছ থেকে কেন্দুপাতা কিনছে। এইকথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার কাট মোশন অন্যান্য বিরোধীদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী মেহেবুব মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে তফসিলি জাতি এবং উপজাতি কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে বলছি যে, ১৯৯৯ সালের হিসাবমত পশ্চিমবঙ্গের জনসংখ্যা হচ্ছে ২৩.৬২ পারসেন্ট। তাতে তফসিলি জাতি এবং উপজাতি ৫.৫৯ পারসেন্ট। এই জনসংখ্যা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। বিরোধীরা বলে গেলেন কিন্তু একথা স্বীকার করতে পারলেন না যে, ১৯৭৭ সালে অ্যাজ এ হোল এস সি ছিল ৬ পারসেনট। সেটা বাড়তে বাড়তে এখন দাঁড়িয়েছে এস সি ২২ পারসেন্ট। ও বি সি ছিল ৫ পারসেন্ট, সেটা বেড়ে এখন ৭ পারসেন্ট হয়েছে। এর ফলে সমাজের পিছিয়ে পড়া মানুষদের সুযোগ সুবিধা বেড়েছে একথা তারা স্বীকার করতে পারলেন না। এইক্ষেত্রে বলতে গেলে একটা উদাহরণ দিয়ে বলতে হয় যে, কেন্দ্রীয় সরকারের জোট সরকার বি জে পি এবং তৃণমূল তারা কিভাবে আমাদের প্রতারণা করেছে। রাজ্য সরকার ৬০ টা অন্যান্য অনগ্রসর শ্রেণীকে স্বীকৃতি দিয়েছে। যেখানে কেন্দ্রীয় সরকার ৯৯-২০০০ সালের মধ্যে ৪০টা ও বি সি-কে স্বীকৃতি দিয়েছে।

*সেক্ষেত্রে বাকি ২০টা হচ্ছে অন্যান্য অনগ্রসর শ্রেণীর যারা সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে এটা কেন্দ্রের জোট সরকার করছে। এর ফলে ২০টি অন্যান্য অনগ্রসর শ্রেণী* বঞ্চিত হচ্ছে। সংরক্ষণ নিয়ে বলি, এখানে কিছুদিন আগে বিল পাস হয়েছে, বামফ্রন্টের সময় যে বিল পাস হয়েছে ৬ হাজার টাকা নিচের বেতনক্রমের ক্ষেত্রে পদন্নতি হত। এখন ১-১-৯৬ থেকে বেতনক্রম অনুসারে ১৮,৩০০ টাকা পর্যন্ত তাদের পদন্নতির ক্ষেত্রে সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে। আপনারা বলেন, শিক্ষাক্ষেত্রে কেন্দ্রীয় সরকার ২০০০-২০০১ সালে মোট বাজেট বরাদ্দ যা পেশ করেছেন, সেখানে ৩ লক্ষ ৩৮ হাজার ৪৮৬ কোটি টাকা। সেখানে শিক্ষাক্ষেত্রে ব্যয় বরাদ্দ রাখা হয়েছে ৯ হাজার ৮৯৬ কোটি টাকা। অর্থাৎ মোট বরাদ্দের ২.৯ শতাংশ। আর ওনারা বলেন শিক্ষাক্ষেত্রেকে এগিয়ে নিয়ে যেতে চায়। আপনাদের চিন্তা করা উচিত মন্ত্রী মহাশয়ের বাজেটে যে প্রস্তাব পেশ করেছেন সেক্ষেত্রে তফসিলি জাতি ও উপজাতিদের ক্ষেত্রে বিশেষ করে প্রাগ মাধ্যমিকের ক্ষেত্রে আবাসিক ছাত্রদের বার্ষিক ব্যয় ভরণ পোষণ ব্যয়, বই ও ফিজ্ বাবদ অনুদান এবং মেধাবৃত্তি ছাত্র ছাত্রীদের জন্য সুবিধা দেওয়া হয়। তবে এই কথা সত্য যে আমরা অনেক কিছু করার চেষ্টা করেছি, এর মধ্যে কিছু অসম্পূর্ণতা থাকতে পারে। তবে যে কথা আমরা বলতে পারি, মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, পুস্তিকা ক্রয় বাবদ যে অনুদান আপনারা স্কুলের দেন সেটা সঠিক সময়ে পৌঁছায় না। সেক্ষেত্রে আমরা আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই যে স্টাইপেন্ড দেওয়া হয় তা নির্দিষ্ট সময়ে পৌঁছায় না। এটা দেখবেন। সেন্ট্রাল হোস্টেল, আশ্রম হোস্টেল অনেক জায়গায় ভগ্ন অবস্থা আছে। ছেলেমেয়েরা যে হোস্টেল গ্রান্ট পাচ্ছে, মেয়েরা কিন্তু হোস্টেলের বাইরে থাকছে, তাদের ক্ষেত্রে গ্রান্টের টাকা আল্টিমেটলি ব্যবহার করা হয়। সেটা ভগ্ন প্রায় হোস্টেলের জন্য দেওয়া হোক। মেয়েদের হোস্টেলে দেখুন, সেখানে তাদের বাউন্ডারি লাইন নেই, সেটা করার জন্য অনুরোধ করছি। মাধ্যমিকোত্তর ছাত্রছাত্রী যারা আছে তারা পুরোপুরি কলেজ স্কুলে। ঐ সংশ্লিষ্ট জায়গায় যাতে থাকতে পারে তার জন্য অনুরোধ করছি। স্কুলের ক্ষেত্রে চাকরি ক্ষেত্রে প্রাগ পরীক্ষা প্রশিক্ষণ কেন্দ্র সেটা যাতে বাড়ানো হয়, বিভিন্ন জায়গায় এবং বর্ধমানে যে জমি কিনেছেন তা যেন সত্বর চালু করা হয় এই আবেদন আমি রাখছি। সার্টিফিকেটের ক্ষেত্রে বলি ৬ সপ্তাহের মধ্যে দেওয়া উচিত, এটা আপনার নিয়মের মধ্যে আছে, সেটা সঠিকভাবে ৬ সপ্তাহের মধ্যে দেওয়া হচ্ছে না। এক্ষেত্রে আমার সাজেশন আছে, এই নিয়মটাকে ঠিকভাবে যাতে পালন করা হয়। এস ডি ও অফিসে যে স্টাফ প্যাটার্ন আছে, তাদের কাজের অসুবিধা থাকার জন্য এই অসুবিধা দেখা দিয়েছে। তারা যেভাবে কাজ করেন, ইলেকশনের ক্ষেত্রে তাদের অনেক কাজ আছে, সেইজন্য তারা সঠিকভাবে সার্টিফিকেট দিতে পারছে না। এই পদ্ধতিটা যেন সরলীকরণ করা হয়। সেক্ষেত্রে আপনি উদ্যোগ নিয়েছেন, এটা যাতে পঞ্চায়েতের বা ব্লক স্তরে

আধিকারিকদের মাধ্যমে সার্টিফিকেট দেওয়া যায় তার ব্যবস্থা করবেন। অন্ধ্রপ্রদেশ এবং কর্ণাটকে এইভাবে সার্টিফিকেট দেওয়ার ব্যবস্থা আছে। আর একটি কথা বলি, সুপ্রিম কোর্ট অর্ডার দিয়েছে, সাহা শুঁড়ি সম্প্রদায়ের ক্ষেত্রে যে অপব্যাখ্যা করেছে তার জন্য অফিসারদের শাস্তি প্রদান করতে হবে। এস সি, এস টি অফিসাররা বলছে যে ১৮ বছর না হলে, সার্টিফিকেট দেওয়া যাবে না, সেক্ষেত্রে মাধ্যমিক পাস করছে যে সমস্ত ছাত্র-ছাত্রীরা তারা ১৪-১৫ বছরের তারা হায়ার এডুকেশনের ক্ষেত্রে সার্টিফিকেট না পেলে তাদের পড়াশুনার ক্ষেত্রে অসুবিধা দেখা দেবে। আজকে আমি এই কথা বলতে চাই আজকে বাজেট বরাদ্দ যেভাবে বেড়েছে বিভিন্ন ক্ষেত্রে তাদের আজকে ঠাকুমাদের কাছে গল্প শুনতে হয় না, তারাই আজকে ঠাকুমাকে গল্প শোনাচ্ছে আজকে একজন মাননীয় সদস্য মাথায় ফেট্টি বাধা সদস্যের ব্যাপারে বললেন। আমি তাকে বলি ওনার মাথায় ফেট্টি বেঁধে রেখেছেন ওনার সংগ্রামের জন্য, পিছিয়ে পড় মানুষের জন্য ওনার সংগ্রাম নয়। কংগ্রেসিরা যখন ক্ষমতায় ছিলেন তখন তারা এই পিছড়ে বর্গ মানুষের কল্যাণের জন্য কোনও কাজই করেনি। তাই আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে পরিপূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীতলকুমার সর্দার** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, তফসিলি জাতি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনগ্রসর জাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনগুলোকে সমর্থন করে আমার বক্তব্য এখানে রাখছি। তফসিলি ও উপজাতি এবং ও বি সি-দের শংসাপত্র দেওয়ার ব্যাপারে নানারকম বাহানা দেখানো হয়। অথচ যার ওপার বাংলা থেকে আসছে তারা তাদের সার্টিফিকেট পেয়ে যাচ্ছে। কিন্তু যারা বিহার বা ইউ পি-র লোক আমাদের রাজ্যে তারা বসবাস করে তারা সার্টিফিকেট আজকে পাচ্ছে না। আজকে যাদের জমি-জায়গা নেই, যারা খেটে-খাওয়া মানুষ গঙ্গায় যারা মাছ ধরে, যাদের আজকে জমি পর্যন্ত নেই তারা আজকে সার্টিফিকেট পাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। আশা করি আপনি এই ব্যাপারটা সরলীকরণ করবেন। চাকরির ক্ষেত্রে যেসব ব্যাকলগ রয়েছে সেগুলোকে পূরণ করবার কোনও ব্যবস্থা করা হচ্ছে না। ফলে তফসিলি জাতি, উপজাতি এবং ও বি সি-রা আজকে চাকরি পাওয়া থেকে বঞ্চিত হচ্ছে। এই সমস্ত মানুষগুলোই ক্ষেত-খামারে কাজ করে, এই সমস্ত মানুষগুলোকে নিয়েই আপনারা মিছিল করেন, কিন্তু তাদের কথা আপনারা চিন্তা করেন না। আজকে পি এম আর ওয়াই স্কীমে যোগ্যতা থাকা সত্ত্বেও তফসিলি জাতি উপজাতির ছেলেমেয়েরা লোন পায় না। আজকে আপনারা এদেরকে ধাপ্পা দিচ্ছেন, আপনাদের লজ্জা হওয়া উচিত। আপনি মন্ত্রী হওয়া সত্ত্বেও এই বিষয়ক কমিটির একটি মিটিংয়েও অ্যাটেন্ড করেননি। আজকে আশ্রমগুলি রিপেয়ার করার দরকার আছে। বিভিন্ন জায়গায় যে আশ্রমগুলি আছে, সেগুলির ছাদ ফুটো হয়ে গেছে, কিন্তু

সেগুলি রিপেয়ার করা হয় না। সে ব্যাপারে দেখাও হয় না। কোনও জায়গায় কোনও ব্যবস্থাই নেই। আশ্রমের সিডিউল্ড কাস্ট ছেলেরো ঠিকমতো আহার পায় না। তাদের ঘর থেকে খেয়ে আসতে হয়। আশ্রমের সিডিউল্ড কাস্ট ছেলেমেয়েরা ঠিকমতো পড়াশোনাও করতে পারে না। সে দিকে লক্ষ্যও রাখা হয় না। আর একটা কথা বলছি—সেসরু প্রকল্পের টাকা যেটা সিডিউল্ড কাস্ট ছেলেদের জন্য আসে, সেটা খরচ হয় না। অন্য জায়গায় চলে যায়। যদিও বা বি ডি ওর কাছে অ্যাপ্লাই করলে সেখানে থেকে স্যাংশন হয়ে ব্যাঙ্কে গেলে, তারপর ব্যাঙ্কে আটকে যায়। আজকে আপনি মন্ত্রী হয়ে বসে আছেন, কোনও কিছু বলেনও না, কোনও কিছু করেনও না। খোঁজ খবরও নেন না। আজকে শিক্ষা ক্ষেত্রেও একই অবস্থা হচ্ছে। আপনারা এম এস সি পাশ ছেলে মেয়ে চাইছেন। কিন্তু হয়ত বাংলায় এম এ পাশ ছেলে মেয়ে আছে, সুতরাং তারা চাকরির ক্ষেত্রে ক্যানসেল হয়ে যায়। তারা এইভাবে বঞ্চিত হচ্ছে। আপনি মন্ত্রী হয়েও আমাদের হয়ে প্রতিবাদ করেন না। আপনার যেটা করা উচিত সেটা করছেন না। হাউসের কাছে বলতে চাই যে, আমরা কি অন্যায় করেছি সিডিউল্ড কাস্টের ঘরে জন্মগ্রহণ করে? আমরা কি অন্যায় করেছি নিম্নশ্রেণীর ঘরে জন্মগ্রহণ করে? তাই বলছি আপনি সঠিকভাবে এই ব্যাপারগুলি দেখুন। আপনি বলুন যে, আপনি কোন ঘর থেকে এসেছেন? এইকথা বলে এই বাজেটের বিরোধিতা করে কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি এবং সংক্ষেপে কিছু কথা বলছি। আজকে বিরোধী পক্ষের সদস্যরা কি বললেন সেটা বোঝা গেল না। কিন্তু এটুকু জানি যে, শীতলবাবুদের মতো কিছু লোক আছেন যারা বাস্তবিকক্ষেত্রে সিডিউল্ড কাস্ট, অনগ্রসর শ্রেণীর কথা চিন্তা করেন। কিন্তু বেশিরভাগই দেখা যায় যে, একটা সময় তারাই এই অনগ্রসর শ্রেণীর মানুষের প্রতি অবহেলা করেছেন, তাদের উচ্ছেদ করেছেন, তাদের নির্যাতন করেছেন। এদের সঙ্গে চাকরবাকরের মতো ব্যবহার করেছেন। তাদের মুখে কিন্তু এই কথা সাজে না। হয়ত এদের পায়ের তলার জমি চলে গেছে, তাই তাদের এত দরদ দেখা যাচ্ছে। এটা একটা কথা। আর একটা কথা হচ্ছে সরকার পক্ষ থেকে অনেক কিছু ভূমিকা সুযোগ সুবিধা গ্রহণ করা হয়েছে। কয়েকটা বিষয় আমার কাছে স্পর্শকাতর বলে মনে হয়েছে। ধরুন সার্টিফিকেট প্রদানে অহেতুক বিলম্ব হচ্ছে। কেন এটা হচ্ছে আমি জানি না। যদি কাট্যাগরিকালি বলে দেওয়া যায় যে ব্লাড রিলেশন সার্টিফিকেট আছে, যেমন ক্যান্ডিডেট এটা দেখালে এক সপ্তাহের আগে

দেওয়া যায়। বাবার সার্টিফিকেট আছে, দাদার, ভাইয়ের, কাকার সার্টিফিকেট আছে, তাদের প্রমাণপত্র নেওয়ার জন্য কেন মাসাধিক কাল, কেন ৬ সপ্তাহ্ অপেক্ষা করতে হবে। এটার কোনও দরকার হয় না। যাদেরকে তদন্ত করে খুঁজে বার করতে হবে, এস সি, এস টি কিনা তাদের ক্ষেত্রে ছয় সপ্তাহ সময় ঠিক আছে কিন্তু যাদের সার্টিফিকেট আছে। সেজন্য এটাকে যাতে দ্রুত করা যায় তার জন্য অনুরোধ করছি। যে কথা মাননীয় সদস্য বললেন ১৮ বছর সময় এটা কোনও নিয়ম হওয়া উচিত না। সরকারি স্কুলে ভর্তি হতে গেলে তো সার্টিফিকেট লাগছে। এম এল এ সার্টিফিকেট কাজ হচ্ছে না। কি করবে? এই যে হঠাৎ করে চাপিয়ে দেওয়া। আমরা এম এল এ-রা সার্টিফিকেট দিতে গিয়ে অবাক হয়ে যাচ্ছি। এটা খুব অসুবিধা হচ্ছে এবং কেন এটা হল মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দেওয়ার সময়ে বলবেন। কেন তার নিচের বয়স হলেই বা কি হত। ১৮ বছর বেঁধে দেওয়া হল কেন সার্টিফিকেট পাওয়ার ক্ষেত্রে। আর যে বিষয়টা সবচেয়ে বেশি বলার যে জেলা স্তরে আমরা মাঝে মাঝে ডাক পাই এস সি, এস টি হিসাবে, ওখানে একটা কমিটি আছে কিন্তু ব্লক স্তরে তো একটা কমিটি আছে সেখানে তো আমাদের ডাক পাওয়ার কথা আমাদের নয়। আদৌ ব্লক স্তরে বসা হয় কিনা খুব সন্দেহ আছে। একটা গুঞ্জন ভেসে আসছে যে জেলা স্তরে একটা টাকা বরাদ্দ দেওয়া হয় রাজ্য থেকে সেটা ডিস্ট্রিবিউশন করার জন্য। কিছু স্কীমের এগেনস্টে টাকা বরাদ্দের জন্য আগে জেলা স্তরে আলোচনা হয়। এটা যদি ভেঙে আরেকটু বিকেন্দ্রীকরণ করে এটা ব্লক স্তরে পাঠানো যায়, টাকার পরিমাণ কম হতে পারে কিন্তু তবু তারা একটু সন্তুষ্ট হতে পারেন যে তাদের ব্লকের জন্য এই দপ্তরে কিছু টাকা, কিছু একটা প্রকল্প রূপায়নের জন্য কিছু করা হয়েছে। এটা করা যায় কিনা দেখবেন। করা উচিত বলে আমি মনে করি। এবারে যে কথাটা বলতে ইচ্ছা করি যে অসংরক্ষিত পদে কি সংরক্ষিত ক্যান্ডিডেট বসতে পারবে না। কথাটা সবাইকে একটু বুঝতে অনুরোধ করি। বাসে ট্রেনে যেমন লেডিস সিটে মহিলারা বসেন তারা অন্য সিটেও বসতে পারেন, এটা কমন কথা। আমরা দেখছি যে এস সি তো ২২, এস টি নট মোর দ্যান সেভেন, ও বি সি ৫ থেকে ৭ এর বেশি রিজার্ভেশন তো হবে না যতই ১০০ পয়েন্ট রোস্টার করে দিন। ওই এক এস সি কি এস টি ওই একটার মধ্যেই সীমাবদ্ধ থাকল কেন এটা হচ্ছে। কাজের জন্য দেওয়া । আইনের ফাঁক নাকি আছে। এর বেশি নিলে কি অন্যায় হবে? তাহলে মেরিট এর প্রশ্ন. যাদের ক্ষেত্রে আছে এস সি, এস টি তারা কি অপরাধ করেছে? তারা জেনারেল কোনও জায়গায় কমপিটিশন করতে পারে অথচ তাদের রিজার্ভেশনের মধ্যে আনতে হয়। হাইয়েস্ট মার্কস পেয়েও তাদের সেই রিজার্ভ ২২টা সিটের মধ্যে তাদের সীমাবদ্ধ থাকতে হয়। কেন এটা হবে। একজন এস সি, এস টি ক্যান্ডিডেটের ক্ষেত্রে এই বিষয়টা নিশ্চয়ই দেখা উচিত। দেখা উচিত যে ১০০ পয়েন্ট রোস্টারের মধ্যে বলা হচ্ছে

কোনও পোস্ট এস সি ক নম্বর, এক, সাত, আট, দশ এইরকম এস সি, এস টি, ও বি সি এইভাবে বলা আছে সেখানে একজেমপটেড ক্যাটাগরি কোনটা হবে সেখানে চিহ্নিত করা আছে কিন্তু মন্ত্রী মহাশয় একটা কথা যেটা অনেকদিন ধরে আমার বলা ইচ্ছা এখানে উল্লেখ করা নেই—হ্যান্ডিক্যাপড ক্যান্ডিডেট দু পারসেন্টটা তিন পারসেন্ট করা হয়েছে। তারা কোথায় যাবে। ওই একশো পয়েন্ট রোস্টারের মধ্যে তাদের সব স্থান কেন সংখ্যায় ৯৯তে হবে, ৯৬তে হবে না ৯৫তে হবে একথা বলা নেই। সুতরাং রিক্রুটমেন্ট এর ক্ষেত্রে যাদের অ্যাপয়েন্টিং অথরিটি তারা ইচ্ছা করে ওই হ্যান্ডিক্যাপডদের বাদ দিচ্ছে এবং হ্যান্ডিক্যাপডদের মধ্যে যারা এস সি, এস টি থাকে তারা ওই সুবাদে বঞ্চিত হচ্ছে। বঞ্চিত হচ্ছে যে ওই ১০০ পয়েন্ট রোস্টার আছে কিন্তু ইদানিংকালে আমরা ঠেকে শিখেছি। জেলাতে প্রাথমিক শিক্ষক নিয়োগের সময়ে তিন হাজার শূন্য পদ। ১০০ পয়েন্ট রোস্টার তাহলে এত তিন হাজার শূন্য পদ পূরণ করতে গেলে একশো, একশো করে তিনটে প্যানেল করবেন। ৩০টা রোস্টার হবে কিনা বলা নেই। ৩ হাজার শূন্য পদের মধ্যে এক থেকে তিন হাজার পরপর সাজিয়ে প্রতি শতকে ৩৩ পারসেন্ট নামগুলি বসাতে হবে। এগুলিকে কিভাবে করবেন কনস্টিটিউশনে বলা নেই। তাহলে বঞ্চনা সম্ভাবনা আরও বেশি। ৩ হাজার পদ হলে সেটা মেরিট ভিত্তিক সাজিয়ে নিয়ে যারা যারা এস সি, এস টি তাদের সাজানো হবে, এটাই নিয়ম, এটা দেখার জন্য অনুরোধ করছি। আমি আরেকটা অনুরোধ করছি এটা আঘাত দেওয়ার জন্য বলছি না, সেটা হচ্ছে এই দপ্তরগুলিতে ব্লক আধিকারিকের পদগুলি অন্তত রিজার্ভেশন করা হোক। একজন ব্লক ইন্সপেক্টর যদি এস সি, এস টি, না হন তাহলে সার্টিফিকেট দেওয়ার যুক্তি তিনি বুঝতে পারেন না, বা অনেক সময় তিনি দিতে চান না। একজন জেলা পর্যায়ে আধিকারীক তিনি যদি এস সি, এস টি সম্প্রদায়ভুক্ত না হন তাহলে তারা এর অপব্যাখ্যা করেন। তারপর বলি এই চা-বাগানের আদিবাসীদের মধ্যে একটা ব্যাপার আছে, হিন্দি ভাষাভাষী এলাকার হিন্দি মিডিয়াম বিদ্যালয় চালু করা হোক। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রীমতী শান্তা ছেত্রি** ঃ আজকে এই হাউজে মাননীয় মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় ডিমান্ড নং ৪১ এ যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তার পরিপ্রেক্ষিতে আমার পাহাড় সম্বন্ধে কিছু সমস্যা, কিছু ক্ষোভ আমি জানাচ্ছি। আমি এই হাউজে বারে বারে বলেছিলাম এই ব্যাকওয়ার্ড ক্লাসেস ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট বা এস.সি. ডিপার্টমেন্টকে ডি.জি.এইচ.সি. হাতে ট্রান্সফার করে দিন। কিন্তু আজ পর্যন্ত এই ডিপার্টমেন্টটা ডি.জি.এইচ.সি.-কে দেওয়া হল না। আমি এই ডিপার্টমেন্ট সম্পর্কে কিছু বক্তব্য রাখছি।

দার্জিলিং জেলায় এস.সি. এস.টি. ওয়েলফেয়ার ডিপার্টমেন্টের যে স্পেশ্যাল অফিসার বা প্রোজেক্ট অফিসার যিনি আছেন, যিনি দপ্তরটি চালান। তার মধ্যে দার্জিলিং, কালিংপং, কার্শিয়াং, মিরিক, শিলিগুড়ি সব মহকুমা রয়েছে। এই একজন প্রোজেক্ট অফিসারের পক্ষে এই সবগুলি সঞ্চালন করা বা ওনার পক্ষে চারিদিক কাজ করানো সম্ভব নয়। আমি এই বাজেট বই পড়ে জানলাম যে এই ডিপার্টমেন্টের কাজ (১) সার্টিফিকেট ইস্যু করা, (২) স্কীম ফর এডুকেশনাল আপ লিফটমেন্ট অফ এস.সি., এস.টি., (৩) স্কীম ফর কালচারাল ডেভেলপমেন্ট, (৪) স্কীম ফর ইকনমিক আপলিফটমেন্ট ফর ব্যাকওয়ার্ড ক্লাসেস এই যে এতগুলো কাজ একটা দপ্তর ঘিরে হয় এতে আমাদের পাহাড়ের মানুষ বঞ্চিত হয়। সাধারণভাবে বলছি একটু আগে একজন মাননীয়া বিধায়ক শ্রীমতী তপতি সাহা বললেন সার্টিফিকেট পেতে দেরি হচ্ছে, এস.সি., এস.টি. স্টুডেন্টদের সার্টিফিকেট পেতে দেরি হয়। দেরি করে দেওয়া হয় বলে উনি স্বীকার করেছেন। আমার পাহাড় অঞ্চলের কথা বলছি আমাদের হিলে এমন এমন অনেক জায়গা আছে গ্রাম আছে যেখানে ট্রাইবাল স্টুডেন্টরা পড়াশোনা করে, তাদের ট্রাইবাল সার্টিফিকেট পেতে দার্জিলিং-এ আসতে হয়, তারা সময় মতো ট্রাইবাল সার্টিফিকেট পায় না। এই সার্টিফিকেট পেতে তাদের অনেক কষ্ট করতে হয়। এমন অনেক স্টুডেন্ট আছে যারা মাধ্যমিক পাশ করেছে কিন্তু সার্টিফিকেট পাই নি। আমাদের পাহাড়ের ট্রাইবাল ছাত্র-ছাত্রীদের সময় মত ট্রাইবাল সার্টিফিকেট দেওয়ার জন্য আমি অনুরোধ করছি। এস.ডি.ও. অফিসের যখন তারা এই সার্টিফিকেটের জন্য যায় তাদের তখন নানাভাবে হ্যারাস করা হয়। সেটা যাতে বন্ধ হয়ে সেটা দেখা দরকার। স্যার, আমি এই হাউসে বহুবার এস.সি. এস.টি বাজেটে বলেছি যে, ১৯৯৫ সালে কার্শিয়াংয়ে একটা ট্রাইবল গার্লস হোস্টেল চালু হওয়ার কথা ছিল। কিন্তু ১৯৯৫ সালে এজন্য যে টাকা এলট করা হয়েছিল আজকে ২০০০ সাল হয়ে গেলেও সেই কার্শিয়াংয়ে গার্লস হোস্টেল বানানো হল না। এটা খুবই দুঃখের কথা। এব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে পার্সোনালি বলেছিলাম উনি বলেছিলেন এস.ডি.ও., প্রোজেক্ট অফিসারের কাছে যেতে। আমি তাদের কাছেও গিয়েছিলাম কিন্তু তারা কোনও কাজ করছেন না। সরকারি টাকা, পাবলিকের টাকা এইভাবে মিস ইউজ হয়ে যাচ্ছে। সেই টাকা কোথায় পড়ে আছে এস.ডি.ও., স্পেশ্যাল অফিসার আজ পর্যন্ত বলতে পারছে না। এটা খুবই দুঃখের সঙ্গে বলতে হচ্ছে।

আপনার দপ্তর থেকে বিভিন্ন জেলাতে রেসিডেন্সিয়াল স্কুল করা হয়েছে বলে বাজেট বইতে দেখছিলাম। আমাদের কার্শিয়াং ডিভিশনে কিছু জায়গা আছে। সিটং, মামব্রিং, সেলফু, প্রভৃতি জায়গায়, যেখানে ট্রাইবল লোকেরা বসবাস করে সেখানে একটা রেসিডেন্সিয়াল স্কুল করার দাবি আমি জানাচ্ছি।

স্যার, আপনি আপনার বাজেট বক্তৃতায় সাঁওতালি ভাষার উন্নতির ব্যবস্থার কথা লিখেছেন। স্কলারসিপ দিচ্ছেন, সাঁওতালি ভাষাতে ড্রামা কমপিটিশন করানো হয়েছে বলে আপনি উল্লেখ করেছেন। আমি দুঃখের সঙ্গে বলছি, আমাদের পাহাড়ে লেপচা, শেরপা, প্রভৃতি ট্রাইবসদের নিজেদের ভাষা আছে, গান আছে। তাদের সাংস্কৃতিকে রক্ষা করার জন্য, আপলিফমেন্টের জন্য, স্কলারশিপের জন্য আজ পর্যন্ত কোনও ব্যবস্থা করা হয়নি। তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি পাহাড়ের ঐ লেপচা, শেরপা, প্রভৃতি ট্রাইবসদের ভাযাও সংস্কৃতির জন্য সাঁওতালি ভাষার ক্ষেত্রে যে ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে, স্কলারশিপ দেওয়া হচ্ছে, সেইরকম কিছু ব্যবস্থা নিয়ে উন্নতি করার চেষ্টা করা হোক। তারা দীর্ঘদিন ধরে ডিপ্রাইভ হচ্ছে।

আমি আগেই উল্লেখ করেছি, দার্জিলিংয়ের প্রোজেক্ট অফিসার নিজের ইচ্ছামত কাজ করে, ট্রাইবাল এলাকা না থাকলে কাজ করে। কিন্তু এমন কতগুলো জায়গা আছে যেখানে সরকারি টাকা নয়-ছয় হয়েছে। উদাহরণস্বরূপ বলা যায়, আমার এলাকায় রিয়াং নদীর উপর যে ব্রীজ বানানোর কথা ছিল তা না বানিয়ে কার্লভার্ট বানিয়ে টাকা নয়-ছয় করেছে। এই বিযয়টা ইনভেস্টিগেশন করে দেখতে আমি অনুরোধ করছি। আমার কনস্টিটিউয়েন্সির ফুটহিলে পইনাকুমারিতে, শুকনার কাছেই ট্রাইবল ইকোনমির আপলিফমেন্ট প্রকল্পে অনেক বাড়ি-ঘর, খাবার জলের ব্যবস্থা হয়েছিল। কিন্তু এখনও এব্যাপারে কোনও উচ্চ-পদস্থ অফিসার ভিজিট করেনি। ২ বছর প্রোজেক্ট কমপ্লিট হয়ে গেছে বলেছেন কিন্তু এখনও উৎঘাটন হয়নি। এটা দেখার আবেদন জানাচ্ছি। যে এস.ই.পি., এস টি পি, লোন দেওয়া হয় সেই লোন আজ তিন বছর আমাদের পাহাড়ে পাওয়া যাচ্ছে না। এই ডিপার্টমেন্ট ডিসেন্ট্রালাইজেশন পলিসি করে পঞ্চায়েতের মাধ্যমে, জেলা পরিষদের মাধ্যমে এই সমস্ত কাজ করছে। কিন্তু আমাদের পাহাড়ে হিল কাউন্সিল রয়েছে, ওখানে জেলা পরিযদ নেই। ফলে হিল কাউন্সিলের সঙ্গে সম্পর্ক রেখে কোনও কাজ হচ্ছে না। সুতরাং এ প্রসঙ্গে আমার মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, পাহাড়ের ক্ষেত্রে এই ডিপার্টমেন্টটা ডি.জি.এইচ. সি-কে হস্তান্তর করলে ভাল হয়। এই ডিপার্টমেন্ট যদি হিল কাউন্সিলকে হস্তান্তর করা হয় তাহলে আমাদের পাহাড়বাসিরা উপকৃত হবে বলে আমি মনেকরি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী কিরিটী বাগদী ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, পশ্চিমবঙ্গ সরকারের অনগ্রসর জাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় ৪১নং দাবির অধীন ২০০০-২০০১ সালের যে ব্যয়-বরাদ্দ আজকে এখানে রেখেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটা কথা বলতে চাই। বামফ্রন্ট সরকার আমাদের সমাজের অনগ্রসর এবং

পিছিয়ে পড়া মানুষরা যাতে নিজস্ব পায়ে দাড়াতে পারে তার জন্য বহু পরিকল্পনা গ্রহণ করেছে। হাঁস মুরগি পালন থেকে আরম্ভ করে বিভিন্ন ধরনের পরিকল্পনা বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে পশ্চিমবাংলার গ্রহণ করা হয়েছে যা আজ থেকে ২০/২৫ বছর আগে কেউ ভাবতেই পারতেন না। পিছিয়ে পড়া মানুষদের জীবন-যাত্রার উন্নতির জন্য এইরকম পরিকল্পনা যে গ্রহণ করা যায় তা আগে কেউ চিন্তাও করতে পারতেন না। স্যার, এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, এক্ষেত্রে এখনও কিছু কিছু জায়গায় কিছু কিছু অসুবিধা আছে। যেমন জাতি জ্ঞাপক শংসাপত্র প্রদানের ক্ষেত্রে। ইতিপূর্বে এ কথা এখানে অনেকেই বলেছেন। আমিও মন্ত্রী মহাশয়কে বলছি এক্ষেত্রে যে অসুবিধাগুলি আছে সেগুলি দূর করার জন্য শংসাপত্র প্রদানের নিয়ম-কানুন আরও সরল করার প্রয়োজন আছে। তফসিলি জাতির গরিব মানুষরা শংসাপত্র পাওয়ার ক্ষেত্রে দিনের পর দিন খুবই অসুবিধা ভোগ করে থাকে। এই অসুবিধা অবিলম্বে দূর করার ব্যবস্থা করতে হবে। স্যার, সরকার আমাদের তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের জন্য যে শিক্ষা সংক্রান্ত প্রকল্পগুলি চালু করেছে সেগুলো খুবই গুরুত্বপূর্ণ প্রকল্প। গ্রামাঞ্চলের অনগ্রসর শ্রেণীর ছেলে-মেয়েদের স্কুলে যাওয়ার প্রবণতা অনেক বেড়ে গেছে। কিন্তু এর বেশিটাই প্রাথমিক স্তরে সীমাবদ্ধ থেকে যাচ্ছে। অনগ্রসর শ্রেণীর যে শিশুরা প্রাথমিক শিক্ষাগ্রহণ করছে, তাদের মধ্যে থেকে প্রাথমিক শিক্ষা শেষ করে মাধ্যমিক স্কুলে খুব কম সংখ্যাই যাচ্ছে। মাধ্যমিক স্কুলে যখন যায় তখন ৭৫ ভাগ কম যায়। প্রাইমারি স্কুলে ওরা ব্যাপকভাবে যাচ্ছে, কিন্তু সেইভাবে মাধ্যমিক স্কুলে যেতে পারছে না। আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব, যাতে মাধ্যমিক স্কুলে বেশি সংখ্যায় যেতে পারে তার জন্য তিনি একটু চিন্তা-ভাবনা করুন। অবশ্য আমরা জানি আর্থিক সঙ্কটই মূল কারণ। তথাপি অনগ্রসর শ্রেণীর গরিব ছাত্র-ছাত্রীদের জন্য যে হোস্টেলগুলি আছে সেই হোস্টেলের কোটা বাড়ানো দরকার। কারণ আগের চেয়ে এখন অনগ্রসর শ্রেণীর মানুষদের মধ্যে লেখা-পড়া করার প্রবণতা বৃদ্ধি পেয়েছে। অনেক ছাত্র-ছাত্রী হোস্টেলে াকার সুযোগ পাচ্ছে না। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, অনগ্রসর জাতির ছাত্র-ছাত্রীদের জন্য হোস্টেলে কোটা বাড়াবার ব্যবস্থা করতে। স্যার, এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে বলছি, ব্লক স্তরের ওয়েলফেয়ার কমিটিগুলি বছরে একবারও বসে না। সেগুলো যাতে বসে এবং এই অনগ্রসর শ্রেণীর মানুষদের জন্য যে টাকা পয়সা দেওয়া হচ্ছে তা যাতে পরিকল্পনা করে খরচ করা যায়, সেটা দেখা দরকার। যাতে করে কমিটিগুলি বসে সে বিষয়ে আপনি নজর দেবেন। কারণ আপনি অনেক টাকা দিয়েছেন, কালভার্ট, রাস্তা তৈরি করা, পানীয় জলের বন্দোবস্ত করা, পরিবহন ইত্যাদির জন্য। এই সমস্ত মানুষের উপকার করার জন্য বামফ্রন্ট সরকার প্রচুর টাকা বরাদ্দ করেছেন। সেইজন্য বরাদ্দকৃত অর্থ যাতে করে খরচ করা হয়, এই সমস্ত তফসিলি জাতি এবং উপজাতির মানুষরা যাতে জানতে পারে

*সেই ব্যবস্থা করা হোক, পঞ্চায়েতের মাধ্যমে সেই কমিটিগুলি যাতে বসে সেই ব্যবস্থা করা হোক। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।*

[4-00 — 4-10 p.m.]

**শ্রী ফনীভূষণ রায় :** মাননীয় চেয়ারম্যান স্যার, অনগ্রসর জাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী, শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া মহাশয় যে বাজেট উপস্থাপন করেছেন সেই বাজেটের তীব্র বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত যে কাট-মোশনগুলি এনেছেন সেগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। আমি প্রথমেই যে বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাইছি সেটা হচ্ছে সার্টিফিকেটের ব্যাপারে। সার্টিফিকেট যেভাবে দেওয়া হচ্ছে পশ্চিমবঙ্গ সরকারের নেতৃত্বে তাতে এই সিডিউল কাস্টস অ্যান্ড সিডিউল ট্রাইবের অবহেলিত মানুষগুলি দরখাস্ত করার পর ১ বছর, দেড় বছর, এমন কি ২ বছর অতিক্রম হয়ে যাবার পরেও তারা ঠিকমত সার্টিফিকেট পায় না। আসল কথা, এই জাতির প্রতি সরকারের যে অবহেলা তা আমরা প্রতি স্টেপেই দেখতে পাচ্ছি। কিন্তু মনে রাখবেন, পশ্চিমবাংলায় এই অবহেলিত মানুষদের দয়ায় আপনারাই বেশি নির্বাচিত হয়েছেন, আমরা খুবই সামান্য, তাসত্বেও এই লোকগুলির দায়িত্ব পালনে আপনারা সম্পূর্ণরূপে ব্যর্থ হয়েছেন। তাই বলতে চাই, শুধু কি ভোটের সময় ঘুষ দিয়ে পাশ করা যায়? এইসব মানুষদের জন্য দায়িত্ব পালন করতে হয়। একটা সাধারণ সার্টিফিকেট পেলে সরকারের যে অনুদান আছে, সরকারের দেওয়া যে প্রকল্পগুলি আছে সেগুলি তারা গ্রহণ করতে পারে। কিন্তু এই সার্টিফিকেট না পাবার ফলে তারা বঞ্চিত হচ্ছে। তাই বলছি, এই সমস্ত অনগ্রসর শ্রেণীর কথা সরকারের ভাবা উচিত। সার্টিফিকেট না পেলে তারা সুযোগ থেকে বঞ্চিত হবে, কাজেই এটা নিয়ে মন্ত্রী মহাশয়ের ভাবা উচিত। বিভিন্ন জায়গায় গিয়ে আমরা দেখেছি একই কমপ্লেন। মন্ত্রী মহাশয় এখানে আছেন, তাকে বলব, কি করলে ভাল হয় সেটা দেখে একটা ব্যবস্থা করুন। এই সার্টিফিকেটের ব্যাপার নিয়ে মাননীয়া সদস্য তপতি সাহা এবং আরও কয়েকজন একটি ঘটনার কথা বলেছেন, আমিও সেটা নিয়ে কয়েকটি কথা বলতে চাই। একটা কনট্রোভার্সি শুরু হয়েছে এবং সেটা হয়েছে একটা কমিউনিটি সাহা, যারা জাতে সুঁড়ি তাদের নিয়ে। প্রথমতঃ এটা ঠিক করতে হবে যে সুঁড়ি জাতিটা লিস্ট থেকে তুলে দিয়েছেন কিনা? তা তো নয়, সুঁড়ি জাতিটা তো লিস্ট থেকে তুলে দেন নি। সুঁড়ি জাতির অরিজিন্যাল টাইটেল হচ্ছে সাহা। এই প্রসঙ্গে আমি যেটা বলতে চাই সেটা রিসলের বই-তে পড়েছি। ১৮৯১ সালের সেই বই-তে পরিস্কারভাবে বলা আছে যে সাহা ইজ দি কমন টাইটেল অব সুঁড়ি। তার বই-এর ভলিয়ুম টু, পেজ ২৭৫ থেকে ২৮৪ মধ্যে এই জাতি সম্বন্ধে বিস্তৃত ব্যাখ্যা দেওয়া আছে। তাতে বলা আছে অরিজিন্যাল টাইটেল হচ্ছে সাহা। আগে সুঁড়িরা মদের ব্যবসা

করতো এবং সেইজন্য ব্রাহ্মন থেকে আরম্ভ করে উচ্চ শ্রেণীর জাতির মানুষরা এদের হাতের জল গ্রহণ করতো না। তারপর এই কমিউনিটির লোক যারা একটু ধনি হল তারা আত্মগোপন করলো। রিসলের বই-তে পাবেন, আছে "But on becoming rich, a merchant often adopts Das etc. as a surname by way of concealing the fact that he is a Surri". তার মানে সুঁড়িটা সে গোপন করলো কারণ তার হাতে জল খাবে না। একটা কথা মনে রাখা দরকার যে জাতি কখনও চেঞ্জ করা যায় না। ধর্ম চেঞ্জ করা যায় কিন্তু জাতি চেঞ্জ করা যায়না। কাজেই সেই সুঁড়ি, সাহাটা কি করে বাদ যায় জানি না। সাহা ইজ এ সারনেম, নট কাস্ট। এরা পরে দাস, রায়চৌধুরি ইত্যাদি হয়েছে। এক্ষেত্রে প্রশ্ন, যারা বড় লোক হয়ে চেঞ্জ করলো তারা সার্টিফিকেট পাবে আর ঐ গরিব ক্লাস যাদের টাইটেল সাহা তারা পাবে না - এটা কি করে হয়? এর ফলে হাজার হাজার ছাত্রছাত্রী অভিযোগ করছেন যে তারা বই পাচ্ছে না, সার্টিফিকেট পাচ্ছে না ইত্যাদি। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ভালো লোক কিন্তু আমার প্রশ্ন, আপনি ঐ আই.এ.এস. অফিসারদের কাছে এতো দুর্বল হবেন কেন? আপনার এই দুর্বলতার জন্য আজকে এখানে অ্যাডমিনিস্ট্রেশন শেষ হয়ে যাচ্ছে। এরপর আর একটা এগজাম্পেল দিচ্ছি। এই প্রসঙ্গে ডাঃ ওয়াইজ যেটা বলেছেন সেটাও জানা দরকার। "He has also mentioned a case in which a well known Saha trader of Dacca selected Roy Chowdhury as his family surname" মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, সুপ্রিম কোর্টের এই রায়টা ভেগ রায়। অবশ্য পরবর্তীকালে এ নিয়ে সুপ্রিম কোর্টে আবার কেস হয়েছে এবং সুপ্রিম কোর্ট তার রায়ে বলেছেন যে ইসলামপুরের যিনি এই কেস করেছিলেন তার ক্ষেত্রেই এটা প্রযোজ্য হবে, সকলের ক্ষেত্রে নয়। এগুলি বিচার করতে হবে। এক্ষেত্রে এল.আর যে অ্যাডভাইস দিয়েছেন সেটা ঠিক কিনা মন্ত্রী মহাশয়কে এটা দেখতে হবে। তিনি উচ্চ পদের লোক, তিনি অ্যাডভাইস করলেন কিন্তু সেটা ঠিক করেছেন কিনা তা না দেখেই গভর্নমেন্ট অর্ডার দিয়ে দিলেন। এ জিনিসগুলি দেখা দরকার। এর ফলে ছেলেরা স্কুলে স্টাইপেন্ট পর্যন্ত পাচ্ছেন না। দয়া করে এটা আপনি দেখুন। আপনাদের যে ছাত্রাবাস সেটা বিভিন্ন ডিস্ট্রিক্টে চালু হয়নি। যেগুলো আছে সেগুলোর মেনটেনেন্স হয় না, ফলে ছাত্ররা তাতে বাস করতে পারছে না। একটা ঘরে ৩০-৩৫ জন ছাত্রকে থাকতে হচ্ছে। কাজেই এদিকটা দেখতে হবে। তাদের বৃত্তির পরিমাণ এত অল্প যার কারণে তারা খেতে পর্যন্ত পারছে না। সেখানে টিচারদের মধ্যে কোনও সমন্বয় নেই, সেখানে পলেটিক্স শুরু হয়ে গেছে। অন্যেরা তাদের নেগলেক্ট করতে পারে, কিন্তু মন্ত্রী হিসাবে আপনার এসব দেখা দরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

*[4-10 — 4-20 p.m.]*

**শ্রী বিনয়কৃষ্ণ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনগ্রসর জাতিকল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ অনুমোদনের জন্য সভার কাছে পেশ করেছেন আমি সেই বাজেটকে সর্বতোভাবে সমর্থন করছি এবং বিরোধীদের যে কাট মোশন তার বিরোধিতা করে কিছু কথা হাউসের সামনে তুলে ধরছি। মাননীয় মন্ত্রীর বাজেট বক্তব্যের মধ্যে যে বিষয়গুলো নিহিত রয়েছে তারমধ্যে মূলতঃ চারটি বিষয় বিশেষভাবে উল্লেখযোগ্য। সংশাপত্রের প্রমান, চাকরি এবং শিক্ষা প্রতিষ্ঠানে রিজার্ভেশন।·চাকরি এবং শিক্ষা প্রতিষ্ঠানে রিজার্ভেশন, সেটা সঠিকভাবে প্রতিফলিত হচ্ছে, কিন্তু চাকরি ক্ষেত্রে, বিশেষ করে শিক্ষকতার ক্ষেত্রে কোন কোন জায়গায় একটা অসঙ্গতি পরিলক্ষিত হয়। যেমন, যেসব বিষয়ে শিক্ষক চাওয়া হয় অনেক সময় সেই সেই সাবজেক্টের শিক্ষক এস.সি. এস.টি.-দের মধ্যে পাওয়া যায় না। এটা যেমন আছে, তেমনি কর্তৃপক্ষের অসহযোগিতা এটাও আছে। তবে তফসিলি জাতি এবং তফসিলি উপজাতিদের শিক্ষার মান উন্নয়নে সরকারের প্রচেষ্টা অভিনন্দনযোগ্য। যতদিন কংগ্রেস পশ্চিমবঙ্গে সরকারের দায়িত্বে ছিল তারা কোনওদিন এই বিষয়টা তলিয়ে দেখেননি, গভিরে গিয়ে দেখেননি। আমাদের সরকার প্রাথমিক স্তর থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত ছাত্র-ছাত্রীদের বুকগ্র্যান্ট দিয়ে থাকি। আগেও এটা দেওয়া হত নামকাওয়াস্তে। বর্তমানে বুকগ্র্যান্টের টাকা আমাদের সরকার অনেকটা বাড়িয়ে দিয়েছেন। আমি মাননীয় মন্ত্রীকে বলব, দ্রব্যমূল্য বৃদ্ধির কারণে বুকগ্র্যান্টের যে টাকা দেওয়া হয় সেটা আরও কিছুটা বাড়িয়ে দেওয়া প্রয়োজন। মাধ্যমিকের পরবর্তী স্তরে, কলেজ স্তরে স্টাইপেন্ড দেওয়া হয়। এছাড়া মাধ্যমিক স্তরে মেধাভিত্তিক বৃত্তি দেওয়া হয়। আমি বর্তমানে দ্রব্যমূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে এই মেধা বৃত্তির টাকা বাড়িয়ে দেবার জন্য অনুরোধ করব। পঞ্চম থেকে ১০ম শ্রেণী পর্যন্ত ছাত্র-ছাত্রীদের মেধাভিত্তিক যে বৃত্তি দেওয়া হয় সেটাও অনুরূপ কারণে বাড়ান দরকার। এছাড়া সরকার ছাত্র-ছাত্রীদের জন্য আবাসন প্রকল্প, হোস্টেল প্রকল্প গ্রহণ করেছেন। বর্তমানে ৪০টি কেন্দ্রীয় হোস্টেল রয়েছে, ৮টির কাজ এই বছর শুরু হবে, তিনটির কাজ সমাপ্তির পথে এবং আরও ৯টির কাজ চলছে। এভাবে ছাত্র-ছাত্রীদের শিক্ষার দিকে লক্ষ্য রেখে এই সরকার কাজ করে চলেছেন। পাশাপাশি একটা কথা এখানে বলে রাখি যে হোস্টেলগুলি আছে এসে সঙ্কুলান হচ্ছে না। বিশ্ববিদ্যালয়ের কাছে কিছু মহিলা হোস্টেল অন্তত করা দরকার। মহিলা হোস্টেল ভীষণভাবে প্রয়োজন। কোনও বিশ্ববিদ্যালয়ে তফসিলি জাতি উপজাতিদের মহিলারা দূর-দুরান্ত থেকে পড়তে আসে, তাদের থাকার ব্যবস্থা যাতে হয় সেই দিকে মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে হবে। প্রতিটি জেলায় যাতে মহিলাদের জন্য হোস্টেল নির্মাণ হয় সেই দিকে লক্ষ্য রাখতে হবে। জেলা কেন্দ্রে গ্রামগঞ্জ থেকে কলেজ স্তরে বহু মহিলা শিক্ষা নিতে যায়, তারা এসে থাকতে পারে না যেহেতু থাকার জায়গা নেই। সেই ব্যাপারে বিশেষভাবে দৃষ্টি দিতে

হবে। প্রয়োজনে মহকুমা ভিত্তিক হোস্টেল করলে ভাল হয়। ছাত্র-ছাত্রিদের যে হোটেল গ্রান্ট দেওয়া হয় সেটা বাড়ানো দরকার। সরকারি চাকুরিতে প্রবেশের জন্য যে প্রশিক্ষণ ব্যবস্থা চালু করা হয়েছে সেই প্রশিক্ষণ ব্যবস্থা অতি সীমিত। প্রতিটি জেলায় জেলায় এটা চালু করা দরকার। তফসিলি জাতি এবং উপজাতির ছেলেমেয়েরা যাতে বেশি বেশি করে প্রশিক্ষণ নিতে পারে তার ব্যবস্থা করা দরকার। তাহলেই তাদের চাকুরির পথ প্রসস্ত হবে। আদিবাসি ভাষা সংস্কৃতির ক্ষেত্রে আমাদের সরকারের দৃষ্টিভঙ্গি স্পষ্ট এবং প্রগতিশীল। সাঁওতালি ভাষায় শিক্ষার জন্য ব্যবস্থা করা হয়েছে। অলচিকি ভাষাকে বামফ্রন্ট সরকার স্বীকৃতি দিয়েছে, কংগ্রেস সরকার দেয় নি। অলচিকি ভাষায় পুস্তক রচনা করে বিনা পয়সায় আদিবাসি ছাত্র-ছাত্রিদের বিতরন করা হয়েছে। ভাওইয়া গানের প্রতিযোগিতার ব্যবস্থা করা হয়েছে এবং এই গানের মাধ্যমে সকল স্তরের মানুষকে সচেতন করার চেষ্টা করা হচ্ছে। আদিবাসিদের মধ্যে যারা প্রখ্যাত ব্যক্তি আছে তাদের প্রতি বছর সম্মানিত করা হয়। আর কয়েকটি সুপারিশ করে আমি আমার বক্তব্য শেষ করব। মন্ত্রী মহাশয়কে বলব যতই বলা হোক না দপ্তর থেকে সার্টিফিকেট দেওয়ার কথা কিন্তু এর জন্য কিছু ইন্সপেক্টর নিয়োগ করা দরকার। এই অ্যাপয়েন্টমেন্ট না দিলে খুব অসুবিধা হবে। আর ব্যাঙ্ক ঋণের যে ব্যবস্থা আছে সেই ব্যাঙ্ক ঋণের মাধ্যমে যে প্রকল্পগুলি আছে তার সরলিকরণ করতে হবে। অনেক ক্ষেত্রে ব্যাঙ্কের অনুদান পাওয়া যায় না। আর একবার বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রমথনাথ রায় ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মন্ত্রী মহাশয় আজকে হাউসে যে বাজেট পেশ করেছেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং বিরোধিদের আনা কাট মোশনের সমর্থনে বক্তব্য রাখছি। স্যার, ১৯৯৭ সালের ২৮শে সেপ্টেম্বর পুলিশ সংগঠনের একটি সভায় মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় একটা মন্তব্য করেছিলেন। সেই মন্তব্য হচ্ছে, এই দেশে সংরক্ষণ প্রথা আর কতদিন চলবে। একইভাবে আমাদের বিভাগীয় মন্ত্রী দীনেশবাবু মাঝেমধ্যে সংরক্ষণ প্রথার বিরুদ্ধে মন্তব্য করে থাকেন, আমরা মাঝেমধ্যে শুনেও থাকি। স্যার, বিষয়টি অত্যন্ত স্পর্শকাতর এবং দেশের অসংখ্য মানুষের তাদের প্রত্যেকের সাংবিধানিক অধিকার এরমধ্যে জড়িত। এখানে যারা বলছিলেন তারা শুনুন। আমরা জানি, এই রাজ্যে শাসক বামপন্থী দলগুলো তারা সংরক্ষণ প্রথাকে সমর্থন করেন না। কিন্তু তবুও যখন রাজ্যের বিভাগীয় মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী সংরক্ষণ প্রথা নিয়ে প্রশ্ন তোলেন তখন এই রাজ্যে সংরক্ষণ'এর সুযোগপ্রাপ্ত মানুষের ভাগ্য কতখানি প্রসস্থ তা নিয়ে প্রশ্ন ওঠে। অনগ্রসর শ্রেণীর মানুষের প্রতি ও তফসিল জাতি ও উপজাতি শ্রেণীর মানুষের প্রতি কতখানি আন্তরিক তা সন্দেহের যোগ্য। আমি এখানে ১৯৯৬ সালে বিধায়ক হয়ে আসার পরে এসসি অ্যান্ড এসটি ওয়েলফেয়ার সাবজেক্ট কমিটি বা স্ট্যান্ডিং কমিটি যাই বলি না কেন, আজকে সাড়ে চার বছর ধরে এই

কমিটিতে থাকলেও বিস্ময়ের বিষয়, এটা নিয়ম, না সাংবিধানিক আইনভঙ্গ কিনা জানিনা বিভিন্ন বিভাগের ওপরে যে কমিটি আছে, সেখানে বিভাগীয় মন্ত্রীরা পদাধিকার বলে সংশ্লিষ্ট বিভাগীয় কমিটির সদস্য। দীনেশবাবু আমার শত্রু নন। আমরা দীর্ঘদিন ধরে যে মিটিংগুলো করেছি - ১৬টা স্টাডি ট্যুর করেছি, আমরা আমাদের বিষয়গুলো ওকে জানাবো বলে মিটিংয়ে থাকবার জন্য অনুরোধ করেছি, অদ্ভুত ব্যাপার, উনি একটা মিটিংয়েও অ্যাটেন্ড করেন নি। দীনেশবাবু উত্তরবঙ্গের মানুষ। আমি ওকে একটা গল্প শোনাতে চাই। এখানে যারা আছেন তারা জানেন, আমাদের বাংলায় আমরা মনসা মঙ্গলের কাহিনী জানি। চাঁদ সওদাগর মনসাকে সহ্য করতে পারতো না। ঘৃণা করতো, অবহেলা করতো। দীনেশবাবু খুব ভালভাবে জানেন, শেষ পর্যন্ত বেহুলার অনুরোধে, তাঁর দিক থেকে মুখ ফিরিয়ে অত্যন্ত ঘৃণাভরে মা মনসার নামে ফুল বেলপাতা দিয়েছিল। ঠিক অনুরূপভাবে, দীনেশবাবু যে দপ্তরের মন্ত্রী তিনি উপেক্ষা করেছেন। এটা সংবিধান লঙ্ঘন কিনা জানিনা? আমরা বাধ্য হয়ে আমরা আমাদের জেলায় ট্যুর করেছি, আমাদের কথা, আমাদের অসম্পূর্ণতার কথা শেষ পর্যন্ত বিভাগকে জানিয়েছি। এই যে অবস্থা, যেখানে মন্ত্রী অ্যাটেন্ড করছেন না, আজকে পশ্চিমবঙ্গে বিভিন্ন আধিকারিক যারা আছেন, যরা সংরক্ষণ প্রথাগুলোকে একজিকিউট করেন, তারা দেখছেন আমাদের মুখ্যমন্ত্রী তিনি সংরক্ষণ প্রথাকে সমর্থন করেন না, তাহলে সংরক্ষণের সুযোগটা আসবে কি করে? যখন সুযোগটা আসবে তখন তাদের বঞ্চিত করে, তাদের স্বার্থকে ক্ষুন্ন করাটা বড় কথা নয়। এখানে একজন মাননীয় সদস্য তিনটি অভিজ্ঞতার কথা বলেছেন। আমরা পুরুলিয়াতে ট্যুরে গিয়েছিলাম। সেখানে কেন্দা অঞ্চলে একটি স্কুলের শিক্ষিকা যেভাবে অপমানিত হয়েছিলেন, তিনি মার খেয়েছিলেন তাঁর স্কুলে। তিনি মামলা করেছিলেন এবং তাতে তিনি জয়ি হয়েছিলেন। এইসব কথা দীনেশবাবু জানেন না। আমরা দেখেছি, যারা তাকে মেরেছিল, ঐ মামলায় তাদের শাস্তি হয়েছিল।

[4-20 — 4-30 p.m.]

সেই স্কুলের ম্যানেজিং কমিটিতে এস ডিও সাহেব এবং ডি আই সাহেব ছিলেন, তারা দোষিকে কোনও শাস্তি দিলেন না। দোষির শাস্তির ব্যবস্থা করলেন না। আমরা সাবজেক্ট কমিটির মেম্বাররা তার পাশে দাড়াই এবং এই বিভাগের অফিসারকে জানাই ব্যবস্থা নেওয়ার জন্য। তারপরে নানাভাবে ব্যবস্থা নেওয়ার ফলে কোনও প্রকারে তিনি সেখানে চাকুরি করছেন। আমি এরপরে মালদার কথা বলছি - মালদার ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্কের একজন ক্লার্ক - নাম ক্ষিতিচন্দ্র রবী দাস, সে ব্যাঙ্কে কাজ করতে পারছে না। এই জিনিস পশ্চিমবঙ্গে চলছে। এর একটা তদন্ত করা হোক। ওই ইন্ডিয়ান ওভারসিজ ব্যাঙ্কের ক্লাক, মালদাতে তার উপরে নানারকমভাবে মারধোর করা হয়। তার

ছুটি গ্রান্ট করা হচ্ছে না, তার ছুটির অ্যাপ্লিকেশন গায়েব করা হয়েছে। তার মাসের মাইনে কেটে নেওয়া হয়েছে। আরেকটা ঘটনা হচ্ছে - সোনারপুরে সুভাষগ্রামের গৌরি সর্দারকে মাথা নেড়া করে ছেড়ে দেওয়া হল। আজকে সে গ্রাম ছাড়া, তার কোনও বিচার প্রশাসন থেকে হল না। আজকে সে এলাকা ছেড়ে চলে গেছে। ওই মহিলা আমাদের কমিটিতে সুবিচারের জন্য এসেছিল, আমরা স্বরাষ্ট্র দপ্তরকে বলেছিলাম কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয় নি। ওই মহিলা এলাকা ছেড়ে চলে গেছেন। এইরকম অজস্র ঘটনা পশ্চিমবঙ্গে ঘটছে। আজকে অর্থনৈতিক ক্ষেত্রে শিক্ষার মানোন্নয়নের ক্ষেত্রে আমরা ৪ বছর ধরে দেখছি স্কুলগুলোতে কি রকম গ্রান্টের টাকা কমিয়ে দেওয়া হচ্ছে এবং সময়মত পাওয়াও যায় না। এরফলে ছেলে-মেয়েরা পড়াশুনা করতে পারেনা। পড়াশুনা ছেড়ে চলে যায়। আমরা ৪ বছর ধরে প্রতিটি প্রতিবেদনে ১৯৯৭।৯৮, ৯৯ সালে আমরা একই কথা বলছি। আমরা বারে বারে অনুরোধ করছি টাকা বাড়ানোর জন্য, টাকার পরিমাণ বাড়ানো হোক। কিন্তু তার কোনও ব্যবস্থা হয়নি। বুক গ্রান্টের ক্ষেত্রেও কোনও টাকা বাড়ানোর ব্যবস্থা নেই। ক্লাশ ফাইভে দেওয়া হচ্ছে ২৫ টাকা, ক্লাশ সিক্সে ৫০ টাকা, ক্লাশ সেভেন এইটে দেওয়া হচ্ছে ১৫০ টাকা এবং ক্লাশ নাইন-টেনে দেওয়া হচ্ছে ২০০ টাকা করে। আজকে এই দপ্তরের মন্ত্রী দীনেশবাবু পুতুল মন্ত্রী হয়ে বসে আছেন, আর অসীমবাবু তাকে বাজিকরের মত খেলাচ্ছেন। অসীমবাবু একজন দক্ষ বাজিকর। আজকে গ্রামের স্কুলের হোস্টেলগুলোর কি অবস্থা — টাকার অভাবে সেখানে ছাত্ররা পড়তে পারে না। ভাল খাওয়ার ব্যবস্থা নেই। এই অবস্থা চলছে। মাননীয় শোভনদেববাবু ঠিকই বলেছেন যে, শিক্ষার এই অবস্থার জন্য ডাক্তার ওখানে পাওয়া যাচ্ছে না। আজকে শিক্ষার মানের ক্ষেত্রে চরম ব্যর্থতা। অসীমবাবু ঠিক সময়মত টাকা দেন না। এক বছর পরে টাকা পৌছায়। এই অবস্থায় এই বাজেট বরাদ্দকে সমর্থন করা যায় না। তাই এর বিরোধিতা করে আমাদের কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, একটা ইনফরমেশন দেব। আজকে পশ্চিমবঙ্গে উচ্চমাধ্যমিক ভর্তির ব্যাপারে পশ্চিমবঙ্গের ছাত্র পরিষদ মিছিল করে লালবাজারের কাছে এসেছিল। অনেক ছাত্র-ছাত্রী ছিল, বিশ্ববিদ্যালয় থেকে তারা মিছিল করে এসেছিল। আমাদের বিধানসভার মাননীয় সদস্য শ্রী অশোক দেব এবং তাপস রায় তাদের সঙ্গে ছিলেন। লালবাজারের মুখে পুলিশ তাদের নির্মমভাবে লাঠি চার্জ করে। সেই লাঠি চার্জের ফলে বহু ছাত্র আহত হয়। আমাদের ছাত্র পরিষদের নেতা শুভঙ্কর সরকারও আহত হয়। পুলিশ ছাত্রীদেরও নির্মমভাবে লাঠি চার্জ করে। গতকাল বিধানসভার সামনে পুলিশ যে ধরনের লাঠিচার্জ করল তার আমরা তীব্র নিন্দা করছি। আমাদের বিরোধী দলের নেতা বলবেন। আমি বলছি এই ধরনের ঘটনা পুলিশের বন্ধ হওয়া দরকার।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের ডেপুটি লিডার যে কথা বললেন, আপনি তা শুনেছেন, দিনের পর দিন এই ঘটনা ঘটে চলেছে। আমরা বারবার উচ্চশিক্ষামন্ত্রীকে এই সম্পর্কে ওয়াকিবহাল করেছি, বিদ্যালয় যেগুলিকে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নীত করা হয়েছে, সেইগুলিতে ঠিকমত ব্যবস্থা না দিয়ে সেখানে ক্লাশ ঘর নেই, সেখানে পড়াবার সুযোগ নেই, অথচ ৫৮টি কলেজ থেকে সেখানে উচ্চ মাধ্যমিক তুলে দেওয়া হয়েছে। স্যার, ছাত্রছাত্রীরা এর ফলে ভর্তির ব্যাপারে প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। এই ব্যাপারে যদি শিক্ষা দপ্তর উচ্চশিক্ষা দপ্তর ব্যবস্থা না নেয় তাহলে মোটেও পশ্চিমবাংলার ছাত্রছাত্রীদের অবস্থার উন্নতি হবেনা, একটা অসঙ্গতিজনক অবস্থার মধ্যে তারা পড়বে। দিনের পর দিন এই নিয়ে বিধানসভায় মহাকরণে ছাত্রছাত্রীরা ডেপুটেশন দিচ্ছে। তারা মার খাচ্ছে। আমাদের বিধায়ক তাপস রায় তাদের সঙ্গে আসছিলেন, ডেপুটেশন দিতে, সেখানে তারা প্রচন্ড মার খেয়েছে, তাপস রায় গুরুতর আহত হয়েছেন। প্রেসিডেন্সি জেলে নিয়ে গিয়েছে। যদি দিনের পর দিন এই অবস্থা চলতে থাকে তাহলে পশ্চিমবাংলার ছাত্রছাত্রীদের অবর্ণনীয় ক্ষতি হবে। এই অবস্থার আমি তীব্র নিন্দা করছি। এখনি যদি ব্যবস্থা না নেওয়া হয় তাহলে পশ্চিমবাংলার ছাত্রছাত্রীদের শিক্ষার ক্ষতি হবে। প্রশাসনের তরফ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না, তাই আমরা এর তীব্র প্রতিবাদ করে সভাকক্ষ্য ত্যাগ করছি এবং আগামি দিন মন্ত্রী যাতে একটা স্টেটমেন্ট দেন তার জন্য আপনার মাধ্যমে আমি অনুরোধ করছি।

(At this stage Congress and Trinamul Congress Hon'ble members walked out of the House.)

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা প্রায়ই দেখছি, কংগ্রেস দল ও তৃণমূল মিলে বাইরে কোথায় কি হচ্ছে, তার প্রকৃত তথ্য না জেনেশুনে এখানে কাজে ব্যাঘাত সৃষ্টি করে হাউসের কাজকে বাধা দেওয়ার চেষ্টা করে। আমরা যেরকম খবর পেয়েছি, সেন্ট্রাল এভিনিউ ধরে প্রতিনিধি দল আসছিল, তারপরে সামনে কিছু বাসটাস এসেছিল, তখন তারা ভাংচুর করে, এখানে এইভাবে সভার যে স্বাভাবিক কাজকর্ম তাকে বন্ধ করে দেওয়ার ক্ষেত্রে তাকে ব্যাহত করার ক্ষেত্রে তারা যা করছে, সেই ব্যাপারে আমাদের তীব্র আপত্তি আছে। আপনাকে এটুকু বলতে পারি। আমাদের বিধানসভার কাজের ক্ষেত্রে বিরোধীদের দায়িত্বশীল হওয়া উচিত।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমাদের এইটার আলোচনা ৪টে ৩৩ মিঃ শেষ হয়ে যাওয়ার কথা, আমাদের আর একটু সময় লাগবে। সেইজন্য আধঘন্টা সময় আমরা বাড়িয়ে নিচ্ছি। আশাকরি আপনাদের সম্মতি আছে।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী উপেন কিস্কু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় দীনেশচন্দ্র ডাকুয়া অনগ্রসর শ্রেণীর কল্যাণ বিভাগের জন্য যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। আমি আপনার মাধ্যমে হাউসকে বলতে চাই, আজকে একটা সামান্য অজুহাত দেখিয়ে বিরোধী দলের বন্ধুরা বিধানসভা পরিত্যাগ করে চলে গেলেন। অনেক বড় বড় কথা বললেন। আমাদেরও কিছু বলার ছিল। কিন্তু তারা এই বাজেটের সময় প্রতি বছরে কিছু কিছু সমস্যা তৈরি করেন, এবারেও তার ব্যতিক্রম কিছু হয়নি। আসলে তফসিলি জাতি ও উপজাতির পিছিয়ে পড়া সম্প্রদায় সম্বন্ধে তাদের যে মানষিকতা, দীর্ঘদিন ধরে তারা যখন ক্ষমতায় ছিলেন তখন এই অংশের মানুষের কোনও উন্নতি হয়নি। এই অংশের মানুষকে শুষে তারা ছিবড়ে করে দিয়েছেন। তাদের অগ্রগতির পথকে রুদ্ধ করে দিয়েছিলেন। সে কথা শোনার ধৈর্য্য তাদের নেই, মানষিকতা নেই। তার জন্য ছোট্ট অজুহাত দেখিয়ে বিধানসভা ছেড়ে চলে গেলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অবাক হয়ে যাচ্ছি যে দলবাজি হচ্ছে. কিছু হচ্ছে না এটা ওরা বারেবারে বলেন, এক্ষেত্রেও মাননীয় সদস্য শোভনদেব চট্টোপাধ্যায় মহাশয় এই ধরনের একটি কথা বললেন। ওনারা আবার ভারতের বর্ণবাদি ব্যবস্থায় বিশ্বাসি, তফসিলি জাতি এবং উপজাতিদের ব্যাপারে ওনারা আবার সোচ্চার হওয়ার চেষ্টা করছেন। শোভনদেব বাবু, আপনাদের দল যাদের পুচ্ছপুটে আশ্রয় নিয়েছেন, যে দলের সঙ্গে আপনারা আঁতাত করেছেন সেই বিজেপি হচ্ছে উচ্চবর্ণের লোকেদের দল। তারা পিছিয়ে পড়া মানুষদেরকে কুকুরের থেকেও অধম বলে মনে করেন। গুজরাটে প্রাথমিক বিদ্যালয়ের পাঠ্যসূচিতে আছে রান্নাঘরে কুকুর ঢুকলে সেটা অপবিত্র হয়না, কিন্তু একজন আদিবাসি যদি রান্নাঘরে ঢুকে যায় তাহলে অপবিত্র হয়ে যাবে। শোভনদেববাবু, আপনারা তফসিলি জাতি, উপজাতিদের প্রতি দরদ দেখাবেন না, এইসব কথা এখানে বলবেন না। আপনারা তাদের বহু উস্কানি দেওয়া সত্বেও, পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তফসিলি জাতি এবং পিছিয়ে পড়া মানুষগুলোকে আমাদের দপ্তরের কাজকর্মের মাধ্যমে তাদেরকে সমাজের মূলস্রোতে টেনে এনেছে। আমাদের দপ্তর তাদের জন্য সব কাজ করে দেবে আমরা তা মনে করিনা। আমাদের শিক্ষা বিভাগ, স্বাস্থ্য বিভাগ, কৃষি বিভাগ, সমস্ত দপ্তরের কাজকর্মের মধ্যে দিয়ে সমাজের পিছিয়ে পড়া মানুষের জন্য কাজকর্ম হচ্ছে। যেখানে গ্যাপ থাকে সেই গ্যাপগুলোকে পূরণ করার জন্য এই অনগ্রসর কল্যাণ বিভাগ কাজকর্ম করে যাচ্ছে এবং বাইশ, তেইশ বছর ধরে এই কাজটা আমরা করে যাওয়ার চেষ্টা করছি। এর ফলে আজকে তারা মাথা উচু করে সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজকর্মে অংশগ্রহণ করছে, প্রশাসনে অংশগ্রহণ করছে এবং শিক্ষার ক্ষেত্রে তাদের অগ্রগতি সমানতালে এগিয়ে চলেছে। মাননীয় শোভনদেববাবু একটু অবাক কথা বললেন, কেঁদু পাতা উনি চেনেন

কিনা জানিনা, না চেনারই কথা, কারণ উনি কলকাতায় রাজনীতি করেন, কলকাতার মানুষ। তিনি বললেন কেঁদু পাতা সংগ্রহের ব্যাপারে নাকি দলবাজি করা হচ্ছে, তৃণমূল-বিজেপি-র লোকেদের কাছ থেকে কেঁদুপাতা নেওয়া হচ্ছে না। তবে আমি একথা বলতে পারি কেঁদুপাতা যারা তোলেন তাদের মধ্যে তৃণমূল-বিজেপি-র লোকেরা থাকেনা। তা সত্বেও আমি মাননীয় সদস্যকে চ্যালেঞ্জ জানাচ্ছি এই ব্যাপারটি যদি আপনি প্রমাণিত করতে পারেন তাদের দলের লোকেদের কাছ থেকে ল্যাম্পগুলো পাতা নিচ্ছে না তাহলে আমি মন্ত্রীত্ব ছেড়ে দেব। আর স্কুল শিক্ষক নিয়োগের ব্যাপারটা আমাদের দপ্তরের আওতায় আসেনা। আমাদের আশ্রম হোস্টেলটা আছে, সেখানে শিক্ষক নিয়োগ হচ্ছে। আমাদের আশ্রম হোস্টেল সম্পর্কিত কিছু কথা মাননীয় সদস্যরা বলেছেন। আমরা আশ্রম হোস্টেলগুলোতে টাকা দেওয়ার চেষ্টা করছি কোয়াটালি ভিত্তিতে। এটা ঠিকই বর্তমান বাজার দর অনুযায়ী তাদের কম টাকাই দেওয়া হচ্ছে। তাছাড়া আর্থিক সঙ্গতির অভাবে হোস্টেলগুলো রিপেয়ার করা যাচ্ছে না। অনেক জায়গায় জানালা ভেঙে গেছে, ছাদ দিয়ে জল পড়ছে সেইসব জায়গায় আমরা কাজ করার পরিকল্পনা নিয়েছি। আমরা নিশ্চয় সেই কাজটা করে ফেলতে পারব। আমি সদস্যদের আশ্বস্ত করতে পারি যে, এতদিন ধরে হোস্টেলের অংশগুলি যেগুলি রিপেয়ার হয়নি, সেগুলি এই বছরই আমরা রিপেয়ার করে ফেলতে পারব। এটা আমরা বিশ্বাস আছে। মাননীয় শান্তা ছেত্রী বলেছেন কার্শিয়াং এর একটা হোস্টেল সম্পর্কে। আমরা কয়েকবার এই ব্যাপারে মিটিং করেছি। ওখানে যারা প্রশাসনিক অধিকারিক আছেন, তাদের সঙ্গে আলোচনা হয়েছে। ওখানে যিনি ডি এম আছেন, তার সাথে আলোচনা হয়েছে। ওখানে জমি পাওয়ার সমস্যা আছে। সেই জমি হস্তান্তর হয়ে গেলে সেখানে সেন্ট্রাল হোস্টেল নির্মাণ করব। কালিংপঙে নির্মাণ করেছি। দার্জিলিং-এ করতে যাচ্ছি। পাহাড়ে যে অবহেলা করছি তা নয়। ওখানে জমি সংক্রান্ত সমস্যা আছে। সেই সমস্যা মিটে গেলেই, আমাদের সাহায্য করলেই আমরা জমি পেয়ে গেলেই অতি দ্রুত যদি বলেন আগামি মাসে করতে হবে, তাতেও রাজি আছি, সেই ব্যাপারে উদ্যোগ নিতে পারি এবং অন্যান্য যে হোস্টেলগুলি আছে, সেগুলিতে কনস্ট্রাকশনের কাজ চলছে। আমরা ছাত্র ছাত্রীদের সেগুলি খুলে দিতে পারব। আমি মনে করিনা যে, সংরক্ষণের যে কোটা আছে, সেইভাবে আদিবাসি তফসিলিরা যোগ্য হয়ে গেছে? এটা দুঃখজনক হলেও সত্য। সংরক্ষণের নিয়ম যাতে ঠিকভাবে প্রতিফলিত হয়, তার চেষ্টা করছি। আমরা সমাজের পিছিয়ে পড়া মানুষ, তাদের ভাষা, সংস্কৃতি, তাদের বিকাশের জন্য আমরা কাজকর্ম করছি। তারা যাতে মানুষের মর্যাদা নিয়ে বসবাস করতে পারে, তারা বিভিন্ন জায়গায় যাতে অংশগ্রহণ করতে পারে সেই চেষ্টা আমরা করে যাচ্ছি। মানুষ হিসাবে তারা যাতে দাড়াতে পারে, তারা যাতে যোগ্য হন, সেইভাবে আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমাদের কিছু দুর্বলতা থাকলেও সেটা কাটিয়ে উঠে নিশ্চয়

আমরা আগামি দিনে তাদের মূল স্রোতে নিয়ে আসতে পারব এই কথা বলে কাটমোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা যে বাজেট প্লেস করেছি সেই বাজেট এর উপর আলোচনা এবং সমালোচনা বিরোধীপক্ষের বন্ধুরা এবং সরকার পক্ষের বন্ধুরা উভয়েই করেছেন। অনেক সদস্য গঠনমূলক পরামর্শও দিয়েছেন। এই পরামর্শের জন্য ধন্যবাদ দিচ্ছি। এই যে বাজেটের সমালোচনা হয়েছে, ডিপার্টমেন্টের যে সমালোচনা হয়েছে তার বিরাট একটা দিক জুড়ে আছে সার্টিফিকেট ইস্যু করা। আজকে বিধানসভা প্রথম দিকে প্রশ্নোত্তরের সময় আমি কিছুটা সময় নিয়ে এই বিষয়টা বলবার চেষ্টা করেছি। এখনও আমি বলব যে, সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে যেহেতু ম্যাজিস্ট্রেট, এস ডিও ইত্যাদি রয়েছে এবং আমরা পশ্চিমবঙ্গ সরকার যাকে দেখে নিশ্চয় একটা অথরিটি নিযুক্ত করতে পারি যে সার্টিফিকেট ইস্যু করুক, স্টো আলাদা কথা, কিন্তু এই সার্টিফিকেটগুলি শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রযোজ্য নয় সারা ভারতের বেলায় প্রযোজ্য। সুতরাং সারা ভারত যাকে মানে, যে ধরনের পদাধিকার মানে, সেই পদাধিকার যদি এখানে না হয়, তাহলে ওই সার্টিফিকেট মূল্যহীন হয়ে দাড়াবে। অন্তত ভারতের ক্ষেত্রে মূল্যহীন হয়ে যাবে। সেইজন্য নিম্নতম পদাধিকার য়ারা আছেন, তারমধ্যে এসডিও আছন, বিডিও নন, এসডিওই নিম্নতম পদাধিকার। সেইজন্য আমরা পশ্চিমবঙ্গে বিশেষ আইন করে আমরা সমস্ত মফঃস্বলের এসডিওদের নিযুক্ত করেছি সার্টিফিকেট ইস্যুয়িং এর জন্য। আর কলকাতায় যেহেতু কলকাতায় এসডিও বলে পদ নেই, সেইজন্য আলিপুরে এ ডি এমকে করেছি।

[4-40 — 4-50 p.m.]

এ.ডি.এমকে সার্টিফিকেট ইস্যুয়িং অথরিটি নিযুক্ত করেছে এবং এদের দেওয়া সার্টিফিকেটগুলো সারা ভারতবর্ষ মানবে এবং এদের নির্দিষ্ট নিয়মকানুন দ্বারাই পরিচালিত হতে হবে। সকালবেলায় তো আমি বলেছি, সার্টিফিকেট যদি জাতের পরিচয় হয় নিশ্চয়ই ফাদার্স সার্টিফিকেট বা অমুকের সার্টিফিকেট বা পাড়াপড়শির দেওয়া সার্টিফিকেট বিশ্বাসযোগ্য হতে পারে। জাতের সম্পর্কে সার্টিফিকেট হয় কিন্তু আরেকটা ব্যাপার দাড়িয়ে গেছে, রেসিডেন্সের ব্যাপারে যে কথাটা আমি সকালবেলায় বলেছি, ভারত সরকারের প্রেসিডেন্টস অর্ডার অনুযায়ী ৫০ সনের অক্টোবর বা আগস্ট মাসের আগে, তাতে বলা আছে যে প্রেসিডেন্টের অর্ডারের তারিখের পূর্বে থেকে সেই পরিবারটিকে পশ্চিমবাংলায় থাকতে হবে। নির্দিষ্ট করে বলা আছে। এটা নিয়ে পরবর্তীকালে অনেক মামলা মোকদ্দমা হয়েছিল। সুপ্রিম কোর্ট এইভাবে ব্যাখ্যা করেছে এবং এই ব্যাখ্যা গোটা ভারতবর্ষ মেনে নিতে বাধ্য হয়েছে। এখন আমরাও পশ্চিমবাংলায় এর অমান্য করতে পারি না। আমরা বড়জোর

চেষ্টা করতে পারি। কাজে কাজেই সার্টিফিকেট প্রদান করার যে অর্ডার যইদ আদারওয়াইজ ইনফরমেশন থাকে বলে আমরা মনে করি তাহলেও আমরা তাকে সরকারিভাবে বাধা দিতে পারি না। একজন ম্যাজিস্ট্রেট যদি জামিন না দেয়, জামিন যদি রিফিউস করে তাহলে প্রধান মন্ত্রীরও অধিকার নেই তাকে জামিন দিতে হুকুম করার, ঠিক তেমনি ভাবে এস.ডি.ও কে যে পাওয়ার দেওয়া আছে তাকে সুপার ইমপোজ করে কোনও ক্ষমতা আমরা দিতে পারি না। এখন এই ব্যাপারটা নিয়ে বিধানসভা থেকে একটা সর্বদলিয় বৈঠক দিল্লিতে গিয়েছিল তার মধ্যে দু'চারজন এখনও এই বিধানসভায়, এই জিনিসটা নিয়ে আমরা দরবার করেছিলাম। মুখ্যমন্ত্রী চিঠিও লিখেছিলেন। সুপ্রিম কোর্টের এই ব্যাখ্যা থাকলে ৫০ সনের পূর্বে কোন ফাদার কোথায় ছিল, ফাদার্স কোথায় ছিল পশ্চিমবঙ্গে ছিল বা বিহারে ছিল। সুপ্রিম কোর্টের এই ব্যাখ্যাটা বলবৎ থাকবেই। এখন এই যে ব্যাপার চলছে, একটা ব্যবস্থা চলছে প্রেসিডেন্ট এর অর্ডার অনুযায়ী সুপ্রিম কোর্টের যে সমস্ত ব্যাপার আছে এইসব ব্যাপার থেকে মানুষ যাতে রিলিফ পায় তার ব্যবস্থা করতে গেে সংবিধান সংশোধন করতে হবে। এই ব্যাপারটা নিয়ে আমরা ভাবনা চিন্তা করছি। মুখ্যমন্ত্রী নিজেও দুবার চিঠি লিখেছেন। এখনও পর্যন্ত সে ব্যাপারে কোনও ফল পাওয়া যায় নি। একটা অথৈ জলেই পড়ে রয়েছে। এর মধ্যেও বাস্তব অবস্থাটা মাথায় রেখে, কি করে সহজে সার্টিফিকেট পাওয়া যায় তার জন্য আমরা অনেকটা সরলিকৃত নিয়ম কানুন করছি। এছাড়াও আপনারা যদি মনে করেন কোনও সহজ পদ্ধতি আছে, সহজে কিছু করা যায়, সরকারপক্ষ, বিরোধীপক্ষ যেকোনও বন্ধুকে আমি বলতে পারি তারা আমাকে পরামর্শ দিন নিয়মকানুনের ব্যাপারে, এই নিয়ে আমার কোনও রিজিডিটি নেই। আমরা চাই সঠিক লোক সার্টিফিকেট পাক। পরামর্শ দিলে আমি আলোচনা করে গ্রহণ করতে চাই। এখানে বিরোধঈ পক্ষের মাননীয় সঞ্জীববাবু যে হিসাব-নিকাশ সংরক্ষণের দিয়েছেন তাতে তাঁর যুক্তিটা আমাদের পক্ষেই আসে, তিনি বলেছেন ১৯৯৯ সালের সংরক্ষণের ব্যাপারে যে এস.সি. ২১ পারসেন্ট, এস.টি. ৪ পারসেন্ট, ও.বি.সি. ৫.৭ পারসেন্ট এই রিজার্ভেশন হয়েছে বলে তিনি হিসাব দিলেন। কথা হচ্ছে কেন ২২ পারসেন্ট আসনে নেই? এখানে যারা বিরোধী পক্ষ আছেন তাদের ২৩ বছর আগের কথা বললে তাদের গায়ে জ্বালা লাগে। যদি বলা হয় ২৩ বছর পর মাপ-জোক করতে হবে, তাহলে ২৩ বছর আগে তাদের মাপ-জোকটাও নিতে হবে। তখন নিয়ম ছিল ১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট। আগে দেখেছি এস.সি. ৬ পারসেন্ট ছিল এবং এস.টি. ২ পয়েন্ট সামথিং ছিল। তারপর চাকরির পরিমান কমে গেছে। ২৩ বছর আগে স্কুল-কলেজে কোনওরকম সংরক্ষণ নিয়ম প্রয়োগ করা সম্ভব হয়নি। সেমি গভর্নমেন্ট, মিউনিসিপ্যালিটি, ইউনির্ভাসিটি ইত্যাদি ১৯৭৯ সালের এপ্রিলের পর থেকে আমরা চেষ্টা করেছি, তার আগে কোনও প্রয়োগ করা হয়নি। তখড় ৬ পারসেন্ট ছিল, তার পর

আমরা চেষ্টা করেছি, এটা সোসাল হারমনির ব্যাপার। দেশে যত চাকরির সৃষ্টি হয় তার সবটা আমরা এস.সি., এস.টি.-কে দিতে পারি না। এখন যে সব রিজার্ভ ভ্যাকেন্সি আসে সেগুলিতে আমরা দিতে থাকি, কোন কোন সময় হয়না। যেমন অধ্যাপকের পদের বেলায় এস.সি., এস.টি. দূরের কথা সেখানে জেনারেল ক্যান্ডিডেট পাওয়া যায় না তারা যে কোয়ালিফিকেশন চান। সেখানে ৫৫ পারসেন্ট যে কোয়ালিটি চাওয়া হয় সেটা অনেক সময় জেনারেল ক্যান্ডিডেটের থাকে না। তাই বহু সাবজেক্টের পদ খালি থাকে। ইউনির্ভাসিটির যে নিয়ম, ইউ.জি.সি.র যে নিয়ম সেগুলি আমরা লঙ্ঘন করতে পারি না। সেখানে বলা থাকে যে এত পারসেন্ট থাকলে তবে সে পরীক্ষায় বসতে পারবে, কিন্তু পরীক্ষায় বসার যোগ্যতা এস.সি., এস.টি. তাই কম হয়। এই অসুবিধাগুলি সেখানে দেখা যাচ্ছে। উচ্চ পর্যায়ের পদগুলির টেকনিক্যাল পদগুলিতে রিকুইজিট ক্যান্ডিডেট পাওয়া যায় না। আমরা খুশি যে পশ্চিমবঙ্গ সরকার জয়েন্ট এন্ট্রান্স পড়ানোর জন্য স্পেশ্যাল স্কলারশিপ দিচ্ছেন এবং এর হিসাব আমরা করে দেখেছি তাতে প্রভূত উপকার হয়েছে। ১৯৮৭-৮৮ সালের সেপ্টেম্বর থেকে এই স্কলারশিপ নিয়ম হয়েছে, তার আগে যত ইঞ্জিনিয়ারিং বা মেডিক্যালে এস.সি., সে.টি. ঢুকতো তার পর থেকে এই সংখ্যাটা ডাবল হয়েছে। এই সমস্ত দিক থেকে আমরা পশ্চাদে ছিলাম, গর্তে ছিলাম, এখন এই গর্ত সমান করবার জন্য পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকার চেষ্টা করছে। এই সম্প্রদায়গুলিকে দ্রুত হারে শিক্ষার ক্ষেত্রে সংস্কৃতির ক্ষেত্রে বিভিন্ন সেক্টরে যা হচ্ছে তার হিসাব করে দেখছি ২২ পারসেন্ট না হলেও তার কাছাকাছি ২১ পারসেন্ট এসে গেছে।

[4-50 — 5-00 p.m.]

২১ শতাংশে এসে গিয়েছি। সুতরাং খুব বেশি দূরে নেই। আমরা মনেকরি যে হারে ইম্প্যুটস দিয়ে চলেছি শিক্ষা সংস্কৃতি ক্ষেত্রে, ইকোনমিক ক্ষেত্রে তাতে হয়তো আমরা একটা রিজনাবেল টাইমের মধ্যে এই সম্প্রদায়গুলোকে অ্যাট পার-এ নিয়ে যেতে পারব এই সরকারের মাধ্যমে।

এখানে আরেকটা কথা বলা হয়েছে, টাকা ব্যায় হয়নি। পশ্চিমবঙ্গে রিটেন হয়ে গেছে অ্যাট দি অ্যান্ড অফ মার্চ ১৯৯৯। কিন্তু এই প্রশ্ন কেউ কল্লেন নি যে, টাকা কবে এসেছিল? কেন্দ্রীয় সরকারের কিছু কিছু গ্রান্টের টাকার ফার্স্ট ইনস্টলমেন্ট সময়ে আসলেও পরের ইনস্টলমেন্টগুলো আসতে দেরি হয়, অনেক সময় মার্চের ফ্রাগঅ্যান্ডেও এসে পৌঁছায়। ২৯-শে মার্চে টাকা পেয়েছি ভারত সরকারের কাছ থেকে এইরকম ঘটনাও ঘটেছে। এইরকম ক্ষেত্রে ৩১শে মার্চেব মধ্যে সেই টাকা খরচ করা যায় না। কিন্তু তাই বলে তো সেই টাকা আমরা রাস্তায় ফেলে দিতে পারি না। তাই সেই টাকা রিটেন করা হয়, এপ্রিল, মে, জুন মাসে খরচ করা হয়।

সার্টিফিকেট দেওয়ার ক্ষেত্রে অসুবিধা আছে আপনারা বলেছেন। কিন্তু আমরা চেষ্টা করছি এটা দেখার। মাননীয় পঙ্কজবাবু, আপনি হয়তো ছিলেন না আমি এ সম্বন্ধে বলে দিয়েছি। তবে আপনার পরামর্শ থাকলে আমি দেখব, হলে গ্রহণ করব। আপনি দায়িত্বশীল সদস্য, আপনি দিলে, যদি রিজনাবল হয়, আমরা নিশ্চয়, গুরুত্ব দিয়ে দেখব। এ ব্যাপারে আমার কোনও ইগোর ব্যাপার নেই, জেদ নেই। সঠিক মানুষ সার্টিফিকেট পাক এটা আমরা চাই। ১৮ বছরের নিচে সার্টিফিকেট দেওয়ার ব্যাপারটা আগে ছিল না। আমরা লক্ষ্য করেছি যে, সবাইকে আমরা দিতে পারছি না, কিন্তু আমরা সবাইকে দেব, অসুবিধা কিছু নেই।

দিল্লিতে একটা বিরাট সময়ের জন্য এবং পশ্চিমবাংলাতেও ৩০ বছর ধরে কংগ্রেস ছিল এবং তাদের জন্য সম্প্রদায়গত অসাম্য তৈরি হয়েছিল। তাই অসাম্য দূর করার জন্য উত্তরাঞ্চল উন্নয়ন পর্ষদ, পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ তৈরি করতে হয়েছে। স্পেশ্যাল পর্ষদ তৈরি করতে হয়েছে আঞ্চলিক অসাম্য দূরীকরণের জন্য। আপনারা যে সম্প্রদায়গত অসাম্য তৈরি করে রেখেছিলেন সেটা আমরা দূর করার চেষ্টা করছি। যাইহোক, এই বাজেট আপনারা সকলে সমর্থন রবেন এই আশা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

The motion of Shri Satya Ranjan Bapuli (cut motion No.1), Shri Sudhir Bhattacharjee (cut motion No.2, 3), Shri Sobhan Deb Chattopadhyay (cut motion No.4 - 6), Shri Kamal Mukherjee (cut motion No.7), Shri Rabin Mukherjee (cut motion Nos.8 - 11) that the Amount of the Demand be reduced by Rs.100/- was then put and lcst.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.272,64,78,000 be granted for expenditure under Demand No.41, Major Heads : "2202—General Education (Tribal Areas Sub-Plan), 2204—Sports and Youth Services (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Excluding Public Health) (Tribal Areas Sub-Plan), 2210—Medical and Public Health (Public Health) (Tribal Areas Sub-Plan), 2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) (Tribal Areas Sub-Plan), 2225—Welfaie of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 2235—Social Security and Welfare (Social Welfare) (Tribal Areas Sub-Plan), 2250—Other Social Services (Tribal Areas Sub-Plan), 2401—Crop Hus-

bandry (Excluding Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2401—Crop Husbandry (Horticulture and Vegetable Crops) (Tribal Areas Sub-Plan), 2402—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 2403—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 2404—Dairy Development (Tribal Areas Sub-Plan), 2406—Forestry and Wild Life (Tribal Areas Sub-Plan), 2408—Food, Storage and Warehousing (Tribal Areas Sub-Plan), 2425—Co-operation (Tribal Areas Sub-Plan), 2435—Other Agricultural Programmes (Tribal Areas Sub-Plan), 2501—Rural Development (Tribal Areas Sub-Plan), 2575—Other Special Areas Programmes (Tribal Areas Sub-Plan), 2702—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 2851—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 2852—Industries (Foods & Beverages) (Tribal Areas Sub-Plan), 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 4250—Capital Outlay on Other Social Services (Tribal Areas Sub-Plan), 4425—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 4702—Capital Outlay on Comand Area Development (Tribal Areas Sub-Plan), 5054—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 6225—Loans for Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes, 6250—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs.89,97,35,000 already voted on account.)

was then put and agreed to.

## Demand No. 40

Budget Speech on Demand No.40 was moved on 28.3.2000

**Mr. Deputy Speaker :** Now discussions under Demand No.40. There are 13 cut motions to Demand No.40. All the cut motions are in order and taken as moved.

Shri Saugata Roy (cut motion No.1)
Shri Ashok Kumar Deb (cut motion No.2)
Shri Kamal Mukherjee (cut motion Nos.3-5)
Shri Rabin Mukherjee (cut motions No.6-9)
Shri Badal Bhattacharjee (cut motions No.10-13)

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/

[5-00 — 5-10 p.m.]

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ২০০০-২০০১ সালের ৪০নং দাবির ব্যয়-বরাদ্দ পশ্চিমবঙ্গ সরকারের শরনার্থি ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মাননীয় শ্রী কান্তি বিশ্বাস মহাশয় এখানে পেশ করেছেন আমাদের অনুমোদনের জন্য। অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের ১৪নং অনুচ্ছেদে বলেছেন, "রাজ্য সরকারের তীব্র আর্থিক স্বচ্ছলতা সত্বেও, পূর্ব পাকিস্তান (অধুনা বাংলাদেশ) থেকে আগত শরণার্থিদের দুঃখ-দুর্দশা নিরসনে আমরা আমাদের ভূমিকা যথাসাধ্য পালন করে যাব।" এই যথাসাধ্য পালন করে যাবর ওদের যে প্রবণতা বিগত ১৭ বছর আমরা দেখেছি সেই সূত্রে আমি বলি এই যে ব্যয়-বরাদ্দ অনুমোদনের দাবি মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন, এর তীব্র বিরোধিতা করছি এবং বিরোধী পক্ষের আনীত সমস্ত কাট মোশনের সমর্থনে আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনি যদি মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণটা একটু পড়েন তাহলে আপনি দেখবেন যে, এক নং প্যারা থেকে ১৫নং প্যারা পর্যন্ত তিনি যে বক্তব্য রেখেছেন তার মধ্যে একমাত্র ১৩নং প্যারা ছাড়া বাকি সব সেই পুরোন কাসুন্দি। ইতিহাসকে বিকৃত করার প্রচেষ্টা, নিজেদের অপদার্থতা ঢেকে দিয়ে ফাঁকা মাঠে বাহবা নিয়ে যাবার প্রচেষ্টা মাত্র। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোড়াতে মাননীয় মন্ত্রী মহাশয় যে বক্তব্য পেশ করেছেন, ২, ৩ এবং ৫ অনুচ্ছেদে দেখবেন, সেখানে একটা ঐতিহাসিক কাহিনীকে কিভাবে নিজেদের পক্ষে নিয়ে আসার জন্য ইতিহাসকে পিছনদিকে পিছিয়ে দেবার চেষ্টা করেছেন। একথা ঠিক, পবিত্র স্বাধীনতা আনতে গিয়ে তনানিন্তন ভারতবর্ষে পূর্ব এবং পশ্চিমের লক্ষ লক্ষ মানুষের উপর অন্ধকার ঘনিয়ে এসেছিল। অবিভক্ত ভারতবর্ষ বিভাগের ফলে লক্ষ লক্ষ মানুষকে তাদের পূর্ব-পুরুষের পাওয়া সম্পত্তি, তাদের পরিবার-পরিজন, তাদের পরিচিত জায়গা এবং তাদের পরিমন্ডলকে উপড়ে দিয়ে তাদেরকে হঠাৎ এপারে ঠেলে দিয়ে নতুন করে তাদের পথ খোজার চেষ্টা করতে হয়েছিল। তদানিন্তন ২০০ বছরের পরাধীনতার পর ভারতবর্ষে স্বাধীনতা আসে। সেই স্বাধীনতার পর নতুন ভারত সরকারের কাছে অনেক সমস্যা ছিল। তার মধ্যে শরণার্থি সমস্যা অন্যতম সমস্যা ছিল। তদানিন্তন রাজ্য সরকারের মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায় যেভাবে দিনের পর দিন

তদানিন্তন কেন্দ্রীয় সরকারের সঙ্গে লড়াই করে এই শরণার্থি সমস্যাকে জাতীয় সমস্যা হিসাবে স্বীকৃতি আদায়ের মাধ্যমে একটার পর একটা পরিকল্পনা করে এই ছিন্নমূল মানুষদের নতুন ঠিকানা খুঁজে দেবার চেষ্টা করেন এবং এই ছিন্নমূল মানুষদের অর্থনৈতিক পুনর্বাসন করার যে প্রচেষটা তিনি চালিয়েছিলেন, বর্তমান মার্কসবাদি কমিউনিস্ট পার্টি, অবিভক্ত কমিউনিস্ট পার্টি সেই স্বপ্নকে ছারখার করে দিয়েছে। এই সমস্যা যে জাতীয় সমস্যা, পশ্চিমবাংলার সমস্যা নয়, এরা পশ্চিমবাংলার মানুষ নয়, এটা যে গোটা ভারতবর্ষের দায় এবং দায়িত্ব, তাই সেই দায়িত্ব ভারত সরকারকেই নিতে হবে। তাই সেদিন দন্ডকারণ্য পরিকল্পনা হয়েছিল। একদিকে মধ্যপ্রদেশ, একদিকে উড়িষ্যা, একদিকে অন্ধ্র এই ৩টি প্রদেশের মাঝে বিস্তীর্ণ পরিত্যক্ত ভূমি, ঘন বনাঞ্চল। সেই দন্ডকারণ্যে পরিকল্পনা হয়েছিল বাঙালির স্থান তৈরি করা, বাঙালি গিয়ে সেখানে মাথা গোঁজবার ঠাঁই যাতে করতে পারে, যারা বাস করবে তাদের সন্তান-সন্ততিদের যাতে লালন-পালন করতে পারেন, ভারতবর্ষের জাতীয় জীবনের মূল স্রোতে যাতে মিশে যেতে পারেন সেইজন্য তিনি পরিকল্পনা করেছিলেন। তিনি আরও ভেবেছিলেন, আমাদের দেশে আর একটি দ্বীপ-পুঞ্জ পড়ে আছে যেটা আন্দামান-নিকোবর দ্বীপ-পুঞ্জ। সেখানকার মাটি আর পূর্ববাংলার মাটির একই চরিত্র। আর একটা বাঙালি অধ্যুসিত এলাকা হলে একটা রাজ্য, একটা দেশ গড়ে উঠবে। সেখানকার মানুষ বাংলায় গান করুক, বাংলায় কথা বলুক, বাংলার কৃষ্টি ছড়িয়ে দিয়ে নতুন করে গড়ে তুলতে চেয়েছিলেন, নতুন প্রজন্ম সৃষ্টি করতে প্রয়াসি হয়েছিলেন। কিন্তু আজকের নেতা জ্যোতি বসু, তদানিন্তন অবিভক্ত কমিউনিস্ট পার্টির নেতা সেদিন রাস্তায় দাড়িয়ে বলেছিলেন, কেন্দ্রীয় সরকারের এই চক্রান্তের বিরুদ্ধে আমাদের লড়তে হবে, ওদেরকে আমরা পশ্চিমবাংলায় আনবো, পশ্চিমবাংলায় ওদেরকে স্থান করে দিতে হবে, আন্দামানে পাঠানো চলবে না। আন্দামান মানে কালাপানি পার করে দেওয়া। ব্রিটিশ রাজত্বের সময় সেখানে অপরাধিরা থাকতো। সুতরাং ভবিষ্যৎ প্রজন্মকে অপরাধিদের তালিকাভুক্ত করার ষড়যন্ত্র ডাঃ বিধানচন্দ্র রায় এবং পন্ডিত নেহেরু করছেন। এইভাবে সেদিন বাধা দেওয়া হয়েছিল। বাধা দেওয়া হয়েছিল এই কথা বলে, দন্ডকারণ্যে একদিন সীতাকে হরণ করে নিয়ে গিয়েছিল। সুতরাং আমাদের পরিবার - পরিজন যদি সেখানে যায় তবে তারাও সেই অন্ধকারে হারিয়ে যাবে। তাই সেদিন হাওড়া স্টেশনে পিকেটিং করে ওদেরকে রুখে দেওয়া হয়েছিল। এমনি করে দন্ডকারণ্যে যাওয়ার পথকে সেদিন ওরা বিঘ্ন ঘটিয়েছিল, বাঙালির জীবনে অন্ধকার অমানিশা দীর্ঘদিন ধরে ছড়িয়ে দেওয়ার জন্য প্রচেষ্টা চালানোর চেষ্টা করা হয়েছিল। তারপর স্বাধীনতার ৫২ বছর পরেও এই দপ্তরের আপনি মন্ত্রী হয়ে আছেন, এখনও এই দপ্তর রেখে দেওয়া হয়েছে যে দপ্তরের কোনও ভূমিকা থাকার কথা নয়। আর এখানে কৌশলে বলছেন, পশ্চিম পাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তু এসেছিলেন

তাদের জন্য ভারত সরকার কোটি-কোটি টাকা দিয়েছিলেন, তাদের জন্যও নানারকম পরিকল্পনা করা হয়েছিল। কিন্তু আমি বলছি, পূর্ববঙ্গের উদ্বাস্তুদের জন্যও অনেক অনেক টাকা দেওয়া হয়েছে, এদের জন্য নানারকম পরিকল্পনাও করা হয়েছিল। যেমন পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য ধাপে-ধাপে পরিকল্পনা করে দিল্লি, হরিয়ানা, পাঞ্জাব উত্তরপ্রদেশে ব্যবস্থা করা হয়েছে এবং সেই পরিকল্পনা মাফিক তারা একটু-একটু ক.রে এগিয়ে গেছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে তারই ফলে জাতীয় মূল স্রোতের সঙ্গে তারা মিশে গিয়েছেন। আর একজন ভারতীয় নাগরিকের মতন তারাও ভারতীয় নাগরিক হিসাবে স্বীকৃতি পাচ্ছেন। উদ্বাস্তু হিসাবে কোনও নামাবলি গায়ে চড়ানোর কোনও প্রয়োজন বা তাগিদ সে অনুভব করছে না। কিন্তু পশ্চিমবঙ্গের ব্যাপারটা এইরকম থাকলো কেন? তার কারণ, পরিকল্পনা মাফিক সমস্যার সমাধান না করে সেদিনের মার্কসবাদিরা এবং আজকের মার্কসবাদি কমিউনিস্ট পার্টির নেতারা বা তদানিন্তন অবিভক্ত কমিউনিস্ট পার্টির নেতারা এই সমস্যাটা জিইয়ে রেখে ভোটের বাক্সে তার প্রতিফলন করে তার ক্ষমতায় যাবার চেষ্টা করেছিলেন। ক্ষমতায় যাবার প্রচেষ্টায়, এই উদ্বাস্তু নামক সমস্যাটা, এই উদ্বাস্তু নামক অভিশাপটা তারা জিইয়ে রেখেছিলেন। সেদিনের সেই ছোট্ট ঘা-টা খোঁচাতে খোঁচাতে দগদগ-এ ঘা-এ পরিণত করার পর সেই ঘায়ের আঘাত মানুষ যাতে পাগল হয়ে তাদের দিকে হাত বাড়িয়ে দেন তার জন্যই জ্যোতিবাবু এবং তার দল দিনের পর দিন এই উদ্বাস্তুদের নিয়ে ছিনিমিনি খেলেছেন। স্যার, আজকে যে কলোনীগুলি দেখছেন সেই কলোনীগুলির নামগুলি যদি দেখেন তাহলে দেখবেন সেই প্রতিটি কলোনী উদ্বাস্তু মানুষরা যা তৈরি করেছিলেন তার নামকরণ করেছিলেন জাতীয় মনিষীদের নামে। তারপর এরা যখন ক্ষমতায় এলেন তখন একবার মাত্র এরা সুযোগ পেয়েছিলেন উদ্বাস্তুদের পাশে গিয়ে দাড়ানোর। কিন্তু এরা সে দিন কি করেছিলেন? আজকের মন্ত্রী কান্তিবাবুর পূর্বসুরি, এই বামফ্রন্টের মন্ত্রী যিনি ছিলেন তিনি কি করেছিলেন? বামফ্রন্ট যখন প্রথম ক্ষমতায় এল ৭৭/৭৮/৭৯ সালে তখনকার মন্ত্রী প্রয়াতঃ রাম চ্যাটার্জি চলে গেলেন দন্ডকারণ্যে। দন্ডকারণ্যে গিয়ে তিনি বললেন, ভাইরা, আমাদের সরকার এসে গিয়েছে, অর্থাৎ তোমাদের সরকার এসে গিয়েছে অতএব চলো আমরা পশ্চিমবঙ্গে ফিরে যাই, পশ্চিমবঙ্গের মাটিতেই আমাদের পুনর্বাসন হবে। তারই কথায় সরল বিশ্বাসে সেই সৎ মানুষগুলি তাদের যাবতীয় স্থাবর, অস্থাবর সম্পত্তি জলের দরে বিক্রি করে দিয়ে চলে এলেন পশ্চিমবঙ্গে। তারা হালের বলদ ১০০ টাকাতে বিক্রি করে দিলেন, মাথার চালটা ৮০ টাকাতে বিক্রি করে দিলেন, ঘরের যা কিছু আসবাবপত্র ছিল ৫০ টাকাতে বিক্রি করে দিলেন এবং এইভাবে ২০০/৩০০ টাকা কি ৪০০ টাকা নিয়ে তারা ভাবলেন পশ্চিমবঙ্গে যাব, আমাদের স্বপ্নের বাংলাতে গিয়ে বাঁচবো। সেখানে বাঙালি হিসাবে

আমরা বাঁচবো, লোকের সঙ্গে মিশবো, বাঙালি হিসাবে বড় হব। তাই সেদিন তারা সব কিছু বিক্রি করে দিয়ে পশ্চিমবঙ্গে চলে এলেন। তারা কিন্তু রাইটার্স বিল্ডিং-এর সামনে গেলেন না, জ্যোতিবাবুর তদানিন্তন বাসস্থান হিন্দুস্থান পার্কের বাড়ির সামনে গেলেন না, সল্ট লেকেও গেলেন না তাঁবু গেঁড়ে থাকতে, তারা গেলেন লবনাক্ত জমি যেখানে ডাঙ্গায় বাঘ আর জলে কুমির সেই মরিচঝাঁপিতে। মরিচঝাঁপি যেখানকার জমি লবনাক্ত সেখানে গিয়ে বন কেটে তারা আশ্রয় নিলেন। তখন মরিচঝাঁপি এমনই জায়গা যে পানীয় জল পর্যন্ত পাওয়া যায় না। পানীয় জল নিতে তাদের আসতে হত ৫৫ কিঃমিঃ দূরের কুমিরখালিতে। তাও সেই কষ্ট সহ্য করেই তারা সেখানে নতুন করে বাঁচার চেষ্টা করলেন। আর এই বামফ্রন্ট সরকার যারা দিনের পর দিন বামফ্রন্টের নামাবলি গায়ে দিয়ে এই সরল, সিধেসাদা মানুষগুলিকে লোভ দেখিয়ে এসেছেন, দিনের পর দিন বিভ্রান্ত করেছেন, তাদের পতাকার আচ্ছাদনের তলায় আচ্ছাদিত করার চেষ্টা করেছেন সেদিন তারা এই উদ্বাস্তু ভাইদের সেখানে বাঁচতে দিলেন না। স্যার, মরিচঝাঁপির উদ্বাস্তুরা সরকারের কাছে অনুদান চাই নি, সাহায্য চাই নি তারা কেবল বলেছিলেন এখানে আমাদের বাঁচতে দাও, এখানে আমরা নতুন করে জনবসতি গড়তে চাই কিন্তু সেই বামফ্রন্ট সরকার তাদের ডেকে নিয়ে এসে সেখান থেকে তাদের উৎখাত করার জন্য তাদের ক্যাডারবাহিনীকে এই সমস্ত উদ্বাস্তুদের উপর লেলিয়ে দিলেন, পুলিশ বাহিনীকে লেলিয়ে দিলেন। সেদিন টন টন কেরোসিন ঢেলে উদ্বাস্তুদের কুঁড়েগুলি তারা জ্বালিয়ে দিলেন। সেখানকার মানুষদের উপর অর্থনৈতিক অবরোধ শুরু করলেন। অর্থাৎ সেখানে ঢোকবার এংব বেরুবার সমস্ত পথ ওরা বন্ধ করে দিলেন। এর ফলে ঐ ৫৫ কিঃ মিঃ দূর থেকে যে পানীয় জল আনতো সেটা আনতে পারলো না। তাদের চাল, ডাল শেষ হয়ে গেল, তারা পথ্য পেল না। এইভাবে দিনের পর দিন অভুক্ত অবস্থায় দিন যাপন করতে করতে একদিন তারা চলশক্তিহীন হয়ে গেল। তখন সেই অবস্থায় পুলিশ এবং সি.পি.এমের ক্যাডাররা তাদের উপর হামলে পড়লো। কিছু মানুষ, যারা নড়াচড়া করতে পারলো না তারা জীবন্ত দগ্ধ হয়ে মারা গেল আর যে তরুন ও যুবকরা কোনওরকম করে পালাবার জন্য মাতলা নদীতে ঝাঁপ দিল তারা হয় কুমিরের পেটে, না হয় কামোটের পেটে গেল, তাদের খাদ্য হয়ে গেল। এই হচ্ছে স্যার, বামফ্রন্ট সরকারের উদ্বাস্তু সেবার নমুনা। একবার মাত্র ওরা উদ্বাস্তুদের পাশে গিয়ে দাড়াবার সুযোগ পেয়েছিল এবং আমরা দেখলাম সেখানে সেদিন ফ্যাসিস্ট কায়দায় ওরা উদ্বাস্তুদের ঘর থেকে টেনে বের করে খুন করলো, তারা চিরদিনের মত হারিয়ে গেল। আজকে সেই সরকারই ১৫টি অনুচ্ছেদে নানান গাওয়া গেয়ে বলছেন তারা নাকি উদ্বাস্তুদের জন্য অনেক কিছু করেছেন।

[5-10 — 5-20 p.m.]

আপনার যে দপ্তরগুলি রয়েছে মাননীয় মন্ত্রীকে অনেকবার বলেছি, সাবজেক্ট কমিটি মিটিংয়ে বলেছি ওগুলো সব বাস্তুঘুঘুর বাসা হয়ে রয়েছে। উদ্বাস্তু কলোনীর মানুষ হিসাবে যদি কেউ ১০ নম্বর ক্যামাক স্ট্রীট অফিসে য়ান তাকে বলা হবে, 'আমার আজকে এই সমস্যা রয়েছে; সোমবার, না হয় শুক্রবার আসুন। এইভাবে ডেট দিতে দিতে এমন একটা অবস্থা সৃষ্টি করবে, দশ মাস পরে বলবে, 'আমাকে যদি একটা টেলিফোনের ব্যবস্থা করে দিয়ে দেন, এখন তো অনেকরকম টেলিফোন বেরিয়েছে, তাহলে আপনার জমির ফ্রি হোল্ড টাইটেল ডিড দিয়ে দেব।' আজকে ওখানে টাকা-পয়সা ছাড়া কোনও কাজ হয় না। আমি জমির মালিক, সেই আমাকে ঐ জমি থেকে উৎখাত করে অন্য কাউকে তার ফ্রি হোল্ড টাইটেল ডিড দিয়ে দেওয়া হচ্ছে। আজকে ওগুলো শোষণের কারাগার হয়ে দাড়িয়েছে। মাননীয় মন্ত্রীকে অনেকবার বলেছি, অনেক কলোনী কমিটি হয়েছে এবং সেই কলোনি কমিটিগুলি মাতব্বর হয়ে গেছে। ঐ কলোনী কমিটিগুলি যদি সার্টিফিকেট দেয় এবং অফিস যদি নির্দেশ দেয় সেক্ষেত্রে ফ্রি হোল্ড টাইটেল ডিড দেওয়া হবে, নাহলে দেওয়া হবে না। আজকে হাজার হাজার একরে জলা, পুকুর ইত্যাদি বুজান হয়ে যাচ্ছে, কিন্তু আইনতঃ পুকুর বা জলাশয় বন্ধ করা যায় না। উদ্বাস্তু দপ্তরের যতগুলি জলাশয় রয়েছে সে সম্পর্কে দপ্তরের সেক্রেটারি, কমিশনার থেকে শুরু করে সবাইকে বলেছি, 'পুকুরগুলির আপনারা মালিক এটা জানিয়ে অন্ততঃ একটা সাইনবোর্ড টানিয়ে দিয়ে বলুন যে রাজ্যের উদ্বাস্তু দপ্তরের জায়গা এটা, তাহলে লোকাল লোক অন্ততঃ রেজিস্ট করতে পারবে সেখানে।' কোটি কোটি টাকার খেলা চলছে সেখানে চার, পাঁচ লক্ষ টাকা কাঠা। সেখানে ঐসব বাস্তুঘুঘুরা প্লট বাই প্লট করে ঐ সমস্ত প্রাইম ল্যান্ড বিক্রি করে দিচ্ছে। লক্ষ লক্ষ কালো টাকা নিয়ে যারা উদ্বাস্তু নয়, যারা উদ্বাস্তু হয়ে আসেনি, উদ্বাস্তু পরিবারের লোক নয়, তাদের মধ্যে টাইটেল ডিড বিলি করে দিচ্ছে। উদ্বাস্তুদের জন্য ১৯৫৫ সালে টেনামেন্ট স্কীম করেছিলেন কেন্দ্রীয় সরকার। গাঙ্গুলিবাগান টেনামেন্ট স্কীম ঐরকম একটি স্কীম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি তো ঐদিকে থাকেন, আমি অনুরোধ করব, একদিন টালিগঞ্জ ট্রাম ডিপো দিয়ে না এসে গড়িয়া দিয়ে আসবেন, দেখবেন বাড়িগুলি যে কোনও সময় ভেঙে পড়তে পারে। আমরা বারবার বলেছি বাড়িগুলি সংস্কারের ব্যবস্থা করুন, নাহলে কয়েকশো মানুষ যে কোনওদিন বাড়ি ভেঙে মারা যাবে। মারা যাওয়ার পর মন্ত্রী মহাশয় বলবেন, 'আমরা এরজন্য দুঃখিত, এর সংস্কার আমাদের আগেই করা উচিত ছিল।' হয় বাড়িগুলি ভেঙে দিয়ে সেখানে নতুন বাড়ি করে দিন, না হয় আপনাদের দপ্তর কোথায়ও জায়গা খুঁজে নিয়ে ওদের সেখানে রিহ্যাবিলিয়েট করুন। ওরা অপেক্ষা করে আছেন কবে ওরা মারা যাবেন তার জন্য। যেদিন মারা যাবেন সেদিন পুলিশ পাঠিয়ে ব্যারাকগুলি খালি করে দিয়ে জায়গাটা

প্রমোটারদের দিয়ে দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারে নজর দেবার জন্য অনুরোধ করছি।

তারপর, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজও কলোনির জমিগুলি অধিগ্রহণ করা হয়নি, এই কলকাতায় মাঝেরহাট কলোনি, ডায়মন্ডহারবার রোড এবং টালিগঞ্জ সার্কুলার রোডের ক্রসিময়ে একটি কলোনি রয়েছে ৫০ বছর ধরে। দপ্তর এখনও পর্যন্ত সেই জমি অধিগ্রহণ করতে পারেনি। কয়েকদিন আগে আমি বিধানসভায় একটি প্রশ্ন করেছিলাম। গত পরশুদিন মন্ত্রী তার উত্তরে বলেছেন যে, মাঝেরহাট কলোনির জমি তিনি অধিগ্রহণ করতে পারেননি। স্বাধীনতা লাভের ৫০ বছর পর, ১৯৭৭ থেকে ২০০০ পর্যন্ত ক্ষমতায় থাকবার পরও এই কাজটা তিনি করে উঠতে পারেননি। এই দপ্তর থাকবার প্রয়োজন ছিল না। আজকে হরিয়ানা উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ, পাঞ্জাব বা দিল্লিতে উদ্বাস্তুরা বসবাস করছেন। সেখানে কিন্তু উদ্বাস্তু দপ্তর নেই, কারণ তারা জাতীয় জীবনের মল স্রোতে মিসে গেছেন। আমরা সেখানে গিয়ে খুব প্রয়াস নিয়ে চেষ্টা করেছি তাদের কি সমস্যা রয়েছে সেটা বুঝতে, কিন্তু সেখানে কোনও কলোনি খুঁজে পাইনি। কোনও এলাকা পাইনি, কোনও ঝুপড়ি পাইনি, কোনও বস্তি পাইনি, রেল লাইনের পাশে কোনও ঝুপড়ি পাইনি যেখানে উদ্বাস্তুরা মাথা গুঁজে বসে আছে। তারা জাতীয় জীবনের মূল স্রোতে মিশে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু তাই নয়, ভারত সরকারের সমস্ত প্রধান প্রধান পথগুলো আছে তারা গতকাল পশ্চিম-পাকিস্তানের উদ্বাস্তু ছিল, আজকে তাদের আর্থিক অবস্থাটা তারা সেই জায়গায় নিয়ে যেতে পেরেছে। আর এখানে এখন পর্যন্ত যে কলোনির হিসাব দিয়েছেন, ঝুপড়িতে রেল লাইনের পাশে যে উদ্বাস্তুরা আছে তাদের ইয়ার মার্ক করার কোনও চেষ্টা করা হয়নি কত উদ্বাস্তু আজ ১৯শে জুলাই পশ্চিমবাংলায় আছে রাজ্য সরকারের কাছে তার কোনও তালিকা নেই। যে কলোনিগুলি তৈরি হচ্ছে, অরগানাইজড সেক্টার, তারা দলের মাধ্যমে সরকারের কাছে যাচ্ছে, পাচ্ছে কি পাচ্ছে না সেটা সতন্ত্র ব্যাপার, কিন্তু যারা আনঅরগানাইজড, যারা ছড়িয়ে ছিটিয়ে আছে যারা সমাজের উইকার অফ দি উইকেস্ট সেকশন, যারা সবচেয়ে দুর্বল সম্প্রদায়, যারা ঝুপড়িতে আছে যারা রেল কলোনিতে আছে, যারা রেল লাইনের পাশে আছে তাদের এখনও নথিভুক্ত করা হয়নি। মন্ত্রী মহাশয়কে বলব যে গোটা পশ্চিমবাংলায় সমস্ত স্তরের উদ্বাস্তুদের নামের তালিকা নথিভুক্ত করা হোক। উদ্বাস্তু কলোনিগুলো এখনও অধিগ্রহণ করা হয়নি, এখনও টাইটেল ডিড দেওয়া হয়নি। আবার অনেক জায়গায় এমন হয়েছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তিন ছটাক জমি, ৪ ছটাক জমি, ৬ ছটাক জমি দিয়ে তাকে একট' করে টাইটেল ডিড দিয়ে দেওয়া হয়েছে। ৬ ছটাক জমিতে সে না পারছে বাড়ি করতে না পারছে সেখানটায় থাকতে। এই অসহনীয় দুঃসহনীয় এই সরকারের এই দপ্তরের দাবিকে আমি সমর্থন করতে পারছি না। তাই এর বিরোধিতা করে বিরোধিদের আনা কাট

মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভোঞ্জন মন্ডল ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। চলে যাচ্ছেন উনি, প্লিজ প্লিজ পঙ্কজ ব্যানার্জি।

(এই সময় মাননীয় সদস্য পঙ্কজ ব্যানার্জি সভাকক্ষ ত্যাগ করেন)

উনি চলে গেলেন। স্যার, আপনার কাছে আমার একটা এক্সপ্লানেশন চাইবার আছে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি এক্সপ্লানেশন কি করে চান?

**শ্রী প্রভোঞ্জন মন্ডল ঃ** স্যার, আই স্টান্ড সাবজেক্ট টু ক্লারিফিকেশন। স্যার, আমার বক্তব্য হচ্ছে কংগ্রেস পার্টি হিসাবে পার্লামেন্টারি পার্টি হিসাবে তখন এখানে ওই চেয়ারে মিঃ স্পিকার ছিলেন তাঁরা ওপেনলি বলে গিয়েছেন আমরা ওয়াক আউট করে চলে যাচ্ছি এবং দে ওয়ার্কড আউট। তারপর দেখছি পঙ্কজ ব্যানার্জি Pankaj Banerjee as a parliamentary party, still belongs to the Congress Party and Biplab Roy Chowdhury. কংগ্রেস পার্টি তারা ভেতরে বসে আছেন। তারা কোন পার্টির তরফ থেকে আজকে এই বাজেট বক্তৃতা রাখছেন? ফর্ম হুইচ পার্টি দে আর রিপ্রেজেনটিং অ্যান্ড দে আর এলাউট টু স্পীক? এটা পার্লামেন্টারি নর্মস এথিক্স, মোরালিটি সব দিক থেকে এটা কখনও হতে পারে না। এটা পার্লামেন্টারি নর্মসের বিরোধী। আমি এই বিষয়ে আপনার কাছ থেকে মাননীয় উপাধ্যক্ষ হিসাবে একটা রুলিং চাই যে এটা হতে পারে না। আপনার কাছ থেকে রুলিং চাই যে তারা কোন পার্টি থেকে রিপ্রেজেন্ট করছে এখানে।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** যারা এখানে থেকে গিয়েছেন, যারা ওয়াক আউট বলে চলে গিয়েছেন তাঁদের হুইপ ওরা মানেন নি। ওদের ওয়াক আউটকে ওনারা সায় দেন নি, তাই ওনারা এখানে আছেন। এখন আমি জানি না, আমার জানা নেই তারা দল ত্যাগ করেছেন কিনা। সেই জন্য তারা যদি হুইপ না মানেন আমি কি করতে পারি। এই ব্যাপারে কংগ্রেসের পক্ষ থেকে কমপ্লেন করতে পারেন স্পিকারের কাছে এইসব বিষয়ে। তারা এখনও কংগ্রেসে আছেন, কংগ্রেসের হুইপ তারা মানছেন না, কংগ্রেস যদি অভিযোগ না করে তাহলে আমরা কি করতে পারি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের বক্তব্যের বিরোধিতা করে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তাকে সমর্থন করে কয়েকটি

কথা আমি বলব। উদ্বাস্তু ত্রাণের কথা আজকে দীর্ঘ ৫২ বছর পরেও আমাদের বলতে হচ্ছে। এর কারণ ততকালিন কংগ্রেস সরকারের জাতীয় নেত্রিবৃন্দ যা বলেছিলেন যে, ওপার বাংলা থেকে যারা আসবেন, তাদের সমস্ত দায় দায়িত্ব আমরা গ্রহণ করব। তাদের আর্থিক পুনর্বাসনের ব্যবস্থা, বাসস্থানের ব্যবস্থা করব। তাদের সেই প্রতিশ্রুতি তারা রক্ষা করতে পারেন নি। বরং বলা যেতে পারে, পূর্ববাংলা থেকে আগত মানুষদের প্রতি বিশ্বাসঘাতকতা করা হল। পাশাপাশি, পশ্চিম পাকিস্তান থেকে যারা এসেছিলেন তাদের জন্য বিপুল অর্থ ব্যয় করা হল। পশ্চিমাঞ্চলের উদ্বাস্তুদের জন্য ব্যয় করা হল, ৪৭.৪০ লক্ষ মানুষের জন্য ব্যয় করা হল ৪৫৬ কোটি টাকা। আর পূর্ববঙ্গ থেকে যারা এসেছিলেন আমি এটা ১৯৭৩ সাল পর্যন্ত বলছি ৫৮ লক্ষ মানুষের জন্য ব্যয় করা হল ৮৫ কোটি টাকা। এই বৈষম্য পূর্ববাংলা থেকে যারা আসলেন, আজকে তাদের সংখ্যা ৮০ লক্ষ, প্রায় এক কোটিতে পৌঁছেছে, তাদের জন্য এই সামান্য অর্থ বরাদ্দ করেছিলেন। দিল্লিতে ততকালিন যে কংগ্রেস সরকার ছিলেন তারা তাদের দায় দায়িত্ব পালন করেন নি। তারপর ১৯৪৭ সালের পর পশ্চিমবাংলায় যারা সরকারে ছিলেন, কংগ্রেস সরকার, তারাও উদ্বাস্তুদের জন্য কোনও সুনির্দিষ্ট কিছু করেন নি। ১৯৫০ সালে নেহেরু - লিয়াকত যে চুক্তি হয়েছিল তার মুল উদ্দেশ্য ছিল, পশ্চিমবাংলাতে যে সমস্ত উদ্বাস্তু আসবে তাদের পাকিস্তানে পাঠিয়ে দেওয়া হবে। ফলটা কি হল, এখানে উদ্বাস্তুদের জন্য যে ব্যবস্থা করা দরকার ছিল তা হল না। এরফলে সবথেকে বেশি ক্ষতিগ্রস্ত হল পূর্ববাংলার উদ্বাস্তুরা। কিন্তু পশ্চিম পাকিস্তান থেকে যারা এসেছিলেন, তাদের আর্থিক শুধু নয়, বাসস্থানের ব্যবস্থা করা হল। এখানেই শুধু নয়, তার পরবর্তীকালে, যুক্তফ্রন্ট সরকার ১৯৭৮ সালে একটি পরিকল্পনা যা কেন্দ্রীয় সরকারের কাছে দাখিল করেন সেটা তারা মানলেন না। এমনকি, দিল্লিতে সর্বদলিয় যে টিম গিয়েছিল তাতে এমনকি বিরোধী দলের ওরাও ছিলেন তারা যে সুপারিশ করেন, সেটাও তারা মানলেন না, সেটা কার্যকরি করলেন না। যেখানে একটা দৃষ্টিভঙ্গি, জাতীয় দৃষ্টিভঙ্গি থাকা দরকার ছিল তা ছিল না। দেশ বিভাগের ফলে বাড়িঘর ছেড়ে, ভিটামাটি ছেড়ে দিয়ে যারা এখানে চলে এসেছিলেন, তাদের স্বার্থটাকে তারা দেখলেন না। অথচ আমরা এখানে দেখলাম, অনেক বড় বড় কথা বলে চলে গেলেন। ওদের যে দায়িত্ব নেবার কথা ছিল তা ওরা নিলেন না। ১৯৫২ সালের পর পশ্চিমবাংলা সরকারের পক্ষ থেকে যে যে প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে রাখা হয়েছিল, তার একটাও কার্যকরি করলেন না। সামান্য কিছু ছিটেফোটা উন্নয়ন, বিভিন্ন কলোনি, পরিকাঠামো ইত্যাদির জন্য কিছু যা করেছেন তা শহরাঞ্চলে যে কলোনিগুলো রয়েছে, সেগুলোর জন্য করেছেন। কিন্তু এর বাইরে গ্রামাঞ্চলে যে কলোনিগুলো রয়েছে, সেগুলোর ধারেকাছেও যাচ্ছেন না। তার জন্য কোনও বরাদ্দ হয়নি। এই সমস্যাটাকে জাতীয় স্বার্থ নিয়ে কেন্দ্রীয় সরকার কোনও কাজ করেন নি। বরং

পশ্চিমবাংলায় যারা এসেছেন তাদের অন্যত্র সরিয়ে দাও কাউকে আন্দামানে, কাউকে দন্ডকারণ্যে পাঠিয়ে দাও, তাদের বিচ্ছিন্ন করে দাও এই কাজ তারা করেছেন। আজও সেই পরিস্থিতি চলছে, সেই অবস্থা চলছে। বর্তমানে দিল্লিতে যে যে বিজেপি সরকার আছে, দিল্লিতে যে কলোনিগুলো আছে, সেগুলোকে ভেঙে গুড়িয়ে দেওয়া হচ্ছে, তারা এই কাজ করছেন। আমরা নিজে দেখেছি বম্বেতে বাঙালি কলোনি যেটা আছে সেখান থেকে উচ্ছেদ করার চেষ্টা করা হচ্ছে। এই বৈষম্য শুরু অনেক দিন থেকেই। বিভিন্ন রাজ্যে জুড়ে যেখানে যেখানে বাঙালি কলোনি গড়ে তুলেছে পরিশ্রম এবং শ্রম বিনিময়ে তাদেরকে আজকে উচ্ছেদ করে চলেছে। পশ্চিমবঙ্গে বহু কলোনি গড়ে উঠেছে। অনেক জলা জমি, জঙ্গল এবং পতিত জমি উদ্ধার করে কলোনি গড়ে উঠেছে। তারমধ্যে কিছু জবরদখল করা কলোনিও গড়ে উঠেছে, সেগুলোও সরকারি স্বীকৃতি পেয়েছে। কিন্তু কেন্দ্রীয় সরকার তার কোথাও কিছু করেন নি এবং স্বীকৃতিও দেয়নি। কিন্তু সেখানে পশ্চিমবঙ্গ সরকার একটার পর একটা উন্নয়নমূলক কাজ করেই চলেছে। ১৯৭৮ সাল থেকে ব্যাপক কাজ শুরু হয়েছে। এবং এই কাজ চলছে বিভিন্ন কলোনি উন্নয়নের জন্য। ইতিমধ্যেই যেসব পাট্টা বা দলিল হয়েছে তারমধ্যে ১ লক্ষ ৭০ হাজার ২৬৯টি বিলি করা হয়েছে এবং ১ হাজার ৮টি এই ধরনের উদ্বাস্তু কলোনিগুলো সার্ভে। করা হয়েছে। এসব করার জন্য অর্থ বরাদ্দের দরকার। এরমধ্যে সামান্য টাকা ৫৭.৪৪ লক্ষ টাকা বরাদ্দ করেছে কেন্দ্রীয় সরকার, বাকি এখনও বরাদ্দ করেনি। সুতরাং অর্থ বৈষম্য চলছেই। আমি যেটা দাবি করছি বিশেষ করে মাননীয় মন্ত্রী এখানে আছেন, তাকে অনুরোধ করব যে, গ্রামাঞ্চলে যে সমস্ত কলোনিগুলো রয়েছে, উদ্বাস্তু কলোনি, তাদের জন্য রাজ্য সরকারের তহবিল থেকে যাতে কিছু দেওয়া যায় তার ব্যবস্থা করতে হবে। এছাড়া অনেক কলোনি রয়েছে, তার পরিষেবার দরকার। রাস্তা, ড্রেনেজ, কালভার্ট এবং পানীয় জল এসবের যাতে ব্যবস্থা করা যায় সেই ব্যবস্থা করতে হবে। আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে দিল্লির সরকারের কাছে যে দাবি পেশ করেছে যে, জাতীয় সরকারের যে জাতীয় বাজেট, তার থেকে অর্থ বরাদ্দের কথা বলা হয়েছে এবং সেখানে ১৭.২৬.৫০ কোটি টাকা দাবি করা হয়েছে। এবং বলা হয়েছে ওই টাকা দিতে হবে। ওই টাকা আদায়ের জন্য বিরোধিপক্ষের থেকেও উচিত ওই দাবিকে সমর্থন করা। এই দাবিকে সমর্থন করে দিল্লির সরকারের বিরুদ্ধে আন্দোলন গড়ে তুলতে হবে। আমাদের যে জাতীয় দাবি যে, উদ্বাস্তুর পুনর্বাসনের ব্যবস্থা এবং অর্থ বরাদ্দ তা তাদের দিতে হবে। আজকে পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসন হলে আরও বেশি করে শিল্প গড়ে উঠবে, আর্থিক পুনর্বাসন হবে এবং গোটা পশ্চিমবঙ্গের অগ্রগতি হবে। এই ব্যাপারে বিরোধী পক্ষরা এগিয়ে আসা দরকার। এই যে বৈষম্য এটা একটা রাজ্যের পক্ষে খউবই ক্ষোভের কথা। পরিশেষে আমি একটি কবিতা পড়ে শেষ করব—" আমি এক বাস্তুহারা ভাই, স্বদেশি

বিদেশি হলেম দেশবলিতে নাইরে আমরা, দেশ বলিতে নাই; আমি এক বাস্তুহারা ভাই। । ঘর ছিল, বাড়ি ছিল, ছিল পুষ্করিনী, একটু কাণাকড়িও ভাই ছিলেম নাকো ঋণি; আমি এক বাস্তুহারা ভাই, স্বদেশি বিদেশি হলেম। দেশবলিতে নাইরে আমরা দেশ বলিতে নাই। এই কথা বলে এই যে কেন্দ্রীয় সরকারের বৈষম্য চলছে তার তীব্র প্রতিবাদ করছি এবং আমাদের আনীত বাজেটকে সমর্থন করে বিরোধীদের আনা কাটমোশানের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী কমলাক্ষি বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৪০নং দাবির উপরে যে ব্যয়বরাদ্দ মঞ্জুরি চাওয়া হয়েছে তাকে সমর্থন করে দু'চারটি কথা উত্থাপিত করছি। মাননীয় মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস পূর্ব বাংলার থেকে আগত উদ্বাস্তু। সুতরাং উনি যে অভিজ্ঞতা নিয়ে এই বাজেট উত্থাপন করেছেন সেই বাজেটের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকারের এই রাজ্যের উদ্বাস্তুদের প্রতি বৈষম্যর বশবর্তী হয়ে বরাদ্দ কমাচ্ছে এসব কিছু এরমধ্যে লিপিবদ্ধ করেছেন। দেশ বিভাগের ফলে পশ্চিম পাকিস্তান এবং পূর্ব পাকিস্তান তৈরি হয়। দেশ বিভাগের ফলে নেতারা লড়াই মিটমাট করবার জন্য এমন একটা অবস্থার সৃষ্টি করল যে রিফিউজি বা শরনার্থি তৈরি করা হল। সেখানে যারা কলোনিতে গেছে তাদেরই উদ্বাস্তু বলা হল এবং তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে হবে। যারা দু-এক দিন গিয়েছে শরণার্থি শিবিরে সেখানে ভয়াবহ অসহায় অবস্থা তা কল্পনা করা যাবেনা। তার মধ্যে দিয়ে যে কর্মকান্ড কলোনিগুলিতে আছে সেখানে সম্পূর্ণভাবে রাস্তাঘাট, স্কুল-কলেজ, ঘর-বাড়ি করে দিতে পারেনি। কিন্তু পশ্চিম পাকিস্তান থেকে আগতদের জন্য কেন্দ্রীয় সরকার নিজেদের চেষ্টায় তাদেরকে ওখান থেকে ছেড়ে আসা সম্পত্তির মূল্য বাবদ ১৯১ কোটি ১৬ লক্ষ টাকা এর জন্য খরচ হয়েছে। তারা যাতায়াত খরচের জন্য টাকা পেয়েছে। যারা চাকরি করত চলে এসেছে তাদের সঞ্চিত অর্থ তারা পেয়েছে। পি.এফ. এর টাকা পেয়েছে। বীমার টাকা পেয়েছে, কোম্পানির শেয়ার যাদের ছিল, তারা সেই টাকাও পেয়েছে। এই সমস্ত কিছু মিলিয়ে ততকালিন সময়ে প্রায় ৪৫৬ কোটি টাকা পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থিদের জন্য দেওয়া হয়েছে। যারা বলতে পারেননি তাদের ব্যবসা বাণিজ্য করার জন্য শ খানেকের উপর দোকান করে দিয়েছিলেন। যাতে করে খেয়ে পড়ে থাকতে পারে। যারা কিছু পাননি তাদের জন্য ট্রাক্টার এর লাইসেন্স, বাস এর লাইসেন্স দিয়েছেন। এখনও আছে, ওখানে গেলে দেখবেন পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থিরা বাস চালাচ্ছে। ৭৮ সালে, আপনাদের মনে আছে কিনা জানিনা, লোকসভার সদস্য সমর মুখার্জির নেতৃত্বে একটা কমিটি করা হয়েছিল সেই কমিটি একটা সুপারিশ করেছিল, পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থিদের জন্য, তাদের ঘরবাড়ি স্কুল

কলেজ করার জন্য, এই সবের জন্য ৭৫০ কোটি টাকার সুপারিশ করেছিলেন। তখন কি হল, ততকালিন কেন্দ্রীয় সরকার পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থিদের জন্য ৪৫৬ কোটি টাকা দিয়ে দায়মুক্ত হলেন। কিন্তু পূর্ব পাকিস্তানের শরণার্থিদের বেলায় বললেন - এক কথায় বললেন, সব মিটমাট হয়ে গেছে ওখানে কোনও সমস্যা নেই। '৪৬ সালে যখন হিন্দু মুসলিম দাঙ্গা হল, রাজশাহিতে সেই সময় স্রোতের মত অনেক উদ্বাস্তু শরণার্থি এসেছিলেন। এখন পর্যন্ত উদ্বাস্তুরা আসছে। আইনি ও বেআইনি ভাবে তারা আসছে। এই অব্যাহত গতি থাকার ফলে পশ্চিমবাংলায় জনসংখ্যা বৃদ্ধি পাচ্ছে। এতে আমাদের কাজের অসুবিধা হচ্ছে। এতে অর্থনৈতিক অবস্থাও খারাপ হচ্ছে। রুটি-রুজির টান পড়ছে। যারা দিন মজুর তারাও খাবার ঠিকমত যোগাড় করতে পারছে না। যে লোকটার কাজের মজুরি ৪০ টাকা, সে প্রায় বিনা পয়সায় কাজ করতে বাধ্য হচ্ছে, খাবারের জন্য। এই অবস্থায় বলব, পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থিদের জন্য কেন্দ্রীয় সরকার ৫৮ লক্ষ লোকের জন্য ৮৫ কোটি টাকা খরচ করেছেন। এছাড়াও বহু উদ্বাস্তু এখনও বিভিন্ন জায়গায় রয়েছে। এই সমস্ত উদ্বাস্তুদের আমরা বুকে নিয়ে বসে আছি। আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয়, কলোনিগুলিতে পাট্টা দেওয়ার ব্যবস্থাটা ত্বরান্বিত করবেন, যেগুলি বাকি ছিল সেইগুলি করে দেবেন। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

শ্রী বাদল ভট্টাচার্য ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের শরণার্থি ত্রাণ ও পুনর্বাসন বিভাগের যে ব্যয় বরাদ্দর দাবি এখানে রাখা হয়েছে তার উপর আমি বক্তব্য রাখছি। আজকের শুরুতেই মনে হয়, উদ্বাস্তু ত্রাণ নিয়ে আমরা কত সচেতন, সেটা হাউসের দিকে তাকালেই বোঝা যায়। সেই ইস্যুটাকে বোধহয় ডেড ইস্যু করে দিয়েছে। আমার মনে পড়ে ছোট বেলায় আমার দ্বিতীয় জন্মস্থান অশোকনগর। আমি উদ্বাস্তু হয়ে এসেছি ৩ বছর বয়সে, আমি সেই সময় একটা স্লোগান শুনেছিলাম - আমরা কারা, বাস্তুহারা। বাস্তুহারা করল কারা, গদির উপর আছেন যারা। ঠিক সেই সময়ে কালনিমির লঙ্কা ভাগ করার মত পন্ডিত নেহেরু দেখলেন আমি প্রাইম মিনিস্টার হতে পারছি না, তখন তিনি জিন্নাকে আন-ডিভাইড ভারতের প্রাইম মিনিস্টার করার কথা বললেন। ঠিক সেই সময় দাড়িয়ে পন্ডিত নেহেরু জিন্নাকে বলল তুমি পি.সি. জোশি এবং কমিউনিস্ট পার্টিকে ধরো। কংগ্রেস এবং কমিউনিস্টদের আঁতাদের ফলে দেশভাগের পরিকল্পনা হল, তখনই আমাদের উপরে কালো মেঘ নেমে আসল। সেই দেশভাগ করতে গিয়ে হিন্দু মেজরিটি স্টেটগুলো আসাম, বাংলাদেশ, ত্রিপুরা চলে যাওয়ার কথা। তখন এন.সি. চট্টোপাধ্যায় এবং শ্যামাপ্রসাদ মুখার্জির র‍্যাটক্লিফ কমিশনে গিয়ে এটা আটকালেন। আজকে সেইসব কথা আমরা ভুলে যায়নি। ১৯৪৬ সালে কমিউনিস্ট পার্টি স্লোগান তুলেছিল পাকিস্তানের দাবি ন্যায্য দাবি, পাকিস্তানের দাবি মানতে হবে। তবেই দেশ

স্বাধীন হবে। আমি দায়িত্ব নিয়ে এসব কথা বলছি, আপনারা রেকর্ড দেখুন। ১৯৪৬ সালের ১৬ই আগস্ট সুরাবর্দ্দি সাহেব মনুমেন্টের তলায় দাড়িয়ে মিটিং করেছিলেন। আপনারা একদিকে চোরকে বলছেন চুরি করতে, আর অন্যদিকে গৃহস্থকে বলছেন সজাগ হতে। এই হচ্ছে আপনাদের নীতি। কার পাপে আজকে হিন্দুদের সব কিছু খুইয়ে এখানে চলে আসতে হল? আপনি বাজেট ভাষণের মধ্যে নেহেরু-লিয়াকৎ চুক্তির কথা বলেছেন। কিন্তু নেহেরু লিয়াকৎ চুক্তির আপনারা ব্যাখ্যা করেননি, ঐ চুক্তিতে তাদের ফেরত পাঠানোর কথা নেই। সেখানে বলা হয়েছিল ভারতবর্ষে মুসলমান ভাইরা যদি থাকতে চাই তাহলে এখানে থাকতে পারবেন, আর যারা পাকিস্তানে যেতে চাইবে তারা যেতে পারবেন। আপনারা দেশভাগে মদত দিয়েছিলেন, আর আপনাদের পার্টির এক অংশের সৃষ্ট ইউ.সি.আর.সি বলে একটি উদ্বাস্তু সংস্থা তারা কিন্তু এই ব্যাপারে সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছিল, তাতে কোনও ভুল নেই। তখন কংগ্রেস ক্ষমতায় ছিল এবং তারা দেখত ল অ্যান্ড অর্ডার এবং তাদের লেঠেল বাহিনী মা-বোনদের উপরে অত্যাচার করত, মহিলারা ধর্ষিত হত, তখন তারা আমাদের এখানে এসে আশ্রয় নিয়েছে এংব বিভিন্ন জায়গাতে এসে আশ্রয় নিয়েছে। কিছু লোককে দণ্ডকারণ্যে পাঠানো হল এবং কিছু লোককে আন্দামান নিকোবরে ব্যবস্থা করল বি.সি. রায়। আপনারা তখন বললেন কালাপানিতে পাঠানো চলবে না। তখন যদি বাঙালিরা আন্দামানে যেত তাহলে ৫০ পারসেন্ট বাঙালি আন্দামানে থাকত না, পুরোটাই বাঙালিদের হয়ে যেত। আজকে এই দায়িত্ব জাতীয় দায়িত্ব এবং রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারকে এই দায়িত্ব নিতে হবে। আমার মনে পড়ে ১৯৬৪ সালে এ.আই.সি.সি-র মিটিংয়ে মহাবির প্রসাদ বলেছিলেন বোম্বেতে এই অধিবেশন হয়েছিল—". যশোর, খুলনা, রাজশাহিকে আমাদের দেশের অন্তর্ভুক্ত করতে হবে। যদি তারা আমাদের এই দাবি না মানে তাহলে ছিনিয়ে নিতে হবে।" এক মাসের মধ্যে তাকে পার্টি থেকে তাড়িয়ে দেওয়া হল।

[5-40 — 5-50 p.m.]

পরিবর্তিত পরিস্থিতিতে দাড়িয়ে আজকে কিন্তু আমাদের আন্দোলন করতে হবে। এই নিয়ে দ্বিধা নেই। আজকে এখনও রেল লাইনের ধারে আমি দায়িত্ব নিয়ে বলছি এখনও পর্যন্ত রেল লাইনের ধারে হাজার হাজার মানুষ আজ ডুকরে ডুকরে মরছে কেন? অপরাধ কি? তাদের জিজ্ঞাসা করি তবে আমরা দেশ ভাগ করেছিলাম? তা তো নয়। আজকে কথায় কথায় বলছে যে, ইন্দিরা মুজিব চুক্তির জন্য আজকে নাকি ৭১ এর আগে যারা এসেছে, আর ৭১ এর পরে যারা এসেছে তা তো নয়? কথা তো ছিল না? ইন্দিরা মুজিব চুক্তি, সেখানে বলেছিল যে, সেকুলার স্টেট। মুজিব বলেছেন যে, সেকুলার স্টেট। তখন বলেছে কারোর তাহলে অসুবিধা নেই। পরিবর্তিত পরিস্থিতিতে এরশাদ

যখন ক্ষমতায় এল, এটাকে ইসলামিক স্টেট করল। আবার সেখানে হিন্দু নিধন যোগ্য শুরু করলেন। আজকে আমরা কোথায় দাড়িয়ে আছি? পরিস্কারভাবে ইউ এন ও কি বলছে? শরণার্থি, তার সঙ্গে অনুপ্রবেশকারি, ইনফিলটেট্রার, আজকে দুটোকে গুলিয়ে দেওয়া হয়েছে। যে নিজের মান সম্মান, ধর্ম সম্পত্তি রক্ষা করতে না পারে যদি অন্য জায়গায় আসে, তবে সে হবে শরণার্থি। আমার প্রশ্ন পূর্ববঙ্গ থেকে যে সংখ্যালঘু সম্প্রদায়ের লোক আসছে, সেখানে নামাজ পড়তে পারছে না। তারা ১৮ বছর বয়সি মেয়েদের কি সেখানে হিন্দুরা বলাৎকার করছে? কেন? তা তো নয়? তাই যদি হয়, আজকে কেন তাদের ভোটার লিস্টে নাম উঠবে না? কেন রেশন কার্ড তারা পাবে না? তাদের কি একমাত্র অপরাধ তারা হিন্দু, তারা মহাপাপ করেছে? তা তো নয়? তাই আজকে আমি বলব, আমাদের এই জাতীয় সমস্যাকে আমাদের সঠিকভাবে উপলব্ধি করতে হবে। আগামি দিন এ ক্ষমতা করবে না। আমি জানি সি পি এম বার বার ভুল করেছে। বার বার ভুল করেছে। নেতাজী সুভাষচন্দ্র বসু তখন বলেছেন যে, অখন্ড ভারতের কথা। মহাত্মা গান্ধী বলেছেন দেশ খন্ডিত হলে আমার বুকের উপর দিয়ে খন্ডিত হবে। ওরা ভুল করে, ওরা সংশোধন করে। আজকে পাপের প্রায়শ্চিত্ত সি পি এম করুক। আজকে কেন্দ্রীয় সরকারের কাছে পরিবর্তিত পরিস্থিতিতে আমরা দাবি করব এই জাতীয় সমস্যার সমাধান করতে হবে। তখন কংগ্রেস ছিল, এখন বি জে পি সরকার আছে। আপনাদের দায়িত্ব নিয়ে বলছি যে কোনও দাবি দাওয়ার জন্য, আমি তীব্র আন্দোলন করার জন্য প্রস্তুত। কেন না আমার কাছে আগে আমার দেশ, তারপর আমার দল। এই সমস্যার মোকাবিলা করার জন্য আমরা মন্ত্রীদের কাছে অনুরোধ করব আসুন আমরা আজকে সেইভাবে যৌথভাবে প্রয়াস নিই। আজকে এখনও পশ্চিমবঙ্গ সরকারের আর আর ডিপার্টমেন্টের অনেক ল্যান্ড আছে। ওই ল্যান্ড পড়ে আছে। সেখানে রিহ্যাভিলিটেশন করতে পারি। কিন্তু আমরা লাল দড়িতে বাঁধা পড়ে তা আমরা করতে পারছি না। তাই অনুরোধ করব যে এই যে জাতীয় সমস্যার কথা বলছি, সেই একই জায়গায় দাড়িয়ে বলব এই সমস্যার সমাধান করতে গেলে প্রয়োজন সত্যিকারের মানসিকতা, সেই মানসিকতার পরিবর্তন করলেই আমরা সমস্যার সমাধান করতে পারব, তা নাহলে শুধু মাত্র বলে হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে পশ্চিমবঙ্গ সরকারের শরণার্থি ত্রাণ পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়টি কথা বলছি। বাদলবাবুর বক্তৃতা শুনছিলাম। এতো দেখছি যে চোরা না শোনে ধর্মের কাহিনীর মত অবস্থা। একটা সময় আপনি যখনকার মানুষ তখন চারণকবি গাইত, জিন্না নিল পাকিস্তান, জওহরলালের হিন্দুস্তান, ব্রিটিশ সিংহ করল পলায়ন। আপনি কি জানেন না যে যে সমস্ত উদ্বাস্তু দিল্লির উপকণ্ঠে বাস করে সেখানে আপনারা আছেন, কংগ্রেস ছিল তারা তো পাপ করেছেই, এখন সেই

পাপের এক নম্বর ভাগিদার আপনারা। এখন আপনারা সেখান থেকে খেদাচ্ছেন। এখন কেন্দ্রে কারা আছে। আমরা জানি যে কেন্দ্রীয় সরকার দেশভাগের জন্য যারা দায়ি সেই কংগ্রেস সরকার দীর্ঘদিন ধরে তারা দেশটাকে ভাগ করেছে। যেহেতু বাংলার স্বাধীনতা আন্দোলন বাংলার একটা ভূমিকা ছিল সেজন্য বাংলার প্রতি এদের রোষ, ক্রোধটা বরাবর ছিল। এটা আমরা বারবার লক্ষ্য করেছি। তখনকার সেই উদ্বাস্তু সমস্যার তারা সমাধান করেন নি। এটাও আমরা লক্ষ্য করেছি। তখনকার যিনি উদ্বাস্তু মন্ত্রী ছিলেন মেহেরজাদি খান্না, তখন তিনি বলেছিলেন যে ভারত সরকার এই সমস্যার সমাধান করবেন। পন্ডিত জওহরলাল নেহেরু ঘোষণা করেছিলেন যে ১০ বছরের মধ্যে সাধারণ মানুষের যে মর্যাদা অন্যান্য যারা উচ্চ শ্রেণীর মানুষ আছেন শিক্ষা সংস্কৃতির অগ্রচারি, সাধারণ মানুষকে তাদের সমান করা হবে। ভারত সরকার এই দুটো ব্যাপারেই ব্যর্থ হয়েছেন, সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। একদিকে যারা পিছিয়ে পড়া মানুষ, এস.সি, এস.টি ১০ বছরের মধ্যে তাদের অধিকার দিতে পারেন নি, আর্থিকভাবে তাদের প্রতিষ্ঠা করতে পারেন নি। আরেকটা দিকে তাঁরা উদ্বাস্তু সমস্যার সমাধান করতে পারেন নি। কেন পারেন নি। যদি উদ্বাস্তু সমস্যার সমাধান হত তাহলে গোটা দেশের চিত্রটারই পরিবর্তন হয়ে যেত। আমাদের দেশের প্রখ্যাত বিজ্ঞানি মেঘনাদ সাহা তিনি গবেষক ছিলেন, নীহাররঞ্জন রায় তারা প্রস্তাব দিয়েছিলেন কি করে এই সমস্যার সমাধান করা যেতে পারে। সেই প্রথাকে অবলম্বন করা হয়নি। আমি জানি না ৫৩ বছর স্বাধীনতা পাওয়ার পরেও কোনও দেশের উদ্বাস্তু সমস্যা থাকতে পারে। এই ৫৩ বছরের মধ্যে ৪৮ বছরই দেশের শাসনভার ছিল কংগ্রেসের হাতে। তারা দেশকে শোষণ করেছেন। দুর্ভাগ্যের কথা দেশের উদ্বাস্তু সমস্যার সমাধানের জন্য এখনও বাজেট বরাদ্দে বিতর্ক হচ্ছে। এখনও কংগ্রেস সেই পাপি। পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ উদ্বাস্তু তারা বুঝেই গিয়েছেন কারা তাদের শত্রু, কারা তাদের বন্ধু। মাননীয় মন্ত্রী মাহশয়কে আমি কিছু জায়গার কথা বলেছিলাম। আনন্দনগর কলোনি, শরৎনগর কলোনি, বীরেন্দ্রনগর কলোনি ওখানকার মানুষ যে পরিষেবার কথা বলেছিলেন তারা সেই পরিষেবা পাচ্ছেন না। তারা যাতে সেই পরিষেবা পায় তার জন্য আমি আপনার কাছে অনুরোধ করছি। কেন্দ্রে সর্বদলিয় প্রস্তাব যে নিয়ে যাওয়া হোক। যাতে বিজেপি সরকার গ্রহণ করতে বাধ্য হয়। প্রয়োজন হলে পুনরায় প্রস্তাব নিয়ে যাওয়া হবে।

[5-50 — 6-01 p.m.]

**শ্রী কানিত বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ত্রাণ এবং পুনর্বাসন দপ্তরের পক্ষ থেকে যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের থেকে যে যুক্তিহীন, ভিত্তিহীন ছাঁটাই প্রস্তাব আনা হয়েছে তাকে বিরোধিতা করে আমার

বক্তব্য শুরু করছি। স্বাধীনতার ৫৩ বছর পর উদ্বাস্তু সমস্যার সমাধান নিয়ে বিধানসভায় যদি আমাদের আলোচনা করতে হয়, বিধানসভায় প্রস্তাব উত্থাপন করতে হয় এর থেকে লজ্জার, দুঃখের বিষয় আর কিছু হতে পারে না। আরও বেদনাদায়ক বিষয় এই পশ্চিমবাংলার প্রতি ৬ জন মানুষের একজন করে উদ্বাস্তু। বর্তমানে উদ্বাস্তু সমস্যা জীবনত এবং আতঙ্কজনক অবস্থায় বিদ্যমান। আমাদের বিরোধী পক্ষ তৃণমূল, বি.জে.পি. এবং কংগ্রেস আজকে উদ্বাস্তু, ত্রাণ এবং পুনর্বাসন বিষয়ে নিয়ে আমি যখন আলোচনা করছি তখন বিধানসভাতে বিরোধী দলের আসন শূন্য। এতই তাদের দায়িত্ব জ্ঞানহীন উদ্বাস্তুদের প্রতি তারা যে নির্মম, নিষ্ঠুর এই হাউজে তাদের অনুপস্থিতিই আরেকবার প্রকট করছে। এখানে একটি কথা উল্লেখ করতে চাই বিধান রায় তখন মুখ্যমন্ত্রী ছিলেন নিকুঞ্জ বিহারি মাইতি তখন উদ্বাস্তু পূনর্বাসন ও ত্রাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং রেনুকা রায়ের বক্তৃতা এই বিধানসভার কার্যবিবরণীতে সন্নিবেশিত আছে। উদ্বাস্তুদের প্রতি তাদের যে দায়িত্বহীনতা, কর্তব্যহীনতা সেটা তাঁর বক্তৃতার মধ্যেই আছে। ১৯৫০ সালে জওহর লাল নেহেরু যখন পশ্চিমবাংলায় এসে সাংবাদিক সম্মেলন করে বলেছিলেন পুর্ববঙ্গের থেকে আসা উদ্বাস্তুদের পুনর্বাসনের কোনও পরিকল্পনা নেই। সেখানে অস্বাভাবিক পরিস্থিতি সৃষ্টি হয়েছে, সেখানে পরিস্থিতি স্বাভাবিক হলে তারা ফিরে যাবে। তারা শরণার্থি, তারা উদ্বাস্তু নন। আজকে বি.জে.পি. সদস্য বাদল ভট্টাচার্য এখানে একাধিকবার শরণার্থি বলে উল্লেখ করেছেন। আমি সমস্ত শক্তি দিয়ে ঘৃণা দিয়ে এর প্রতিবাদ করছি। পূর্ববঙ্গ থেকে আগত মানুষ তারা উদ্বাস্তু, তারা ছিন্নমূল উদ্বাস্তু, তারা ১৪ পুরুষের ভিটেমাটি ছেড়ে এখানে এসেছেন, তারা উদ্বাস্তু হিসাবেই এসেছেন। মানবিক কারণে কংগ্রেস এবং মুসলিম লীগ যে ঘোষণা করেছেন উদ্বাস্তু হিসাবে তারা পূনর্বাসন পাওয়ার যোগ্য, তারা শরণার্থি নন, তারা আন্দোলন করছেন। পঙ্কজবাবু দু-একটি কথা বলেছেন, কলোনি কমিটির কথা। কলোনি কমিটি কোনও বিধিবদ্ধ সংস্থা নয়। আমাদের সাহায্যের জন্য আমরা কমিটি গঠন করেছি। কমিটি যা সুপারিশ করবে তা মানতে বাধ্য নই। মাঝেরহাট কলোনিতে যারা বসবাস করে, তাদের জন্য মাঝের হাট কলোনির জমি অধিগ্রহণের কাজ করছি। দিল্লিতে যখন কংগ্রেস সরকার ছিল তখন তাঁরা নিঃসর্ত দলিল দিতে রাজি হন নি। আজকে তারা ছাটাই প্রস্তাব এনেছেন। বি.জে.পি, কংগ্রেস এবং তৃণমূল তারা লীজ দলিলের কথা বলেছেন। আমি ঘৃণাভরে সমালোচনা ভরে প্রত্যাখ্যান করছি এবং বামপন্থী দলগুলিও লীজ দলিলের প্রস্তাব ঘৃণা করছেন। আমরা বলেছি লীজ-দলিল নয়, নিঃসর্ত দলিল দিতে হবে। ওরা বারবার নিঃসর্ত দলিলের কথা না বলে লীজ দলিলের কথা বলছেন। ওরা লিখিত প্রস্তাবে বারেবারে বলেছেন। পূর্ব-পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের কথা বলেছেন। আমাদের বক্তব্য মুদ্রিত আকারে বাজেট বইতে বেরিয়েছে। পশ্চিম-পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের আর্থিক পুনর্বাসন, শিক্ষায় পুনর্বাসন, সংস্কৃতির

পুনর্বাসনের ব্যবস্থা করেছেন। কেন্দ্রীয় সরকার, আর কোনও ব্যবস্থা করেন নি কেন্দ্রীয় সরকার। আজকে বাদলবাবু বললেন নেহেরু-লিয়াকৎ চুক্তি হয়েছিল তার আগে নেহেরু কলকাতায় এসে বলেছিলেন পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তুদের আবার ফিরে যেতে হবে, তাঁদের পূনর্বাসনের দায়িত্ব আমাদের নয়। বারেবারেই কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সমস্ত প্রস্তাব বাতিল হয়ে গেছে। রেলের জমিতে উদ্বাস্তুরা আছে। পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রীর কাছে আবেদন করেছি, রেলের যে জমি আছে সেগুলিতে দুর্ভাগ্যবশথঃ যারা বাস করছে তাদের দেওয়া হোক। বিধি অনুসারে যে অর্থ দিতে হয় তা আমরা দেব। আমরা তাহলে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে পারি। তাদের নিঃসর্ত দলিল দিতে পারি। রেল দপ্তরের কাছ থেকে আমরা কিছু পাইনি। বাংলার প্রতি এই তো দরদ, এই হচ্ছে তার সহানুভূতি।

যে বিষয়গুলো আমাদের পক্ষ থেকে মাননীয় নির্মলবাবু এবং অন্যান্য এম.এল.এ.-রাও বলেছেন তার সঙ্গে আমি সহমত পোষণ করি। দুঃখের বিষয় হচ্ছে আজও আমাদের উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন সম্পর্কে আলোচনা করতে হচ্ছে। আমাদের সরকার পরপর কয়েক বছর ধরে আমাদের সাধ্যানুসারে অর্থ-বরাদ্দ করেছেড় বিভিন্ন কলোনির জন্য। বেশিরভাগ কলোনিই গ্রামীণ এলাকায়। গ্রামীণ এলাকার কলোনির জন্য দিল্লিতে বারেবারে টাকার আবেদন করেছি। কিন্তু যখন সেখানে কংগ্রেসি সরকার ছিল তখন তারা এ ব্যাপারে টাকা দিতে রাজি হয়নি, অস্বীকার করেছেন। বর্তমানের ২৪ দলের সরকারের কাছেও আমরা আবেদন করেছি। ওদের আবার উদ্বাস্তু পুনর্বাসন দপ্তর নেই। সেখানে যিনি নগর উন্নয়ন মন্ত্রী, স্বরাষ্ট্রমন্ত্রী, গ্রামীণ উন্নয়ন দপ্তরের মন্ত্রী, তাদের কাছে আবেদন রেখেছি যে, ওপার থেকে আসা উদ্বাস্তুরা গ্রামীণ এলাকায় কলোনি স্থাপন করে বসবাস করছেন তাদের জন্য অর্থ সাহায্য করুন। এটা দয়ার দান নয়, কৃপা নয়, ভিখ্যা নয়! উদ্বাস্তু সমস্যা রাজ্যের সমস্যা নয়, আঞ্চলিক সমস্যা নয়, এটা একটা জাতীয় সমস্যা, জাতীয়স্তরেই এই সমস্যার সমাধান করতে হবে। বারে বারে একথা বলার চেষ্টা করেছি। ভিখ্যার-পাত্র হিসাবে উদ্বাস্তুরা কিছু চায়না। যখন দেশ ভাগ হয়, যারা ভাগ করেছিলেন, ভারতবর্ষের ইতিহাস জানতেন না, ভারতবর্ষের সমাজবিজ্ঞান জানা ছিল না তাদের, অন্ধের মত, নিষ্ঠুর ভাবে কলমের এক খোঁচায় আমাদের দেশ বিভক্ত হয়েছিল এংব তার ফলে লক্ষ লক্ষ উদ্বাস্তু ওপার থেকে, পশ্চিম পাকিস্তান থেকে এদেশে আসতে বাধ্য হয়েছিল। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করেছিলেন। পশ্চিমবাংলা থেকে, বিশেষ করে বামপন্থীরা তখন বিরোধী দলে থাকা সত্ত্বেও অভিনন্দন জানিয়েছিলেন কেন্দ্রীয় সরকারকে। উদ্বাস্তু জীবনের দুরাবস্থা, সঞ্চিত দুঃখ আমরা জানি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কান্তিবাবু, এক মিনিট। আমাদের সময় শেষ হয়ে গেছে।

আমি সভার সম্মতি নিয়ে ১০ মিনিট সভার কাজের সময় বাড়িয়ে নিলাম। এবারে বলুন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** পাকিস্তান থেকে আসা উদ্বাস্তুদের যখন পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে তখন বামপন্থী দলগুলো সম্মিলিতভাবে, সম্মিলিত কেন্দ্রীয় উদ্বাস্তু পরিষদের পক্ষ থেকে কেন্দ্রকে অভিনন্দন জানিয়েছিল। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে, পূর্ব-পাকিস্তান থেকে আসা উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যবস্থা কেন্দ্রীয় সরকার যদি করতে পারেন তাহলে পূর্ব বাংলার উদ্বাস্তুদের জন্য কেন কোনও ব্যবস্থা করবেন না? এখানে মাননীয় বিশ্বনাথবাবু এবং নির্মলবাবু সঙ্গতভাবেই বলেছেন, দিল্লি, বোম্বেতে বসবাসকারি উদ্বাস্তুদের উপর কেন অবিচার হচ্ছে? অমানবিক ভাবে গাড়িতে তুলে কেন চালান করে দেবে বাংলাদেশে পশ্চিমবাংলার বুকের উপর দিয়ে? আইন আছে, কানুন আছে, বিচার করে দেখা হোক। যদি অনুপ্রবেশকারি হয় তাহলে তাদের প্রতি বিন্দুমাত্র সহানুভূতি, সমবেদনা আমাদের নেই। কিন্তু কোনও আইন-কানুন অনুসরণ না করে, বিচার না করে বোম্বে, দিল্লি থেকে ধরে গরু ছাগলের মত গাড়িতে তুলে দিয়ে ওদেশে পাচার করা হবে? এতো আদিম যুগিয়, মধ্যযুগিয় ব্যবহার। এইভাবে ওদের বার করা উচিত নয়।

দুঃখের বিষয় আজ এতদিন পরেও, এই বিধানসভায় দাড়িয়ে উদ্বাস্তুদের ত্রাণ ও পুনর্বাসনের জন্য ব্যয়-বরাদ্দের আবেদন করতে হয়। যুক্তফ্রন্ট এবং বামফ্রন্টের আমলে আগে যারা এই উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের মন্ত্রীরা ছিলেন তারা আশা করেছিলেন তাদের পর এই দপ্তরের আর কোনও মন্ত্রীর প্রয়োজন হবেনা। কিন্তু তাদের সেই আশা বাস্তবায়িত হয়নি কেন্দ্রীয় সরকারের উপেক্ষার জন্য, আবহমানকাল ধরে এটা চলছে। বামফ্রন্ট এবং যুক্তফ্রন্ট আমলের উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন দপ্তরের আগের মন্ত্রীদের মত আমিও আশা করব আর যেন এই দপ্তরের জন্য ব্যয়-বরাদ্দ উত্থাপন করতে না হয়। কেন্দ্রীয় সরকারের মানবিকতা বোধ জাগ্রত হোক, দায়িত্ববোধ জাগ্রত হোক এবং দেশ বিভাগের ঐতিহাসিক কারণগুলো স্মরণ করে পূর্ববাংলার উদ্বাস্তুদের জন্য পুনর্বাসনের ব্যবস্থা করতে তারা এগিয়ে আসুন। ওপার বাংলার লক্ষ লক্ষ উদ্বাস্তুদের যাতে শান্তিপূর্ণ গণতান্ত্রিক পদ্ধতিতে পুনর্বাসন হতেপারে সেই আবেদন রেখে এবং দপ্তরের পক্ষ থেকে উত্থাপিত ব্যয়-বরাদ্দকে সকলে সমর্থন জানাবেন এই আবেদন জানিয়ে এবং বিরোধী পক্ষের যুক্তিহীন কাট-মোশনের বিরোধিতা করে সকলকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Saugata Roy, Shri Ashok Kumar Deb, Shri Kamal Mukherjee, Shri Rabin Mukherjee and Shri Badal Bhattacharjee that the amount of the Demand be reduced by Rs.100/- were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs.49,64,41,000 be granted for expenditure under Demand No.40 : Major Heads : "2235-Social Security and Welfare (Rehabilitation), 4235-Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation),4235-Capital Outlay on Social Security and Welfare (Rehabilitation) and 6235-Loan for Social Security and Welfare (Rehabilitation)" during the year 2000-2001.

(This is inclusive of a total sum of Rs.16,38,26,000 already voted on account.) - was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 6-1 p.m. till 11-00 a.m. on Thursday, the 20th July, 2000 at the Assembly Hosue, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 20th July, 2000 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 2 Ministers of State and 105 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which oral answers were given)

জাহাজ শিল্পে জাপানি বিনিয়োগ

*৪৩৬।(অনুমোদিত প্রশ্ন নং *৮৯৫) শ্রী তপন হোড় ঃ বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে জাহাজ শিল্পে অর্থ বিনিয়ো করতে জাপান আগ্রহ প্রকাশ করেছে ; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে কতদূর অগ্রগতি হয়েছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ**

(ক) রাজ্য সরকারের কাছে এখনও এরূপ কোনও প্রস্তাব আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তপন হোড় ঃ** রাজ্য সরকার যেমন ফলতা, হলদিয়া এই সব জায়গাতে বাণিজ্যকেন্দ্র গড়ে তোলার প্রস্তাব করছেন তেমনি জাহাজ শিল্পেও অর্থ বিনিয়োগের স্বাভাবিকভাবেই একটা প্রশ্ন এসে যায়। শুধু জাপান নয়, অন্য দেশের সঙ্গেও এই জাহাজ শিল্প গড়ে তোলার ক্ষেত্রে আগামীদিনে রাজ্য সরকারের কোনও ভূমিকা থাকবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** নির্দিষ্ট কোনও প্রস্তাব নেই। তবে কুলপিতে যে পোর্ট

গড়ে তোলার চিন্তাভাবনা আছে আশা করা যায় সেখানে হতে পারে।

**শ্রী তপন হোড় ঃ** আমরা দেখছি জাপান পশ্চিমবঙ্গে কিছু বিনিয়োগ করতে চাইছেন। আমার প্রশ্ন কোন কোন শিল্পের ক্ষেত্রে এবং কোথায় কোথায় এই ধরনের বিনিয়োগের ব্যবস্থা হয়েছে বা হতে পারে তা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** জাহাজ সংক্রান্ত যদিও নয় তবুও আপনি যেটা বলতে চাইছেন জাপানি ইনভেস্টমেন্টের ক্ষেত্রে আমাদের অনেকগুলি জায়গাতে ইতিমধ্যেই বিনিয়োগ হয়েছে তারমধ্যে অনেকগুলি প্রোজেক্ট কমপ্লিটও হয়েছে। এর তালিকাটা বড়, আমি তাই মূল যে জায়গাগুলি সেটা বলছি। সুমিটো কর্পোরেশন করেছেন উষা মার্টিন ফিনান্স কর্পোরেশনের সাথে জয়েন্ট ভেঞ্চারে, সেটা আমাদের এখানে ভাল বিনিয়োগ হয়েছে। তারপর মিৎসুবিশি কর্পোরেশন। এছাড়া মিৎসুবিশি হেভি ইন্ডাস্ট্রির ক্ষেত্রেও। এছাড়া আপনারা জানেন ট্রয়ো ইঞ্জিনিয়ারিং লিমিটেড হলদিয়া পেট্রো কেমিকেল্সের সেখানে মূল কাজটা করছে। ই এ সি ও। এই রকম অনেক ক্ষেত্রে জাপানি বিনিয়োগ হয়েছে। তাছাড়া ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্টের ক্ষেত্রেও অনেকগুলি প্রস্তাব আছে। সেটাও বিনিয়োগের ক্ষেত্রে একটা ভাল দিক বলে মনে করছি।

**শ্রী তপন হোড় ঃ** জাপান এখানে বিনিয়োগ করতে যে আগ্রহ প্রকাশ করেছে এবং কিছু কিছু ক্ষেত্রে অনেকখানি অগ্রগতি হয়েছে, আমাদের এই রাজ্যে এ পর্যন্ত জাপানি বিনিয়োগ আনুমানিক পরিমাণ টাকার অঙ্কে কত?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** নির্দিষ্টভাবে টাকার অঙ্কটা বলা যাবে না। মোটামুটি বলতে পারি আপাতত আমাদের কাছে ১৩টি ক্ষেত্রে যা দেখছি সেখানে প্রস্তাব হচ্ছে ৬১৯৫.৪৭ মিলিয়ন ডলার।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** বিমান দুর্ঘটনা ঘটল। ওরা পুরানো বিমান চালাচ্ছে। এবারে গঙ্গাসাগর থেকে জাহাজডুবির খবল এল।

**মিঃ স্পিকা ঃ** আপনি কোনটা বলছেন? এটা হবে না।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আমার প্রশ্ন এই যে, এই যে জাহাজ ডুবলো এ সম্পর্কে রাজ্য সরকারের তরফ থেকে কি করণীয় আছে, কারণ ওরা ফুটো জাহাজ চালাচ্ছে। ২৭ বছর ধরে একটা প্লেন চালাচ্ছে। এরকম ফুটো জাহাজ ইস্টার্ন রিজিওনে চালালে জাহাজ ডুববেই। এ সম্পর্কে রাজ্য সরকারের ভূমিকা কি হবে?

**মিঃ স্পিকার ঃ** না না, এটা হবে না। কোয়েশ্চেন নট অ্যালাউড।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি বলেছেন যে, রাজ্যে জাহাজ শিল্পে জাপানের অর্থ লগ্নি করবার কোনও প্রস্তাব নেই। আমাদের রাজ্যে জাহাজ শিল্প যা রয়েছে সেটা রুগ্ন। এই রুগ্ন শিল্পকে রিভাইভ করবার কেন্দ্রীয় সরকারকে কোনও প্রস্তাব দিয়েছেন কিনা এবং দিয়ে থাকলে প্রস্তাবটা কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** জাহাজ শিল্পের ব্যাপারে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী অনেকবার দিল্লির সাথে সব শিল্প নিয়ে যেভাবে আলোচনা করেন সেভাবে আলোচনা করেছেন, কিন্তু কোনও সদুত্তোর সেখানে থেকে আসেনি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি জানতে চেয়েছিলাম, এটা তো বাস্তব সত্য যে, আমাদের রাজ্যে জাহাজ তৈরি বন্ধ হতে চলেছে। এ ব্যাপারে আমরা এখান থেকে অনেকবার দাবি করেছি, এখানেও আলোচনা করেছি। প্রশ্ন হল, কোনও ইউনিট সম্পর্কে কি প্রস্তাব দিয়েছেন। মুখ্যমন্ত্রী তো রাজ্যভিত্তিক আলোচনা করেন। আপনি যদি তৈরি না থাকেন তাহলে বলুন যে, আপনি উত্তর জানেন না। আমার প্রশ্ন, স্পেসিফিক কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে দিয়েছেন কিনা এবং দিয়ে থাকলে কোনও ইউনিট সম্পর্কে কি প্রস্তাব দিয়েছেন?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** এটা স্পেসিফিকভাবে প্রশ্ন করলে উত্তর পাবেন। রাজ্য সরকার থেকে প্রস্তাব মুখ্যমন্ত্রী আগেই কেন্দ্রীয় সরকারের কাছে রেখেছেন।

**শ্রী রবীন দেব ঃ** একটু আগে আমাদের বিরোধী সদস্য এ ব্যাপারে প্রশ্ন করেছেন। আমি নির্দিষ্টভাবে মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, রাজ্য শিপিং কর্পোরেশন অফ ইন্ডিয়া অফিস রয়েছে এবং ওটা রাষ্ট্রায়াত্ত সংস্থা এবং যাদের হাতে রয়েছে ৫,০৯৯ কোটি টাকার অর্থ, তারা এখানে একটি কোম্পানি নিয়োগ করেছেন প্রাইজ ওয়াটার হাউস কর্পোরেশন নামে এবং তাদের দিয়ে স্ট্যাডি করিয়ে তারা ৫০০ কোটি টাকায় সংস্থাটি বিক্রি করবার পরিকল্পনা নিয়েছে। মাননীয় মন্ত্রী একটু আগে উল্লেখ করলেন যে আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের সঙ্গে চিঠিপত্র আদান-প্রদান করেছেন। আজকে শিল্প দপ্তর যখন শিল্পায়নের উদ্যোগ নিয়েছে সেই সময় কেন্দ্রীয় সরকারের ৫,০৯৯ কোটি টাকার রাষ্ট্রায়ত্ত জাহাজ শিল্পকে এখানে একটি সংস্থার কাছে বিক্রি করে দেওয়া হচ্ছে মাত্র ৫০০ কোটি টাকায়। এ সম্পর্কে রাজ্য শিল্পমন্ত্রীর কাছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও চিঠিপত্র এসেছে কিনা, মুখ্যমন্ত্রী যে চিঠি দিয়েছেন সে সম্পর্কে কোনও ইনফর্মেশন এসেছে কিনা?

[11-10 — 11-20 p.m.]

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** এই সংক্রান্ত কোনও চিঠি দেখিনি, আমি দপ্তরের দায়িত্ব

পাওয়ার পরে দেখিনি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কিছু এসেছে কিনা। মুখ্যমন্ত্রী যে চিঠি লিখে ছিলেন সেই ব্যাপারে আলোচনা চলছে। এই শিপিং কর্পোরেশনের ব্যাপারে যে নির্দিষ্ট প্রস্তাব তিনি দিয়েছিলেন মাননীয় সদস্য আব্দুল মান্নান সাহেব যেটা জানতে চাইছেন—টান্সপোর্ট ডিপার্টমেন্ট এই ব্যাপারে কনসার্ন। তবে ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্টের একটা রোল আছে, আমাদের কাছে সেইভাবে কোনও সদুত্তোর কেন্দ্রীয় সরকারের কাছে থেকে আসেনি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার, জাহাজ শিল্পে আমাদের কলকাতার একটা বিরাট ভূমিকা আছে ব্রিটিশের যুগ থেকে। এখানে সামরিক বিভাগ নতুন সর্বাধুনিক প্রযুক্তি ব্যবহার করে সমস্ত কিছু নির্মাণ করছে। আমি নির্দিষ্ট ভাবে জানতে চাই কেন্দ্রীয় সরকার আমাদের এই জাহাজ শিল্পকে সমৃদ্ধ করার জন্য যত লোক এর সাথে যুক্ত আছে তাকে আরও বাড়ানোর জন্য আপনার দপ্তর থেকে যে সমস্ত যোগাযোগ হয়েছে সেই ব্যাপারে সদর্থক সাড়া দিয়েছেন কি? আন্তর্জাতিক যে সমস্ত সংস্থা এই শিল্পের সঙ্গে যুক্ত তারা জাহাজ নির্মাণের কোনও বরাত দিচ্ছে কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** এই রকম কোনও সদুত্তোর কেন্দ্রীয় সরকারের কাছে থেকে আমরা পাইনি।

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** এই রাজ্যে বিভিন্ন শিল্পের জন্য রাজ্য সরকার ৬টি টাস্ক ফোর্স গঠন করেছিল। সেই টাস্ক ফোর্সগুলির মধ্যে আমাদের জাহাজ শিল্প আধুনিকিকরণের জন্য কোনও সুপারিশের ব্যবস্থা আছে কিনা বলবেন?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** এই ৬টি টাস্ক ফোর্সের ক্ষেত্রে যেগুলি চিহ্নিত করা হয়েছে, ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট একটা আই টি অর ইনফর্মেশন টেকনোলজি ইন্ডাস্ট্রি হলদিয়া পেট্রো-কেমিকেলের ডাউনস্ট্রিম এইভাবে ৬ ভাগে ভাগ করা হয়েছিল। জাহাজ সংক্রান্ত স্পেসিফিক কোনও আলোচনা সেখানে নেই। টাস্ক ফোর্সের রিপোর্ট আমাদের এখনও বিবেচনাধীন আছে আমাদের মুখ্য সচিবের নেতৃত্বে যে কমিটি সেটা আলোচনা করছে। ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট যে রিপোর্ট আছে সেটা দ্রুত করবার চেষ্টা করছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** হাওড়ায় যে পোর্ট ইঞ্জিনিয়ারিং এবং হুগলি ডক, জাহাজ নির্মাণ এবং রিপেয়ারের ক্ষেত্রে দুটি সংস্থা আছে। আগে যেভাবে এই সংস্থাগুলোতে রিপেয়ার এবং নির্মাণের কাজ হত সেটা কমতে শুরু করেছে। অজুহাত হিসাবে বলা হচ্ছে নতুন মেশিনারি ব্যবহার করা হচ্ছে না এবং সঙ্গে সঙ্গে গঙ্গায় জল কম থাকার ফলে জাহাজ আসতে পারছে না ইত্যাদি। সেখানে শ্রমিকের সংখ্যা ক্রমশ কমছে। এই ব্যাপারে রাজ্য সরকার কি করছে? এই দুটি কারখানা ভবিষ্যতে যাতে উন্নতি লাভ করতে পারে, রুগ্ন

যাতে না হয় সেই ব্যাপারে রাজ্য সরকারের কি প্রস্তাব আছে এবং রাজ্য সরকার সেই দায়িত্ব পালন করছে কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় সদস্য জানতে চেয়েছেন জাহাজ নির্মাণ কারখানার রাজ্য সরকারের নির্দিষ্ট কোনও প্রস্তাব আছে কিনা। বন্ধ এবং রুগ্ন কারখানার ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে আলাদা আলাদা বক্তব্য আছে। যেমন জুট ইন্ডাস্ট্রির সমস্যা নিয়ে, জাহাজ শিল্পের সমস্যা নিয়ে ওয়াগন শিল্পের সমস্যা নিয়ে আলাদা আলাদা প্রস্তাব রাজ্য সরকারের পক্ষ থেকে করা হচ্ছে। যদি আপনি স্পেসিফিক কোয়েশ্চেন করেন তাহলে নির্দিষ্ট ভাবে উত্তর দিয়ে জানিয়ে দেব। এই প্রশ্ন জাহাজ শিল্পে জাপানি বিনিয়োগ নিয়ে। আপনি স্পেসিফিক প্রশ্ন করুন আমি জানিয়ে দেব।

**বস্তি উন্নয়নে কেন্দ্রীয় অর্থ**

*৪৩৭।(অনুমোদিত প্রশ্ন নং *৯১৬) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে কলকাতার বস্তি উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার কেনও অর্থ মঞ্জুর করেছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে বরাদ্দকৃত অর্থের পরিমাণ কর ; এবং

(গ) ৩১শে ডিসেম্বর, ১৯৯৯ পর্যন্ত উক্ত খাতে ব্যয়িত অর্থের পরিমাণ কত?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ

(খ) ১৯৯৯-২০০০ আর্থিক বছরে কেন্দ্রীয় "জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প" খাতে ৯২১.৬১ লক্ষ টাকা এবং "দশম অর্থ কমিশন (বস্তি উন্নয়ন) অনুদান খাতে ৩০০.০০ লক্ষ টাকা বরাদ্দ করেছে অর্থাৎ উক্ত আর্থিক বছরে বরাদ্দকৃত মোট অর্থের পরিমাণ ১২২১.৬১ লক্ষ টাকা।

(গ) "জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প" খাতে ৩১শে ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত ব্যয়িত অর্থের পরিমাণ ১৩৪০.২১ লক্ষ টাকা। "দশম অর্থ কমিশন (বস্তি উন্নয়ন) অনুদান খাতে ১৭১.৯৮ লক্ষ টাকা খরচ করা হয়েছে।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে দশম অর্থ কমিশনে ১২২১.৬১ লক্ষ টাকা দিয়েছে, আর সেখানে খরচ হয়েছে ১৭১.৯৮ লক্ষ টাকা। বাকি টাকাটা কবে

খরচ হবে, বাকি টাকাটা কোথায় গেল?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনি আমার জবাবটা বোধহয় বুঝতে পারেন নি। আমি বলেছি ১৯৯৯-২০০০ সালে দুটি খাতে, এন এস ডি পি (জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প) এবং দশম অর্থ কমিশন (স্লাম এরিয়া ডেভেলপমেন্ট), এই দুটি খাত মিলিয়ে ১২৬১.৬১ লক্ষ টাকা ৩১শে ডিসেম্বরর ১৯৯৯ পর্যন্ত সময়ে ব্যয়িত হয়েছে। এটা হচ্ছে কিউমুলেটিভ ফিগার। অর্থের পরিমাণটা আগের বছরে কত পাওয়া গেছে—আমি বলেছি ১৩৪৩.২৯ লক্ষ টাকা জাতীয় বস্তি উন্নয়ন তহবিলের ক্ষেত্রে, আর দশম অর্থ কমিশন (বস্তি উন্নয়ন) প্রকল্পে ৩০০ লক্ষ টাকা পাওয়া গেছে। আর ১৯৯৯-২০০০ সালের ডিসেম্বর পর্যন্ত খরচ হয়েছে ১৭১.৯৮ লক্ষ টাকা।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** আমার প্রশ্ন হল, দশম অর্থ কমিশন বাবদ যা খরচ করেছিলেন ১৭১.৯৮ লক্ষ টাকা—এই ব্যাপারে আমি জিজ্ঞাসা করছি, বাকি টাকাটা কোথায় গেল?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সেটা এইভাবে বলা যাবে না। আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে টাকাটা ক্যালকাটা কর্পোরেশনকে দিয়ে দিয়েছি। ওরা হয়তো খরচ করেছেন, কিন্তু ইউটিলাইজেশন সার্টিফিকেট দেন নি। হয়তো পেমেন্ট করেন নি, টাকাটা ওদের কাছে আছে।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** টাকা যদি কলকাতা কর্পোরেশনের কাছে থাকে, তাহলে বার বার চেক বাউন্স হচ্ছে কেন? এটা কি আপনি খোঁজ নিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** এর উত্তর উনি কি দেবেন? রাজ্য সরকার ক্যালকাটা কর্পোরেশনকে টাকা দিয়ে দিয়েছে। সুতরাং এটা ওদের ব্যাপার। তাছাড়া ইউটিলাইজেশন সার্টিফিকেটের ব্যাপারে উনি কি বলবেন?

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** আপনি তো জানেন, চারিদিকে থেকে খবর আসছে, চেক বাউন্স হচ্ছে।

**মিঃ স্পিকার ঃ** আমি কিছুই জানি না। আপনারা যা জানাবেন, আমি তাই জানব।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, আমার আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন- যদি উত্তর দেবার ইচ্ছা থাকে দেবেন, আর না ইচ্ছা থাকলে দেবেন না—আপনি এই যে বললেন, বস্তি উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার থেকে কোটি কোটি টাকা আসছে, আমার প্রশ্ন হচ্ছে, কলকাতায় বস্তি উন্নয়নের জন্য ১৯৯৯-২০০০ সালে রাজ্য সরকার কোনও অর্থ বরাদ্দ করেছেন কিনা, বা কোনও পরিকল্পনা আছে কিনা বরাদ্দ করার?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কলকাতা কর্পোরেশন হোক বা রাজ্য সরকার যেই হোক না কেন, আমাদের রাজ্য সরকারের যে বাজেট বরাদ্দ আছে, যেমন ধরুন, ন্যাশনাল স্লাম ডেভেলপমেন্ট প্রোগ্রাম এতে ৭৫ ভাগ টাকা আসে কেন্দ্রীয় সরকার থেকে, আর ২৫ ভাগ টাকা দেয় রাজ্য সরকার। এই প্রকল্পে কেন্দ্রের সঙ্গে রাজ্যের যোজনাগুলো যখন ঠিক হয় তখন টাকার পরিমাণটা ঠিক হয়। রাজ্য যোজনা যখন নির্ধারিত হয় তখন এটা কেন্দ্রীয় প্রকল্পগুলো রাজ্য বাজেটের সঙ্গে যুক্ত করা হয়। ভারতবর্ষের যে কোনও ক্ষেত্রেই এটা প্রযোজ্য এবং এটা আমাদের রাজ্যেও তাই হয়। রাজ্য বাজেট বরাদ্দে এই কথাগুলো লেখা থাকে যেমন এস জে এস আর ওয়াই বস্তি উন্নয়ন প্রকল্পে ৫০ শতাংশ কেন্দ্রীয় সরকার দেয় এবং ৫০ শতাংশ রাজ্য সরকার দেয়। বি এম এস প্রকল্পে কেন্দ্রীয় সরকার ৭৫ শতাংশ দেয় এবং রাজ্য সরকার ২৫ শতাংশ দিয়ে থাকে।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বস্তি উন্নয়নের বিভিন্ন দিক আছে, তারমধ্যে আই পি পি (৮) যে প্রকল্প এটি দীর্ঘদিন চালু আছে, তার সাফল্য কি জানাবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কলকাতা বস্তি উন্নয়ন প্রকল্পের মধ্যে আই পি পি (৮) একটি স্বাস্থ্য প্রকল্প এবং এছাড়া সি ই ডি পি (৩), সি এস আই পি এই ৩টে স্বাস্থ্য প্রকল্পে খুব ভাল সাফল্য হয়েছে। ইতিমধ্যে বস্তি উন্নয়ন প্রকল্পে ১৯৯৮-৯৯ সালে ১০০ পারসেন্ট ইমুনাইজেশন হয়েছে। এছাড়া বিভিন্ন ধরনের অসুখ, সংক্রামক জাতীয় অসুখও কমানো গেছে। তার সঙ্গে সঙ্গে শিশু মৃত্যুর হার কমানো গেছে এবং জন্মের হারও কমানো সম্ভব হয়েছে। তারসঙ্গে জনসংখ্যা নিয়ন্ত্রণেরও ব্যবস্থা নেওয়া হয়েছে। সেই ব্যবস্থা নেওয়ার ফলে অনেক জনসংখ্যা নিয়ন্ত্রণ করা সম্ভব হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী দুটি ফেজের উত্তর দিলেন। কলকাতা বস্তি উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের যে জাতীয় বস্তি উন্নয়ন প্রকল্প এবং দশম অর্থ কমিশন এবং তারপরে জানলাম আই পি পি (৮)-এর মাধ্যমে বস্তি উন্নয়নের টাকা কেন্দ্রীয় সরকারের কাছে থেকে পাওয়া গেছে। এরমধ্যে কেন্দ্রীয় প্রকল্প ছিল ই পি ইউ এস, বি এম এস, আই এল সি এস, এটা এখনও পায়নি কিন্তু অন্যগুলে পাওয়া গেছে। কলকাতা কর্পোরেশনের ইনকাম ৩০০ কোটি টাকা আর খরচ ৭২০ কোটি টাকা। এখনও পর্যন্ত রাজ্য সরকার কেন্দ্রীয় প্রকল্পের ম্যাচিং গ্রান্ট দিচ্ছে। আমার স্পেসিফিক প্রশ্ন যে, কলকাতার বস্তি উন্নয়নের কেন্দ্রীয় প্রকল্পে নিজস্ব শেয়ার আছে কিন্তু রাজ্য সরকারের নিজস্ব কোনও প্রকল্প আছে কিনা এবং থাকলে কি এবং কত টাকা দেওয়া হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সারা ভারতবর্ষের বস্তি উন্নয়ন প্রকল্পে যে ৩টি প্রকল্পের

কথা বলেছেন এন এস সি, বি এম এস এবং আই এম সি এস। আই এম সি এস কলকাতার জন্য নয়, কলকাতার বাইরের জন্য মূলত থাকায় আই পি পি-র জন্য আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের থেকে ঋণ নিই এবং এই টাকা আমাদের শোধ করতে হয়। সারা ভারতবর্ষে বস্তি উন্নয়ন প্রকল্পে এই কয়টি প্রকল্প কার্যকর হচ্ছে। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যৌথভাবে কার্যকর করছে এবং পশ্চিমবঙ্গে বস্তি উন্নয়ন প্রকল্পের জন্য সি ইউ ডি ডি (৩)-এর জন্য আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কের থেকে টাকা নিয়ে বস্তি উন্নয়নের কাজ আমরা বাস্তবায়িত করতে পেরেছি। এছাড়া ও ডি এর কাছ থেকে ঋণ নিয়ে ১৫টি বস্তি উন্নয়নের কাজ করতে পেরেছি। বর্তমানে বস্তি উন্নয়নের কাজ যেটা চলছে তাতে কলকাতার পাশাপাশি শহরতলী এবং দূরবর্তী শহরগুলোতেও বস্তি উন্নয়নের কাজ চলছে। পঞ্চম, ষষ্ঠ, সপ্তম, অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কলকাতা ছাড়া কলকাতার আশে পাশের কথা চিন্তা করা হয়নি। এখন সেইদিকে নজর দেওয়া হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** তাহলে আপনারা কলকাতার জন্য আলাদা কোনও বস্তি উন্নয়ন প্রকল্প আপনাদের নিজস্ব টাকায় করার কোনও পরিকল্পনা নেন নি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি তো এর উত্তর দিলাম।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন আপনি বললেন, বস্তি উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার ৯ কোটি এবং দশম অর্থ কমিশন থেকে ৩ কোটি মোট ১২ কোটি টাকা দিয়েছেন, এই উন্নয়নের জন্য আর কত টাকা প্রয়োজন। সেই ব্যাপারে কেন্দ্রীয় সরকার নতুন করে কিছু দেবার প্রতিশ্রুতি দিয়েছেন কিনা বলবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কলকাতার সামগ্রিক উন্নয়নের জন্য ১ হাজার ৮২৭ কোটি টাকার পরিকল্পনা নেওয়া হয়েছিল। কলকাতার জনগণের ৩৮ শতাংশ বস্তিবাসী। স্বাভাবিকভাবে ১ হাজার ৮২৭ কোটি টাকার প্রায় ৪০ শতাংশ টাকা আমরা নির্ধারিত করে রেখেছিলাম, বস্তি উন্নয়ন খাতে খরচ করা উচিত। কিন্তু সেই টাকা আমরাও পাইনি। সামগ্রিকভাবে যত টাকা প্রয়োজন সেটা কেন্দ্রীয় সরকার থেকে সংগ্রহ করা সম্ভব হয়নি। তা সত্ত্বেও বস্তি উন্নয়নের কাজ কলকাতায় চলছে।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার অতিরিক্ত প্রশ্ন, বস্তি উন্নয়নের জন্য আপনারা বিভিন্ন পৌরসভায় পৌর নিগমে অর্থ সাহায্য করেন। এই ব্যাপারে ২৫ শতাংশ রাজ্য সরকার, ৭৫ শতাংস কেন্দ্রীয় সরকার টাকা দেন বস্তি উন্নয়নের জন্য। সেই টাকা দেন বিভিন্ন মিউনিসিপ্যালিটি ও কর্পোরেশনকে। সেই টাকা অন্য খাতে খরচ হয়ে যাচ্ছে। এই ব্যাপারে কোনও অভিযোগ কর্পোরেশন বা পৌরসভার সম্বন্ধে আছে কিনা

বলবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এখনও পর্যন্ত এটা ঠিকই, কিছু পৌরসভার ক্ষেত্রে এই রকম অভিযোগ আছে। বস্তি উন্নয়ন বা যে খাতে খরচ করা উচিত টাকাটা, সেই খাতে খরচ না করে অন্যভাবে খরচ হয়েছে। এই রকম কিছু অভিযোগ আমার কাছে আছে।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, কলকাতার বস্তি উন্নয়নের কাজে কেন্দ্রীয় সরকার অর্থ সাহায্য করেন। কিন্তু মফঃস্বল জেলাগুলিতে যে পৌর এলাকা আছে, সেইসব পৌরসভার অধীনে যে বস্তিগুলি রয়েছে, তাদের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার কোনও অর্থ বরাদ্দ করেন কিনা বা সেইগুলি কিভাবে খরচ হয়?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** কলকাতার ক্ষেত্রে যে সমস্ত খাতে খরচ করা হয়, বিভিন্ন পৌরসভার ক্ষেত্রেও সেটা একই আছে। যেমন ন্যাশনাল স্লাম ডেভেলপমেন্ট প্রোগ্রাম আছে। বস্তি এলাকাতে যে টাকা আমরা খরচ করতে পারতাম, রিসেন্টলি বেসিক মিনিমাম সার্ভিসের টাকা সেটা কেন্দ্রীয় সরকার তুলে নিয়েছে। তারা বলেছে এটা এখন থাকবে না। এই নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা চলছে। এই টাকা না এলে বিভিন্ন পৌরসভা ক্ষতিগ্রস্থ হবে। এছাড়া দশম অর্থ কমিশনে বস্তি অঞ্চলের জন্য যে টাকা দেওয়া হয়েচে খরচ করার জন্য, সেটা শুধুমাত্র সি এম ডি এ এলাকাতেই খরচ করা হয়। এটা এসেছিল কেন্দ্রীয় সরকার থেকে। এর বাইরে অন্যত্র খরচ করা যাবে না। এই দশম অর্থ কমিশনের টাকাটা এটা কলকাতা এবং বৃহত্তর কলকাতার জন্য। বাকি টাকাগুলি অন্যত্রও আছে ; শুধুমাত্র সি ইউ ডি পি (৩) এবং আই পি পি বাদ দিয়ে।

**শ্রী দিলীপ দাস ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন করতে চাই, প্রশ্নটা হচ্ছে, ১২৮ লক্ষ টাকা পড়ে আছে। আপনারা বস্তি উন্নয়নের ব্যাপারে কি করছেন? কলকাতা তৃণমূলের হাতে এসে যাবে, মেয়র সুব্রত মুখার্জি হওয়ার পর এই টাকা খরচ হয়নি। নতুন করে অন্য দিকে ডাইভার্ট করার পরিকল্পনা আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সেটা আমাদের কিভাবে থাকবে, সেটা বর্তমান মেয়র যিনি আছেন, সেটা তাকেই প্রশ্ন করুন।

***৪৩৮ (নট প্রেজেন্ট)**

***৪৩৯ (নট প্রেজেন্ট)**

***৪৪০ (নট প্রেজেন্ট)**

### ডানকুনি এলাকায় নিকাশি ব্যবস্থা উন্নয়ন

*৪৩৮।(অনুমোদিত প্রশ্ন নং *২০৭৩) **শ্রী ভক্তরাম পান ও শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সি এম ডি এ এলাকাভুক্ত ডানকুনি এলাকার নিকাশি ব্যবস্থা উন্নয়নে সামগ্রিক কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকলে, (১) তার রূপরেখা কি ; এবং

(২) কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

(ক) ডানকুনি এলাকার নিকাশি ব্যবস্থা উন্নয়নে সামগ্রিক একটি পরিকল্পনা খতিয়ে দেখা হচ্ছে। বিষয়টি এখনও চূড়ান্ত হয়নি।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

*৪৪৩ (নট কলড)

*৪৩৫ (নট কলড়)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, 'ডানকুনি এলাকায় নিকাশি ব্যবস্থা উন্নয়নে সামগ্রিক একটি পরিকল্পনা খতিয়ে দেখা হচ্ছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি—ডানকুনি এলাকায় ক্রমাগত নগরায়ন এবং শিল্পায়নের চাপ সৃষ্টি হচ্ছে। এটি সি এম ডি এ এলাকাভুক্ত। সুতরাং ডানকুলি এলাকার সামগ্রিক উন্নয়নের জন্য সি এম ডি এ-র পক্ষ থেকে এখন পর্যন্ত কি কি উদ্যোগ নেওয়া হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** ডানকুনি কলকাতার খুবই নিকটে। আমরা সামগ্রিকভাবে ডানকুনির উন্নয়নের জন্য প্রকল্প তৈরি করছি এবং তার জন্য পঞ্চায়েত, প্রশাসনও বিধায়কদের নিয়ে একটা কমিটি তৈরির সিদ্ধান্ত নিয়েছি। জল-নিকাশি, রাস্তাঘাট থেকে শুরু করে নগরায়নের সমস্ত দিকগুলোই সেই প্রকল্পের অন্তর্ভুক্ত হবে এবং ডানকুনিকে পৌরসভার অন্তর্ভুক্ত করার পরিকল্পনাও আমাদের আছে।

**Stalls for Hawkers at Galiff Street**

*441. (Admitted Question No. *1868) **Shri Saugata Roy & Shri Chowdhury Abdul Karim :** Will the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state—

(a) how many stalls in Galiff Street have been taken possession of by hawkers; and

(b) what the Government proposes to do with unoccupied stalls?

**Shri Asoke Bhattacherjee :**

(a) No hawker has taken possession of allotted stalls at Galiff Street.

(b) Since the hawkers have not yet taken physical possession of the allotted stalls, they are being persuade to take possession of the stalls at the earliest.

[11-30 — 11-40 a.m.]

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় সঠিকভাবেই বলেছেন একজন হকারও গ্যালিফ স্ট্রিটের স্টলে যায়নি শ্যামবাজারে অপারেশন সানসাইন করার পরেও। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করতে চাই এই গ্যালিফ স্ট্রিটে হকারদের জন্য স্টল বানাবার জন্য কত টাকা খরচ হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য :** গ্যালিফ স্ট্রিটে হকারদের জন্য স্টল বানাতে ১০৬ লক্ষ টাকার মতো খরচ হয়েছে। ১০১.৩৩ লক্ষ টাকা ইতিমধ্যে পেমেন্ট করা হয়েছে ৮২৬টির মতো স্পেস জেনারেট করার জন্য।

**শ্রী সৌগত রায় :** এটা আমাদের খুবই খারাপ লাগছে এক কোটি টাকারও বেশি খরচ করে হকারদের জন্য স্টল বানানো হল কিন্তু কেনও হকার সেখানে গেল না। শ্যামবাজার মোড় থেকে তাদের তোলা যায়নি। হকারদের পুনর্বাসনের জন্য আর কোথায় স্টল করা হয়েছে এবং তার মধ্যে কতগুলো বিলি করা হয়েছে?

**শ্রী অশোক ভট্টাচার্য :** সংখ্যাটা আমি বলতে পারব না, এর আগেও আমি বলেছি, কলকাতায় হকারদের পুনর্বাসনের জন্য আমরা গ্যালিফ স্ট্রিটে স্টল করেছিলাম, এন্টালির কাছে আমরা স্টল করেছিলাম, সেখানে হকাররা গেছে, গড়িয়াহাট মার্কেটের

কাছে স্টল করা হয়েছে। এছাড়াও আমরা সিমেন্সের কাছে রাসবিহারী কানেকটারে ৩০০ মতো স্টল করেছিলাম। বাঘাযতীন মার্কেটে হকারদের জন্য স্টল করা হয়েছে এবং সেখানে তারা গেছে। বিজন সেতুর নিচে স্টল করা হয়েছে, কালিঘাটে করা হয়েছে, বেহালায় সখের বাজারে করা হয়েছে, কিন্তু কোনও হকার এসব জায়গায় যায়নি।

**শ্রী সৌগত রায় :** এটা আমার খুবই খারাপ লাগছে সরকার অনেক টাকা খরচ করে হকারদের জন্য স্টল বানালেন কিন্তু বাঘাযতীন এবং এন্টালি ছাড়া হকাররা আর কোথাও গেল না। রাজ্য সরকার হকারদের পুনর্বাসনের ব্যবস্থা না করেই তাদের তুলে দিল। গড়িয়াহাটে হকারদের রিহ্যাবিলিটেশনের জন্য স্টল করা হল, আপনাদের পার্টি কংগ্রেসের সময় পার্টির লোকেরা এসে সেখানে থাকল, তারপরে সেটা গড়িয়াহাট থানা হয়ে গেল। কলকাতা পৌরসভায় একটা নতুন পৌরবোর্ড এসেছে। সেখানে মেয়রের সাথে বা মেয়র ইন কাউন্সিলের সাথে হকারদের সরানোর ব্যাপারে কোনও আলোচনা করেছে কি, বা না করে থাকলে আপনার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী অশোক ভট্টাচার্য :** হকারদের পুনর্বাসনের বিষয়ে আমরা খুবই আন্তরিক এবং আমরা টাকাও বরাদ্দ করেছিলাম। বর্তমান মেয়র যদি চান রাজ্য সরকারের সাথে আলোচনা করতে তাহলে আমরা রাজি আছি। আমি প্রস্তুত আছি আলোচনা জন্য আমার কাছে এখনও কোনও প্রস্তাব তিনি পাঠান নি। তিনি প্রস্তাব পাঠালেই, তিনি সময় করলেই, আমার সাথে আলোচনা করতে চাইলেই আমি প্রস্তুত আছি।

**শ্রী রবীন দেব :** গ্যালিফ স্ট্রিট থেকে অন্যান্য কয়েকটি জায়গায় যেমন আমার অঞ্চলে বিজন সেতু, রাসবিহারী কানেকটার, এই সব জায়গায় টেম্পোরারি স্ট্রাকচারের কাজ চালু করা হয়েছে। গড়িয়াহাট মার্কেটে হয়েছে। সেখানে হকারদের পুনর্বাসন হয়েছে। সেখানে তারা ভালই দোকান পরিচালনা করছেন। এই যে রাজ্য সরকার নির্দিষ্টভাবে সেটা করলেন। কিন্তু আমরা দেখছি এই সরকার হকারদের পুনর্বাসনের জন্য যখন সরকার পরিচালনা করছেন, তখন কেউ কেউ দায়িত্বশীল ব্যক্তি তারা রাস্তায় গিয়ে হকারদের সঙ্গে বিক্রি করছে। এই সম্পর্কে আপনারা কাছে কি কোনও ইনফর্মেশন আছে? আপনারা শুনতে চান তারা কে? একজন হচ্ছে তখনকার এম.পি, এখন মন্ত্রী হয়েছেন, আর একজন হচ্ছে এম এল এ ছিলেন, এখন কলকাতার মেয়র হয়েছেন। রাস্তায় দাঁড়িয়ে বিক্রি করছে। তাদের সম্পর্কে নির্দিষ্ট কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য :** আগে যিন কলকাতার মেয়র ছিলেন, তিনি এবং রাজ্য সরকারের যৌথভাবে সিদ্ধান্ত নিয়েছিলাম যে, কলকাতার ২১টা রাস্তা হকার মুক্ত করতে হবে এবং সেটা করাও হয়েছিল। বিভিন্ন স্টল সেগুলি অপসারণ করা হয়েছিল। এক্ষেত্রে আমাদের বেশ কিছু বাধা বিপত্তির সম্মুখীন হতে হয়েছিল। যেটা আপনি বললেন সেটার

ঠিকই। কিন্তু এই রাস্তাগুলি হকারমুক্ত থাকবে কিনা এবং এই রাস্তাগুলিতে মানুষ চলাচল করতে পারবে কিনা। রাজ্য সরকারের আগের যে ন্যায়নীতি ছিল, এখনও সেই সিদ্ধান্ত আমরা অবিচল রয়েছি। কিন্তু এটা করা হবে কিনা সেটা বর্তমান কলকাতা পুরবোর্ডের চেয়ারম্যানের উপর নির্ভর করছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় সদস্য সৌগত রায় যে প্রশ্ন করেছেন, আপনি সেই প্রশ্নের উত্তর আর একপক্ষের উপর চাপিয়ে দিয়েছেন। পরোক্ষভাবে একটা দলকে দায়ী করেছেন কর্পোরেশনের যারা আছে, তারা হকার উচ্ছেদের পক্ষে নয়। আপনারা নিজেও জানেন যে, হকার উচ্ছেদ অপারেশন সানসাইন নাম নিয়ে আমাদের আগের পরিবহন মন্ত্রী রাজ্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ নিয়েছিলেন। এখন কলকাতা পুরসভায় সাম্প্রতিক নির্বাচনে রাজনৈতিক বোর্ড পরিবর্তন হয়েছে। কিন্তু যেহেতু হকার উচ্ছেদের ব্যাপারে রাজ্য সরকার নিজে উদ্যোগ নিয়েছিলেন আগে এই ব্যাপারে এখন রাজ্য সরকার নিজে থেকে উদ্যোগ নেবেন কিনা এবং এই ব্যাপারে আলোচনার মধ্য দিয়ে সমস্যা সমাধান করার জন্য কোনও উদ্যোগ নেবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** উনি সবেমাত্র মেয়র হলেন। এখনও সবকিছু গুছিয়ে উঠতে পারেন নি। তিনি যদি চান, তাহলে আমরা তৈরি আছি আলোচনা করার জন্য। আমি যে নীতিতে বিশ্বাস করিনা সেটা হচ্ছে রাইটার্স বিল্ডিং-এ কোনও মেয়রকে তলব করা। তিনি যে রকম সহযোগিতা চাইছেন, আমরা করব, তিনি যদি মনে করেন, আমরা আলোচনা করতে তৈরি আছি। তবে আমি কোনও মেয়রকে তলব করতে পারি না।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে যে গ্যালিফ স্ট্রিটে যে হকারদের পুনর্বাসনের জন্য আপনারা যে স্টল করে দিয়েছেন, সেখানকার যা পরিবেশ তাতে কোনও খরিদ্দার সেখানে যেতে পারে না। তদানীন্তন যে মেয়র-ইন-কাউন্সিল তার কাছে হকারদের একটা প্রতিনিধিদল গিয়েছিল এবং বলেছিল যে এখানকার পরিবেশ উন্নত না করলে এখানে বসা সম্ভব নয়। মেয়র-ইন-কাউন্সিল দেখে বলেছিলেন যে এই পরিবেশের পরিবর্তন দরকার। এই পরিবেশ উন্নত করার জন্য আপনি কি কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** প্রশ্নটা হচ্ছে যে হকার স্টল আমরা করেছিলাম হকার প্রতিনিধিদের সঙ্গে কথা বলে। তারা বলেছিলেন কিছু সংস্কার করতে হবে, আলোর ব্যবস্থা করতে হবে, দাম আরও কমাতে হবে, হকার ইউনিয়নের নেতারা যা যা বলেছিলেন আমরা তাই তাই করেছি। ওরা বলেছিলেন আমরা এই টাকা দিতে পারব না, টাকা

কমিয়ে দেওয়া হোক, এমনকি তারা বলেছিলেন আমাদের ইনস্টলমেন্ট দেওয়া হোক, আমরা তাই করেছি। এখন আমরা মনে করি গ্যালিফ স্ট্রিট ব্যবসা করার পক্ষে কোনও খারাপ জায়গা নয়। এটা কলকাতার খুবই গুরুত্বপূর্ণ অঞ্চল।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** স্যার, মাননীয় মন্ত্রীর কাছে প্রশ্ন যে আপনারা তো হকার উচ্ছেদ করলেন। তারপর সরকারের পক্ষ থেকে উদ্যোগ নিয়ে অনেক অর্থ ব্যয় করে স্টলগুলো তৈরি করলেন কিন্তু হকাররা সেখানে যেতে চাইলেন না, তারা সেখানে গেলেন না। এরজন্য কি আপনারা কোনও সমীক্ষা করেছেন যে কেন তারা যেতে চাইলেন না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** সমস্যাটা হচ্ছে যে আমরা তো হকার বসাইনি রাজ্য সরকার তো হকার বসান নি, তাই বলতে পারব না কেন তারা যেতে চাইছেন না।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আজকাল দেখা যাচ্ছে যে আমাদের মেয়র আগে বিধায়ক ছিলেন। তিনি ডেপুটি মেয়রকে সঙ্গে নিয়ে ধাপার মাঠে যাচ্ছেন, জানি না তিনি কার মালা হয়ে আছেন। আপনি আপনার উত্তরে বলছেন যে রাজ্য সরকার মনে করেন নীতিগতভাবে হকারদের যেখানে রিহ্যাবিলিটেট করা হয়েছে সেখানেই তাদের যেতে হবে আবার পরবর্তীকালে বলছেন যে বর্তমানে যে পুরবোর্ড হয়েছে তারা ঠিক করবেন। এখন আমরা দেখছি যে বর্তমান মেয়র এবং তার কিছু সাঙ্গোপাঙ্গোদের নিয়ে উস্কানি দিচ্ছেন রিহ্যাবিলিটেট যে সমস্ত জায়গায় করা হয়েছে সেখানে না যাওয়ার জন্য। তাহলে এই ব্যাপারে রাজ্য সরকারের যে উদ্যোগ নিয়েছিলেন তা ব্যর্থ হয়ে যাবে। এই ব্যাপারে রাজ্য সরকার কনক্রীট কি সিদ্ধান্ত নেবেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বিষয়টা কলকাতা পৌরসভার উপর নির্ভরশীল। রাজ্য সরকার এককভাবে কোনও সিদ্ধান্ত নেবেন না। কলকাতা কর্পোরেশন এই বিষয়ে সিদ্ধান্ত নিলে আমরা দেখতে পারি।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি, আপনারা তো হকার উচ্ছেদ করেছিলেন। বিভিন্ন নেতাদের সঙ্গে বৈঠক করে ঠিক করেছিলেন যারা সত্যিকারের হকার তাদের আপনারা নির্দিষ্ট সময়ের মাধ্যমে দোকান দেওয়ার ব্যবস্থা করবেন। আমার কাছে তথ্য আছে যারা সত্যিকারের হকার তারা বঞ্চিত হচ্ছে আর আপনাদের দলের লোক হলে তাকে দেওয়া হচ্ছে। আপনি বলেছিলেন নির্দিষ্ট সময়ের মধ্যে উচ্ছেদ করা হকারদের জায়গা দেবেন। এটা কবে দেবেন, আর এত দিন দেওয়া হয়নি কেন, তার কারণ কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** হকারদের পুনর্বাসনের জন্য স্টল দেওয়ার জন্য আমরা

বলেছিলাম, ৫,৬ হাজার স্টল তৈরি হয়েছে বিভিন্ন জায়গায়, হকাররা জায়গাও নিয়েছেন লটারির মাধ্যমে। এখানে বিরোধী দলের কোনও প্রশ্ন আসে না। যারা নেন নি আমরা এখনও আবেদন জানাচ্ছি তাদের কাছে যে আপনারা স্টল নিন। কলকাতা পৌরসভা যেগুলি করেছে তারা কিভাবে দেবে সেটা তারা সিদ্ধান্ত নেবেন। সি আই টি, সি এম ডি এ যেগুলি করেছে সেটা কলকাতা পৌরসভার সাথে আলোচনা করে ঠিক করতে হবে। হকার পুনর্বাসনের ব্যাপারটা কলকাতা পৌরসভার উপর নির্ভর করছে। আগে যারা ছিল তারা সরকারের সাথে আলোচনা করে লটারির মাধ্যমে করা হয়েছিল, সেখানে রাজনীতির কোনও প্রশ্ন ছিল না।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন এই বিষয়টা সম্পূর্ণভাবে হকার উচ্ছেদ এবং পরবর্তীকালে হকারদের প্রতি দয়া দেখাতে গিয়ে যে সমস্ত কার্যকলাপ বিরোধী দলের পক্ষে থেকে হয়েছে সেটা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত। আজকে কলকাতা পৌরসভায় ক্ষমতায় তারা এসেছেন, এখন বুঝতে পারবেন ভাগের মজা কোথায়। পাশাপাশি যে সমস্ত শহর এবং শহরতলি রয়েছে, হাওড়াতে এই রকম একটা প্রচেষ্টা ছিল, কিন্তু হাওড়ার মাটি অন্য কথা বলে আন্দোলনের মধ্যে দিয়ে। এখন তাদের যে প্রচেষ্টা ব্যাগ বিক্রি সেটা দক্ষিণ কলকাতায় দেখা যায়। জি টি রোডের উপর যে হকাররা বসে থাকেন সেই জায়গায় হকারদের সরিয়ে দেওয়া হয়েছে কিছুটা এবং সেখানে কিছু নতুন হকার স্টল তৈরি হচ্ছে। এটার কার্যকর ব্যবস্থা কত তাড়াতাড়ি করা যাবে এই বিষয়ে যদি বলেন ভাল হয়। আগামী দিনে ওখানে হকার বসাবার দায়-দায়িত্ব সম্পূর্ণভাবে আমাদের। সেইজন্য জানতে চাইছি হাওড়া ময়দান অঞ্চলে যে স্টল হচ্ছে ওদের কাজ কবে শেষ হবে এবং কত তাড়াতাড়ি তাদের স্থানান্তর করা যাবে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** এই মুহূর্তে বলতে পারব না, এই প্রশ্নটা হাওড়া কর্পোরেশন সংক্রান্ত, আর এখানে প্রশ্নটা ছিল কলকাতা পৌরসভা সংক্রান্ত। আপনি হাওড়ার ব্যাপারে আলাদা প্রশ্ন করলে আমি হাওড়া পৌরসভা থেকে উত্তর এনে আপনাকে বলতে পারব।

### পঞ্চায়েত মারফত বিলিকৃত দ্রব্যাদির তালিকা প্রকাশ

*৪৪২।(অনুমোদিত প্রশ্ন নং *৯৪৯) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** পঞ্চায়েত ও গ্রামোন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অধিকাংশ গ্রাম পঞ্চায়েত কর্তৃক বিলিকৃত দ্রব্যাদির তালিকা প্রকাশ্যে উপস্থাপন করার ব্যবস্থা করা হয় না ; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছে?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) কোনও প্রশ্ন ওঠে না।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** এই আইনের মধ্যে কি যারা তালিকা দেয় নি তাদের বিরুদ্ধে স্টেপ নেওয়ার কোনও ব্যবস্থা আছে কিনা।

**মিঃ স্পিকার ঃ** আইন নিয়ে প্রশ্ন হয় না, আপনারা মিনিস্টারকে এই রকম প্রশ্ন করেন কেন? আইনে যা আছে পড়ে নেবেন। আইনে কি আছে সেটা মন্ত্রী বলবেন, এটা অদ্ভুত ব্যাপার।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে যে যাদের জিনিসপত্র বিলি করা হচ্ছে তাদের কোনও ইউটিলাইজেশন সার্টিফিকেট আপনারা চেয়েছেন কিনা? এবং না দিলে আপনারা কি ব্যবস্থা নিয়েছেন?

[11-50 — 12-00 Noon]

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** যে যে জিনিসগুলো পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা হয় তার ইউটিলাইজেশন সার্টিফিকেট পঞ্চায়েতকে দিতে হয়।

**শ্রী পুলকচন্দ্র দাস ঃ** আমার প্রশ্ন হচ্ছে, কতজন দিয়েছেন আর কতজন দিতে পারেনি?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** যে রকম প্রকল্প আছে, আমার দপ্তর শুধু নয় অনেক দপ্তরের যা বিলি বন্টন হয় তার সঙ্গে পঞ্চায়েতযুক্ত। আপনি যদি সুনির্দিষ্টভাবে বলেন তাহালে আমি বলতে পারি।

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** বি ডি ও-র অফিস থেকে পঞ্চায়েতের মাধ্যমে যে বিলি ব্যবস্থা করা হয়, কাউন্সিলের মাধ্যমে, কমিশনারের মাধ্যমে দেওয়া হয়, সেখানে বিধায়কের কোনও কোটা আছে কিনা? থাকলে, তাদের কি ব্যবস্থার মধ্য দিয়ে নিতে হবে? আমার স্পেসিফিক প্রশ্ন, পঞ্চায়েতের মাধ্যমে যে বিলি ব্যবস্থা আছে তার সামগ্রী বি ডি ও অফিস থেকে আসছে। সেখানে মিউনিসিপ্যালিটির মাধ্যমে কি বিলি করা হয়? বিধায়কদের কি কোনও কোটা আছে? তারা কি পেতে পারেন?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** কি সামগ্রী তার উপর বিষয়টা নির্ভর করছে। রিলিফের জিনিসপত্র হলে সেটা বি ডি ও অফিস থেকে বিতরণ করা হয়। আর কাপড়-এর ক্ষেত্রে

এম এল এ-দের কোটা আছে। ত্রাণ দপ্তর, সোস্যাল ওয়েলফেয়ার ডিপার্টমেন্ট এটা দেয়। তবে যদি সুনির্দিষ্টভাবে কোনও স্কীমের নাম করতেন তাহলে আমি আরও পরিস্কার করে বলতে পারতাম।

**শ্রী নির্মল দাস ঃ** পঞ্চায়েতের মাধ্যমে সাফল্য বলা যেতে পারে সর্বক্ষেত্রে। কিন্তু চা-বাগান এবং বনাঞ্চলে জিনিসপত্র দেওয়ার ব্যাপারে একটা সমস্যা হচ্ছে। আমার প্রশ্ন বনাঞ্চল এবং চা বাগানে আমাদের এই পঞ্চায়েত ব্যবস্থা যাতে এফেকটিভ হতে পারে তার জন্য আপনার দপ্তর কি ব্যবস্থা নিয়েছে?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** বনাঞ্চল এবং চা-বাগানের ক্ষেত্রে আলাদা নির্দেশিকা আছে। এ ব্যাপারে জলপাইগুড়ি, দার্জিলিং জেলায় কি কি সুনির্দিষ্ট পদক্ষেপ নেওয়া হয়েছে, কোন কোন প্রকল্পের ব্যাপারে, বিশদ একটা নির্দেশনামা আছে। আপনি চাইলে একটা যোগাড় করে দিতে পারি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** যে সমস্ত জিনিসপত্র পঞ্চায়েতের মাধ্যমে বিলি করা হয় তার মধ্যে কি মিনিকিট পড়ে? মিনিকিট কারা ডিস্ট্রিবিউট করে?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মিনিকিট পঞ্চায়েত সমিতি সাব-অ্যালটমেন্ট করে, গ্রাম-পঞ্চায়েতের মাধ্যমে বিলি হয়।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী (ক) প্রশ্নের উত্তরে জানালেন না, সত্য নয়। মাননীয় মন্ত্রী মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রের তিনটে বি জে পি-তৃণমূল পঞ্চায়েতকে জানি যারা তালিকা টাঙায় না, গ্রাম সংসদের সভায় হিসাব দেয় না। এক্ষেত্রে পঞ্চায়েত দপ্তরের কি কিছু করণীয় আছে?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** আমাদের কাছে প্রশ্ন ছিল অধিকাংশ টাঙায়না। কিছু ব্যতিক্রম আছে। তবে এরকম ক্ষেত্রে ব্যবস্থা নেওয়ার কিছু সুনির্দিষ্ট ক্ষেত্র থাকতে হবে। ১৮(৩)(গ) ধারায় বলা আছে যেখানে গ্রাম সংসদের সভা হয় না সেখানে এটা করতে বলতে হবে। তাদের আমরা নোটিশ দিই। না হলে ব্যবস্থা নিতে হবে। কিন্তু বিশেষ বিশেষ ক্ষেত্রে ঘর-বাড়ি, ত্রিপল বিলি হলে, জি আর বিলি হলে, তার তালিকা টাঙানো হয়। আলাদা আলাদা ক্ষেত্রের জন্য আলাদা আলাদা অর্ডার আছে। কোন ব্যাপারে কি অর্ডার কে মানছে না বলতে হবে। নির্দিষ্ট অভিযোগ পেলে ব্যবস্থা নেওয়া সম্ভব। সাধারণভাবে গ্রামসংসদে প্লেস নাহলে কারণ দর্শাবার ব্যবস্থা আছে এবং সেসব আমরা করে থাকি।

**শ্রী হাফিজ আলম সৈরাণী ঃ** গ্রামে গঞ্জে পঞ্চায়েতের অধীনের বিভিন্ন রাস্তায় প্রতি বছর মাটি ফেলা হয় এবং ট্রাক ও অন্যান্য গাড়ি যাতায়াত করার ফলে প্রতি

বছরই সে রাস্তা খারাপ হয়ে যায়। গ্রাম পঞ্চায়েত স্তরে জে আর ওয়াই এবং এমপ্লয়মেন্ট অ্যাসুরেন্স স্কীমে প্রচুর টাকা পয়সা যায়। পঞ্চায়েত আইন কি এমন কোনও বাধা আছে সেই টাকা ব্যয় করে মাটির কাঁচা রাস্তার বদলে পাকা রাস্তা করার?

**ডঃ সূর্যকান্ত মিশ্র ঃ** মাননীয় সদস্য শুনেছিলেন কিনা জানিনা। প্রশ্নটা ছিল দ্রব্য বিলির তালিকা সংক্রান্ত। এর মধ্যে রাস্তা করার ব্যাপার নেই। তবু আমি বলছি, করতে পারে—আমাদের জে জি এস ওয়াই-এর নির্দেশিকার পাকা রাস্তা করা যায়। তাতে কোনও অসুবিধা নেই।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** গ্রাম পঞ্চায়েতের সচিব নিয়োগের ক্ষেত্রে যে সিলেকশন কমিটি আছে তাতে বিধায়করা আছেন। কিন্তু সম্প্রতি পঞ্চায়েতে কর্মী এবং সহায়ক নিয়োগ করা হচ্ছে, সেই কমিটিতে এম এল এ-রা নেই। যাতে সেই সিলেকশন কমিটিতে বিধায়করা থাকতে পারেন তার জন্য ব্যবস্থা করবেন কি?

**ডঃ সূযকান্ত মিশ্র ঃ** মূল প্রশ্নের সঙ্গে এটা যুক্ত নয়। তাই আমি বিস্তারিত বলছি না। আপাতত যে ব্যবস্থা আছে তাই মানা হচ্ছে।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### হাসপাতাল-বর্জ্য অপসারণে বেসরকারি সংস্থা

*৪৩৫।(অনুমোদিত প্রশ্ন নং *৬৪৬) **শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতা পৌরসংস্থা কর্তৃক হাসপাতাল চত্বর ও নার্সিং হোম থেকে পরিত্যক্ত বর্জ্য পদার্থ অপসারণসহ আনুষঙ্গিক কাজগুলির সুষ্ঠু রূপায়ণে বেসরকারি সংস্থাকে দায়িত্ব দেবার প্রস্তাব গ্রহণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উল্লিখিত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কলকাতা পৌর সংস্থা হাসপাতাল চত্বর ও নার্সিং হোম থেকে পরিত্যক্ত বর্জ্য পদার্থ এন জি ও-এর সহায়তায় অপসারণ করছে।

(খ) সাধারণ বর্জ্য পদার্থ অপসারণের জন্য বিগত কয়েক দশক ধরে চলছে এবং ক্ষতিকারক বর্জ্য পদার্থ অপসারণের কাজ শুরু হয়েছে ১৯৯৮ সালের ১লা

ফেব্রুয়ারি থেকে।

**Autonomous Bodies Tax on Central Government Properties**

*439. (Admitted Question No. *1536) **Shri Sultan Ahmed : Will** the Minister-in-charge of the Municipal Affairs Department be pleased to state—

(a) Whether the State Government has submitted any proposal to the Central Government to have new legislations framed to enable local autonomous bodies in West Bengal for imposition of tax on the Central Government properties; and

(b) if so,

(i) the brief outlines of the proposal and the response from the Central Government; and

(ii) the contemplation of the State Government?

**Minister-in-charge of the Urban Development Department :**

(a) Proposals for imposition of municipal tax on Central Government properties by the concerned U.L.B. were sent on different occassions to the Urban Development Minister, Government of India and to the Eleventh Finance Commission. Representatives of the State Government included in the Committee constituted by Government of India for this purpose also submitted such proposals before the Committee.

(b) (i) Minicipal tax on Central Government properties can be imposed by amending Articles 285 of the Constitution of India or by a new legislation to that effect.

(ii) The decision in this regard can be taken by the Central Government.

**শিল্পে ব্যবহৃত লবণ**

*৪৪০।(অনুমোদিত প্রশ্ন নং *১৯৪৩) শ্রী মৃণালকান্তি রায় ঃ শিল্প ও বাণিজ্য

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এ রাজ্যে শিল্পে ব্যবহৃত লবণের চাহিদার মোট পরিমাণ কত;

(খ) উক্ত লবণ কোথা থেকে সংগ্রহ করা হয় ; এবং

(গ) এই লবণের দর বর্তমানে কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যের ক্ষুদ্র ও বৃহৎশিল্পে বৎসরে গড়ে কমবেশি পঞ্চাশ হাজার (৫০,০০০) মেট্রিক টন লবণ লাগে।

(খ) উক্ত লবণের বৃহদংশ গুজরাট ও তামিলনাড়ু হতে আমদানি করা হয়। এই রাজ্যে প্রায় দুই হাজার (২০০০) মেট্রিক টন লবণ শিল্পে ব্যবহারের জন্য পাওয়া যায়।

(গ) মেদিনীপুরের কাঁথি অঞ্চল হতে উৎপন্ন এই লবণের বর্তমান দর প্রতি মেট্রিক টন এগারোশত টাকা হতে বারোশত (১১০০টাকা—১২০০ টাকা) টাকা। গুজরাট হতে আনীত এই লবণের মেট্রিক টন প্রতি দর তেরোশত টাকা হতে চোদ্দশত টাকা (রেলভাড়া সমেত)।

**Industrial Entrepreneurs Memorandum**

*443. (Admitted Question No. *1550) **Shri Sultan Ahmed :** Will the Minister-in-charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) whether the State Government has information regarding the investment and Employment involved in the Industrial Entrepreneurs Memorandum (I.E.M.) filed for different States up to December, 1999; and

if so, the statewise break up investments and Employments [illegible] therein?

**Minister-in-charge of the Commerce and Industries Department:**

(a) Yes.

(b) Shown ir [illegible] statement enclosed.

**Industrial Investment Proposals (State-wise)**

**August 1991 to December 19999**

| State | INDUSTRIAL ENTREPRENEURS MEMORANDUM (IEM) | | | | | |
|---|---|---|---|---|---|---|
| | Numbers Filed | Percentage | Proposed Investment (Rs. Cr.) | Percentage | Proposed Employment (Numbers) | Percentage |
| Maharastra | 7605 | 19.96 | 1,75,822 | 22.48 | 1,34,095 | 20.52 |
| Gujarat | 5193 | 13.63 | 1,36,361 | 17.43 | 8,50,916 | 12.98 |
| Uttar Pradesh | 3706 | 9.73 | 66,729 | 8.53 | 6,10,819 | 8.35 |
| Tamil Nadu | 3400 | 8.92 | 50,835 | 6.50 | 5,47,568 | 8.35 |
| Andhra Pradesh | 2459 | 6.45 | 57,039 | 7.29 | 4,12,935 | 6.30 |
| Hariyana | 2335 | 6.13 | 24,234 | 3.10 | 3,59,954 | 5.49 |
| Madhya Pradesh | 2152 | 5.65 | 60,579 | 7.74 | 4,55,586 | 6.95 |
| Rajasthan | 1897 | 4.98 | 30,247 | 3.87 | 3,64,973 | 5.57 |
| Punjab | 1810 | 4.75 | 34,719 | 4.44 | 4,43,637 | 6.77 |
| West Bengal | 1668 | 4.38 | 27,695 | 3.54 | 2,72,695 | 4.16 |
| Karnataka | 1387 | 3.64 | 35,876 | 4.59 | 2,30,431 | 3.52 |
| Delhi | 454 | 1.19 | 6,390 | 0.82 | 46,467 | 0.71 |
| Kerala | 400 | 1.05 | 7,146 | 0.97 | 64,781 | 0.99 |
| Himachal Pradesh | 364 | 0.96 | 7,909 | 1.01 | 84,729 | 1.29 |
| Bihar | 331 | 0.87 | 7,645 | 0.98 | 52,854 | 0.81 |
| Goa | 321 | 0.84 | 4,690 | 0.60 | 33,097 | 0.50 |
| Orissa | 264 | 0.69 | 18,236 | 2.33 | 1,00,348 | 1.53 |
| Assam | 88 | 0.23 | 3,015 | 0.39 | 14,390 | 0.22 |
| Jammu & Kashmir | 72 | 0.19 | 551 | 0.07 | 35,042 | 0.53 |
| Meghalaya | 23 | 0.06 | 309 | 0.04 | 2,644 | 0.04 |
| Sikkim | 9 | 0.02 | 25 | 0.00 | 780 | 0.01 |

| Arunachal Pradesh | 2 | 0.01 | 38 | 0.00 | 172 | 0.00 |
|---|---|---|---|---|---|---|
| Nagaland | 5 | 0.01 | 158 | 0.02 | 972 | 0.01 |
| Tripura | 5 | 0.01 | 1,041 | 0.13 | 1,372 | 0.02 |
| Mizoram | 0 | 0.00 | 0 | 0.00 | 0 | 0.00 |
| Manipur | 0 | 0.00 | 0 | 0.00 | 0 | 0.00 |
| Pandichery | 383 | 1.01 | 4,318 | 0.55 | 36,674 | 0.56 |

## Unstarred Questions
## (to which written answers were laid on the Table)

### হাওড়া জেলার বাগনানে পৌরসভা গঠন

২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৯) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার 'বাগনান' অঞ্চলকে নিয়ে একটি পৌরসভা করার কোনও পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত কাজ করা হবে বলে আশা করা যায়?

**পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্যে গ্রামীণ পাঠাগারের সংখ্যা

২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৬০) **শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রা[illegible] মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে গ্রামীণ পাঠাগারের সংখ্যা কত ; এবং

(খ) ১৯৯৯ সালের জানুয়ারি মাস থেকে ২০০০ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত কতগুলি গ্রামীণ পাঠাগার সরকারের অনুমোদন পেয়েছে (জেলাওয়ারি) তথ্যসহ?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২২০৯টি।

(খ) এই সময়কালে মেদিনীপুর জেলায় ৯টি গ্রামীণ গ্রন্থাগারকে সরকারি অনুমোদন দেওয়া হয়েছে।

**কাঞ্চন অয়েল ইন্ডাস্ট্রির সঙ্গে পশ্চিমবঙ্গে পণ্য সরবরাহ নিগম সংস্থার মামলা**

২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৩২) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে কাঞ্চন অয়েল ইন্ডাস্ট্রিজ বনাম পশ্চিমবঙ্গ পণ্য সরবরাহ নিগম সংক্রান্ত মামলায় (UP No. 365/1996) মহামান্য উচ্চ আদালত ঐ নিগমের পদাধিকারীদের বিরুদ্ধে কিরূপ মন্তব্য করেছেন ; এবং

(খ) সত্যি হলে, উক্ত ব্যাপারে সরকার কি পদক্ষেপ নিচ্ছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এটা সত্যি।

(খ) যাতে পুনরাবৃত্তি না ঘটে সেদিকে সতর্ক দৃষ্টি রাখা হচ্ছে।

**ভেটেরিনারি ফিল্ড সহায়ক**

২৫৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩১) **শ্রী পুলকচন্দ্র দাস ঃ** প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যের সকল গ্রাম পঞ্চায়েত লাইভস্টক ডেভেলপমেন্ট সহায়ক বা ভেটেরিনারি ফিল্ড সহায়ক পদ সৃষ্টি করা হয়েছে ;

(খ) সত্যি হলে, এ পর্যন্ত উক্ত পদে কতজনকে নিয়োগ করা হয়েছে ; এবং

(গ) উক্ত পদাধিকারীদের কর্মধারা কিরূপ?

**প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ পর্যন্ত গ্রাম পঞ্চায়েত স্তরে ২৮৪৯ জন লাইভস্টক ডেভেলপমেন্ট সহায়ক কর্মরত আছেন।

(গ) উক্ত পদাধিকারীদের কর্মাধারা নিম্নরূপ ঃ

১। গ্রাম পঞ্চায়েতের সঙ্গে প্রাণী-সম্পদ বিকাশ বিভাগের সমন্বয় সাধন করা,

২। গ্রাম পঞ্চায়েত এলাকায় প্রাণী-সম্পদের সমীক্ষা তৈরি করা,

৩। কৃত্রিম প্রজননের মাধ্যমে গ্রাম পঞ্চায়েত এলাকায় গরুর সংকরায়নের কাজকে ত্বরান্বিত করা, বাছুর জন্মানোর পর প্রাণী চিকিৎসকের পরামর্শমতো সংকর বাছুরের স্বাস্থ্য ও পরিচর্যা সংক্রান্ত ও তত্ত্বাবধান,

৪। প্রাণী চিকিৎসকের তত্ত্বাবধানে/পরামর্শে প্রাথমিক প্রাণী চিকিৎসার ব্যবস্থা, টিকাকরণ ও স্বাস্থ্য সংক্রান্ত অন্যান্য পরামর্শদান,

৫। গো-উন্নয়নের স্বার্থে প্রাণী পালকদের সবুজ গো-খাদ্য চাষে উদ্বুদ্ধ করা,

৬। দেশি শুকর, হাঁস, মুরগি, ছাগল, ভেড়ার গুণগত মানোন্নয়নের জন্য ব্লক প্রাণী-সম্পদ বিকাশ আধিকারিক ব্লক প্রাণীচিকিৎসা। অতিরিক্ত ব্লক প্রাণীচিকিৎসকের পরিকল্পনা ও পরামর্শমতো উন্নতমানের প্রাণী সরবারহ ও তত্ত্বাবধান করা, এবং

৭। প্রাণী-সম্পদ বিকাশ সম্পর্কিত অন্যান্য কাজে অংশগ্রহণ।

## বেসরকারি মেডিকেল কলেজ স্থাপন

২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ১১৩৭) **শ্রী তপন হোড়** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বোলপুরে একটি মেডিকেল কলেজ স্থাপনের প্রস্তাব রাজ্য সরকারের আছে ;

(খ) সত্যি হলে উক্ত কলেজ স্থাপনের ব্যাপারে জমির ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(গ) উক্ত মেডিকেল কলেজ স্থাপনের জন্য আনুমানিক কত টাকা ব্যয় হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

(গ) প্রশ্নই ওঠে না।

### কলকাতার বইমেলায় বই বিক্রি

২৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৯) **শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ১৯৯৯ সালে কলকাতা বইমেলার বিভিন্ন স্টল থেকে কত টাকার বই বিক্রি হয়েছে ; এবং

(খ) উক্ত বইমেলায় বাংলা বই বিক্রির সংখ্যা কত?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯ সালের পাবলিসার্স অ্যান্ড বুক সেলার্স কলকাতায় বইমেলার আয়োজন করেছিল। গ্রন্থাগার পরিষেবা বিভাগ কোনওভাবেই এই মেলা সঙ্গে সম্পর্ক যুক্ত ছিল না। সুতরাং স্টল থেকে কত টাকার বই বিক্রি হয়েছে—এই সম্পর্কিত তথ্য এই বিভাগে নেই।

(খ) 'ক'-এ বর্ণিত কারণের জন্য বাংলা বই বিক্রির সংখ্যা সম্পর্কিত তথ্যও এই বিভাগে নেই।

### কাজু বাদাম চাষ

২৬১। (অনুমোদিত প্রশ্ন নং ১১৯৮) **শ্রী কমল মুখার্জি ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যে বর্তমানে কী পরিমাণ জমিতে কাজু বাদাম চাষ হয়ে থাকে ;

(খ) বাৎসারিক উৎপাদনের পরিমাণ কত; এবং

(গ) বিগত ১৯৯৬-৯৭ থেকে ১৯৯৮-৯৯ পর্যন্ত তিনটি আর্থিক বছরে কাজু বাদাম বিক্রি করে সরকারের কত টাকা আয় হয়েছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে ৮২৬৯ হেক্টর জমিতে কাজু বাদাম চাষ হয়ে থাকে (১৯৯৮-৯৯ সালের হিসাব)

(খ) উৎপাদনের পরিমাণ ৭৯২৭ টন (১৯৯৮-৯৯ সালের হিসাব)

(গ) বিগত তিনটি বছর-এ কাজু বাদাম বীজ হিসাবে বিক্রি করে আয় হয়েছে—

১৯৯৬-৯৭ টাকা ২৯,০৫৭.০০

১৯৯৭-৯৮ টাকা ২৩,২৫০.০০

১৯৯৮-৯৯ টাকা ২২,৮৬০.০০

**মালদহ জেলার আমবাগান**

২৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৬০) **শ্রী গৌতম চক্রবর্তীঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় কত একর আমবাগান আছে (থানাওয়ারি হিসাবসহ);

(খ) দশ বছর আগে যত একর আমবাগান ছিল তুলনামূলকভাবে বর্তমানে উক্ত বাগানের বিস্তৃতি কি বৃদ্ধি পেয়েছে ;

(গ) আমের উৎপাদন বৃদ্ধির জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না ; এবং

(ঘ) হয়ে থাকলে, কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মালদহ জেলায় ব্লকভিত্তিক বাগিচা ফসলের হিসাব।

| | |
|---|---|
| হরিশচন্দ্রপুর-১ | ৪০০ হেক্টর |
| হরিশচন্দ্রপুর-২ | ৬০০ হেক্টর |
| চাঁচল-১ | ৭৫০ হেক্টর |
| চাঁচল-২ | ১৫০ হেক্টর |
| রতুয়া-১ | ২০০০ হেক্টর |
| রতুয়া-২ | ২২০০ হেক্টর |
| গাজল | ৪৫০ হেক্টর |
| বামনগোলা | ২০ হেক্টর |

| | |
|---|---|
| হাবিবপুর | ৬০ হেক্টর |
| পুরাতন মালদা | ১৮৬০ হেক্টর |
| ইংলিশবাজার | ৭৮০০ হেক্টর |
| মানিকচক | ২৮৬০ হেক্টর |
| কালিয়াচক-১ | ২০০০ হেক্টর |
| কালিয়াচক-২ | ১৮০০ হেক্টর |
| কালিয়াচক-৩ | ২৫০ হেক্টর |
| | ২৩,২০০ হেক্টর |

(খ) এই দপ্তর কৃষি বিভাগ থেকে ১৯৯৭ সালে পৃথক হয়েছে। ১০ বছরের হিসাব এই দপ্তরে নেই। নিচে ১৯৯৭-৯৮ ও ১৯৯৮-৯৯ সালের হিসাব দেওয়া হল।

১৯৯৭-৯৮ সালে ২২,৪২৯ হেক্টর

১৯৯৮-৯৯ সালে ২৩,২০০ হেক্টর

উপরের তথ্য থেকে দেখা যাচ্ছে বছরে শতকরা ৩.৪ আমের এলাকা বৃদ্ধি পেয়েছে।

(গ) হ্যাঁ হয়েছে।

(ঘ) আমের উৎপাদন বৃদ্ধির জন্য গত ১৯৯৮-৯৯ সালে মালদা জেলায় ৩০০০টি আমের মিনিকিট বিতরণ করা হয়েছে এবং ১৯৯৯-২০০০ সালের জন্য মালদায় ৩০০০টি আমের মিনিকিট বিতরণ করার পরিকল্পনা নেওয়া হয়েছে। এছাড়া ৪ জন ফলচাষীর মধ্যে বাগিচা উন্নয়নের জন্য ১১,২৬৮.০০ টাকা অনুদান দেওয়া হয়েছে।

উন্নতমানের চারা তৈরি করে বিতরণের জন্য মালদা ফার্মে ২০০টি নতুন আমের চারা বসানো হয়েছে।

**মালদহ জেলায় নতুন হিমঘর স্থাপন**

২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৯৯) শ্রী গৌতম চক্রবর্তী ঃ কৃষি (কৃষি বিপণন)

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

মালদহ জেলার ইংলিশবাজার অথবা কালিয়াচকে কি নতুন হিমঘর স্থাপন করার পরিকল্পনা সরকারের আছে।

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এই মুহূর্তে মালদহ জেলার ইংলিশবাজার অথবা কালিয়াচক নতুন হিমঘর স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নেই। তবে সমবায় সমিতি করে ইংলিশবাজার নিয়ন্ত্রিত বাজার সমিতির সাহায্য নিয়ে একটা হিমঘর স্থাপনের প্রচেষ্টা করা হচ্ছে।

**সিঙ্গুর ব্লকে জলসরবরাহ প্রকল্প**

২৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৫৯) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার সিঙ্গুর ব্লকে কয়েকটি জলসরবরাহ প্রকল্প অনুমোদিত হয়েছে ;

(খ) সত্যি হলে, অনুমোদিত প্রকল্পগুলির মধ্যে কতগুলি চালু করা হয়েছে ; এবং

(গ) বাকি প্রকল্পগুলি কত দিনের মধ্যে চালু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) সবগুলিই চালু হয়েছে।

(গ) প্রশ্নই ওঠে না।

**Disposal and recovery of empty barrels from WNRAs/AWs by W.B.E.C.S. Corporation Ltd.**

265. (Admitted Question No. 1655) **Shri Sanjib Kumar Das :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to State—

(a) whether it is a fact that West Bengal Essential Commodiites

Supply Corporation Limited has already sustained financial loss to the tune of Rs. 22.55 lacs due to non-return of empty barrels by the WNRAs/AWs;

(b) if so,

(i) the steps taken by the Corpn. for disposal and recovery of empty barreals from WNRAs/AWs;

(ii) total number of empty barrels so disposal of ; and

(iii) the total amount realised up to 31.12.2000?

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) No.

(b) Does nto arise.

**পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে ডেপুটি পার্সোনেল ম্যানেজার পদ পূরণ**

২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৬৮) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমে একইসঙ্গে একজন ডেপুটি পার্সোনেল ম্যানেজার ও একজন ডেপুটি পার্সোনেল ম্যানেজার ইন-চার্জ রয়েছেন ;

(খ) সত্যি হলে, পুরো সময়ের জন্য ডেপুটি পার্সোনেল ম্যানেজার থাকলে একইসঙ্গে ডেপুটি পার্সোনেল ম্যানেজার ইন-চার্জ কি কাজ করে থাকেন ;

(গ) নিগমের বোর্ড অফ ডিরেক্টর্স-এর সভায় এ ব্যাপারে কোনও অনুমোদন নেওয়া হয়েছি কিনা ; এবং

(ঘ) এই অনিয়ম দূরীকরণে রাজ্য সরকার কর্তৃক গৃহীত ব [illegible] কিরূপ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী**

(ক) সত্যি।

(খ) পার্সোনেল বিভাগে একজন ম্যানেজারের অধীনে দুইটি ডেপুটি ম্যানেজারের পদ নির্দিষ্ট আছে। তাই সেই বিভাগে একই সঙ্গে বণ্টিত দায়িত্ব অনুসারে দুজন আধিকারিকের কাজ করার মধ্যে কোনও নীতিগত বাধা নেই।

প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে অ্যাকাউন্টস বিভাগে চিফ অ্যাকাউন্টস অফিসারের অধীনে একজন অ্যাকাউন্টস অফিসার ইন-চার্জ সহ মোট ৫ (পাঁচ) জন অ্যাকাউন্টস অফিসার কাজে নিযুক্ত আছে।

(গ) যেহেতু আলোচ্য ব্যবস্থা সাময়িক প্রয়োজনভিত্তিক প্রশাসনিক পদক্ষেপের অঙ্গ এবং যেহেতু এই বাবদ এককালীন বা পৌনঃপুনিক কোনও ব্যয়ের প্রয়োজন হচ্ছে না। তাই এ বিষয়ে নিগমের বোর্ড অফ ডিরেক্টর্সের অনুমোদন চাওয়া হয়নি। কারণ এ বিষয়ে নিয়ম অনুযায়ী বোর্ডের অনুমোদনের প্রয়োজন নেই।

(ঘ) আলোচ্য ব্যবস্থাকে অনিয়ম বলা যায় না। তবে এই সাময়িক ব্যবস্থার জায়গায় নিয়ম মোতাবেক উপযুক্ত আধিকারিকগণের মধ্যে বোর্ড অফ ডিরেক্টর্স-এর অনুমোদিত পদ্ধতি মেনে উপযুক্ত আধিকারিকগণকে প্রমোশন দেওয়ার জন্য নির্দিষ্ট পদক্ষেপ নেওয়া হচ্ছে।

**Branch Office renovated at Malda and Midnapore WBECSC Ltd.**

267. (Admitted Question No. 1900) **Shri Rampayre Ram :** Will the Minister-in-charge of the Food & Supplies Department be pleased to State—

(a) whether it is a fact that branch offices of the West Bengal Essential Commodities Supply Corporation at Malda and Midnapore District will be renovated;

(b) if so,

(i) total expenditure likely to be incurred; and

(ii) brief project report of the same.

**Minister-in-charge of the Food & Supplies Department :**

(a) No. It is not a fact.

(b) (i) & (ii) does not arise.

**মেদিনীপুর জেলার শাক-সব্জী, ফল, ফুল ও পান চাষ**

২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০২৫) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৯৯ সালে মেদিনীপুর জেলায় কত পরিমাণ জমিতে শাক-সব্জী, ফুল, ফল ও পান চাষ করা হয়েছিল ; এবং

(খ) তন্মধ্যে, কত পরিমাণ জমির ফসল বন্যায় ক্ষতিগ্রস্ত হয়েছিল?

**খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যানপালন বিভাগে ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯৯ সালে মেদিনীপুর জেলায় মোট ২৫,০০০ হেক্টর জমিতে শাক-সব্জী, ৬৩১০ হেক্টর জমিতে ফুল চাষ ৯৪৩৮ হেক্টর জমিতে ফল চাষ ও ৫৯৩০ হেক্টর জমিতে পান চাষ করা হয়েছে।

(খ) ১৯৯৯ সালে সেপ্টেম্বর মাসে অতিবৃষ্টির ফলে ও অক্টোবর মাসে ঝড় ও বন্যায় ফলে মোট ১৪,৫০০ হেক্টর জমির শাক-সব্জী, ২৪০০ হেক্টর জমির ফুল, ৫০০০ হেক্টর জমির ফল ও ২২২০ হেক্টর জমির পান চাষ নষ্ট হয়েছে।

ঝাড়গ্রাম সদর হাসপাতাল সংস্কার

২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ২০২৬) **শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** স্বাস্থ্য ও পরিবার-কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) একথা কি সত্যি যে, ঝাড়গ্রাম সদর হাসপাতাল ভবন সংস্কারের কাজ বন্ধ হয়ে আছে ; এবং

(খ) সত্যি হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, কাজ চলছে।

(খ) প্রশ্ন ওঠে না।

## রাজ্যে হিমঘরে সংখ্যা

২৭০। (অনুমোদিত প্রশ্ন নং ২০৮০) **শ্রী ভক্তরাম পান ও শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে হিমঘরের সংখ্যা কত (জেলাভিত্তিক); এবং

(খ) উক্ত হিমঘরগুলিতে বর্তমানে মোট কি পরিমাণ আলু সংরক্ষণ করা হয়ে থাকে।

**কৃষি (কৃষি বিপণন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে রাজ্যে জেলাভিত্তিক চালু হিমঘরের সংখ্যা নিম্নে দেওয়া হল ঃ—

| জেলা | হিমঘরের সংখ্যা |
|---|---|
| ১। হাওড়া | ৬ |
| ২। মেদিনীপুর (পশ্চিম) | ৩০ |
| ৩। মেদিনীপুর (পূর্ব) | ২৪ |
| ৪। নদীয়া | ২ |
| ৫। মুর্শিদাবাদ | ৬ |
| ৬। হুগলি | ১১৮ |
| ৭। বর্ধমান | ৮০ |
| ৮। বীরভূম | ১৪ |
| ৯। বাঁকুড়া | ২৭ |
| ১০। চব্বিশ পরগনা (উত্তর) | ৪ |
| ১১। চব্বিশ পরগনা (দক্ষিণ) | ১ |
| ১২। মালদা | ১ |
| ১৩। জলপাইগুড়ি | ৬ |
| ১৪। কোচবিহার | ৫ |
| ১৫। কলকাতা | ১১ |
| মোট | ৩৩৫টি |

কলকাতায় অবস্থিত ১১টি হিমঘরে বেশির ভাগ ক্ষেত্রেই ফল, সব্জী, মাছ ইত্যাদি সংরক্ষিত হয়। ২-৩টি হিমঘরে সামান্য পরিমাণ আলু মজুত করা হয়।

(খ) উক্ত হিমঘরগুলিতে বর্তমান বছরে প্রায় ৩৩ লক্ষ মেট্রিক টন আলু সংরক্ষিত করা হয়েছে।

## ADJOURNMENT MOTION

[12-00 — 12-10 p.m]

**Mr. Speaker :** Today I have received five notices of adjournment motion. The first one is from Shri Ashoke Kumar Deb and Shri Sudhir Bhattacharjee on the subject of reported sinking of a cargoship 'M.V. Prime value' in the Bay of Bengal. The second one is from Shri Dilip Kumar Das on the subject of reported attack on one Santosh Mondal cuasing severe injury to him. The third one is from Shri Jatu Lahiri on the subject of prolonged clousure of India Machinery and consequential situation arisen. The fourth one is from Shri Saugata Roy and the fifth one is from Shri Sailaja Kumar Das both on the subject of alleged lathi charge on Chhatra Parishad demonstrators by police on 19-07-2000.

The subject matter of the first and the third motions are not such that may call for adjournment of the business of the House. Subject matters of the second, fourth and fifth motions relate to day-to-day administration of the Government and do not call for adjournment of the business of the House. The members may invite attention of the Minister concerned through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to all the five motions.

One Member of the party may, however, read the text of the Motion as amended. Mr. Saugata Roy.

**শ্রী দিলীপকুমার দাস ঃ** স্যার, আমাকেও পড়তে দিন।

**মিঃ স্পিকার ঃ** এক পার্টির একজন পড়বেন। এখন আপনি ঠিক করুন যে কোন

পার্টিতে আছেন। এটা ঠিক করে আমাকে জানিয়ে দেবেন তারপর আমি দেখব।

(গোলমাল)

রুল হচ্ছে, এক পার্টি থেকে একজন পড়বেন। আপনি আগে নির্ধারণ করুন যে কোন পার্টিতে আছেন, তারপর ব্যবস্থা করব।

**শ্রী দিলীপকুমার দাস ঃ** স্যার, আমি তৃণমূল কংগ্রেসে আছি।

**মিঃ স্পিকার ঃ** বসুন, বসুন, সৌগত রায় পড়ুন।

**Shri Saugata Roy :** Sir, this Assembly do now adjourn its business to discuss definite matter of urgent public importanct and of recent occurrence, namely:

The Public made severe lathi-charge on Chhatra Parishad activists yesterday when they had gone on a protest rally to protest against the removal of higher secondary courses in colleges. The demonstrators were led by M.L.As Asoke Kumar Deb and Tapas Roy and Chhatra Parishad President, Subhankar Sarkar. Many Students including some girl students were injured and serveral were admitted to Medical College Hospital.

(Noise and Interruption)

(At this stage Congress (I) Members walked out of the Chamber except Shri Dilip Das)

**মিঃ স্পিকার ঃ** মিঃ দিলীপ দাস, আপনি বলছেন, আমি তৃণমূল করি। আপনি আমাকে এটা লিখিতভাবে দিন তারপর যা ব্যবস্থা করার সে ব্যবস্থা হবে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** Today I have received seven notices of Calling Attention on the following subjects, namely :-

1. Treatment of Arsenic Affected patients in the State : Shri Sudhir Bhattacherjee

| | | |
|---|---|---|
| 2. Reported police firing at Akheri-gunj, Murshidabad on 17-7-2000 | : | Shri Deba Prasad Sarakr |
| 3. Steps taken for providing financial assistance to Uttar Banga Unnayan Parsad | : | Shri Nirmal Das |
| 4. Reported death of 2 persons from a clash between tow anit-social groups at Daluipur under Kaligunj P.S. Nadia on 19-7-2000 | : | Shri Ashok Kumar Deb |
| 5. Reported erosion of Kangsabati embankment in Kharagpur II P.S. area, Midnapore | . | Shri Nazmul Haque |
| 6. Reported arrest of a kingpin of dacoit gant in Calcutta on 19-7-2000 | : | Shri Saugata Roy |
| 7. Step taken by the State Government for modernisation of Great Eastern Hotel | : | Shri Tapan Hore |

I have selected the notice of Shri Nazmul Haque on the subject of reported erosion of Kangsabati embankment in Kharagpur-II P.S. area, Midnapore.

The Minister-in-charge may please make a statement today if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha** ; Sir, the statement will be made on 26th July 2000.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-of-State for Fire

Services Department to make a statment on the subject of reported devastating fire in the Moira Coal Mine of E.C.L. in Burdwan district.

(Attention called by Shri Ashoke Kumar Deb on the 11th July 2000)

(At this stage Congress (I) Members entered the Chamber)

**শ্রী প্রতীম চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ই সি এল কর্তৃপক্ষের ময়রা কয়লাখনিটি পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপন কৃত্যকের আওতার বাইরে অবস্থিত এবং তারা অগ্নিকান্ডের মোকাবিলার জন্য পশ্চিমবঙ্গ দমকল বাহিনীর কাছ থেকে কোনওরূপ সাহায্য চাননি। অবশ্য পশ্চিমবঙ্গ দমকল বাহিনী এই ধরনের অগ্নিকান্ডের মোকাবিলার জন্য যথোপযুক্ত যন্ত্রপাতি সহযোগে সজ্জিত নয় বা তারা এই ধরনের প্রশিক্ষণে প্রশিক্ষিতও নয়। খনি নিরাপত্তা কারিগরি বিভাগই এই ধরনের অগ্নিকান্ডের মোকাবিলার জন্য উপযুক্ত কর্তৃপক্ষ। ই সি এল কর্তৃপক্ষ ও ধানবাদের খনি নিরাপত্তা মহাধ্যক্ষ মহাশয় ইতিমধ্যেই তাদের এই কাজে নিযুক্ত করেছেন। এই অগ্নিকান্ড আয়ত্বে আনার জন্য সংশ্লিষ্ট কর্তৃপক্ষ ইতিমধ্যেই প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছেন। অগ্নিকান্ডের এই ঘটনাটি ১৩-৭-২০০০ তারিখের সন্ধ্যা ৬টা নাগাদ আয়ত্বের মধ্যে আনা গেছে। এ বিষয়ে উল্লেখ করা যায় যে, ধোঁয়া ও আগুনের কবল থেকে দূরে রাখার জন্য প্রায় ৩৫টি পরিবারকে ইতিমধ্যেই নিরাপদজনক স্থানে স্থানান্তরিত করা হয়েছে এবং অগ্নিকান্ডের কারণ এখনও পর্যন্ত সরকারিভাবে নিরূপিত করা যায় নি।

খবর অনুসারে এই অগ্নিকান্ডের ফলে শত শত টন কয়লা নষ্ট হয়েছে বলে জানা গেছে।

মাননীয় বিধায়ক শ্রী অশোক দেব ও শ্রী নির্মল দাসের অবগতির জন্য উপরোক্ত তথ্য পেশ করা হল।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে আমার অতিরিক্ত প্রশ্ন। আপনি বলেছেন যে, ই সি এল কর্তৃপক্ষ কোনও সাহায্য চাননি। তাহলে ধরে নেওয়া যায় যে, ই সি এল কর্তৃপক্ষের নিজস্ব ফায়ার সার্ভিস রয়েছে। আমার প্রশ্ন, আগামীদিনে যাতে ঐ ধরনের ঘটনা না ঘটে তারজন্য সরকারের কোনও উদ্যোগ আছে কিনা এবং সে ব্যাপারে সরকারের ভূমিকা কি হবে?

**শ্রী প্রতীম চ্যাটার্জি ঃ** এটা জানবেন, ওটা আমাদের কাজ নয়। আমরা ইতিপূর্বে ঐ সমস্ত কাজ কখনও করিনি। খনির ভেতর টানেল কোথায় কিভাবে গেছে সেসব

আমরা কিছুই জানি না। আমরা মেট্রো রেলকে অগ্নিনির্বাপন দপ্তর রাখতে বলেছিলাম, কারণ ঐ ব্যাপারে আমরা সাহায্য করে থাকি। আন্ডার গ্রাউন্ডে, বিশেষ করে কয়লা খনির কাজ কেন্দ্রীয় সরকার দেখাশুনা করেন। আমাদের সঙ্গে তার কোনও যোগাযোগ নেই।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Panchayat and Rural Development Department to make a statement on the subject of non-release of fund for implementation of 'GRAM SAMRIDDHI YOJANA' Scheme to Nadia district since the financial year. 1999-2000.

(Attention called by Shri Ajoy Dey on the 12th July, 2000)

**ডঃ সূর্যকান্ত মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, "১৯৯৯-২০০০ আর্থিক বর্ষের শুরুতে নদীয়ার জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিগুলি এবং গ্রাম পঞ্চায়েতগুলির হাতে আগের বছরের জওহর রোজগার যোজনার সর্বমোট ৭৬১.৫২ লক্ষ টাকা উদ্বৃত্ত ছিল। উদ্বৃত্ত টাকার পরিমাণ কেন্দ্রীয় সরকার নির্ধারিত সীমার চেয়ে ৪৮৩.১৫ লক্ষ টাকা বেশি হওয়ায় ঐ বছর জওহর গ্রাম সমৃদ্ধি যোজনা খাতে কোনও টাকা নদীয়া পায়নি।

বর্তমান আর্থিক বছরে যদিও সমস্ত টাকা নদীয়া জেলা খরচ করে ফেলেছে কিন্তু ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালের অডিটের কাজ এখনও শেষ হয়নি। আশা করা যায় যে অডিটের কাজ শেষ করে এ মাসের মধ্যেই নদীয়া জেলা পরিষদ জওহর গ্রাম সমৃদ্ধি যোজনার প্রথম কিস্তির টাকার জন্য প্রস্তাব জমা দেবে।"

[12-10 — 12-20 p.m.]

**শ্রী অজয় দে :** মাননীয় মন্ত্রীর কাছে আমি একটি স্পেসিফিক প্রশ্ন রাখছি। উনি বলেছেন যে, ১৯৯৯-২০০০ আর্থিক বর্ষের শুরুতে নদীয়ার জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতিগুলি এবং গ্রাম পঞ্চায়েতগুলির হাতে আগের বছরের জওহর রোজগার যোজনার সর্বমোট ৭৬১.৫২ লক্ষ টাকা উদ্বৃত্ত ছিল, বর্তমান আর্থিক বছরে নদীয়া জেলা সমস্ত টাকা খরচ করে ফেলেছে, কিন্তু ১৯৯৭-৯৮ এবং ১৯৯৮-৯৯ সালের অডিটের কাজ এখনও শেষ হয়নি। জওহর রোজগার যোজনার যে টাকাটা ছিল সেই টাকাটা সরকার খরচ করে ফেলেছে। অডিটের কাজও সম্পূর্ণ করেনি। কিন্তু এর পরেও দেখতে পাচ্ছি যে গত ২৭শে অক্টোবর ১৯৯৯ অ্যাডিশনাল একজিকিউটিভ অফিসার, নদীয়া জেলাপরিষদ একটা অ্যালোকেশন করলেন ১০৮টি গ্রাম পঞ্চায়েতের জন্য ৬ কোটি ৬৯ লক্ষ ২৩

হাজার টাকা এবং সমস্ত জায়গায় অ্যালোকেশন করে দিলেন। পরবর্তীকালে ২০০০ সালের জন্য একটা করলেন। যদি এই অবস্থা হয়ে থাকে, এখনও অডিট হল না, হিসাব দিতে পারল না, আবার বলছেন অতিরিক্ত টাকা খরচ করে ফেলেছে। তাহলে কিসের ভিত্তিতে এই টাকাগুলো গ্রামপঞ্চায়েত অ্যালোকেশন করে দিলেন? ২ বছর ধরে ১০৮টি গ্রাম পঞ্চায়েত নদীয়া জেলার বঞ্চিত হচ্ছে। আপনি জানেন পঞ্চায়েতগুলির ডেভেলপমেন্টের এক মাত্র টাকা হচ্ছে জওহর রোজগার যোজনা এবং গ্রাম সমৃদ্ধি যোজনা। আপনি বলেছেন তাদের ব্যর্থতা, জেলাপষিদের ব্যর্থতার জন্য আজকে এটা দিতে পারেনি। যার ফলে বলছেন নদীয়া জেলাপরিষদ প্রথম কিস্তির টাকার প্রস্তাব জমা দেবে। জমা আপনার কাছে সাবমিট করল না, অথচ গ্রাম পঞ্চায়েতগুলোকে এই অর্ডার আমার কাছে আছে—পাঠিয়ে দেওয়া হল, অ্যালোকেশন করে দেওয়া হল এই গ্রাম পঞ্চায়েতগুলোকে ৬ কোটি ৬৯ লক্ষ ২৩ হাজার ২৭শে অক্টোবর ১৯৯৯ সালে। আপনি বলছেন আপনার কাছে প্রস্তাব এল না। কিসের ভিত্তিতে এই গুলি হচ্ছে আপনি দয়া করে উত্তর দেবেন।

**ডঃ সূর্যকান্ত মিশ্র :** আমি আগেই বলেছি আগের বছরের অব্যবহারিত টাকা ছিল। সুতরাং সাব-অ্যালটমেন্ট করতে তো নতুন অ্যালোকেশন সব সময় লাগে না। সাব-অ্যালটমেন্ট করা যায় যে টাকা হাতে আছে, অব্যবহারিত অর্থ, টাকা না এলে করা যায়। আপনি বললেন এখানে যে ৭ কোটি ৬১ লক্ষ ৫২ হাজার টাকা আগের বারের ছিল। সেখান থেকে সাব-অ্যালোটমেন্ট করে থাকবে, এতে আশ্চর্যের কি আছে? আর এটা জেলাপষিদের শুধু ব্যাপার নয়, এটা যখন হয় তখন জওহর গ্রাম সমৃদ্ধি যোজনা হয়নি, তখন জওহর রোজগার যোজনা থেকে গ্রাম সমৃদ্ধি যোজনা হচ্ছে। জওহর রোজগার যোজনায় আপনি খেয়াল রাখবেন যে তৃস্তর-জেলা পরিষদ, গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতি—আছে সেখানে এই টাকাটা থাকত, তৃস্তরকে ইউটিলাইজেশন দিতে হবে। এখন নতুন গাইড লাইন হয়েছে এই যে জওহর গ্রাম সমৃদ্ধি যোজনা হয়েছে এটা শুধু গ্রাম পঞ্চায়েতদের কাছে যায়।

## STATMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Municipal Affairs Department to make a statement on the subject of decision taken by the State Government to impose tax on drinking water supplied in the area under Calcutta Municipal Corporation.

(Attention called by Shri Deba Prasad Sarkar on the 14th July, 2000.)

**শ্রী অশোক ভট্টাচার্য :** জনসাধারণের পানীয় জল সরবরাহের জন্য পৌরসভাগুলিকে জল সরবরাহ পরিচালন ও রক্ষণাবেক্ষণ ব্যয় বাবদ পৌর আয়ের একটি উল্লেখযোগ্য অংশ ব্যয় করতে হয়। বহু পৌরসভার আর্থিক অসুবিধার কারণে জল সরবরাহ পরিচালনা ও রক্ষণাবেক্ষণের জন্য এবং প্রচলিত ব্যবস্থাকে উন্নত করার জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান করা অসম্ভব হয়ে ওঠে। এছাড়াও অধিকাংশ পৌর এলাকায় ক্রমবর্ধমান জনসংখ্যার চাহিদার পরিপ্রেক্ষিতে জল সরবরাহের বর্তমান ক্ষমতা বৃদ্ধি করা আশু প্রয়োজন। এমতাবস্থায় পৌর এলাকায় জল সরবরাহ ব্যবস্থা পবিচালনা ও রক্ষণাবেক্ষণের জন্য প্রয়োজনীয় ব্যয় সম্পাদনের জন্য পৌরসভাগুলির আয় বাড়ানো একান্ত প্রয়োজন। প্রথম রাজ্য অর্থ আয়োগও জলের সাধারণ ব্যবস্থাকারীকে রক্ষা করচ প্রদান করে অধিক জল ব্যবহারকারী ও ব্যবসায়িক প্রতিষ্ঠানের নিকট হতে বিভিন্ন ধাপের জলকর প্রচলনের সুপারিশ করেছেন। সমগ্র বিষয়ে বিবেচনায় রাজ্য সরকার পূর্বে পৌর এলাকায় জলকর প্রচলন বিষয়ে একটি নীতি সম্বলিত প্রতিবেদন প্রকাশ করেছেন। এতে সুপারিশ করা হয়েছে যে প্রত্যেক পৌরসভার জলকর নির্ধারণের নিজস্ব ব্যবস্থা থাকা প্রয়োজন। প্রসঙ্গত উল্লেখ যে কলকাতা পৌর নিগমকে রাজ্য সরকারের পক্ষ থেকে পানীয় জলের উপর কর বসানোর কোনও নির্দেশ দেওয়া হয়নি। কলকাতা পৌর এলাকায় গৃহস্থালিতে সরবরাহকৃত জলের জন্য বার্ষিক জলকর আদায়ের ব্যবস্থা সম্বলিত কলকাতা পৌর নিগমের নিজস্ব প্রবিধান (রেগুলেশন) বিগত ১৯৮৬ সাল থেকে প্রচলিত রয়েছে। এমতাবস্থায় কলকাতা পৌর নিগমই জলকর নির্ধারণ প্রসঙ্গে কোনও সিদ্ধান্ত গ্রহণ করতে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** এই জল কর বসানো সম্পর্কে কলকাতা পৌর নিগম, মন্ত্রী মহাশয় বলেছেন যে সরকার কোনও কথা বলেনি, এটা তাদের ব্যাপার, তাদের আইন অনুযায়ী করতে হবে। আমার যেটা জিজ্ঞাস্য এই জল কর বসানো সম্পর্কে সরকারের গাইড লাইন কি? এই যেটা বলছেন সেখানে কিন্তু একটা ভাব আছে, সেখানে কিন্তু জলকর বসানোর পক্ষে বলেছেন। আমি বিশেষ করে জানতে চাই এই এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক ওয়ার্ল্ড ব্যাঙ্ক ১২০০ কোটি টাকা কলকাতা কর্পোরেশনকে ঋণ দান করেছে, এই এশিয়ান ডেভেলপমেন্ট ব্যাঙ্ক বা ওয়ার্ল্ড ব্যাঙ্ক এই রকম যে ঋণ ওরা দিচ্ছে এই ঋণের শর্তগুলির মধ্যে জলকর, সেচকর, নিকাশি কর ওদের কি কি শর্ত আছে? এই রকম কি কি শর্ত আছে, যেগুলো জনসাধারণের ওপরে বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করতে পারে? এই প্রসঙ্গে আমার জিজ্ঞাস্য, এবারের নির্বাচনের পর সল্টলেকে যিনি পৌরপিতা, তিনি অলরেডি বলে দিয়েছেন, তারা সল্টলেক এরিয়াতে জলকর বসাচ্ছেন। কলকাতা কর্পোরেশনের মেয়র, আমরা কাগজে যেটা দেখলাম, তিনি বলেছেন যে, আপাতত তারা জলকর বসাবার পক্ষপাতি নন। কারণ সবাইকে জলটা দিতে না

পারলে, এক্ষুণি জলকর বসানোটা ঠিক হবে না। ফলে আমার জিজ্ঞাস্য, শুধু কলকাতা পৌরসভা কেন, এইরকম বিভিন্ন পৌরসভা জনসাধারনের স্বার্থের দিকে দৃষ্টি রেখে যাতে জলকর বসাতে বিরত থাকে, তারজন্য সরকার কোনও ব্যবস্থা নেবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** জলকর প্রসঙ্গে ইতিপূর্বে একটা পলিসি স্টেটমেন্ট আমি বিধানসভায় রেখেছিলাম এবং বিধানসভা থেকে সেটি গৃহীত হয়েছিল। সেখানে আমি বলেছিলাম, রাজ্যে জলকর বা চার্জ ধার্য করার ব্যাপারে পৌরসভাগুলো চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করবে। পলিসি হিসাবে, একটা নীতি হিসাবে আমরা এটা গ্রহণ করেছিলাম যে, কোনমতেই ক্যাপিটাল কস্ট রিকভারির জন্য জলকর বসানা এটা হতে পারবে না। অর্থাৎ একটা প্রকল্প তৈরি করতে যদি একশো কোটি টাকা খরচ হয়, সেটা তুলতে জনসাধারণের ওপরে কোনমতেই জলকর বসানো চলবে না, এটা হবে না। ডোমেস্টিকে যারা জল ব্যবহার করেন, তাদের দৈনন্দিন পানীয় জল সরবরাহের ব্যবস্থাটা যাতে করা যায়, সেটা যাতে চালু রাখা যায়, তারজন্য রক্ষণাবেক্ষণের জন্য যে খরচ হবে সেটা নেওয়া হবে। কলকাতায় প্রতি বছর ৬৭ কোটি টাকা তারা ব্যয় করে থাকে—পানীয় জল সরবরাহ করার জন্য পৌরসভা এবং সি এম ডি এ এই ব্যয় করে থাকে। এখন পর্যন্ত কলকাতা কর্পোরেশন ২০ কোটি টাকা সংগ্রহ করতে পেরেছে। বাকি টাকাটা আমরা সাবসিডি দিয়ে যাচ্ছি। ভবিষ্যতেও এই সাবসিডি দিয়ে যেতে হবে। কিন্তু কোনমতেই নিম্ন মধ্যবিত্ত মানুষ, বস্তির মানুষ, এদের কাছ থেকে এটা নেওয়া হবে না। ডোমেস্টিক কতকগুলো ফেরুল আছে। নিচের দিকে যে ফেরুলগুলো আছে, তার ওপরে জলকর থাকবে না। মূলত কমার্শিয়াল পারপাসে এবং ইন্ডাস্ট্রিয়াল পারপাসে যারা জল ব্যবহার করবে, তাদের ক্ষেত্রে আমরা জলকরের কথা বলছি, তাদের ওপরে জলকর বসাচ্ছি। আর সাধারণ মধ্যবিত্ত এবং উচ্চবিত্ত যারা জল নেবে, যাদের ক্ষমতা আছে, তাদের কাছ থেকে জলকর নিতে হবে অপারেশন অ্যান্ড মেনটেনেন্সের জন্য। আমাদের পলিসি স্টেটমেন্টে এটা অ্যাডপটেড হয়েছিল। এটাতে এ ডি বি বা বিশ্বব্যাঙ্কের কোনও শর্ত নেই।

## Presentation of the Thirteenth Report of the Standing Committee on Irrigation & Waterways and Water Investigation and Development (1999-2000)

**Shri Tapan Hore :** Sir, I beg to present the Thirteenth Report of the Standing Committee on Irrigation & Waterways and Water Investigation & Development (1999-2000) on the Drainage Problems in the Greater Calcutta Areas—Special Reference to Lower Bagjola, Keshtopur-

Bhangorekata and S.W.F. & D.W.F. Channels.

## Presentation of the Twentieth Report of the Committee on Subordinate Legislation, 1999-2000

[12-20 — 12-30 p.m.]

**Shri Biswanath Mitra :** Mr. Speaker, Sir, I beg to present the Twentieth Report of the Committee on Subordinate Legislation, 1999-2000.

## Presentation of the Seventh Report of the Standing Committee on Power, Commerce and Industries, Science & Technology and Non-Conventional Energy Sources (1999-2000)

**Shri Rabin Deb :** Mr. Speaker, Sir, I beg to present the 7th Report of the Standing Committee on Power, Commerce and Industries, Science and Technology and Non-conventional Energy Sources (1999-2000) on West Bengal Mineral Development and Trading Corporation Limited.

## MENTION CASES

[12-30 — 12-40 p.m.]

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা দেখছি কেন্দ্রীয় সরকার চটের উপরে আমাদের এখানে যে ১০ পারসেন্ট ব্যবহার ছিল সেটা কমিয়ে দেওয়া হল। যার ফলে সমস্যা দেখা দিয়েছে নতুন করে এবং এর সাথে আরেকটা সমস্যা দেখা দিয়েছে সেটা হচ্ছে স্টেট হাইওয়ে এবং ন্যাশনাল হাইওয়ের উপর দিয়ে যেসব গাড়ি-ঘোড়া চলে, তাতে যে কোনও পরিবহন ব্যবস্থাই হোক না কেন ১ টাকা করে সেস চার্জ করা হয়েছে। ওই টাকা দিয়ে নাকি জাতীয় সড়ক রক্ষণাবেক্ষণ করা হবে। এর আগে পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ানো হয়েছে। আবার নতুন করে সেস বাড়াচ্ছে। এটা কেন্দ্রী সরকারে একতরফাভাবে এই ঘটনা ঘটছে। আজকে যখন পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ানো হল সাথে সাথে এই সেস বসানো হল। পেট্রোল এবং ডিজেলের দাম বাড়ার ফলে শুধু ওর মধ্যেই এটা সীমাবদ্ধ থাকবে না, সঙ্গে সঙ্গে আরও জিনিসের দাম বাড়বে। সেইকারণে মানুষ এর

প্রতিবাদ করছে, কেন্দ্রীয় সরকারের এই অন্যায়ের বিরুদ্ধে প্রতিবাদ করছে।

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, কলকাতা বিধানসভার জগন্নাথপুর বিড়লাপুর বাস রাস্তার পশ্চিম দিকে বকুলতলা থেকে বৈদ্যখালি হয়ে পদ্মপুর স্কুল পর্যন্ত ১৯৭২ সালে ইটের রাস্তাটি তৈরি হয়। ওই রাস্তাটি মেরামত বা মেটাল রাস্তা করার জন্য দীর্ঘকাল ধরে জেলা পরিষদের কাছে দরবার করেছি। জেলা পরিষদ কর্ণপাত করছে না। এই বর্ষায় ওই রাস্তাটি চলাচলের অযোগ্য হয়ে উঠেছে। ওই রাস্তাটি দিয়ে বহু লোক চলাফেলা করে। বিধায়কদের ক্ষমতা বিকেন্দ্রীকরণের ফলে বিধায়কদের এই দুরবস্থা দেখতে হচ্ছে। তাই বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি যাতে অতিশীঘ্র ওই রাস্তাটি মেটাল রোড হয় তার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার বিধানসভা জামালপুর কেন্দ্রে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি একটি কন্ট্রাক্ট বেসিসে মহিলা ডাক্তার দিয়ে চালানো হচ্ছে। তিনি নিয়মিত আসেন না। প্রতিদিন গ্রাম থেকে প্রায় ১৫০-২০০ জন রোগী আসে দেখাতে। তারা ডাক্তার না পেয়ে মহকুমা হাসপাতালে গিয়ে ভিড় করছে। এখন বর্ষা সিজিন শুরু হয়েছে, আরও রোগের প্রকোপ বেড়েছে। তাই অবিলম্বে ওই নবগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিতে ২৪ ঘণ্টার জন্য ডাক্তার রাখার ব্যবস্থা করা হোক এই আবেদন আমি রাখছি।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বনগাঁতে সি পি এমের জল্লাদবাহিনীর আক্রমণে তৃণমূল নেতা সন্তোষ মন্ডল গুরুতর জখম হয়ে এন আর এস হাসপাতলে ভর্তি আছেন। ওই তৃণমূল নেতা গুলি এবং বোমার আঘাতে গুরুতরভাবে আহত হয়েছেন। স্যার, আপনার মাধ্যমে আমি এই সভায় বলছি, গতকাল আমি একটা বিবৃতি কাগজে দেখলাম। স্যার, এই মন্ত্রীসভার একজন মাননীয় সদস্য ক্ষিতিবাবু তিনি বলেছেন যে বাজেট বক্তৃতায় মাননীয় পুলিশমন্ত্রী যে বক্তৃতা করেছেন তাতে আরও বেশি করে বাংলায় খুন খারাপি হবে এবং বাইরের থেকে আরও আগ্নেয়াস্ত্র আসবে। ফলে বাংলায় অশান্তি দেখা দেব। স্যার, মাননীয় মন্ত্রী লোকসভার একজন মন্ত্রীর সম্বন্ধে বলেছেন। নেতৃ মমতা ব্যানার্জি যা বলেছেন ঠিকই বলেছেন, পশ্চিমবাংলায় এই ধরনের বিবৃতি যদি পুলিশমন্ত্রী দেয় তাহলে সাধারণ মানুষের মধ্যে অশান্তি হতে বাধ্য। স্যার, এই ব্যাপারে অবিলম্বে পদক্ষেপ নেওয়া দরকার।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** মাননীয় সদস্যদের বলি, এই বিধানসভায় যারা সদস্য নন এবং যারা বাইরের লোক যারা এখানে ডিবেট করতে পারবেন না, তাদের নাম আপনারা এখানে নেবেন না এবং যিনি এখানে অনুপস্থিত আছেন তিনি যে কোনও সদস্য বা যে

কোনও মন্ত্রী হন, তিনি যদি অনুপস্থিত থাকেন তার বিরুদ্ধে অ্যালিগেশন আনতে গেলে নোটিশ দিয়ে বলতে হবে। এটা আমি আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন, কয়েক বছর ধরে কৃষক-এর ফসল মার খাচ্ছে এবং যা খরচ হচ্ছে সেই দামও তারা পাচ্ছে না। এর ফলে বোরো, আমন, আলুর চাষ মার খাওয়ার ফলে কৃষক-এর চাষ করার ক্ষেত্রে তারা নিরুৎসাহ হয়ে পড়ছে। এই বছরে বর্ষা দক্ষিণ বঙ্গ এলাকায় এখনও আসেনি। ডি ভি সি জল ছাড়ছে না। বাইরের থেকে চাল আমদানি করা হচ্ছে। এই রকম পরিস্থিতিতে দাঁড়িয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি আবেদন জানাচ্ছি তিনি যেন যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন যাতে চাষীরা আবার উৎসাহী হয় এবং চাষ বাস তারা করতে পারেন। নচেৎ টাকা পয়সা খরচ করে ডিজেল বা বিদ্যুৎ এর দ্বারা চাষ করতে চাইছেন না।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া কর্পোরেশনের ৪৬ নম্বর ওয়ার্ডের কোনা ট্রাক টার্মিনাসের কাছে এবং কোনা এক্সপ্রেস ওয়ের উপর নতুন বাস স্ট্যান্ড নির্মাণের জন্য দাবি জানাচ্ছি। কারণ সংশ্লিষ্ট এলাকায় প্রচুর ফাঁকা জায়গা পড়ে রয়েছে। যদি ওখানে জায়গা পাওয়া যায় কোনা ট্রাক টার্মিনার্সের কাছে সেখানে বাস স্ট্যান্ড নির্মাণ করলে একদিকে হাওড়ার সাধারণ যাত্রী থেকে শুরু করে বাগনান, ডোমজুড় আমতার মানুষ-এর সংযোগের সুবিধা বাড়বে। এই বাস স্ট্যান্ড হলে শহরের ঘিঞ্জি এলাকায় যে বাস দাঁড়ায় এবং এর জন্য যে যানজট হয় তাতে সাধারণ মানুষের যে অসুবিধা হচ্ছে তা দূরীভূত হবে। তাই কোনা ট্রাক টার্মিনার্সের কাছে বাস স্ট্যান্ড করার জন্য আমি আবেদন জানাচ্ছি। এই দাবি যেন অতি সত্বর পূরণ করা হয়।

**শ্রী নাজমূল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ এবং জলপথ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সেচ ও জলপথ দপ্তরের অধীনে মেদিনীপুর জেলায় পশ্চিমাঞ্চলে ধান উৎপাদন কম। এর মূল কারণ মেদিনীপুরের মেন ক্যানেল এবং তার সঙ্গে যুক্ত ফিডার ক্যানেলগুলি দীর্ঘদিন সংস্কার না করার ফলে মেদিনীপুর জেলার পশ্চিমাঞ্চলে কমান্ড এরিয়ায় সেচ এবং জলপথ এর ৭৫ হাজার একর জমিতে যেখানে চাষ হওয়ার কথা। সেখানে গত খারিফ মরশুমে সার্বসাকুল্যে চাষ হয়েছিল ৩২ হাজার একর জমিতে। অনুরূপভাবে বোরো চাষের এলাকাও কমেছে। ক্যানেলগুলি সংস্কার না হওয়ার ফলে কৃষকরা ক্ষতিগ্রস্থ হচ্ছে মাঝে মাঝেই। মাননীয় মন্ত্রী মহাশয় দেড় কোটি টাকা জেলা পরিষদকে বরাদ্দ করেছেন, কিন্তু চাহিদার তুলনায় সেই টাকা অত্যন্ত সীমিত। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, মেদিনীপুর

একটি বড় জেলা, এখানে কৃষি উৎপাদন যাতে না কমে যায় তার জন্য সেচের ব্যাপারে উদ্যোগ নেওয়া হোক।

[12-30 — 12-40 p.m.]

**শ্রী অজয় দে ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পুলিশ বাজেটের সময়ে আমাদের পুলিশ মন্ত্রী বলেছিলেন, দরকার হলে কেন্দ্রীয় দুজন মন্ত্রীকে গ্রেপ্তার করতে হবে। কিন্তু তাদের বিরুদ্ধে কোনও স্পেসিফিক চার্জ নেই। কিন্তু যার বিরুদ্ধে স্পেসিফিক চার্জ আছে সেই সুশান্ত ঘোষকে গ্রেপ্তার করা হচ্ছে না। আমি আজকে পুলিশমন্ত্রীকে বলতে চাই, যদি তার ক্ষমতা থাকে তাহলে যেন কেন্দ্রীয় মন্ত্রীদের গ্রেপ্তার করেন। এইভাবে তিনি অশান্তি করতে চাইছেন এবং গৃহযুদ্ধ বাঁধাতে চাইছেন। যদি পুলিশমন্ত্রীর সাহস থাকে তাহলে কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রী এবং রেলমন্ত্রীকে গ্রেপ্তার করে দেখান।

**শ্রী বংশীবদন মৈত্র ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার খানাকুল থানার মুন্ডেশ্বরী, দ্বারকেশ্বর এবং রূপনারায়ণ নদীগুলো আছে এবং গত বন্যায় সময়ে সেই নদীগুলির পাড় ভেঙ্গে গিয়েছিল। খানাকুলে দুটি পঞ্চায়েত সমিতি আছে, সেগুলো তৃণমূল এবং বি জে পি দ্বারা পরিচালিত হচ্ছে, তারা নদী বাঁধগুলি সংস্কার করার ব্যাপারে কিছুই করছে না এবং লক্ষ লক্ষ টাকা তারা আত্মসাৎ করছে। এই অবস্থায় নদী বাঁধগুলি মেরামত না করলে আগামী দিনে দু থেকে তিন লক্ষ লোক বন্যায় কবলে পড়বে। সেইজন্য মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই বিকল্প কোনও ব্যবস্থা গ্রহণ করে নদী বাঁধগুলি সংস্কার করা হোক, আট, দশটি স্থানে নদীবাঁধগুলি ভেঙ্গে রয়েছে।

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে খবরের কাগজে দেখলাম গড়বেতা থানায় ৪৮টি আগ্নেয়াস্ত্র এবং ৮০ কেজি বোমার মশলা পাওয়া গেছে। এর পরেও যদি প্রশাসন নীরব থাকে তাহলে শুধু গড়বেতা নয়, সারা পশ্চিমবাংলার অবস্থা ভয়াবহ হবে। পশ্চিমবাংলাকে শান্ত রাখতে গেলে প্রশাসনকে আরও কঠোর হাতে এই অবস্থার মোকাবিলা করতে হবে এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে বলব যারা দোষী তাদের গ্রেপ্তারের ব্যবস্থা করতে হবে।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয় উল্লেখ করতে চাই। আমাদের দেশের একটি

গুরুত্বপূর্ণ রাষ্ট্রায়ত্ত শিল্প সংস্থা হিন্দুস্থান অ্যান্টিবায়েটিক লিমিটেড, তাদের হেড অফিস পুনেতে, কিন্তু কলকাতায় তাদের একটা ডিপো আছে ৭৮/১ বালিগঞ্জ সার্কুলার রোডে। সেই ডিপোটি দীর্ঘদিন ধরে বন্ধ করে রাখা হয়েছে। ওখানকাব যারা কর্মচারী এবং ইউনিয়নের নেতা পার্থ তরফদার, ডি কে বিশ্বাস, তাদের ওরা ওই জায়গা থেকে ট্রান্সফার করে দিয়ে এই ডিপোকে অকার্যকর অবস্থায় রেখে দিয়েছেন এবং মাননীয় মন্ত্রী আছেন, তিনি নিশ্চয় এই ব্যাপারে বলবেন। স্যার, গত জুন মাসের থেকে এটা সম্পূর্ণ বন্ধ করে রেখে দিয়েছে। এরফলে ওখানকার যারা কর্মচারী, তারা অবর্ণনীয় কষ্টের মধ্যে পড়েছে। তারচেয়েও বড় কথা হচ্ছে কেন্দ্রে একটা দপ্তর খোলা হয়েছে—বিলগ্নিকরণ দপ্তর। তার একটাই কাজ হচ্ছে—আই এম এফ এর নির্দেশিত পথে রাষ্ট্রায়াত্ত ক্ষেত্রগুলিকে হয় বিলগ্নিকরণ, না হয় বন্ধ করে দেওয়া, স্যার, এই সংস্থাকে পঙ্গু করে দেওয়ার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই বিষয়ে মাননীয় মন্ত্রী এখানে আছেন, তিনি যদি কিছু বলেন তালে ভাল হয়।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় সদস্য যা বলেছেন—ইউনিয়ন প্রতিনিধিদের সাথে নিয়ে এই বিষয়ে আলোচনা করার কথা এবং সেই আলোচনাকে আমরা স্বাগত জানাচ্ছি। সেই আলোচনায় আমি বসতে চাই। কেন্দ্রীয় সরকারকে সাথে নিয়ে আলোচনা করতে চাই।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি আমার কেন্দ্রের এস এস কে এম হাসপাতালের দুরাবস্থার প্রতি। এস এস কে এম হাসপাতাল সব থেকে ভাল সরকারি হাসপাতাল। একে রেফারেল সুপার স্পেশালিটি হসপিটাল বলা হয়। কিন্তু সাম্প্রতিককালে সরকারি নীতির জন্য এই হাসপাতাল খুব সঙ্কটের মধ্যে পড়েছে। হাসপাতালে দুটো শিফটে ডায়ালিসিস হত। কিন্তু একটা শিফটে ডায়ালিসিস এর টেকনিশিয়ানকে ট্রান্সফার করে দেওয়ায় একটা শিফটে ডায়ালিসিস বন্ধ হয়ে গেছে। একটা শিফটে ডায়ালিসিস হচ্ছে। অন্যান্য হাসপাতাল থেকে যারা চিকিৎসার জন্য আসছেন, তারা চিকিৎসা পাবেন না। ৩০ জন নার্সের প্রয়োজন আছে এই ডিপার্টমেন্টে। সেই জায়গায় এখানে একটা মাত্র নার্স দিয়েছেন। বাইরের লোক অ্যালাওড নন, অথচ রাত্রিবেলায় অ্যাটেনডেন্ট রাখতে দেন না এবং সার্জারি ডিপার্টমেন্টে মদন চৌধুরি রিটায়ার করার পর একজন রিডারকে দিয়ে সার্জারি ডিপার্টমেন্টের কাজ চালানো হচ্ছে। সেখানে প্রফেসর নেই। হেড অফ দ্য ডিপার্টমেন্ট নেই। স্যার, এখনও পর্যন্ত পি জিতেই কিড্নি ট্রান্সপ্ল্যান্ট হত। ডাঃ আর এন বসু করতেন। তিনি রিটায়ারড করার পরে যিনি এসেছেন, তাকে কিড্নি ট্রান্সপ্ল্যান্টের অনুমতি দেননি। ফলে কিড্নি ট্রান্সপ্ল্যান্ট বন্ধ হয়ে গেছে। কার্ডিও থোরাসিক ডিপার্টমেন্ট সেখানে ওপেন হার্ট সার্জারি হয়, সেখানে নার্সের অভাবে

হচ্ছে না। পশ্চিমবঙ্গের একমাত্র ভাল সরকারি হাসপাতাল সরকারের এইসব নীতির জন্য—সমস্ত ভাল ডাক্তারকে বাইরে ট্রান্সফার করে দিয়ে, নার্সিং স্টাফকে সরিয়ে দিয়ে হাসপাতালকে অচলাবস্থায় পৌঁছে দিচ্ছে। আমি মনে করি অবিলম্বে এই ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা উচিত।

**শ্রী সুভাষ চন্দ্র সোরেন ঃ** আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছি যে সাঁওতালি ভাষাকে অলচিকি করা যায়। আপনি জানেন যে ৩৫ লক্ষ সাঁওতালি মানুষ এই ভাষায় কথা বলে। সারা ভারতে ১ কোটি .২৫ লক্ষ মানুষ এই ভাষায় কথা বলে তারা দীর্ঘদিন ধরে আন্দোলন করছে। ভারতের এতগুলি মানুষ তারা শিক্ষা সংস্কৃতি থেকে বঞ্চিত হচ্ছে। তাই রাজ্য সরকারের মধ্য দিয়ে কেন্দ্রর কাছে আবেদন করছি যে, সাঁওতালি ভাষাকে সংবিধানের অষ্টম তফসিলে নিয়ে আসুন।

[12-40 — 12-50 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সুন্দরবনের বিস্তীর্ণ এলাকা আজ দু তিনদিন ব্যাপী বিদ্যুৎহীন অবস্থায় রয়েছে। রায়দীঘি, মথুরাপুর, কাকদ্বীপ বিদ্যুৎ নেই। এই সময়ে মৎস্যজীবীরা মাছ ধরতে আসে। ইলিশ মাছ ধরতে আসে কিন্তু দুঃখের বিষয় বিদ্যুৎ না থাকার ফলে বরফ কল থেকে তারা বরফ নিতে পারছে না। কলকাতা থেকে বেশি দামে বরফ কিনতে হয়। বিদ্যুৎ না থাকার ফলে মৎস্যজীবীরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন করছি অবিলম্বে বিদ্যুতের ব্যবস্থা করুন। আপনি জানেন যে এই সময়ে মৎস্যজীবীরা যে ঋণ নেয়, সেই ঋণ শোধ করার সময়। কিন্তু আজকে বিদ্যুৎ না থাকার জন্য তাদের বেশি দামে বরফ নিতে হচ্ছে। অবিলম্বে এর ব্যবস্থা করুন।

**শ্রী খগেন্দ্রনাথ মাহাতো ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকায় শালবনী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটি ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহায়তায় গ্রামীণ হাসপাতালে উন্নীত হতে চলেছে। সিভিল ওয়ার্ক এর সমস্ত কাজ সম্পূর্ণ হয়ে গেছে মাস চারেক আগে। কিন্তু বিদ্যুতায়ন না হওয়ার জন্য উক্ত ভবনটি স্বাস্থ্য দপ্তরের হাতে হস্তান্তরিত হতে পারছে না। এর ফলে স্বাস্থ্য পরিষেবার কাজও সম্ভব হচ্ছে না। অতি সত্বর এই নবনির্মিত ভবনটি যাতে বিদ্যুতায়ন করে স্বাস্থ্য পরিষেবার কাজ শুরু করা যায় তার জন্য আবেদন করছি।

**শ্রী কমল মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, চন্দননগর বিধানসভার মধ্যে চন্দননগর পৌর নিগম, এখানে ২৮ থেকে ৩০ নম্বর ওয়ার্ড আর ভদ্রেশ্বরে ওয়ার্ড নাম্বার এক এবং দুই সেখানে পানীয়

জলের চূড়ান্ত অভাব, রাস্তা বেহাল অবস্থা নর্দমা না থাকার ফলে নিকাশি ব্যবস্থা খুবই খারাপ জায়গায় চলে গিয়েছে। দয়া করে এই অ্যাডেড এরিয়াগুলোর যে সমস্যা রয়েছে তাকে সমাধান করার জন্য আমি পৌরমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী সুস্মিতা বিশ্বাস ঃ** স্যার, আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধনসভায় বড়জোড়া যে বালিকা বিদ্যালয়টি আছে তাকে উচ্চতর বিদ্যালয়ে পরিণত করার জন্য আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বড়জোড়া বালিকা বিদ্যালয় থেকে মাধ্যমিকে একজন ছাত্রী দশম স্থান অধিকার করেছে। বর্তমানে এই বিদ্যালয়ে ছাত্রীর সংখ্যা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে এবং আশেপাশে উচ্চতর বিদ্যালয় না থাকার জন্য এই বিদ্যালয়টির উপর চাপ পড়ে যাচ্ছে। বড়জোড়া বালিকা বিদ্যালয়টিকে উচ্চতর বিদ্যালয়ে পরিণত করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** জনসাধারণের গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল— খুন, জখম, সন্ত্রাস, ডাকাতি লুঠপাঠ আজ রাজ্যের নিত্যদিনের ঘটনা। কোথাও, কোথাও শাসক দলের সমর্থকরা হত্যা চালাচ্ছে। কোথাও কোথাও বিরুদ্ধে মতাবলম্বী লোকদের ডাকাত বলে খুন করে দেওয়া হচ্ছে। সমাজবিরোধী বা ডাকাতদের খুন করার অধিকার মানুষের নেই। আইন তাকে শাস্তি দেয়। গতকাল ভাঙড়ে যেভাবে অন্তদলীয় কলহে আটজন খুন হল তা নজির বিহীন ঘটনা। এই সরকার সাধারণ মানুষের নিরাপত্তা দিতে ব্যর্থ।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই সভায় একটা নতুন প্রস্তাব রাখতে চাইছি। মেদিনীপুর জেলার দক্ষিণ অংশে কাঁথি মহকুমার ১৫টি ব্লকে প্রায় ২৫ লক্ষের মতো মানুষ বসবাস করে। প্রতি বছর সাইক্লোন এবং নিম্ন-চাপের ফলে অতি বর্ষণে হাজার হাজার বাড়ি-ঘর নষ্ট হয়, স্কুলগৃহ নষ্ট হয়, গভীর সমুদ্রে যে ধীবররা মাছ ধরতে যায় তারা প্রাণ হারায়, আর যারা নৌকা, ট্রলার নিয়ে যায় তারা নিখোঁজ হয়, অনেক সময় ডুবে যায়। ওই এলাকায় বিদ্যুতের অভাবে শিল্প গড়ে উঠেছে না। যদিও লবণ, নারকোল, ঝোবড়া, কাজুবাদাম ইত্যাদি শিল্পের সম্ভাবনা থাকলেও তা সম্ভব হয়নি। আমি দাবি রাখছি ওই কাঁথি মহকুমার ১৩টি ব্লক নিয়ে উপকূলবর্তী এলাকা উন্নয়ন পর্ষদ গঠন করা হোক। যেভাবে উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ হয়েছে, পশ্চিমাঞ্চল উন্নয়ন পর্ষদ হয়েছে সেই একইভাবে সমুদ্র উপকূলবর্তী এলাকায় কাঁথি মহকুমা নিয়ে যদি উন্নয়ন পর্ষদ গঠন করা যায় তাহলে কৃষি, সেচের যে দুরবস্থা দেখা যায়, দিনের পর দিন বেকারের সংখ্যা যা বাড়ছে সেটা দূর হবে। আগামী দিনে এই এলাকায় উন্নয়ন সাধন করা যাবে, শিল্প গঠন

করা যাবে, ক্ষুদ্র কুটির শিল্প স্থাপন করা যাবে। এই দাবি আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে করছি। ধন্যবাদ।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্পিকার স্যার, সে দিন চেয়ারে ছিলেন তিনি আনুষ্ঠানিকভাবে ঘোষণা করে ছিলেন মুখ্যমন্ত্রী বিদেশ সফরে যাচ্ছেন। আমরা এই সভায় তার বিদেশ সফরের শুভেচ্ছা কামনা করেছিলাম। আমরা খবরের কাগজে দেখেছি তিনি ইজরাইলে মরুপ্রান্ত ঘুরেছেন, সেখানে কেমন করে কৃষির উন্নতি হচ্ছে দেখেছেন। তার পর ইংলন্ডে গেছেন। কাগজে দেখলাম তিনি ফিরে এসেছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি তিনি বিদেশ গেলেন সরকারিভাবে এবং সরকারিভাবে ঘোষিত হয়েছে তিনি যাচ্ছেন, বিধানসভা চলাকালীন তিনি গিয়েছিলেন, আবার বিধানসভা চলছে তিনি ফিরে এসেছেন। আমি দাবি করছি তিনি বিবৃতি দিয়ে বলুন আমাদের জানান বিদেশ সফরে গিয়ে আমাদের রাজ্যের উন্নয়নের জন্য তিনি কি প্রকল্প বা ব্যবস্থা করে নিয়ে এসেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তিনি বিদেশ সফরে কি কি আলোচনা করেছেন, রাজ্যের জন্য কি কি ব্যবস্থা করেছেন বিধানসভায় বিবৃতি দিয়ে আনুষ্ঠানিকভাবে জানান।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যের মাননীয় ত্রাণমন্ত্রীর এবং সাথে সাথে রাজ্যে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের রাজ্যে বেশ কয়েকটি অঞ্চলে ভারি বর্ষণ শুরু হয়েছে। আমরা প্রায় প্রতি বছরই বন্যায় আক্রান্ত হই। আজকে সেই এলাকায় মানুষ আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছে। আমি মাননীয় ত্রাণমন্ত্রীর কাছে আবেদন করব যে এলাকাগুলিতে প্রায় প্রতি বছরই বন্যায় ক্ষতিগ্রস্থ হয় সেই এলাকাগুলি সরকারের কাছে চিহ্নিত হয়ে এসেছে, আমি আবেদন করব অলিবম্বে ত্রাণ-সামগ্রীর অগ্রিম ব্যবস্থা করা হোক।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কলকাতায় দেখছি বড় বড় মাঠ, পুকুর বুজিয়ে প্রোমোটাররা সেখানে বাড়ি করছে। এই রোগ আমাদের শহরেও প্রবেশ করেছে। সম্প্রতি দুটি বিশাল খেলার মাঠ—মন্ত্রী মহাশয় জানেন, সেখানে প্রোমোটারদের সাথে এক শ্রেণীর অসাধু পুলিশ অফিসার এবং কর্পোরেশনের কিছু অসাধু অফিসারদের যোগ আছে। তারা যোগসাজস করে ই সি এল-এর জমি নিউ ঘুসিকের মাঠ, মোট ১০০ বছর ধরে এলাকার মানুষের ফুসফুস, ছেলেরা খেলাধুলা করে, সেটা বেআইনিভাবে দখল করে, বাউন্ডারি ওয়াল করে, প্লটিং করে বিক্রি করার চেষ্টা করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এই রকম শহরের বিভিন্ন জায়গায় খোলা

মাঠে, পুকুর অবৈধ নির্মাণ কার্য বন্ধ করার ক্ষেত্রে সরকার সঠিক পদক্ষেপ নিন।

[12-50 — 1-00 p.m.]

**শ্রী শেখ খবিরুদ্দিন আহমেদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের প্রাথমি মাধ্যমিক স্তরের শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের নাকাশি ব্লকে বর্তমানে ৯টি জুনিয়র হাইস্কুল, দুটো জুনিয়র হাইমাদ্রাসা ও ১৪টা হাইস্কুল অ । এখানে মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিকস্তরে ছাত্র-ছাত্রী ভর্তির সমস্যা রয়েছে। এর মধ্যে ঠালবেড়িয়া হরকুমার বিদ্যায়তন (জুনিয়র হাইস্কুল), চিচুড়িয়া জুনিয়র হাইস্কুল, বীরপুর (পশ্চিমপাড়া) জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিকে উন্নীত করার এবং এলাকার শতাব্দির অধিক প্রাচীন এক ঐতিহ্যমন্ডিত সুধাকরপুর হাইস্কুলসহ, নাগাদি ওবেদিয়া হাইস্কুল বেথুয়াডহরি গার্লস হাইস্কুল, তেঁতুলবেড়িয়া হাইস্কুলকে উচ্চমাধ্যমিক স্তরে উন্নিত করার দাবি করছি।

**শ্রী বীরেন ঘোষ :** স্যার, আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকার দুটো ব্লকের হাজার হাজার তাঁতশিল্পী বিপন্ন হয়ে পড়েছেন কেন্দ্রীয় সরকারের উদার আমদানি নীতির ফলে। এর ফলে সুতোর দাম বেড়ে গেছে এবং তার ফলে তারা কাপড় বিক্রি করতে পারছেন না। অন্যদিকে বিভিন্ন সমবায়ের মাধ্যমে, তন্তুজ, তন্তুশ্রী ইত্যাদির মাধ্যমে যে কাপড় বিক্রি হচ্ছে তার পেমেন্ট দীর্ঘদিন ধরে না পেয়ে সমস্যার মধ্যে পড়েছেন। তারা ১৯৯৮ সাল থেকে তন্তুজের কাছ থেকে কাপড়ের কোনও পেমেন্ট পাননি। এই অবস্থায় বিপন্ন তাঁতশিল্পীদের বাঁচানোর জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী সাবিত্রি মিত্র :** স্যার, আমার বিধানসভা কেন্দ্রের আড়াইডাঙ্গার পরানপুর গ্রাম পঞ্চায়েতের চুনাখালি গ্রামে ১৬-৭-২০০০ তারিখে বিকেল চারটের সময় সাজেদ আলির জমি দখল করতে সি পি এম-এর গ্রাম পঞ্চায়েতের মেম্বার আব্দুল হক ও আবু বাক্কর আসে। সাজেদ আলিকে তারা খুন করে এবং সিরাজুল গুরুতর আহত অবস্থায় হাসপাতালে ভর্তি আছে। সাজেদ আলির বয়স ৩২ বছর এবং সিরাজুলের বয়স ১৬ বছর মতো। কিন্তু পুলিশ দোষীদের গ্রেপ্তার করছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে বলতে চাই যে, পুলিশ যদি অবিলম্বে দোষীদের গ্রেপ্তার না করে তাহলে আমরা অনির্দিষ্টকালের জন্য আড়াইডাঙ্গা বন্ধ ডেকে দেব।

**শ্রী অজয় দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী প্রায় ২০ দিন বিদেশ সফর শেশে দেশে ফিরেছেন। ২৯ জনের বিশাল বাহিনী নিয়ে তিনি ইসরাইলে সফর করে ফিরেছেন। তার এই সফরের উদ্দেশ্য বিদেশি পুঁজি এবং বিদেশি শিল্পপতিদের এ

রাজ্যে শিল্প করতে নিয়ে আসা। তার এই সফর নতুন কিছু নয়, বিগত ২৩ বছরে তিনি অন্তত ২৩-বার বিদেশে গিয়েছেন। এবিষয়ে আমরা বার বার দাবি করেছি সরকারি খরচে—এই যে বিপুল পরিমাণ অর্থ ব্যয় করে তিনি বিদেশে যান তার বিনিময়ে পশ্চিমবাংলা কি পাচ্ছে তা আমাদের জানানো হোক। একটু আগে শৈলজাকুমার বলেছেন, এখন বিধানসভা চলছে, বিধানসভা চলাকালীন তিনি গিয়েছেন এবং ফিরেছেন। সুতরাং তার এই সফর সম্পর্কে তিনি সভাকে অবহিত করুন। বাংলার মানুষকে তিনি জানান এবারে ইসরাইলে থেকে তিনি কি নিয়ে এলেন। আজকে শিল্প বাণিজ্য দপ্তরের বাজেট নিয়ে আলোচনা হবে। নতুন শিল্প বাণিজ্য মন্ত্রী বংশগোপালবাবু এখানে উপস্থিত আছেন। আমি তাকে বলছি, মুখ্যমন্ত্রীর ইসরাইলে সফর সম্পর্কে আমাদের জানানো হোক। মুখ্যমন্ত্রী সভায় এসে সভাকে অবগত করুন।

**শ্রী অঙ্গদ বাউড়ি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্ত ও সড়ক দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকার গঙ্গাজলঘাটি থেকে শালতোড়া ভায়া কুস্থলিয়া রাস্তাটির অবস্থা অত্যন্ত খারাপ হয়ে পড়েছে। এই দীর্ঘ রাস্তার অনেকগুলো গর্ত হয়েছে। ফলে বাস এবং অন্যান্য যান চলাচলের অনুপযুক্ত হয়ে পড়েছে। অবিলম্বে ঐ গর্তগুলো ভরাট করে জনগণের স্বার্থে রাস্তাটি মেরামত করা প্রয়োজন। যাতে শীঘ্রই রাস্তাটি বাস এবং অন্যান্য যান-বাহন চলাচলের উপযুক্ত হয়ে উঠতে পারে তার জন্য আমি পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ. মন্ত্রীর এবং মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উত্তরবঙ্গে মাদারিহাট থেকে টোটোপাড়ায় যাবার একমাত্র রাস্তাটি অতিরিক্ত বৃষ্টির ফলে ভেঙ্গে গেছে। ফলে টোটোপাড়া সম্পূর্ণভাবে বিচ্ছিন্ন হয়ে পড়েছে। তিতি এবং বাংরি দুটি নদীর মিলন স্থলে আগে একটা ব্রিজ ছিল, সেটা ভেঙ্গে গেছে, এখন আর নেই। ফলে টোটোপাড়া বহির্বিশ্ব থেকে সম্পূর্ণ বিচ্ছিন্ন হয়ে পড়েছে। এ বিষয়ে আমি বার বার অফিসারদের সঙ্গে যোগাযোগ করেছি, কিন্তু কোনও কাজ হচ্ছে না। তারা ওখানে যাচ্ছেন, দেখে আসছেন, কাজ করছেন না। এই অবস্থায় টোটোপাড়ায় যাবার জন্য অবিলম্বে ওখানে ব্রিজ নির্মাণের আবেদন আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি এবং রাস্তাটি মেরামতেরও আবেদন করছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উত্তরবঙ্গের একটা গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে পাহাড়ী নদীগুলিকে নিয়ন্ত্রণ করার জন্য এবং বন্যা নিয়ন্ত্রণের জন্য বোল্ডারের বিশেষ প্রয়োজন অথচ বক্সা

ব্যাঘ্র প্রকল্পের জন্ত জানোয়ারদের স্বার্থে ইকোলজিক্যাল ব্যালেন্স রাখতে ভূটান পাহাড় থেকে নদীপথে নেমে আসা বোল্ডার সংগ্রহের ওপর বিধি-নিষেধ আরোপ করা হয়েছে। পাহাড়ী নদীগুলো থেকে বোল্ডার না সরানোর ফলে নদীগুলো নাব্যতা হারাচ্ছে। বন্যা হচ্ছে, জনপদ এবং চা-বাগান নষ্ট হচ্ছে। পরিবেশ নিয়ন্ত্রণ আইনের ফলে বন্যা নিয়ন্ত্রণের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা যাচ্ছে না। আমার এখানে প্রশ্ন—মানুষের জন্য আইন, না আইনের জন্য মানুষ? বোল্ডার সংগ্রহের বাধা দূর করার জন্য অবশ্যই আইন সংশোধন করা প্রয়োজন। একদিকে কেন্দ্রীয় সরকার উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণের জন্য প্রয়োজনীয় অর্থ দিচ্ছে না। অপর দিকে আইন বোল্ডার সংগ্রহ তথা বন্যা নিয়ন্ত্রণে বাধা সৃষ্টি করছে। এই অবস্থায় অবিলম্বে কেন্দ্রীয় সরকার যাতে বন্যা নিয়ন্ত্রণের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করে এবং বোল্ডার সংগ্রহ করার ক্ষেত্রে যে বাধা আছে তা দূর করার ব্যবস্থা করে তার জন্য আমি বিষয়টির প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। একদিকে নদী নাব্যতা হারাচ্ছে, অপর দিকে বিস্তীর্ণ অঞ্চলের জনপদ ও চা-বাগান ধ্বংস হচ্ছে। এর আগেও আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি এবং তাকে কেন্দ্রীয় মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করতে অনুরোধ করেছি। আবার সে কথা বলছি ধন্যবাদ।

**শ্রী হাফিজ আলাম সৈরানি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজ কয়েক মাস ধরে মেদিনীপুর, বাঁকুড়া এবং হুগলির ১২টি থানা এলাকায় সন্ত্রাস এবং খুনোখুনি চলছে। এর পেছনে সাম্রাজ্যবাদী শক্তির, পুঁজিবাদী শক্তির এবং সাম্প্রদায়িক শক্তির চক্রান্ত আছে। তারা চাইছে পশ্চিমবাংলার যে শান্তি-শৃঙ্খলা বজায় আছে তার অবনতি ঘটুক, রাজনীতিতে ক্রিমিনালাইজেশন হোক। এটাই তাদের কামনা। সেই কামনা যাতে তাদের পূরণ না হয়, তাদের চক্রান্ত যাতে ব্যর্থ করে দেওয়া যায় তার জন্য মহান বিপ্লবী ক্ষুদিরামের আত্ম বলিদান দিবস, ১১ই আগস্ট কেশপুর থেকে একটা পদযাত্রার আয়োজন করা হচ্ছে। এই পদযাত্রার অংশ গ্রহণ করতে আমি এই বিধানসভার ২৯৪ জন বিধায়ককেই আহ্বান জানাচ্ছি। এটা হবে সর্ব শ্রেণীর, সর্বস্তরের মানুষের পদযাত্রা। এতে কোনও দলীয় পতাকা থাকবে না। বিশৃঙ্খলা সৃষ্টিকারীদের চক্রান্ত ব্যর্থ করার জন্য, সন্ত্রাস বন্ধ করার জন্য এই পদযাত্রার আয়োজন করা হচ্ছে। এই পরিকল্পনাকে সফল করার জন্য আমি সকল বিধায়ককে আমি আন্তরিক আহ্বান জানাচ্ছি। আশা করব তার সকলে এই পদযাত্রয় অংশগ্রহণ করবেন।

[1-00 — 1-10 p.m.]

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে আমি উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সঙ্গে সঙ্গে এ ব্যাপারে

বামফ্রন্ট সরকারেরও দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নতুন সহস্রাব্দের যাত্রা শুরু হয়ে গিয়েছে। আজ থেকে ৫০ বছর আগে উত্তরবাংলায় একটি বিশ্ববিদ্যালয় এবং একটি মেডিকেল কলেজ হয়েছিল। এই নিয়েই উত্তরবঙ্গ তারা উচ্চ শিক্ষার যাত্রা শুরু করেছিল। এর পর এই বামফ্রন্টের আমলের ২৪ বছর কেটে গিয়েছে এবং তার আগে ২০ বছর—মোট ৪৪ বছর উত্তরবঙ্গে আর কোনও নতুন বিশ্ববিদ্যালয় এবং মেডিকেল কলেজ গড়ে ওঠে নি। স্যার, আসামের ৪টি জেলা সহ সমগ্র উত্তরবঙ্গের মানুষ একটি বিশ্ববিদ্যালয় এবং একটি মেডিকেল কলেজের উপর নির্ভরশীল। আমার দাবি, অবিলম্বে উত্তরবঙ্গে আর একটি নতুন বিশ্ববিদ্যালয়, আর একটি নতুন মেডিকেল কলেজ এবং উত্তরবঙ্গের প্রতিটি জেলাতে একটি করে ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন করা হোক।

**শ্রী মেহেবুব মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন উচ্চমাধ্যমিকের ফল বের হবার মুখে। এবারে উচ্চ মাধ্যমিক মোট পরীক্ষার্থীর সংখ্যা ৩ লক্ষ ৬৯ হাজার ৬০১ জন। উচ্চ মাধ্যমিক পাশ করার পর কলেজে ভর্তি হওয়ার ব্যাপারে যাতে ছাত্রদের সমস্যা না হয় তার জন্য মন্ত্রী মহাশয়কে অমি অনুরোধ করব, আমার গলসি বিধানসভা কেন্দ্রের মধ্যে যেখানে ৩০-৪০ কি.মি. মধ্যে একটিও কলেজ নেই সেখানে একটি কলেজ অবিলম্বে স্থাপন করা হোক। এই কলেজ স্থাপনে করার জন্য যে জমিজমা দরকার তা দিতে আমার এলাকার লোকরা রাজি আছেন এবং টাকা পয়সাও তারা বেশ কিছু তুলে দিতে রাজি আছেন। গলসিতে একটি কলেজ স্থাপন করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতী শান্তা ছেত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র কার্সিয়াং-এ বেশ কয়েক মাস ধরে খুব লোড শেডিং হচ্ছে। পরীক্ষার সময় ছাত্ররা পড়তে পারছে না। বৃষ্টি হলেও সেখানে লোড শেডিং আবার রোদ থাকলেও লোড শেডিং। অবিলম্বে সেখানে ঠিকমতন বিদ্যুৎ সরবরাহ করার জন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল সন্দেশখালিতে ক্ষেতমজুরদের ধর্মঘট উপলক্ষে জমায়েত এবং থানায় ডেপুটেশন দেওয়ার একটা কর্মসূচি ছিল। বৃষ্টি, বাদল উপেক্ষা করেও হাজার হাজার মানুষ সেই মিছিলে যোগদান করেছিল। তাদের মিছিলটি আসার সময় কোরাকাঠি গ্রামপঞ্চায়েতের বি জে পি দলের প্রধানের নেতৃত্বে একদল লোক দুর্গামন্ডপের কাছে সেই মিছিলটি উপর আক্রমণ চালায়। এতে মিছিলে যোগদানকারী হাজার হাজার গরিব মানুষ জখম হন। সঙ্গে সঙ্গে পুলিশ পাঠানো

হয়েছিল। স্যার, সেখানে এমন সুপরিকল্পিতভাবে মিছিলটিকে আক্রমণ করা হয় যে মিছিলটি পৌঁছবার আগেই তারা থানায় এসে উল্টে চক্রান্ত করে বামপন্থীরা আক্রমণ করেছে বলে ডাইরি করে যায়। মিছিলটি আসার অগেই আক্রমণকারীদের লোকরা এসে থানায় মিথ্যা ডাইরি করে যায়। আমি এর প্রতিবাদ করছি এবং এ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের দাবি জানাচ্ছি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, একটি অত্যন্ত জরুরি বিষয় বিধানসভার মাননীয় সদস্য, বিশেষ করে ওপারের সদস্যদের কাছে উপস্থাপন করতে চাইছি। বিষয়টা হচ্ছে, গতকালের একটি সংবাদ। তাতে বলা হয়েছে যে, পশ্চিমবঙ্গকে কেন্দ্র করে যেসব চটশিল্প রয়েছে তার প্রোডাক্ট কেন্দ্রীয় সরকার ড্র্যাস্টিকালি ১০ পারসেন্ট কাট করে দিয়েছেন। কিন্তু এই চটশিল্পের সঙ্গে যুক্ত রয়েছে আড়াই লক্ষ মানুষ এবং তাদের পরিবার-পরিজন। এ সমস্তকে উপেক্ষা করে এটা করা হচ্ছে। আজকে যেখানে চট শিল্পের প্রয়োজনীয়তা নিয়ে আলোচনা হচ্ছে, সেখানে বিদেশের সঙ্গে চুক্তি করে এখানকার চটশিল্পকে মারবার জন্য চক্রান্ত করা হচ্ছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী জটু লাহিড়ি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে আমি উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়ার ভানুমতি গার্লস মাধ্যমিক স্কুল ১৯৯২ সালে থেকে উচ্চ মাধ্যমিকে উন্নীত করবার জন্য আবেদন করে আসছে। এবার সংশ্লিষ্ট দপ্তর থেকে উচ্চ মাধ্যমিক উন্নীত করা হবে বলে আশ্বাসও দেওয়া হয়েছিল, কিন্তু এখনও পর্যন্ত সেই অনুমোদন দেওয়া হয়নি যেখানে হাওড়ার ৩টি কলেজ থেকে উচ্চ মাধ্যমিক তুলে নেওয়া হয়েছে। তারজন্য অনেক ছাত্রী এসে খোঁজ নিচ্ছে যে, এবারে ঐ স্কুলকে উচ্চ মাধ্যমিকের অনুমোদন দেওয়া হয়েছে কিনা, কিন্তু এখনও পর্যন্ত সেই অনুমোদন দেওয়া হয়নি। তারজন্য আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর কাছে আবেদন, অবিলম্বে হাওড়ার ভানুমতি গার্লস মাধ্যমিক স্কুলকে উচ্চ মাধ্যমিকের অনুমোদন দেওয়া হোক।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এবারে কেন্দ্রে বি জে পি সরকার কলকাতার বেগবাগানে অবস্থিত এম এস টি সি-কে বেসরকারিকরণ করেছে। ওটা একটা লাভজনক প্রতিষ্ঠান ছিল। আমরা জানি, এর আগে ৫টি কারখানার বেসরকারিকরণ হয়েছে যারমধ্যে ৪টি পশ্চিমবঙ্গে। খবরে প্রকাশ, আর একটি কারখানা, এইচ সি এস কারখানাটিও বেসরকারিকরণ করা হবে বলে ক্যাবিনেট বিষয়ক কমিটিতে সিদ্ধান্ত হয়েছে। এখানে ৫৮.৬১ পারসেন্ট শেয়ার সরকারের হাতে রয়েছে। মনোহর যোশি বলেছেন যে, ৩৯টি ইন্ডিয়ান পেট্রোকেমিকেলকে এবং ভারত অ্যালুমিনিয়ামকে বেসরকারি হাতে তুলে দেওয়া হবে। আমি এর তীব্র বিরোধিতা করছি এবং সরকারকে

এর বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রীমতী কনিকা গাঙ্গুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল রাতে ক্যালকাটা কর্পোরেশনের ৩৩ নং ওয়ার্ডে কাউন্সিলর পবিত্র বিশ্বাসের বাড়িতে বোমা বিস্ফোরণ ঘটেছে। ঐ বোমা তৃণমূল কাউন্সিলর গোলমাল করবার জন্য ঘরে জমা রেখেছিলেন। ঐ তৃণমূল কংগ্রেসে আলমারি খোকনের মতো কিছু সমাজবিরোধী রয়েছে এবং তারা সন্ত্রাস সৃষ্টি করতে চাইছে। অবিলম্বে ঐ ধরনের সমাজ বিরোধীদের গ্রেপ্তার করা হোক। তৃণমূল কংগ্রেস এমনকিছু জনপ্রতিনিধি আছেন যারা মাদকদ্রব্য চোরাচালানের সঙ্গে যুক্ত এবং তারা বোমা মেরে জনজীবন অস্থির করে তুলছেন। তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক। এই ধরনের জনপ্রতিনিধি সমাজের লজ্জা।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী সুশান্ত ঘোষ একজন জনপ্রিয় মন্ত্রী এবং তিনি দীর্ঘদিন ধরে বিধানসভায় রয়েছেন। তাতে কাতারে কাতারে মানুষ ক্ষুব্ধ হয়ে রাস্তায় নেমে পড়ে। বলা হয় সুশান্ত ঘোষকে গাড়ি থেকে নামিয়ে এনে মারধোর করা হয়েছে, তার বাড়িতে বিভিন্নভাবে অত্যাচার করা হয়েছে এবং বাড়ি জালিয়ে দেওয়া হয়েছে। আকাশবাণী থেকে এইভাবে খবর প্রকাশ করা হয়েছে। এতে বিপদের সম্ভবনা দেখা দিতে পারে। এই সমস্ত যে সব সংবাদ সংস্থা আছে মিডিয়া আছে তাদের কাছে অনুরোধ জানাচ্ছি,তারা যেন এই ধরনের ভুল সংবাদ পরিবেশন না করেন, মানুষকে এইভাবে বিভ্রান্ত না করেন, মানুষকে উত্তেজিত না করেন।

[1-10 — 2-00 p.m. (including adjournment)]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার লক্ষ লক্ষ মানুষ আবেদন করেও বিদ্যুৎ সংযোগ পাচ্ছে না। বিদ্যুৎ পর্যদ থেকে বলা হচ্ছে মিটার কম থাকার জন্য কার্যত বাড়িতে বিদ্যুৎ সংয়োগ দেওয়া হচ্ছে না। বর্তমানে নতুন বিদ্যুৎ গ্রাহকের আবেদন জমা দেওয়ার সাথে সাথে মিটারের জন্য ৫০০ টাকা জমা দিতে হচ্ছে। তারপর মিটার পাওয়া যাচ্ছে না বলে বিদ্যুৎ সংযোগ দেওয়া হচ্ছে না। বিদ্যুৎ পর্যদ যাতে ৬ মাসের মধ্যে নতুন গ্রাহকরা বিদ্যুৎ পায় তারজন্য আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** স্যার, এস এস কে এম হাসপাতাল শুধু পশ্চিমবাংলার নয় ভারতবর্ষের মধ্যে একটা গর্বের হাসপাতাল বলে আমরা স্বীকার করি। আজকে সেখানে ৪৮ ঘণ্টার মধ্যে এক যোগে ২ ঘণ্টা বিদ্যুৎ কানেকশন থাকছে না। রোগীকে ও টি-

তে নিয়ে যাওয়া হচ্ছে বিদ্যুৎ কানেকশন না থাকার জন্য তাকে ফেরত আনতে হচ্ছে। সেখানে কোনও রকম টেস্ট হচ্ছে না। আজকে এই অবস্থা চলছে এস এস কে এম হাসপাতালে। এস এস কে এম-এর সুপার একবার রাইটার্স যাচ্ছে আবার সেখান থেকে ফিরে এসে বিদ্যুৎ দপ্তরে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই পশ্চিমবাংলার একটা বড় হাসপাতালে যদি এইরকম অবস্থা হয় সারা পশ্চিমবাংলার অন্যান্য হাসপাতালগুলির কি অবস্থা। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি যাতে অতি সত্তর এস এস কে এম হাসপাতালে নিয়মিত বিদ্যুৎ কানেকশন দেওয়া হয়।

**শ্রী রবীন দেব ঃ** স্যার, কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত গ্রহণ করেছে তারা আমাদের রাজ্যে পর পর কারখানা বন্ধ করে দিচ্ছে এবং বেসরকারিকরণ করছে। স্যার, একটা বিলগ্নিকরণ ডিপার্টমেন্ট খুলেছে, তার মন্ত্রী করা হয়েছে অরুন জেটমালানিকে। তারা একটার পর একটা সিদ্ধান্ত গ্রহণ করছে। মেটাল অ্যান্ড স্ক্রাপ ট্রেডিং কর্পোরেশন বন্ধ করে দিয়েছে, হিন্দুস্থান অর্গানিক লিমিটেডের ৭৪ পারসেন্ট ডিসইনভেস্টমেন্টের সিদ্ধান্তের কথা ঘোষণা করেছে, আরও কতকগুলি এইভাবে সিদ্ধান্ত গ্রহণ করেছে, অয়েল ইন্ডিয়ার ক্ষেত্রে এই ধরনের সিদ্ধান্ত গ্রহণ করেছে। এইভাবে একটার পর একটা সংস্থাকে বিদেশিদের হাতে তুলে দিচ্ছে। আমি এর প্রতিবাদ জানাচ্ছি। আমি রাজ্য সরকারের শিল্প মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি এই বিষয়গুলির নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে তিনি যেন আলোচনা করেন এবং প্রতিবাদ জানান। এর বিরুদ্ধে দেশব্যাপী যাতে আন্দোলন গড়ে ওঠে তাতে সামিল হতে মাননীয় বিধায়কদের অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দিলীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের মন্ত্রী (***) ভাই তপন ঘোষ ৪৮টি মরচে ধরা বন্দুক এবং ১০ কেজি ওজনের বড় বোমা গড়বেতা থানায় জমা দেয়।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** নাম বলা যাবে না, নাম বাদ যাবে।

**শ্রী দিলীপ দাস ঃ** এতে প্রমাণিত হচ্ছে সি পি এম-এর হাতে কত অস্ত্র আছে। স্টেনগান পাইপগান সহ যত রকম অস্ত্র আছে সেইগুলি সি পি এম-এর হাতে আছে। এর বিরুদ্ধে এখানে একটা ব্যবস্থা নেওয়া দরকার।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

---

Note :- Expunged as ordered by the chair

(After adjournment)

[2-00 — 2-10 p.m.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

Now discussion on Demand Nos. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74, 92.

The Budget Speech on Demand No. 24, 53, 75, 76, 87, 88, 93, 94, 95, 96, 97, 74 & 92 was moved on 28/03/2000.

### Demand No. 24

There are 4 cut motions to Demand No.24. All the cut motions are in order and Hon'ble Members may now move their motion.

Shri Saugata Roy
Shri Nirmal Ghosh
Shri Kamal Mukherjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No. 53

There are 6 cut motions to Demand No. 53. All the cut motions are in order and Hon'ble Members may now move their motion.

Shri Kamal Mukherjee
Shri Pulak Chandra Das
Shri Sanjoy Bakshi
Shri Tarak Bandyopadhyay

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

### Demand No. 75

There are 8 cut motions to Demand No.75. All the cut motions are in order and Hon'ble members may now move their motion.

Shri Saugata Roy
Shri Ashok Kumar Deb
Shri Badal Bhattacharjee

Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-

Shri Nirmal Ghosh
Shri Kamal Mukherjee

There is no cut motion to Der d No.76.

**Demand No. 87**

There are two cut motions to Demand No.87. All the cut motions are in order and Hon'ble Members may now move their motion.

| | |
|---|---|
| Shri Sanjoy Bakshi<br>Shri Tarak Bandyopadhyay | Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/- |

**Demand No. 88**

There is no cut motion to Demand No. 88.

**Demand No. 93**

There is no cut motion to Demand No. 93.

**Demand No. 94**

There is no cut motion to Demand No. 94.

**Demand No. 95**

There is no cut motion to Demand No. 95.

**Demand No. 96**

There is no cut motion to Demand No. 96.

**Demand No. 97**

There is no cut motion to Demand No. 97.

**Demand No. 74**

There is 5 cut motions to Demand No. 74. All the cut motions

are in order and Hon'ble Members may now move their motion.

| | |
|---|---|
| *Shri Saugata Roy* | Sir, I beg to move that the amount |
| Shri Nirmal Ghosh | of the Demand be reduced by |
| Shri Ashok Kumar Deb | Rs.100/- |
| Shri Sudhir Bhattacharjee | |

**Demand No. 92**

There are 9 cut motions to Demand No.92. All the cut motions are in order except the cut motion No.7 which is out of order. Now Hon'ble Members may move their motion.

| | |
|---|---|
| Shri Sanjoy Bakshi | Sir, I beg to move that the amount |
| Shri Pulak Chandra Das | of the Demand be reduced by |
| Shri Tarak Bandyopadhyay | Rs.100/- |
| Shri Pankaj Banerjee | |

**Discussion held together**

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আগে একটা জিনিস জিজ্ঞাসা করছি, আজকে কি শুধু ইন্ডাস্ট্রি মিনিস্টারের দপ্তরে যেগুলো আছে সেগুলো নিয়ে আলোচনা হবে, না কি, এখানে তো দেখছি সিক ইন্ডাস্ট্রি, পাবলিক আন্ডারটেকিং, ফুড প্রসেসিং অ্যান্ড হর্টিকালচার আছে, এগুলোরও আলোচনা হবে? স্যার, এটা আমার টাইমের মধ্যে ধরবেন না। আমি পয়েন্ট অফ অর্ডার তুললাম। এখানে বংশবাবু একা আছেন, মৃণালবাবু নেই। কিন্তু মৃণালবাবুর দপ্তর সিক ইন্ডাস্ট্রি আছে। তাহলে আমরা কি স্থগিত রেখে একটু পরে শুরু করব? তার কারণ, বংশবাবু এখানে একা আছেন, তাঁকে সামলাবার কেউ নেই। আপনি বললে আমি শুরু করব।

**মিঃ ডেপুটি স্পিকার :** মৃণালবাবুর থাকা উচিত। আমি খবর পেলাম উনি আসছেন। এখন বংশবাবু আছেন, উনি রিপ্রেজেন্ট করছেন। যাইহোক, আপনি স্টার্ট করুন।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি মাননীয় মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলি যে বাজেট বরাদ্দ রেখেছিলেন তার বিরোধিতা করছি এবং বর্তমানে মৃণাল ব্যানার্জি যে দাবিগুলো রেখেছেন তারও বিরোধিতা করছি এবং এই দাবির ব্যাপারে আমাদের যে কাটমোশন, সেই কাটমোশনকে সমর্থন করছি। এরই সাথে সাথে ইন্ডাস্ট্রিয়াল ডিপার্টমেন্টের যে ক্লজ, সিক

ইন্ডাস্ট্রিজ এবং পাবলিক আন্ডারটেকিং তারও বিরোধিতা করছি। এবং আমাদের কাটমোশনকে সমর্থন করছি। প্রথমেই আমি দুঃখপ্রকাশ করছি যে, মন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলি এই দাবিগুলোর উপরে যে বরাদ্দ রেখেছিলেন, আজকে উনি আমাদের মধ্যে নেই। আমরা হাউসে তাঁর সম্বন্ধে কনডোলেন্স প্লেস করেছি। কিন্তু এই বাজেট বরাদ্দর উপরে বক্তৃতার শুরুতেই তার জন্য দুঃখপ্রকাশ করছি এই কারণে যে, তিনি হাউসের বাইরে কি করতেন জানিনা, তিনি হাউসের মধ্যে ভদ্রলোক ছিলেন, সজ্জন ছিলেন, একজন ভদ্রলোক ছিলেন এবং হাউসে ভাল করে প্রশ্নের জবাব দিতেন। ইন্ডাস্ট্রি সম্পর্কে তাঁর একটা আগ্রহ ছিল। আজকে হাউসে তাঁর অভাব ভীষণভাবে অনুভব করছি। আমি বলতে শুরু করার পূর্বে এই রাজ্যে যে ইন্ডাস্ট্রিয়াল সিনারিও সেটাই বলছি। আমাদের রাজ্যে শিল্পের যে অবস্থা আপনি জানেন, এখনো আমরা পুরনো সান সেট ইন্ডাস্ট্রির দ্বারা আমাদের রাজ্য ডমিনেটেড। সেখানে বড় শিল্প যেমন জুট, সেই জুটে এখন কোনও ক্রাইসিস নেই। কিন্তু সেই জুট চলছে ফাটকাবাজ স্পেকুউলেটারদের হাতে। অনেক চেষ্টা করেও জুটকে মর্ডানাইজ করা যায় নি। ফলে পিরিয়ডিক্যালি জুট ইন্ডাস্ট্রিজ ক্রাইসিস চলে আবার পিরিয়ডিক্যালি ভাল চলে। জুট মর্ডানাইজেশন করা গেলে রাজ্যের অনেক লোকের কাজ দিতে পারতেন। আরেকটা ইন্ডাস্ট্রি হচ্ছে কটন টেক্সটাইল ইন্ডাস্ট্রি। চূড়ান্ত ক্রাইসিসের মধ্যে এই ইন্ডাস্ট্রিজ চলছে। প্রাইভেট সেক্টরে কটন টেক্সটাইল কোম্পানিগুলো আস্তে আস্তে বন্ধ হয়ে যাচ্ছে। এই শিল্পে কোনও উন্নতি হবার সম্ভাবনা দেখছিনা। যেহেতু এই শিল্প ও ক্রাইসিসের মধ্যে পড়েছে সেই কারণে উৎপাদন বেশি হচ্ছে না এবং উৎপাদন স্টেবেল হয়ে রয়েছে। এটাই হচ্ছে রিভাইভিং ফিচার। আরেকটা বড় শিল্প ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি তাতেও একটা বড় ক্রাইসিস রয়েছে। ষাটের দশক থেকে ইঞ্জিনিয়ারিং শিল্পের বড় কারখানাগুলো বন্ধ হতে লাগল রেলের অর্ডারের অভাবে। ১৯৭১ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী প্রধানমন্ত্রী হবার পরে অনেকগুলো কোম্পানিকে ন্যাশনালাইজড করলেন। এগুলো সবই রেলের অর্ডারের উপর নির্ভরশীল। এসব কোম্পানি হল যেমন ব্রেথ ওয়েট, জেসপ, বার্ণ স্ট্যান্ডার্ড ইত্যাদি। আজকে পাবলিক সেক্টরের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে ক্রাইসিস রয়েছে। সাম্প্রতিককালে কেন্দ্রীয় সরকার ৫টি পাবলিক সেক্টর ইন্ডাস্ট্রিজ বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছে।

[2-10 — 2-20 p.m.]

তারমধ্যে একটা বড় ইঞ্জিনিয়ারিং কোম্পানি মাইনিং অ্যান্ড এলায়েড মেশিনারি কর্পোরেশন আছে। এই হাউসে আগেও এই সিদ্ধান্তের বিরোধিতা করেছি, কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমাদের ট্রাডিশনাল যে ইন্ডাস্ট্রিগুলি আছে, সেইগুলি খুব ক্রাইসিসের মধ্যে পড়ে গিয়েছে। বিশেষ করে ইঞ্জিনিয়ারিং এবং সেখানেও ব্রেথওয়েথ, বার্ণ এবং জেসপ

এর ক্ষেত্রে একটা বড় সমস্যা থেকে যাচ্ছে। তারা অ্যাডিকুয়েট রেল এর অর্ডার পাচ্ছে না। এই নিয়ে কেন্দ্র এবং রাজ্য সরকারের মধ্যে কন্ট্রোভার্সি আছে। আমরা চাই এই হাউসে কন্ট্রোভার্সির বাইরে গিয়ে ব্রেথওয়েথ বার্ণ জেসপ এর ব্যাপারে বি আই এফ আর-এর মাধ্যমে যেটুকু জানা গিয়েছে ভায়াবেল হওয়ার জন্য যে পরিমান রেল এর অর্ডার দরকার বলেছিল, এই অর্ডার এদের দেওয়া উচিত। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবি এটা তারা দেবেন। এবারে আমি ইন্ডাস্ট্রির উপর বলছি। সামনে নির্বাচনের আগে এটাই আমার শেষ বাজেট বক্তৃতা ইন্ডাস্ট্রির উপরে, এই সরকারের সামনে রাখতে চাইছি, এখানে শুধু সমালোচনা করব না, কিছু গঠনমূলক কথাও বলতে চাই। গত কয়েক বছর ধরে রাজ্য সরকার যে রাস্তাটা নেওয়ার চেষ্টা করেছে, সেই রাস্তাটা সঠিক রাস্তা।' ৯১ সালে যখন মনমোহন সিং ইন্ডাস্ট্রির মধ্যে লিবারালাইজ রেজিম চালু করলেন তখন প্রথম দিকে সি পি এম তার খুব বিরোধিতা করেছিল। পরবর্তীকালে' ৯৪ সালে সি পি এম বা বামফ্রন্ট সরকার যখন ইন্ডাস্ট্রিয়াল পলিসি ঘোষণা করলো তখনই ওরা সঠিক রাস্তা নিল, মনমোহন সিং এর রাস্তায় নেমে তারা ইন্ডাস্ট্রিয়াল পলিসি অ্যাডেপ্ট করেছে। তার পর থেকে অন্ততঃ যাকে বলে ইনভেস্টার ফ্রেন্ডলি নয়েজেস, যারা বিনিয়োগকারি তাদের প্রতি বন্ধুভাবাপন্ন আওয়াজ, ইন্ডাস্ট্রিয়ালিস্টদের প্রতি মন্ত্রীর স্তর থেকে সচিব স্তর থেকে করেছে, এই ব্যাপারে অন্ততঃ মানসিকভাবে রাজ্য সরকার তাদের মনোভাব পরিবর্তন করেছে। অ্যাটলিস্ট আচরণ বা অ্যাটিচুড এর পরিবর্তন ঘটেছে। যেটা আর্লি স্টার্ট করলে যে অ্যাডভানটেজ থাকত, ৯১ সালে যে নীতিতে ইন্ডাস্ট্রিয়াল পলিসি করলে যে সুবিধা হোত সেটা আমরা কিছুটা লুজ করেছি। পরবর্তীকালে আমরা দেখছি ৯০ এর সেকেন্ড এ দেশের সামনে আমাদের দেশে একটা আই.টি. রেভলিউশন সর্বত্র দেখেছি। স্যার, সর্বত্র বিজ্ঞাপন আপনি দেখেছেন, ডট কম কোম্পানি তারা সারা পৃথিবীতে, এবং ভারতবর্ষেও ছেয়ে গিয়েছে। ইন্টারনেট শুধু কলকাতা নয়, পশ্চিমবাংলার কয়েকটি শহরে এসে গিয়েছে। এই ডট কম রেভলিউশন যদি আমরা প্রথম দিকে ধরতে পারতাম, ৯৪-৯৫ সালে তাহলে আমরা এতটা সময় পিছিয়ে যেতাম না। আগে শুরু করলে স্ট্যার্টিং-এর অ্যাডভানটেজ যেটা আমরা পেতাম সেটা আমাদের চলে গেছে। আমরা একটা ইন্ডাস্ট্রিয়াল পলিসি করেছি, মুখ্যমন্ত্রী তা অ্যানাউন্সও করেছেন সেটা ২ হাজার সালে। তার ফলে সব কয়টিতে আমরা এগুবো এগুবো করেও দেরি হয়ে গেছে। এটা দেরি হয়ে গেছে, ফলে স্টার্টিং এর অ্যাডভানটেজ চলে গেছে। এই প্রসঙ্গে বলতে চাই, গত ২ বছরে আপনারা জানেন, রাজ্য সরকার শিল্পপতিদেরকে আকৃষ্ট করার জন্য যে প্রচেষ্টা ওরা করেছেন, হলদিয়ায় শিল্পপতিকে নিয়ে গিয়ে, রায়চকে শিল্পপতিদের নিয়ে গিয়ে ডেস্টিনেশন ওয়েস্ট বেঙ্গল করলেন ৯৯ এর গোড়ার দিকে। তাতে ম্যাকিনসা পশ্চিমবঙ্গ সম্বন্ধে একটা রিপোর্ট দিয়েছিলেন, সেই রিপোর্টের ভিত্তিতে

ওরা টাস্ক ফোর্স করেছিলেন ৬টা, সেই টাস্ক ফোর্স রিপোর্ট দিয়েছে, সেই রিপোর্ট দেবার পরে ওরা ইনফর্মেশন টেকনোলজি করেছে। ঐ দুর্গাপুরে হরাইজান ২০০০ একটা মিটিং করলেন শিল্পর ডেভেলপ করার জন্য এছাড়া গত বছরে ইনট্যাক মার্ট করেছিলেন এইগুলি হচ্চে ইনভেস্টার ফ্রেন্ডলি স্টেপ। দেরিতে হলেও রাজ্য সরকার বুঝতে পেরেছে। এখানে পাবলিক সেক্টারে ইনভেস্ট করে টাকা পাওয়া যাবে না। আমাদের রাজ্যকে যদি অ্যাট্রাকটিভ করতে ইনভেস্টার এর কাছ থেকে যদি মূলধন আমরা না টানতে পারি তবে রাজ্যের যা বেকারি, শিল্পতে পশ্চিমবাংলার যা অবস্থা সেটার সমস্যার সমাধান করা যাবেনা। আমি এবারে আমার বক্তৃতায় দেখাবার চেষ্টা করব, এই স্বচ্ছতা থাকা সত্ত্বেও রাজ্য সরকারের প্রগ্রেস যথেষ্ট হয়নি। এবং দেখতে পাচ্ছি বিগত দিনে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমরা সেরকমভাবে এগুতে পারিনি। একটা সহজ হিসাব দেখালে আপনাদের কাছে এটা পরিস্কার হয়ে যাবে এক্স-ফ্যাক্টরি value of industrial output in West Bengal and India. পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষকে যদি ১০০ ধরি তাহলে ১৯৯৭-৯৮ সালের শেষে পশ্চিমবঙ্গ এসে দাড়িয়েছে ৬৯৯, আর ভারতবর্ষের ইনডেক্স অফ ইন্ডাস্ট্রিয়াল আউটপুট ১৩.৫১। পশ্চিমবঙ্গের ইন্ডাস্ট্রিয়াল ইনপুট কম, ভারতবর্ষের তুলনায় আমরা পিছিয়ে পড়েছি। এই ইন্ডাস্ট্রিয়াল আউটপুটই হল শিল্প উৎপাদনের গ্রোথের দিক। আরেকটা জিনিস আপনাকে আমি দেখাচ্ছি, কারখানায় কি রকম কর্মসংস্থান হয়েছে। ১৯৮০ সালে কারখানায় আমাদের কর্মসংস্থান ছিল ৮ লক্ষ ৭৫ হাজার, সেটা কমে এসে দাড়িয়েছে ১৯৯৮ সালে ৮ লক্ষ ৬৫ হাজার। ১৯৮০ থেকে ১৯৯৮ এই ১৮ বছরে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে কারখানায় এমপ্লয়মেন্ট ১০ হাজারের মত কমে গিয়েছে, যেটা অনেক বেশি বাড়া উচিত ছিল। এটা কখনোই ভালো স্বাস্থ্যকর লক্ষণ নয়। এর পরে ইনভেস্টমেন্টের ব্যাপারে দেখুন, এই রাজ্যে ইনভেস্টমেন্ট কি রকম হয়েছে তার একটা হিসাব আমি দিচ্ছি। এই ইনভেস্টমেন্টের হিসাবে রাজ্যের ছবিটা উজ্জ্বল তা কিন্তু বলা যায়না। বইটা কিন্তু উজ্জ্বল, আসলে আপনারা প্যাকেজিংটা শিখেছেন, আসল কাজটা শেখেননি। আজ সকালে বইটা আমাদের দেওয়া হয়েছে যাতে ভালোভাবে বইটা না পড়তে পারি। ইনভেস্টমেন্ট কত টাকা হয়েছে তার একটা হিসাব আমি আপনাদের বলছি। ইন্ডাস্ট্রিয়াল সিনারিও ইন ওয়েস্ট বেঙ্গল তাতে আপনি বলেছেন ১৯৯১ থেকে ২০০০ পর্যন্ত ৪৭,৩৯৩ কোটি টাকার প্রোপোজাল পেয়েছেন, তার মধ্যে ৮,৬৬৮ কোটি টাকা অ্যাকচুয়ালি ইমপ্লিমেন্টেড হয়েছে, আর ১০,০৫৬ কোটি টাকা ইমপ্লিমেন্টেড হচ্ছে না। ৪৭ হাজার কোটি টাকার মধ্যে মাত্র ১৮ হাজার কোটি টাকা। ইনভেস্টমেন্টের যে প্রোপোজাল অ্যাকচুয়ালি তার ৩৮ পারসেন্ট ইমপ্লিমেন্টেড হয়েছে, বাঁকিগুলি কিন্তু হাওয়াই থেকে যাচ্ছে, কিরকমভাবে সেটা আমি দৃষ্টান্ত দিয়ে বলব। বড় বড় প্রোজেক্টের কথা বলা হচ্ছে, জাইগেনটিক মেগা প্রোজেক্ট কিছু হচ্ছে

না। অ্যাকচুয়ালি ইমপ্লিমেন্টেড দেখুন, প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড ডিউরিং ১৯৯১-৯৯, টোটাল প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড হয়েছে ২৬২৮ কোটি টাকা, অর্থাৎ বছরে ৫২৫ কোটি টাকা ইমপ্লিমেন্টেড হয়েছে। পশ্চিমবাংলায় বছরে পাঁচ হাজার কোটি টাকা যদি ইমপ্লিমেন্টেড হত তাহলে কিছু হতে পারত, দিজ ইজ এ ভেরি স্মল অ্যামাউন্ট, এটা আমি আপনার কাছে বলতে চাই। রাজ্য সরকারের পক্ষ থেকে কিছু কিছু প্রচেষ্টা করা হচ্ছে, ইনভেস্টারদের টেনে যেগুলো করছেন। ম্যাকিনসের রিপোর্টে সবচেয়ে বড় কথা ছিল কলকাতা শহরে আরবান রিনিউয়ালের কথা। ওরা পিটসবার্গের উদাহরণ দিয়ে বলেছেন ভেঙে পড়া পিটসবার্গের শহরটিকে আধুনিক শহরে রূপায়িত হয়েছে।

[2-20 — 2-30 p.m.]

আমরা কলকাতায় কিন্তু সেই আর্বান রিনুয়াল এর সম্ভাবনা এখনও পর্যন্ত দেখিনি। স্যার, এই রাজ্যের একটা বড় সমস্যা হয়েছে যে, এই রাজ্যের সরকার যখন খুব উৎসাহি, তখন মিডিয়ার একটা সেকশান, সংবাদপত্রের একটা সেকশান স্বভাবতঃই মিডিয়ার মালিক, ক্যাপিটালিস্ট। তারা খুব উৎসাহি ছিল তারা প্রথম থেকেই সরকারকে এফরট দিয়েছিল, এটাকে হাই লাইট করেছিল। আপনি নিশ্চয় দেখেছেন - সেই সময় যিনি সবচেয়ে বেশি পাবলিসিটি পাচ্ছিলেন বামফ্রন্টের মধ্যে তিনি হচ্ছেন ডব্লু বি আই ডি সির চেয়ারম্যান সোমনাথ চ্যাটার্জি। কিন্তু তিনি বড় ব্যারিস্টার, অনেকদিন ধরে পার্লামেন্টে রয়েছেন - শিল্পেই বলুন বা আইনে বলুন ওর কোনও অভিজ্ঞতা ছিল না এবং তারমধ্যে ওর মধ্যে আমি একটা শিশুসুলভ উৎসাহ লক্ষ্য করেছিলাম। তিনি উৎসাহে লাফাচ্ছিলেন। কিন্তু তার এই যে প্রচেষ্টা, এই বয়সে আই ডি সির চেয়ারম্যান, তার যে এই শিশুসুলভ উৎসাহ দেখেছিলাম, সেগুলি ইমপ্লিমেন্টেশন হয়নি। সবচেয়ে বড় কথা হচ্ছে যেমন উনি বললেন বেঙ্গল এয়ার হবে। উনি বললেন যে, আমরা বেঙ্গলে আলাদা একটা এয়ার লাইন্স করব। করে কি হবে - প্রত্যেক ডিস্ট্রিকটের টাউনের মধ্যে প্লেনে যোগাযোগ হয়ে যাবে। আজকে বেঙ্গল এয়ার ব্যাপারটা প্র্যাকটিকালি উঠে গেছে। যারা চালাচ্ছিলেন, যাদের সোমনাথবাবু সাহায্য করেছিলেন, তারা টাকা নিয়ে কি করেছেন, সেই প্রসঙ্গে ক্লিয়ার নয়। আর একটা কথা বলি বেঙ্গল পোর্ট নিয়ে সোমনাথবাবু বোধহয় ৬-৭ বছর ধরে বলেছিলেন। বইটাতে এটার উল্লেখ আছে। কিন্তু আজ পর্যন্ত এটা টেক অফ স্টেজে আসতে পারল না। কুলপি পোর্ট তার ফলে গ্র্যান্ডুইজ ভিশন এ আপনি দিতে পারেন কিন্তু লোকে দেখতে চান কিছু কিছু ইমপ্লিমেন্টেড হোক। কিন্তু ইমপ্লিমেন্টেশনের কোনও কাছাকাছি এটা আসেনি। আর একটা কথা এই বইয়ে উল্লেখ আছে - এটাও গ্র্যান্ডুইজ - ক্যালকাটা শিলিগুড়ি হাইওয়ে। এটার একদম বেসিক প্রিলিমিনারি কাজই করা হয়নি। আমাদের প্রবলেম হচ্ছে - কিছু জিনিস ফাইনালাইজ টাই আপ করে দেওয়ার

আগেই অ্যানাউন্স করে দিচ্ছি। লোকের মনে আশার সঞ্চার হচ্ছে। অথচ লোক কোনওরকম ইমপ্লিমেন্টেশন দেখতে পাচ্ছে না। এরফলে লোক দুঃখ পাচ্ছে। আর একটা জিনিস বলছি আজকের দিনে মেগা প্রোজেক্ট হচ্ছে ১০০০ কোটি টাকার। আর ১০০ কোটি টাকার হলে সেটা মিডিয়াম প্রোজেক্ট বলি। এখানে যে লিস্ট দিয়েছেন সেগুলি প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড হচ্ছে। আপনি যদি দেখেন, তাহলে দেখবেন অ্যাকচুয়াল প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড হচ্ছে যা, তারমধ্যে মেগা প্রোজেক্ট একটা। হলদিয়া পেট্রোকেমিক্যালস লিমিটেড। আর মিৎসুবিসি ছাড়া প্রোজেক্ট কিছু নেই। তাই আমি জানাচ্ছি ডিটেলস অফ প্রজেক্টস আন্ডার কনস্ট্রাকশন হলদিয়া পেট্রো কেমিক্যালস তার প্রোডাকশন শুরু করেছে। যদিও ট্রায়াল রান শুরুর পরে কিছু কিছু ট্রাবলস শুরু হয়েছে। পি টি এর মিৎসুবিসি সেটা ১৬০০ কোটি থেকে ৫ হাজার ১৭০ কোটি। সাউথ এশিয়া পেট্রো কেমিক্যালস লিমিটেড সাড়ে ৪০০ কোটি। এরপরে হচ্ছে পেট রেজিন প্রোজেক্ট ১০০ কোটি টাকার বেশি, ভূষণ ইন্ডাস্ট্রি হচ্ছে একটা বড় কোল্ড রোল স্টিল শিটস - এটা বড় প্রোজেক্ট নয়। আপনি দেখুন এখানে প্রোজেক্টস আন্ডার ইমপ্লিমেন্টেশন এরমধ্যে ইন্ডিয়ান রেয়নসের একটা ১৪০ কোটি টাকার প্রোজেক্ট। এগুলি খুবই মিডিয়াম সাইজের প্রোজেক্ট। বড় প্রোজেক্টের মধ্যে পড়ে না। এবার কিছু কিছু প্রোজেক্ট আছে। আর একটা বলছি ডানকান গ্লেনেগেলস এটার বাড়িটা প্রায় সম্পূর্ণ হয়ে গেছে। দেখতে পাই। যদিও কোনও ইন্ডাস্ট্রিয়াল প্রোজেক্ট এটা মাথায় ঢুকছে না ওয়েলকাম গ্রুপের হোটেলের এখানে ফাউন্ডেশন স্টোনের লে হয়নি। শুধুমাত্র পাঠিয়ে দেওয়া হয়েছে। এই পর্যন্ত এখানে অনেক প্রোজেক্ট আছে, যেগুলির কাজ কিছুই হয়নি অথচ যার নাম দিয়ে দিয়েছে। বানতলা লেদার কমপ্লেক্স এখনও পর্যন্ত এটার কি কাজ হয়েছে? তার বেসিস আপনি বলতে পারবেন যে, ৫ বছরের মধ্যে কাজ শেষ হয়ে যাবে? টিটাগড় পেপার মিল ইন্ডাস্ট্রি আপনি বলছেন। এটা ২৫০ কোটি টাকার প্রোজেক্ট। টিটাগড় পেপার মিল যারা নিয়েছেন, তারা নর্মালি পেপার মিলের প্রোডাকশন শুরু করতে পারছেন না, ইনটেক্সমিডিয়াসি করবেন বলছেন। আপনি সল্ট লেক স্টেডিয়ামের পাশে একটা হোটেল করেছেন তাতে একশো কোটি টাকার প্রোজেক্ট নিয়েছেন। এই যে লিস্টটা দেখছি তিন কোটি, পাঁচ কোটি, দশ কোটি মেগা প্রোজেক্ট দিয়ে ৭৪টা লিস্ট দিয়েছেন। আমরা বলেছিলাম যে পশ্চিমবাংলায় কিছু মেগা প্রোজেক্ট আনা দরকার। হলদিয়া পেট্রো কেমিক্যালস এসেছে। এখন হলদিয়ার পূর্ণেন্দু চ্যাটার্জিকে তো রাইটার্সে এনে মালা দেওয়া উচিত ছিল কারণ তিনি না থাকলে পশ্চিমবাংলায় এই যে শিল্পায়ণের আওয়াজ এটা সম্ভব হত না বা দেখা যেত না। হলদিয়া পেট্রো কেমিক্যাল হ্যাজ স্টার্টেড অপারেশন। ৫ হাজার ১৭০ কোটি টাকার কাজ রেকর্ড টাইমে সম্পূর্ণ করেছেন। ওখানে একটা প্র্যাকজিয়ার নাইট্রোজেন প্ল্যান্ট বসিয়েছেন, লারসেন অ্যান্ড টুব্রো একটা ক্যাপটিভ পাওয়ার প্ল্যান্ট বসিয়েছেন। ঠিক আছে স্যার।

হলদিয়া পেট্রোকেমিক্যালসের তৈরি মাল নিয়ে পলিপ্রলিন, এথলিন, হাইডেনসিটি এথলিন এই যে জিনিসগুলো নিয়ে তৈরি হবে তার ডাউনস্ট্রীমে ইন্ডাস্ট্রি কোথায়? আমাকে বলুন স্যার এই রাজ্যে কোথায় হলদিয়া পেট্রো কেমিক্যাল এর প্রোডাক্ট বিক্রি হবে, কোথায় ডাউন স্ট্রীমে ইন্ডাস্ট্রি তৈরি হবে? আমাকে বলুন কেন এতদিন ধরে কোনও ডাউনস্ট্রীম প্ল্যানিং হয় নি? এই যে প্রোজেক্টস আন্ডার ইমপ্লিমেন্টেশন এতো হলদিয়া পেট্রোকেমিক্যালসের ডাউনস্ট্রীম ইন্ডাস্ট্রি। বেসিকালি হলদিয়া পেট্রোকেমিক্যালের দুটো প্রবলেম থেকেই গেল। একদিকে ন্যাপথা যেটা বিদেশ থেকে নিয়ে আসতে হবে তখন ভারটিকাল ইনট্রিগেশন করে এখানে একটা হলদিয়া পেট্রোকেমিক্যাল রিফাইনারি করলেন না যেটা রিলায়েন্স করেছে। তাহলে বরাবর মেটিরিয়াল বাইরের ইমপোর্টের উপর নির্ভর করতে হবে এবং নিজেদের তৈরি মেটিরিয়াল সেলের জন্যও বাইরের এলাকার উপর নির্ভরশীল থাকতে হবে। হলদিয়া পেট্রোকেমিক্যাল নিয়ে যে ডাউনস্ট্রীম ইন্ডাস্ট্রি করতে চান তার রূপরেখা কি হবে, কতদিনের মধ্যে তৈরি হবে এ বিষয়ে আপনি বলবেন। হলদিয়ার আর একটা বড় কোম্পানি হয়েছে সেটা আরেকটা জিনিস তৈরি হয়। পি.টি-এ মিৎসুবিশি কিন্তু মিৎসুবিশি একটা বড় জাপানি কোম্পানি এটা আমাকে একটু এক্সপ্লেন করবেন যে আরেকটা বড় জাপানি কোম্পানি কেন পশ্চিমবাংলায় আসতে চাইলেন না। আপনারা তো আগে খুবই মিৎসুবিশির কথা বলতেন এই হাউসে তো বারবার বলেছি এই যে আপনারা চেষ্টা করছেন এই চেষ্টাটাকে আমরা কখনও ছোট করে দেখতে চাই নি কিন্তু রেজাল্টস হ্যাভবীন ভেরি স্লো ইন কামিং। এখনও কোনও কমপ্লিট রেজাল্ট আমরা দেখতে পাই নি। কোনও মেগা প্রোজেক্ট এখানে আসে নি। রিলায়েন্স কয়েক হাজার কোটি টাকা ইনভেস্ট করেছে গুজরাটে, মহারাষ্ট্রে। এখানে তারা আসছে না। টাটা কিছু টাকা ইনভেস্ট করে তার পর টাটা হলদিয়া থেকে সরে গেল। আদিত্য বিড়লা গোষ্ঠী আপনাদের এখানে একটাও বড় কোম্পানি করল না। যতগুলো বড় সাউথ ইন্ডিয়ান গোষ্ঠী — টিভিএস, স্পীক, তারা পশ্চিমবাংলায় ইনভেস্ট করতে এল না। আমি আপনাকে জিজ্ঞাসা করতে চাই যে মাননীয় মন্ত্রী নিশ্চয়ই প্রস্তুত আছেন তিনি বলবেন কতবার সোমনাথ চ্যাটার্জি বিদেশে গিয়েছেন? আমার যতদূর মনে আছে তিনি চারবার আমেরিকায় গিয়েছেন, জাপান গিয়েছেন, ইজরায়েল গিয়েছেন, ইউরোপে গিয়েছেন। আমি জানতে চাই পশ্চিমবঙ্গে কটা মেজর ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট এসেছে। তারপর এফ.ডি.আই সারা ভারতবর্ষের তুলনায় এটা কমে গেছে। এর আগে আপনারা বলতেন মিৎসুবিশির কথা মিৎসুবিশির কথা ছেড়েই দিলাম, এখানে এফ.ডি.আই এর একটা লিস্ট দিয়েছেন। একটা বড় কোম্পানি আমরা পাচ্ছি না। এখনও পর্যন্ত অ্যাকচুয়াল ইমপ্লিমেন্টেশন স্টেজের কাজ শুরু হবে। ১১টা এন.আর.আই বা এফ.ডি.আই প্রোজেক্ট ছোটখাটো প্রোজেক্ট রয়েছে। আমরা জানি আই.এফ.বি ইন্ডাস্ট্রিতে কি রকম ক্রাইসিস চলছে।

[2-30 — 2-40 p.m.]

কোকালেক মেজর এফ.ডি.আই. ইন্ডাস্ট্রি হল না কেন? আপনি অনেক বড় বড় গ্লোবাল কোম্পানির কথা বলেছেন, কিন্তু এই গ্লোবাল প্লেয়ারদেরকে পশ্চিমবঙ্গে অ্যাট্রাক্ট করা গেল না? এটা আপনাদের সিরিয়াসলি ভাবতে হবে। এটা ঠিক আমি আগেও বলেছি এই রাজ্য সরকার দেরিতে হলেও ইনফ্রাস্ট্রাকচারের প্রয়োজনীয়তার কথা বুঝেছে। রিসেন্টলি দুর্গাপুর এক্সপ্রেস-ওয়ে তৈরি হয়েছে, ভালো রাস্তা, সেখানে টোলট্যাক্স নেওয়া হচ্ছে। কিন্তু সিঙ্গুর-ডানকুনি রাস্তাটি দু-বছর তৈরি হয়ে পড়ে রইলো। প্রতীমবাবু তারকেশ্বর যান, উনি নিশ্চয়ই জানেন কি কারণ। পানাগড়-মৌরিগ্রাম হাই-ওয়ে তৈরি হয়েছে, অনেক সময় লেগে গেল এটা চালু করতে। ইনফ্রাস্ট্রাকচারের ক্ষেত্রে পাওয়ারে বক্রেশ্বর ১, ২, ৩ এসেছে, আমি ধরেই নিচ্ছি শুরু হয়েছে। বজবজে দুটি এসে গেছে, বাকি পাওয়ার প্ল্যান্ট পুরুলিয়া পাম্প স্টোরেজ তৈরি হবে। যদি ইন্ডাস্ট্রি তৈরি হতো তাহলে যেটুকু পাওয়ার এসেছে সেটা এই রাজ্যের পক্ষে যথেষ্ট হতো না। আমি একবার শঙ্কর সেনকে জিজ্ঞাসা করেছিলাম এই যে পাওয়ার ভোল্টেজ ফল করে, এটা তাঁরা কি করবেন? তিনি বললেন আমাদের যেখানে সাবস্টেশন আছে সেখানেই ইন্ডাস্ট্রি করা উচিত, কলকাতার বাইরে ইন্ডাস্ট্রি করা সেফ নয় যদি না সেটা এস.ই.বির সাবস্টেশনের কাছাকাছি হয় তাহলে ভোল্টেজের ফ্লাকচুয়েশন হবে না। তা নাহলে কোয়ালিটি অফ ইলেকট্রিসিটির ব্যাপারে কোনও অ্যাসুওরেন্স নেই। জেনারেশন বাড়ছে, আজকে টেকার নেই। ইন্ডাস্ট্রি যথেষ্ট হয় নি, অথচ যে টেকার আছে তাদেরই আপনি কোয়ালিটি অফ ইলেকট্রিসিটি দিতে পারছেন না। ফলে আমাদের যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি হচ্ছে সেটার প্রবলেম হচ্ছে। ইট ইজ টু লিটিল অ্যান্ড টু লেট। কলকাতায় একটা ভালো হাসপাতাল ডানকান গ্লেনস হচ্ছে, চালু হতে হয়তো এ বছর শেষ হয়ে যাবে। নতুন যে হায়াত রিজেন্সি, আই.টি.সি. হোটেল হচ্ছে সেটাও চার, পাঁচ বছর লাগবে। ইনফ্রাস্ট্রাকচার না থাকার জন্য আমরা পিছিয়ে থাকছি। আজকে এক্সপ্রেস-ওয়ে এবং জেনারেল রাস্তাগুলো ইমপ্রুভমেন্ট হচ্ছে না। পি.ডব্লু.ডির ভাঙা রাস্তা দিয়ে যাওয়া যায় না। সেই রাস্তাগুলো ইমপ্রুভমেন্ট আপনারা আজ পর্যন্ত করতে পারেন নি। পশ্চিমবঙ্গ সম্বন্ধে লোকের আগে নেগেটিভ ইমেজ ছিল, ষাট দশকে একটা ফ্লাইট অফ ক্যাপিটাল ঘটেছিল। টোয়েন্টিয়েথ সেঞ্চুরি শেষ হয়ে গেল আমরা সেই নেগেটিভ ইমেজ দূর করতে পারলাম না। ইনভেস্টর্স মিট করতে পারলাম না। মুখ্যমন্ত্রী চেম্বার অপ কমার্সে গেলেন, সোমনাথবাবু বিদেশে গেলেন কিন্তু যেভাবে ইন্ডাস্ট্রি হবে ইন্ডাস্ট্রি হবে বলে বলা হচ্ছিল সেভাবে দেশি-বিদেশির কোনও ইন্ডাস্ট্রিই আমাদের এখানে হল না। কি করে আরও সিম্পলি ইন্ডাস্ট্রি করা যায় সেটা ভাবা দরকার। সবচেয়ে সিম্পল যেটা যেখানে মানুষের ব্রেইন ছাড়া কিছু লাগে না, যেমন সফটওয়ার ইন্ডাস্টি. ইনফর্মেশন টেকনোলজি সেখানে আমরা ফার্স্ট অ্যাডভান্টেজ নিতে

পারলাম না। আমরা ২০ পারসেন্ট সফটওয়ার এক্সপোর্ট করেছি, ইনফর্মেশন টেকনোলজি ২০ পারসেন্ট করেছি। যারা সফটওয়ারে বড় কোম্পানি, বড় আই.টি.প্লেয়ার তারা এখানে এসেছে? চন্দ্রবাবু নাইডু বিল গেটসকে নিয়ে তাঁর ওখানে অফিস খুলেছেন, তারপরে ক্লিনটনকে হায়দ্রাবাদে এনেছেন। আমরা কেবল পিছিয়ে পড়েছি। পশ্চিমবঙ্গে ভালো ছেলে ছিল, তারা বিদেশে গিয়ে সফটওয়ার এক্সপোর্ট করছে। এমন কিছু কোম্পানিকে আমরা প্রতিশ্রুতি দিয়েছিলাম যাদের কোনও ক্যাপাসিটি নেই।

দু-তিন বছর আগে ওয়েবেল থেকে পারটেক কোম্পানিকে খুব উৎসাহ দেওয়া হল। কিন্তু পরে দেখা গেল পারটেক কমপিউটার তাদের সেয়ারের টাকা ফেরত দিতে পারছে না। আগে মাননীয় মুখ্যমন্ত্রী বলতেন, ওয়েবেল ভালো কাজ করছে। কিন্তু আজকে ওয়েবেল জয়েন্ট সেক্টরে কটা ইউনিট অপারেট করছে? একচুয়ালি? এ.সি.সি.-র সঙ্গে যে জয়েন্ট প্রোজেক্ট ছিল তার কি অবস্থা? সিমেন্সের সঙ্গে যেটা ছিল সেটা সিমেন্সকে বিক্রি করে দেওয়া হয়েছে। এছাড়া, ছোট ছোট আর যেগুলো ছিল তাদের অবস্থা কি? ওয়েবেল ওয়েন্ট সেক্টরে ইলেকট্রনিক্সের দিকে যাচ্ছে না, ইনফর্মেশন টেকনোলজির দিকে যাচ্ছে বলছে। ই-গর্ভন্যান্স স্কীম নিয়ে, বাংলা টাইপের ইন্টারফেস তৈরি করছে। কিন্তু ওয়েবেলের প্রচুর টাকা ওয়েস্ট হয়ে গেল টপ ম্যানেজমেন্টকে চেঞ্জ করতে। ওয়েবেল জয়েন্ট সেক্টরের ক্ষেত্রে, ইলেকট্রনিক হার্ডওয়ারের ক্ষেত্রে, ইলেকট্রনিক্স গুডস প্রডিউসের ক্ষেত্রে কিছু করতে পারল না। কোনও মাইক্রো-কমপিউটার, থেকে শুরু করে সেমি-কমপিউটার থেকে শুরু করে এই জিনিসগুলো পশ্চিমবাংলায় উৎপাদন করা হল না কেন? এতে খুব বেশি ইনভেস্টমেন্ট এবং ইনফ্রস্ট্রাকচার দরকার ছিল না। সিরিয়াসলি এটা ভেবে দেখতে হবে। ওয়েবেলের এক্সপেরিমেন্ট টোটালি ফেল করে গেল কেন? এখনও সময় আছে, এটা দেখা দরকার। মাননীয় সদস্য রবীনবাবু এই বইটা দেখে উৎসাহিত হচ্ছেন। কিন্তু জানা দরকার যে, আজকাল আর কেউ বই-এর মাধ্যমে প্রচার করে না, সেল করে না। ভি.ডি.ও., প্রজেকশন ইন্টারনেটের মাধ্যমে প্রচার করে। বই ছাপিয়ে প্রোজেক্টের যুগ এখন চলে গেছে, বই দিয়ে পাবলিসিটির দিন আর নেই। এইজন্য হার্ড-সেল আমাদের রাজ্যকে করতে হবে। এই হার্ড-সেলের ক্ষেত্রে আমরা পিছিয়ে পড়েছি। মাননীয় বংশবাবু নতুন এসেছেন, আমি বলব, যে কাজ হচ্ছে তাতে আরও গতি দিতে হবে এবং কনস্ট্যান্টলি ইন্টার-অ্যাকশন, বছরে একটা মিটিং ডেকে নয়, কনস্ট্যান্টলি দেখতে হবে কেন আমরা ইন্ডাস্ট্রি আনতে পারছি না। ইন্ডাস্ট্রিয়ালিস্টরা, যারা আপনাদের এখানে ঘোরাঘুরি করে তারা সস্তায় জমি পাওয়ার জন্য করে। আপনারা গুজরাট-অম্বুজা গ্রপকে জয়েন্ট সেক্টরে বাইপাসের ধারে জমি দিয়েছেন। তার জন্য তারা এখানে কি করেছে না একটা চিকেন ফিড, ১২০ কোটি টাকার সিমেন্ট গ্রাইন্ডিং প্ল্যান্ট করেছে। তাও নট এ প্রপার সিমেন্ট প্ল্যান্ট, বড় বড় টুকরো গ্রাইন্ড করা হবে। একটা

চিকেন সিড সেটা তারা প্রেজেন্ট করেছে। আপনাদের কাছে যে লোকেরা ঘোরাঘুরি করে তাদের অধিকাংশেরই উদ্দেশ্য কি করে বাই-পাশের ধারে জমি পাওয়া যায়। কলকাতায় এখনও রিয়েল এস্টেটের দাম বোম্বে, দিল্লি, মাদ্রাজ, বাঁঙ্গালোরের তুলনায় সস্তা। সেইজন্য ইন্ডাস্ট্রিয়ালিস্টরা ইন্ডাস্ট্রি করব করব করে আপনাদের পেছনে ঘুরে বেড়ায় এবং জমি পেলে তা নিয়ে কিভাবে ব্যবহার করবে অন্য কাজে তার চেষ্টা করে। জগমোহন ডালমিয়া তো বেটিং কেলেঙ্কারিতে জড়িয়ে পড়েছেন, তিনি আবার বানতলাতে জমি নিয়ে বসে আছেন। সেখানে লেদার কমপ্লেক্স করার কথা বলছেন। এই যে লিস্ট, সেটা এখন ছোট করে দিয়েছেন। কবে ক্যালকাটা স্টক এক্সচেঞ্জের বাড়ি তৈরি হবে? এই যে বেঙ্গল এন.আর.আই কমপ্লেক্স এদের অর্ধেক জমি হাইকোর্টে লিটিগেশনে আটকে আছে। আপনারা বইতে ছাপিয়ে দিয়েছেন কিন্তু দিস ইজ ফার ফ্রম বিয়িং ইমপ্লিমেন্টেড। মানুষ দেখতে চায় ইনফ্রাস্ট্রাকচার, প্রোজেক্ট দ্রুত ইমপ্লিমেন্ট হবে। মাননীয় বংশবাবু আপনি বোম্বে গেলে দেখতে পাবেন, বম্বে-পুনা যে নতুন হাইওয়ে হয়েছে তাতে পাহাড়ের মধ্যে দিয়ে টানেল করা হয়েছে বিল্ড ওপারেট অ্যান্ড ট্রান্সফার সিস্টেমে। তাতে টোল ট্যাক্স বসেছে। এই ভারতবর্ষের মধ্যে থেকে ওরা ঐরকম একটা ফ্লাইওভার করতে পারল কিন্তু আমরা পারলাম না। তবে কলকাতায় আমরা এখন শুরু করেছি কতকগুলো ফ্লাইওভারের কাজ। ৩।৪ বছরে বোম্বে শহরে ১০টা মত ফ্লাইওভার, হায়দ্রাবাদও অনেকগুলো করেছে। আপনি ব্যাংককে গেলে দেখবেন ব্যাংকক এয়ারপোর্ট থেকে শহরে আসতে যেখানে এক, দেড় ঘন্টা সময় লাগতো সেখানে বড় বড় ফ্লাইওভার করে দেওয়ার জন্য এখন এয়ারপোর্ট থেকে শহরে আসতে আধ ঘন্টা সময় লাগছে। সুতরাং, থিংস আর মুভিং ভেরি ফার্স্ট। কিন্তু আমাদের রাজ্য যথেষ্ট দ্রুত এগোচ্ছে না।

[2-40 — 2-50 p.m.]

মাননীয় মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর সদিচ্ছার অভাব আছে, সেটা আমি বলছি না। ইমপ্লিমেন্ট করার যেটা টাইপ, সেটা তাঁদের নেই। দীর্ঘদিন কমিউনিস্ট আন্দোলন করার ফলে আউট অব টাচ হয়ে গেছেন ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্টের। এখন যেসব নতুন লোকেরা তাঁদের কাছে আসছে তার যে দিকে বোঝাচ্ছে সেদিকেই উৎসাহি হয়ে যাচ্ছেন। অনেক সময় যাকে বলে দের আর বিং টেকেন ফর ও রাইড বাই দি রং পিপল। সেই লোকেরা আপনাদের চেম্বার অফ কমার্সে বক্তৃতা দিতে নিয়ে যায়। কিন্তু তারা অ্যাকচ্যুয়ালি ইনভেস্ট করছে না। ইভেন পশ্চিমবাংলায় আগে থেকে যাদের শিল্প ছিল তারাও যথেষ্ট ইনভেস্ট করছে না। আর যেগুলো আমাদের হাতে আছে সেগুলো যাতে তাড়াতাড়ি ইমপ্রুভ করতে পারে তাও দেখা হচ্ছে না। মৃণালবাবু আসার পরে পাবলিক আন্ডারটেকিং-এ কিছুটা নজর দিয়েছেন, মর্ডানাইজ করে নতুনভাবে কাজ শুরু করার চেষ্টা করেছেন।

উনি এবারে বলেছেন - পরশুদিনই বলেছেন, পাঁচটা পাবলিক আন্ডারটেকিং-এ লাভ করছেন। কিন্তু ওর ডিপার্টমেন্টে ১০টা ফ্যাংশনাল আছে। ইন্ডিয়া পেপার পাল্প বলে একটা কোম্পানি ১০ বছর ধরে এক ছটাক পেপার উৎপাদন করেনি। তাদের মাইনে দিয়ে যেতে হচ্ছে। এরপরেও লোকে এখানে কি করে উৎসাহি হবে! আপনাদের পাবলিক সেক্টর ইউনিট স্যুড বি অ্যান একজাম্পল। লোকে দেখতে চায় স্টেট গভর্নমেন্ট তাদের কতটা চাঙ্গা করতে পেরেছে। কৃষ্ণা গ্লাস পাঁচ বছর কোনও প্রোডাকশন না করে এখন বলছে নতুন করে প্রোডাকশন শুরু করবে। আপনাদের স্টেট পাবলিক সেক্টর যদি ভাল করে কাজ না করে তাহলে লোকে কি করে উৎসাহি হবে! বংশোগোপালবাবু, আপনার ডিপার্টমেন্টের মধ্যে ডাব্লু.বি.জি. প্রেস আছে। আমার কন্সটিটিউয়েন্সি আলিপুরে সেটা অবস্থিত। আপনি জানেন প্রাকটিক্যালি সরকার তাদের কোনও কাজ দিচ্ছে না। তারা বসে বসে মাইনে নিচ্ছে। আগে বাজেট এবং ব্যালট ছাপার কাজ করতো। এখন দুটোই তাদের হাতের [illegible]রে চলে গেছে। এখন ঐগুলো সরস্বতি প্রেস থেকে হয়। সরস্বতি প্রেস [illegible] গভর্নমেন্টের কাজ পেয়ে লাভ করছে। বি.জি. প্রেসের কর্মিদের বসিয়ে মাইনে দিচ্ছেন। আপনাদের নিজেদের সংস্থার যদি ওয়ার্ক কালচার, ওয়ার্ক এথিক এস্টাব[illegible] করতে পারেন তাহলে লোককে কি করে বলবেন, আমরা ওয়ার্ক কালচার, ওয়ার্ক এথি[illegible] এখানে [illegible] করব? আজকাল যে নতুন জেনারেশন আসছে - আই.টি. এবং [illegible]মেন্ট এক্সপার্ট, ওদের আউটলুক অন্যরকম। বংশোগোপালবাবু, আপনি তাদের জেনারেশনের লোক আপনি বুঝবেন ওরা গ্লোবাল পারসন্স, পৃথিবীর যে কোনও জায়গায় চাকার [illegible]পেতে পারে। ওদের অ্যাট্রাক্ট করতে গেলে সোসাল ইনফ্রাস্ট্রাকচার দিতে হবে - হোটেল, রিসর্ট, হাসপাতাল, স্কুল ইত্যাদি করতে হবে। আমি বরাবর এডুকেশন বাজেটে বলি আপনারা এখানে প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ করছেন। আপনাদের যখন [illegible] তখন মহারাষ্ট্রে ১৫৭টা হয়ে গেছে। উই হ্যাভ লস্ট দি বাস, ওরা বেশি ইঞ্জিনিয়ার প্রোডিউস করে দিয়েছে। কর্ণাটকে ৮৫ থেকে ৯০টা ইঞ্জিনিয়ারিং কলেজ। আমাদের [illegible] অনেক [illegible]। এখন আপনারা ইঞ্জিনিয়ারিং কলেজ, এনটারটেনমেন্ট, রিসর্ট ইত্যাদির দিকে যাচ্ছেন। এখন ভারতবর্ষে যে ইন্ডাস্ট্রিতে সবচেয়ে বেশি টাকা, সেটা হচ্ছে এনটারটেনমেন্ট অ্যান্ড ইনফরমেশন, এই দুটো। জি টেলিভিশন ভারতবর্ষের স্টক এক্সচেঞ্জের ৪নং কোম্পানি। বোম্বাই এবং দিল্লিতে তারা এন্টারটেনমেন্ট ইন্ডাস্ট্রি করেছে। আমরা কিছুই জানতে পারি নি। অথচ আমাদের এন্টারটেনমেন্টের একটা ব্যাকগ্রাউন্ড ছিল। আমরা আনতে পারলাম না। আমরা ইনফরমেশন টেকনোলজির কথা বলছি। প্রাইস ওয়াটার হাউস, কোপার্স, চ্যাটার্জি গ্রুপ, কমপিউটার অ্যাসোসিয়েটস, এগুলো ভাল, কিন্তু ওরা যে স্টেজে আছে ইন্টারন্যাশনাল গ্লোবাল অপোরেটরস সেই স্টেজে নেই। তাই বলছি ওদের ব্যাপারটা স্পীডি নয়। আপনারা নিশ্চয়ই হলদিয়াকে দেখাতে পারেন। কিন্তু

বার বার যেটা বলা হয়েছিল, হলদিয়ার অনেক ছেলের চাকরি হবে, সেটা আপনারা দেখাতে পারেন নি। ছোট ইন্ডাস্ট্রি হয়নি। এখন আপনারা জেলায় জেলায় গিয়ে বলছেন, হলদিয়া থেকে মাল কিনে তোমরা শিল্প তৈরি করো।

(শ্রী রবীন দেব ঃ হলদিয়া দেরিতে হওয়ার জন্য একটু ক্ষমা চান।)

রবীনবাবু যখন বললেন তখন বলি। জ্যোতিবাবুও বলেন একটা বস্তা পচা কথা। কবে নাকি সেন্ট্রাল গভর্নমেন্ট বলেছিল ইলেকট্রনিক ইন্ডাস্ট্রি পশ্চিমবাংলার দেওয়া যাবেনা ডিফেন্স স্পেসিস-এর জন্য। ভারতবর্ষের যেসব জায়গা উন্নতি করেছে, সেসব জায়গা কেন্দ্রীয় সরকারের সাহায্য নিয়ে উন্নতি করেনি। কেন্দ্রীয় সরকার সেখানে কোনও ইনভেস্টমেন্ট করেনি। বোম্বাইতে যে ফোর লেন হাইওয়ে হয়েছে তা ওখানে কেন্দ্রীয় সরকার করে দেয় নি। আপনারা দীর্ঘদিন ধরে মানুষকে কাজ না করার বুদ্ধি দিয়েছেন।

আপনারা দীর্ঘদিন ধরে ইন্ডাস্ট্রি সম্বন্ধে, ইনভেস্টমেন্ট সম্বন্ধে অ্যানটোগনিস্টিক ভাব দেখিয়েছেন। এই কারণে সব কাজ এখানে দেরি হয়ে গেল। তাই বলব, যদি সঠিক পথে এগুতে হয় তাহলে আরও দ্রুত গতিতে বা জোরদার গতিতে এগুতে হবে এবং নিজেদের সরকারকে একজাম্পল তৈরি করতে হবে। আমি আগেই বলেছি যে ভারতবর্ষের সব জায়গায় ইগভর্নস চালু হয়ে গিয়েছে আর আমাদের এ বছর সবে অপটিক্যাল ফাইবার লে করা শুরু হবে। পরিশেষে বলব, ভারতবর্ষ এগুচ্ছে, পৃথিবী আরও জোরদার গতিতে এগুচ্ছে, এই রেসে আমরা কিন্তু অনেক পিছিয়ে আছি। যদি আমরা দ্রুত গতিতে দ্রুত এগুতে না পারি তাহলে কিন্তু আরও অনেক পিছিয়ে যাব। বংশগোপালবাবু, আপনি তরুন মন্ত্রী, আমি আশা করব আপনি বিদ্যুৎবাবুর তুলনায়, জ্যোতিবাবুর তুলনায় দ্রুত গতিতে এগিয়ে যাবেন। এই বলে বাজেটের বিরোধিতা করে এবং কাটমোশনগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি হাউসে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ সংবাদ পরিবেশন করতে চাই। স্যার, আজ ৪২ দিনের মাথায় আমাদের এই পশ্চিমবঙ্গে উচ্চ মাধ্যমিক পরীক্ষার ফলাফল প্রকাশিত হয়েছে। উচ্চ মাধ্যমিক পরীক্ষা দিয়েছিল ৩ লক্ষ ৬১ হাজার ৯৮৩ জন এবং পাশ করেছে ২ লক্ষ ৪ হাজার ২৭৫ জন। স্যার, অত্যন্ত আনন্দের কথা যে আমাদের হিন্দু স্কুলের ছাত্র সায়ক রায় ৯৭০ নম্বর পেয়ে প্রথম স্থান দখল করেছে। এই সঙ্গে সঙ্গে আরও আনন্দের কথা আমি জানাচ্ছি, শিলিগুড়ি গার্লস স্কুলের ছাত্রী বর্ণা সাহা ৯৬৫ নম্বর পেয়ে দ্বিতীয় হয়েছে এবং সাউথ পয়েন্টের প্রিয়ঙ্ক মিত্র ৯৪৮ নম্বর পেয়ে তৃতীয় স্থান দখল করেছে। স্যার, ওদের এতো বাধা সত্ত্বেও মাত্র ৪২ দিনের মাথায় আমরা এই ফলাফল প্রকাশ করতে পেরেছি, আর ওদের

সময় ১।। বছরেও রেজাল্ট বেরুতো না। ৪২ দিনের মাথায় এই ফলাফল ঘোষণার সংবাদটি আনন্দের সঙ্গে আমি সভায় রাখলাম।

[2-50 — 3-00 p.m.]

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং শিল্প পুনর্গঠন ও রাষ্ট্রায়াত্ব শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের আনা কাটমোশনগুলির বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, আমার পূর্ববর্তী বক্তা অধ্যাপক সৌগত রায় বাজেটের বিরোধিতা করে যে বক্তব্য উত্থাপন করলেন তারমধ্যে একটি জায়গায় তিনি উল্লেখ করেছেন যে কেন্দ্রীয় সরকার বর্তমানে যে নীতি নিয়ে চলছেন সেই নীতি আমাদের দেশের সর্বনাশ করছে। আমাদের দেশের রাষ্ট্রায়াত্ব সংস্থা এবং বিশেষ করে আমাদের রাজ্যের বেশ কয়েকটি সংস্থা রেলের বরাতের উপর নির্ভরশীল, সেই বরাত কমিয়ে দেওয়া হয়েছে। এ নিয়ে তিনি উদ্বেগ প্রকাশ করেছেন, এর বিরোধিতাও করেছেন। আমি মাননীয় সৌগতবাবুকে বলি, এই রাস্তা কিন্তু আপনারাই দেখিয়ে গিয়েছেন। ও দিক থেকে দেখছি শোভনদেববাবু টিপ্পনি কাটছেন এই বলে যে একই পুরানো কথা আপনারা উচ্চারণ করছেন। তাকে আমি বলব, বাস্তব যেটা সেটা উচ্চারণ করতে আমাদের কোনও দ্বিধা, সঙ্কোচ নেই। বাস্তবটাকে তুলে ধরতেই হবে। কেন্দ্রীয় সরকার যে নীতি গ্রহণ করেছেন এবং যে নীতি নিয়ে চলছেন সেই নীতি কংগ্রেস সরকারের আমলে নরসিমা রাও এবং রাজীব গান্ধীও নিয়েছিলেন যখন তারা প্রধানমন্ত্রী ছিলেন। নেহেরুর কথা ছেড়ে দিন, ইন্দিরা গান্ধীও প্রথম দিকে রাষ্ট্রায়ত্ব উদ্যোগকে সমর্থন করেছিলেন, জাতীয় করণকে সমর্থন করেছিলেন। তার থেকেই এটা শুরু হয়েছে এবং কংগ্রেস এই সর্বনাশা পথের কাছে আত্মসমর্পন করে আজকে নানান্ কথা বলছেন। এই সর্বনাশার পথ তারাই দেখিয়েছেন। আজকে আমাদের পশ্চিমবাংলার শিল্প এবং বাণিজ্যের পরিবেশ নিয়ে যখন আলোচনা করতে যাচ্ছি তখন তখন তার পরিপ্রেক্ষিতটা বাদ দিয়ে সেই আলোচনা করতে পারি না। আমাদের রাজ্যে ষাটের দশকের মধ্যভাগ পর্যন্ত শিল্পের দিক থেকে সারা দেশের মধ্যে একটা অগ্রগন্য জায়গায় ছিল, কিন্তু ষাটের দশকের মধ্যভাগের পর থেকে এক্ষেত্রে রাজ্যে অধগতি হয়েছে। মাত্রাতিরিক্ত অধগতি পরিলক্ষিত হয় সত্তরের দশকে। ১৯৭২ সালে যেভাবেই হোক কংগ্রেস ক্ষমতা দখল করেছিলেন। রিগিং করেই হোক বা যেভাবেই হোক, তারা মন্ত্রীসভা গঠন করেছিলেন এবং ১৯৭৭ পর্যন্ত চালিয়েছিলেন। কিন্তু সেই সময় তারা পশ্চিমবঙ্গের শিল্পকে উন্নত করবার ব্যাপারে কোনও ভূমিকা পালন করতে পারেননি, উল্টে সেই সময় শুধু আমাদের রাজ্যকে নয়, পূর্বাঞ্চলের রাজ্যগুলিকে পিছিয়ে দেবার জন্য নেতিবাচক শিল্পনীতি গ্রহণ

করেছিলেন। সেই সময়কার লাইসেন্সিং প্রথা এবং মাশুল সমীকরণ নীতির ফলে শিল্পে অগ্রগন্য পশ্চিমবঙ্গ পিছিয়ে গেছে। তদানিন্তন কংগ্রেসি সরকার রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত হয়ে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে স্টেপ-মাদার অ্যাটিচ্যুড নিয়েছিলেন। এখানে শিল্প করতে যদি কোনও শিল্পপতি উৎসাহিত হতেন তাহলে তাকে নিরুৎসাহিত করা হত। এখানে যাতে তারা বিনিয়োগ না করেন তারজন্য অন্য রাজ্যের টোপ দেখান হত। বামফ্রন্ট সরকার আসবার পর ঐ প্রতিকুলতার মধ্যে আমাদের সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন আমাদের রাজ্যের এই পিছিয়ে পড়া অবস্থা থেকে আমরা অগ্রগতির দিকে যাত্রা শুরু করব। তারইজন্য প্রথমে ক্ষুদ্র এবং কুটির শিল্প, কৃষি এবং ভূমি সংস্কার নীতি, তারপর গ্রামীণ উন্নয়ন নীতি, ক্ষমতা বিকেন্দ্রীকরণ নীতি গ্রহণ করা হয় যা সামগ্রিকভাবে আমাদের রাজ্যের উন্নয়ন, বিশেষ করে গ্রামে উন্নয়নের পরিবেশ সৃষ্টি করতে পারবে এবং তারফলে গ্রামীন মানুষের ক্রয় ক্ষমতা বৃদ্ধির মধ্যে দিয়ে অভ্যন্তরীন বাজার তৈরি হয়ে শিল্পের পরিবেশ তৈরি করতে সহায়তা করতে পারবে। কারণ বাজার না থাকলে শিল্প হতে পারে না। কিন্তু এক্ষেত্রে এখন আমাদের চরম প্রতিকুলতার মধ্যে এসে দাঁড়াতে হয়েছে। আজকে দেশটা কোন জায়গায় এসে দাড়িয়েছে? এ ব্যাপারে রাজনৈতিক বিরোধিতার জায়গা নেই, কারণ আজকে আমাদের স্বনির্ভরতা বিপন্ন। আজকে তৃণমূল-বিজেপি সরকার যে নীতি গ্রহণ করেছেন তার পরিণতিতে আমাদের দেশের শিল্পে স্বনির্ভরতা থেকে শুরু করে সবকিছু ধ্বংস হতে বসেছে। আজকে যেভাবে ঢালাও আমদানি নীতি এবং বেসরকারিকরণ নীতি গ্রহণ করা হয়েছে, বিদেশি পন্য ভারতবর্ষের বাজারে অবাধ প্রবেশাধিকার নীতি গ্রহণ করা হয়েছে, তাতে ভারতবর্ষের শিল্প মার খেতে বাধ্য আর রাষ্ট্রায়ত্ব শিল্প? সে ক্ষেত্রেও একই অবস্থা। যে দুর্গাপুর স্বাধীনতা লাভের পর শিল্প নগরি হিসাবে গড়ে উঠেছিল সেখানে একটার পর একটা কারখানা বন্ধ করে দেওয়া হচ্ছে। এইভাবে দেশে সনির্ভরতা থেকে পরনির্ভরতা তৈরি করা হচ্ছে। এত সব চরম সর্বনাশের মধ্যে দাড়িয়ে ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন বিভাগকে কাজ করতে হচ্ছে। ভাবতে পারেন, কোনওদিন ভেবেছেন, কেন্দ্রীয় সরকার একটা দপ্তর তৈরি করেছেন যেটার নাম বিলগ্নীকরণ দপ্তর। তার একজন বিভাগীয় মন্ত্রী আছেন, টি.ভি-র পর্দায় যার মুখ মাঝে মাঝে দেখতে পাই। আপনারা আবার বড় বড় কথা বলেন, লজ্জা করে না? নিজের দেশের সম্পদ বিক্রি করার জন্য দপ্তর খুলেছেন। সেই পরিবেশের মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকার সঠিক যোজনা উন্নয়নমুখি পরিকল্পনা এবং মেহনতি মানুষের অংশ গ্রহণের মধ্য দিয়ে পরিকল্পনাগুলি করার ক্ষেত্রে অগ্রগতি ঘটেছে। তার ফলে আমাদের রাজ্যে আভ্যন্তরীন উৎপাদন বৃদ্ধির অনুমিত হার ৭.০২ শতাংশে গিয়ে পৌঁছেছে। সেই পরিবেশে দেশীয় উৎপাদন বৃদ্ধির হার ৫.৮৮ শতাংশ, তাদের থেকে আমাদের কিছুটা বেশি। উদার নীতি চালু হওয়ার পর উজানে হাওয়ার মুখে দাড়িয়ে, উদার নীতি চালু হওয়ার ৯ বছর

পরেও পশ্চিমবাংলায় আভ্যন্তরীন শিল্প উৎপাদনের হার ৬.৬ শতাংশ বৃদ্ধি ঘটেছে। সেই জায়গায় সারা দেশে বার্ষিক বৃদ্ধির হার হল মাত্র ৫.৭ শতাংশ। আমাদের এই পশ্চিমবাংলা এই ক্ষেত্রে অগ্রনি জায়গায় রয়েছে। এই পরিবেশের মধ্যে দাড়িয়ে কাজ করতে হচ্ছে রাজ্য সরকারকে। শিল্প তৈরি করার ক্ষেত্রে শিল্পোদ্যোগিদের আমন্ত্রণ জানানোর ভূমিকা পালন করছে। আর একটা কথা বলতে চাই তা হল আজকে আমরা দেখতে পাচ্ছি যে শিল্প নীতি নেওয়া হচ্ছে সেটা খুব চিন্তার বিষয়। আমার পূর্ববর্তী বক্তা সমালোচনা করেছেন এবং হলদিয়া নিয়ে আমাদের রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গী সমর্থন করেছেন। তিনি বলতে গিয়ে বলেছেন হলদিয়া করতে কেন এতো দেরি হল। তিনি নিশ্চয়ই জানেন এই হলদিয়ার অনুমোদন দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার দীর্ঘ টালবাহনা করেছিল। আজকে আমাদের এই হলদিয়া গর্বের প্রতীক। এই হলদিয়ার ডাউন স্ট্রীমে যে শিল্প গড়ে উঠবে তাতে ব্যাপক অংশের মানুষের কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করবে। আমরা দেখতে পাচ্ছি হলদিয়ার মূল কারখানায় উৎপাদন শুরু হয়েছে। তবে একটা বিষয় মাথায় রাখতে হবে। এখন আধুনিক উৎপাদন পদ্ধতি, মোড অফ প্রোডাকশন আগের থেকে বদলে গেছে। আগের দিনে উৎপাদনের ম্যান ডেজ বেশি ছিল, আগের দিনে বেশি পরিমান শ্রমিক শিল্পের সঙ্গে যুক্ত থাকতো, এবং কারখানায় নিযুক্ত থেকে জীবন নির্বাহ করতে পারতো। আজকে বিশ্বে প্রযুক্তির অগ্রগতি ঘটেছে, ফলে আজকে পুঁজি নির্ভর শিল্প তৈরি করতে হচ্ছে। যাতে এখনকার শিল্পে মানুষ লাগবে কম, ম্যান-ডেজ লাগবে কম উন্নত প্রযুক্তি এবং অনেক পুঁজি লাগবে। এই অবস্থায় দাড়িয়ে আমাদের কাজ করে যেতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারের বিমাত্রিসুলভ আচরণ আমাদের কিছুটা হ্যান্ডিক্যাপড করে দিয়েছে। সেই জায়গায় দাড়িয়ে উল্লেখযোগ্যভাবে আমাদের রাজ্য সরকার তাদের শিল্প নীতি ঘোষণা করবার পর উল্লেখযোগ্য ভূমিকা পালন করে চলেছে। আজকে আমাদের রাজ্যে রাজনৈতিক স্থিরতা এবং পরিকাঠামো উন্নয়নের ক্ষেত্রে যথেষ্ট অগ্রগতি ঘটেছে। আমাদের রাজ্যে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে যথেষ্ট অগ্রগতি ঘটেছে। পরিকল্পনা উন্নয়ন এবং অন্যান্য বিষয়গুলিতে সাফল্যের ফলে দেশি বিদেশি শিল্পোদ্যোগিরা পশ্চিমবাংলায় আসতে উৎসাহ বোধ করছে। আমি মাননীয় বিরোধী দলের সদস্যদের অনুরোধ করব শুধুমাত্র বিরোধিতা করার জন্য বিরোধিতা করে আমাদের রাজ্যের সর্বনাশ করবেন না। অনেক সর্বনাশ অতীতে করেছেন। আপনাদের নীতির ফলে সামগ্রিক বিরোধিতার ফলে অনেক সর্বনাশ করেছেন। এখানে শিল্পের পরিকাঠামোর উন্নয়ন হয় এখানে যদি কারখানা গড়ে ওঠে তাতে শুধুমাত্র বামপন্থী মানুষ উপকৃত হবে না। গোটা রাজ্যের মানুষ উপকৃত হবে। দলমত নির্বিশেষে গোটা রাজ্য সেখানে উপকৃত হবে। কিন্তু আমরা দুঃখিত, বলতে বাধ্য হচ্ছি, কেন্দ্র যেমন আমাদের প্রতি উদাসীন বিমাতৃসুলভ আচরণ দেখিয়ে এসেছেন ঠিক তেমনি, আমাদের রাজ্যে বিরোধী দলের যারা আছেন তারা ঠিক বিরোধীদলের ভূমিকা

পালন না করে রাজনৈতিক উদ্দেশ্যে পরিবেশকে অশান্ত করে শিল্পের পরিবেশকে নষ্ট করছেন, যাতে শিল্পদ্যোগিরা এই রাজ্যে না আসেন, সেইরকম অবস্থার সৃষ্টি করছেন। আমি তার বিরোধিতা করছি। আমাদের রাজ্যে চরম প্রতিকূল অবস্থার মধ্যে, প্রতিকূল পরিবেশের মধ্যে রাজ্য সরকারকে কাজ করতে হচ্ছে। এরমধ্যে আমাদের শিল্প দপ্তর এবং রাষ্ট্রায়ত্ত বিভাগ যেভাবে কাজ করছেন, তার জন্য আমি এই বাজেটকে সমর্থন করছি এবং বিরোধীদের আনীত সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বন্ধ ও রুগ্ন মন্ত্রী যে বাজেট এই বিধানসভায় এনেছেন, সেই বাজেটের বিরোধিতা করে এবং আমাদের দলের আনীত কাট মোশনকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। রাজ্যে বাণিজ্য ও শিল্পে উন্নয়নের স্বপ্নকে সফল করতে গেলে যে রাজনৈতিক সদিচ্ছা দরকার, বামফ্রন্টের এই তেইশ বছরের রাজত্বে তার কোনওরকম সদিচ্ছা আমাদের চোখে পড়ল না। কমিউনিস্ট নেতা ইন্দ্রজিৎ গুপ্ত দুঃখ করে বলেছেন যে, অন্য রাজ্যের মুখ্যমন্ত্রীরা আসেন। সেই রাজ্যের মুখ্যমন্ত্রীরা এম.পি.দের নিয়ে বৈঠক করেন। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী যখন দিল্লিতে যান তখন এম.পি.দের নিয়ে বৈঠক করেন না। ইন্দ্রজিৎ গুপ্ত তিনি দুঃখ করে বলেছেন যে, শিল্পের ব্যাপারে এই এম.পি.দের নিয়ে বৈঠক করা দরকার। এই তেইশ বছর ধরে শাহেনশা মুখ্যমন্ত্রীকে সেটা বোঝানো সম্ভব হয়নি। এই রাজনৈতিক সদিচ্ছার কথা উত্থাপন করে আমি প্রথমে কয়েকটি কথা বলব। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যের বন্ধ ও রুগ্ন কারখানা এখানে বর্তমানে এই তেইশ বছরে ৫৩০০০এ দাড়িয়েছে। আগে বাজেটের টাকা খরচ হয়নি। বর্তমানে আবার একশো কোটি টাকা বরাদ্দ বাজেটে চাওয়া হয়েছে। তাহলে ১৯৯৮, ১৯৯৯, ১৯৯৯ এবং ২০০০ সালে এই রাজ্যে উনি বাজেট বক্তৃতায় অর্থ বরাদ্দ করার সময়ে বলেছিলেন, রুগ্ন ও বন্ধ কারখানা খোলার জন্য উদ্যোগ গ্রহণ করা হয়েছে যথাক্রমে ৫০ কোটি এবং ১০০ কোটি টাকা বরাদ্দ করেছেন। রুগ্ন শিল্পের পুনরুজ্জীবন করতে গেলে এই বন্ধ কারখানা চালু করার ব্যাপারে ন্যূনতম পরিকাঠামোর অভাবে আজ পর্যন্ত এই রুগ্ন ও বন্ধ কারখানা এই তেইশ বছরে বামফ্রন্ট সরকার আমাদের দিয়ে গেছেন, আর সেই টাকা যদিও নগন্য, কিন্তু পরিকাঠামো যদি ঠিকমত হতো, আমি মনে করি এই টাকায় অনেক কাজ করা যেত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সম্প্রতি নাগরিক মঞ্চের একদল বিশেষজ্ঞ রাজ্যের শিল্পের সাম্প্রতিক চিত্র যা, কোনওরকম যদি শিল্প স্থাপন করা সম্ভব হয়, সেইরকম সমীক্ষা চালিয়ে নানান তথ্য সমৃদ্ধ রিপোর্ট অর্থমন্ত্রী অসীম দাশগুপ্তের হয়ে দিয়েছেন। কিন্তু এখন পর্যন্ত অর্থমন্ত্রী

তাদের সঙ্গে আলোচনা করার ফুরসত পান নি। তারা বলেছেন বন্ধ কারখানার শ্রমিকদের ৫০০ টাকা ভাতা দেবেন এটা কি একটা সুচিন্তিত রায় হল। যারা বছরের পর বছর পরিশ্রম করেছে, তাদের শ্রমের মূল্য হিসাবে বন্ধ কারখানার শ্রমিকদের এই ৫০০ টাকা ভাতা দেওয়া মানে তাদের দক্ষতাকে ভোঁতা করে দেওয়া। আজকে বামফ্রন্ট সরকার চক্রান্তে লিপ্ত আছেন। আজকে ২৫ থেকে ৩০ বছর ধরে যারা কাজ করে গেল এবং দক্ষতা দেখিয়ে গেল তাদের প্রতি বামফ্রন্টের রাজনীতিতে এই মানবিতার নিদর্শন? আজকে দু বছর যাবত রাজ্যের অর্থমন্ত্রী রুগ্ন কলকারখানাকে পুনরোজ্জীবিত করতে যেসব শিল্পপতি চান, তাদেরকে বিনা সুদে টাকা দেওয়া হবে বলেছেন। কিন্তু আজ পর্যন্ত কোনও শিল্পপতি সেই টাকা পান নি। আজকে অর্থমন্ত্রীর এটা ভাঁওতা ছাড়া আর কিছু নয়। আজকে শিল্পপতিরা অর্থমন্ত্রীর এই ভাঁওতা বুঝতে পেরেছে। শিল্পের যে পুর্নগঠন দপ্তর, তার জন্য আলাদা কোনও বিভাগ চালু করেননি। মুখ্যমন্ত্রী থেকে শুরু করে মন্ত্রীসভার মন্ত্রীরা এই শিল্পায়ণের ব্যাপারে বড় বড় বুলি বলেছিলেন এবং বহু প্রচার চালিয়েছিলেন, তার কিছুই কার্যকরি হয় নি। আগে বামফ্রন্ট সরকার কথায় কথায় শ্লোগান দিতেন। সেই শ্লোগানের সুরে বলছি কেউ পাবে, কেউ পাবে না, হবে না, হবে না। এই শিল্প নিয়ে তো আপনারা অনেক কথা বলেছেন, হলদিয়াতে অনেক কিছু শিল্প হবে ইত্যাদি। কিন্তু কিছুই তো চোখে পড়ছে না। আমার ফলতা কেন্দ্রে যে ফলতা এক্সপোর্ট জোন আছে, দৌলত সাহেবও জানেন, তার আজকে অবস্থা কি? এখন যিনি শিল্পপতি তিনি হয়ত জানেন না, কারণ তিনি নতুন এসেছেন। ইয়ং ছেঁলে আপনার কাছে অনেক কিছু আশা করি, কিন্তু কতটুকু করতে পারবেন জানিনা। এই যে ফলতা এক্সপোর্ট জোন চলছে, এখানে ই এস আইয়ের ডাক্তার বসেন বেলা ১২ টার থেকে ৩টে পর্যন্ত। রাতে যদি কোনও শ্রমিকের বিপদ হয়, যদি কোনও শ্রমিকের হাত, পা কেটে যায় তাকে দেখার কোনও লোক নেই। প্রাইভেট ডাক্তার দেখানো ছাড়া উপায় নেই। সুতরাং একটা পার্মানেন্ট ডাক্তারের দরকার। আজ পর্যন্ত তার ব্যবস্থা হল না অথচ ই এস আই হাসপাতাল থেকে ওইসব ডাক্তারদের পেমেন্ট করে ৭ হাজার টাকা করে। কোনও মেডিসিন ব্যবস্থা নেই। পশ্চিমবঙ্গে বড় বড় শিল্প গড়ব বলে শ্লোগান দিলেই হয় না। ফলতা এক্সপোর্ট জোন যে সেন্টারে অনেক লোকের বসবাস, তাদের জন্য একটা স্কুল করার দরকার। শিল্পের জন্য রাস্তার দরকার, সেই রোড ভাল না হলে কখনওই শিল্প এখানে আসবে না। একজন শিল্পপতি এখানে শিল্প গড়তে গেলে তার বিদ্যুৎ দরকার, রাস্তা দরকার। তার কিছুই দিতে পারছেন না, ফলে শিল্পপতিরা অন্য রাজ্যে চলে যাচ্ছে। শিল্পের জন্য হাজার হাজার জায়গা ঘিরে রেখেছেন। কিন্তু আজ পর্যন্ত ৫, ১০, ১৫ বছর হয়ে গেল সেখানে কিছুই হয় নি। শিল্প গড়ে উঠছে না। আসলে আপনারা পচনসর্বস্ব হয়ে গেছেন। শিল্পের জন্য যে পরিকাঠামো দরকার সেই

পরিকাঠামো আপনারা তৈরি করতে পারেন নি। দীর্ঘ ২৩ বছরেও সেই পরিস্থিতি সৃষ্টি করতে পারেন নি। আপনারা হাজার হাজার জমি শিল্পের জন্য একোয়ার করে রেখেছেন। সেখানে শিল্পও গড়ে উঠছে না অথচ ফসল ফলতে পারত তাও বন্ধ করে রেখেছেন। এরফলে জমিগুলো নষ্ট হচ্ছে অথচ শিল্প গড়ে উঠছে না। মাননীয় শিল্পমন্ত্রী এর জবাবি ভাষণ দেবেন। সুতরাং আবার আপনাদেরই শ্লোগান শুনিয়ে শেষ করব — কেউ পাবে, কেউ পাবে না, হবে না, হবে না। আপনারা চিরকাল সব বন্ধ করে আসছেন খোলবারও ব্যবস্থা করতে পারেন নি। ওয়ার্ক কালচার নষ্ট করছেন। তাই এই বাজেট বরাদ্দের বিরোধীতা করে আমাদের আনীত কাটমোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী হাফিজ আলম সায়রানী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে শিল্প এবং বাণিজ্য দপ্তরের মন্ত্রীগণ এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তা আমি সমর্থন করছি কেবল আমি সমর্থন করছি না, বিরোধী দলের প্রধান বক্তা তিনিও তার ভাষণে আমাদের শিল্পনীতির সমালোচনা করেননি, তার যে মূল সুর ছিল, যে সময়ে নূতন শিল্পনীতি কেন্দ্রীয় সরকার গ্রহণ করল তার সঙ্গে সামঞ্জস্য রেখে ঠিক সময়ে আমরা শিল্পনীতি ঘোষণা করতে পারিনি। তার ফলে একটু আমরা পিছিয়ে গিয়েছি। এই কথা বলেন। কিন্তু বিশেষ কোনও সমালোচনা করতে পারেননি। তার জন্য বিরোধী পক্ষের মাননীয় সদস্য সৌগত বাবুকে ধন্যবাদ জানাচ্ছি। আমি যে কথাটা বলতে চাই, আজকে শিল্প নিয়ে এখানে আলোচনা হবে। শিল্প তৈরি করতে গেলে শিল্পের উৎপাদিত দ্রব্যের বাজার থাকতে হবে। যদি বাজার না থাকে তাহলে শিল্প স্থাপন করা যায় না। আজকে কেন্দ্রীয় সরকারের য়ে নীতি বাদল বাবুর দলে যে নীতি সেই নীতিটা কিন্তু ভারতবর্ষের শিল্প স্থাপনের পক্ষে নীতি নয়। ভারতবর্ষটাকে একটা বাজার হিসাবে প্রতিষ্ঠা করার জন্য তারা আপ্রাণ চেষ্টা করছেন। যে জিনিসগুলি আমরা কম প্রযুক্তিতে অল্প টাকায় তৈরি করতে পারি, সেই সমস্ত জিনিসও আজকে বিদেশের বাজার থেকে আমাদের দেশে ঢুকছে। আপনি বাজারে গেলে দেখবেন, বিদেশি সাবান, পাচ্ছেন, বিদেশি লিপস্টিক পাচ্ছেন বিদেশি আলতা পাচ্ছেন, বিদেশি মাথার টিপ পাচ্ছেন। এই রকম করে যদি দেখেন আমাদের দেশের যে প্রয়োজনীয় জিনিস সবটা বিদেশি শিল্পয় সেই সমস্ত জিনিস তৈরি হচ্ছে, সেই দ্রব্যগুলি এসে আমাদের বাজার দখল করে নিচ্ছে। এই অবস্থার মধ্যে দাড়িয়ে আজকে আমাদের শিল্পের ব্যাপারে আলোচনা বা পরিকল্পনা গ্রহণ করতে হবে। তার সঙ্গে সঙ্গে আপনি জানেন, কেন্দ্রের যে বি জে পি জোট সরকার একটা নূতন মন্ত্রীর পদ সৃষ্টি করেছেন। নূতন একটা বিভাগ সৃষ্টি করেছেন। সেই বিভাগের নাম হচ্ছে ডিজ-ইনভেস্টমেন্ট বিভাগ। তার মন্ত্রী হচ্ছেন অরুন জেটলি। তার কাজ কি,

আগেকার জমিদারদের বিভিন্ন শরীকি সমস্যা থাকত, তারা একজনকে পাওয়ার অফ এ্যাটর্নি দিয়ে দিত, জমিদারদের কোনও সম্পত্তি বিক্রি করার দরকার হলে তখন যাকে পাওয়ার অফ এ্যাটর্নি দেওয়া হোত সে সেই সম্পত্তি বিক্রি করার ক্ষমতা রাখত। আজকে অরুণ জেটলির কাজকর্ম দেখে মনে হচ্ছে ভারতবর্ষে যে সমস্ত শিল্প কলকারখানা আছে, সেইগুলি ভারতবর্ষের জনগণের নয়, ঐ বাদলবাবুদের যে জোট সরকার তাদের পৈতৃক সম্পত্তি। এবং পৈতৃক সম্পত্তি বিক্রি করার দায়-দায়িত্ব এই অরুন জেটলির উপর তুলে দেওয়া হয়েছে। কখন রেল বিক্রি করছে, কখন বিমান বিক্রি করছে, কখন আকাশ বিক্রি করছে, এই অবস্থার মধ্যে দাড়িয়ে আমরা যেটা করার সিদ্ধান্ত গ্রহণ করেছি, যেটা করা সম্ভব, যার বাজার এখনও আমাদের পশ্চিমবঙ্গে বা ভারতবর্ষে আছে, সেইক্ষেত্রগুলিকে আমরা চিহ্নিত করেছি। আমাদের দপ্তরের মন্ত্রী মহাশয় সেগুলিকে চিহ্নিত করেছেন এবং সেইগুলিকে রূপায়ণ করার জন্য যথাযথ পরিকল্পনা, যথাযথ কর্মসূচি, যথাযথ অর্থের সংস্থান করার ব্যবস্থা আমাদের সরকার করেছেন, তার জন্য আমি তাকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন আমাদের এখানে পেট্রো রসায়ন শিল্প, ডাউন স্ট্রীম শিল্প, তথ্য প্রযুক্তি শিল্প, চর্ম এবং চর্মজাত শিল্প করার সম্ভাবনা আছে। তার সঙ্গে সঙ্গে কৃষিভিত্তিক শিল্প করারও সম্ভাবনা আছে। সৌগতবাবু বললেন চা শিল্প আমাদের লাভজনক সংস্থা। সৌগতবাবু হয়ত জানেন না বা জেনেও বলেননি আমাদের চা শিল্প আর লাভজনক থাকবে না। চায়ের যে দেশীয় বাজার ছিল সেটা দখল করে নিচ্ছে শ্রীলঙ্কা। চা শিল্পের যে গতি ছিল সেটা স্তব্ধ হয়ে যাবে। কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার জনগণের কাছ থেকে যে ডাইরেক্ট ট্যাক্স বা ইন-ডাইরেক্ট ট্যাক্স আদায় করে সেই টাকা খরচ হয় সরকারের মাইনে এবং ডি.এ দিতে। সেই টাকা দিয়ে জনকল্যাণমূলক কাজ বা শিল্প স্থাপন করা হয়না। আগে আমাদের যে টাকার সোর্স ছিল স্বল্প সঞ্চয়, মিউচুয়াল ফান্ড থেকে, ডিবেঞ্চার বিক্রি থেকে এখন সেগুলো আমরা পাইনা। আজকে বীমা এবং ব্যাঙ্ক বে-সরকারিকরণ হল, বিদেশি বীমা শিল্প, ব্যাঙ্ক শিল্প আমাদের দেশে এসে পুঁজি সংগ্রহ করছে এবং তাদের সুবিধামত জায়গায় বিনিয়োগ করছে। তার ফলে সারা ভারতবর্ষে ইন্ডাস্ট্রি হওয়া দুরের কথা মরুভূমিতে পরিণত হতে বসেছে। এই অবস্থায় দাড়িয়ে পশ্চিমবঙ্গ একটি অঙ্গরাজ্য, সেখানে আমাদেরকে কাজ করতে হচ্ছে। সেইজন্য আমাদের যে বাজেট প্লেস করা হয়েছে সেটা উন্নয়নের বাজেট, এটা বলার অবকাশ থাকেনা। এখানে যে সমস্ত রুগ্ন শিল্প আছে সেই সমস্ত শিল্পকে যদি আমাদের বাঁচাতে হয় তাহলে কো-অপারেটিভের মাধ্যমে এই ইন্ডাস্ট্রিগুলোকে চালাবার ব্যবস্থা করতে হবে। উত্তরবঙ্গের বিস্তীর্ণ এলাকায় কৃষিভিত্তিক শিল্প স্থাপন করার প্রচুর সম্ভাবনা আছে। সেখানকার প্রাকৃতিক সম্পদ এবং কৃষিজাত সম্পদকে কাজে লাগিয়ে আমরা শিল্প স্থাপন করতে পারি। কিন্তু শিল্প করার পরেও দেখা যাবে যে, তার বাজার

আমরা পাব কিনা। যেরকম পাটশিল্প করার সম্ভাবনা আছে। আমরা কুচবিহারে পাটশিল্প করতে পারি, উত্তর দিনাজপুরে পাটশিল্প করতে পারি। কিন্তু এই পাটশিল্পে উৎপাদিত দ্রব্যের বাজার যদি না থাকে, তাহলে এটা করলে আমাদের সমস্যার সমাধান হবে না। এই যে গতকাল সংবাদপত্রে দেখলাম যে, পাটশিল্পে উৎপাদিত দ্রব্য, প্রধানতঃ আমাদের এখানে যে বস্তা তৈরি হয়, সেই বস্তায় খাদ্যশস্য রাখা হত। কিন্তু কেন্দ্রীয় সরকার নীতি নির্ধারণ করে সেই চটের বস্তার ব্যবহারের পার্সেন্টেজ কমিয়ে দিয়েছে। এর ফলে আজকে পশ্চিমবঙ্গে পাটশিল্পের উপর বিরাট আঘাত আসছে এবং এটা শুধু শিল্প বলে নয়, এরসঙ্গে ৪০ লক্ষ পাট চাষীরাও ক্ষতিগ্রস্ত হয়েছে। এই অবস্থার মধ্যে দাড়িয়েই আমাদের শিল্পের কথা বিবেচনা করতে হবে। শিল্পকে এগিয়ে নিয়ে যেতে হবে। শিল্প স্থাপন করলেই হবে না, সব থেকে বড় কাজ হচ্ছে কোনটা স্থাপন করলে তার দেশীয় বাজার আছে, সেটাই দেখতে হবে। আমাদের এত উন্নতি ওদের চোখে পড়ছে না। এই কথা বলে আমার এই বাজেটের সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে শিল্প দপ্তরের বাজেট প্লেস করেছেন, আমি তার বিরোধিতা করছি। স্যার, এই শিল্প দপ্তরের বাজেট সম্পর্কে মানুষের কতটা আগ্রহ আছে, তার উদাহরণ হচ্ছে ৩২ জন সরকার পক্ষের এবং ৯ জন বিরোধীপক্ষের সদস্য ২৯৪ জনের মধ্যে এখানে উপস্থিত আছেন। এই বিধানসভায় শিল্প বাণিজ্য সম্পর্কে যে বক্তব্য তার প্রতি আগ্রহ যেমন মানুষেরও নেই, তেমনি জনপ্রতিনিধিদেরও নেই। এটাই সবচেয়ে বড় কথা। আপনারা এতদিন ধরে যে কথাগুলি বলে এসেছেন তাহল ভর্তুকি দেওয়ার কথা, সাবসিডাইজড ইকনমির কথা। আপনি আপনার জবাবি ভাষণে এক মিনিট হলেও উত্তর দেবেন যে, সাবসিডাইজড ইকনমি অনেক দেশেই ছিল, যদি সাবসিডাইজড ইকনমি সর্বশ্রেষ্ঠ ইকনমি হয়, পৃথিবীতে অনেক কমিউনিস্ট কান্ট্রি ছিল, যেমন সোভিয়েত রাশিয়া, এটা ভেঙ্গে পড়ল কেন? ইউরোপের বিভিন্ন কমিউনিস্ট কান্ট্রিগুলি ভেঙে পড়ল কেন? কেন সোভিয়েত রাশিয়া এই ইকনমিকে একটা আইডিয়াল ইকনমি হিসাবে প্রতিষ্ঠিত করতে পারল না? এই ইকনমি ভেঙ্গে পড়ার কারণ হচ্ছে সাম্রাজ্যবাদিদের অভ্যুথান। সারা পৃথিবীতে ছোট বড় উন্নয়নশীল দেশের অর্থনীতির উপর তারা প্রভাব বিস্তার করার চেষ্টা করছে। আমার মনে আছে গরবাচভ দুটো বই লিখেছিলেন একটার নাম পেরেস্ত্রৈইকা এবং আরেকটার নাম গ্লাস্তনস্ত। তাতে তিনি কি বলেছিলেন, তিনি বলেছিলেন আমার দেশের কোনও কারখানা আমি আর ভরতুকি দিয়ে চালাব না। এটা কিন্তু অটলবিহারী বাজপেয়ি বা বিল ক্লিন্টনের কথা নয়, এটা হচ্ছে গরবাচভের কথা। আমাদের দেশের

কারখানায় যে উৎপাদন হবে সেই উৎপাদিত দ্রব্যে যে পয়সা উপার্জিত হবে সেই পয়সা দিয়ে কারখানা চালাতে হবে এবং শ্রমিকদের মাইনে দিতে হবে। মৃণালবাবুর যদি সৎ সাহস থাকে তাহলে আমার এই বক্তব্যের উত্তর দিয়ে তাঁর ভাষণকে সমর্থন করবেন। একটু আগে জ্যোতি চ্যাটার্জি বলছিলেন যে তৃণমূল বিজেপি গন্ডগোল করছে বলে এখানে শিল্প স্থাপনে অসুবিধা হচ্ছে। ভদ্রলোক মারা গেছেন, বিদ্যুতবাবু আমি তাঁর নামে কিছু বলব না, এই বইয়ের শেষ অনুচ্ছেদে কি বলছেন, আমি জানি না ওরা কি ট্রেনিং দিয়ে বললেন, ওরা যা বলছেন তাতে প্রমাণ হয়ে যায় যে সংস্কৃতি, রাজনৈতিক পরিবেশ না থাকলেও অর্থাৎ পীস না থাকলেও, রাজ্যে পীস থাকার দরকার নেই, তাহলেও শিল্পের বিকাশ সম্ভব আর একটু আগে একজন এম.এল.এ বললেন যে বিজেপি, তৃণমূল গন্ডগোল করছে তাই এই রাজ্যে ইন্ডাস্ট্রি হবে না। আপনারা তো বললেন না, এতদিন ধরে চিৎকার করছেন ফ্রেট ইকোয়ালাইজেশনের জন্য বহু আন্দোলন করেছেন, ৮৬-৮৭ সালে কেন্দ্রীয় সরকার এর স্টীল মিনিস্ট্রী এবং প্ল্যানিং কমিশন চেষ্টা করেছিলেন যে এটাকে তুলে দেওয়ার জন্য কিন্তু তখন কেরালা গভর্নমেন্টের স্বার্থ রক্ষা করার জন্য পশ্চিমবঙ্গ থেকে কোনওরকম চেষ্টা করা হয়নি। কেবল মুখে মাঠে ময়দানে গরম কথা আপনারা বলে বেড়ান। প্রকৃতপক্ষে আপনারা নিজেদের দ্বন্দ্বে ভুগছেন। আপনারা কি চাইছেন নিজেরাই স্পষ্ট করে বুঝতে পারছেন না। ইনার কনট্রাডিকশনে জ্যোতিবাবু কি চাইছেন, বিমান বসু কি চাইছেন। বা মৃণালবাবু কি চাইছেন বা পার্টি কি চাইছেন সেটা বুঝে উঠা যাচ্ছে না। ইনার কন্ট্রাডিকশনে ভুগছেন বলেই আজকে আপনারা পলিটিক্যাল বেনিফিট নেবার জন্য এইসব কথা বলছেন। এখন আপনারা ভাবতে শুরু করেছেন যে আমাদের রাজ্যে শিল্প গড়ে তোলা দরকার। তার আগে আপনারা একথা ভাবেন নি। ৯৭ সালে আপনারা বলছেন যে আমাদের রাজ্যে এক হাজার ২৪৯টা প্রোপোজাল এসেছে ইনভেস্টমেন্টের জন্য। কত টাকা ইনভেস্ট হবে? ১৭ হাজার ৬৫৯ কোটি টাকা। আপনারা ৯০ এর দশক থেকে কয়েক বছর পর থেকে ভাবনাচিন্তা শুরু করেছেন। গুজরাটে কত টাকা প্রোপোজাল এসেছে। ১ লক্ষ ১৩ হাজার কোটি টাকা আর আমাদের রাজ্যে ১৭ হাজার ৬৫৯ কোটি টাকার। ইনভেস্টমেন্টটা দেখুন। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে একেবারে শৈশব অবস্থা। মহারাষ্ট্রে কত টাকার প্রোপোজাল এসেছে, ১ লক্ষ ২ হাজার কোটি টাকা, মধ্যপ্রদেশে কত, ৪৭ হাজার কোটি টাকা, অন্ধ্রপ্রদেশে কত, ৪৫ হাজরা কোটি টাকা আর আমাদের রাজ্যে ১৭ হাজার ৬৫৯ কোটি টাকা। টোটাল পারসেন্টজ এই বইয়ের মধ্যে যা বলেছেন এখানে দাড়িয়ে বলবেন কোন জায়গায় কতগুলো প্রোপোজাল এসেছে, কোনগুলো যুক্ত হয়েছে, কেন প্রোপোজাল আসেনি, কেন হচ্ছে না কোথায় অসুবিধা হচ্ছে। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী ৫শো দিনের বেশি বিদেশ ভ্রমণ করেছেন কারণ কি, না, তিনি ব্যবসায়ি আনতে গেছেন। এর সঙ্গে সঙ্গে

তিনি কাস্পিয়ান হ্রদেও বেড়িয়ে এসেছেন।

[3-30 — 3-40 p.m.]

আরও একজন এখানে খুব লাফালাফি করেন তিনি সোমনাথ চট্টোপাধ্যায়, তিনি ১৩৪ দিন-এর বেশি বিদেশে কাটিয়েছেন ব্যবসায়ি ধরে আনবার জন্য। বছর প্রতি যদি ধরি তাহলে ৫২৫ কোটি টাকা ইনভেস্ট হয়েছে পশ্চিমবঙ্গে। একে আপনি শিল্পায়ণ বলবেন? পুরনো শিল্পের অবস্থা কি হাওড়ায়? হাওড়াকে একটা সময় ইংলন্ডের শেফিল্ডের সঙ্গে তুলনা করা হতো, যে হাওড়া একটা সময় ভারতবর্ষের কেন্দ্রবিন্দু ছিল। সেখানে আজকে কি অবস্থা? খোদ আনন্দমোহন দাসের কারখানা বন্ধ হয়ে আছে। মেটাল-বক্স হয়ে আছে, সেখানে শ্রমিকরা আত্মহত্যা করছে। দুর্গাপুরে আজকে শ্মশানের নীরবতা বিরাজ করছে, আসানসোল আজকে শ্মশানের নীরবতা বিরাজ করছে, উত্তর ২৪ পরগনার শিল্পাঞ্চলগুলিতে আজকে শ্মশানের নীরবতা বিরাজ করছে। কোথায় কারখানা তৈরি হচ্ছে, কত মানুষকে চাকরি দিয়েছেন? আপনারা শিল্প শিল্প বলে চিৎকার করছেন, সুন্দর সুন্দর বই ছাপাচ্ছেন, এতে হচ্ছে কি? পেট ভর্তি খেয়েছেন, অথচ খিদে থেকে গেছে। এতগুলি শিল্প হচ্ছে তার বিনিময়ে কতগুলি মানুষ চাকরি পাচ্ছে তার একটা হিসাব দিতে হবে? কত মানুষের চাকরি হচ্ছে? আপনার নিজের স্ট্যাটিসটিক্স থেকেই বলছি ১৯৯৭ সালে চাকরি হয়েছে ১০৯৭১ জনের। ১৯৯৮ সালে চাকরি হয়েছে ৮২৫১ জনের। ১৯৯৯ সালে চাকরি হয়েছে ১৪৬৬৫ জনের। থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। আমাদের রাজ্যে শিক্ষিত বেকারের সংখ্যা কত? যদি সত্যি করে ইন্ডাস্ট্রি হয় ইঞ্জিনিয়াদের চাকরি তাহলে হবে। আমাদের রাজ্যের ছেলেরা বাইরে চলে যাচ্ছে, সেখানে সেটেল হচ্ছে, আর ফিরছে না। আমাদের রাজ্যে বি.ই. ইঞ্জিনিয়ার বেকারের সংখ্যা ৬২৮৮ জন শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে আছে। এটা কি শিল্পায়ণের লক্ষণ? রাজ্যের ছেলেরা ইঞ্জিনিয়ারিং পাশ করে ঘুরে বেড়াচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে বসে আছে। কটা ছেলের চাকরি হচ্ছে? এখানে একটু আগে একজন বলছিলেন রাষ্ট্রায়ত্ত শিল্পের কথা। ২৩৬টি রাষ্ট্রায়ত্ত শিল্পের মধ্যে ১২৬টা লাভে চলছে, বাকিগুলিতে লোকসান হচ্ছে। আমি জিজ্ঞাসা করছি নিশ্চয়ই রাষ্ট্রায়ত্ত শিল্প বন্ধ করার ব্যাপারে আমরা দিল্লিতে বিরোধিতা করেছি, কিন্তু অন্তর থেকে বলুনতো আসল অবস্থা কি? ধরুন আর.আই.সি.তে গত ১০ বছরে কোনও উৎপাদন হয়নি। আমরা যখন টাকা দিচ্ছি এটা নন-প্রোডাকটিভ ইনভেস্টমেন্ট হয়? তার বিনিময়ে দেশ কি পাচ্ছে? আমরা টাকা দিচ্ছি সেখানে কোনও উৎপাদন হচ্ছে না, শুধু মাহিনা দেওয়ার জন্য টাকা দিচ্ছি। এটা কি বিদেশ থেকে আসে, এটা কি আলিমুদ্দিন স্ট্রীট থেকে আসে, এটা কি চীন থেকে আসে? এটা আমাদেরই রেভিনিউর টাকা। সোভিয়েত রাশিয়া তারা পারে নি। ১৮৮টা দেশ গ্যাট চুক্তিতে সই

করেছে। এটা কেউ পারবে না। ইট ক্যান বি কনটিনিউড ফর অ্যান এনডেফিনাইট পিরিয়ড। একটা সময় ছেদ টানতেই হয়। কতদিন আপনি ভরতুকি দিয়ে চালাবেন? একটা সময় আপনাকে ভরতুকি বন্ধ করতেই হবে। হয় তুমি তোমার নিজের পায়ে দাঁড়াও, নাহলে এইভাবে ভরতুকি দেওয়া চলবে না। এখানে একজন বলছিলেন ব্যাঙ্কের কথা, বিমার কথা। বন্ধু সরকার যখন ছিল তখন আপনাদের একজন এম.পি. বলেছিলেন এই চুক্তি বাতিল করতে হবে। আপনাদের সমর্থিত সরকার ছিল এখানে দাড়িয়ে একজনও বলছিলেন যে আমরা গ্যাট চুক্তি থেকে সই বাতিল করে নেব। জ্যোতিবাবু পেরেছেন? পারেন নি। আপনারা বিপ্লবি কখন - যখন বিরোধী দলে, আপনারা প্রতিক্রিয়াশীল কখন - যখন সরকারে। মাস্ট বি প্র্যাগমেটিক, আপনাদের আরও বেশি করে বাস্তববাদি হতে হবে। আরও বেশি করে দেশের উন্নয়নের কথা ভাবতে হবে। আমাদের দেশের কথা বলি ইউ.পি. ৯.১৭, তামিলনাডু ৯.৬২, অন্ধ্রপ্রদেশ ৬.৮২, রাজস্থান ৪.৭৯, হরিয়ানা ৫.৫৪, পশ্চিমবঙ্গ ৪.২২, মহারাষ্ট্র ১৯.৫৩, গুজরাট ১৩.৫০। আমরা কোথায় আছি? আছি, কোন জায়গায় আছি? বিচার করে বলতে হবে। আসল কথা হল যখন আপনারা ভাবতে শুরু করলেন তখন ভারতের অন্যান্য রাজ্য অনেকটা পথ হেঁটে এগিয়ে গেছে। আপনারা আজকে এই বই-এর মাধ্যমে বলেছেন, পশ্চিমবাংলায় বিদ্যুৎ শক্তির ব্যবহার দেশের শীর্ষস্থানীয় রাজ্যগুলোর মধ্যে অন্যতম। এটা কি করে বলছেন আমি জানিনা। ইলেকট্রিসিটির হোম লোড ব্যবহারে পশ্চিমবঙ্গ কোথায় দাড়িয়ে আছে একটু দেখা যাক। পশ্চিমবাংলায় ১৮ পারসেন্ট, অন্ধ্রে ৩৮ পারসেন্ট, গুজরাটে ৫৬ পারসেন্ট, কেরালায় ৪২ পারসেন্ট। গ্রামীণ বিদ্যুতে আমাদের রাজ্য কোথায় অবস্থিত? মহারাষ্ট্র ৯৭.৫ পারসেন্ট, তামিলনাডু ৯৪.৩ পারসেন্ট, মধ্যপ্রদেশ ৯৪.৪ পারসেন্ট, আর পশ্চিমবাংলা ৭৭ পারসেন্ট। শিল্প নেই, কারখানা নেই এখানে আপনারা কি শিল্প করছেন আমরা দেখতে পাচ্ছি। ঐ শ্রবণ টৌডিকে দিয়ে দিয়েছেন ১ হাজার বিঘা জমি বাড়ি করার জন্য। শিলিগুড়িতে চা-বাগান দিয়ে দিলেন শ্রবন টৌডি এবং অভিজিৎ চ্যাটার্জিকে। স্যার, নাম বলার জন্য আমি দুঃখিত, যদি বাদ দিতে হয় দিয়ে দেবেন। কিন্তু স্যার, চা বাগান ঐভাবে দেওয়া যায় না, তাও হচ্ছে। আপনারা বলছেন ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট। ফেরোপ্রজেক্ট লিমিটেডে কিভাবে চাকরি হচ্ছে? আমার কাছে কিছু স্ট্যাটিস্টিকস আপনাদের দেওয়া, তাতে দেখতে পাচ্ছি, ফেরো প্রোজেক্ট লিমিটেড চাকরি হয়েছে ৮৮ জনের, আই.এফ ইন্ডাস্ট্রিতে ৩৬ জনের, ভারত-কোকোকলা বটলিংয়ে ৭২ জনের। এটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে উপহাস ছাড়া আর কিছু নয়। যেখানে ৫৬।৫৭ লক্ষ বেকার সেখানে কারখানা থেকে আমরা কি পেলাম? আপনারা একটা কালারফুল বই ছেপে দিলেন মনে হল কত কিছু না জানি এতে আছে। আজকে সামগ্রিকভাবে আপনাদের দৃষ্টিভঙ্গীর অভাবের জন্য, সংকীর্ণতার জন্য পশ্চিমবঙ্গ শিল্পে পিছিয়ে আছে। তাই স্যার, আমি এই বাজেটের

বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 p.m.]

**শ্রী অমর চৌধুরি ঃ** স্যার, শিল্প মন্ত্রীর আনীত ১১টা এবং রাষ্ট্রমন্ত্রীর দুটো ডিমান্ডকে সমর্থন জানিয়ে কিছু বলতে চাই। আমরা আজকে শিল্পের অবস্থা নিয়ে আলোচনা করছি। কিন্তু অতীতকে বাদ দিয়ে বর্তমান নয়। আজ যা বর্তমান কাল তা ভবিষ্যৎ। সেই দিকে তাকালে দেখতে পাব আজকে শিল্প সম্পর্কে বিরোধী পক্ষ যে অভিযোগগুলো এনেছেন তার জন্য মূলতঃ দায়ি কে? সকলেই আপনারা দায়ি করবেন কংগ্রেসকে। মুখ্যতঃ সেই ইতিহাস যদি আমরা দেখি, ৬০-এর দশকে মাঝামাঝি সময় পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্পে অগ্রগতি ছিল, বজায় ছিল। কিন্তু ৬০-এর দশকের মাঝামাঝি থেকে তার অবনতি শুরু হয়। কেন? বহু কথিথ আলোচনা হচ্ছে মাশুল সমীকরণ, লাইসেন্সিং প্রথার পক্ষপাতিত্ব, ৭০-এর দশকে মূলধন পাচার অন্য রাজ্যে এবং ৭০-এর দশকের সন্ত্রাস। এইগুলোর মধ্যে দাড়িয়ে পশ্চিমবঙ্গে শিল্পকে ৭০-এর দশকে তলানিতে এনেছিল কংগ্রেস। তারপর বামফ্রন্ট আসার পর ধীরে ধীরে আমরা আশা করলাম তারা রাজ্যের অর্থনীতি কে, মূল শিল্পকে তুলতে যা দরকার, বাজার, চাহিদা, মানুষের ক্রয় ক্ষমতা বাড়ানো, সেইদিকে দৃষ্টি রেখে গ্রামাঞ্চলের গরিব সাধারণ মানুষের দিকে নজর দেওয়া হল। সেই পরিবেশ গড়ে তোলা হল কয়েকটা নীতির উপর দাড়িয়ে। প্রথমেই ভূমি সংস্কারের কথা বলতে হয়। তারপর উন্নয়নমূলক কাজ করার জন্য প্রশাসনিক ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করা হয়েছে। ক্ষুদ্র শিল্পের প্রসার ঘটানো হয়েছে এবং কৃষি ভিত্তিক শিল্পকে এবং লেবার ইনটেনসিভ শিল্পকে প্রাধান্য দেওয়া হয়েছে। এইভাবে ধিরে ধিরে পরিবেশ সৃষ্টি করা হয়েছে। ফলে একটা বিরাট অংশের মানুষের ক্রয় ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। উল্লেখযোগ্য মধ্যবিত্ত শ্রেণীর উদ্ভব হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষণের ১.১৭ প্যারায় এবিষয়ে উল্লেখ করা হয়েছে। প্রাইস ওয়াটার হাউস, লন্ডন সংস্থার হাওয়ার্ড হিউজেস এর এক উক্তিতে তিনি বলেছেন, ''ভারতের শিল্পবিকাশে পশ্চিমবঙ্গ অগ্রনি পথিকৃত এই রাজ্য চ্যালেঞ্জ নিতে এবং বিনিয়োগ আকর্ষণে সকল সুযোগ সুবিধা দিতে ভালোভাবে সক্ষম।'' সম্প্রতি ম্যাকিনজে অ্যান্ড কোম্পানি ইনক জোরের সাথে বলেছেন, ''আমরা বিশ্বাস করি আয়তন ও সম্পদের নিরিখে, আপেক্ষিক স্থিতিশীলতার প্রশ্নে এবং বিনিয়োগ অনুকূল পরিবেশের উন্মেষের পরিপ্রেক্ষিতে অপরিহার্য সুযোগ সুবিধার অধিকারি এই রাজ্য।'' এছাড়া টাইমস অব ইন্ডিয়া পত্রিকায় কলকাতাকে দেশের অন্যান্য শহরের মধ্যে সর্বোতকৃষ্ট হিসেবে প্রশংসা করা হয়েছে। এই পরিপ্রেক্ষিতের ওপর দাড়িয়ে পশ্চিমবঙ্গ সরকার নতুন নীতি নির্ধারণের মধ্যে দিয়ে রাজ্যে শিল্প বিকাশের চেষ্টা করে চলেছে। স্যার, আপনি জানেন ১৯৯০-৯১ সালের আগে পর্যন্ত, মনমোহন সিং-এর নয়া নীতি

গ্রহণের আগে পর্যন্ত লাইসেন্স প্রথা বিলোপের জন্য, মাশুল সমীকরণ নীতি রদ করার জন্য আমরা বহু আন্দোলন করেছি। তখন আমাদের কথায় কেউ কর্ণপাত করেনি। পরবর্তীকালে সাম্রাজ্যবাদি শক্তির, বিদেশি পুঁজির, মাল্টি ন্যাশনাল কোম্পানির হুকুমে ১৯৯০-৯১ সালে কেন্দ্রের কংগ্রেসি সরকার যে নীতি গ্রহণ করলো তার মধ্যে দিয়ে আমাদের সামনে কিছু সুযোগ উপস্থিত হল। সেই সুযোগ গ্রহণ করে আমরা ধিরে ধিরে এগুতে শুরু করলাম। আমাদের বামফ্রন্ট সরকার সুযোগের অপেক্ষায় ছিল। সুযোগ পাওয়া মাত্র আমাদের মুখ্যমন্ত্রী ১৯৯৪ সালে বামফ্রন্ট সরকারের তরফ থেকে নতুন শিল্প নীতি ঘোষণা করলেন। সে অনুযায়ী আমরা বিদেশি পুঁজি, ব্যক্তি-মালিকানাকে শিল্প স্থাপনের সুযোগ দিতে শুরু করলাম। তাদের সুযোগ দিতে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু আমরা তাদের এমন সুযোগ দিতে রাজি নই যাতে তারা আমাদের মাথার ওপর চেপে বসতে পারে, আমাদের জাতীয় স্বার্থ বিপন্ন হতে পারে। বিদেশি কোম্পানি এনরন মহারাষ্ট্রে যা করছে ১৬% থেকে ১৮% লাভ করার শর্ত দিয়ে যে চুক্তি করেছে, তেমন চুক্তি কারো সাথে করতে আমরা রাজি নই। আমরা দেখছি কেন্দ্রীয় সরকার এক্সপোর্টের ওপর শুল্ক বাড়াচ্ছে, ইমপোর্টের ওপর শুল্ক কমাচ্ছে এবং দেশের শিল্প-বাণিজ্যকে তথা দেশের স্বার্থকে বিপন্ন করে তুলছে। আমরা এক্ষেত্রে এমন কিছু করবনা যাতে জাতীয় স্বার্থ বিপন্ন হয়। বামফ্রন্ট সরকার আধুনিক শিল্পকে আরও বেশি গ্রহণযোগ্য করার জন্য আই.সি.আই এবং ওয়েস্ট বেঙ্গল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশনের যৌথ উদ্যোগের সহযোগিতায় ৩৯টি পরিকল্পনা নিয়েছে। ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলার জন্য এখানে যে কাজগুলি করা প্রয়োজন সেই কাজগুলি আমরা করার চেষ্টা করছি। একথা আমরা অস্বীকার করি না, নিশ্চয় আমরা পিছিয়ে ছিলাম কিন্তু কেন পিছিয়ে ছিলাম সেকথা ভাবতে হবে। আজকে আধুনিক পশ্চিমবঙ্গ সম্বন্ধে বিশ্বের বাজার যাতে জানতে পারে তার জন্য আমরা বিশ্বের দরবারে পৌঁছাতে ইন্টারনেটের ব্যবস্থা করেছি। ইন্টারনেটের সাহায্যে বিশ্ব পশ্চিমবঙ্গ সম্বন্ধে আজ সব কিছু জানতে পারছে। তারপর যদিও এটা উচ্চ শিক্ষামন্ত্রী দপ্তর তবুও বলব, শিল্পের ক্ষেত্রে এগিয়ে যাওয়ার জন্য আমরা নতুন টেকনোলজি ইউনির্ভাসিটি করার চেষ্টা করছি। কিছুদিন আগেই সেই টেকনোলজি ইউনির্ভাসিটি করার ব্যাপারে এখানে আমরা বিল পাশ করেছি। আজকে আমাদের যে মেধাশক্তি আছে তাকে কাজে লাগিয়ে একদিকে যেমন আমরা নতুন আধুনিক শিল্প এখানে গড়ে তোলার চেষ্টা করছি তার সঙ্গে সঙ্গে অনেক বিদেশি সংস্থাকেও আমরা ·খানে শিল্প করার জন্য আনছি। অনেক প্রকল্পের ব্যাপারে তারা আমাদের সঙ্গে চুক্তিবদ্ধ হয়েছেন। বাজেট বই-এর ১.১৫ প্যারাতে বিস্তারিতভাবে সে তথ্য দেওয়া আছে। তাতে বলা হয়েছে ৭৫টি প্রকল্প রাজ্যের বিভিন্ন প্রান্তে নির্মীয়মান, ৬৭টি প্রকল্পে উৎপাদন শুরু হয়েছে এবং ৮ হাজার ৭৫২ কোটি টাকার রেকর্ড পরিমানের বিনিয়োগ হয়েছে

আমাদের এখানে। আমাদের এই প্রচেষ্টা এগিয়ে চলছে এবং এগিয়ে যাবে। ৭০-এর দশকে যে অন্ধকারের যুগ বিরোধিরা এখানে তৈরি করেছিলেন তার ফলে এখানে শিল্পের দারুন ক্ষতি হয়েছিল। আজকে পশ্চিমবঙ্গের শিল্পের আকাশের পূর্ব দিগন্তে আবার লাল আভা দেখা দিয়েছে কিন্তু দেখছি সঙ্গে সঙ্গে বিরোধীপক্ষ এখানে আবার সেই ৭০-এর দশকের সন্ত্রাস ফিরিয়ে আনতে চাইছে। পশ্চিমবঙ্গে এই সন্ত্রাসের রাজনীতি বারবার আমরা লক্ষ্য করেছি ফলে পশ্চিমবঙ্গ পিছিয়ে গিয়েছে। ঠিক স্বাধীনতার পূর্বে '৪৬ সালে আমরা দেখেছি সাম্রাজ্যবাদি শক্তি এখানে সাম্প্রদায়িকতার বিষ ছড়িয়ে বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় দিয়েছিল। তারপর আবার আমরা দেখেছি ৭০-এর দশকের সন্ত্রাস, আজকেও আবার আমরা দেখছি সেই ৭০-এর দশকের সন্ত্রাসকে ফিরিয়ে আনার চেষ্টা করছে বিরোধীদল। পশ্চিমবঙ্গের পূর্ব দিগন্তে যখন সূর্য উঠছে তখন তাকে কালিমালিপ্ত করার প্রচেষ্টা শুরু হয়েছে। এই তো হলদিয়া পেট্রো কেমিক্যালসকে কেন্দ্র করে যখন নতুন শিল্প এবং কর্মসংস্থান গড়ে উঠছে তখন দেখছি মেদিনীপুর জেলাতে ওরা সন্ত্রাস শুরু করেছেন। আমি আশা করব যে সরকার এ বিষয়ে সচেতন থাকবেন। আমাদের উন্নতিকে ব্যহত করার জন্য চক্রান্ত করে যে সন্ত্রাস শুরু করা হয়েছে তাতে আমরা পা দেব না। কঠোরভাবে প্রশাসনিক স্তরে ব্যবস্থা নিয়ে একে দমাতে হবে। আর একটি কথা বলে শেষ করব এক সময় ব্যারাকপুর মহকুমা শিল্পে উন্নত একটি জায়গা ছিল কিন্তু আজ আর তা নেই। ব্যারাকপুর মহকুমাতে প্রচুর জমি আছে, তাকে কাজে লাগিয়ে এখানে যাতে নতুন করে শিল্প গড়ে ওঠে তার প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব। এখানে অনেক নতুন নতুন শিল্প গড়ে উঠতে পারে। আর এর আগে টেকনিক্যাল ইউনিভার্সিটির কথা যেটা বলছিলাম আমাদের ব্যারাকপুর মহকুমার বিশেষ করে বরাহনগরে এই টেকনিক্যাল ইউনির্ভাসিটি হতে পারে। সেখানে আর.আই.সি'র, এবং টেনামেন্ট স্কীমের শত শত বিঘা জমি ফাঁকা পড়ে আছে, সেই জায়গায় এই টেকনিক্যাল ইউনির্ভাসিটি হতে পারে। এদিকে বিশেষভাবে দৃষ্টি দেওয়ার জন্য এবং ব্যারাকপুর মহকুমাতে নতুন নতুন শিল্প যাতে গড়ে উঠতে পারে তার দিকে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ জানিয়ে, বাজেটকে সমর্থন করে শেষ করছি।

[3-50 — 4-00 p.m.]

**শ্রী সেখ দৌলত আলি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় শিল্পমন্ত্রী যে বাজেট বরাদ্দ চেয়েছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনিত কাট মোশনকে সমর্থন করছি।

স্যার, আমি একটু আগে আমার এক সতীর্থের কাছে শুনলাম নতুন সূর্য নাকি উঠছে পশ্চিমবাংলায়। আমি দেখতে পাচ্ছি না নতুন সূর্য কোথায় উঠলো। আমি খুবই

গর্বিত এবং সেই সঙ্গে লজ্জিত, ১৯৯৯ সালের ডায়মন্ডহারবারের রায়চকে চলা শুরু হয়েছিল 'নবদিশা' নামে। এক হাজার শিল্পপতি ছুটেছিলেন সেখানে। সেখানে আলোচনা হয়েছিল, সমালোচনা হয়েছিল, সিদ্ধান্ত হয়েছিল। সেই কাজকে রূপ দেবার জন্য ৬টি টাস্ক ফোর্স হল, কিন্তু একটা টাস্ক ফোর্সও রিপোর্ট দিল না পর্বত মুষিক প্রসব করলো। এবারে ৯ই জানুয়ারি হরাইজনের ব্যবস্থাপনায় শিল্পোদ্যোগিদের মেলা হল। কিন্তু তার রেজাল্ট কি? আকাশে ঘনঘোর মেঘ হল, কিন্তু বৃষ্টি হল না। এরা বলেন যে, সাম্রাজ্যবাদি শক্তির পূজা এরা করেন না। কিন্তু দেখছি, সাম্রাজ্যবাদিদের পায়ে তেল দিয়ে এরা বলছেন আসুন, পশ্চিমবঙ্গে শিল্প গড়ুন। এই বিরাট সত্যটাকে ধামাচাপা দেবার জন্য বড় বড় অসত্য কথা বলছেন। আমি আপনার মাধ্যমে বলতে চাই, এই কাজের জন্য 'পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম' গঠিত হয়েছে, আবার তার পরিকাঠামো উন্নয়নের জন্য 'পশ্চিমবঙ্গ অর্থ নিগম' তৈরি করেছেন। আজকে বৈদ্যুতিক উন্নয়ন নিগম নামে পরিচিত ওয়েবেলের কি অবস্থা? সব সময় বড় বড় কথা বলছেন। সল্ট লেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্স বলে বলেছেন, কিন্তু এখনো পর্যন্ত ইলেকট্রনিক্সের জগতে ততখানি প্রকাশ ঘটাতে পারেননি। অন্যান্য বক্তারাও এ ব্যাপারে বলেছেন। সেজন্য এ প্রসঙ্গে যাবো না। তবে এক্ষেত্রে অন্যান্য প্রভিন্স থেকে অনেক দূরে রয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গে ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটো কেমিক্যালস ডেভেলপমেন্ট কর্পোরেশনে কাজ ওষুধপত্র ইত্যাদি তৈরি করে। জলপাইগুড়িতে ফাইটোনল ইত্যাদি তৈরি করতে পেরেছেন। সেখানে উৎপাদন ১৫ পারসেন্ট থেকে ৩০ পারসেন্ট বেড়েছে। কল্যাণিতে বেনজিন, আয়োডিন, এসব তৈরি করছেন। কিন্তু এসবের রেজাল্ট কি হয়েছে? আমরা দেখলাম, ১৯৯৮ সালে ওখানে ১৪০.২৮ লক্ষ টাকার উৎপাদন হল, সেটা ১৯৯৯ সালে কমে ১০৬.৭১ লক্ষ টাকায় উৎপাদন হল। তাহলে আমরা এগোলাম, না পিছোলাম? নিশ্চয়ই শিল্পমন্ত্রী এর উত্তর দেবেন। তারপর ১৯৯৮-৯৯ সালে কল্যাণী কারখানায় কি পেলাম? সেখানে পেলাম ৩৩ লক্ষ টাকা, ১৯৯৯-২০০০ সালে পেলাম ২১.৪৭ লক্ষ টাকা। তাহলে আমাদের উৎপাদন বাড়লো, নাকি কমলো? তাহলে নতুন সূর্যের উদয় হল কোথায়? বেহালার কারখানায় ১৯৯৮-৯৯ সালে উৎপাদন হয়েছিল ৫৪.৩২ লক্ষ টাকার। ১৯৯৯-২০০০ সালে ৩৩.১৫ লক্ষ। আপনাদের দেওয়া তথ্য থেকে আমি তথ্য তুলে বলছি। স্যার, আমরা এগোলাম না পেছোলাম? শিল্পে কত দূর আমরা এগোলাম? চা-বাগিচা সম্পর্কে অন্য বন্ধুরা বলেছেন। চা-বাগিচার আজকে যে ফিগার সেখানে দেখতে পাচ্ছি ৬টি শিল্প সেখানে চলছে, ৬টির মধ্যে ৩টি দার্জিলিং-এ এবং ৩টি ডুয়ার্সে। উৎপাদনের ক্ষেত্রে দেখতে পাচ্ছি ১৯৯৮ সালে উৎপাদন হয়েছে ৯.০৮ হাজার কে.জি আর ১৯৯৯ সালে হয়েছে ৭.৭১ হাজার কেজি। কমলো না বাড়লো? চা শিল্পে উৎপাদন কমলো না বাড়লো? পশ্চিমবাংলায় কোন শিল্পে এগিয়ে গেল? ইস্পাত শিল্পে ১৯৯৭

সালে উৎপাদন পেয়েছি ১২.৯৮ লক্ষ টন আর ১৯৯৮ সালে পেয়েছি ১১.৪৪ লক্ষ টন। আমরা এগোলাম না পেছালাম? আজকে উনি ওনার বক্তব্যের মধ্যে বলেছেন "স্বনির্ভরতা অর্জনের লক্ষ্যে আমরা সাহসি প্রত্যয়ি ও প্রতিশ্রুতিবদ্ধ"। আরও একটু বেশি করে বলতে গিয়ে বলেছেন "বিশ্ব শিল্প বিকাশের পথে প্রবেশ দ্বার পশ্চিমবাংলা বিশ্ব শিল্প বিকাশের প্রবেশ দ্বার পশ্চিমবাংলা কিরকম, আমার কাছাকাছি দুটি উদাহরণ আছে সেটা দিলেই জানতে পারা যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই ফলতা অবাধ বাণিজ্য কেন্দ্র আমার ডায়মন্ডহারবার কেন্দ্রের মধ্যে পড়ে। সেখানে এক নম্বর সেক্টরে যতগুলি কারখানা ছিল তার ১০ পারসেন্ট বন্ধ হয়ে গেছে, আরও দুটি বন্ধ হতে বসেছে। ওনারা যে গ্রোথ সেন্টার করেছেন সেখানে ডাটরি কর্পোরেশন বলে, আজ পর্যন্ত তারা গেটে বসে অবস্থান করছে। সেখানে কারখানা চলছে না, লালবাতি জ্বাললো বলে। আজকে এই হচ্ছে পশিচমবাংলার অগ্রগতি। এখানে আরও যেসব কথা বলেছেন, ফ্রি ট্রেড জোন, অটোমেশন ইত্যাদি। আজকে এতে মানুষের উপকার হবে, এটা করার দরকার ছিল, দেশের উপকার হবে, শ্রমিকদের উপকার হবে। স্যার, আপনি জানেন আমাদের মুখ্যমন্ত্রী অটোমেশনের বিরুদ্ধে ছিলেন। বলেছিলেন আমরা অটোমেশন চাই না, আমাদের এলাকার ছেলেরা চাকুরি পাবে না। আজকে কি হল? মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন যে এইসব অটোমেশনের বিরুদ্ধে বলা যাবে না। আজকে আমরা বলছি বিশ্ব শিল্প বিকাশের প্রবেশ দ্বার হচ্ছে পশিচমবঙ্গ, তাহলে সেই অনুযায়ী তো দায়িত্ব নিতে হবে। পশ্চিমবাংলায় শিল্প পরিকাঠামো অত্যন্ত খারাপ। ভাল পজিশানে নেই। শুধু বড় বড় কথা। আপনারা বলছেন শিল্পের জন্য শিল্পোদ্যোগিদের এখানে আনছেন। কিন্তু আমরা দেখছি শুধু মিটিং হচ্ছে সিটিং হচ্ছে আর ইটিং হচ্ছে। হাজার হাজার শ্রমিককে আপনারা কি করেছেন? জুট মিল, লড়াই করে বন্ধ করে দিলেন, কেশরাম জুট মিল লড়াই করে বন্ধ করে দিলেন। তারপর তারা যখন বেকার হয়ে গেল তখন পশ্চিমবঙ্গ সরকার প্রতিটি শ্রমিকের জন্য ৫০০ টাকা করে ভিক্ষার ব্যবস্থা করে রেখেছেন, এক্স-গ্রাসিয়া দিয়েছেন। বলুন তো পশ্চিমবাংলার আজকে কি অবস্থা। আপনারা বলছেন পশ্চিমবাংলায় অনেক কাজ করেছি, শিল্পে উৎপাদন বাড়িয়েছি। আজকে কয়লা ১৯৯৭-৯৮ সালে উৎপাদন হয়েছিল ১৭৫.৪০ লক্ষ টন আর ১৯৯৮-৯৯ সালে হয়েছে ১৬০.৬০ লক্ষ টন। বলুন আমরা এগোলাম না পেছোলাম। বস্ত্র শিল্পে সেখানে উৎপাদন ১৯৯৮ সালে ছিল ২৫৫.১৮ লক্ষ আর ১৯৯৯ সালে হল ১৮১.৩৪ লক্ষ। বলুন স্যার, আমরা বাড়ালাম না কমালাম। আমার সময় কম, তা না হলে আরও এইভাবে আরও বিষয় দেখাতে পারতাম। আজকে এই যে বাজেট বিবৃতি দেওয়া হয়েছে এতে কেবল ধাপ্পা দেওয়া হয়েছে। বেকারত্ব বাড়ছে, শ্রমিকদে অর্থনৈতিক দূর্গতি আরও বাড়ছে। পশ্চিমবাংলার ভবিষ্যৎ অন্ধকার। আমরা সূর্যের আলো দেখতে পাই না। তাই এই

বাজেটকে আমি সমর্থন করতে পারলাম না। আমি এখানেই শেষ করছি। ধন্যবাদ।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শিল্প ও বাণিজ্য মন্ত্রীর প্রস্তাবিত ব্যয় বরাদ্দকে সমর্থন জানাই এবং বিরোধীদের কাটমোশনের বিরোধিতা করি। আমরা জানি যে, নেহেরুর আমলে ভারতবর্ষে কিছু কিছু রাষ্ট্রায়ত্ত সংস্থা গড়ে উঠেছিল। আর এখন বিজেপি সরকার, জোট সরকার তারা সেই রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলোকে বেসরকারি হাতে অথবা বিলগ্নীকরণ অথবা অল্পদামে বিক্রিবাটা করে দিচ্ছে। ওরা যখন বিজেপি ছিল না, জনসংঘ ছিল তখন থেকেই ওরা রাষ্ট্রের হাতে কোনও শিল্প বাণিজ্য থাকুক এটা চায়না। এটা আমাদের কাছে নতুন কথা নয়, দুঃখের কথা। আমরা জানি, শিল্প করতে হলে তার প্রাথমিক শর্ত ভূমি ব্যবস্থার আমূল পরিবর্তন। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার যখন পশ্চিমবাংলায় ক্ষমতায় এলো, তখন আমরা এটাই চেষ্টা করেছিলাম গ্রামোন্নয়ন, ভূমি সংস্কার, কৃষি, ক্ষুদ্রশিল্প, মৎস্যচাষ এবং যে সমস্ত উন্নয়নমূলক কাজ, এগুলো যাতে পঞ্চায়েতের মাধ্যমে হয়, সেটা আমরা করে একটা বাজার তৈরি করতে পেরেছি। আজকে গোটা দেশে যখন শিল্পোৎপাদন ৫.৮৮ ভাগ তখন আমাদের পশ্চিমবাংলায় সেটা বেড়ে হয়েছে ৭.২ ভাগ। এটা কোন যাদুকরি বিদ্যা নয়। এটা হচ্ছে অর্থনৈতিক যে প্রক্রিয়াকরণ, তার মধ্যে দিয়ে এটা হচ্ছে। আমরা জানি, কংগ্রেস আমলে আমাদের দেশে নেহেরু যেমন কয়েকটি রাষ্ট্রায়ত্ত সংস্থা করেছিলেন, তিনি কিন্তু ভূমিসংস্কার করেন নি। তাঁরা আমাদের বিভিন্ন রাজ্যে শিল্পের যে অগ্রগতি সে সম্পর্কে কোনও ভাবনাচিন্তা করেন নি। তাদের এ সম্পর্কে ঔদাসীন্যতা ছিল, একটা নেতিবাচক ভাব ছিল, আর তার ওপরে ছিল মাসুল সমীকরণ নীতি এবং লাইসেন্স প্রথা। সেই লাইসেন্স প্রথা যে কি যন্ত্রনাজনক তা আমাদের পশ্চিমবাংলার মানুষ হাড়ে হাড়ে বুঝেছে। এই লাইসেন্স প্রথা থাকার জন্য আমরা এখানে অনেক শিল্প করতে চেয়েছি, কিন্তু তার অনুমোদন পাইনি। আপনাদের মনে আছে, হলদিয়া পেট্রোকেমিক্যালস করতে ২৩ বছর লাগলো। এই লাইসেন্স প্রথার জন্য আমাদের শিল্পের অগ্রগতির কাজ স্তব্ধ হয়ে গিয়েছিল। তারপর অনেক লড়াই, অনেক আন্দোলনের ফলে আমরা সেটা করতে পারলাম। ১৯৯১ সালে নরসীমা রাও যখন প্রধানমন্ত্রী হলেন, তারপর মনমোহন সিংহের দাওয়াই চালু করলেন বিলগ্নীকরণ, বাজারিকরণ ইত্যাদি, এর ফলটা দি দাড়ায়? ১৯৬৬ সালে ইন্দিরা গান্ধীর জমানায় যেদিন থেকে আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে আমরা ঋণ নিতে শুরু করেছিলাম, সেদিন থেকে ভারতবর্ষে শিল্পে এই অবস্থা দেখা দিতে শুরু করলো। আজকে বিজেপি এবং জোট সরকার তারা ঐ একই পথ অনুসরণ করার ফলে আমাদের দেশে শিল্প বাণিজ্য ক্ষেত্রে খোলা বাজার শুরু করে দিয়েছে। ১৪০০।১৫০০ টাকা মূল্যের পণ্যও

আমদানি করছে। ফলে আমাদের দেশের শিল্পগুলো বন্ধ হয়ে যাচ্ছে। আজকে সারা ভারতবর্ষে এই অবস্থা। মহারাষ্ট্রে আজকে চার লক্ষ কলকারখানা বন্ধ। এইসব কিসের জন্য? আন্তর্জাতিক অর্থভান্ডার এবং বিশ্বব্যাঙ্কের নির্দেশে আমাদের দেশে যে নীতি চালু করেছে তারফলে এই সর্বনাশা কর্মকান্ড যেগুলো লাভজনক সংস্থা, সেগুলোকেও ওরা বেসরকারিকরণ করে দিচ্ছে। তারফলে হাজার হাজার শ্রমিক আজকে কর্মচ্যুত হচ্ছে। এই অবস্থায় পশ্চিমবঙ্গে দাড়িয়ে আমি গর্বের সঙ্গে বলতে পারি যে, না, আমরা অনেক নতুন পরিকল্পনা নিয়েছি, আমরা অনেক নতুন পরিকল্পনা এবং আধুনিক ও অত্যাধুনিক শিল্প সামগ্রি যেমন আমরা সল্ট লেকে সফট্ওয়ার কমপ্লেক্স তৈরি করেছি। চ্যাটার্জি গ্রুপের সাথে মিলে আমরা যেমন হলদিয়া পেট্রো কেমিক্যালস কমপ্লেক্স করেছি। ঠিক তেমনি তার পাশাপাশি জাপানি সহায়তায় মিৎসুবিশি কারখানাও তৈরি করেছি আমরা গর্বের সঙ্গে বলছি যে, পেট্রো কেমিক্যাল কমপ্লেক্সের কাজ আমরা ঠিক দু মাস আগেই সম্পন্ন করতে পেরেছি। যে জাপানি ইঞ্জিনিয়ারিং কোম্পানি এসেছিল তারা বলে গেছেন যে, আমরা পশ্চিমবঙ্গে কাজ করে অনেক আনন্দ পেয়েছি। এবং জাপানি মূলধন পশ্চিমবঙ্গে আসতে চায়। কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেসিরা বারে বারে এই পশ্চিমবঙ্গের শিল্পের যাতে বিকাশ না ঘটে তার চেষ্টা করে গেছেন। আজকে পশ্চিমবঙ্গে যে অগ্রগতির নতুন জোয়ার এসেছে - কৃষিতে জোয়ার এসেছে ঠিক তেমনি সাময়িকভাবে শ্লথ গতি হলেও ভারতবর্ষে আমাদের শিল্প উন্নয়নের চাবিকাঠি আমাদের হাতেই রয়েছে। আমি বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাই যে, আপনাদের এই শিল্প বন্ধু নীতি, এক জানালা নীতি নিয়ে আপনারা জমি একোয়ার করে যারা শিল্প গড়তে চায়, কারখানা গড়তে চায়, তাদের কাছে জমি তুলে দিয়ে শিল্প করবার সুযোগ সুবিধা করে দিচ্ছেন। আজকে বিদ্যুতের উৎপাদন অনেক বেড়েছে। আমাদের পশ্চিমবঙ্গে দক্ষ কারিগর আছে, দক্ষ শ্রমিক রয়েছে এবং কাঁচামাল রয়েছে। সুতরাং পশ্চিমবঙ্গে শিল্পের বিকাশ হতে বাধ্য। এখানে হবে না তো কোথায় হবে — যেখানে শিল্পের বিকাশের জন্য কাঁচামাল সহজলভ্য, দক্ষ শ্রমিক রয়েছে এবং শিক্ষিত সমাজের মানুষ রয়েছে সেখানে সাধারণভাবেই শিল্প গড়ে উঠবেই। পশ্চিমবঙ্গে যে সমস্ত বিশেষজ্ঞ কমিটি এসেছে যেমন ম্যাকেনজি বলুন অথবা অন্যদের বলুন, তারা এসেছেন এবং তারা এই ব্যাপারে মুক্ত কণ্ঠে স্বীকার করেছেন যে, এখানে অনুকূল পরিবেশ। তাই আজকে ১০০ কোটি টাকা ব্যয়ে নির্মিত দুর্গাপুর ইলেকট্রনিক কমপ্লেক্স শীঘ্র মুখ্যমন্ত্রীর উদ্বোধন করার অপেক্ষায় আছে। শীঘ্র তিনি উদ্বোধন করবেন। একটা সম্ভবনাময় যুগে বিরোধীরা শুধু বিরোধিতা করবার জন্যই সমালোচনা করছেন। আজকে যে কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত নীতির ফলে সমস্যা দেখা দিয়েছে তার জন্য যৌথভাবে মোকাবিলা করা দরকার। এইকথা বলে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**Shri Narbahadur Chhetri :** Hon'ble Deputy Speaker Sir, without entering into any controversy regarding the West Bengal Industrial policy or for that industrial growth or development I would like to raise some specific issues of the hill areas and demand attention and action of the Hon'ble Minister who is new to the Department and I hope he will be able to attend to those issues. The Hon'ble Minister is perhaps aware that there are three tea gardens in the hills which are managed by the WBTDC. I would request the Hon'ble Minister to pay visit to these gardens which were taken over the TDC around 20-22 years ago but unfortunately whose workers are still not paid due attention. In so far as publication of the department is concerned welfare measures like dwelling house, drinking water, electric connections and roads are in a very bad shape and these need to be attended very soon and besides the gardens run by the TDC even do not have tea factory which is very essential for a tea garden. Perhaps these are the reasons why the prices of tea produced by the TDC are lagging behind than the gardens owned and managed by the private entrepreneurs. Next issue I would like to raise here is that the issue of cinchona plantation. Cinchona plantation in the hills of Darjeeling is the only cinchona plantation of our country. But, for the last 25 years or so the condition of cinchona plantation has come down and running in severe loss of around Rs.22 crores incurred by the cinchona industry at present and it needs revival. Surprisingly, cinchona plantation has not been revived by the Government despite several demands and representations made by the people of Darjeeling I would remind the Hon'ble Minister that cinchona plantation has 10,000 acres of precious land. CNI department could have utilised these land for the betterment of the industry. It could have been utilised for the medicinal plants used even floriculture could have been done in those lands but surprisingly CNI department has no plan to revive the cinchona industry. So, workers engaged in the cinchona industry are in a very bad situation. They are facing undertain future.

The State Government has not also filled up the vacancies of around 300 workers. Unemployment problem is rising very fast but the post of around 300 workers are lying vacant. Dwelling houses of cinchona workers are not constructed as per the provisions of the Plantation Labour Act. So, many officers have left the cinchona industry.

But those posts are yet to be filled up. Most surprisingly one of the officers of cinchona industry is sitting here in Calcutta without any job. He is getting his salary without any job. One of the officers is presently in Japan. Another one is perhaps in U.S.A. But officers concerned are providing all sorts of benefits to those officers. This callousness of the Department is not welcome. I think so. And the Department should pay adequate attention to the working environment and work culture of the cinchona industry. Most disturbing issue in the cinchona industry is the marketing aspect of quinine, the finished product of cinchona, which is used as a drug for malaria. Despite the fact that the case of malaria is rising in India and abroad, the marketing of quinine is not so well and raw materials are lying in stocks and production of drugs is not done properly. Another issue I would like to raise here is concerning the Department of public Enterprise. The issue in question is Darjeeling Ropeway. This Ropeway was started in Darjeeling which plied between Darjeeling and Bijanbari by the Britishers around 100 years ago. The Darjeeling Ropway is sick and it need immediate rejuvenation. The present Ropeway is goods traffic. It needs to be human traffic. If it is made human traffic it can be rejuvenated and revived.

[4-20 — 4-30 p.m.]

**শ্রী প্রত্যুষ মুখার্জি** ঃ মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে পশ্চিমবঙ্গ সরকারের শিল্প ও বাণিজ্য দপ্তরের ১১ নম্বরের দাবি, শিল্প পুর্নগঠন দপ্তরের ৭৪ নম্বর দাবি এবং পাবলিক এন্টারপ্রাইজের ৯২ নম্বর দাবিতে যে ব্যয়-বরাদ্দ এনেছেন তাকে আমি পুরোপুরি সমর্থন করছি এবং বিরোধিরা যে কাট মোশন এনেছেন এবং যে বক্তব্যের অবতারনা করেছেন তা ভিত্তিহীন এবং তারা সার্বিক বিশ্ব পরিস্থিতি এবং জাতীয় পরিস্থিতি সম্পর্কে

বুঝতে ব্যর্থ এবং অজ্ঞ। আমরা জানি আমাদের দেশের যে বাস্তব পরিস্থিতি এবং গরিব দেশে পাবলিক সেক্টর যেখানে গুরুত্বপূর্ণ সেখানে স্বাধীনতার পরে আমাদের দেশের সরকার সীমাবদ্ধ ব্যবস্থার মধ্যেও চেষ্টা করেছেন এবং তাতে যে কিছু সুফল হয়নি তা নয়। অনেক পিছনের বিষয়ে আমি অবতারনা করব না। আজকে কেন্দ্রের যে সরকার তারা স্বদেশি, বিদেশি কোনও ব্যাপারই বুঝতে পারছেন না। সমস্ত মানুষকেই আজকে তারা বিভ্রান্ত করছেন। তারা যে সিদ্ধান্ত গ্রহণ করছেন তা জাতীয় স্বার্থ বিরোধী বলে আমি মনেকরি এবং আজকেই কাগজে দেখেছেন যে, কেন্দ্রীয় সরকারের যে রাষ্ট্রায়ত্ত বিভাগ এর অবরক্ষীকরণ যে কমিটি আছে, তারা সিদ্ধান্ত করেছে যে, ৩৯টা রাষ্ট্রায়ত্ত ক্ষেত্র বন্ধ করবেন এবং আমার কলকাতায় একটা বিখ্যাত কোম্পানি মেটাল অ্যান্ড স্ক্রাপ্ট লিমিটেড তাকেও বন্ধ করে দেওয়ার চেষ্টা হচ্ছে। এইরকম একটা অবস্থায় দাড়িয়ে আজকে শোভনদেববাবু কিভাবে যে এই আলোচনাগুলি করলেন যে, আর কোনওভাবেই সরকারি পৃষ্ঠপোযকতার দরকার নেই। আজকে বিদেশিরা যা ইচ্ছা করতে পারে। তাদের সমস্ত রকমের লাইসেন্স প্রোটেকশন দেওয়া হচ্ছে। তাদের বাধাগুলি তুলে নেওয়া হচ্ছে। তারা যা ইচ্ছা তাই করতে পারে। আমাদের দেশের শিল্পকে ওরা রাখতে চাইছেন না। এটা কি ধরনের তাঁর যুক্তি হল তা আমি বুঝতে পারছি না। আপনারা জানেন যে, আমার পশ্চিমবঙ্গ সম্পর্কে উনি বলছেন যে, পশ্চিমবঙ্গে ছিল ৪.৩ পারসেন্ট ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ইন দ্য ইয়ার ৯৩-৯৪ সেটা উনি কেন বলছেন? কারণ তখন পশ্চিমবঙ্গে একদিকে সমস্ত অর্থলগ্নিকারি প্রতিষ্ঠান সমস্ত লাইসেন্সিং সিসটেম অফ কন্ট্রোল অফ গভর্নমেন্ট অফ ইন্ডিয়া তারা কখনও পূর্বাঞ্চলের প্রতি কোনও সুষম আচরণ করেনি। এটা তথ্যেই প্রমাণ করে। তাই আমি তথ্য দিয়ে আর ভারাক্রান্ত করতে চাই না। অনেক সময় লাগবে, তাই আমি এর অবতারণা করতে চাই না। করবও না। আমি শুধু বলব যে, তারা পশ্চিমবঙ্গকে সুনজরে দেখেনি, বিভিন্নরকমভাবে পশ্চিমবঙ্গকে বঞ্চিত করছে। নানারকম ভাবে বাদ দেওয়া হচ্ছে। তার প্রকৃষ্ট উদাহরণ হচ্ছে আজকে আই এম সি এ, আই ডি বি আই যা বহুদিন আগে হওয়ার কথা ছিল। ইলেকট্রনিক্স কমপ্লেক্স কলকাতায় যা গড়ে উঠেছে, সেটাকেও ওরা দেখতে পাচ্ছে না। ওরা করতে চান না, ওরা বাধা দিয়েছেন। দীর্ঘ ১৫-১৬ বছর ধরে একটা লাইসেন্স দিতে সময় লাগে। আজকে ওরা যদি সঠিকভাবে বিবেচনা করেন যে, আজকে আমাদের গোটা পশ্চিমবঙ্গ সরকার ৫৪ সালে যে শিল্প তাতে যে দৃষ্টিভঙ্গি গ্রহণ করা হয়, তার মধ্য দিয়ে যে নীতি গ্রহণ করা হয়, তাতে দেখছি যে, আমাদের নিজস্ব রাজ্য বাজেটে যতটা সম্ভব দেওয়ার চেষ্টা করছি। আমরা বিভিন্নরকমভাবে যৌথ প্রচেষ্টার মধ্য দিয়ে করার চেষ্টা করছি। সেখানে তারা লন্ড ভন্ড করার চেষ্টা করছে। প্রাইভেট সেক্টারকে ওয়েলকাম করি, জয়েন্ট সেক্টারকে ওয়েলকাম করি, কিন্তু আমরা মনেকরি যে সেখানে সরকারি ভূমিকা হবে প্রধান এবং সরকারের

ভূমিকা হবে ডিটারমাইন ফ্যাক্টার। সেখানের থেকে আজকে ডব্লু বি আই ডি সি, তার নোডাল প্রিমিয়াম এজেন্সি হিসাবে গভর্নমেন্ট কাজ করছে। আপনারা জানি না বিশ্বাস করুন কি না করুন আজকে গোটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যে পরিবর্তন এর চেষ্টা হচ্ছে একে অস্বীকার করার উপায় নেই। আজকে পশ্চিমবঙ্গে কৃষি এবং অন্যান্য এগ্রিকালচার সেক্টারের যে সমস্ত বিষয়গুলি, মৎস্য, বনসৃজন তার মধ্য দিয়ে গ্রামাঞ্চলে যে স্টেট ডোমেস্টিক প্রোডাকশন বেড়েছে এবং যে শিল্পের চাহিদার সৃষ্টি হয়েছে, তাকে সঠিকভাবে মোকাবিলা করার জন্য পশ্চিমবঙ্গ সরকার যথাযথভাবে তার কতগুলি এজেন্সি দিয়ে আজকে সুষ্ঠভাবে ওয়েল অর্গানাইজড একটা ইন্ডাস্ট্রিয়ালাইজেশন করার চেষ্টা করছে। আজকে রাজ্য সরকারের প্রতি কেন্দ্রীয় সরকারের যে মনোভাব, গোটা দেশের সমস্ত ইন্ডাস্ট্রি ডিসমেন্টাল করার যে পদক্ষেপ, তাকে সামনে রেখেই একটা অলটারনেটিভ অ্যাপ্রোচ গোটা দেশের মানুষের কাছে তুলে ধরতে চাইছে। আপনারা জানেন যে আজকে ডব্লু.বি.আই.ডি.সি, অনেকে বলেছেন গন্তব্য পশ্চিমবঙ্গ, উদ্যোগ শিবির, হরাইজন দু হাজার এইগুলোর মধ্যে দিয়ে কি হয়েছে? এইগুলো কি করার দরকার নেই? আপনারাই তো বলেন যে কেন ফরেন ক্যাপিটাল আসবে, কেন আজকে পরিকাঠামো নেই। আপনারা সমালোচনা করেন অথচ যখন সেগুলো করতে যাওয়া হয় তখন আপনারা তারা বিরোধিতা করেন। এই দ্বিচারিতা আপনাদের পক্ষেই করা উচিত। আপনারা তো দীর্ঘকাল ধরে এই কাজ করে এসেছেন। আজকেও তাই করতে চান আপনাদের পক্ষে কিছুই অস্বাভাবিক নয়। আপনাদের কাছে বলব আপনারা শুনবেন, আজকে দু হাজার একত্রিশটা বিনিয়োগ প্রস্তাব এসেছে। ৪৭ হাজার ৫৯৩ কোটি ৯৩ লক্ষ টাকার প্রস্তাব এসেছে। আপনারা জানেন যে নির্দিষ্টভাবে কতগুলো ইন্ডাস্ট্রিয়াল সিন অব ওয়েস্ট বেঙ্গল বলা হয়েছে, কতগুলো কার্যকরি হয়েছে, কতগুলো কার্যকরি হতে চলেছে। কতগুলোর নির্মাণ কাজ আগামি কয়েক বছরের মধ্যে শেষ হয়ে যাবে। এতে দেখা যাচ্ছে যে আমাদের ইতিমধ্যেই ৩৩৮টা অলরেডি শেষ হয়ে গেছে, তার পরিমান ৮ হাজার ৬৮৮ কোটি ২১ লক্ষ টাকা, ৭৪টা শেষ হওয়ার পথে। আগামি দু এক বছরের মধ্যে শেষ হয়ে যাবে। তার পরিমান ১০ হাজার ৫৬ কোটি ৫০ লক্ষ টাকা। আরও ৩৭টির কাজ অচিরেই শেষ হতে চলেছে এবং এটা হবে। আপনাদের কাছে দায়িত্ব নিয়ে আমাদের সরকার বলছেন। আমরাও তাই বিশ্বাস করি। তার পরিমান ৪০৮ কোটি ৮ লক্ষ টাকা। সব মিলে দেখা যাচ্ছে যে ২০ হাজার কোটি টাকা যে বাস্তবায়িত হয় যে জায়গায় তার টোটাল প্রস্তাবের ৪০ পারসেন্ট। এটা কি কম কথা। আমরা গোটা দেশের সামনে একটা বিকল্প ভাবনা চিন্তার প্রকাশ রাখতে পেরেছি। তার প্রমাণ হচ্ছে যে ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন ভাল কাজ করছে। ১২টা জেলাতে ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টারগুলোকে ওয়েল ইকুইপড করার জন্য আজকে হলদিয়াকে কাজে লাগিয়ে আজকে অন্যান্য ইলেকট্রনিক্সকে

কাজে লাগিয়ে, ইনফরমেশন টেকনোলজিকে কাজে লাগিয়ে আমাদের রাজ্যকে যদি একটা নেটওয়ার্কে বেঁধে রাখা যায় তার ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলার জন্য একটা আপ্রাণ চেষ্টা করা হচ্ছে এবং যার মধ্যে দিয়ে শুধু ১২টা গ্রোথ সেন্টারগুলো নয় আজকে অন্যান্য বড় বড় মেগা গ্রোথ সেন্টার গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। ইলেকট্রনিক্স ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন তারা যে কাজ করছে, আপনারা তো হতে দেন নি ১২ বছর ধরে আটকে রেখেছিলেন, এটা মনে রাখবেন। আমরা বহু চেষ্টা করে আজকে সল্ট লেকে ৩০ একর জমির মধ্যে ১১ হাজার ৫৬০ জন বিভিন্ন ধরনের ইন্টারন্যাশনাল, ন্যাশনাল যে সমস্ত কোম্পানিগুলো কাজ করছে, তার মধ্যে আপনারা জানেন যে প্রাইস ওয়াটার হাউস কর্পোরেশন, সিমেন্স, কমপিউটার অ্যাসোসিয়েটস আর.এস সফটওয়ার, কাজ করছে এবং আপনারা জানেন যে থার্ড লার্জেস্ট সফট ওয়ার কোম্পানি ইন দি ওয়ার্ল্ড, সি.এ.টি.সি.জি এর সঙ্গে যৌথভাবে স্কাইটেক সলিউশন করার জন্য চেষ্টা করছে। নতুন একটা টেকনোলজিকে ডেভেলপ করার চেষ্টা করছে। ইন্টারন্যাশনাল স্কীমকে পশ্চিমবাংলায় ডেভেলপ করার চেষ্টা করা হচ্ছে। আরেকটা হচ্ছে আজকে থিংক ট্যাঙ্ক, ইনফিনিটি থিংক ট্যাঙ্ক যেটা গ্লোবসিন ওয়েবেল লিমিটেডকে দেওয়া হয়েছে। তারা ইতিমধ্যেই কাজ শেষ করেছে এবং এটা একটা বিরাট ধরনের সফট ওয়ার কোম্পানি। তারা দারুণভাবে বুস্ট আপ করবে এবং শুধু তাই নয় আজকে ৮৫ পারসেন্ট সফটওয়ার এক্সপোর্ট রেজিস্টার করতে সক্ষম হয়েছে। যেটার একটা ইন্টারন্যাশনাল স্ট্যান্ডার্ড হচ্ছে ৬০ পারসেন্ট। এটা কি কম কথা। এটা কি স্বীকার করবেন না? এটা কি আপনারা অস্বীকার করতে পারেন? শুধু তাই নয় গতবার সীক করা হয়েছে ১০টা মিউনিসিপ্যালিটি, এবারে ২০টা মিউনিসিপ্যালিটিকে। জিওগ্রাফিকাল ইনফরমেশন সিস্টেমকে কমপিউটারাইজড করার মধ্যে দিয়ে আমরা ইনফরমেশন টেকনোলজিতে আমরা যে পলিসি ঘোষণা করেছি, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন বাজেট এর দিন ঘোষণা করেছেন, তিনি বিস্তারিত ভাবে ব্যাখ্যা করেছেন। আজকে এই পরিস্থিতির মধ্যে দাড়িয়ে পশ্চিমবাংলায় কয়েকটি বৃহৎ শিল্প গড়ে উঠছে, যার মধ্যে আপনারা জানেন যে মিটসুবিশি কেমিক্যাল কর্পোরেশন, কোল্ড রোলিং মিক্স কমপ্লেক্স, পেট রেজিন প্রোজেক্ট, সাউথ এশিয়া পেট্রোকেমিক্যাল লিমিটেড, টি.সি.জি রিফাইনারি প্রোজেক্ট অ্যাট হলদিয়া বিশাল কিছু কার্যকরি করা হচ্ছে। খুব দ্রুত তার কমিশনের কাজ শেষ হবে এবং আজকে ৪.৩ পারসেন্ট থেকে আজকে ৯.৩ পারসেন্ট ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ ছিল। ইকনমিক রিভিউ থেকে আমি নোট করেছি। আজকে আপনারা অস্বীকার করতে পারবেন না। আপনারা জানবেন স্টেট ডোমেস্টিক প্রোডাকশন পশ্চিমবাংলায় একটা হায়েস্ট পোজিশনে আছে। গোটা দেশে যেখানে হচ্ছে ৫.৭ পারসেন্ট, ৯ বছরের হিসেব বলছে সেখানে আমাদের পশ্চিমবাংলায় ৬.৬ পারসেন্ট এবং এই বছর ৭.০২ পারসেন্ট। এ বছর ৭.০২ পারসেন্ট।

এই বিষয়টাকে মাথায় রেখে গোটা পশ্চিমবঙ্গে যে পরিকাঠামো গড়ে তুলেছি তার মধ্যে আপনারা জানেন নর্থ-সাউথ করিডোর, দুর্গাপুর এক্সপ্রেস-ওয়ে, হলদিয়া, পানাগড়-মৌড়ীগ্রাম এক্সপ্রেসওয়ে, কুলপি বন্দর ইত্যাদি ডেভেলপ করার মধ্যে দিয়ে আমরা গোটা দেশে সুষ্ঠু শিল্প ব্যবস্থা গড়ে তুলতে চাইছি আপনারা স্বীকার করুন না করুন। আপনারা জানবেন ওয়েস্ট বেঙ্গল ইজ দি পায়োনিয়ার স্টেট ইন ইন্ডিয়া ইন দি ইনভেস্টমেন্ট গ্রোথ ফর টেকিং চ্যালেঞ্জিং টু অ্যাট্রাক্ট ইনভেস্টমেন্ট অপারচুনিটিজ। আপনারা স্বীকার করুন আর নাই করুন সমস্ত দেশ-বিদেশ থেকে শিল্পপতিরা এখানে আসছেন। ইতিহাস আগামি দিনে আপনাদের বিচার করবে। আমি এই শিল্প বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত বক্তব্যের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**श्री राम जनम माँझी :** परम आदरणीय डिपुटी स्पीकर सर, जो २०००-२००१। का वजट शिल्पविभाग की ओर से पेश किया गया है, परन्तु वजट करने वाले माननीय मंत्री विधुत गाँगुली अव इस दुनिया में नहीं है, हमारे वीज नहीं है, उनकी की शान्ति के लिए इस अल्लाह और भगवान से प्रार्थना करता हूँ। मै इस वजट का विरोध करते हुए एवं अपनी पार्टी की ओर से लाए गए कट मोशन का समर्थन करते हुए दो-चार वात रख रहा हुँ। सर, भारतवर्प में शिल्प की समस्या है, उधोग की समस्या है। भारतवर्प में प्राय: कहीं-कहीं नए-नए उधोग लगाए जा रहें लेकिन पश्चिम वंगाल में, हमारे राज्य के अन्दर में आज शिल्प की कया अवस्था है। प्राय: छोटे-छोटे उधोग एवं वड़े उधोग भी वन्द हो चुके है ओर जो वचे है वह वन्द होने के कगार पर है। १९७७ साल से पश्चिम वंगाल में वामफ्रन्ट की सरकार चल रही है। और वंगाल के अन्दर में उधोग को वन्द होने का क्रम भी उसी समय से शुरु हो गया उधोग की समस्या उसी समय से आरम्भी हो गयी। आज कोई भी मिल मालिक लोग मिल लगाने के लिए यहाँ कोई चेप्टा नहीं करते है। नया उधोग आजतक नहीं हूआ। इसका कारण कया है। विशलेशण कर देखे तो लगेगा कि भारतवर्प में प्राय: ओर जगह टाटा विरला द्रारा नया उधोग लगाया जा रहा है। चेन्नई में नया उधोग लगाया जा रहा है, कनार्टक में लगाया जा रहा है, दिल्लि में, उतर प्रदेश में, विहार में नया इन्डस्ट्रीज लगाया जा रहा है। लेकिन वंगाल के अन्दर में नया उधोग लगाने की वात तो दूर जो पुराने कारखाने है, पुराने उधोग है वही वन्द हो चुका है, वन्द हो रहा है।

सर, इस वजट में जो कारखाने वन्द है, जो शिल्प रुग्न है उसको वचाने के लिए आप कया प्रावधान किए है। रुग्न शिल्प को चलाने के लिए इस वजट में कितने

रुपये का प्रावधान किए है वन्द कारखाने सो चालू करने के लिए, इसके प्रति कोई उत्साह नहीं देखा जा रहा है। सर, आप जानते है १९७७ से जव वामफ्रन्ट सरकार आई इन्होने आज २२ साल के अन्दर में, विजली का सवाल है, जिसके बिना नए तए उधोग नहीं लगाए जा सकते। विजली की आज समस्या है नए उधोग लगाने के लिए। कारखाने लगाने वाली पर यहाँ सरकार टेक्स का वोझा लाद दिया जाता है। और यहाँ पर टेक्स देने के वाद भी वात नहीं वनती हैं, जवतक कि सी० आई० टी० यु० की हरी मन्डी नहीं मिल जाए, इन सव स्थिति के कारण कोई भी उधोगपति नया उधोग नहीं लगाना चाहते है। यहाँ पर वंगाल के अन्दर में वक्रेश्वर चालु करने के लिए सरकार ने अनेक ढाक-ढ़ोल पीटा था। वक्रेश्वर चालू भी हुआ है लेकिन ५० हजार जो आप हमेशा कहते थे, ५० हजार युवक रोजगार नहीं पाए। आज बँगाल में पावर का उत्पादन हीं हो रहा है। वक्रेश्वर अधुरा पड़ रहा है। सरकार २३ वर्ष के शासनकाल में हमारे माननीय मुख्यमंत्री २३ वार विदेश गए। लंडन गएं, जापान गए, जनेवा गए। नए-नए उधोगपतियी को आकर्पित कराने के लिए उधोगपतियो को यहाँ उधोग लगाने के लिए। लेकिन कोई भी यहाँ कल-कारखाना लगाने के लिए तैयार नहीं है। यहाँ कोई नया कल-कारखाना नहीं लग रहा है।

सर, आप जानते है १९७७ साल से पहले यहाँ कांग्रेस की सरकार थी। कांग्रेस गवर्नमेन्ट के समय सारे वामपंथी दल वाले चित्कार करते थे, आवाज उठाते थे। विदेशी मिल नहीं चलेगा, विदेशी मिल हटाओं। वही वामपंथी सरकार और वामपंथी सरकार माननीय मुख्य मंत्री विदेश जाकर विदेशी मालिको का पैर पकड़ते है, लेकिन कोई लाभ नहीं होता है, सिफ मुख्यमंत्री का विदेश सफर होता है। वहीं दुसरे जाज्यों में सर नया-नया उधोग लगाया जा रहा है। लेकिन कोई भी विदेशी उधोग पति बंगाल आने के लिए तैयार नहीं होते है। कारण एक है। सरकारी ट्रेड युनियन का अन्याचार। सी० आई० टी० यु० आज जिस रास्ते पर चल रही है उससे, उसके नेता को तो भेट मिल जाता है, पर मजदूर आज भूखमरी के शिकार हो रहे है। सर, आज जूट मिल की हातल शोचनीय है। सर आप जानते है कि जूट की पेसा उधोग है जहाँ से विदेशी मुद्रा मिलता है। और आज यह वामफ्रन्ट सरकार इस उधोग को तहस-नहस कर दिया है। यहाँ के श्रम मंत्री फिर भी सो रहे है। आज स्थिति यह है कि जो कारखाना लाभ मे चल रहा है उसमें सी० आई० टी० यु० हतना अधिक आन्दोलन करते लगया है कि प्रवन्धका परेशान हो जाता है। मै फी ट्रेड युनियन करता हूँ पहले यह देखना जरुरी है कि इससे श्रमिको को क्या नुकसान हो रहा है, उससे कैसे वचा जा सके।

अन्त मे मै श्रम मंत्री से कहना चाहता हूँ कि मजदूरीं को ओर नजर दे। इसी के साथ इस वजट का विरोध करते हुए आपना वात खत्म करता हूँ।

[4-40 — 4-50 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উত্থাপন করেছেন সেই দাবিকে পূর্ণ সমর্থন করে তার সপক্ষে কিছু বক্তব্য রাখার চেষ্টা করছি। ইতিমধ্যেই আলোচনা করা হয়েছে যে, আমাদের এই রাজ্যে শিল্প বাণিজ্য কি অবস্থার মধ্যে দিয়ে টিকে আছে এবং কি অবস্থার মধ্যে থেকে আবার জেগে উঠেছে। এই সমস্ত কিছু ভালভাবে মূল্যায়ন না করে যদি বিরোধী দলের সদস্যদের মতো আলোচনা করতে হয় তাহলে এই অলোচনা একই জায়গায় ঘোরাফেরা করে। আমরা জানি ভারতবর্ষে বিভিন্ন ক্ষেত্রে পশ্চিমবঙ্গের পজিশন এক নম্বরে। জমি বিলির ক্ষেত্রে, কৃষি উৎপাদনের ক্ষেত্রে, মাছ উৎপাদনের ক্ষেত্রে দেশের সব কটি অঙ্গ রাজ্যের সরকারগুলির মধ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের স্থান এক নম্বর। কিন্তু শিল্প বাণিজ্যের ক্ষেত্রে আমাদের জায়গাট এক নম্বরে থাকল না কেন? এটা আমাদের বিশ্লেষণ করতে হবে। এ ক্ষেত্রেও যদি আমরা প্রথম স্থানে থাকতে পারতাম তাহলে আমরা সকলে নিশ্চয়ই গর্বিত হতাম। এক্ষেত্রে কেন আমরা এক নম্বর জায়গায় নেই? এই ক্ষেত্রে দীর্ঘদিন ধরে আমাদের সামনে কতগুলো বাধাকে দাঁড় করিয়ে রাখা হয়েছিল। লাইসেন্স প্রথা এবং মাসূল সমীকরণ নীতি দীর্ঘদিন ধরে পশ্চিমবাংলার সমস্ত রকম শিল্প বাণিজ্যকে পেছনের দিকে টেনে ধরে রেখেছিল। স্মল, মিডিয়াম এবং হেভি ইন্ডাস্ট্রি গড়ার ক্ষেত্রে রাজ্য সরকারের যে স্বাধীনতা থাকা দরকার, সেটা দীর্ঘদিন ছিল না। বিগত কয়েক বছর পূর্বে সেই বাধা দূর হবার পর থেকে এ রাজ্যে নতুন করে শিল্প গড়ার চেষ্টা শুরু হয়েছে। এই অল্প দিনের মধ্যেই আমাদের পক্ষে নিশ্চয়ই এক নম্বর স্থানে উঠে আসা সম্ভব নয়। আমাদের রাজ্য সরকার এখন সমস্ত দিক দিয়েই চেষ্টা শুরু করেছে। রাজ্য সরকারের এই উদ্যোগের ক্ষেত্রে ভারত সরকারের অবশ্যই সহযোগিতা করা দরকার। কিন্তু সে ক্ষেত্রে আমরা কি দেখছি? এ রাজ্যের সরকার পরিচালনাধীন রাষ্ট্রয়ত্ত শিল্পগুলিকে—তার মধ্যে বেশিরভাগই হচ্ছে ভারত সরকারের পরিচালনাধীন শিল্প ভারত সরকারের পক্ষ থেকে প্রয়োজনীয় বরাত দেওয়া হচ্ছে না। এমন কি বর্তমান কেন্দ্রীয় সরকার এমন সিদ্ধান্ত নিচ্ছে যাতে পশ্চিমবঙ্গের সরকারি এবং বেসরকারি শিল্পগুলি বরাত না পায়। পশ্চিমবঙ্গে উৎপাদন না বাড়ে, শিল্প নতুন করে না গড়ে উঠে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে পশ্চিমবাংলায় কি কি নতুন শিল্প গড়ে উঠছে, সে কথায় আমি পরে আসছি। আমরা দেখছি এখনও কতগুলো ক্ষেত্রে আমাদের অসুবিধায় ফেলা হচ্ছে। তারা ঘোষণা করে কতকগুলি মিল বন্ধ করে দিচ্ছেন। অয়েল মিল, জুট মিল এগুলি একেবারে সামান্যতম কারণে কেন্দ্রীয় সরকার বন্ধ করে দেওয়ার চেষ্টা করছেন।

অর্থাৎ যাতে করে পশ্চিমবঙ্গে শিল্পের অগ্রগতির না হয় তারজন্য চেষ্টা হচ্ছে। এ রাজ্যে শিল্প গড়ে ওঠার ক্ষেত্রে অনেক বাধা আছে। এখানে বিরোধী দলের বক্তারা অন্য রাজ্যের সঙ্গে তুলনা করলেন পশ্চিমবঙ্গের কিন্তু পশ্চিমবঙ্গের যে আর একটা দিক আছে সেটার কথা বললেন না। পশ্চিমবঙ্গের ল্যান্ড কি মহারাষ্ট্র, দক্ষিণ ভারত-এর ল্যান্ডের মতন? এটা কি এক রকম? পশ্চিমবঙ্গের যে জমি সেই জমি সোনার চেয়েও মূল্যবান। সেই জমিকে শিল্পের জমিতে কনভার্ট করা এতো সহজে হতে পারে না। এর ফলে অন্য দিক থেকে কতটা ক্ষতি হচ্ছে সেটাও দেখতে হবে। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও পশ্চিমবঙ্গে শিল্প গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। যারা শিল্প গড়ে তোলে এ রাজ্যের তাদের শিল্প গড়ে তোলার ব্যাপারে পূর্ব অভিজ্ঞতা ছিল না। সমস্ত এনট্রোপ্রেনিয়াররা প্রথমে অন্য দিকটা চিন্তা করেন। রামজনম মাঝি বললেন যে যারা এখানে শিল্প গড়তে আসছে তারা বাইরের লোক। হ্যাঁ, তাদের চেষ্টা হচ্ছে এখানে শিল্প গড়ে তারা দেখে কি করে তার লাভের টাকাটা বাইরে নিয়ে যেতে পারে। পশ্চিমবঙ্গে একটা মাদার শিল্প গড়ে তার পাশাপাশি আরও শিল্প গড়ে তোলার পরিকল্পনা আগে ছিল না এবং এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারেরও মনোভাব ছিল যাতে এই রকম মাদার শিল্প পশ্চিমবঙ্গে গড়ে উঠতে না পারে। তারজন্য তারা সব রকমের চেষ্টাও করেছেন। তার সঙ্গে সঙ্গে পশ্চিমবংঙ্গে যে সুন্দর রাজনৈতিক পরিবেশ রয়েছে তা নষ্ট করার জন্য বিরোধীরা সবসময়ই উদ্দেশ্যপ্রণোদিতভাবে চেষ্টা করে এসেছেন। এর ফলেই এখানে শিল্প মার খেয়েছে। বিরোধীদলের বক্তারা বললেন যে এখানে শ্রমিকরা আন্দোলন করে সেইজন্য শিল্প মার খাচ্ছে। আরে শ্রমিকরা তো তাদের মজুরির প্রশ্নে আন্দোলন করে কিন্তু দেখছি ওরা তারও বিরোধিতা করলেন। কিন্তু অপর দিকে এই যে শিল্পপতিরা হাজার হাজার কোটি টাকা আত্মসাৎ করছে সে কথা তারা বললেন না। যে সব শিল্পপতি কোটি কোটি টাকা আত্মসাৎ করেছে তাদের ঠিকমতন চালানোর জন্য কেন্দ্রের যে আইন থাকা দরকার সেটা কেন তৈরি করা হচ্ছে না সে প্রশ্নও তারা তুললেন না। শুধু বললেন শ্রমিকদের আন্দোলনের জন্যই নাকি এখানে শিল্প মার খাচ্ছে। আমি তাদের বলব, শিল্প গড়ার ক্ষেত্রে এটাই একমাত্র বাধা নয়। যাইহোক, আমাদের এখন অনেক আশার দিক তৈরি হয়েছে। সবচেয়ে বড় কথা, এখন যিনি শিল্প দপ্তরের মন্ত্রী হয়েছেন তিনি এর সঙ্গে সঙ্গে টেকনিক্যাল এডুকেশন দপ্তরেরও মন্ত্রী। কাজেই শিল্প গড়ার ক্ষেত্রে যেসব ক্ষেত্রে টেকনিক্যাল লোকের ঘাটতি রয়েছে সেইসব ক্ষেত্রের জন্য যে রকম টেকনিক্যাল লোকের দরকার তা তৈরি করার জন্য সেই ধরনের টেকনিক্যাল শিক্ষার ব্যবস্থা তিনি করেছেন এর ফলে ভাল ভাল ছেলেরা সেই শিক্ষায় শিক্ষিত হতে পারছে এবং পশ্চিমবঙ্গে শিল্পের উন্নয়নের স্বার্থে তারা কাজে লাগতে পারছে। এর পর আর একটি বিষয় আমি উল্লেখ করব। সরকারের যারা প্রতিনিধি বা সরকারের যারা উচ্চপদস্থ

অফিসার এখন তারা জেলায় জেলায় ঘুরছেন শিল্প এখানে গড়ে তোলার জন্য। আগে এনট্রোপ্রেনিয়াররা সরকারের দরজায় আসত, গভর্নমেন্টের দরজায় ঘুরতো কিন্তু এখন আর সেই অবস্থা নেই। এখন সরকারি অফিসাররাই জেলায় জেলায় ঘুরছেন শিল্প গড়ে তোলার জন্য। স্যার, হলদিয়া পেট্রো-কেমিকেলসের ব্যাপারে বিরোধীরা অনেক অবান্তর কথা বলে গেলেন। তাদের জেনে রাখা ভাল যে সেখানে ইতিমধ্যেই উৎপাদন শুরু হয়েছে। এটাকে মাদার ইন্ডাস্ট্রি হিসাবে ধরে ডাউন স্ট্রিমে নানান কারখানা গড়ে উঠছে। এ ব্যাপারে আমাদের রাজ্য সরকার যে ব্যবস্থা নিয়েছেন তাতে আমি মনে করি এই হলদিয়া পেট্রো-কেমিকেলসকে কেন্দ্র করে গোটা রাজ্যের জেলায় জেলায় নানান শিল্প গড়ে উঠবে। অথাৎ ডাউন স্ট্রিমের নানান কারখানা তৈরি হবে। এছাড়া মিৎসুবিশি শিল্প, সেটা বিরোধীরা দেখতে পেলেন না। এক্সপোর্ট ইন্ডাস্ট্রিজ প্রোমোশন পার্ক যেটা দুর্গাপুরে তৈরি হয়েছে সেটা তো এমনি এমনি হয়নি। পশ্চিমবঙ্গে পরিবেশ আছে বলেই এটা তৈরি হয়েছে। ইনফর্মেশন টেকনোলজি, সফটওয়্যার ইত্যাদি বিভিন্ন বিষয় সরকারের পরিকল্পনার মধ্যে রয়েছে। ভূষণ ইন্ডাস্ট্রি, ক্যালকাটা লেদার কমপ্লেক্স পেট রিসন কোম্পানি সমস্ত বিষয়গুলি সরকারের পরিকল্পনার মধ্যে রয়েছে। এগুলো হতে পারে। আমরা জানি যে, আমরা উৎপাদনের এক নম্বর জায়গায় যেতে চাই এবং সেটা করতে পারলে খুশি হব আমরা কিন্তু উৎপাদন যে বেড়েছে সেটা জাতীয় সমীক্ষা রিপোর্ট দেখলে বোঝা যায়। সেখানে দেখছি জাতীয় গড় উৎপাদন হারের চেয়ে আমাদের গড় উৎপাদন হার বেশি রয়েছে। যেখানে জাতীয় গড় উৎপাদন হার ৫.৮৮, সেখানে পশ্চিমবঙ্গে এই হার ৭.০২। ওদের নীতির মাধ্যমে আজকে পশ্চিমবঙ্গকে মার খাওয়াবার চেষ্টা হচ্ছে। সেখানে কমলেও সর্বভারতীয় গড় যেখানে ৫.৭ সেখানে পশ্চিমবঙ্গে ৬.৬। এখনও পর্যন্ত এক্ষেত্রে আমাদের পেছন দিকে টানতে পারেনি। আমাদের সরকারের নীতি সঠিক জায়গায় আছে বলেই ঐ জায়গাটা আমরা ধরে রাখতে পেরেছি। এছাড়া যেসব অসুবিধা রয়েছে সেসব আমাদের কাটান প্রয়োজন। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি পেয়েছে, কিন্তু উৎপাদন যা বেড়েছে সেটা সমস্ত জেলায় ছড়িয়ে দিতে হবে। আজকে সমস্ত জেলায় শিল্প গড়তে হলে ট্রান্সমিশনের ব্যাপারটা শক্তভাবে ধরা দরকার। সমস্ত জেলায় ইন্ডাস্ট্রি গড়ে তুলতে হলে আরও বেশি করে ডিস্ট্রিবিউশন সিস্টেমের উন্নতি করা দরকার। এছাড়া হলদিয়া পেট্রো-কেমিকেলসের ডাউনস্ট্রিম ইন্ডাস্ট্রি হতে জেলাগুলিতে হতে পারে তারজন্য এখনি সরকারি পর্যায়ে উচ্চপদস্থ অফিসারদের নিয়ে জেলা এবং ব্লক ধরে ধরে পরিকল্পনা করা দরকার। আশা করি, আগামী কয়েক বছরের মধ্যে তারফলে আমরা সাফল্য পেতে পারব, বিরোধীদের এবং কেন্দ্রীয় সরকারের সমস্ত বাধাকে অতিক্রম করে আমরা শিল্পে আবার এক নম্বর জায়গায় যেতে পারব। এই বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং কাট মোশনের বিরোধিতা করে শেষ করছি।

4-50 — 5-00 p.m.]

**শ্রী বাদল ভট্টাচার্য ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে পশ্চিমবঙ্গের শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তার বিরোধিতা করে এবং আমাদের এবং আমাদের বিরোধীদের আনা কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

আমি সর্বপ্রথম আপনার দৃষ্টিতে আনতে চাই কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রিজ ডিপার্টমেন্টের বাজেটে সভায় উপস্থিতির সংখ্যাটা। দ্বিতীয়ত দৃষ্টিতে আনতে চাই, আজকে আমাদের মুখ্যমন্ত্রী বিদেশ থেকে ফিরে এসেছেন। তিনি পাঁচশ দিনের বেশি কোটি কোটি টাকা খরচ করে বিদেশে ঘুরে এসেছেন। তিনিও আজকে সভাতে উপস্থিত নেই। তার সাথে সাথে বলছি—অত্যন্ত লজ্জা, পরিতাপ এবং দুঃখের বিষয়—গত বছর মহারাষ্ট্রের কমার্স অ্যান্ড ইন্ডাস্ট্রি বাজেটের দিন মুম্বাইয়ে থাকবার সুযোগ পেয়েছিলাম, সেখানে দেখেছি যে, চেম্বার অফ কমার্সের প্রতিনিধিরাও সভায় উপস্থিত থাকতেন, তাদেরও কেউ এখানে উপস্থিত নেই। আজকে শিল্প বাণিজ্য নিয়ে আলোচনা হচ্ছে। আমরা জানি বিদ্যুৎ মন্ত্রী হিসাবে ডঃ শঙ্কর সেন কমপিটেন্ট ছিলেন। তিনি পদত্যাগ করেছেন সেটাও আমরা জানি। তার সাথে সাথে এটাও জানি যে, পূর্বতন শিল্পমন্ত্রী বিদ্যুৎ গাঙ্গুলি স্যুইসাইড করেছেন। এ ব্যাপারে আপনারা সরকারি দল থেকে কি বললেন জানি না। কিন্তু আমার প্রশ্ন, পশ্চিমবঙ্গে কি শিল্পেও স্যুইসাইড হয়ে গেছে এবং তারই জন্য কি সভায় কেউ নেই? আজকে প্রথমে বলতে হয় ডিমান্ড নাম্বার ২৪-এ প্রিন্টিং অ্যান্ড স্টেশনারি নিয়ে। সেই জায়গায় দাঁড়িয়ে বংশগোপাল বাবুকে প্রশ্ন রাখব, নিশ্চয়ই জবাব দেবেন, প্রিন্টিং অ্যান্ড স্টেশনারি তো বেহাল কন্ডিশন করে দিয়েছেন। আজকে বি জি প্রেস, যার প্রায় ৭০ বিঘা জমি আলিপুরে আছে, কাদাপাড়াতে আছে এবং বিভিন্ন জায়গায় রয়েছে। ১ হাজার কর্মী বি জি প্রেসে আছে। তাদের কোনও কাজ নেই, তারা বসে সময় কাটান। ধন্যবাদ আমাদের বংশগোপাল বাবুকে, তিনি ২ মাস আগে সেখানে গিয়ে দেখে এসেছেন। সেখানে লক্ষ লক্ষ টাকার বই ছাপা হয়েছে যে বই পড়ে রয়েছে বিক্রি হয়নি। আর যেগুলো দরকারি বই সেইগুলি কিন্তু ছাপা হচ্ছে না। ফোর কালার অফ সেট মেশিন পড়ে আছে, ওয়ার্কারদের কোন কাজ নেই। হাজার লোককে বসিয়ে বসিয়ে মাইনে দেওয়া হচ্ছে সেখানে। আজকে শিল্প কি করে দাঁড়াবে? আজকে আমি যদি একটার পর একটা শিল্পের কথা বলি তাহলে দেখবেন সব জায়গায় একই অবস্থা। শিল্পের পরিকাঠামো কোথায়? পশ্চিমবঙ্গে শিল্পের পরিকাঠামো কোথায় আছে? আজকে তাদের ওয়ার্ক কালচার নেই। আজকে আমরা এই জায়গায় দাঁড়িয়ে দেখতে পাচ্ছি বিদ্যুৎ এবং রাস্তাঘাটের বেহাল অবস্থা আজকে জি টি রোডের ধারে যান, দেখতে পাবেন সেখানে কি অবস্থায়

রয়েছে। তার থেকে আরও বড় জিনিস সেটা হচ্ছে রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি। ইস্টার্ন বাইপাসের কাছে ল্যান্ড নিতে গেলে আন্ডার হ্যান্ড সেখানে কিন্তু চলছে। এটা অস্বীকার করার কোনও উপায় নেই। তার সাথে সাথে আজকে লেবার, লেবারদের প্রথমেই বুঝিয়ে দিয়েছে—যে কথা আমার পূর্ববর্তী বক্তা বলে গেলেন—দিতে হবে, নিতে হবে, ভেঙে দাও গুঁড়িয়ে দাও এই সব কথা বলতে হবে। তার ফলে আজকে সেখানে ধর্মঘট আজকে সেখানে ছাঁটাই। এই করে একটার পর একটা কারখানা শেষ করে দিয়েছে। হলদিয়া পেট্রো-কেমিকেলের ব্যাপারে আমাদের কুমিরছানা দেখানো হয়েছে। আজকে তার অবস্থাটা কি? হলদিয়া পেট্রো-কেমিকেলস শুরু করতে ২৩ বছর লেগেছে। হলদিয়া পেট্রো-কেমিকেলসের ব্যাপারে কাদের সাথে প্রথম কথা হয়েছিল? সেখানে বলা হয়েছিল ৩০০ কোটি টাকা বিনিয়োগ হবে এবং সেটা আর পি জি গ্রুপ করবে। কথা হয়নি? পরবর্তীকালে দরবারি শেঠ-এর সাথে কথা হল এবং এখন সেখানে চ্যাটার্জি এবং টাটা গ্রুপের সঙ্গে কথা হয়েছে। কত বিনিয়োগ হবে? ৫২০০ কোটি টাকা বিনিয়োগ হবে। আমি মৃণালবাবুকে বলব, নিশ্চয়ই উত্তর দেবেন, কনস্ট্রাকশন এমপ্লয়ী বাদ দিলে এখানে এখনও পর্যন্ত কত লোকের কর্মসংস্থা হয়েছে? ৫০০ লোকের বেশি নয়। তাহলে ৫২০০ কোটি টাকা দিয়ে সেখানে যদি ৫০০ লোকের কর্মসংস্থান হয় তাহলে প্রতিটি কর্মসংস্থানের জন্য কত টাক করে লাগছে? ১০ কোটি টাকা। একটা কর্মসংস্থানের পেছনে ১০ কোটি টাকা দিয়ে আজকে সেখান হলদিয়া পেট্রো-কেমিকেলস হচ্ছে। ডাউন স্ট্রিমে ১৩২ টি কোম্পানিকে ছাড়পত্র দেওয়ার কথা বলা হয়েছে। একটাও এসেছে? একটাও কি কাজ শুরু করেছে? আজকে সেখানে যে প্রোডাকশন হবে সেই প্রোডাকশন দিয়ে কাজ কি করে হবে? ডাউন স্ট্রিমে তার কোনও পরিকল্পনা আছে? একটার পর একটা এইভাবে যদি দেখা যায় তাহলে দেখব পশ্চিমবাংলায় শিল্পের বেহাল অবস্থা হয়েছে। একসময় শিল্পে পশ্চিমবাংলা ছিল প্রথম স্থানে, সমস্ত দিক থেকে পশ্চিমবাংলা শিল্পের জায়গায় ছিল সর্বশ্রেষ্ঠ। সেই পশ্চিমবাংলাকে শিল্পের আমরা কোথায় এনেছি? পশ্চিমবাংলাকে আমরা শিল্পে ১২তম স্থানে এনেছি। কি করে এল? আজকে গুজরাটের কথা বলছেন, গুজরাট কি করে এগিয়ে যাচ্ছে? আজকে মহারাষ্ট্রের জন্য কেন্দ্রীয় সরকার আলাদা কোনও নীতি করেছে? ওনারা যে কোনও কথা বলতে গেলে প্রথমে বলে এটা কেন্দ্রীয় সরকারের চক্রান্ত। যত দোষ নন্দ ঘোষ। আমরা এখানে বসে যেমন খুশি তেমন করব, বেহাল অবস্থার সৃষ্টি করব তাতে কোনও তাদের ভ্রুক্ষেপ নেই। কেন, আজকে পশ্চিমবাংলাকে শিল্পে সমৃদ্ধিশালী করা যায় না? তাদের ওয়ার্ক কালচার ফিরিয়ে আনা যায় না? ট্রেড ইউনিয়নের নামে যে ট্রেড করছেন তাকে বন্ধ করা যায় না? এটা কারা করছে? এই সি আই টি ইউ করছে। সি আই টি ইউ কারা? তারা শাসক দলের সংগঠন। আজকে সেই জায়গায় দাঁড়িয়ে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে

আমার বিনীত নিবেদন, আজকে যেভাবে এই সরকার শিল্পে বেহাল করে দিয়েছে, আজকে ৬০ লক্ষ রেজিস্টার্ড বেকার, একথা ভুলে গেলে চলবে না, ৫৭ হাজার কলকারখানা বন্ধ হয়ে গেছে। এইভাবে আজকে শেষ জায়গায় এসেছে। আমি খুব শ্রদ্ধার সঙ্গে জানাচ্ছি ৭০ বছর লেগেছে রাশিয়ায় কমিউনিজম শেষ হতে, এখানে কমিউনিস্ট বন্ধুরা ২৩ বছরে শেষ হবে। আগামীদিনের আর বাজেট প্লেস করতে হবে না, এটাই শেষ বাজেট। আমি এই কথা জানিয়ে দিচ্ছি, আজকে পশ্চিমবঙ্গে যে অবস্থা করা হয়েছে, আমি শ্রদ্ধার সঙ্গে বলছি, বাজেট বক্তৃতায় যে বক্তব্য রাখা হয়েছে তা বাস্তবের থেকে অনেক অনেক দূরে। স্বাভাবিক কারণে, এই কারণের জন্য এই বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশনকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী রঞ্জিৎ কুণ্ডু ঃ** মাননীয় উপাধ্যক্ষ, স্যার, আমি আজকে শিল্প বাণিজ্য দপ্তর এবং শিল্প পুনর্গঠন ও পাবলিক এন্টারপ্রাইজ থেকে যে বাজেটের দাবি পেশ করা হয়েছে, সেই দাবিকে সম্পূর্ণরূপে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত কাটমোশনের সম্পূর্ণ বিরোধিতা করি। বিরোধিতা করে আমি দু একটি কথা বলব। ভাল লাগলো আমাদের বিরোধী দলের প্রথম বক্তা মাননীয় সৌগতবাবু তার বক্তব্যে অন্ততপক্ষে স্বীকার করলেন পশ্চিমবাংলার শিল্পায়নের প্রশ্নে। আমাদের শিল্প বাণিজ্য দপ্তর এবং পশ্চিমবাংলা সরকার যে সর্বত্রভাবে চেষ্টা করছে সেটা আজকে তিনি স্বীকার করলেন। স্বীকার করেও ওর আক্ষেপ হচ্ছে, আরও দ্রুততার সঙ্গে কেন হচ্ছে, দেরি হচ্ছে। আমি সেই ব্যাপারে দু একটি কথা বলব। আজকে এখানে স্বীকার করতেই হবে যদি চেতনা, বুদ্ধিদীপ্ত মানুষ হন, পশ্চিমবাংলার মানুষ হন, পশ্চিমবাংলার মানুষের প্রতি যদি ভালভাসা দরদ থাকে, তাহলে পশ্চিমবাংলা সরকারের এই প্রচেষ্টাকে অবশ্যই স্বীকার করতে হবে, অন্ধ বিদ্বেষ ছড়ানোর ইচ্ছা একান্তভাবে যদি না থাকে। আমি অন্য পরিসংখ্যান যাচ্ছি না যে, এই ক বছরে কি হয়েছে। গত ১৯৯৯ সালে আমরা দেখছি এখানে ৩৭টি প্রকল্প রূপায়িত হয়েছে এবং তাতে ৮৮৮.২১ কোটি টাকা বিনিয়োগ হয়েছে। এই ১৯৯৯ সালের নভেম্বর পর্যন্ত ১৮৩টি শিল্পের প্রস্তাব এসেছে, যাতে বিনিয়োগ হবে ২২৭৩.১৬ কোটি টাকা। অর্থাৎ বিনিয়োগের পরিমাণ দ্রুততার সাথে বাড়ছে। ওরা আক্ষেপ করছেন, অন্য রাজ্যে অনেক কিছু হচ্ছে। আমরা তো দেখছি, ২৫টি শিল্প এই রাজ্যে অন্য রাজ্য থেকে এসেছে। তারমধ্যে মহারাষ্ট্র আছে, অন্ধ্রপ্রদেশ আছে, তামিলনাড়ু আছে, গুজরাট আছে। মহারাষ্ট্রে আছে, তামিলনাড়ুতে আছে, গুজরাটে আছে কিন্তু তথাকথিত শিল্পের অগ্রসর এখান অনেক বেশি হয়েছে। ওদের আক্ষেপ হচ্ছে যতগুলো প্রস্তাব আসে সেগুলোর সব কার্যকর হয় না। ২ হাজার প্রস্তাব এসেছে, তার ৩৪৮টি কার্যকর হয়েছে।

ওদের বক্তব্য এগুলো কি শুভ লক্ষণ্য বলব, এটা তো ব্যর্থতার কারণ। আজকে যারা দেশ দুনিয়া সম্পর্কে ওয়াকিবহাল, জানেন তারা এই কথা বলার আগে ভেবে বলবেন। আমরা জানি ফরেন ডাইরেক্ট ইনভেস্টমেন্ট ভারতবর্ষে তথাকথিত লিবারালাইজেশন যখন হল, মন মোহিনী দাওয়াই, তার পর থেকেই ভারতবর্ষে বিদেশি পুঁজির প্রস্তাব এসেছে। ১৯৯১ সালে ৫.৩ বিলিয়ন ডলারের প্রস্তাব এসেছিল, সেটা কার্যকর হয়েছে ৩.৫ বিলিয়ন ডলার। ১৯৯৩ সালের ৮৮.৬ বিলিয়ন ডলার প্রস্তাব ছিল আর কার্যকর হয়েছে ১৭.৯ বিলিয়ন ডলার। এটা সারা ভারতবর্ষের শিল্পের কথা বলছি, শুধু পশ্চিমবঙ্গের নয়। এটা সারা ভারতবর্ষের ক্ষেত্রেই ইমপ্লিমেন্ট হয়েছে। ১৯৯৪ সালে ১৪১.৯ বিলিয়ন ডলার প্রস্তাব ছিল, সেটা কার্যকর হয়েছে ৩২.৯ বিলিয়ন ডলার। তাই প্রস্তাব আর কার্যকর মধ্যে ফারাক থাকবেই এবং সেটা সারা ভাতবর্ষের ক্ষেত্রেই প্রযোজ্য আমি যে ফিগার দিচ্ছি সেটা ভারত সরকারের আর্থিক সমীক্ষা থেকে বলছি। শুধু ভারতবর্ষের নয়, তৃতীয় বিশ্বের দেশগুলি উন্নয়নশীল দেশগুলোতে উন্নত দেশের থেকে যে পুঁজি আসছে তা নিয়ে অনেক ঢক্কা নিনাদ হচ্ছে। কিন্তু তবুও গ্রস ন্যাশনাল প্রোডাক্ট উন্নয়নশীল দেশগুলো সেরকম করতে পারে নি। উন্নত দেশগুলো যেভাবে গ্রস ন্যাশনাল প্রোডকাট এর ক্ষেত্রে উন্নত, উন্নয়নশীল দেশগুলো তা নয়। একমাত্র চায়নাতে অর্থাৎ চীনে এই গ্রস ন্যাশনাল প্রোডকাট একটু বেশি সেখানে ১৯৯০-৯৮ সালে ৪.২২ শতাংশ জাতীয় উৎপাদন হয়েছে। আমি আগে একটা ফিগার বলেছিলাম তারমধ্যে দেখা যাবে একটা বড় অংশ কার্যত বিনিয়োগ হবে। নতুন বিনিয়োগ হলেও পুরানো সরকারি ব্যবস্থাকে বেসরকারিকরণ করে এমপ্লয়মেন্ট বাড়ানো যাবে না। কাগজে কলমে অদল-বদল হলেও শিল্পের উৎপাদন হয়ত বাড়লেও এমপ্লয়মেন্ট হবে না। কাজেই এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা যেভাবে শিল্পকে এগিয়ে নিয়ে যেতে চাইছি তাতে নির্বিচারে যেকোনও শিল্প এখানে করতে দিতে পারি না। যে শিল্প করলে পরে আমাদের রাজ্যের পুরানো শিল্প ধ্বংস হয়ে যাবে না, আমাদের স্বদেশী শিল্প ধ্বংস হয়ে যাবে না, মন মোহিনীর রাস্তায় আমরা যেতে পারি না, আমরা নির্বিচারে তা যেতে দিতে পারি না। আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন মিউচুয়াল ইন্টারেস্ট যেখানে অর্থাৎ আমার স্বার্থ, যে শিল্প রয়েছে তার স্বার্থ, রাজ্যের স্বার্থ, শ্রমিকদের স্বার্থ জড়িত আছে সেখানেই বিনিয়োগ করতে পারা যাবে। সেই রকম শিল্পকেই গড়তে দেওয়া হবে। সেইজন্য হলদিয়া পেট্রো-কেমিকেলস যখন হয় তখন সেখানে প্রত্যক্ষভাবে কত এমপ্লয়মেন্ট হবে তা ভেবে করা হয়নি এবং সেটা বড় কথা নয়। তার চেয়ে বড় কথা হচ্ছে ডাউন স্ট্রিমে প্রোডাকশন আমরা যেসব আশা করছি আগামী ২-৩ বছরে সেটা কতটা হতে পারবে। ওরা তো বামফ্রন্ট সরকারের সব কিছুই অন্ধকার দেখে। বামফ্রন্টের ভালো কিছু দেখতে পায় না।

[5-10 — 5-20 p.m.]

ওরা রাজ্যকে ঠেকিয়ে রাখার চেষ্টা করেছিলেন, আমরা বলেছিলাম ভাঙা বুকের পাঁজড় দিয়েও আমরা গড়ব। আমরা বলেছিলাম বক্রেশ্বরকে ঠেকিয়ে রাখা যাবে না। আমরা বলেছিলাম রক্ত দিয়ে গড়ব। আর ওদের বশংবদ পত্রিকা আনন্দবাজার তারা সম্পাদকীয়তে লিখল চাটুকার ভাবে, বাঙালির বাচ্চার রক্তের কত তেজ দেখতে চেয়েছিল। বাঙালি ভারতবর্ষের গর্ব। যেখানে শিল্পায়নের জন্য এখানকার যুব সমাজ আন্দোলন হিসাবে এটা গ্রহণ করে, তারা পদযাত্রা করে, রক্ত দেয়, এই হচ্ছে পশ্চিমবাংলার কৃতিত্ব। এই কৃতিত্বের কথা আমরা বলতে চাই। সেই কারণে ওরা দেখতে চায় না পরিকাঠামো কিভাবে তৈরি করা হচ্ছে। এটা কোনও মামুলি কথা নয়। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যের কথা এই ব্যাপারে আমার জানা নেই, জানা থাকলে ওরা বলবেন। বানতলায় লেদার কমপ্লেক্স তৈরি করা হচ্ছে, একটা ছাতার তলায় লেদার ইন্ডাস্ট্রি হচ্ছে, রাইজিং ইন্ডাস্ট্রির মধ্যে এটা অন্যতম। সেই লেদার ইন্ডাস্ট্রিকে একটা ছাতার তলায় নিয়ে এসে ছোট ছোট যারা উৎপাদক, যারা এন্টারপ্রিনার তাদেরকে সেই ব্যবস্থা করা হচ্ছে। এটাই হচ্ছে আমাদের রাজ্যের শিল্পনীতি। আমাদের শিল্প দপ্তরের এটা হচ্ছে বৈশিষ্ট্য। এক্সপোর্ট নিয়ে ওরা বলছেন পরিকাঠামো কি? পরিকাঠামো গড়ার জন্য যে অলোচনা করা দরকার, সেই আলোচনা অনেকে করেছেন। আমি সেই ব্যাপারে আর যেতে চাই না। পরিকাঠামোর কথা অনেক বলেছেন, আপনারাও দেখেছেন বাজেট বক্তব্যর মধ্যেও আছে। এই প্রসঙ্গে আর একটি কথা বলি, এই যে যতটুকু আমরা দেখছি, আমরা আত্মসন্তুষ্টিতে ভুগছি তা নয়। আমাদের সরকারও আত্মসন্তুষ্টিতে ভুগছে না। ভুগছে না বলে ডাউন স্ট্রিমের জন্য জেলায় জেলায় তারা অফিসারদের পাঠাচ্ছেন এবং তার জন্য আমাদের যত রকমের প্রচেষ্টা আছে, তা আমরা করছি। কিন্তু কি পরিস্থিতি, পরিবেশের মধ্যে কাজ করতে হচ্ছে ও এগিয়ে যেতে হচ্ছে, তা একটু দেখলে বোঝা যাবে। সেন্ট্রাল গভর্নমেন্ট এর আন্ডারটেকিং জেশপ, বার্ন, ব্রেথওয়েড-এ সেখানকার বরাদ্দ পাওয়ার জন্য আজকে যে সংগ্রাম করতে হয় সেই ব্যাপারে বলি, কয়েকদিন আগের ঘটনা আমাদের দেশের শিল্পমন্ত্রী কেন্দ্রের শিল্পমন্ত্রী ও রেলমন্ত্রী ঝগড়া করছেন, উনি বলছেন জেশপ, বার্ন, ব্রেথওয়েটকে বরাদ দিলে তারা জিনিস সরবরাহ করতে পারে না। কোথা থেকে তারা সরবরাহ করবেন? তাদের ওয়ার্কিং ক্যাপিটাল শেষ হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে সেটা দেওয়া হয়নি। আজকে ওদের শিল্পমন্ত্রী বলতে বাধ্য হয়েছেন ৫০ ভাগ এর জন্য অ্যাডভান্স দিতে হবে। অ্যাডভান্স দিয়ে অর্ডার দিতে হবে। আজকে যে কথা বলতে হচ্ছে, দুই দপ্তরের মধ্যে ঝগড়া হচ্ছে। এখানে বাদলবাবু নেই, চলে গেলেন, ওদের দপ্তরে রেলমন্ত্রী পশ্চিমবাংলার জন্য তার চোখের জল দুই বেলা বয়ে যায়। এখানে বি আই এফ আর যে কথা বলছেন সেই সংখ্যক বরাত তারা দিচ্ছেন না।

৬০-এর দশকে, ৭০-এর দশকে, ৮০-র দশকে যা হয়েছে এখন তা নেই, আজকে বঞ্চনা চলছে। ব্যাঙ্কগুলি যে ক্রেডিট রেসিও, সেই রেসিওতে টাকা যারা পাচ্ছে তাদের মধ্যে চণ্ডীগড়, জমা টাকার ৯৩ ভাগ সেখানে বিনিয়োগ হয় ব্যাঙ্কের পক্ষ থেকে। সেখানে পশ্চিমবাংলায় ৪১.৯৩ ভাগ। তামিলনাড়ুতে ৯০ ভাগ—এটাই হচ্ছে রাজ্যের প্রতি বঞ্চনা। এটা আজও চলছে। সমস্ত আর্থিক সংস্থাগুলির তাদের মিলিতভাবে যে বিনিয়োগ অ্যাসিসটেন্স সাহায্য আমাদের করে বিভিন্ন রাজ্যের শিল্প সংস্থাকে, তার পরিমাণ ৯৮-৯৯ সালে অন্ধ্রপ্রদেশে সেখানে দেখছি ওরা সহায়তা করেছে ২,৭৯৪.৭ কোটি টাকা, গুজরাটে ৭,২৬২ কোটি টাকা, কর্ণাটকে ৩,৬৮৯ কোটি টাকা, মহারাষ্ট্রে ১৫,৬৪৬.৮ কোটি টাকা, সেখানে পশ্চিমবাংলায় ৩,১৩১.৮ কোটি টাকা; এই টাকা ওরা অ্যাসিসটেন্স দিয়েছে। এর পরেও আপনারা বলবেন যেটুকু হয়েছে তার কৃতিত্ব কম। পশ্চিমবাংলার মানুষের সঙ্গে আপনারা বেইমানি করেছেন, সেইজন্য আজকে ওরা সন্ত্রাসের পথ নিয়েছেন। আমি সমস্ত কাট মোশনের বিরোধিতা করে এবং মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আজকে শিল্প ও বাণিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবি রেখেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। যে দুজন মন্ত্রী মহাশয় এই দপ্তরগুলির দায়িত্বে আছেন আমার মনে হয় তারা অতিরিক্ত দায়িত্ব নিয়ে আছেন। বাণিজ্যে বসতি লক্ষ্মী—যেখানে থেকে টাকা আসবে, যেখান থেকে ফরেন এক্সচেঞ্জ আসবে, আমাদের দেশের উন্নতি হবে সেই জায়গায় আপনারা পূর্ণ মন্ত্রী করতে পারেননি। যে মানুষটির উপরে এই দপ্তরের দায়িত্ব ছিল তার আকস্মিক মৃত্যু আমাদের সকলের কাছেই দুঃখজনক। সরকারে আসার পরে এরা কোনও নীতি ঠিক করতে পারল না, ভারত সরকারের সঙ্গে সম্পর্কে উন্নতি হবে কোন নীতির বলে। ১৯৭৭ সালে সরকারে আসার পরে ১৯৯৪ সালে শিল্পায়নে নীতি এরা ঘোষণা করলেন। এতগুলো বছর গেল আপনাদের নীতি নির্ধারণ করতে। আপনাদের এই ব্যর্থতায় পশ্চিমবাংলাকে সবচেয়ে বেশি পিছিয়ে দিয়েছে। তারপরে যখন আপনারা ঠিক করলেন শিল্প তৈরি করব, তখন হঠাৎ উজবুকের মতো বললেন রক্ত দিয়ে বক্রেশ্বর করব। স্বাধীনতার আগে বা পরে এই দেশের মানুষ অনেক রক্ত দিয়েছে, তাহলে অনেক শিল্প গড়ে উঠতে পারত, তাই আপনাদের এই স্লোগান অসার বলে প্রমাণিত হয়েছে। বক্রেশ্বরকে আপনারা বিদেশিদের হাতে, মাল্টি-ন্যাশনাল কোম্পানির হাতে তুলে দিয়েছেন। যে কোনও একটা বিদ্যুৎ প্রকল্প যদি রাজ্যে আসে সেটা আমাদের মানুষের গর্বর কারণ হতে পারে। হলদিয়াতে আপনারা কি করলেন? You Just listen from me as to what is going to happen in Haldia আপনাদের ১৫ বছর সময় লেগেছে আপস্ট্রীম করতে, ১৫ বছর পরে যখন

ডাউন স্ট্রিমে যাবেন তখন প্রোডাকশন কি হবে? কত লোকের চাকরি হয়েছে? মাননীয় মন্ত্রীমহাশয় এখান বসে আছেন, তিনি জানেন মোট ১২০ জন লোকের চাকরি হয়েছে। যে হাজার হাজার মানুষ জমি দিয়েছিল তাদের মধ্যে থেকে ২০ জনের চাকরি হয়েছে। আর হলদিয়া পেট্রোকেমিকেল হওয়ার আগে আপনারা বলেছিলেন এক লক্ষ লোকের চাকুরি হবে। আপনারা মানুষকে মিথ্যা প্রতিশ্রুতি দিয়েছেন, ভাঁওতা দিয়েছেন। এর জবাব মানুষ আপনাদের দিয়েছে। don't have any idia about Haldia পাঁচ হাজার কোটি টাকারও বেশি টাকা লেগেছে। If it is a simple interest even if it is 6 percent। তাহলে Do you Calculate what comes টেন পারসেন্ট কত হয়। যখন আপনারা ডাউন স্ট্রিম করবেন, তখন রিলারেন্স এবং পৃথিবীর অন্যান্য রাষ্ট্র থেকে সেই প্রোডাক্ট উৎপাদন হয়ে আমাদের এখানে চলে আসবে। আপনারা যদি দশ টাকা দামে বিক্রি করেন, তাহলে তারা আরও কম দামে বিক্রি করবে। তাই ন্যাপথা ক্র্যাকারের পুরো ডাউন স্ট্রিমের প্রয়োজন আর আমাদের দেশে হবে না।

[5-20 — 5-30 p.m.]

কেন হবে না আমি তাই বলছি। বৈজ্ঞানিক পদ্ধতির, কারিগরি বিদ্যায়, সায়েন্স অ্যান্ড টেকনোলজিতে আপলিফটমেন্ট হয়েছে। এই বামফ্রন্ট সরকার নীতি বাগীশ হয়েছে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। তারা যখন কাজে হাত দিলেন তখন প্রায় ১৮ বছর অতিক্রান্ত হয়ে গেছে। এই ১৮ বছর পশ্চিমবাংলা গুজরাট থেকে পেছিয়ে ১৮টি বছর মহারাষ্ট্র থেকে পেছিয়ে। আজকে বলুন না, সেই দিন নিয়েছে আপনাদের যে বন্ধু ছিল চন্দ্রবাবু নাইডু। আপনারা যারা টেজারি বেঞ্চে বসে আসেন এই চন্দ্রবাবু নাইডু আপনাদেরই বন্ধু ছিল। আজকে চন্দ্রবাবু নাইডু দেশকে কোথায় নিয়ে গেল দেখুন। একজন মুখ্যমন্ত্রী রেডিলি যে কোনও একটা জেলার যে কোনও একটা মহকুমার যে কোনও একটা তালুকের পঞ্চায়েতের প্রধানের সঙ্গে বসে কথা বলতে পারেন, আপনার সঙ্গে কথা বলিয়ে দিতে পারেন, কনফারেন্স করিয়ে দিতে পারেন। উনি তো একজন মুখ্যমন্ত্রী, আপনাদের সঙ্গেই ছিলেন। সায়েন্স অ্যান্ড টেকনোলজির যে অগ্রগতি সেই অগ্রগতিকে আপনারা গ্রহণ করেন নি। কেন করেন নি? একদিকে আপনারা বললেন মাল্টি ন্যাশনাল এবং টাটা, বিড়লা, গোয়েঙ্কা আর নেই দরকার। এখন আপনারা যখন বইতে লেখেন এই সব কথা, আশ্চর্য লাগে। মন্ত্রী মহাশয় জবাবি ভাষণে বলবেন, যে কটা নাম লিখেছেন, বলবেন তো যারা এখানে এসেছে এই মিৎসুবিশির মতো, আপনাদের যে স্লোগান সেই স্লোগানের সঙ্গে এই মিৎসুবিশির কোনও তুলনা হয় নাকি? আপনারা যে কোনও একটা কর্পোরেশন বলুন, মারুবেনি বলুন, সুমিকিন বলুন ইটাচি বলুন, টয়টো বলুন সিমেন্স বলুন, ভিসুভিয়াস বলুন কেলটেক্স বলুন, যে কোনও একটা কর্পোরেশনের

নাম বলুন, ওরা কোথাকার? অল পার্টি অফ দি মাল্টি-ন্যাশনাল। আপনাদের সরকারকে যখন মাল্টি ন্যাশনালকে দিয়ে করাতেই হবে, আমাদের রাজ্যে যখ বেকার বেড়ে যাচ্ছে—ভারতবর্ষের মধ্যে সব থেকে বেশি বেকার হচ্ছে পশ্চিমবাংলায়—বেকারত্ব যখন বাড়ছেই, তখন আপনারা আরও ২০ বছর আগে থেকে এখন যা করছেন তখন তাই করতেন তাহলে গুজরাটের মতো আপনাদের এই সমস্যা থাকতো না। ভারতবর্ষের বেকার সমস্যা নেই এই কথা ঠিক নয় তবে হায়েস্ট নাম্বার অফ আনএমপ্লয়েড ইজ হেয়ার। আজকে টেজারি বেঞ্চে বসে আপনাদের একটু লজ্জা হয় না? আপনাদের একটু অভিমান হয় না? লজ্জা ছেড়ে দিন, একটু অভিমান হয় না যে কেন মহারাষ্ট্র থেকে বেশি বেকার আমাদের রাজ্যে? মহারাষ্ট্র, তারা ১ লক্ষ হাজার কোটি টাকার প্রস্তাব পেয়েছে। আপনারা কত টাকার প্রপোজাল পেয়েছেন? ৪৭ হাজার কোটি টাকা। তার উপর আপনারা বলছেন ৪০ পারসেন্ট দিজ ওয়ে অর দ্যাট ওয়ে হয় ইমপ্লিমেন্ট হয়েছে না হয় ইমপ্লিমেন্ট হয়ে যাবে। আপনারা ইমাজিন করতে পারেন যে গুজরাট ১ লক্ষ ১৮ হাজার কোটি টাকার প্রস্তাব পেয়েছে, ১ লক্ষ ৫ হাজার কোটি টাকার প্রস্তাব পেয়েছে মহারাষ্ট্র। তারা কতটা ইমপ্লিমেন্ট করেছে জানেন? আপনারা আসার পর থেকে ১০ হাজার কোটি টাকাতে পড়ে আছেন তারা ৫০ হাজার কোটি টাকা পার হয়ে চলে গেছে মাত্র ৩-৪টি কোম্পানি নিয়ে। তাই আপনাদের বলি আপনারা যদি নীতির পরিবর্তন করেন তাহলে রাজ্যের পক্ষে ভাল হবে। আমরা বলতে চাই ৩৬টি বড় হাউস, টাটা, বিড়লা, গোয়েঙ্কা এই রকম যে সমস্ত বড় হাউস আছে, কলকাতা হচ্ছে তার বেস। আজকে সেই লোকগুলো আপনাদের জালায় কিছু করতে পারছে না, আপনারা নীতিবাগীশ, আপনাদের নীতি তারা পছন্দ করে না। আপনারা কেন্দ্রীয় সরকারের কথা বলেন, আপনারা তো গিয়েছেন কেন্দ্রীয় সরকারে। কেন করলেন না আপনারা? আমরা নাকি ঠিক করিনি। আপনারা এখানে বলুন, ভারতবর্ষে আপনারা যান নি তা নয়, ৪ বার আপনাদের সরকার তৈরি হয়েছে ভারতবর্ষে, ফোর টাইমস ইউ হ্যাড বিন দেয়ার ডিরেক্টলি অর ইনডিরেক্টলি, আপনারা একবারও তো নীতির কোনও পরিবর্তন করতে পারেন নি। পৃথিবীর কোনও একটা কমিউনিস্ট দেশকে দেখাতে পারেন, আজও যারা বলতে পেরেছেন যে আমরা বিশ্ব বাণিজ্য থেকে বার হয়ে আসব? বলতে পারছে চীন? তাদের ফরেন ইনভেস্টমেন্ট কত? আপনাদের থেকে ৭ গুণ বেশি ফরেন ইনভেস্টমেন্ট হচ্ছে চীনে এবং অল মাল্টি-ন্যাশনাল। আপনারা কমিউনিস্ট পার্টি করবেন, আপনারা মার্কসবাদের কথা বলবেন, আপনারা চীনের কথা বলবেন, অথচ চীন কিভাবে সারা বিশ্ব থেকে টাকা নিয়ে এসে উৎপাদন করে সেই উৎপাদন দিয়ে দেশের মানুষকে চাকুরি দিচ্ছে, দেশের মানুষকে খেতে দিচ্ছে সেই কথা বলবেন না? আপনারা নেহেরুর সময় বলেছেন ধার করছে, দেশের কি হচ্ছে। তখনও আপনারা নীতি ঠিক করতে পারেন নি। যখন দুর্গাপুর

গড়ে উঠছে তখনও বলছেন।। আজকে ভারতবর্ষের গর্ব দুর্গাপুর কেন? দুর্গাপুর থেকে উনি এসেছেন, উনি ওখানে চাকরি করতেন, উনি বলুন না ১০ কি.মি. উইদিন দুর্গাপুর টাউনসিপ কত মিনিট লাগে। ১০ মিনিট ইফ ইট ইজ নট পিক আওয়ারস। আর আমি যেখানে থেকে এসেছি, সেই ব্যারাকপুরের একটু যান। একটু আগে রঞ্জিতবাবু বললেন চট শিল্পের নগর। ছোটবেলায় পড়েছি বইতে ব্যারাকপুর ভারতবর্ষের মধ্যে সব থেকে বড় শিল্প কি? ৫ লক্ষেরও বেশি শিল্পে ডাইরেক্টলি অর ইনডাইরেক্টলি শিল্পে নিয়োজিত মানুষ সেখানে কাজ করে এবং ভারতবর্ষে বৃহত্তম মহকুমা আজকে কি আছে বলুন আপনারা? শিল্পায়নের কথা বলছেন, শিল্পে বাজেট আনছেন, আজকে ব্যারেন ল্যান্ড হয়ে যাচ্ছে। গঙ্গার দুদিকে দেখুন আপনারা যদি যান এখান থেকে ব্যারাকপুর থেকে কল্যাণী পর্যন্ত দেখবেন নতুন শিল্প বলতে সেখানে কিছু নেই। পুরানো যা ছিল বন্ধের মুখে। আপনাদের টেক-নোলজি ভাল লেগেছে। এর মধ্যে বংশবাবুকে জুড়েছেন কারণ উনার দপ্তরে নাকি কারিগরি শিক্ষা রয়েছে। কারিগরি শিক্ষা, ইঞ্জিনিয়ারিং শিক্ষা এই বিদ্যা যদি আমাদের শিল্পের মধ্যে বাণিজ্যের মধ্যে আনতে হবে। আজকে বুঝতে পেরেছেন যে ইমেল করে এখান থেকে লন্ডন আমেরিকায় কথা বলতে গেলে ফোন করে ৫শো টাকা লাগবে সেখানে শুধুমাত্র ইমেল করলে ৫ টাকা থেকে ১০ টাকা, ২০ টাকার মধ্যে ই-মেল পাঠাতে পারবেন। আপনি নেবেন না এই সুযোগ। আপনারা ইনফর্মেশন টেকনোলজি পার হয়ে এলেন, আপনার পরে এল কর্ণাটক, হায়দ্রাবাদ, গুজরাট, মহারাষ্ট্র আজকে সবাই ইনফর্মেশন টেকনোলজিতে থাউজেন্ড অব ক্রোরস টাকা নিয়ে তারা আজকে ইনভেস্ট করে, আজকে পৃথিবীতে আজকে ভারতবর্ষের বুকে মান সম্মানকে উঁচু জায়গায় নিয়ে গেল। আপনারা তো পারলেন না। আমাদের ট্রেজারি বেঞ্চের বন্ধুদের বলি আপনারা ৫৪ থেকে ৬৪ সাল পর্যন্ত দেখুন। এই ১০ বছর নিন। ৯১ সাল যখন ওপেন ইকনমি হয়েছে যেখানে খুশি শিল্পকে লাগানো যায়। এর ৫৪ থেকে ৬৪ সালের একটা কমপ্যারিসন করুন। দেখুন ৫৪ থেকে ৬৪ বিধানচন্দ্র রায়ের আমল দেখুন। এই দশ বছরে তিনি কতবার বিদেশে গেছেন। জ্যোতি বসুর সঙ্গে তুলনা করুন। জ্যোতি বসু তো সারা পৃথিবী ঘুরেছেন। বিধান রায় একবার বিদেশে গেলে আপনাদের লোকেরা ধর্না দিয়ে ওয়েলে কি করে ফেলতেন। আর আমাদের মাননীয় জ্যোতি বসু তিনি তো হান্ড্রেড টাইমস বিদেশে গেছেন। কিন্তু রেজাল্ট কি হয়েছে? আর বিধানচন্দ্র তার সঙ্গে তুলনা করে দেখুন কিভাবে দুর্গাপুর গড়ে উঠেছে, কিভাবে হলদিয়া গড়ে উঠেছে, কিভাবে সল্টলেক গড়ে উঠেছে, কিভাবে চিত্তরঞ্জন গড়ে উঠেছে, কিভাবে গড়ে উঠতে পারে টাটা নগরী? আপনারা করতে পারেন নি? কেন করতে পারেন নি। আজকে আপনারা শিল্পপতিদের কথা বলেন সেই শিল্পপতিরা বলছেন যে এখানে ওয়ার্ক কালচার নেই, এখানে রাস্তা নেই। আপনারা এগুলো করতে পারেন নি। ১৬ বছর পরে

আপনারা শিল্পবন্ধ করলেন। ওয়ান উইন্ডো। আপনারা এখানে জমি ৮ান পাবেন না, ওখানে যাবেন আপনাদের নীতি বিরুদ্ধ, কেন্দ্রীয় সরকার আমাদের বিরুদ্ধে। তারপর আপনারা কি করলেন ৯৪তে গিয়ে আপনারা শিল্পায়ন করলেন। তারপর ৯৪তে গিয়ে আপনারা শিল্পবন্ধ করলেন। তারপর কাছাকাছি সময়ে গিয়ে চিফ মিনিস্টারের সেক্রেটারিরা বললেন যে আমরা শিল্পবন্ধ করলাম, আসুন আমরা ওয়ান উইন্ডো করব। এখন দেখুন তো সারা রাজ্যে—আজকে উড়িষ্যা থেকে যারা আপনাদের বাড়িতে, আপনাদের বাগানে কাজ করতে আসত তারা কি আর আগের মতো কাজ করতে আসে? তাহলে বুঝে দেখুন কি হারে তারা গ্রোথ করেছে শেষ দশ বছরে। আমার পিছন থেকে অনেকে বলেছেন যে আমরা মাছে শ্রেষ্ঠ কিন্তু এক সপ্তাহ দক্ষিণবঙ্গ থেকে মাছ না আসলে এক কেজি মাছ কিনতে হয় ১২০ টাকা দিয়ে, সে যে কোনও মাছই বলুন না কেন? আমরা নাকি সবচেয়ে বেশি চাল প্রডিউস করি। তাই যদি হয় তাহলে আমাদের চালের দাম এত বেশি কেন? কেন আমাদের অন্য রাজ্য থেকে চাল আমদানি করতে হয়। অন্য একটা আইটেম বলুন যেখানে আমরা সবচেয়ে বেশি টাকা পেতে পারতাম। জুট—যেখানে আমরা সবচেয়ে বেশি টাকা পেতে পারতাম দেশের মধ্যে নয় বিদেশ থেকে আনতে পারতাম। জুট নয়, ইঞ্জিনিয়ারিং শিল্প, টেক্সটাইল, শিল্প নয়, শুধু দেশের মধ্যে নয় বিদেশ থেকে টাকা আনতে পারে। কেমিক্যাল ফার্টিলাইজার এটা নিয়ে ডামাডোল চলছে সারা ভারতবর্ষের মধ্যে কিন্তু আজকে পাঁচটি ক্ষেত্রে জুট বলুন, টেক্সটাইল বলুন, টী বলুন, ইঞ্জিনিয়ারিং শিল্প এই ক্ষেত্রগুলোতে শুধু দেশের মধ্যে নয় দেশের বাইরে থেকেও টাকা আনতে পারা যেত। আপনারা পারেন নি তার কারণ আপনাদের নীতিগত ব্যর্থতা। আর হচ্ছে যে আপনারা ইনফ্রাস্ট্রাকচার ক্রিয়েট করতে পারেন নি, যে সাহায্য করা দরকার ছিল তা আপনারা করতে পারেন নি তা কারণেই এখানকার শিল্প সবচেয়ে বেশি ধাক্কা খেয়েছে এবং শিল্পের সঙ্গে যারা নিয়োজিত মানুষ তারা সবচেয়ে বেশি ধাক্কা খেয়েছে। এই কারণেই আপনাদের বাজেটের বিরোধিতা করছি। ধন্যবাদ।

[5-30 — 5-40 p.m.]

**শ্রী বংশগোপাল চৌধুরি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিল্প-বাণিজ্য দপ্তরের ব্যয় বরাদ্দের যে প্রস্তাব এখানে রাখা হয়েছে তার উপর যে আলোচনা হয়েছে মাননীয় বিরোধী পক্ষের সদস্যদের এবং সরকার সদস্যদের আলোচনা আমি শুনেছি এবং সেই আলোচনার পরিপ্রেক্ষিতে আমাদের রাজ্য শিল্পের ক্ষেত্রে বর্তমান যে অবস্থায় আছে—শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলার যে অগ্রগতি তার চেহারা বিশ্লেষণ করতে হলে প্রথমেই আমাদের একটু পিছনে যাওয়া প্রয়োজন বলে মনে করি। মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন আমরা শুধু করেছি, যদিও বলেছেন দেরিতে শুরু হয়েছে। আমরা

সঠিকভাবে চলছি, এটা ঠিক। ওনাকে ধন্যবাদ যে উনি এটা স্বীকার করেছেন এবং এটা স্বীকার করতে বোধ হয় ওদের একটু দেরি হয়েছে। দেরি হলেও স্বীকার করেছেন যে আমরা সঠিক পথে চলেছি। এখানে লক্ষ্য করার বিষয় হল আমাদের পশ্চিমবঙ্গে শিল্পে বাতাবরণ সৃষ্টি করার আগে স্বাধীনতার পরে আমাদের পশ্চিমবাংলা সব থেকে বিপদের মুখে ছিল সেটা হচ্ছে আমাদের রাজ্যে দেশ বিভাগের পরে একটা বড় অংশের জনসংখ্যা তার পুনর্বাসনের ব্যবস্থ করতে হয়। সে ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দায়-দায়িত্ব ছিল না। তারপর পশ্চিমবঙ্গে বর্তমানে গ্রামেগঞ্জে এই যে বিকাশ ঘটেছে এটা সত্ত্বেও স্বাধীনতার এত চাপ গ্রহণ করার পরেও আমাদের রাজ্যে গ্রামীণ অর্থনীতির যে বিকাশ ঘটেছে এবং যে বাতাবরণ সৃষ্টি হয়েছে বিশেষ করে আমাদের রাজ্যে ভূমি সংস্কারের ফলে আমরা এটা দেখেছি। আমাদের রাজ্যের অর্থনৈতিক উন্নতি চিহ্নিত করেছি ভূমি সংস্কারের ফলে এবং অন্যান্য অর্থনীতি পরিবর্তনের ফলে ক্রয় ক্ষমতা বৃদ্ধি পেয়েছে। আমাদের রাজ্যের অর্থনৈতিক উন্নতি হয়েছে এটা আমাদের পশ্চিমবাংলার বিগত কয়েক বছরের সাফল্যের যে মাপকাঠি যেভাবে গোটা ভারতবর্ষে মাপকাঠিতে আমরা বিচার করি তাহলে দেখব এটা বৃদ্ধি পেয়েছে। শিল্পের বাতাবরণ সৃষ্টি করার ক্ষেত্রে এটা একটা সবচেয়ে বড় পজিটিভ ফ্যাক্টর। এই ক্রয় ক্ষমতা বৃদ্ধির সাথে সাথে শিল্প পণ্যের বাজার সৃষ্টি হয়েছে। এটা গত কয়েক বছর ধরে রুর‍্যাল ডেভেলপমেন্টের ফলে, গ্রামীণ অর্থনীতি বিকাশের ফলেই এটা সম্ভব হয়েছে। আমাদের এখানে শিল্পের পক্ষে অনুকূল পরিবেশ যা আছে কয়লা, ইস্পাত এবং কাঁচামালের যোগান যা আছে এবং বিদ্যুৎ আছে, দক্ষ শ্রমিক আছে, আরেকটা জিনিস আছে আমাদের রাজ্যে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা স্টেবেল গভর্নমেন্ট আমাদের রাজ্যে গত কয়েক দশক ধরে আমরা কাজ করে যাচ্ছি। বিরোধী সদস্যরা বিশেষ করে শোভনদেববাবু যেটা বলার চেষ্টা করেছেন, আমি তার সাথে এক মত নই। আমাদের বর্তমানে যে পরিস্থিতিই থাকুক না কেন একটা জেলার কয়েকটি থানা এলাকায় অশান্তি থাকলেও এটা শিল্পের ক্ষেত্রে বড় প্রভাব ফেলে না। এটা আমাদের শিল্প সংক্রান্ত যে রিপোর্ট, আলোচনা আমাদের রাজ্যে পেশ করা হচ্ছে ম্যাকানসি রিপোর্ট আর্থারের রিপোর্ট এবং যে কোনও সংস্থার পক্ষ থেকে যে রিপোর্ট পেশ করা হয়েছে তাতে আমাদের রাজ্যকে বড় সার্টিফিকেট দেওয়া হয়েছে। সৌগতবাবু স্বীকার করেছেন আমাদের যে যে পরিবেশ পরিস্থিতি তাতে ইন্ডাস্ট্রি করার ক্ষেত্রে অনুকূল পরিস্থিতি সৃষ্টি হয়েছে। আমি এই সুযোগে বলতে চাই একটু আগে মাননীয় বিরোধী দলের সদস্য নির্মলবাবু বলেছিলেন আমরা কোন কোন ক্ষেত্রে ব্যর্থ হয়েছি দেরি করেছি। উনি বলছিলেন আমাদের মুখ্যমন্ত্রীর বিদেশ সফর নিয়ে, উনি বিধানচন্দ্র রায়ের সঙ্গে তুলনা করেছেন। ওই মানুষটিকে যতবার বাধা দেওয়া হয়েছে সেই বাধা দেওয়ার রেকর্ড আপনারা তৈরি করতে পারেন। সেই বাধা দেওয়ার রেকর্ড বিধান রায়ের সময়ে ছিল না। সেই বিরোধিতা

তাকে ফেস করতে হয়নি। আপনারা হলদিয়া, বক্রেশ্বরের ব্যাপারে পদে পদে বাধা দিয়েছেন, এই নিয়ে আপনাদের কাঠ-গড়ায় দাঁড় করাতে পারি। তখন কেন্দ্রে কংগ্রেস সরকার ছিল, সেই দাবিতে আপনারা সোচ্চার হন নি। আমি শুনছিলাম একটু আগে একজন মাননীয় সদস্য বলছিলেন, দিল্লিতে পার্লামেন্টে নাকি আমাদের কোনও সদস্য মিটিংয়ে যায়নি। আমার মনে আছে, আমি এই হাউসের অনেকদিনের মেম্বার। তখন প্রিয়রঞ্জন দাসমুন্সি ছিলেন পার্লামেন্টের মেম্বার এবং বর্তমান রেলমন্ত্রীও পার্লামেন্টের মেম্বার ছিলেন। কিন্তু মাননীয় মন্ত্রী যখন দিল্লিতে মিটিং ডাকলেন তখন সেই মিটিং ভন্ডুল করে চলে যাওয়া হল। একটু ও সহযোগিতা মাননীয় মুখ্যমন্ত্রী তখন পাননি। মাসূল সমীকরণ নীতিতে পূর্বাঞ্চলকে বঞ্চনা করা হয়েছিল এবং তার খেসারত পশ্চিমবাংলাকে দিতে হচ্ছে। মাননীয় শোভনদেববাবু তো অস্বীকার করবেনই ওনার দলের নেতৃ রেল দপ্তরে আছেন। ওনার স্বীকার করতে একটু কষ্ট হবে, পলিটিক্যাল বাইন্ডিংসে আছেন। আমি শুধু একথা বলতে চাই, আমাদের রাজ্যের শিল্পের ক্ষেত্রে রাস্তা তৈরি করার ব্যাপারে দিল্লির নীতিটা পরিস্কার করে বলুন। আমরা জানি সোভিয়েত রাশিয়ার পতন হয়েছে। কিন্তু আপনাদের তো পতন ঘটেনি। আপনাদের কাছে জিজ্ঞাসা করছি, আপনাদের নীতি কি পরিস্কার করে বলুন। কলকাতা কর্পোরেশনের ইলেকশনের আগে পাঁচটা পাবলিক আন্ডারটেকিং কোম্পানি বন্ধ করে দেওয়া হল। আবার তার জন্য খবরের কাগজে প্রচার করা হল, না এটা বন্ধ করা হচ্ছে না। এই রাজনৈতিক দ্বিচারীতা পশ্চিমবাংলায় অতীতেও ঘটানো হয়েছে। তাই বলছি, যে কারখানা বন্ধ করে দেওয়া হল তার জন্য কোনও কথা ওরা বললেন না। দিল্লিতে কেন্দ্রীয় মন্ত্রিসভা থেকে শিবসেনার মন্ত্রীরা চলে গেছেন মহারাষ্ট্রে। আমি জানি না শিবসেনার সাথে কি গন্ডগোল হয়েছে। কিন্তু উনি দিল্লিতে মিটিং ডেকেছিলেন, আমাদের পার্লামেন্টের মেম্বার, ইন্ডাস্ট্রি কমিটির মেম্বার, কিন্তু ওরা মহারাষ্ট্র চলে গেছেন পদত্যাগপত্র দিয়ে। কেউ মনের দুঃখের নির্বাসনে চলে যেতেই পারেন। কিন্তু ইন্ডাস্ট্রি বিষয়টা আজকে খুবই ইমপর্টেন্ট। সেই ইন্ডাস্ট্রি কমিটির মিটিং ছেড়ে ওরা মহারাষ্ট্রে চলে গেলেন।

এখানে এম এম সি-র জন্য মায়া কান্না দেখলাম। এম এম সি-র পুনরুজ্জীবনে জন্য ১৪২ কোটি টাকা প্রয়োজন। বিহারের হেভি ইঞ্জিনিয়ারিং জন্য ১২৫ কোটি টাকা দেওয়া হল, কিন্তু এম এম সি-র নতুন করে মডার্নাইজেশনের জন্য ১৪২ কোটি টাকা দেওয়া যাচ্ছে না।

এবারে আমি জুটের ব্যাপারে আসছি। আমাদের রাজ্যে জুটের কি অবস্থা একটু দেখা যাক। আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার জুটের ব্যাপারে আমাদের এখানে যে নীতি নিয়ে চলেছেন তাতে জুট ইন্ডাস্ট্রি বাঁচতে পারে না। সবশেষে ০১-০৭-১৯৯৯ তারিখে মিনিস্ট্রি

অফ টেক্সটাইল থেকে যে অর্ডার দেওয়া হল তাতে ইউরিয়া, সিমেন্ট যে জায়গাগুলোত প্রয়োজন ছিল সবচেয়ে বেশি, সেগুলো হাত থেকে বার করে দেওয়া হল। চটের ক্ষেত্রে যে সুনির্দিষ্ট নীতি ছিল তাকে নাকচ করা হচ্ছে। এ ব্যাপারে ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ টেকনোলজির একটা রিপোর্ট আছে। মাননীয় শোভনদেববাবু জোট সরকার আছেন, বলবেন দয়া করে, খড়গপুরের ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ টেকনোলজি, আপনি আবার বলতে পারবেন না, এই রিপোর্ট, 'গণশক্তি'-র থেকে এসেছে বা মার্কসবাদী কমিউনিস্ট পার্টির থেকে এসেছে, আপনারাই বলেন, টেকনিক্যাল রিপোর্টের উপর নির্ভর করতে হবে। তা সেই ইন্ডিয়ান ইনস্টিটিউট অফ টেকনোলজি খড়গপুরের, যে রিপোর্ট এ ব্যাপারে বেরিয়েছে তা কেন গ্রহণ করা হল না? ওরা জুটের ব্যাপারে অনেক কথা বলেছিল। কিন্তু সেই রিপোর্ট গ্রহণ করা হল না জুট ইন্ডাস্ট্রিকে সর্বনাশের দিকে ঠেলে দেওয়ার জন্য। জুটের ক্ষেত্রে আমাদের একটা নির্দিষ্ট আইন ছিল। তাকে আপনারা অ্যাডভাইসারি কমিটির মিটিংয়ে বাতিল করে দিলেন এবং জুটের ক্ষেত্রে যে প্রোটেকশন ছিল তা দিতে চাইলেন না।

এবারে রেলের ব্যাপারে আসছি। মাননীয় শোভনদেববাবু ব্রেথওয়েট, বার্ন, জেশপ সম্বন্ধে বলছিলেন, কি করা হয়েছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে বারে বারে দিল্লিকে চিঠি লিখেছেন। রেল বোর্ডের অর্ডার প্লেস করার ক্ষেত্রে যে ইউনিট ছিল সেই ইউনিট তুলে নেওয়া হল। বিনীতভাবে বলছি, বলবেন, কেন ওপেন মার্কেট করা হল? আগে ওপেন টেন্ডার করা হত না।

[5-40 — 5-50 p.m.

গত কয়েক মাস আগে সিদ্ধান্ত নিয়ে বলা হল—আমাদের পাবলিক আন্ডারটেকিংগুলোকে ওপেন টেন্ডারে পার্টিসিপেট করতে হবে। অর্থাৎ ওদের ওপেন টেন্ডারের মধ্যে ঠেলে দেওয়া হল। এ জিনিস আগে ছিল না। ঢক্কানিনাদ করে বলা হচ্ছে রেল দপ্তরে অনেক কাজ করা হচ্ছে ; অথচ আমাদের রাজ্যের ওয়াগন শিল্প রেলের অর্ডার পাচ্ছে না! আমাদের শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী দফায় দফায় চিঠি লিখেছেন, ওরা কোনও সদুত্তোর দেয়নি। এটা শুধু নিছক রাজনীতির কথা নয় ; এই বঞ্চনা বারংবার করা হচ্ছে। আমাদের রাজ্যের হেভি ইন্ডাস্ট্রির ক্ষেত্রে এই আক্রমণ নামিয়ে আনা হয়েছে। সৌগতবাবু দ্বিতীয় যে বিষয়টি নিয়ে আলোচনা করেছেন, সেটা আমাদের রাজ্যে বিনিয়োগ সম্বন্ধে। উনি বিনিয়োগের চিত্রটা জানতে চেয়েছেন। বিনিয়োগের ক্ষেত্রে আমরা কোন জায়গা আছি? সরকারি তরফ থেকে ইতিমধ্যেই এখানে হিসাব দেওয়া হয়েছে—১৯৯১ সাল থেকে এপ্রিল, ২০০০ পর্যন্ত ৪৪৪টা প্রোজেক্ট ইমপ্লিমেন্টেড হয়েছে, তাতে ১৯.১১১.৫৩ কোটি টাকা বিনিয়েগ হয়েছে। মোট বিনিয়োগ হতে চলেছে, ৪৭,৩৯৩.৯৩

